long time it will take.

(Noise)

**Shri Saugata Roy :** Sir, You have said that the Government has taken the steps. But the workers atill are not getting their salaries, and facing starvation. You are saying at the same time that it is a pro-labour Government. I again want to know as to how long it will take?

**Shri Patit Paban Pathak :** We have been trying to see the matter as early as possible.

(Noise) (Shri Saugata Roy rose to speak)

**Mr. Speaker :** No debate will be allowed. If you have any further supplementary then put it.

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, সরকার থেকে এই ন্যাশনাল ট্যানারির ব্যাপারে ইনভেনটরি নিয়েছেন কিনা যে কত অ্যাসেস্ট আছে। কারণ বলা হচ্ছে, এখানে ৩০ বিঘা জমি আছে বলে বলা হচ্ছে, ৩৬৫ জন ওয়ার্ক ফোর্স আছে। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, সেখানে টোটাল অ্যাসেটসের ব্যাপারে ইনভেনটরি নিয়েছেন কিনা যে কত কি আছে, তার মূল্য কত?

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** এটা আমার জানা নেই, আমি চেষ্টা করব খবর নিয়ে জানাতে।

**শ্রী সৌগত রায় ঃ** কবের মধ্যে জানাতে পারবেন বলতে পারেন কি?

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** নোটিশ দেবেন, জানিয়ে দেব

**শ্রী সাধন পান্ডে ঃ** এই যে সিক ইউনিটটি আপনারা নিয়েছেন, এটা এন.আর.আই বা মাল্টি ন্যাশনালকে দেবার কথা ভাবছেন কিনা বা সে সম্পর্কে আলোচনা চলছে কিনা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** আমরা এমন লোক খুঁজছি যারা এটাকে চালাতে পারবেন। সরকমের কোনও অফার এখনও পর্যন্ত আসে নি যেটাকে গ্রহণ করতে পারি। কতকগুলি রকারি নিয়মের মধ্যে যদি আসে আমরা দেখব।

**ভগবানপুর ১নং ব্লকে বৈদ্যুতিকরণ**

*১৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩৫) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মেদিনীপুর জেলার ভগবানপুর ১নং ব্লকের অধীন বচিহ্নপুর এবং বাড় ভগবানপুর মৌজা দুটিতে বৈদ্যুতিকরণের কাজ বিলম্বিত হচ্ছে;

(খ) সত্যি হলে, উক্ত মৌজা দুটিতে বৈদ্যুতিকরণের কাজ ত্বরান্বিত করার জন্য সরকার কি পদক্ষেপ গ্রহণ করেছে?

(ক) সত্য নয়।

(খ) যেহেতু উক্ত মৌজা দুটিতে বৈদ্যুতিকরণের কাজ পূর্বেই সম্পন্ন হয়েছিল পরবর্তীকালে গ্রাহক না থাকায় বিনষ্ট হয়, ঐ মৌজা দুটিতে 'রি-ভাইটালাইজে স্কীম' অনুসারে লাইনগুলি পুনর্নবীকরণের সিদ্ধান্ত নেওয়া হয়েছে। সিদ্ধান্ত কা করা নির্ভর করছে আর্থিক সংস্থানের ওপর।

## মেদিনীপুর জেলার শোলাতে জেটি নির্মাণ

*১৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫৬০) **শ্রী শৈলজাকুমার দাস ঃ** মৎস্য বিভা ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার কাঁথি ১নং ব্লকের এলাকাধীন শোলাতে জেটি তৈরির বে পরিকল্পনা আছে কি; এবং

(খ) থাকলে, কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**শ্রী কিরণময় নন্দ ঃ**

(ক) মেদিনীপুর জেলার শোলাতে একটি মৎস্য অবতরণ ক্ষেত্র স্থাপনের পরি আছে।

(খ) কেন্দ্রের দেয় অর্থের অংশ পেয়েছি রাজ্য সরকারের অর্থ বিভাগ থেকে মঞ্জু অর্থ পাওয়া গেলে কাজটি আরম্ভ করা হবে।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি এই করতে প্রোজেক্ট কস্ট কত ধরা হয়েছে এবং তারমধ্যে কেন্দ্র এবং রাজ্যের পারসে কত?

**শ্রী কিরণময় নন্দ ঃ** বরাদ্দকৃত অর্থের পরিমাণ ১৩ লক্ষ ২৭ হাজার টাকা অর্ধেক দেবেন কেন্দ্রীয় সরকার, অর্ধেক দেবেন রাজ্য সরকার।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### ল' ক্লার্কস কাউন্সিল

*১৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *৫০৩) **শ্রী তপন হোড় ঃ** গত ২৭শে মার্চ, তারিখের অতারকিত প্রশ্ন নং ২৬ (অনুমোদিত প্রশ্ন নং ৩৫১)-এর উত্তরের প্রাসঙ্গি বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

প্রস্তাবিত ল' ক্লার্ক কাউন্সিল গঠনের কাজটির কতদূর অগ্রগতি হয়েছে?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

প্রস্তাবটি এখনও রাজ্য সরকারের পরীক্ষাধীন আছে।

## Transmission Losses

*146. (Admitted Question No. *304) **Shri Deoki Nandan Poddar :** Will the Minister-in-charge, Power Department be pleased to state—

(a) whether it is a fact that transmission losses of West Bengal Electricity Board have been higher than the norm of 15 per cent fixed by the Central Electricity Authority;

(b) if so,—

(i) the reasons thereof,

(ii) amount of such losses during the last three years; and

(c) the steps taken/proposed to be taken to prevent or minimise such transmission losses?

**Minister-in-charge of Power Department :**

(ক) হ্যাঁ।

(খ)

(১) বিদ্যুৎ সঞ্চালন এবং বন্টন জনিত ক্ষতি প্রযুক্তিগত ও বাণিজ্যিক কারণে ঘটে থাকে। প্রযুক্তিগত ক্ষতি পদ্ধতিগত উন্নতির মাধ্যমে হ্রাস করা সম্ভব। কিন্তু আর্থিক সঙ্কটের জন্য এই ব্যাপারে যথেষ্ট বিনিয়োগের অভাবে এই ক্ষতি সম্পূর্ণ ভাবে রোধ করা সম্ভব হচ্ছে না। বাণিজ্যিক ক্ষতি বিদ্যুৎ চুরি, যথাযথ বিল না করা এবং বিল আদায়ের ব্যাপারে ত্রুটির জন্য ঘটে থাকে। এই ব্যাপারে নানাবিধ ব্যবস্থা সত্ত্বেও বাণিজ্যিক ক্ষতি সম্পূর্ণ ভাবে দূর করা সম্ভব না হওয়ায় এই ক্ষতি নির্দিষ্ট মান থেকে বেশি হচ্ছে।

(২) ঐরূপ ক্ষতির পরিমাণ নিচে দেওয়া হল ঃ—

| | |
|---|---|
| ১৯৮৯-৯০ | ২২.৫ শতকরা |
| ১৯৯০-৯১ | ২৩.৩ শতকরা |
| ১৯৯১-৯২ | ২৩.৮ শতকরা |
| ১৯৯২-৯৩ | ২২ শতকরা |

কেন্দ্রীয় শক্তিমন্ত্রকের প্রতিবেদন অনুসারে সর্বভারতীয় গড় ২২.৯ শতকরা।

(গ) বিদ্যুৎ সঞ্চালন ও বন্টনজনিত ক্ষতি রোধ করতে নিম্নবর্ণিত ব্যবস্থা নেওয়া হয়েছে ঃ

(১) সাব-স্টেশনগুলিতে স্ট্যাটিক ক্যাপাসিটির স্থাপন

(২) বর্তমান বিদ্যুৎ সঞ্চালন ও বন্টন ব্যবস্থাকে নবীকরণ,

(৩) ত্রুটিপূর্ণ মিটারগুলির প্রতিস্থাপন।

(৪) বাণিজ্যিক ক্ষতি হ্রাসের জন্য নানাবিধ ব্যবস্থা যথা নিয়মিত বিল করা বিল আদায় এবং বিদ্যুৎ চুরি প্রতিরোধের জন্য পুলিশ এবং জনসাধারণের সক্রিয় সহযোগিতা গ্রহণ।

### সরকারি জমি বিলি

*১৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *৬১১) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** ভূমি ও ভূমি-রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

গত পাঁচ বছরে (৩১শে ডিসেম্বর, '৯২ পর্যন্ত) রাজ্যে কত একর সরকারি ন্যস্ত জমি বিলি করা সম্ভব হয় নি?

**ভূমি ও ভূমি-রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৯২ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত বিভিন্ন কারণে ৩,২৯,৯৭৯ একর ন্যস্ত কৃষি জমি ৫,৮১,৭০৯ একর ন্যস্ত অকৃষি জমি এবং ৪৪,৩৪১ একর অন্যান্য শ্রেণীভুক্ত জমি বিলি করা সম্ভব হয়নি।

### গভীর সমুদ্রে মাছ ধরা

*১৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *৭৬৭) **শ্রী সুব্রত মুখার্জি ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটি কি সত্যি যে, গভীর সমুদ্রে মাছ ধরার জন্য থাইল্যান্ড সরকারের সঙ্গে চুক্তি হয়েছে;

(খ) সত্যি হলে,—

(১) বর্তমান আর্থিক বছরে এই প্রকল্পে কত পরিমাণ আর্থিক সাহায্য পাওয়া যাবে বলে আশা করা যায়,

(২) এ পর্যন্ত কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে; এবং

(গ) বিগত আর্থিক বছরে গভীর সমুদ্রে মাছ ধরার জন্য রাজ্যে মৎস্য রপ্তানির মাধ্যমে কত টাকা সংগ্রহ হয়েছে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না;

(খ) (১) প্রশ্ন ওঠে না;

(২) প্রশ্ন ওঠে না;

(গ) এই রাজ্যে গভীর সমুদ্র থেকে মাছ ধরার কোনও প্রকল্প নাই। তাই রপ্তানির প্রশ্ন ওঠে না।

## কয়লার অভাবে বিদ্যুৎ উৎপাদনে বিঘ্ন

*১৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *৫৪২) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কয়লা সরবরাহ মাঝে মাঝে বিঘ্নিত হওয়ায় বিদ্যুৎ উৎপাদন ব্যবস্থা নিয়ন্ত্রণে রাখতে হয়েছে; এবং

(খ) সত্যি হলে, ১৯৯২ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত কোন কোন বিদ্যুৎ কেন্দ্রে কতদিন এই উৎপাদন নিয়ন্ত্রণে রাখতে হয়েছিল?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) কয়লা সরবরাহ ব্যাহত হওয়ায় ৩১শে ডিসেম্বর ১৯৯২ পর্যন্ত নিম্নলিখিত বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রগুলিতে বিভিন্ন সময়ে উৎপাদন ব্যবস্থা নিয়ন্ত্রণে রাখতে হয়েছিল।

(১) সাঁওতালডি তাপ বিদ্যুৎ কেন্দ্রে আগস্টে ৭ দিন, সেপ্টেম্বরে ৩ দিন এবং অক্টোবরে ১ দিন।

(২) কোলাঘাট তাপ বিদ্যুৎ কেন্দ্রে আগস্টে ২ দিন, সেপ্টেম্বরে ৬ দিন, অক্টোবরে ৩ দিন নভেম্বরে ৩ দিন এবং ডিসেম্বরে ১ দিন

(৩) দুর্গাপুর প্রোজেক্টস লিমিটেডে ডিসেম্বরে ১৩ দিন।

## উত্তর ২৪-পরগনা জেলায় প্রথা-বহির্ভুত শিক্ষা

*১৫০। (অনুমোদিত প্রশ্ন নং *৮৪৯) **শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** শিক্ষা (প্রথা-বহির্ভূত) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ৩১শে জানুয়ারি, ১৯৯৩ তারিখে উত্তর ২৪-পরগনা জেলায় গণ সাক্ষরতা অভিযানে মোট চালু শিক্ষাকেন্দ্রের সংখ্যা কত ছিল;

(খ) ঐ জেলায় এই অভিযানের শুরুতে পড়ুয়ার সংখ্যা কত ছিল; বর্তমানে ঐ সংখ্যা কত;

(গ) ঐ পড়ুয়াদের শতকরা কতজন সাক্ষব হয়েছে; এবং

(ঘ) এটা কি সত্যি যে, উত্তর ২৪-পরগনা জেলা পূর্ণ-সাক্ষর ঘোষিত হতে চলেছে?

**শিক্ষা (প্রথা-বহির্ভুত) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩১.১.৯৩ পর্যন্ত সাক্ষরতা কেন্দ্রের সংখ্যা ছিল ৭১০০০।

(খ) ঐ জেলায় শেষ খবর পাওয়া পর্যন্ত ৭.৩৫ লক্ষ পড়ুয়ারা সাক্ষরতা কেন্দ্রে পড়ুয়ারূপে যোগ দিয়েছিলেন। বর্তমানে পড়ুয়ার সংখ্যা ৫.৮৫ লক্ষ।

(গ) উক্ত পড়য়াদের মধ্যে ৪.৭৩ লক্ষ পড়ুয়ারা চূড়ান্ত মূল্যায়ণে অংশ নিয়েছিলেন।

এর মধ্যে ৩.৩০ লক্ষ নব পড়ুয়া জাতীয় সাক্ষরতা মিশনের মান অনুযায়ী সাক্ষরতার মান অর্জন করেছেন।

(ঘ) ইহা সত্য নয়।

ডি.পি.এল.-এর আধুনিকীকরণ

*১৫২। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪১) **শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ডি.পি.এল. এর ১ থেকে ৫ নং ইউনিটের নবীকরণ এবং/অথবা আধুনিকীকরণের কাজ শেষ করা যায় নি; এবং

(খ) সত্যি হলে এর কারণ কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ইউনিটগুলির নবীকরণ ও আধুনিকীকরণের কাজ চলছে। ১নং ইউনিট এর নবীকরণের কাজ শেষ, ২ থেকে ৫ নং ইউনিট এর কাজ চলছে এবং আংশিকভাবে শেষ ও হয়ে গেছে। আর্থিক অসুবিধার জন্য এই কাজ খানিকটা ব্যাহত হয়েছে।

বাগদা বাগদা চিংড়ির উৎপাদন

*১৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *৯০৮) **শ্রী সুভাষ নস্কর ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাগদা বাগদা চিংড়ি উৎপাদনের জন্য কোন কোন সংস্থাকে ফিশারি করার অনুমতি দেওয়া হয়েছে,

(খ) উক্ত বিষয়ে কোন কোন সংস্থাকে সরকারি জমি প্রদান করা হয়েছে; এবং

(গ) সংস্থাগুলির সঙ্গে সরকারের কি কি চুক্তি বা শর্ত হয়েছে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) সুন্দরবন অ্যাকোয়াটিক ফার্মস লিঃ যৌথ উদ্যোগ,

(২) বেঙ্গল অ্যাকোয়াটিক ফার্মস লিঃ ব্যক্তি উদ্যোগ

(৩) স্যানপো ফিশারিস প্রাইভেট লিঃ ব্যক্তি উদ্যোগ

(খ) উক্ত তিনটি সংস্থাকেই সরকারি জমি দেওয়া হয়েছে ;

(গ) বাৎসরিক খাজনার বিনিময়ে লিজ ভিত্তিতে উপরোক্ত সংস্থাদের চিংড়ি চাষের জন্য জমি দেওয়া হয়েছে।

## টালি ভাটা থেকে রাজস্ব আদায়

*১৫৫। (অনুমোদিত প্রশ্ন নং *৭০৪) **শ্রী মোজাম্মেল হক ঃ** ভূমি ও ভূমি-রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার টালি ভাটা ও ইট ভাটা থেকে ১৯৯১-৯২ এবং ১৯৯২-৯৩ (৩১শে জানুয়ারি, '৯৩ পর্যন্ত) আর্থিক বছরে রয়্যালটি বাবদ কি পরিমাণ রাজস্ব সংগৃহীত হয়েছে; এবং

(খ) তন্মধ্যে হরিহরপাড়া থানা এলাকা থেকে সংগ্রহের পরিমাণ কত?

**ভূমি ও ভূমি-রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯১-৯২ আর্থিক বছরে মুর্শিদাবাদ জেলায় রয়্যালটি ও সেস সংগ্রহের পরিমাণ-২৪,৩২,৫৭৩.৩৫ টাকা।

(খ) ১৯৯১-৯২ আর্থিক বছরে হরিহরপাড়া থানা এলাকা থেকে রয়্যালটি ও সেস সংগ্রহের পরিমাণ-৬৪,১১২.৫০ টাকা। ১৯৯২-৯৩ আর্থিক বছরে (৩১শে জানুয়ারি পর্যন্ত) রয়্যালটি ও সেস আদায়ের পরিমাণ-৫৩,২৩১.৯৪ টাকা।

## পুরুলিয়া জেলার নিরক্ষরতা কর্মসূচি

*১৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৮৩) **শ্রী ভন্দু মাঝি ঃ** শিক্ষা (বয়স্ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমান আর্থিক বছরে পুরুলিয়া জেলায় নিরক্ষরতা দূরীকরণ কর্মসূচিতে মোট কত টাকা বরাদ্দ হয়েছে; এবং

(খ) তন্মধ্যে ৩১শে জানুয়ারি, ১৯৯৩ পর্যন্ত ঐ জেলাকে কত টাকা দেওয়া হয়েছে?

**শিক্ষা (বয়স্ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৪০ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে।

(খ) ২০ লক্ষ টাকা।

## পারমাণবিক বিদ্যুৎ কেন্দ্র

*১৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৩১২) **ডাঃ মোতাহার হোসেন ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

তাপবিদ্যুৎ প্রকল্পগুলি বাতিল করে তার পরিবর্তে পারমাণবিক বিদ্যুৎ কেন্দ্র স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

তাপ বিদ্যুৎ প্রকল্পগুলি বাতিল করিয়া তৎপরিবর্তে পারমানবিক কেন্দ্র স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের নাই।

### গ্রামীণ বৈদ্যুতিকরণে বিশ্বব্যাঙ্কের সাহায্য

*১৬১। (অনুমোদিত প্রশ্ন নং *৮৬৫) **শ্রী আবুল বাসার :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, গ্রামীণ বৈদ্যুতিকরণে বিশ্বব্যাঙ্কের অর্থ-সাহায্যের ব্যাপারে উক্ত ব্যাঙ্কের কিছু শর্ত পালন করতে হয়, এবং

(খ) সত্যি হলে, ঐ শর্তগুলি কি কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) গ্রামীণ বৈদ্যুতিকরণের জন্য বিশ্ব ব্যাঙ্কের নিকট হইতে কোনও অর্থ সাহায্য নেওয়া হয় না।

(খ) প্রশ্ন ওঠে না।

### বিদ্যুতের মূল্য বৃদ্ধি

*১৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *৯৮৭) **শ্রী দিলীপকুমার মজুমদার :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, জাতীয় বিদ্যুৎ কর্পোরেশন বিদ্যুতের মূল্যবৃদ্ধি করার প্রস্তাব করেছে; এবং

(খ) বর্তমানে রাজ্য বিদ্যুৎ পর্ষদ জাতীয় বিদ্যুৎ কর্পোরেশন (এন.টি.পি.সি.) থেকে ইউনিট প্রতি কত দামে বিদ্যুৎ ক্রয় করে থাকে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) সম্প্রতি কেন্দ্রীয় বিদ্যুৎ কর্তৃপক্ষের সদস্যের উপস্থিতিতে সংশ্লিষ্ট সকল পক্ষের মধ্যে আলোচনার ভিত্তিতে স্থির হয়েছে যে, জাতীয় বিদ্যুৎ কর্পোরেশনের (এন.টি.পি.সি) ফরাক্কা কেন্দ্রে উৎপাদিত বিদ্যুতের মূল্য ১৯৯৩ সালের ১লা জানুয়ারি থেকে ইউনিট প্রতি ৭৬.১১ পয়সা থেকে বৃদ্ধি পেয়ে ৭৯.৩০ পয়সা হবে।

[12-00 — 12-10 p.m.]

## MOTION UNDER RULE 199

**Mr. Speaker :** Today I have received two notices of motion under rule 199. The first one is from Dr. Zainal Abedin, Shri Saugata Roy, Dr. Haimi Basu, Shri Sukumar Das, Shri Fazle Azim Molla and Shri Subrata Mukherjee and the other from Dr. Zainal Abedin. On going through the notices I found that the subject-matter of both the notices is same. I accepted the motion of Dr. Zainal Abedin, Shri

ugata Roy, Dr. Hoimi Basu, Shri Sukumar Das. Shri Fazle Azim
olla and Shri Subrata Mukherjee which reads as follows :—

"This Assembly disapproves and strongly condemns the policy of
Left Front Government headed by Shri Jyoti Basu in its relentless
d meticulous pursuit of criminalisation of politics and politicalization of
criminals of West Bengal and notorious mafia dons of the metrop-
is of Calcutta resulting in the terrible devastations of part of Bowbazar
using deaths of nearly hundred of innocent persons and injuring hun-
eds and hundreds an unbelievable massacre happening so near to the
iblic Head Quarter at Lalbazar and Writers' Buildings."

I will now request those in support of this motion to stand up.

I find that there are 29 persons in support of the motion. Under
ur amended rules, the minimum requirement is 30. As such, the motion
oes not have the leave of the House.

## PRIVILEGE NOTICE

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল :** স্যার, আমি আজকে 'আনন্দবাজার পত্রিকা'-র বিরুদ্ধে একটা প্রিভিলেজ নোটিশ দিয়েছি। গতকাল আনন্দবাজার পত্রিকায় একটা খবর বেরিয়েছে এইরকম ভাবে, গত শনিবার দিন এই হাউসে কংগ্রেস দলের পক্ষ থেকে তারা মুখ্যমন্ত্রীর বিবৃতির পরে আলোচনার দাবি তুলেছিলেন। আপনি আইনের ধারা অনুযায়ী, আইন মোতাবেক তাদের সেই আলোচনার দাবিটাকে মেনে নিতে পারেন নি। কারণ যে সংখ্যক সদস্যর উপস্থিতিতে—এই ধারা মেনে নিয়ে — আলোচনার অনুমতি দেওয়া যায় তা তারা করেন নি। আজকে আমরা সকলেই আইনের অনুশাসনের দ্বারা পরিচালিত। খুব স্বাভাবিকভাবেই আইন মোতাবেক আপনি তাদের সেই দাবিকে অস্বীকার করেছেন এবং এটা সঠিক অর্থেই করেছেন। কারণ আমরা দেখছি, বিভিন্ন সময়ে বিরোধীদল, তারা যে সমস্ত দাবি তোলেন সংসদীয় গণতন্ত্রের স্বার্থে তারমধ্যে যৌক্তিকতা না থাকা সত্ত্বেও আপনি অনেক সময় তা মেনে নেন এবং আমরাও চেয়ারের মর্যাদা রক্ষার জন্য আপনার সেই রুলিংকে মাথা পেতে মেনে নিই। এই হাউসে এইরকম বহু নজির আছে এবং অতীতেও ছিল। বিরোধীদলের পক্ষ থেকে কোনও কিছু তুলতে গেলে ৪৮ জন সদস্যের উপস্থিতির প্রয়োজন। কিন্তু আমরা দেখছি, বিরোধী দল হিসাবে কংগ্রেস কখনওই সেই সমসংখ্যক-৪৮ জনকে উপস্থাপিত করতে পারেনি। সেইজন্য সংসদীয় গণতন্ত্রের স্বার্থে সেই সংখ্যাকে কমিয়ে ৩০ জনে নিয়ে আসা হয়েছে। অন্তত ন্যূনতম যাতে ৩০ জন উপস্থিত হতে পারেন, আলোচনা এখানে চলতে পারে, সংসদীয় গণতন্ত্রে বিরোধীদলের কথা যাতে এখানে সোচ্চারিত হতে পারে সেটা আপনি রক্ষা করেছেন এবং আমরা তা মেনে নিয়েছি। কিন্তু তাসত্ত্বেও তার কম যদি হয় ৩০ জনের কম ১৫ জন ১৬ জন যদি হয় তাহলে এটা নিশ্চিতভাবে অধিকারের মধ্যে পড়ে না, রুলসের মধ্যে পড়ে না। বাইরে থেকে সদস্য এনে ৩০ জন সংখ্যা করে তারপর তাদের অন্যায় আবদার মেনে নিতে হবে আইনের অনুশাসন কখন এই নির্দেশ করে না এবং সঠিকভাবেই গত শনিবার সেই দাবিকে নাকচ করা হয়েছে। কিন্তু দুর্ভাগ্যের বিষয়, আমি খবরের কাগজে দেখলাম।"আনন্দবাজার

পত্রিকায়" গত শনিবার দিনের কাগজে হেডিং ছিল" বসু-রশিদ মাখামাখি নিয়ে নিন্দা প্রস্তাব না-মঞ্জুর, কংগ্রেসের কক্ষত্যাগ।" তার মাঝখানে একটি লাইন আছে যেটা ভয়ঙ্কর এবং গুরুত্বপূর্ণ, যেটা এই সভাকে অবমাননা করেছে এবং এই আগস্ট হাউসের অবমাননা করেছে এবং আপনার নিরপেক্ষ [illegible] প্রতি অমর্যাদা করেছে। তাতে লেখা হয়েছে, "আইনের প্যাঁচ তুলে স্পিকার সেই আবেদন অগ্রাহ্য করে দেন।" স্যার, এইরকম বহু নজির আছে। [illegible] নজির তুলে এই সভার [illegible] নষ্ট করতে চাই না। এখানে কাউল অ্যান্ড শাকদারের প্র্যাকটিস অ্যান্ড প্রোসিডিওর [illegible] নজির আছে, আমাদের রুলস অফ প্রসিডিওর আছে, বিভিন্নরকম নজির [illegible] একথা বলা আছে হাউসে যা কিছু রুলিং স্পিকার দেবেন, হাউসে তা লিপিবদ্ধ হবে তার বাইরে তাকে যদি বিকৃত করা যায়, তাকে যদি বিভিন্নরকম ভাবে কুরুচিপূর্ণ করা হয় এবং তা যদি অসত্যের উপর ভিত্তি করে সংবাদ পরিবেশিত হয় তাহলে এই হাউসের মর্যাদাহানি হয়। স্যার, আমি মনেকরি এবং এই বিধানসভা মনে করে আমাদের বাংলার সাড়ে ৫ কোটি মানুষের যে সর্বোচ্চ আইনসভা, এই আইনসভায় আপনি সেদিন যে রুলিং দিয়েছেন এই আইনসভার একটা মর্যাদা আছে আইনের [illegible] সেই রুলিংকে আমরা মেনে নিয়েছি এবং তা কার্যকর হয়েছে। কিন্তু সভার যা [illegible], সেই প্রসিডিওরকে বিকৃত করলেও সেটা পশ্চিমবাংলার সাড়ে ৫ কোটি মানুষের কাছে সভার সিদ্ধান্ত পৌঁছে যায়নি, তাদের কাছে পৌঁছানো সম্ভব নয়। তারা জানতেন না এই হাউসের মধ্যে এখানে লিপিবদ্ধ কি করা আছে, প্রসিডিংসে কি আছে। সেইজন্য আমি একটি বিষয় আপনার নোটিশে আনতে চাই "Kaul and Sakhder-Practice and Procedure of Parliament, page-246-Presenting false, forged or febricated documents to the House of its Committees — It is a breach of privilege and contempt of the House to make speeches, or to print or publish any libels reflecting on the character or proceedings of the House." আপনি যে রুলিং দিয়েছেন সেই রুলিং-এ যা আছে সেটা ফেব্রিকেটেড করা হয়েছে। ফলস- মিথ্যাভাবে উপস্থিত করা হয়েছে। এই হাউসের অমর্যাদা করা হয়েছে এবং মাননীয় স্পিকারের প্রতি অমর্যাদা করা হয়েছে। হাউসের সদস্যদের প্রতি অমর্যাদা করা হয়েছে। সেই কারণে [illegible] যে অসত্য রিপোর্ট যে ভাবে বিকৃত করে উপস্থাপিত করা হয়েছে, [illegible] "[illegible] পত্রিকার" এডিটর, প্রিন্টার এবং পাবলিশারের বিরুদ্ধে সভার এই [illegible] অবমাননার [illegible] করছি। আমি মনেকরি, এটা প্রিভিলেজেস কমিটির কাছে পাঠানোর বিষয় নয়, এটা এমনই গুরুত্বপূর্ণ — এই সভায় এই সমস্ত এডিটর, প্রিন্টার এবং পাবলিশারকে ডেকে এর সমাধান করা হোক। এই দাবি সভার পক্ষ থেকে [illegible] আমি করছি এবং আমি আবেদন করব, অনুরোধ করব, এটাকে গ্রহণ করে, [illegible] বিচার করে যথাযথ শাস্তি [illegible] দেবেন।

[12-10 — 12-20 p.m.]

**মিঃ স্পিকার :** আন্ডার রুল ২২৯ এটা টেক আপ করা হয়েছে। রুলস ২২৮ বলছে, on a motion being made for the purpose, the House may consider the matter and come to a decision or may refer it to the committee of privileges আমার মনেহয় এটাতে একটা প্রাইমাফেসি কেস মেড হয়েছে। এটা আমাদের

মিটি অন প্রিভিলেজেস করা উচিত। সেজন্য আমি আপনাদের মতামত চাচ্ছি এটাকে ভিলেজ কমিটিতে পাঠানোর জন্য।

**শ্রী ননী কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য রবীন মন্ডল যে বিষয়টা লেছেন, এই বিষয়টা সরাসরি আপনার একটা রুলিংকে কেন্দ্র করে যে রুলিংয়ের বিষয়টা াপনি জানেন। এই বিষয় সম্পর্কে অন্তত প্রিভিলেজ কমিটিতে যাওয়া মানে পত্রিকাকে নতে চাওয়া, জিজ্ঞাসা করা এবং আপনার কাছে জানতে চাওয়া যে ঘটনা কি ঘটেছে। মি একথা বলতে চাচ্ছি, খবরের কাগজে কি লেখা হয়েছে সেটা ছাপানো আছে, উনি পড়ে য়েছেন। আপনি কি বলেছেন সেটা আপনার মনে আছে, আমরা যারা হাউসে ছিলাম ামাদেরও জানা আছে। কাজেই এই বিষয়টা প্রিভিলেজ কমিটিতে পাঠানোর দরকার নেই। ই বিষয়টা হাউসে বিচার করা প্রয়োজন। এটা আপনার নেতৃত্বে এই হাউসে বিচার হওয়া য়োজন। আমি একথা বলতে চাচ্ছি, যেহেতু আপনি নিজে বিষয়টা জানেন এবং কাগজে যা খা হয়েছে সেটা ছাপানো আছে, কাজেই আপনার রুলিং যথেষ্ট। আপনি যদি রুলিং দেন । প্রিভিলেজও কমিটিতে যাবে তাহলে নিশ্চয়ই যাবে। এই সম্পর্কে নির্দিষ্ট ভাবে আপনার লিং দেওয়াই ঠিক হবে। আমি সেজন্য বলছি যে, এটাকে প্রিভিলেজ কমিটিতে না পাঠিয়ে রাসরি এই হাউসে বিচার করা হোক।

**মিঃ স্পিকার ঃ** খবরের কাগজে কোনও খবর থাকলে তাদের কাছে এক্সপ্লানেশন ওয়া যায়। এক্ষেত্রে সেটা চাচ্ছিনা, এটাকে সরাসরি প্রিভিলেজ কমিটিতে পাঠাচ্ছি। তাদের দি কিছু কৈফিয়ত থাকে তারা দেবেন, কিন্তু এর শুনানিটা হোক প্রিভিলেজ কমিটিতে। কটা ম্যাটার অব ন্যাচারাল জাস্টিসের ব্যাপার আছে। তাদের কাছ থেকে শুনতে হয়, এটা শুনে কথাটা ঠিক নয়। গণতান্ত্রিক রীতিনীতি যারা মানেন তাদের শুনতে হবে। প্রিভিলেজ মিটি এটা খতিয়ে দেখবে। তার ডিফেন্সে যদি কিছু বলার থাকে তারা বলবে এবং তারপরে চার হবে। নো মোর।

এখন আপনাদের অনুমতি থাকলে বিষয়টা প্রিভিলেজ কমিটিতে রেফার করা যেতে রে। আপনারা এই বিষয়ে মতামত দিন। দি মোশন ওয়াজ দেন পুট অ্যান্ড এগ্রিড টু। 'On a motion being made for the purpose, the House may consider the atter and come to a decision or may refer it to the committee on ivileges.

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received four notices of Adjourn-ent Motions. The first and the second are from Shri Saugata Roy and ri Abdul Mannan respectively on the subject of alleged atmosphere of ar created after the blasts at Bowbazar and Sealdah Station. The ird is from Shri Sobhandeb Chattopadhyay on the subject of recent omb blast at Bowbazar and the fourth is from Shri Sudip andyopadhyay on the subject of alleged undisclosure of progress of quiry about the Bowbazar and Sealdah Station bomb blasts.

The subject matters of the motions do not warrant adjournment of business of the House. The members will get opportunity to raise the matters during general discussions on the Budget. Moreover, the members may draw the attention of the Ministers concerned through Calling Attention, Questions, Mentions etc.

I, therefore, withhold my consent to all the motions.

One member may, however, read out the text of his motion, as amended. কিন্তু কেউ নেই, পড়া যাবে না।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received ten notices of Calling Attention, namely :—

| | | |
|---|---|---|
| 1) Problem faced by the willing SC & ST candidates in submitting caste certificate in connection with the coming Panchayat elections | : | Dr Manas Bhunia and Shri Sanjib Kumar Das |
| 2) Non-plying of any bus in route no.28 through Chakdah-Nimtala Road for last one year | : | Shri Nanigopal Malakar |
| 3) Alleged outbreak of gastro-enteritis in different blocks of suburban areas of North 24-Parganas | : | Shri Prabir Banerjee |
| 4) Explosion of bomb at Taltala on 21/3/93 | : | Shri Shish Mohammad |
| 5) Alleged failure of literacy mission at South 24-Parganas | : | Shri Sobhandeb Chattopadhyay |
| 6) Demand for taking steps to re-open the Four-Brother's Ferro Alloy Pvt. Ltd. Co. in Peetpur under PS Panskura of Midnapore district. | : | Shri Manik Bhowmik |
| 7) Reported death of an unidentified man by stone at Council House Street, Calcutta. | : | Shri Ambica Banerjee |
| 8) Explosion of bomb at Sealdah Railway Stn. on 19/3/93 | : | Shri Sudip Bandyopadhyay |

9) Alleged deplorable condition of potato farmers on account of low price of potato : Shri Abdul Mannan

10) Demand for taking steps for urgent repair of ambulance in Karimpur Rural Hospital of Nadia Dist. : Shri Chittaranjan Biswas.

I have selected the notice of Shri Ambica Banerjee on the subject of Reported death of an unidentified man by stone at Council House Street, Calcutta.

The Minister-in-charge may please make a statement today, if possible, or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 1st of April, 1993.

## STATEMENT UNDER RULE-346

**Mr. Speaker :** Now the Minister-in-charge, Dept. of Health & Family Welfare, Govt. of West Bengal, Hon'ble Shri Prasanta Kumar Sur will please make a statement.

**Shri Prasanta Kumar Sur :** Sir, desired by you I am making a statement of gastro-enterities in West Bengal.

With the onset of the Summer season every year, safe drinking water becomes scare in certain rural and urban areas of the State resulting in outbreaks of diarrhoea diseases. The scarcity in the supply of domestic water also plays a role in transmission of the diseases. As summer has set in early this year, cases of diarrhoea diseases are being reported from some parts of the State. Though the cases are occuring in a sporadic manner in most areas of the State, cases have been reported in increased number from some blocks of North and South 24-Parganas in particular.

Reports on the incidence of the disease so far available in this year is annexed herewith.

Epidemiological pattern of diarrhoea diseases suggests that the disease occurs in sporadic form throughout the year with a few incidents of out break in the districts of North 24-Parganas, South 24-Parganas, Burdwan, Midnapore, Birbhum, Murshidabad, Dakshin Dinajpore, Jalpaiguri and Coochbehar.

The strategies that have been adopted for containment of the dis-

ease are :—

1) Prompt case detection through sensitive surveillance system.

2) Early institution of case management at home and health institutions with the help of Home available fluid, O.R.S. and I.V. fluids, if required.

3) Disinfection of all drinking water sources by bleaching powder.

4) Spread of health education with special stress on disinfection of drinking water by boiling and using halazone tablets and laying emphasis on personal hygine and environmental sanitation.

To implement these strategies all steps have been taken. The District Health Authorities have been provided with extra manpower, funds to purchase Medicines and other disinfectants and also arrangements have been made to supply medicines and disinfectants directly from the Central Medical Stores. Materials on health education have also been supplied through the Mass Media Division.

For proper containment of the outbreaks, teams from the Public Health Laboratory, West Bengal and School of Tropical Medicine, Calcutta regularly conduct bacteriological investigation of water and stool samples respectively. Moreover, each district has been tagged with a teaching institution for prompt investigation. Public Health Officers from the Directorate have visited Mina Khan Block, North 24-Parganas, Patharkhali & Matherdighi, South 24-Parganas.

In addition, the district health authorities have been advised to take the help of all employees, organisation to gear up the programme and to keep a close liasion with the different sectors like P.H.E., Rural Development, Panchayats and Municipal Authorities and General Administration so that mortality and morbidity arising out of the disease could be curtailed to a great extent.

Subsequent to this report I have got information that some outbreak is there in Tiljala, Tangra, Jadavpur, Garia and Dhakuria in Calcutta and also in Rajarhat and Jagaddal of North 24 Pgs.

## ANNEXURE

### INCIDENCE OF GASTRO-ENTERITIES IN DIFFERENT DISTRICTS OF WEST BENGAL, DURING 1993.

| Districts | No. of Blocks affected. | No of Attack | No. of Death |
|---|---|---|---|
| South 24-Parganas. | 21<br>BASNATI/CANNING-II+I/GOSABA/BISHNUPUR-I/BHANGAR I+II/SONARPUR/KULTOLI/D HARBOUR I + II/KULPI/MAGRAHAT-I & II/PATHAR-PROTIMA/KULTOLI/JOYNAGAR-I & II/BUDGE BUDGE I & II/FALTA | 1400 | 51 |
| South 24-Parganas | 3<br>HAROA/MINAKHAN/SANDESHKHALI-I | 1022 | 8 |
| Midnapore including Maina Block. | 4<br>PINGLA/MAINA/NANDIGRAM-III/GHATAL. | 71 | 7 |

**MAINA BLOCK :—**

Attack - 10.

Death - 1

[12-20 — 12-30 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার** ঃ স্যার, এই আন্ত্রিকের বিষয়টি সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয় স্টেটমেন্ট করলেন। কিন্তু যেরকম ভয়াবহ রূপ নিয়ে এই আন্ত্রিক ছড়িয়ে পড়েছে, এমনকি কলকাতার বুকে ২৪ জন আক্রান্ত হয়েছে, আই.ডি. হাসপাতালের যে রিপোর্ট তাতে এটা দেখেছি। উনি পশ্চিমবঙ্গের বিভিন্ন ব্লকের যে রিপোর্ট দিলেন তা আমরা শুনলাম। মে, জুন মাসে এই আন্ত্রিকের প্রকোপটা বেশি দেখা যায়, কিন্তু এবারে ফেব্রুয়ারি, মার্চেই মারাত্মক আকার ধারণ করেছে। এই অবস্থায় আন্ত্রিকের প্রতিরোধের জন্য এমার্জেন্সি ব্যবস্থা হিসাবে রাজ্য সরকার কি ব্যবস্থা নিয়েছেন তা আমরা, পশ্চিমবাংলার মানুষ জানতে চাই। আমরা সবাই উদ্বিগ্ন। সেজন্য গোটা পশ্চিমবাংলাকে বাঁচাবার জন্য কি ব্যবস্থা রাজ্য সরকার নিয়েছেন সে সম্পর্কে, মন্ত্রী মহাশয় এখানে উপস্থিত আছেন, উনি হাউসে বলুন।

**মিঃ স্পিকার** ঃ স্টেটমেন্ট উইল বি সার্কুলেটেড।

## MENTION CASES

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস :** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে আমাদে রাজ্যের স্বরাষ্ট্রমন্ত্রী এবং কেন্দ্রের স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি বারবার এই সমস্যা কথা এই হাউসে উল্লেখ করছি। কিন্তু কোনও প্রতিকার আমরা পাচ্ছি না। আমরা সীমা বাস করি। নদীয়া জেলার করিমপুর, আমার নির্বাচনী এলাকা, এই সীমান্ত অঞ্চলে ইদানিংকা যেরকম ভয়াবহ আকার ধারণ করেছে, এই সমস্যার প্রতিকার হওয়া দরকার। এই ব্যাপা কেন্দ্রীয় সরকারের যে বিরাট দায়িত্ব আছে, সেই ব্যাপারে আমাদের রাজ্য স্বরাষ্ট্র বিভাগে মাধ্যমে কেন্দ্রীয় স্বরাষ্ট্র বিভাগের দৃষ্টি আকর্ষণ করছি। সীমান্তে ইদানিংকালে দিনের বে গরুর মিছিল যাচ্ছে, করিমপুরে এই ঘটনা ঘটছে। এই ঘটনায় যে সমস্যা দেখা যাচ্ছে হচ্ছে, ওপার বাংলার যে সমস্ত গরু ব্যবসায়ি, ক্রিমিন্যালস তারা ভেতরে ঢুকছে। ওখানে দিনের বেলা দলে দলে মিছিল করে বি.এস.এফ'এর সামনে দিয়ে চলে যাচ্ছে। ফলে আমা সীমান্তের যারা কৃষক তাদের ফসল তছনচ হয়ে যাচ্ছে ফসল মাড়িয়ে গবাদি পশু চ যাচ্ছে, কৃষকরা সর্বশান্ত হয়ে যাচ্ছে এই সীমান্ত এলাকায়। এই সাথে সাথে কালোবাজ করছে। ওপার বাংলা এবং এপার বাংলার ক্রিমিন্যালরা ডাকাতি সংগঠিত করছে জনজীবনে আইনশৃঙ্খলা সমস্যা সৃষ্টি করছে। জেলা প্রশাসন, রাজ্যের প্রশাসন'এর বি.এস.এফ. কর্তৃপক্ষ কর্ণপাত করছে না। পঞ্চায়েত প্রশাসনের কথা দূরে থাক, প্রশাসন, ডি.এম., এস.পি'এর কথা বি.এস.এফ'এর সি.ও. শুনছে না। আপনার মাধ বি.এস.এফ. কর্তৃপক্ষের ঔদ্ধত্যএর প্রতি লক্ষ্য দিতে আমি কেন্দ্রীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আক করছি।

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার এলাকায় একটি জায়গা চা মোড় বলে পরিচিত, সেই এলাকাতে কয়েকজন হোম গার্ডের ছেলে বসে থাকেন, পরিচয়ও দিয়েছেন কৃষি বিপণন মার্কেটিং সোসাইটির লোক বলে। আমার কাছে এর পাশা খবরও এসেছে যে, ওখানে ট্রাক থামিয়ে ট্রাকের কাছ থেকে টাকা নেওয়া হচ্ছে। তারা ব যে কৃষি বিপণন বিভাগ থেকে তাদের এই নির্দেশ দেওয়া হয়েছে। এটা একটা সাধু উদ্দে এতে কৃষির ক্ষেত্রে ডেভেলপ হবে। কিন্তু এই ক্ষেত্রে মহঃ বিন তুঘলকের কথা মনে প গেল। তিনি জাল নোট ছাপানো যাতে বন্ধ হয় তার ব্যবস্থা করতে গিয়েছিলেন কিন্তু জাল নোট ছাপানো আরও বেড়ে গেল। সুতরাং এইক্ষেত্রে যে তারা ট্রাক পাশ করছে যে তার কাছ থেকে টাকা আদায় করছে সেই টাকা আদৌ মনে হয় কোনও কাজে লাগ না। এই বিষয়ে প্রিকোশনারি মেজার নেওয়ার দরকার। এখানে যে সমস্ত বেকার যুবক বসিয়েছেন তারা যে ট্যাক্স আদায় করছে সেটা যথাযথ জায়গায় পৌঁছাচ্ছে কিনা আপ জানার দরকার। সুতরাং এই ব্যাপারে আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আক করছি তাতে অবিলম্বে এই ব্যাপারে প্রিকোশনারি ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী দেবেশ দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্ব বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কংগ্রেস নেতাদের এই সমাজ বিরোধীদের যোগাযোগের ফলে কলকাতার জন জীবন বিপর্যস্ত হয়ে পড়েছে। আমরা রশিদের বিরু বহুবার ডেপুটিশন দিয়েছি। নাগরিক কমিটির পক্ষ থেকেও ১৯৬৮ সালে রশিদের বিরু

ডেপুটেশন দেওয়া হয়েছিল। কিন্তু কংগ্রেস একবারও তার বিরুদ্ধে কোনও অভিযোগ পুলিশের কাছে করেনি। প্রদেশ কংগ্রেসের সভাপতি শ্রী সৌমেন মিত্র বিবৃতি দিয়েছেন যে, রশিদের সঙ্গে তার একবার ৫-৭ বছর আগে দেখা হয়েছিল। আমি ওই কংগ্রেস নেতাকে জিজ্ঞাসা করতে চাই যে, সাক্ষাৎকার যা ৫-৭ বছর আগে হয়েছিল, তা কোনও ধরনের হয়েছিল যে তিনি তা তুলতে পারেন নি। এতে কোনও উজ্জ্বল কোনও দ্যুতি ছিল যে তিনি তা ভুলতে পারেন নি। আমার সাথে তো একবার সত্যজিৎ রায়ের সাক্ষাৎ হয়েছিল, আমি সেই দিনটি ভুলতে পারিনি। কিন্তু অন্য অনেক লোকের সঙ্গেই তো সাক্ষাৎ হয় তা তো মনে রাখি না। সুতরাং এইসব সমাজ বিরোধীরা প্রকাশ্য দিবালোকে ঘুরে বেড়াচ্ছে। ওদেরই মদতপুষ্ট ওমর প্রচুর খুন করেও প্রকাশ্য দিবালোকে ঘুরে বেড়াচ্ছে। আসলে কংগ্রেসিরা একদিকে ক্রিমিনালাইজান অফ পলিটিক্স করছেন আর অন্যদিকে আবার পলিটিসাইজেশন অফ ক্রিমিন্যালস তৈরি করছেন। আজকে ওই ওমর আলির মতো সমাজ বিরোধীরা কংগ্রেসের পক্ষ থেকে সদস্যপদও পাচ্ছেন। এই ওমরকে কোনও একটি ক্লাবের সেক্রেটারিও করা হয়েছে। সুতরাং এইভাবে তারা পলিটিসাইজেশন অফ ক্রিমিন্যালস তৈরি করছেন। আমি এর তীব্র প্রতিবাদ করছি এবং রাজ্য সরকারের হস্তক্ষেপ দাবি করছি।

**শ্রী কালিপ্রসাদ বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় সেচমন্ত্রীব দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন এই বছরে যে বৃষ্টি হয়েছে তা স্বাভাবিকের চেয়ে কম হয়েছে। ডিভিসির কমান্ড এরিয়াতে প্রচুর খরা চলছে। সমস্ত পুকুর, খাল, বিল সব শুকিয়ে গেছে। গবাদি পশু জল না পেয়ে মরে যাচ্ছে। সাধারণ মানুষ জল পাচ্ছে না, এই পরিস্থিতিতে আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে ওই ডিভিসির জলাধার থেকে জল দেওয়া হয়। তাহলে পরে ওই ডিভিসির কমান্ড এরিয়ার মানুষেরা বাঁচতে পারবে।

[12-30 — 12-40 p.m.]

**শ্রী ব্রহ্মময় নন্দ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মেদিনীপুর জেলার তমলুক মহকুমার মেছেদা কুরসেঘাট রুটে প্রায় ৩ মাস বাস চলাচল বন্ধ আছে, তারজন্য ঐ এলাকার মানুষের মধ্যে চরম জনরোষ সৃষ্টি হয়েছে। তাই এই অবস্থার মোকাবিলা করবার জন্য আপাতত দুইটি সাউথ বেঙ্গলের বাস দিন যাতে ঐ এলাকার মানুষ স্বচ্ছন্দে বাসে চলাচল করতে পারে, এই অনুরোধ আপনাকে একান্তভাবে জানাচ্ছি।

**Shri Sudip Bandyopadhyay :** (Not present.)

**Shri Sadhan Pande :** (Not present.)

**Shri Ambica Banerjee :** (Not present.)

**Shri Prabir Banerjee :** (Not present.)

**Shri Manik Bhowmik :** (Not present.)

**Shri Abdus Salam Munshi :** (Not present.)

**Shri Sukumar Das :** (Not present.)

**Shri Sanjib Kumar Das :** (Not present.)

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্ত দপ্তরে দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে আমার কেন্দ্র মুর্শিদাবাদ জেলার জলঙ্গী কেন্দ্রের সা রাণীনগর ২ নম্বর ব্লকে যুক্ত। রাণীনগর ২ নম্বর ব্লকে একটি গুরুত্বপূর্ণ জায়গা শেখপা থেকে কাতলামারি বর্ডার এরিয়া পর্যন্ত, সেখান দিয়ে বি.এস.এফ. যাতায়াত করে, হাট বে রাস্তা আছে, এই রাস্তাটি পাকা রাস্তা ছিল। এখন এই রাস্তাটিকে আর পাকা রাস্তা ব যায়না। এইরকম অবস্থার কথা আমি আগেও হাউসে মেনশনে বলেছিলাম, বিভিন্নভাবে আলোচ করা হয়েছে। কিন্তু তা সত্ত্বেও আজ পর্যন্ত পি.ডব্লিউ.ডি. ঐ রাস্তাটিকে উন্নয়নের কোন ব্যবস্থা করেনি। পাশাপাশি ধনেরামপুর থেকে ভাদুরাপাড়া এখনও একটা রাস্তা ধরা আ পি.ডব্লিউ.ডি.-র, সেটা প্রায় ১৬ বছর ধরে ধরা আছে, অথচ ঐ রাস্তাটি না হলে মাঝখা যে গ্যাপ আছে সেটার ঐ যোগাযোগের অসুবিধাটা দুর করা যাচ্ছে না। তাই মাননীয় মন্ত্রী কাছে আবেদন করব অবিলম্বে ঐ রাস্তাটিকে নূতনভাবে সম্প্রসারণ করুন, এতে জনসাধা উপকৃত হবে। দীর্ঘদিন ধরে এলাকার মানুষেরা যে অসুবিধার মধ্যে আছে তার থেকে তা মুক্তি পেতে পারে, তাই এই ব্যাপারটি আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি

**শ্রী বীরেন ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জনস্বাস্থ্য কারিগ দপ্তরের মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উপযুক্ত বৃষ্টিপাতের অভাবে গ্রামাঞ্চলে বর্তমা পানীয় জলের ভীষণ সঙ্কট দেখা দিয়েছে। নলকূপ-এর জলের স্তর নেমে যাওয়ার ফ নলকূপে জল উঠছে না। আগামী দিনগুলিতে আরও সঙ্কটজনক অবস্থা হয়ে যাবে। এ অবস্থায় যে জায়গাগুলিতে পাইপ লাইন ওয়াটার সাপ্লাই-এর ব্যবস্থা আছে সেইগুলিকে কার্য করে সঙ্কট মোচনের একটা পদক্ষেপ নেওয়া জরুরি হয়ে পড়েছে। আমার নির্বাচনী এলাকা কালনা টুতে বৈদ্যপুর ওয়াটার সাপ্লাই স্কীম আছে এবং কালনা ওয়ানেতে হাট কালনায় আ এইরকম কতকগুলি আছে সেইগুলি কার্যকর হচ্ছে না। আরও কয়েকটি প্রকল্প আছে সেইগু সরকারের অনুমোদন হয়ে আছে, কিন্তু কার্যকর হচ্ছে না। এইগুলো যাতে অনুমোদন হ এবং বর্তমান খরা মরশুমে পানীয় জলের সঙ্কট মোকাবিলা করার জন্য অবিলম্বে যা এগুলো কার্যকর করা হয় তারজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় জনস্বাস্থ্য কারিগরি দপ্তরে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দেবনাথ মুর্মু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্য মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার নির্বাচনী এলাকা গাজল সেখানে এম.আর.ডিলারে জন্য দরখাস্ত চাওয়া হয়েছে এবং এনকোয়ারির মাধ্যমে, যোগ্যতার ভিত্তিতে এম.আর ডিল নিয়োগ করার কথা। আমরা লক্ষ্য করছি গাজল ব্লকে ফুড সাপ্লাই ইন্সপেক্টর অসিত সিং যারা দরখাস্ত করেছে তাদের কাছ থেকে ঘুষ নিচ্ছে এবং যারা বেশি বেশি করে ঘুসের টা দিচ্ছে তাদের প্যানেলের এক নম্বরে নাম রাখার চেষ্টা হচ্ছে। এক্ষেত্রে এম.এল.এ-র মতামত কোনও গুরুত্ব দেওয়া হচ্ছে না। আমরা আরও জানতে পেরেছি এই অসিত সিনহা কংগ্রে ইউনিয়নের সঙ্গে যুক্ত এবং তিনি কংগ্রেস করে। তাই আমি আপনার মাধ্যমে মানন খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সাধন পান্ডে :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী বিনয় চৌধুরি মহাশয় এখানে আছেন, একটা বিষয়ের প্রতি আমি তার দৃষ্টি আকর্ষণ করছি। বউবাজারে এতবড় একটা ঘটনা ঘটল এবং সেখানে ইনভেস্টিগেশন এখনও চলছে, সেই অবস্থায় মাননীয় মুখ্যমন্ত্রী মেদিনীপুরে দাঁড়িয়ে বলেছে অমুক এই ঘটনায় দোষী নয়, অমুক দোষী। আমাদের কাছে আরও খবর আছে এই ঘটনাকে চেপে দেওয়ার জন্য, ইনভেস্টিগেশনকে চেপে দেওয়ার জন্য, কলকাতার বিভিন্ন জায়গায় আরও ছোট ছোট বোমা ফাটানো হবে। স্যার, এটা সাংঘাতিক ব্যাপার, আমরা বলছি অবিলম্বে সি.বি.আইয়ের হাতে এর ইনভেস্টিগেশনের ভার ছেড়ে দেওয়া হোক। যদি মাননীয় মুখ্যমন্ত্রী মনে করেন তিনি কোনওমতেই দোষী নয়, তার পার্টি কোনওমতেই দোষী নয় তবে সি.বি.আইকে এই দায়িত্বটা দিয়ে দিন। মাননীয় মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে যে অভিযোগ উঠেছে, আমরা আশা করব মুখ্যমন্ত্রী এখানে দাঁড়িয়ে সেটা ক্লিয়ার করবেন এবং তার পরিবার যে জড়িত নয় সেটাও ক্লিয়ার করবেন। এই রশিদের সঙ্গে তিনি জড়িত নন এবং বিলেতে তারসঙ্গে বাজার করেনি সেটা এই হাউসে বলুন। এটা যদি না হয় তাহলে বাংলার মুখ্যমন্ত্রী ও এই হাউসের ইজ্জত বলে আর কিছু থাকবে না।

[12-40 — 12-50 p.m.]

**শ্রী নির্মল দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে ধরনের আন্ত্রিক শুরু হয়েছে কলকাতা এবং তার পাশাপাশি অঞ্চলে তাতে এই স্বাস্থ্য বিভাগের উপর শুধু দায়িত্ব না দিয়ে এখানে শ্রদ্ধেয় মন্ত্রী বিনয় চৌধুরি মহাশয় আছে — পঞ্চায়েত, স্বাস্থ্য, সাধারণ প্রশাসন, পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং, মাইনর ইরিগেশন, এদের হাতে যাতে দায়িত্ব দেওয়া হয় সেটা দেখতে হবে। জল লোয়ার লেভেলে চলে যাচ্ছে, গ্রাউন্ড ওয়াটারের জল ব্যবহার করে যদি জনস্বাস্থ্য রক্ষা করতে হয় তাহলে স্বাস্থ্য দপ্তরের উপর শুধু দায়িত্ব দিলে চলবে না। আমি মনেকরি অবিলম্বে সাধারণ প্রশাসন ও অন্যান্য সমস্ত দপ্তরের উপর দায়িত্ব দিয়ে এটাকে মনিটারিং ব্যবস্থা করা হোক এবং স্টেট লেভেলে সপ্তাহে যাতে মিটিং করা যায় তার ব্যবস্থা করা হোক। যে সমস্ত জায়গাতে এই ধরনের আন্ত্রিক রোগ দেখা দিচ্ছে সেখানে অবিলম্বে প্রয়োজনীয় প্রশাসনিক ব্যবস্থা নেওয়ার জন্য রাজ্যস্তরে একটি এমারজেন্সি টিম তৈরি করা হোক। যেখানে যেখানে আন্ত্রিক রোগ হবে সেখানে সেখানে এই এমারজেন্সি টিম, স্বাস্থ্য বিভাগ ঔষধপত্র, ডাক্তার ইত্যাদি নিয়ে যাতে যায় তারজন্য ব্যবস্থা গ্রহণ করা হোক। এটা না হলে মহামারি দেখা দেবে। মনিটারিং এবং কো-অর্ডিনেশনের জন্য অবিলম্বে উদ্যোগ গ্রহণ করা হোক।

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, দ্বিতীয় হুগলি সেতু যেটা বিদ্যাসাগর সেতু সে সম্পর্কে আমরা অনেকদিন আগে থেকেই বারবার অভিযোগ জানিয়ে আসছি। এই সেতুর পিলার থেকে আরম্ভ করে অন্যত্র যে সমস্ত নিম্নমানের মাল সরবরাহ করা হয়েছে এবং সেখানে যে স্পেসিফিকেশন অনুযায়ী কাজ হওয়ার কথা ছিল সেই অনুযায়ী যে হচ্ছে না বা হয়নি তা আমরা বলেছি। কয়েকদিন আগেই সংবাদপত্রে আপনারা দেখেছেন যে ওয়াররোপের কেসিং-এর ব্যাপারে সাবস্ট্যানডার্ড মাল ইউজ করা হয়েছে। সংবাদপত্রের দৌলতে সব মানুষই তা জানেন। স্যার, আমি যে প্রসঙ্গটি উত্থাপন করতে চাই সেটা হচ্ছে, এই সেতুর হাওড়ার দিকের যে মেন পিলার আছে সেখান থেকে

একদল ব্যবসায়ী বহুদিন ধরে সিন্ডার তুলে নিয়ে যাচ্ছে এবং তা থেকে কয়লার গুল করে রীতিমতো ব্যবসা শুরু করে দিয়েছে এবং সেখানে এর কারখানাও হয়ে গিয়েছে। পুলিশ জানে এবং পুলিশের সহযোগিতায় এগুলি হচ্ছে। সংবাদপত্রে বেরিয়ে যাওয়া সত্ত্বেও এবং আমরা বারবার বলা সত্ত্বেও এখন পর্যন্ত কোনও স্টেপস নেওয়া হয়নি। সেখান থেকে সিন্ডার তুলে নেওয়ার ফলে পিলারের ভিত দূর্বল হয়ে যাচ্ছে। অবিলম্বে এরসঙ্গে জড়িত ব্যবসায়ী এবং লোকদের ধরা দরকার। এ সম্পর্কে অতি শীঘ্র ব্যবস্থা না নিলে পিলারের ভিত দূর্বল হয়ে যাবে এবং মানুষ দুর্ঘটনার মুখোমুখি হবেন। রাতারাতি যারা এখানে ব্যবসা আরম্ভ করে ব্রিজকে দূর্বল করে দিচ্ছে তাদের বিরুদ্ধে অবিলম্বে ব্যবস্থা নেওয়ার আমি দাবি জানাচ্ছি।

**শ্রী ত্রিলোচন দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার বিধানসভা কেন্দ্র হাসানের অধীন নলহাটি দু নং ব্লকের ভদ্রপুর, রায়পুর, টিডিডাঙ্গা, কানপুর, বাবলাডাঙ্গা প্রভৃতি গ্রামগুলি ব্রাহ্মনী নদীর উভয় তীরে অবস্থিত এবং বরাবরই সেখানে প্রচুর তুঁত চাষ হয়। আপনারা জানেন যে এই তুঁত থেকে রেশম তৈরি করা হয় কাজেই সেখানে রেশমশিল্প প্রতিষ্ঠিত। কিন্তু স্যার, বর্ষার সময় ভাল জল না হওয়ায় ব্রাহ্মণী নদীর খালগুলি শুকিয়ে গিয়েছে। বিভাগীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার তাই অনুরোধ, ব্রাহ্মণী নদীতে বোধরা জলাধারে যে জল রয়েছে তার থেকে কিছুটা জল ছাড়া হোক যাতে সেখানে তুঁত চাষটা বাঁচতে পারে। তা না হলে তুঁত চাষিরা পরিবারবর্গ সহ সঙ্গীন অবস্থার মধ্যে পড়বেন কারণ এই তুঁত চাষের উপরই তারা নির্ভবশীল। আমি অবিলম্বে আবার বোধরা বাঁধ থেকে ব্রাহ্মণী নদীতে কিছুটা জল ছাড়ার জন্য অনুরোধ জানাচ্ছি।

শ্রীমতী বিলাসিবালা সহিস ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় ভূমি ও ভূমি সংস্কার মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার বিধানসভা এলাকার রঘুনাথপুর ২নং পঞ্চায়েত সমিতির অন্তর্গত ইচ্ছর-গ্রামের নিকট দামোদর নদের কিছু অংশ আছে এবং সেটা আমাদের পশ্চিমবাংলায় অবস্থিত। কিন্তু স্যার, কিছুদিন ধরেই লক্ষ্য করা যাচ্ছে যে, বিহার রাজ্যের কিছু কনট্রাক্টর সেখান থেকে প্রায়ই লরি ভর্তি করে বালি নিয়ে যাচ্ছে। মোটামুটি হিসাব করে দেখা যাচ্ছে প্রত্যেকদিন আমাদের ১৬ হাজার টাকার বালি ওরা নিয়ে যাচ্ছে। আমার মনে হয় এরফলে একদিকে আইন শৃঙ্খলার বিঘ্নিত হচ্ছে, অপরদিকে সরকারের প্রচুর রাজস্ব ক্ষতি হচ্ছে। তাই আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে দাবি জানাচ্ছি, অবিলম্বে এই বে-আইনি কাজ বন্ধ করা হোক।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের জেলার মিনাখাঁ ব্লকে, সন্দেশখালি ব্লকে, হিঙ্গলগঞ্জ ব্লকে ব্যাপকভাবে আন্ত্রিক রোগ দেখা দিয়েছে। গোটা পশ্চিমবঙ্গের কথা ছেড়ে দিয়ে শুধু আমাদের জেলাতেই এখন পর্যন্ত ৫৮ জন আন্ত্রিক মারা গেছে। অথচ কোনও হাসপাতালে ওষুধ নেই, শুধু হ্যালোজেন ট্যাবলেট পাঠানো হচ্ছে। ডাক্তারদের টিম পাঠানো হচ্ছে, কিন্তু তারা সেখানে থাকছেন না, ফিরে আসছেন। সরকার এই রোগ প্রতিরোধের ক্ষেত্রে সম্পূর্ণ ব্যর্থতার পরিচয় দিচ্ছেন। এছাড়া আমাদের জেলায় গতকাল থেকে বারুনির মেলা শুরু হয়েছে। ১২ লক্ষ মানুষ সমবেত হয়েছে, আমি নিজে ওখানে গিয়েছিলাম। ওখানে

সরকারের পক্ষ থেকে একজন সাব-ইন্সপেক্টর এবং তিনজন কন্সটেবল পাঠানো হয়েছে। অথচ ওষুধপত্র কিছুই পাঠানো হয়নি। ওখানেও আন্ত্রিক ছড়াবার আশঙ্কা আছে। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি অবিলম্বে ওখানে প্রয়োজনীয় ডাক্তার এবং ওষুধপত্র পাঠাবার ব্যবস্থা করুন, যাতে ওখানে মানুষ আন্ত্রিকে আক্রান্ত না হয় তার ব্যবস্থা করুন। সাথে সাথে আমাদের গোটা জেলার মানুষদের আন্ত্রিক রোগের হাত থেকে বাঁচাবার ব্যবস্থা করুন।

**শ্রী আব্দুস সালাম মুন্সি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ের প্রতি মাননীয় পূর্তমন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার এলাকায় চড়চাকুন্দের মোড় থেকে, — দেবগ্রামের চড়চাকুন্দের মোড় থেকে — ঘোষালপুর ঘাট হয়ে অগ্রদ্বীপ ঘাট পর্যন্ত ৯ কিলোমিটার দীর্ঘ রাস্তাটির অবস্থা খুবই খারাপ। বিশেষ করে বর্ষাকালে সে রাস্তা চলাচলের যোগ্য থাকে না। বহু মানুষ ঐ রাস্তা দিয়ে চলাচল করেন, কিন্তু তাদের খুবই অসুবিধার মধ্যে পড়তে হয়। বিশেষ করে ঐ রাস্তা দিয়ে শব দাহ করতে যেতে হয় গঙ্গার ঘাটে। এই অবস্থায় এলাকার মানুষরা দীর্ঘদিন ধরে ঐ ৯ কিলোমিটার রাস্তা উপযুক্ত ভাবে নির্মাণ করার জন্য দাবি জানিয়ে আসছেন। তাই আমি আজকে বিষয়টির প্রতি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, তিনি অবিলম্বে রাস্তাটি উপযুক্ত ভাবে পাকা করার জন্য ব্যবস্থা গ্রহণ করে ঐ এলাকার মানুষের দীর্ঘদিনের দাবি মেনে নিন।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ ব্যাপার এখানে উল্লেখ করে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের ব্যাপারটার প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আমার বিধানসভা কেন্দ্র, নন্দীগ্রাম বিধানসভা কেন্দ্র। সেই নন্দীগ্রাম বিধানসভা কেন্দ্রের দু নং ব্লক হাসপাতালটি রুরাল হাসপাতালে উন্নীত হয়েছে। সেখানে অনুমোদিত ডাক্তারের পদ হচ্ছে তিনটি, কিন্তু আজ দীর্ঘদিন ধরে সেই হাসপাতালে কোনও ডাক্তার নেই। অথচ বর্তমানে আমাদের এলাকায় আন্ত্রিক মড়ক আকারে দেখা দিয়েছে। ব্যাপক সংখ্যক মানুষ আন্ত্রিকে আক্রান্ত হয়েছে এবং ইতিমধ্যেই অনেক মানুষ মারা গেছে। ওখানকার হাসপাতালে অবিলম্বে ডাক্তার পাঠাবার জন্য ইতিপূর্বে কয়েকবার আমরা মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছি। আজকে আবার তার দৃষ্টি আকর্ষণ করছি, অবিলম্বে তিনি ঐ হাসপাতালে ডাক্তার পাঠাবার ব্যবস্থা গ্রহণ করুন। আমি দাবি জানাচ্ছি, অবিলম্বে মানুষের চিকিৎসার জন্য, মানুষকে বাঁচাবার জন্য ঐ ব্লকে হাসপাতালটিতে প্রয়োজনীয় সংখ্যক ডাক্তার পাঠানো হোক।

[12-50 — 1-00 p.m.]

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্যের র্থমন্ত্রীর কাছে একটি বক্তব্য পেশ করতে চাই। রাজ্যের অর্থমন্ত্রী বলেছেন পে-কমিশনের যে কা রাজ্য সরকারি কর্মচারী, শিক্ষক এবং পৌর কর্মচারিদের পাওনা সেই ১৫ মাসের টাকা ভিডেন্ট ফান্ডে জমা দেবার কথা বলেছেন। আমি আপনার মাধ্যমে রাজ্যের অর্থমন্ত্রী মহাশয়কে রণ করিয়ে দিতে চাই, ১৯৭৪ সালে এমন একটি প্রস্তাব ইন্দিরা গান্ধী রেখেছিলেন। মহার্ঘ াতা সি.ডি.এসের মাধ্যমে জমা রাখতে চেয়েছিলেন এবং ১২ পারসেন্ট সুদ পরে ফেরত বার কথা বলেছিলেন। আজকে ক্ষমতাসীন দল সেদিন চিৎকার করে বলেছিলেন ইন্দিরা ান্ধীর ফান্ডে টাকা দিতে রাজি নই। বামপন্থী ট্রেড-ইউনিয়ন সিটু ইন্দিরা গান্ধীর এই নীতির

প্রতিবাদ করেছিলেন এবং সি.ডি.এসের প্রতিবাদ করেছিলেন। আজকে সেই দল সরকারে আছেন। সেই দলের অর্থমন্ত্রী সরকারী কর্মচারিদের দেয় টাকা প্রভিডেন্ট ফান্ডে জমা দেবার কথা বলছেন। অথচ আজকে সমস্ত মানুষ চুপচাপ, প্রতিবাদ পর্যন্ত করছেন না। রাজ্য সরকারি কর্মচারীদের ১৫ মাসের টাকা এবং পৌরকর্মচারি ও শিক্ষকদের এই ১৫ মাস ছাড়াও আরও ১২ মাসের যেটা কিস্তি দেবার কথা সেই টাকা এখনও পর্যন্ত দেয়নি। আমি আপনার মাধ্যমে অর্থমন্ত্রীর কাছে দাবি করছি এইসব টাকা দিয়ে দেবার ব্যবস্থা করা হোক।

**শ্রী সুকুমার দাস ঃ** (নট প্রেজেন্ট)

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এবং মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি। হঠাৎ করে এই ৩ দিন আগে সারা পশ্চিমবাংলায় যতগুলি মেডিক্যাল কলেজ আছে কলকাতায় ৪টি এবং বর্ধমান, উত্তরবঙ্গ ও বাঁকুড়া সহ একই সঙ্গে ২৫৬ জন ডাক্তার শিক্ষকদের হঠাৎ করে বদলি করে দেওয়া হয়েছে জেলা হাসপাতালগুলিতে। আমি এর বিরোধী নই, আইন পাস হয়েছে, নিশ্চয়ই এটা করা উচিত, যারা অপশন দেননি তারা জেলায় যাবেন। কিন্তু মেডিক্যাল কলেজগুলিতে এখন এম.বি.বি.এস পড়ানো হচ্ছে, পোস্ট-গ্রাজুয়েট পড়ানো হচ্ছে এখন হঠাৎ করে শিক্ষকদের রাতারাতি ট্রান্সফার করে দেবার ফলে আজকে মেডিক্যাল কলেজগুলিতে ক্লাস বন্ধ হয়ে গেছে, পড়াশুনা বন্ধ হয়ে গেছে এবং ওয়ার্ডে রোগি দেখা বন্ধ হয়ে গেছে। এই অস্বাভাবিক পরিস্থিতির জন্য হাসপাতালগুলি কোলাপ্স করে গেছে। এ ব্যাপারে অবিলম্বে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী হস্তক্ষেপ করুন যাতে মেডিক্যাল কলেজগুলিতে পড়াশুনা হয় এবং গ্রাহ্য গ্রহণযোগ্য পদ্ধতি বের করুন।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বৌ বাজার-এ যে সাম্প্রতিক বিস্ফোরণ ঘটেছে সেই বিস্ফোরণে প্রায় ১০০র কাছা-কাছি মানুষ মারা গেছে। কিন্তু যে প্রশ্ন এখন পর্যন্ত সরকার বা পুলিশের বিবৃতি থেকে স্পষ্ট নয় সেটা হচ্ছে কি কারণে বিস্ফোরণটা ঘটল। কেউ কেউ বলছেন পুলিশের কোনও কোনও রিপোর্টে বেরিয়েছে যে সেখানে ৪ জন বোমা বানাচ্ছিল সেই বোমাগুলি ফেটে গিয়ে বাকি যে বোমাগুলি রাখা ছিল সেগুলি ফেটে গেছে। কেউ কেউ বলছেন আর্মস আন্ড অ্যামিউনিশন জমা ছিল, সেখান থেকে বিস্ফোরণ হয়েছে। কেউ কেউ বলছেন বোমা ছাড়াও নাইট্রোগ্লিসারিন রাখা ছিল। সেইজন্য এত প্রচন্ড বেগে বিস্ফোরণ হয়েছে। কিন্তু এখন পর্যন্ত আমরা সঠিক কারণ জানতে পারছি না। যারা এখানে বলছেন, অ্যাক্সিডেন্টলি ফেটে গেছে তারা রসিদকে বাঁচাবার জন্য চেষ্টা করছেন। আমি এর তীব্র নিন্দা করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বর্ধমান জেলার কেতু গ্রাম থানার সীতাহাটি অঞ্চলের কেউরিগ্রামের বিংশ শতাব্দীর শেষাংশে একটি লজ্জাজনক ঘটনার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। ঘটনাটি হচ্ছে, কেতু গ্রাম থানার কেউরিগ্রামের ৪ জন তফসিলি সম্প্রদায়ের মহিলা যাদের বয়স ২৫ এর কাছা-কাছি, তারা গ্রামের সংলগ্ন একটি পুকুরে গুগলি তুলছিলেন। এই অপরাধে ৪ জন মহিলাকে নিয়ে এসে একজন ব্যক্তি যিনি ঐ পুকুরের মালিক তিনি যেভাবে ঐ মহিলাদের উপর অত্যাচার চালিয়েছেন, যেভাবে দৈহিক

নির্যাতন চালিয়েছেন তা ভাষায় প্রকাশ করতে পারছি না। আমি তা ভাষায় প্রকাশ করতে পারছিনা। কারণ তা ভাষায় প্রকাশ করা যায়না, এত খারাপ ভাষা ডিক্সনারিতেও নেই। ৪ জন যুবতি মহিলাকে নগ্ন অবস্থায় তাদের উপরে বেত্রাঘাত করা হয়েছে এবং নির্যাতন করা হয়েছে। থানাতে গিয়েও সেই মহিলারা কোনও আশ্রয় পায়নি। দুবে দত্তবাটি গ্রামে গিয়ে সেই মহিলারা উপুড় হয়ে শুয়ে নিজেদের লজ্জা নিবারণ করার চেষ্টা করেছেন। কিন্তু তাতেও তারা রেহাই পাননি। কারণ সেই পুকুরের মালিক সেখানে গিয়েও তাদের উপরে আক্রমণ করেছে। সেই পুকুরের মালিক যেহেতু সি.পি.এম.এর লোকাল কমিটির একজন নেতা এবং নাম করা মাতব্বর সেজন্য পুলিশ আজ পর্যন্ত তাদের গ্রেপ্তার করতে পারেনি। উপরন্তু তারা যাতে পুলিশের কাছে এজাহার না দেয় তারজন্য অত্যাচার করা হচ্ছে। আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি, আপনি পুলিশ মন্ত্রীকে বলুন সেই মহিলাদেব নিরাপত্তার ব্যবস্থা করার জন্য।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বৌ বাজারের ঘটনার পরিপ্রেক্ষিতে সি.বি.আই-এর মাধ্যমে তদন্তে আমরা যেগুলি রাজ্য সরকারকে জানানোর জন্য বলছি সেগুলি হচ্ছে, রাজনৈতিক দল হিসাবে কোন কোন দলকে, পুলিশ প্রশাসনকে, নেতাকে প্রতি মাসে রশিদ কত টাকা উৎকোচ দিত? রিভলবার, পিস্তল, পাসপোর্ট সবকিছু পেতে কারা অনুমোদন করেছিল? রসিদ ১৯৮৯ সালে যে বিমানে লন্ডন গিয়েছিলেন সেই বিমানের যাত্রির তালিকা অবিলম্বে প্রকাশ করা। বোমার মশলা কি কারণে মজুত করা হয়েছিল? কলকাতার পৌরসভার নির্বাচনে মধ্য কলকাতার সি.পি.এম প্রার্থিদের জয়ের পিছনে তার দলবলের কি ভূমিকা ছিল? অল্পদিনেব মধ্যে রসিদের এই বিপুল সম্পদেব সৃষ্টি হল কিভাবে এবং কাদেব মদতে? কলকাতা শহরে রশিদের সাট্টার রমরমা ব্যবসা এবং বে-আইনি বাড়ি তৈরিতে কাদের মদত ছিল? আমরা চাইব যে এই তথ্যগুলি হাউসকে জানানো হোক।

**শ্রী দীপক মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার একটা পার্সোনাল এক্সপ্লানেশন আছে। আপনি জানেন যে আমি বজবজ থেকে নির্বাচিত। এখানে মাননীয় সদস্য সৌগত রায় বক্তব্য রাখার সময়ে আমার নাম যুক্ত করে বলেছেন। উনি যেসব কথা জানতে চেয়েছেন সেসব বৌ বাজারের বিধায়করা জানেন ওদের দলেব মধ্যে গোলমাল আছে। ওরা জানেন টাকার ভাগ নিয়ে গোলমাল আছে। কিন্তু উনি আমাকে জড়িয়ে বলেছেন। এটা ওদের ব্যাপার, এতে আমাকে যুক্ত করা উচিত নয়। সেজন্য এটা জানিয়ে দিতে চাই।

## ZERO HOUR

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বৌ বাজারের ঘটনায় আর একটা নুতন দিকের উন্মোচন হয়েছে। অনেকে অনেক কথা বলেছেন। কিন্তু সম্প্রতি যে দিকের উন্মোচন হয়েছে সেটা আমি আপনার দৃষ্টিতে আনছি। ওখানে প্রায় ১০০ জনের মতো লোক মারা গেছে। অনেক এম.এল.এ যুক্ত বলে শোনা যাচ্ছে। কাজেই এই বিষয়ে একটা তদন্ত হওয়া দরকার। আর একটা দিক হল ট্রাঙ্কে টাকা পাওয়া গেছে প্রায় ৩০ লক্ষ টাকা এবং সেই টাকার একটা বড় অংশ পুড়ে গেছে, আর একটা বড় অংশ পুলিশ তছরুপ করে নিয়ে গেছে তার হিসাব মুখ্যমন্ত্রী দেননি। আর একটা রহস্য হচ্ছে, এতবড় একটা বাড়ি ভেঙে পড়ে গেল তারমধ্যে থেকে ২০টা পেটো বোমা খুঁজে বার করা হল। সাধারণ কথায় যারা ঐ বাড়ি ভাঙা

দেখেছে তারমধ্যে যদি একটা চিনা পটকাও থাকত তাহলে সেটা দেখা যেত। সেখানে ২০টা পটকা কোথা থেকে পাওয়া গেল এবং মুখ্যমন্ত্রী বললেন যে এরসঙ্গে কারো যোগাযোগ নেই, না বম্বে, না শিয়ালদা, বিচ্ছিন্নভাবে একটা ঘটনা ঘটেছে। আমি আপনাকে অনুরোধ করছি, আপনি এটাকে টেকনিক্যাল পয়েন্টে আটকাবেন না, এই ব্যাপারে মুখ্যমন্ত্রী একটা বিবৃতি দিন

**মিঃ স্পিকার ঃ** সুব্রতবাবু, এটা কি জিরো আওয়ারের সাবজেক্ট নাকি। এটা জিরো আওয়ারের সাবজেক্ট নয়।

[1-00 — 1-10 p.m.]

**শ্রী আব্দুস সালাম মুন্সী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় ৪টি সাবসিডিয়ারি হেলথ সেন্টার এবং একটি প্রাইমারি হেলথ সেন্টার আছে। অনেকদিন ধরে আমরা স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, সেখানকার হাসপাতালগুলিতে জীবনদায়ী ঔষধ নেই। সাবসিডিয়ারি হেলথ সেন্টারগুলিতে যে বেড আছে সেই বেডগুলিতে বালিশ নেই, বিছানা নেই এবং মশারি নেই। সাবসিডিয়ারি এবং প্রাইমারি হেলথ সেন্টারগুলোতে রোগিদের জন্য বালিস, বিছানা, মশারি কিছু নেই। আরও দুঃখের বিষয় হল লোড সেডিং হলে সামান্য একটা মোমবাতির আলো পর্যন্ত জ্বলে না, অন্ধকারের মধ্যে ভুতের মতো রোগিরা বসে থাকে। আমি আপনার মাধ্যমে দাবি জানাচ্ছি ঐ হাসপাতালগুলির জন্য কন্টিজেন্সি বাড়ানো হোক এবং সেটা নিয়মিত করা হোক যাতে হাসপাতালগুলিতে প্রয়োজনীয় জিনিস সরবরাহ হয়।

**শ্রী ননী কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই হাউসের ঘটনা নিয়ে বলতে চাই বেশ কয়েকদিন ধরে বৌবাজার নিয়ে হচ্ছে। আজকে যখন ওরা ৩০ জন সদস্য জোগাড় করতে পারল না, যখন ওদের মোশন অ্যালাও করলেন না তখন ওরা কিছু না বলে হঠাৎ বাইরে চলে গেল, আবার হঠাৎ কিছু না বলে চলে এলো। আমার জিজ্ঞাস্য হচ্ছে আপনি স্যার, ওদের প্রোটেকশন দেন, দিচ্ছেন দিন, কারণ হাউস ওদের, প্রোটেকশন দেওয়া উচিৎ মাঝে মাঝে যদি এইরকম কাজ করেন...

**মিঃ স্পিকার ঃ** Not allowed. Not zero hour subject.

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বরাষ্ট্রমন্ত্রী এবং পঞ্চায়েতমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। জেলার নির্বাচন দপ্তর থেকে বলা হল প্রতিটি জেলার ভোটার লিস্ট প্রকাশিত হবে ৯ই মার্চ। সবচেয়ে আশ্চর্যের ব্যাপার হল উত্তর ২৪-পরগনায় আজ পর্যন্ত আমাদের দল আমার মনে হয় অন্য দলও ভোটার লিস্ট পায় নি। ডি.এম-কে বলা হয়েছে, মিটিং-এ গিয়েছিলাম। অজুহাত দেখানো হচ্ছে বিভিন্ন জায়গায় প্রেসে স্ট্রাইক থাকার জন্য ভোটার লিস্ট প্রকাশিত হতে দেরি হচ্ছে। অথচ ভোটার লিস্টে অবজেকশন দেবার লাস্ট ডেট আগামীকাল। আমাদের কংগ্রেস দলের তরফ থেকে ডি.এম-কে বলা হয়েছে যে ভোটার লিস্টে অবজেকশন দেবার ডেটটা বাড়ানো হোক, উনি বলেছেন ডেট বাড়াবেন না। স্যার, আমার দাবি হচ্ছে এই ডেট বাড়াতে বলুন, তা না হলে পঞ্চায়েত ইলেকশন না হবার সম্ভাবনা দেখা দেবে।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের হলদিয়া মহকুমায় বিভিন্ন এলাকায় আন্ত্রিক রোগের প্রকোপ দেখা দিয়েছে। বিভিন্ন হাসপাতালে প্রয়োজনীয় ঔষধ নেই, ঔষধের প্রচন্ড অভাব দেখা দিয়েছে। আন্ত্রিক রোগের প্রতিষেধক হিসাবে যে প্রয়োজনীয় ঔষধ লাগে অবিলম্বে তা হাসপাতালগুলিতে সরবরাহ করার জন্য স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা জেলা কেন্দ্রের সঙ্গে যোগাযোগ করেছিলাম, জেলা কেন্দ্র প্রয়োজনীয় ঔষধ সরবরাহ করতে সমর্থ হয়নি। সেইজন্য আমি স্বাস্থ্যমন্ত্রীর কাছে দাবি করছি অবিলম্বে যাতে আন্ত্রিক রোগের প্রয়োজনীয় ঔষধ জরুরি ভিত্তিতে পাঠানো হয় তার ব্যবস্থা তিনি যেন করেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জানাই যে, ডায়মন্ড হারবার পৌরসভায় এক সপ্তাহ কোনও জল নেই, সেখানে জলের কোনও ব্যবস্থা নেই। তারফলে দেখা গেল, ডায়মন্ড হারবারে যে হাসপাতাল আছে সেখানে নিচের বারান্দাতে ১৩৭ জন আন্ত্রিক রোগি শুয়ে আছে, তাদের চিকিৎসার কোনও ব্যবস্থা নেই। তাদের স্যালাইন দেওয়ার ব্যবস্থা পর্যন্ত নেই। আমি নিজে পরশুদিন সেখানে গিয়েছিলাম। সেখানে একটা উৎসব ছিল, সেখানে এস.ডি.ও. গিয়েছিলেন। তিনিও জানেন বিষয়টি। তিনি বলেন যে, ওখানে স্যালাইনের ব্যবস্থা নেই। আমি ওখানে একটি স্পেশ্যাল টিম পাঠাবার জন্য দাবি জানাচ্ছি। ওখানে জলের কোনও ব্যবস্থা নেই, সেজন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয়কে অনুরোধ জানাই যাতে অবিলম্বে পৌরসভার মাধ্যমে জল সরবরাহের ব্যবস্থা করা হয়। আন্ত্রিক রোগে যারা আক্রান্ত তাদের চিকিৎসার ব্যবস্থা গ্রহণ করা হোক। ওখানে এক বোতল স্যালাইনও নেই, চিকিৎসার জন্য স্যালাইন সরবরাহের জন্য আমি অনুরোধ জানাই।

**শ্রী রবীন্দ্র ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি উলুবেড়িয়া টু মাথাবাড়া এবং গড় চুম্বক রাস্তাটির অবস্থা অত্যন্ত শোচনীয় হয়ে পড়েছে। কয়েকদিন আগে বাস খাদে পড়ে গিয়েছিল। অতীতেও একবার বাস খাদে পড়ে প্রাণহানি ঘটেছিল। তাই আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর কাছে দাবি জানাই যাতে উলুবেড়িয়া টু মাথাবাড়া রাস্তাটির এখনই সংস্কারের ব্যবস্থা করেন, যাতে বাসগুলো ঠিকমতো যাতায়াত করতে পারে তার ব্যবস্থা করেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে বিষয়টি তুলতে চাই সেটি কোনও বিতর্কিত বিষয় নয়, সকলের কাছেই এটি গুরুত্বপূর্ণ। আপনি জানেন যে পঞ্চায়েত নির্বাচন আসন্ন। এই নির্বাচনে কয়েক হাজার শিডিউল্ড কাস্ট প্রার্থি সংরক্ষিত আসনে নমিনেশন দাখিল করবেন। শিডিউল্ড কাস্ট সার্টিফিকেট সম্পর্কে আইনগত যে বিধান আছে তা হচ্ছে এই যে, ডি.এম'এর কাছ থেকে সার্টিফিকেট নিতে হবে। কিন্তু শিডিউল্ড কাস্ট সার্টিফিকেট নিতে গেলে এক দেড় বছর সময় লেগে যায়। নিয়ম হচ্ছে প্রথমে বি.ডি.ও.র কাছে দরখাস্ত করতে হবে, তারপর সেখান থেকে এনকোয়ারি হবে। তারপর এক দেড় বছর পর সার্টিফিকেট পাওয়া যাবে। এই অবস্থা বজায় থাকলে শিডিউল্ড কাস্ট প্রার্থিরা তাদের নমিনেশন ফাইল করতে পারবেন না। বিষয়টি খুবই উদ্বেগজনক। এই ব্যাপারে আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি, শিডিউল্ড কাস্ট প্রার্থিরা যাতে তাদের নমিনেশন ফাইল করতে পারেন সেজন্য বর্তমান ব্যবস্থাকে সরলিকরণ করা দরকার। এই ব্যাপারে আমি এই হাউসে এর আগেও বলেছিলাম।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয় তখন বলেছিলেন যে মাননীয় মন্ত্রী মহাশয় এই বিষয়ে কয়েকদিনের মধ্যে বলবেন। কিন্তু এখন পর্যন্ত সরকারের পক্ষ থেকে কোনও আলোকপাত করা হয়নি বিষয়টি জরুরি, সেজন্য এটি আমি তুললাম। বিষয়টির জরুরি নিরসন হওয়া দরকার, এর প্রতিবিধান করুন।

**শ্রী নির্মল দাস ঃ** স্যার, কঠোর ষড়যন্ত্র শুরু হয়েছে। ষড়যন্ত্র এইজন্য শুরু হয়েছে বলছি, সামনে পঞ্চায়েত নির্বাচন এবং মিউনিসিপ্যালিটির নির্বাচন। এই নির্বাচনকে যাতে ভন্ডুল করা যায় তারজন্য এই ষড়যন্ত্র শুরু হয়েছে। এর আগে এরা বিরোধিতা করেছিল। এবারে ভন্ডুল করার জন্য প্রচেষ্টা শুরু করে দিয়েছে। যারজন্য ঐ বৌবাজার, শিয়ালদহের ঐ সমস্ত ঘটনা। এই ষড়যন্ত্রের জাল জাতীয় এবং আন্তর্জাতিক স্তরে বিস্তার করবে। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার জনগণের আশীর্বাদ নিয়ে সুস্থির ভাবে সরকার চালাচ্ছে, এটা ওরা সহ্য করতে পারবে না। ওয়াশিংটন থেকে বলে দিচ্ছে কবে কোথায় বোমা পড়বে কবে কলকাতায়, কবে দিল্লিতে পড়বে তা বলে দিচ্ছে। পশ্চিমবাংলায় ওরা উঠে পড়ে লেগেছে। আমরা আশা করেছিলাম যে বিরোধী দল যোগ্য ভূমিকা পালন করবে। কিন্তু এমন এক নেতৃত্ব এসেছে যে এদের কাছে কিছুই আশা করা যায় না।

[1-10 — 1-20 p.m.]

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে অত্যন্ত গুরুত্বপূর্ণ একটি বিষয়ের প্রতি হাউসের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আজকে সকাল বেলা খবরের কাগজে দেখলাম স্টোন ম্যানের আবির্ভাব ঘটেছে। যে স্টোন ম্যান সারা পশ্চিমবাংলার মানুষকে তিন বছর আগে উদ্বেগের মধ্যে নিয়ে গিয়েছিল, পুনরায় তার আবির্ভাব ঘটেছে। তিন বছর আগে যা ঘটেছিল ঠিক একই কায়দায় স্বয়ং রাজ্যপালের বাড়ির সামনে একজনকে খুন করা হল। গত তিন বছর নিশ্চয়ই মানুষটি উধাও হয়ে গিয়েছিল। পুলিশ থেকে তাকে ধরার ব্যবস্থা হয়নি। আজকে সঠিকভাবে এর একটা বিহিত হওয়ার দরকার। এইভাবে স্টোনম্যান লালবাজারের মুখে রাজ্যপালের বাড়ির সামনে খুন করে বেড়াচ্ছে আর তা ধরা যাচ্ছেনা। এরফলে ফুটপাথে তো আর কোনও মানুষই থাকতে পারবে না।

**শ্রী মানিক ভৌমিক ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সভার দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের পশ্চিমবঙ্গ ৪০ হাজার কমিউনিটি হেলথ গাইড বা স্বাস্থ্যমন্ত্রী আছেন। তারা কিন্তু সরকারের ৫০ ভাগও বেতন পেয়ে থাকেন। তাও ৬-৭ মাস বাদে বাদে পেয়ে থাকেন। যেখানে রাজ্য সরকারের সর্বত্র মাইনে বাড়ছে ওদের কিন্তু বাড়ছে না। এই ৪০ হাজার কর্মির উপরে তাদের পরিবার নির্ভর করে। সুতরাং অবিলম্বে তাদের যাতে স্বাস্থ্যকর্মী হিসাবে নিয়োগ করা হয় সেই দাবি আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর কাছে রাখছি।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলায় বিদ্যুৎ একেবারে নেই বললেই চলে। বিশেষ করে নদীয়া জেলাতে চরম অবস্থা, এখানে ভীষণ লো ভোল্টেজ দেখা দিয়েছে প্রায় ১১ হাজার কে.ভি. ফ্রিকোয়েন্সিতে যেখানে বিদ্যুৎ পাওয়ার কথা সেখানে মাত্র ৯ থেকে সাড়ে ৯ কে.ভি. ফ্রিকোয়েন্সিতে বিদ্যুৎ পাচ্ছি। বহরমপুরের জেনারেল ম্যানেজার ঘরে একটি

সভা হয়, ওই সভাতে তিনি বলেন যে বহরমপুর, মুর্শিদাবাদ এবং নদীয়াতে ব্যাপক লোডশেডিং হবে। ওখানকার সুপারেনটেনডেন্ট চাষের খুব অসুবিধা হচ্ছে, তাছাড়া পরীক্ষা চলছে এবং শহরাঞ্চলে রিজার্ভারে জল সরবরাহ করা যাচ্ছে না। অবিলম্বে এর একটা ব্যবস্থা নেওয়া দরকার।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। একটু আগেই একজন মাননীয় সদস্য বললেন যে পঞ্চায়েত নির্বাচনে শিডিউল্ড কাস্ট প্রার্থিদের সার্টিফিকেট পাওয়ার ক্ষেত্রে অসুবিধা হচ্ছে। এটা খুবই সত্যি ঘটনা। আজকে বিরাট সংখ্যক শিডিউল্ড কাস্ট প্রার্থি তাদের সার্টিফিকেট ডি.এম এবং বি.ডি.ওর কাছ থেকে পেতে প্রায় দেড় দু মাস লেগে যাবে। অথচ বি.ডি.ও অফিস থেকে বলা হয়েছে যে খুব তাড়াতাড়ি তারা সার্টিফিকেট দিয়ে দেবেন। আমরা জানি এই সুযোগ নিয়ে এক শ্রেণীর লোক সুবিধা নেবে। আমি এই কারণে পঞ্চায়েত মন্ত্রীর কাছে আবেদন করছি যাতে অবিলম্বে এর একটা সর্বদলীয় সভা হয়। তাছাড়া এই সীট পাওয়ার ক্ষেত্রে যেভাবে নির্দেশ দেওয়া আছে তাতে একই প্রার্থি ২-৩টে সীট পেয়ে যাবেন। সুতরাং এই যে অনিয়ম এটা যাতে বন্ধ হয় একজন প্রার্থি যাতে একাধিক সীট না পায় সেইদিকে দৃষ্টি দিতে অনুরোধ করছি এবং এই বিষয়ে একটি সর্বদলীয় সভা হোক সেই আবেদন রাখছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের ব্যাপারে স্বাস্থ্যমন্ত্রীর এবং জনস্বাস্থ্য দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সারা পশ্চিমবাংলার বিভিন্ন জেলায় তীব্র পানীয় সঙ্কট দেখা দিয়েছে। দূষিত পানীয় জল খেয়ে মানুষের মধ্যে আন্ত্রিকের প্রাদুর্ভাব দেখা দিচ্ছে। আমার জেলা মেদিনীপুর বিচ্ছিন্ন ঘটনা নয়। ইতিমধ্যে ময়না, সবং, পিংলা, গড়বেতায় ব্যাপকভাবে আন্ত্রিক দেখা দিচ্ছে এবং শতাধিক ব্যক্তি আক্রান্ত হচ্ছেন। ওখানকার জলের স্তর ৬০ ফুট মাটির নিচে নেমে গিয়েছে। এমন বিপর্যয় অবস্থায় পুকুর শুকিয়ে গিয়েছে, সেই শুকনো পুকুরের তলানির মানুষ পাচ্ছে। আমি এই হাউসে বলেছিলাম যুদ্ধকালীন ভিত্তিতে পানীয় জলের জন্য নলকূপ সারানো হোক এবং সঙ্গে সঙ্গে পাইপ লাইন বসানোও দরকার। এই ব্যাপারে যুদ্ধকালীন ভিত্তিতে পদক্ষেপ নেওয়া দরকার।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** [* * *]

**মিঃ স্পিকার ঃ** এটা হবেনা, এটা বলতে গেলে নোটিশ দিতে হবে, সেইজন্য এটা বাদ যাবে। বসে পড়ুন।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে একটি সংবাদ দেখে আমরা সকলেই উদ্বিগ্ন। স্যার, ১৯৮৯ সালের জুন মাস থেকে ১৯৯০ সালের ফেব্রুয়ারির মধ্যে ১৬ জনকে স্টোনম্যান খুন করেছিল, এরজন্য ৩০০ জনকে পুলিশ ধরেছিল, তারমধ্যে ১৫০ জন হচ্ছে পাগল। এই পাগলদের গ্রেপ্তার করে পুলিশ ভেবেছিল তারা স্টোনম্যানকে গ্রেপ্তার করতে পেরেছে। কিন্তু স্টোনম্যান গ্রেপ্তার হয়নি। দুঃখের বিষয় আবার সেই স্টোনম্যানের

Note *Expunged as ordered by the Chair.

আবির্ভাব ঘটেছে, একজন তার হাতে খুন হয়েছে। পশ্চিমবঙ্গের কলকাতা পুলিশের ইন্টেলি বিভাগের আগে যে সুনাম ছিল এখন আর তাদের সেই সুনাম নষ্ট হয়ে গেছে। স্কটল্যান্ড ইয়ার্ডের সঙ্গে কলকাতার ডিটেকটিভ ডিপার্টমেন্টের তুলনা করা হত, সেই আজকে পুরোপুরি নষ্ট হয়ে গেছে। সুতরাং কলকাতার নিয়ন্ত্রণ বিভাগের ভয়ানক সম্পর্কে আমরা সন্দিহান। স্যার, বহু এম.এল.এ., এম.পি. ২৫ তারিখে দিল্লি যাচ্ছেন রাজ এক্সপ্রেস, গতকাল টেলিফোন এসেছিল রাজধানি এক্সপ্রেসে বোম রাখা আছে, তাই আপ আমরা জানাচ্ছি আপনার সঙ্গে আর ফিরে এসে দেখা হবে কিনা বুঝতে পারছি কলকাতার মানুষ আজকে যেভাবে নিরাপত্তাহীনতায় ভুগছে, আতঙ্কে ভুগছে, তার আমরা একেবারে দিল্লি যাচ্ছি, হরিয়ানা, পাঞ্জাব সীমান্ত দিয়ে। আমি আজকে সকালে টেলিফোন পেলাম যাতায়াতের পথে এ.আই.সি.সি.-র সদস্য, বিধায়করা যাচ্ছেন, বোম ফ পারে যাবেন না, তাই বলছি কলকাতার মানুষ আজকে নিরাপত্তাহীনতায় ভুগছে আমা নিরাপত্তা নেই, সাধারণ মানুষেরও নিরাপত্তা নেই, এটা শুধু আপনাকে বলে রাখলাম

[1-20 — 2-00 p.m.](including adjournment)

**শ্রী সৌগত রায় ঃ** মিঃ স্পিকার স্যার, বৌবাজারের বোম বিস্ফোরণের পরে সি.বি এবং ইন্টারপোল দিয়ে তদন্ত হোক এই দাবি আমরা সভায় করেছি। কিন্তু আমরা ক যা পড়ছি রশিদ খানের বাড়ি থেকে অনেক তথ্য পাওয়া গিয়েছে। ঐখান থেকে একটা পাওয়া গিয়েছে, তাতে বহু গুরুত্বপূর্ণ পুলিশ অফিসারের নাম ঠিকানা এবং সরকারি অফি নাম ঠিকানা লেখা আছে এবং ফোন নম্বরও লেখা আছে। তারসঙ্গে রশিদের বাড়ি সি.পি.এম. পার্টিকে যে চাঁদা দিত তার রশিদও পাওয়া গিয়েছে। আমি তাই দাবি করে রশিদের যে রিভালবার পাওয়া গিয়েছে সেই রিভালবারের লাইসেন্স কে দিয়েছে? এই আপনার মাধ্যমে আমি এই দাবি করতে চাই রসিদের বাড়ি থেকে পাওয়া ডায়রি এই পেশ করা হোক এবং যে যে চাঁদার রসিদ সেখানে পাওয়া গেছে তার বিবরণ এই রাখা হোক এবং কারা রসিদকে রিভালবার দেওয়ার জন্য পুলিশের কাছে সুপারিশ ক এবং রসিদের সঙ্গে যুক্ত বিদ্যাসাগরের এম.এল.এ-র যে নাম উঠেছে তাকে জেরা কর এই ঘটনার তদন্তের ভার সি.বি.আইকে দেওয়ার দাবি আমি করছি।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সকালে আজকে কংগ্রেস দলের থেকে একটা সেনসিওরড মোশন মুভ করা হয়েছিল। এটা নিয়ে গত শনিবার থেকে ধরনের কথা হয়েছে। সেই কনটেক্সট-এ একটা প্রিভিলেজ নোটিশ আমি দিয়েছি আনন্দ পত্রিকার বিরুদ্ধে। এর আগের দিন ওদের রিকিউজিট মেম্বার ছিল না, তাই আইনত প করেননি। আমার যতদূর জানা আছে ওদের দলের পক্ষ থেকে যে সেনসিওরড মোশন করা হয়েছে আজকে তাতে যাতে কোয়ালিফাইং মেম্বার তারজন্য তাদের দলের পক্ষ হুইপ জারি করা হয়েছিল। কিন্তু আজকে দেখা গেল ওদের দলের সদস্যারা সেই হুইপ করেনি। প্রয়োজনীয় সদস্য অনুপস্থিত থাকার জন্য সেটা রিজেকটেড হয়ে গেছে। এই আমি যেটা বলছি আমাদের টেন্থ শিডিউল্ডে এটা বলা আছে, অ্যান্টি ডিফেকশন অ্যাক্ট পরিবর্তন করা হয়েছে এবং বিভিন্ন লেজিসলেশন তারা যে রুল তৈরি করবে এবং আ যে রুল তৈরি হয়েছে তাতে বলা হয়েছে যে দলের হুইপ থাকবে লিডার অফ দি পলিটি

পার্টি তিনি অন্তত ৩০ দিনের মধ্যে জানাবে। আমরা শঙ্কিত তা জানানো হবেনা। রুলের এই প্রভিশনে আছে যে কোনও মেম্বার সেই নোটিশ দিতে পারে এবং সেই ব্যাপারে হস্তক্ষেপ দাবি করতে পারে। যিনি এই হুইপ মান্য করেননি তিনি এই অ্যান্টি ডিফেকশনের মধ্যে পড়ে এবং তার মেম্বারশিপ খারিজ করা যায় কিনা সেই ব্যাপারে আপনাকে হস্তক্ষেপ করার জন্য আপনাকে আমি অনুরোধ করছি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ মন্ডল আপনি কি কোনও নোটিশ দিচ্ছেন।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** হ্যাঁ আমি নোটিশ দিচ্ছি।

**মিঃ স্পিকার ঃ** আন্ডার অ্যান্টি ডিফেকশন রুল অনুযায়ী হুইপ জারি হলে, অফিসিয়াল হুইপ জারি হলে স্পিকারকে তা জানাতে হয়। কিন্তু আমাকে কিছু জানানো হয়নি, সুতরাং ধরে নিতে হবে কোনও হুইপ জারি করা হয়নি। মানসবাবু আপনি তো দলের চিফ হুইপ, আপনারা কি অফিসিয়াল মেম্বারদের কোন কোন হুইপ জারি করেছেন?

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য রবীন মন্ডল মহাশয় যে প্রসঙ্গে এখানে অবতারণা করলেন এটা তার অনধিকার চর্চার মধ্যে পড়ে। এটা হচ্ছে এক নম্বর আর দুই নম্বর বিষয় হচ্ছে, আপনার জ্ঞাতার্থে জানাচ্ছি, আমাদের সদস্যদের উপস্থিত হতে বলে কোনও হুইপ জারি করা হয়নি। কিন্তু এত দুর্ভাগ্য এই সরকারের রাজত্বে রাস্তাঘাট, যানবাহন, এমন একটা বিপদজনক অবস্থায় পৌঁছেছে যে আমাদের সদস্য অম্বিকাবাবু রাস্তায় আটকে গেলেন। রাস্তাঘাটের এমন অবস্থা হয়েছে। স্যার, আমরা যাই জানাচ্ছি যে আমাদের যাতায়াত করা বিপদজনক অবস্থায় এসে গিয়েছে। মাননীয় সদস্যারা সময়মতো আসতে পারছেন না, যেতে পারছেন না, হাউসে আসতে তাদের বিলম্ব হচ্ছে এই রকম একটা পরিস্থিতি সৃষ্টি হয়েছে এই মহামানবদের রাজত্বে। আপনার মাধ্যমে তাই সভাকে এদের অপদার্থতার কথাটা জানালাম।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এই অপদার্থদের আমলেই ওনার জন্য বিদ্যাসাগর সেতু হয়েছে সেটাও জেনে রাখুন।

**মিঃ স্পিকার ঃ** মানসবাবু, আপনি কি বলতে চান যে বর্তমান সরকার আপনাদের বিরুদ্ধে চক্রান্ত করে ট্রাফিক কনজেশন করে দিয়েছেন?

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** স্যার, এমনই বিপদজনক অবস্থা যে এখানে অর্থনীতি ভেঙে পড়েছে, পরিবহন ভেঙে পড়েছে, রাস্তাঘাট নেই। আপনি স্যার, বিশেষ তদন্তের ব্যবস্থা করুন।

**মিঃ স্পিকার ঃ** ওর সঙ্গে আর একটা বাড়িয়ে দিন যে বিরোধী দলও ভেঙে পড়েছে। এখন বিরতি, আবার আমরা মিলিত হব দুটোর সময়।

(At this stage the House was adjourned till 2/00 p.m )

[2-00 — 2-10 p.m.(After Adjournment)]

## GENERAL DISCUSSION ON BUDGET

[2-10 — 2-20 p.m.]

**শ্রী সৌগত রায় :** স্যার, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট প্রস্তাবগুলো এনেছেন আমি তার বিরোধিতা করছি। প্রত্যেকটি হেডে আমরা কাট মোশন দেব। কিছু এর মধ্যেই দিয়েছি, সেই কাট মোশনগুলো সমর্থন করছি। আমি গত পাঁচ বছর ধরে এই হাউসে অর্থমন্ত্রীর বাজেট বক্তৃতা শুনছি। ইতিপূর্বে এত দীর্ঘ বক্তৃতা তিনি কখনো দেন নি। কিন্তু সঙ্গে সঙ্গে এত অ্যাপোলজেটিক বক্তৃতা, এত ডিফিডেন্ট বক্তৃতা, এত দোষ স্বীকার করা বক্তৃতা তিনি কখনও দেন নি। আমি পরে আপনাকে উল্লেখ করে দেখাব যে কিভাবে তিনি স্বীকার করে নিয়েছেন যে, তার নেতৃত্বে রাজ্যের অর্থনীতি সম্পূর্ণ ব্যর্থ হয়েছে। এই বাজেট বক্তৃতা পড়ে সেই বাচ্চা ছেলের কথা মনে হতে পারে যে বাচ্চা ছেলে পরীক্ষায় ফেল করে কারণ দেখাচ্ছে তার ক্লাসের আর একটা বন্ধুকে এবং বলছে, সেই বন্ধুর দোষ নয়, সেই বন্ধুকে আবার এক দৈত্য জোর করে অত্যাচার করেছে। এই ক্ষেত্রে অন্য ছেলে, যাকে দোষ দেওয়া হচ্ছে তার নাম সেন্ট্রাল গভর্নমেন্ট এবং যে দৈত্য, তার নাম আই.এম.এফ.। মন্ত্রীর বাজেট বক্তৃতায় রাজ্যের প্রকৃত তথ্য এবং দেশের প্রকৃত তথ্য, কোনওটাই বের করা হয়নি। প্রথম ১৭টা প্যারা জুড়ে অর্থমন্ত্রী কেন্দ্রীয় বাজেটের সমালোচনা করেছেন। কিন্তু যেখানে কেন্দ্রীয় বাজেটের সাফল্য, মনমোহন সিং-এর ইকনমিক ম্যানেজমেন্ট, অর্থনৈতিক পরিচালনার সাফল্য সেখানটা উল্লেখ করতে তার কুণ্ঠা হয়েছে। অথচ এটা সারা পৃথিবী দেখছে যে, মনমোহন সিং-এর সময় ভারতবর্ষের মুদ্রাস্ফীতি আগস্ট '৯১-এর ১৭% থেকে নেমে ফেব্রুয়ারি '৯৩-তে ৬.৯% এসে দাঁড়িয়েছে। এই ব্যাপক নাটকীয় মুদ্রাস্ফীতি কমে যাওয়াটা অর্থমন্ত্রী বাজেট বক্তৃতায় উল্লেখ করেন নি। ভারতবর্ষের যে উন্নয়নের হার ১৯৯১-৯২ সালে ১.২% নেমে গিয়েছিল, সেটা এ বছর ৪% পৌঁছেছে। সেটাও অর্থমন্ত্রী উল্লেখ করেন নি। সারা পৃথিবী যে জিনিসকে স্বাগত জানিয়েছে যে কেন্দ্রীয় অর্থমন্ত্রী ফিস্ক্যাল ডেফিসিট ১৯৯১-৯২ ৮.৪% থেকে কমিয়ে ৫% নিয়ে এসেছেন, সেটাও অর্থমন্ত্রী উল্লেখ করেন নি। করলে সেটা প্রশংসা হয়ে যেত। অর্থমন্ত্রী বলছেন যে, আই.এম.এফ. আমাদের বলছে আরও ইমপোর্ট করো। তিনি এ কথা বলা সত্ত্বেও ডলার টার্মস-এ ইমপোর্ট ১৯৯১-৯২ থেকে ১৯৯২-৯৩ সালে কম হয়েছে। সেটাও আমাদের অর্থমন্ত্রী উল্লেখ করেন নি। এবং সবচেয়ে বড় যেটা উল্লেখ করেন নি, এবারে কেন্দ্রের নিজস্ব প্ল্যান বাজেট হচ্ছে ৬৩,৯৩৬ কোটি টাকা এবং যা ১৯৯২-৯৩ সালের চেয়ে ৩২% বেশি। গ্রামীণ উন্নয়নের টাকা ৬১% বেড়ে ৫ হাজার ১০ কোটি টাকা হয়েছে। সেটাও মাননীয় অর্থমন্ত্রী, তার বাজেট বক্তৃতায় উল্লেখ করেন নি। জওহর রোজগার যোজনায় ২ হাজার ৪৬ কোটি টাকা থেকে বেড়ে ৩ হাজার ৩০৬ কোটি টাকা হয়েছে। তাও উল্লেখ করলেন না। কেন্দ্রীয় সরকারের যে শিক্ষা বামপন্থীরা দীর্ঘকাল ধরে যেটা বলছেন শিক্ষায় খরচ বাড়ানো উচিত সেখানে শিক্ষা বাজেটে ৩৭.৬ শতাংশ বাড়ানো হয়েছে। ৯৫২ কোটি টাকা থেকে ১৩১০ কোটি টাকা করেছেন। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তাও উল্লেখ করলেন না। এবারে স্টেট শেয়ার অফ ট্যাক্সেস যা দাঁড়িয়েছে তা হচ্ছে ২২ হাজার ৫০০ কোটি টাকা রাজ্যগুলি মিলে যা পায়। ১৯৯২-৯৩ সালে ছিল ২০ হাজার ৫২৫ কোটি টাকা। এটা ওনার

ভাল বলে মনে হয়নি। অ্যাসিসটান্ট স্টেট প্ল্যান রাজ্য পরিকল্পনায় সাহায্য ৭ হাজার কোটি টাকা বেড়েছে। ৪১ হাজার সামথিং আগে ছিল ৩৪ হাজার ৬১২। এটাও উল্লেখ করেননি। ৫ বছরের পাওয়ার জেনারেশন যেটা পশ্চিমবাংলা উপকৃত হবে এবং পশ্চিমবাংলায় বিদ্যুতের উৎপাদন বাড়বে সেটাও তিনি উল্লেখ করলেন না। তিনি দেখাবার চেষ্টা করেছেন কাস্টম ডিউটির রিলিফ বেশি দেওয়া হয়েছে। কাস্টম ডিউটি রিলিফের চেয়ে এবারে কেন্দ্রীয় অর্থমন্ত্রী যে সাহসিকতার পদক্ষেপ নিয়েছেন সেটা হচ্ছে ট্যাক্স কমিয়ে প্ল্যান বাড়িয়েছেন যেটা প্রত্যেক সরকারের করা উচিত। এই সাহসিকতার কথা তিনি উল্লেখ করার প্রয়োজন মনে করেন না। সারা দেশে যেখানে শিল্পের মন্দা চলছে সেখানে কেন্দ্রীয় সরকার এই প্রথম এমন একটি পদক্ষেপ নিয়েছেন যেখানে কনজিউমার ডিউরেবল অ্যাসেট, কনজিউমার আইটেম-এ জিনিসপত্রের দাম সত্যি সত্যি কমেছে। রেডিও সেট, গাড়ি, থ্রি-হুইলার, এয়ার কন্ডিশনার, রেফ্রিজারেটার, হোমিওপ্যাথিক মেডিসিন, প্লাইউড, প্রিনটিং পেপার, টুথপেস্ট প্রভৃতি জিনিসের একসাইজ ডিউটি কমিয়ে দেবার ফলে সত্যিই জিনিসের দাম কমেছে। এরফলে ইন্ডাস্ট্রিগুলি যে মন্দার মধ্যে আছে সেগুলি বুস্ট পাবে। এটাও মাননীয় অর্থমন্ত্রী মহাশয় উল্লেখ করলেন না। বারবার কেন্দ্রীয় অর্থমন্ত্রী বলছেন কাস্টম ডিউটি রিলিফ মানে এই নয়, বিদেশি অন্যান্য জিনিসগুলি আমাদের দেশে ডাম্প করব। এটা হবে না। আমরা সেইরকম ইমপোর্ট পলিসি নিয়ে আসবো। কিন্তু মাননীয় অর্থমন্ত্রী ওনার ব্যর্থতা ঢাকবার জন্য শুধু আই.এম.এফের উপর দোষ দিচ্ছেন। কেন্দ্রীয় সরকারের যে মেজর অ্যাচিভমেন্ট ডেফিসিট কমানো, কেন্দ্রীয় সরকারের মেজর অ্যাচিভমেন্ট ইনফ্রেশন কমানো, গ্রোথরেট বাড়ানো, ইন্ডাস্ট্রি এবং এগ্রিকালচারে গত ২ বছরে ড্রামাটিক্যালি গ্রোথ রেট বাড়ানো এগুলির কোনও উল্লেখ করলেন না। অন্যদিকে যে অভিযোগগুলি এরা বারবার করেন সেটা হচ্ছে, কেন্দ্রীয় সরকার নাকি পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেম তুলে দিয়েছেন। দেখা যাচ্ছে, পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেমে ফুডে যে সাবসিডি দেওয়া হয় সেটা কেন্দ্রীয় সরকার এ বছর বাড়িয়ে ২৮০০ কোটি টাকা থেকে ৩ হাজার কোটি টাকা করেছেন এবং যেটা এখানে বারবার বলবার চেষ্টা করা হয় সেটা হচ্ছে সমস্ত কারখানা কেন্দ্রীয় সরকার বন্ধ করে দেবে এটাই হচ্ছে কেন্দ্রীয় সরকারের এক্সজিস্ট পলিসি। এখন পর্যন্ত কেন্দ্রীয় সরকার-এর কোনও কারখানা বন্ধ হয়নি এবং কোনও এক্সজিস্ট পলিসি চালু করা হয়নি। অপরদিকে কেন্দ্রীয় সরকার কারখানাগুলিকে লাভজনক করার চেষ্টা করছে। এটা আমাদের মাননীয় অর্থমন্ত্রী স্বীকার করলেন না। মাননীয় অর্থমন্ত্রীর পুরো বাজেট বক্তৃতা হচ্ছে একটা লিটানি অব ফেইলর এবং এক্সকিউসেস অব ফেইলর। এই বইয়ে একটা হেডিং থাকা উচিত ছিল, সেটা হচ্ছে ব্যর্থতার অজুহাত। তিনি কোনও ভাল দেখতে পাননি। আমরা দেখলামনা যে এই বইয়ের কোনও একটা জায়গায় প্রোডাকটিভিটি এবং প্রফিটেবিলিটি এই দুটো কথার উল্লেখ আছে। তিনি সম্পূর্ণ একা নেগেটিভ বক্তৃতা দিয়েছেন। তিনি ব্যাঙ্ক স্ক্যাম্প-এর কথা উল্লেখ করেছেন এবং বলেছেন যে আই.এম.এফ-এর চাপে নাকি ব্যাঙ্কগুলি স্ক্যাম্প করছে। তিনি একবারও উল্লেখ করলেন না যে ওদের বন্ধু সরকার যখন ছিল তখন দেবিলাল যে লোন ওয়েভার প্রকল্প করেছিলেন তারফলে ব্যাঙ্কগুলি লস হয়েছিল এবং ব্যাঙ্কের লোভি ম্যানেজমেন্ট লাভ বাড়ানোর জন্য শেয়ার মার্কেটে গিয়েছিল। লোন ওয়েভের জন্য ব্যাঙ্কিং সিস্টেম নষ্ট হয়েছিল, এই সহজ সত্যটা মাননীয় অর্থমন্ত্রী স্বীকার করেন নি। আজকে রাজ্যের অর্থমন্ত্রীর নেতৃত্বে রাজ্যের অর্থনীতি কোথায় এসে দাঁড়িয়েছে, আমি তার

একটা উদাহরণ দিচ্ছি। ১৯৯১-৯২ সালের বাজেট এস্টিমেটস এবং অ্যাকচুয়াল যদি মিলিয়ে দেখি তাহলে দেখবো যে আমাদের রাজ্যের ট্যাক্স রেভিনিউ যা তাতে শর্ট ফল ছিল ১২৩ কোটি ৮৩ লক্ষ টাকা অ্যাকচুয়াল-এর সঙ্গে বাজেটের। সেলস ট্যাক্সে শর্ট ফল ছিল ৭৪ কোটি ৮৪ লক্ষ টাকা। স্টেট এক্সাইজে শর্ট ফল ছিল ১৫ কোটি ৮৮ লক্ষ টাকা। ইন্টারন্যাল ডেট, রাজ্যের যে ঋণ সেটা বেড়ে হয়েছিল ৩১৪ পারসেন্ট। অর্থাৎ বাজেটের চেয়ে অ্যাকচুয়াল বেড়েছে ৩১৪ পারসেন্ট। অর্থাৎ ২ হাজার ৫ শত ১৫ কোটি টাকা ইন্টারন্যাল ডেট বেড়েছে। অর্থমন্ত্রী প্রায়ই স্মল সেভিংসের কথা বলেন। কিন্তু দাবিটা যখন রাজস্ব আদায়ের, কিন্তু রাজ্য সরকার ইন্টারন্যাল ডেটের উপরে নির্ভর করে আমাদের অর্থনীতিকে ডুবিয়ে দিয়েছেন, এটা একবারও উল্লেখ করলেন না। এর এফেক্ট ১৯৯১-৯২ সালে কি হয়েছে সেটা আমি বলব, তারপরে প্ল্যানটা কোথায় গিয়ে দাঁড়িয়েছে সেটাও বলবো। বাজেট এস্টিমেটের সঙ্গে অ্যাকচুয়ালের শর্টফল কি আছে? ১৯৯১-৯২ সালে অ্যাকচুয়ালে যা খরচ হয়েছে সেখানে জেনারেল এডুকেশনে ৩৯৯ কোটি টাকা শর্টফল। হেলথে ২৭ কোটি টাকা শর্ট ফল। আর্বান ডেভেলপমেন্টে ২৪ কোটি টাকা শর্ট ফল। ভিলেজ অ্যান্ড স্মল ইন্ডাস্ট্রিতে ৩৪ কোটি টাকা শর্টফল। রুর‍্যাল এমপ্লয়মেন্টে ৫১ কোটি টাকা শর্টফল হয়েছে বাজেট এস্টিমেটস থেকে। তার মানে আপনি উন্নয়নের যে পরিকল্পনা করেছিলেন তাতে পৌঁছাতে পারেন নি। সবটাতেই শর্টফল হয়ে গেছে এবং বাজেটের কি প্যাথেটিক অবস্থা সেটা বললে আরও স্পষ্ট হয়ে যাবে। এর ফলে কি হয়েছে? ১৯৯১-৯২ সাল যদি দেখেন তাহলে দেখবেন যে যেখানে ক্যাপিটাল এক্সপেন্ডিচার, যেটা সত্যিই অ্যাসেট তৈরি করতে খরচ হয় সেখানে অ্যাকচুয়াল হচ্ছে ২৯৮ কোটি টাকা, ৩ শত কোটির টাকার কম যেটা আউট লে ছিল। তারফলে এই রাজ্য কোন জায়গায় পৌঁছে যাচ্ছে সেটা আপনারা সহজেই বুঝতে পারবেন। এই বামফ্রন্ট সরকার একটার পর একটা প্ল্যানে টাকা খরচ না করতে পারার জন্য এই রাজ্য সর্বাঙ্গীন ভাবে পিছিয়ে যাচ্ছে সেটা আমি ফিগার দিয়ে বলেছি। এবারে আমি প্ল্যানের কথায় আসছি। সিক্সথ প্ল্যানে হওয়ার কথা ছিল ৩।। হাজার কোটি টাকার। কিন্তু রিসোর্স মোবিলাইজড না করতে পারার জন্য হয়েছে ২ হাজার ৩ শত কোটি টাকা। নিয়ম হচ্ছে যে সিক্সথ প্ল্যানে যদি ৩।। হাজার কোটি টাকা হয় তাহলে সেভেন্থ প্ল্যান ৭ হাজার কোটি টাকা এবং এইটথ প্ল্যান হওয়া উচিত ছিল ১৪ হাজার কোটি টাকার। কিন্তু সেখানে সেভেন্থ প্ল্যানে সাত হাজার কোটি টাকা না হয়ে কত হয়েছে? ওরা বলছেন যে ৪ হাজার ৫১১ কোটি টাকা। তার মানে ২।। হাজার কোটি টাকা শর্টফল হয়ে গেছে সেভেন্থ প্ল্যানে। আপনি দেখবেন যে এই প্ল্যানটা যেখানে এইটথ প্ল্যানে ১৪ হাজার কোটি টাকা হওয়ার কথা সেখানে ৮ হাজার কোটি টাকার পৌঁছাতে পারবেনা। এইটথ প্ল্যানে আমাদের ৬ হাজার কোটি টাকা শর্টফল হবে। এটা মাননীয় অর্থমন্ত্রী প্রকারান্তরে স্বীকার করেছেন। উনি বলেছেন যে ১৯৯০-৯১ সালে আমাদের টার্গেট হচ্ছে ১৩ শত ২৮ কোটি টাকা। ১৯৯১-৯২ সালে কি হয়েছে? ১৯৯১-৯২ সালে স্টেট প্ল্যান ১৪৮৬ কোটি টাকা থেকে কেটে ৯১৩ কোটি টাকায় এসে দাঁড়িয়েছে। ১৯৯০-৯১ সালে ৮৪ পারসেন্ট হল। ১৯৯১-৯২ সালে যা ছিল তার থেকে কমে ৯১৩ কোটি টাকা হল। ১৯৯২-৯৩ সালে কি হয়েছে? প্রতি বছর প্ল্যান এক্সপেন্ডিচার বাড়ার কথা। ১৯৯২-৯৩ সালে প্ল্যানে ১৫০১ কোটি টাকা ধরা হল, সেটা ডিসেম্বরে ঠিক করা হল ৭০১ কোটি টাকা। লজ্জার কথা। যে রাজ্যে ৫০ লক্ষ বেকার সেখানে প্রতি বছর প্ল্যানের টাকা কার্টেল হচ্ছে। মন্ত্রী মহাশয় বিশেষ আশা

কথা শুনিয়েছেন, ৭০১ কোটি টাকা নয়, ৮৮৭ কোটি টাকা নিয়ে যাবেন। ১৫০০ কোটি টাকা থেকে প্রতি বছর ৬০০ কোটি ৭০০ কোটি টাকা প্ল্যানে কার্টেল হয়েছে। এবারে বিচিত্র একটা নূতন যুক্তি দেখিয়েছেন। এই বছর প্ল্যানে উনি কি বলেছেন? উনি টু লেভেল প্ল্যানিং করেছেন। এইরকম ম্যাডনেস পৃথিবীতে কোথাও আছে শুনিনি। দুরকম প্ল্যান, একটা হচ্ছে ১৫৫০ কোটি টাকা। প্ল্যান সেটা কি হবে? যদি সেন্ট্রাল কনসাইনমেন্ট ট্যাক্স দেয়, প্লাস ইনস্টিটিউশনাল লোন দেয় তাহলে ১৫৫০ কোটি টাকা করা হল তা না হলে উনি প্ল্যান করছেন ১২১৪ কোটি টাকার। ভাবুন স্যার। প্ল্যানে তিন বছর আগে ছিল ১৪০০ কোটি টাকার, তিন বছর পরে সেটা কোথায় ১৫০০ কোটিকে ছাপিয়ে যাবে সেই জায়গায় ১২১৪ কোটি টাকায় নেমে এসেছে। তাও আবার যে পারফরমেন্স দেখছি তাতে এই ১২১৪ কোটি টাকায় পৌঁছাতে পারবে না। তার ফলে আমরা দেখতে পাচ্ছি প্রতি বছর ৩০০ কোটি, ৪০০ কোটি, ৬০০ কোটি টাকা প্ল্যান আউটলে তে শর্টফল হচ্ছে। এই রাজ্য এরপর যদি গোল্লায় না যায় তাহলে আর কবে গোল্লায় যাবে? এই অর্থমন্ত্রীর আমলে সেটা আমরা বুঝতে পারছি না। অন্যদিকে এই যে নূতন ট্যাক্স বসিয়েছেন এই ট্যাক্স রিলিফ দেওয়ার কথা বলেছেন এই ক্ষেত্রে অর্থমন্ত্রী যে পরিচয় দিয়েছেন সেই ক্ষেত্রে মনমোহন সিং কে লায়ন হার্টেড বলা যায়। এক্সাইজ এবং কাস্টমস ডিউটিতে ছাড় দিয়েছেন ভারতবর্ষের শিল্পকে আন্তর্জাতিক ভাবে কম্পিটিটিভ করার জন্য। আর সেই জায়গায় উনি যে রিলিফ দিয়েছেন সেটা চিকেন হার্টেড রিলিফ বলা যায়। উনি ১১ কোটি টাকা রিলিফ দিয়েছেন। জ্যাম - জেলি হস্ত শিল্প সব মিলিয়ে ১১ কোটি টাকা রিলিফ দিয়েছেন। জ্যাম - জেলি হস্তশিল্প সব মিলিয়ে ১১ কোটি টাকা টোটাল রিলিফ দিয়েছেন। টাকা তুলবেন বলেছেন। তুলছেন ২-৩টি জায়গা থেকে। একটা হচ্ছে রেফ্রিজারেটার, তার থেকে ৩ কোটি টাকা তুলবেন, মটর স্পিরিট, তার থেকে ৮ কোটি টাকা ধরেছেন, আরও ২০ কোটি টাকা ধরেছেন মদ থেকে। ওনারা মদের দোকান বাড়ানোর ব্যাপারে বার বার বলেন, আমরা সেই নিয়ে হাউসে বলেছি। এই সরকারের এমন অবস্থা প্ল্যানে টাকা বাড়াতে হলে মদের উপর সেলস ট্যাক্স বাড়াতে হবে। মদের বিক্রির উপর ভরসা রাজ্যের। যাইহোক ওদের পারফরমেন্স বলে না যে এটা হবে। তার কারণ গত বছর সেলস ট্যাক্স যেখানে কালেকশনের টারগেট ছিল ১৯০০ কোটি টাকা সেখানে টোটাল কালেকশন এসে দাঁড়িয়েছে ১৭০০ কোটি টাকায়। সুতরাং আপনারা বুঝতে পারছেন এই রাজ্যের কি অবস্থা, আমরা কোথায় দাঁড়িয়ে আছি। আমি আর একটা ব্যাপার বলি। আমি একটা উদাহরণ দিচ্ছি। হোটেল এবং রেস্টুরেন্ট গত বছর ওরা বলেছিল যে ট্যাক্স অন লাকসারি গুডস তার রেট্রোসপেকটিভ এফেক্ট দিন। পশ্চিমবাংলায় যাতে আরও ট্যুরিস্ট আসে সেটা চিন্তা করতে হবে। বাইরে ডিপ্লোম্যাটস অফ ইউ.এন এজেন্সি ওরা বলছে ল্যাকসারি ট্যাক্স ঘরের জন্য দেওয়া উচিত নয়, হোটেলে থাকতে গেলে কেন এটা থাকবে না? এই রাজ্যে আপনি ট্যুরিস্ট আনতে চান কিন্তু এনটারটেন্টমেন্ট ট্যাক্স আপনি করেছেন। এখন হোটেলে বা রেস্টুরেন্টে বাজনা না বাজলে ট্যুরিস্টরা আসবে না। তাতে আপনার হচ্ছে কি? আপনার নিট এফেক্ট হচ্ছে আরনিং অ্যাজ এ হোল কমে যাচ্ছে।

[2-20 — 2-30 p.m.]

এই রাজ্যে নতুন ট্যুরিজম ইন্ডাস্ট্রি যদি কেউ সেট আপ করে তারজন্য কোনওরকম

রিলিফ, কোনও অফার উনি করেন নি। তারফলে এই যে ট্যাক্স প্রোপোজাল, প্রাকটিক্যালি কোনও ট্যাক্স প্রোপোজাল নেই। উনি শুধু বলেছেন, আমরা ডিসেন্ট্রালাইজড করেছি। এটা করে বেশি কালেক্ট করছি। আমি ১৯৯১-৯২ সালের হিসাব দেখিয়েছিলাম, কমেছে। গত বছরের হিসাব দেখিয়েছিলাম, সেখানেও কমেছে ট্যাক্স রেভেনিউ। অ্যাজ এ রেজাল্ট অব হুইচ সামগ্রিক ভাবে ধাক্কা খেয়েছে এই রাজ্যের প্ল্যান। তাই আমি এই রাজ্যের এগ্রিকালচারাল প্রোডাকশনে যাচ্ছি। অর্থমন্ত্রী বলতে পারেন, আপনি শুধু সমালোচনা করেছেন, সাফল্য কি নেই। উনি সাফল্য দাবি করেছেন, বলেছেন যে এগ্রিকালচারাল প্রোডাকশন বেড়েছে। আমি কেন্দ্রীয় ইকনোমিক সার্ভে থেকে বলছি, সেখানে ১২৬.৫ লক্ষ টন উৎপাদন হয়েছে বলে বলা হয়েছে। উনি বলেছেন, গত বছরে ১২৮ লক্ষ টন উৎপাদন হয়েছে। আমি এই ডিসপিউটের মধ্যে যাচ্ছি না। কিন্তু স্যার, এগ্রিকালচারাল প্রোডাকশন যদি বাড়ে তাহলে দিস শুড বি রিফ্লেকটেড ইন টু থিংস। এটা বিনয়বাবু বলতে পারবেন। একটা হচ্ছে, এগ্রিকালচারাল প্রোডাকশন যদি বাড়ে তাহলে এই রাজ্য সেন্ট্রাল পুলে খাদ্য সংগ্রহ আরও করে দেবে। প্রফুল্ল সেন ১৯৬৬তে ৫ লক্ষ টন করেছিলেন। আর এই সরকার ১ লক্ষ ৭০ হাজার টন'এর মধ্যে এখন পর্যন্ত করেছেন ১ লক্ষ ২৮ হাজার টন। এর চাইতে অসত্য আর কি হতে পারে? বিনয়বাবু চাষিদের ব্যাপারে যুক্ত, তিনি এই ব্যাপারে ভাল বলতে পারবেন। এখানে অফ-টেক অফ ফুডগ্রেন্স ইন দি রেশন সিস্টেম, সেটা কি কমেছে? আমার কাছে একটা হিসাব আছে। এই রাজ্য গত বছরে প্রতি মাসে উনি বলেছেন রাইসে রেকর্ড করেছে ওয়েস্ট বেঙ্গল প্রতি মাসে ৭০ হাজার টন অ্যাভারেজ নিয়ে গিয়েছে। তার মানে বছরে লক্ষ টন সেন্ট্রাল পুল থেকে, স্ট্যাটুটরি রেশন থেকে নিয়েছে। তাহলে প্রোডাকশন অনুযায়ী প্রোকিওরমেন্ট হয়নি। স্টাটুটরি রেশনে আপনার যা লিফটিং বা অ্যাভারেজ প্রোডিউস করে সেটা আপনি বলছেন না। আপনি বলছেন না যে কম করে আমরা প্রোডিউস করেছি। চাল ৭০ হাজার টন করে গিয়েছে এবং অ্যাভারেজ ৯০ হাজার টন করে মাসে গম পশ্চিমবঙ্গে গিয়েছে। তারমানে ১০ লক্ষ টন গম, ৮ লক্ষ ৪০ হাজার টন চাল সেন্ট্রাল পুল থেকে অফ টেক হয়েছে। তাহলে হোয়ার ইজ দি একসেস প্রোডাকশন? প্রোডাকশন কোথায় যাচ্ছে? এই রাজ্য বেশি প্রোডাকশন করছে যাতে স্মাগল্ড হয়ে বাংলাদেশে চলে যায়, বিহারে চলে যায়। আপনার ইনক্রিজড প্রোডাকশনের কোনও রেজাল্ট এখানকার মানুষরা দেখতে পাচ্ছেন না। নাইদার ইন প্রোকিওরমেন্ট ইন ইওর অফ-টেক। সুতরাং ওর প্রথম দাবি যেটা ছিল, সেটা আমার মনে হচ্ছে টেনাবল নয়। দ্বিতীয়ত, উনি দাবি করেছেন যে এখানে পার ক্যাপিটা ফুডগ্রেনস কনজাম্পশন বেড়েছে। অ্যাভারেজ ডেলি ওয়েজ এগ্রিকালচারাল লেবারদের কনজাম্পশন বেড়েছে। হ্যাঁ, কিছুটা বেড়েছে। এটা সত্যি। কিন্তু ওভারঅল পশ্চিমবাংলার মানুষের অবস্থা, অর্থনৈতিক ভাবে কোনও জায়গায় দাঁড়িয়ে আছি, আমি অন্য বইতে যাচ্ছি না, স্ট্যাটিসটিক্স দিতে গেলে সারাদিন লেগে যাবে। আমি ছোট্ট দু-একটি রিডিং পড়ছি। এই বইটির শেষে, ইকনোমিক রিভিউয়ের স্ট্যাটিসটিক্যাল অ্যাপেন্ডিকসের শেষে যেটা আছে তা থেকে আমি একটু বলি যে সোসিও ইকনমিক ইন্ডিকেটস অব ডিফারেন্ট স্টেটস ইন ইন্ডিয়া কিরকম আর পশ্চিমবঙ্গের পজিশনই বা কোন জায়গায় আছে। রোড লেংথ আমাদের কি রকম? আমাদের রাস্তা যেটা আছে, আপনি তো বলেছেন ইনফ্রাস্ট্রাকচার তৈরি আছে। পশ্চিমবাংলায় এক লক্ষ মানুষ পিছু ১০৬ কি.মি. রাস্তা আছে। আর উত্তর প্রদেশে আছে

১৬৬ কি.মি. মহারাষ্ট্রে ৩৩০ কি.মি.। পশ্চিমবঙ্গে ভারতবর্ষের পার ল্যাক পপুলেশন অনুযায়ী কত কিলোমিটার রোড আছে? যেটা আছে তাতে দেখা যাচ্ছে লোয়েস্ট, সবচেয়ে কম। এটাই হচ্ছে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের আমলের উন্নতির দিক। তারপরে বলা হয়েছে যে পারসেনটেজ অফ ভিলেজস ইলেক্ট্রিফায়েড এর অবস্থা আগের থেকে একটু ভালো হয়েছে। তাতে পশ্চিমবঙ্গের হিসাব অনুযায়ী লেটেস্ট রিপোর্ট অনুযায়ী ৭৩ পারসেন্ট কম মাত্র, অর্থাৎ ইলেক্ট্রিফায়েডের ক্ষেত্রে উড়িষ্যা, ত্রিপুরা এবং বিহার এই ৩টি রাজ্যের উপরে। অর্থাৎ ভারতবর্ষের নিচের দিক এর স্থান চতুর্থ। পারসেনটেজ অফ ভিলেজেস ইলেক্ট্রিফিকেশন ভারতবর্ষের নিচের দিক থেকে পশ্চিমবঙ্গের স্থান ফোর্থ। আপনারাই না লেনিনের কথা বলেন, যে লেনিনের কথা ছিল কমিউনিজম ইজ সোভিয়েত পাওয়ার ইলেক্ট্রিফিকেশন অফ দি কান্ট্রি সাইড। সুতরাং আপনারা যে কমিউনিজিমের কথা বলেন, এটা শোভা পায় না। আপনার লেনিন যিনি আপনাদের সোসিও ইকোনমির ইন্ডিকেটর তারই কথা বিদ্যুৎ ছাড়া দেশের উন্নতি হতে পারে না। তারপরে আমি আসছি ফুড গ্রেন্স প্রোডাকশনের কথায়। আপনারা বলছেন যে ফুড গ্রেন প্রোডাকশনের ক্ষেত্রে আপনারা হাইয়ে আছেন। অর্থাৎ পার ক্যাপিটা ইন কে.জি. প্রোডাকশন কত পশ্চিমবঙ্গে ১৭৭ কে.জি.। পার ক্যাপিটা একজন লোক কিছু ১৭৭ কে.জি.। সেখানে পাঞ্জাবে ৯২৩, হরিয়াণায় ৫৬৭, এবং উত্তর প্রদেশে ২৪৩। এটাই হচ্ছে আপনার সোসিও ইকোনমিকের ইন্ডিকেটর, সারা ভারতবর্ষের স্ট্যাটিসটিক্স এর মধ্যে রয়েছে। সেখানে ফুড গ্রেন প্রোডাকশন প্যার ক্যাপিটা যা হিসাব দেওয়া হয়েছে তাতে উই আর অ্যাট এ লোয়ার পজিশন। এরপরে আসছি consumption of electricity consumption of soap, consumption of Sulphuric Acid. ইন্ডাস্ট্রিয়াল কনজামশন অফ ইলেকট্রিসিটি পার ক্যাপিটা মহারাষ্ট্রে ১৯৬এর উপরে, সেখানে পশ্চিমবঙ্গে মাত্র ৬৫। এই সোসিও ইকোনমিক নফ্রাস্ট্রাকচার পশ্চিমবঙ্গে তৈরি হয়েছে। সেখানে আমরা যদি বলি এগিয়ে আছি তাহলে আর লার কিছু নেই। এগুলো আমি যা পড়ছি তা ইকোনমিক রিভিউ থেকেই পড়ে বলছি। গারপরে বলা হয়েছে যে পশ্চিমবঙ্গে এখন অনেক প্রস্তাব আসছে। আমি এই প্রসঙ্গে বলছি য, মনমোহন সিংয়ের এই উদার অর্থনীতি গ্রহণের ফলেই আজকে হঠাৎ করে পশ্চিমবঙ্গে ্যাপলিকেশন আসতে শুরু করেছে। পশ্চিমবঙ্গের ইন্ডাস্ট্রি কিভাবে এগিয়েছে তার একটা ন্টারেসটিং হিসাব ইকোনমিক রিভিউতে দেওয়া হয়েছে। এই ইন্ডাস্ট্রিয়াল প্রোডাকশনের ক্ষেত্রে য একটা হিসাব দেওয়া হয়েছে ভারতবর্ষের ন্যাশনাল আউটপুট এবং এখানকার আউটপুট । দেখানো হয়েছে তাতে দেখা গেছে যে ১৯৮০-৮১ সালে পশ্চিমবঙ্গের ইন্ডাস্ট্রিয়াল আউটপুট ল ১০০ সেটা বেড়ে ১৯৮৮-৮৯ সালে ২০৪ হয়েছে। সুতরাং ইন্ডাস্ট্রিয়াল আউটপুটে কত বড়েছে ২০৪, সেখানে ভারতবর্ষে বেড়েছে ৩০১। অর্থাৎ ইন্ডাস্ট্রিয়াল আউটপুট পশ্চিমবঙ্গে যখানে দ্বিগুন বেড়েছে, সেখানে ভারতবর্ষে বেড়েছে ৩ গুন। এটা সম্ভব হয়েছে ডাঃ মনমোহন িংয়ের উদার অর্থনীতির ফলে। আজকে লাইসেনসিং প্রথা বিলোপ করার জন্যই এটা সম্ভব য়েছে। এরফলেই আজকে পশ্চিমবঙ্গের ইন্ডাস্ট্রির ইমপ্রুভ হয়েছে।

[2-30 — 2-40 p.m.]

সেই প্রেস্টিজ প্রোজেক্ট দুইটি আমরা কিন্তু ভুলিনি এই হাউসে দাঁড়িয়ে যেমন অসীমবাবু াগে বলতেন "আমরা শূন্য ডেফিসিট বাজেট করব, করব, করব।" সি.পি.এমের বেঞ্চ

থেকে হাততালি পড়ত। এই বছরে সেই ঔদ্ধত্য আর ওর নেই। উনি প্ল্যানকে কোথায় নিয়ে এসেছেন, সেটা উনি জানেন, উনি একটা ছোটখাট ডেফিসিট বাজেট পেশ করেছেন। এই হাউসে আমরা শুনেছি, আমরা নিজের ক্ষমতায় বক্রেশ্বর করব, আজকে সকাল বেলায় এই বিষয়ে আমরা শঙ্কর সেনকে জিজ্ঞাসা করেছিলাম, উনি উত্তর দিতে পারেননি, এখন বক্রেশ্বর করতে ৩৫ শত কোটি টাকা লাগবে। যদি জাপানিদের কাছ থেকে ১৩ শত কোটি টাকা লোন হিসাবে পাওয়া যায় তাহলে আর বাকি টাকা কোথা থেকে আসবে? শঙ্কর সেন বলছেন, আরও ধরুন ৯০০ কোটি টাকা জার্মানিদের কাছ থেকে পাওয়া গেল, আর বাকি ১৩ শত কোটি টাকার মধ্যে সেটাতো ঘাম বেচে, রক্ত বেচে ৫ কোটি টাকা হয়, কিন্তু বক্রেশ্বরের বাকি টাকা প্রেস্টিজ প্রোজেক্ট যেটা করবো করবো করবো বলেছিলেন তার কি হবে? ৮৮তে শিলান্যাস, ১৪০ কোটি টাকা খরচের পর, আজকে বক্রেশ্বর বিশ বাঁও জলের তলায়, কবে হবে, কে টাকা দেবে, কিভাবে টাকা দেবে, কিছু জানা যায়নি। অন্য প্রেস্টিজ প্রোজেক্ট হচ্ছে আপনাদের হলদিয়া, হলদিয়া সম্পর্কে আপনারা জানেন, ইন্ডিয়া টুডে বিখ্যাত কাগজ তারা বার করে বিজনেস টুডে,' তাতে একটা লেখা বেরিয়েছে দরবারি শেঠের ছবি শুদ্ধ, সেখানে বলছে যে, "The question mark over Haldia is much delayed. Haldia petro chemicals continues to elude the West Bengal Government উনি বলেছেন, 'হলদিয়ায় আমরা চৌকাঠে এসে দাঁড়িয়েছি,' কিন্তু দরবারি শেঠ তার সঙ্গে একমত নয়। দি ফিউচার অফ দি থ্রি থাউজেন্ড ক্রোরস জয়েন্ট সেক্টর প্রোজেক্ট। এখন দরবারি শেঠ, টাটা কি বলছে, টাটা বলছে, "আমাদের চিপার ক্রেডিট, চাই, চিপার ন্যাপথা চাই," আর বলছে প্রোজেক্ট কস্ট যেরকম ভাবে চলছে তাতে প্রোজেক্ট কস্ট আরও ১২ শত কোটি টাকা বেড়ে যাবে। এই ১২ শত কোটি টাকা কোথা থেকে আসবে ওরা জানে না, বলছে, এখন হলদিয়া তারা করবে, ফরেন পার্টনার চাই। এখন সারা পৃথিবীতে ইন্টার ন্যাশনাল ফিল্ড পেট্রো কেমিক্যালের, সেক্ষেত্রে ভাল ফরেন পার্টনার পাওয়া যাবে কিনা জানা যায়নি। জ্যোতিবাবু রেগে গিয়ে চিঠি লিখেছেন, জি.আর.ডি. টাটাকে বোম্বেতে যাওয়ার কথা ছিল, জি.আর.ডি. টাটা বৃদ্ধ বয়সে নিজেই কলকাতায় এসেছেন কিন্তু হলদিয়ার উপর থেকে কোয়েশ্চেন মার্ক চলে যায়নি। হলদিয়ার নূতন এক্সকালেক্ট প্রোজেক্ট কস্ট, আই.ডি.বি. আই.-এর কন্ডিশন, ২ বছরের মধ্যে তোমায় এথিলিন প্ল্যান্ট তৈরি করতে হবে, সেটা পরিপূর্ণ করতে পারবেন, এই প্রতিশ্রুতি ওরা দিতে পারেননি। পশ্চিমবাংলার যে দুইটি প্রেস্টিজ প্রোজেক্ট-এর উপর দাঁড়িয়ে বামফ্রন্ট সরকার কথা বলছেন সেখানে কিন্তু আগামী ৫ বছরে সেইগুলি চালু হওয়ার কোনও সম্ভাবনা নেই। স্যার, এবারে বলব পশ্চিবাংলার বিভিন্ন ক্ষেত্রে কিরকম অবস্থা। উনি দাবি করেছেন, পশ্চিমবাংলার বিভিন্ন ক্ষেত্রের অবস্থা নিয়ে প্রথমে আমি বলব এমপ্লয়মেন্টের যে স্ট্যাটিসটিক্স ওরা দিয়েছেন এটা খুব অনেস্টলি ওরা দিয়েছেন। আমি বলব আন এমপ্লয়েড রেজিস্টার ৫২ লক্ষ ৩১ হাজার-এর কাছাকাছি রয়েছে এবং উনি স্বীকার করেছেন যে সেখানে পশ্চিমবাংলার টোটাল আন-এমপ্লয়েড রেজিস্টার মিটবে না এইসব কেন্দ্রীয় সরকারের আই.এম.এফ.এর ব্যাপার। এটা অর্থমন্ত্রী অকপটে স্বীকার করেছেন উনি বলেছেন, এবারে সেল্ফ এমপ্লয়মেন্ট প্রোগ্রামে আরও বেশি টাকা দেবেন। স্যার, আমি ৯১-৯২ সালের পার্লামেন্ট কোয়েশ্চেনের একটা ফিগার পড়ছি, কত টাকা Number of unemployed educated youth sanctioned loan UES. সেটা রয়েছে, তাতে [illegible]

দখছি '৯০-৯১'তে যেখানে ৪ হাজার ২০৩টি আনএমপ্লয়েড ইউথ স্কীমে পেয়েছিল, পশ্চিমবাংলা, সেখানে মহারাষ্ট্র পেয়েছিল ৯ হাজার ২৭, বিহার পেয়েছিল ১১ হাজার ৫৪৫, তাহলেই দেখা যাচ্ছে আনএমপ্লয়মেন্ট ইউথ-এর যে স্কীম সেখানেও আমরা পিছনে পড়ে আছি। পশ্চিমবাংলা অন্তত ১০টি রাজ্যের পড়ে আনএমপ্লয়েড ইউথ স্কীমে রয়েছে। স্যার, এবার আমি সবচেয়ে ইম্পর্টেন্ট ব্যাপারটা বলছি। পশ্চিমবঙ্গের প্ল্যানগুলো আজকে মার খাচ্ছে। সিক্সথ প্ল্যান, সেভেন্থ প্ল্যান মার খেয়েছে সেভেন্থ প্ল্যানে সাত হাজার কোটির জায়গায় সাড়ে চার হাজার কোটি টাকা; সিক্সথ প্ল্যানে সাড়ে তিন হাজার কোটির জায়গায় দু হাজার তিনশো কোটি টাকা খরচ করা হয়েছে। পার ক্যাপিটা প্ল্যান এক্সপেন্ডিচার ইন কারেন্ট প্রাইস সিক্সথ প্ল্যানে ৪২৮ ছিল। যেখানে পাঞ্জাবে ১০৮০, মহারাষ্ট্র ৯৯৪। তার মানে পাঞ্জাব এবং অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গ আড়াই গুন কম খরচ করেছে। পশ্চিমবঙ্গ হচ্ছে ওয়ান অফ দি লোয়েস্ট। পশ্চিমবাংলা পার ক্যাপিটা প্ল্যান এক্সপেন্ডিচার, সিক্সথ প্ল্যানে লোয়েস্ট ইন ইন্ডিয়া। আবার সেভেন্থ প্ল্যান যদি দেখেন, পশ্চিমবাংলা ৭২৭। আমাদের চেয়ে বিহার হচ্ছে ... প্রদেশ ৭৬০। পশ্চিমবাংলা হচ্ছে লোয়েস্ট ইন পার ক্যাপিটা প্ল্যান এক্সপেন্ডিচার ইন সেভেন্থ প্ল্যান। যে রাজ্যে এত বেকার, সেখানে প্ল্যান-এ কেন টাকা ইনভেস্ট হচ্ছে না? ... ক্যাপিটিয়া প্ল্যান এক্সপেন্ডিচার ইজ দি লোয়েস্ট ইন দি কান্ট্রি। এই অর্থমন্ত্রী আমাদের ... এই বাজেট পেশ করে বক্তৃতা দেন এবং আশা করেন আমরা তাকে হাততালি দেব। ...মি আরেকটা ব্যাপার বলেই আমার বক্তব্য শেষ করব, আমার কাছে একটা ইন্টারেস্টিং ... আছে। ভারতবর্ষে আমাদের টোয়েন্টি পয়েন্ট প্রোগ্রামে ইন্দিরাজী এবং রাজিবজী গরিবদের একটা প্রোগ্রাম করেছিলেন। আমরা দেখছি সেই পারফরমেন্সেও পশ্চিমবঙ্গ হচ্ছে ওয়ান দি লোয়েস্ট। স্যার, এটা আমি আগেও বলেছি যে পশ্চিমবাংলা কয়েকটি প্রোজেক্টে ...মেন্ট আপটু মার্চ, ৯২, ইজ হরিবিল। গরিবদের জন্য বাড়ি সেটা ১০০-এর মধ্যে ৬১ ...সেন্ট হয়েছে, শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবস ফ্যামিলি অ্যাসিস্টেড হয়েছে ১০০-র ... ৫১ পারসেন্ট। শিডিউল্ড কাস্ট ফ্যামিলিস, শিডিউল্ড ট্রাইব ফ্যামিলি অ্যাসিস্টেড হয়েছে ...ন্টি প্রোগ্রাম টার্গেটে ৩৮ পারসেন্ট এবং ৫০ পারসেন্ট আমরা রিচ করেছি। ড্রিংকিং ...টার প্রবলেমে তামিলনাড়ু, রাজস্থান সাফল্য লাভ করেছে। তাদের টার্গেট তারা ফুলফিল ...ছে। ওড়িষ্যা পাঞ্জাব ফুলফিল করেছে। কিন্তু আপনারা পারেননি। আপনি বলেছেন এই ড্রিংকিং ওয়াটারে বেশি টাকা দেবেন ড্রিংকিং ওয়াটারে ইউ আর দি লাস্ট ইন দি ...। টোয়েন্টি পয়েন্ট প্রোগ্রামের ইমপ্লিমেন্টেশনে এই রাজ্য সবচেয়ে বেশি পুওর এটা ...নার কাছে আমি বলতে চাই। ১৯৯০-৯১ আপনি নন-প্ল্যান এক্সপেন্ডিচার ডাবল করে ...ছেন। আপনি বলেছেন নন-প্ল্যান এক্সপেন্ডিচারে আপনার মাইনে দিতে তিন হাজার কোটি চলে যাচ্ছে। এই বামফ্রন্ট সরকার এবং তার অর্থমন্ত্রী এই রাজ্যে কোনও শিল্প করছে তারা ভবিষ্যতের জন্য কিছু করে যাচ্ছে না। এরা পশ্চিমবাংলাকে শ্মশান করে দিয়ে...ন। পশ্চিমবাংলার বেকার যুবকদের দিকে তাকিয়ে, পশ্চিমবাংলার পিছিয়ে পড়া মানুষের ... তাকিয়ে, পশ্চিমবাংলার নতুন অর্থনৈতিক ইনফ্রাস্ট্রাকচার তৈরির যে দায় ও দায়িত্ব এই ...ন্ট সরকারের ছিল ও এই অর্থমন্ত্রীর ছিল, তাতে তারা ব্যর্থ হয়েছে। পাবলিক সেক্টর ...র টেকিংয়ে বছরের পর বছর লোকসান বেড়েছে, সেগুলোকে লাভজনক করে তোলার কোনওরকম উদ্যোগ নেওয়া হয়নি। আমাদের পাবলিক সেক্টর আন্ডার টেকিংয়ে, স্টেট

ট্রান্সপোর্টে, ইলেক্ট্রিসিটি বোর্ডে, লোকসান কমাতে হবে, এফিসিয়েন্সি বাড়াতে হবে। অসীমবাবুর কোনও সৎ সাহস নেই সত্য কথা বলার, তাই এই বাজেট বক্তৃতায় একটা ব্যর্থতার অজুহাত দেখিয়েছেন তিনি। তাই আমি এই বাজেট বক্তৃতার সর্বাঙ্গীন বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[2-40 — 2-50 p.m.]

**শ্রী জগদীশচন্দ্র দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় গত ১৮ তারিখে এই সভায় যে বাজেট পেশ করেছেন তা সমর্থন করে কয়েকটি কথা আপনার মাধ্যমে এই সভায় রাখছি। স্যার, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এ বছর যে বাজেট পেশ করেছেন সে সম্বন্ধে কংগ্রেস দলের নেতা মাননীয় ডাঃ জয়নাল আবেদিন সাহেব কাগজে তার প্রতিক্রিয়া ব্যক্ত করতে গিয়ে বলেছেন, তিনি এই বাজেট দেখে হতাশ। আজকেও দেখলাম কংগ্রেস দলের মাননীয় সদস্য শ্রী সৌগত রায় মহাশয় বললেন যে অর্থমন্ত্রী মহাশয় তার বাজেট বক্তৃতায় কেন্দ্রীয় সরকারের বাজেটের প্রশংসা করেন নি কেন? স্যার, এটা স্বাভাবিক যে কেন্দ্রীয় সরকারের বাজেটের ওরা প্রশংসা করবেন কিন্তু এখানে যে বাজেটটা পেশ করা হয়েছে সেটা তো রাজ্য সরকারের বাজেট। কাজেই এখানে কেন্দ্রীয় সরকারের বাজেটের যে প্রশংসা করার কোনও প্রশ্নই ওঠে না। মাননীয় অর্থমন্ত্রী তার বাজেট বক্তৃতায় যেটা বলার চেষ্টা করেছেন সেটা হচ্ছে কেন্দ্রীয় সরকারের বিভিন্ন কাজের মাধ্যমে পশ্চিমবঙ্গের প্রতি কেন্দ্রীয় সরকারের বঞ্চনার নীতি তিনি তুলে ধরার চেষ্টা করেছেন। স্যার, ডাঃ জয়নাল আবেদিন সাহেব বললেন যে তিনি বাজেট দেখে হতাশ হয়েছেন। কংগ্রেস দল যে দীর্ঘদিন ধরেই হতাশায় ভুগছে সেটা আমরা জানি। তারা সর্বত্র হতাশা দেখছেন বলেই এখানে বাজেট দেখেও হতাশ হয়েছেন, এরমধ্যে কোনও আশার আলো দেখতে পান নি। কিন্তু পশ্চিমবঙ্গের মানুষ এই বাজেট দেখে আশান্বিত কারণ তারা জানেন যে এই বাজেট আগামীদিনে তাদের স্বচ্ছল অবস্থার দিকে নিয়ে যাবে কেন্দ্রীয় সরকারের বঞ্চনা সত্ত্বেও। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তার বাজেট বক্তৃতায় রাজ্যের প্রতি কেন্দ্রের বঞ্চনার ইতিহাস তুলে ধরেছেন। ১৯৮৪/৮৫ সালের কথা, তখন ওভারড্রাফ্ট ঋণ নেবার যে ব্যবস্থা ছিল সেই সময় থেকে সেটা বন্ধ করে দেওয়া হয়েছে। পশ্চিমবঙ্গ সহ কোনও রাজ্যসরকার আর ওভারড্রাফ্ট নিতে পারবেন না অথচ অপর দিকে কেন্দ্রীয় সরকার রিজার্ভ ব্যাঙ্ক থেকে যত ইচ্ছা ওভার ড্রাফ্ট নিতে পারবেন এবং যতখুশি তারা নোট ছাপাতে পারবেন। রাজ্যগুলির হাতে না আছে নোট ছাপাবার কারখানা, না আছে ওভারড্রাফ্ট নেবার ক্ষমতা। এইভাবে রাজ্যগুলিকে বিপদে ফেলার চেষ্টা করা হয়েছে। তারপর ১৯৯১/৯২ সাল থেকে আরও বেশি করে সঙ্কট সৃষ্টি করার চেষ্টা করা হয়েছে; ১৯৯১/৯২ সালে ২১৫ কোটি টাকা। যেটা কেন্দ্রের দেবার কথা ছিল সেটা তারা দেন নি, অর্থাৎ কেন্দ্রীয় সরকার দেন নি। পরবর্তীকালে আর্থিক সংস্থার কাছ থেকে যে বিশেষ ঋণ দেবার কথা ছিল সেটাও কেন্দ্র দেয়নি। এই দুটি খাতে টাকা না দেওয়ার ফলে আমাদের ১৯৯১/৯২ সালে পরিকল্পনা খাতে খরচ করার ব্যাপারে অসুবিধা হয়ে গিয়েছে। কিন্তু তা সত্ত্বেও পরিকল্পনা খাতে যতটা সম্ভব খরচ করা হয়েছে। আমার জিজ্ঞাস্য, কেন্দ্র কেন টাকাটা দেন নি মাননীয় কংগ্রেসি সদস্যরা তার উত্তর দেবেন কি? একটু আগে আই.এম.এফের কথা মাননীয় সদস্য সৌগত রায় বলছিলেন। এখন আই.এম.এফের

শর্ত মেনে কেন্দ্রীয় সরকারকে চলতে হচ্ছে। তারা একটা টিমকে বসিয়ে রেখেছেন দিল্লিতে এবং তারা প্রতি তিন মাস অন্তর ভারত সরকারের খরচ পরীক্ষা করে দেখছেন। পরীক্ষা করে তারা দেখছেন যে খরচ কতখানি কমানো হচ্ছে। সেইজন্য এই টাকাটা দেওয়া হয়নি। কেন্দ্রীয় সরকার তার বিদেশি ঋণ নেবার সুযোগটা রক্ষা করার জন্য পশ্চিমবঙ্গকে বঞ্চিত করছে। ১৯৯২-৯৩ সালে রাজ্যগুলোর ওপর তার আঘাতের পরিমাণ আরও বাড়িয়েছিল স্বল্প সঞ্চয়ের ওপর আঘাত হেনে। বিভিন্ন সঞ্চয় প্রকল্পগুলোর সুদের মাত্রা বাড়িয়ে দিয়ে সেগুলোকে বেশি আকর্ষণীয় করে তুলে স্বল্প সঞ্চয়ের ওপর মানুষের আকর্ষণকে কমিয়ে দিয়েছিল। ফলে স্বল্প সঞ্চয় থেকে রাজ্য যে আর্থিক সাহায্য পায় সেটা যথেষ্ট পরিমাণে কমে যায়। এ বছর আমাদের রাজ্যকে বিভিন্ন আর্থিক প্রতিষ্ঠান থেকে ২৪০ কোটি টাকার ঋণ দেবার কথা ছিল, সেটা দেওয়া হয়নি। বর্তমান বছরে কেন্দ্র আমাদের পরিকল্পনা খাতের ৭১ কোটি টাকা কেটে নিয়েছে কেন্দ্রীয় যোজনা কমিশনের সুপারিশ থাকা সত্ত্বেও। এছাড়াও ৭৯ কোটি টাকা রাজ্যের বিভিন্ন প্রাপ্য থেকে কেটে নিয়েছে। কয়লার সেস বাবদ পশ্চিমবঙ্গের মানুষের আইনগত যে প্রাপ্য টাকা সেই টাকা থেকে কেন্দ্র ১৭০ কোটি টাকা কেটে নিয়েছে, বিভিন্ন প্রতিষ্ঠানের কাছে কেন্দ্র যে টাকা পায় সেই টাকা দেওয়া হয়নি, এই অজুহাত দেখিয়ে। এই সমস্ত কিছু করা হয়েছে আন্তর্জাতিক অর্থ ভাণ্ডারের নির্দেশে। এইভাবে একের পর এক আঘাত হেনে কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গের গোটা অর্থনৈতিক ব্যবস্থাটাকে একটা দুরবস্থার দিকে নিয়ে যাবার জন্য পরিকল্পনা গ্রহণ করেছে। এটা শুধু এই রাজ্যের ক্ষেত্রেই নয়, ভারতবর্ষের বিভিন্ন রাজ্যের ক্ষেত্রেই এই জিনিস ঘটছে। এর থেকে একটা জিনিস আশঙ্কা করা হচ্ছে যে, আমাদের ফেডারেল স্ট্রাকচার থাকবে কিনা? ১৯৬৭ সালের আগে একবার এই প্রচেষ্টা করা হয়েছিল। রাজ্যগুলোর সমস্ত ক্ষমতা কেন্দ্রীভূত করে দিল্লির হাতে নিয়ে যাবার একটা প্রচেষ্টা সে সময়ে ভারতবর্ষের বৃহত পুঁজিপতিরা করেছিল। যাতে কেন্দ্রের হাতে একচ্ছত্র ক্ষমতা প্রতিষ্ঠিত হয় এবং তার মাধ্যমে তারা গোটা ভারতবর্ষটাকে পরিচালনা করতে পারে তার জন্য তারা উদ্যোগি হয়েছিল। আজ আবার আন্তর্জাতিক অর্থ ভাণ্ডার রাজ্যগুলোর ক্ষমতা সঙ্কুচিত করে সমস্ত ক্ষমতা দিল্লিতে নিয়ে যেতে চাইছে এবং সেখানকার মাধ্যমে তারাই সমস্ত ক্ষমতা পরিচালনা করবে। এই লক্ষ্য নিয়ে তারা চলছে। সেই উদ্দেশ্যে তারা কেন্দ্রীয় সরকারের মাধ্যমে বিভিন্ন পদক্ষেপ গ্রহণ করছে। আমরা দেখেছি ১৯৬৭ সালে আমাদের দেশের বৃহত পুঁজিপতিদের সেই উদ্দেশ্য সফল হয়নি। ১৯৬৭ সালের নির্বাচনের মধ্যে দিয়ে ভারতবর্ষের বিভিন্ন রাজ্যের মানুষ সেই উদ্দেশ্যকে সফল হতে দেন নি। সেই নির্বাচনের মধ্যে দিয়ে রাজ্যে রাজ্যে যে অবস্থার সৃষ্টি হয়েছিল তাতে তখন আর রাজ্যগুলোর ক্ষমতা সঙ্কুচিত করা সম্ভব হল না। আজকে আবার যখন ভারতবর্ষের মানুষের সামনে সেই প্রশ্ন এসে উপস্থিত হয়েছে তখন আমরা আশাকরি ভারতবর্ষের মানুষ কেন্দ্রীয় সরকারের, আন্তর্জাতিক অর্থ ভাণ্ডারের এবং বৃহত পুঁজিপতিদের সেই উদ্দেশ্য এবারেও সফল হতে দেবেন না। তবে আজকে আন্তর্জাতিক অর্থ ভাণ্ডারের নির্দেশে কয়লার দাম, চিনির দাম, রেলের মাশুল, রেলের ভাড়া বেড়েছে এবং এগুলো মাননীয় অর্থমন্ত্রীর বাজেট ভাষণের মধ্যে উল্লেখ করা হয়েছে। অথচ এই সমস্ত বিষয়গুলো সম্পর্কে বিরোধী সদস্যরা এখানে একটা কথাও বললেন না। আন্তর্জাতিক অর্থ ভাণ্ডারের কাছ থেকে, ওয়ার্ল্ড ব্যাঙ্কের কাছ থেকে ক্রমাগত ঋণ নিয়ে নিয়ে আজকে এমন একটা অবস্থার সৃষ্টি হয়েছে যে, ঋণ শোধ করার জন্য নতুন করে ঋণ করতে হচ্ছে।

অথচ এ সম্পর্কে এখানে কংগ্রেস দলের পক্ষ থেকে একটা কথাও আমরা শুনতে পাচ্ছি না। মাননীয় অর্থমন্ত্রী এবিষয়ে তার বাজেট বক্তৃতার মধ্যে একটা তালিকা তুলে ধরেছেন যে, কিভাবে একের পর এক ঋণ নেওয়া হয়েছে এবং হচ্ছে। কংগ্রেস এ সম্পর্কে এই হাউসের মধ্যে একটা কথাও বলছেন না, তাহলে কি পশ্চিমবঙ্গের মানুষ ওদের ভোট দিতে পাঠান নি? আর যদি পশ্চিমবঙ্গের মানুষ ওদের ভোট দিয়ে পাঠিয়ে থাকেন তাহলে সেই মানুষের পক্ষে এসব সম্পর্কে ওঁরা একটাও কথা বলছেন না কেন? এটা আমরা বুঝতে পারছি না।

[2-50 — 3-00 p.m.]

বিরোধিতা করবেন তা আমরা জানি, কিন্তু পশ্চিমবঙ্গের ন্যায্য প্রাপ্য থেকে যারা বঞ্চিত করছে নিজেদের দলের লোক বলে সেইসব কথা বললেন না। পশ্চিমবাংলার মানুষ সেইজন্য আপনাদের সাইজ করে দিয়েছে। এমন একটি অবস্থায় নিয়ে এসেছে যে আপনাদের প্রস্তাবের পক্ষে ৩০ জনকেও আপনারা হাজির করাতে পারেননি। তাই বলছি, আত্মসমালোচনা করুন, সঠিক পথে যাবার চেষ্টা করুন। আমরা সঠিক পথে যাচ্ছি বলেই এগিয়ে যাচ্ছি। বাস্তব পটভূমিকা মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তুলে ধরেছেন এবং সেই পটভূমিকায় দাঁড়িয়ে তিনি বাজেট রচনা করেছেন এবং যারজন্য তিনি ১৫০০ কোটি টাকা এবং আর একটা ১২০০ কোটি টাকা এই ২ রকমের প্ল্যান বাজেট করেছেন। তিনি বাস্তব অবস্থার মধ্যে দাঁড়িয়ে এটা করেছেন। ১৫০০ কোটির সমস্ত টাকা যদি কেন্দ্রের কাছ থেকে পাওয়া যেত তাহলে আর ২ রকমের বাজেট করতে হতো না। তাই আমাদের যা সম্বল আছে ১২০০ কোটি টাকার বাজেটকেই কার্যকর করা হবে। খুব স্বাভাবিকভাবেই পশ্চিমবাংলার মানুষ বিচার করেছেন এবং করবেন। আপনাদের কথায় বিভ্রান্ত হবে বলে মনেকরি না। শিক্ষার সম্পর্কে আপনারা বললেন। শিক্ষাখাতে কেন্দ্রীয় সরকার ৩১০ কোটি টাকা বরাদ্দ করেছেন ৯০০ কোটি টাকার জায়গায়। একথা কেন বলা হল না? আমি পাল্টা জিজ্ঞাসা করি, রাজ্য সরকার ১ হাজার ৮৮৯ কোটি ৩৭ লক্ষ ৫৫ হাজার টাকা সাধারণ শিক্ষা খাতে করেছেন। টেকনিক্যাল এডুকেশনের জন্য ৩৪ কোটি ৩৫ লক্ষ ৫ হাজার টাকা করেছেন। আর্ট অ্যান্ড কালচারে কোটি ৪৯ লক্ষ ৯২ হাজার টাকা করেছেন। সব মিলে ১ হাজার ৯৩১ কোটি ২২ লক্ষ ৫২ হাজার টাকা বরাদ্দ করেছেন। জরুরি অবস্থার সময়ে শিক্ষাকে কংকারেন্ট লিস্টের মধ্যে নিয়ে যাওয়া হয়েছে। রাজ্য এবং কেন্দ্রের যৌথ দায়িত্ব। কেন্দ্র কেন্দ্রের দায়িত্ব পালন করবে আর রাজ্য রাজ্যের দায়িত্ব পালন করবেন। কেন্দ্রীয় সরকার বরাদ্দ করেছেন ১৩১০ কোটি টাকা। বলুন তো ভারতবর্ষের লোকসংখ্যা কত? ৮৫ কোটি। এই ৮৫ কোটি মানুষের জন্য বরাদ্দ হল শিক্ষা খাতে ১৩১০ কোটি টাকা। এই ১৩১০ কোটি টাকা খরচ হবে নবোদয় বিদ্যালয়ের জন্য যেখানে বড়লোকের ছেলেরা পড়তে যাবে। তাদের জন্যই বেশি খরচ হবে আর সামান্য এদিক, ওদিক হতে পারে। আর রাজ্যসরকার ৬ কোটি সাড়ে ৬ কোটি মানুষের জন্য ১ হাজার ৯৩১ কোটি ২২ লক্ষ টাকা বরাদ্দ করেছেন। একথা উল্লেখ করা উচিত না, প্রশংসা করা উচিত নয়? রাজ্যসরকার শিক্ষার জন্য ব্যাপক পরিকল্পনা নিয়েছে এবং প্রতি বছর বাড়িয়ে যাচ্ছেন। সৌগতবাবু একথা তো একবারও উল্লেখ করলেন না? শিক্ষাখাতে কেন্দ্রীয় সরকার ১৩০০ কোটি টাকা বরাদ্দ করেছেন ৮৫ কোটি মানুষের জন্য আর রাজ্য সরকার প্রায় ২ হাজার কোটি টাকা বরাদ্দ করেছেন সাড়ে ৬ কোটি মানুষের জন্য। কংগ্রেস

লিস্টে আছে শিক্ষা, সুতরাং সমস্ত অর্থই কেন্দ্রীয় সরকারের বরাদ্দ করা উচিত ছিল এবং রাজ্যসরকারকে শিক্ষা খাতে টাকা দেবার দায়-দায়িত্ব আছে। রাজ্যসরকার বিনা বেতনে শিক্ষা দেবার ব্যবস্থা করে দিয়েছেন। এক্ষেত্রেও কিছু টাকা দেওয়া উচিত ছিল। মাননীয় সৌগতবাবুকে জিজ্ঞাসা করি, উনি তো কলেজের একজন প্রফেসার, ওনার তো মাহিনার গ্যারান্টি আছে। কংগ্রেসি রাজত্বে মাহিনা পাবার গ্যারান্টি ছিল? ছেলেদের বেতন থেকে যে টাকা উঠত কিস্তিতে কিস্তিতে ১০০ টাকা, ১৫০ টাকা করে নিতে হত। রাজ্যসরকার সেটা বন্ধ করে দিয়ে নিজেদের হাতে নিয়ে নিয়েছেন। এই সম্পর্কে কোনও অ্যাপ্রিয়েশন কংগ্রেসের পক্ষ থেকে নেই। সমালোচনার জন্য তারা সমালোচনা করেন। অন্ধকারের পিছনে তারা ছুটে চলেছেন এবং এই নীতি নিয়েই চলছেন। আজকে খাদ্যশস্যের রেকর্ড উৎপাদন হয়েছে সেটা উনি অস্বীকার করতে পারেন নি। ১২৮ লক্ষ টন খাদ্যশস্য উৎপাদন হয়েছে। উনি বলছেন যে প্রকিওরমেন্ট কোথায় হয়েছে, প্রকিওরমেন্টের দিকে এই সরকার যায়নি। খাদ্যশস্যে আমাদের রাজ্য ঘাটতি রাজ্য। বাংলাদেশে যখন হয় তখন ভাগ হয়ে পূর্ববাংলা এবং পশ্চিমবাংলা হয়েছিল। সেই সময়ে পাট বাংলাদেশে হত, আর চটকলগুলি পশ্চিমবঙ্গে ছিল। এটা ঠিক হয়েছিল যে পশ্চিমবঙ্গ পাট উৎপন্ন করবে এবং তারজন্য যে জমি চলে যাবে, তাতে যে খাদ্য ঘাটতি হবে সেটা কেন্দ্রীয় সরকার পূরণ করবে। কেন্দ্রের সেইরকম চুক্তি হয়েছিল। সেই চুক্তি কি কেন্দ্রীয় সরকার পালন করেছেন? যে জমিতে পাট হচ্ছে, সেই জমিতে আগে ধান হত। পাট হওয়ার জন্য ধানের ক্ষেত্রে ঘাটতি হয়েছে। সেটা কেন্দ্রীয় সরকার পূরণ করছেন না যেটা তাদের করা নৈতিক দায়িত্ব। তারমধ্যে দিয়েও যেখানে যাওয়া গেছে সেটা প্রশংসাযোগ্য। উনি বলেছেন যে এত যে খাদ্যশস্য বেড়েছে সেটা মানুষ বুঝতে পারছে না। আমি তাকে বলব যে এটা যারা ঘটিয়েছেন তারা ঠিকই বুঝেছেন। এটা জাতীয় নমুনা সমীক্ষা থেকে মাননীয় অর্থমন্ত্রী তুলে ধরেছেন। তিনি বলেছেন ১৯৮২-৮৩ সালে সারা ভারতবর্ষে মাথা পিছু ছিল ১৪৮০ কিলোগ্রাম। সেটা কমে গিয়ে ১৯৮৯-৯০ সালে হয়েছে ১৪ কিলোগ্রাম। আর পশ্চিমবঙ্গের চিত্র ঠিক উল্টো। পশ্চিমবঙ্গে ১৯৮২-৮৩ সালে একজন গ্রামীণ মানুষ ৩০ দিনে ১৪.২১ কিলোগ্রাম খাদ্য গ্রহণ করতো সেটা ১৫.৪৪ কিলোগ্রাম হয়েছে। কাজেই বাড়তি ফসলের যে ফল সেটা গ্রামের মানুষ ভোগ করছে। এটা জাতীয় সমীক্ষার হিসাব, দিল্লির হিসাব। কাজেই সেদিক থেকে যদি বলেন যে প্রকিওরমেন্ট হচ্ছে না, আদায় করা হচ্ছে না তাহলে সেটা সঠিক কথা নয়। গ্রামের মানুষের কাছ থেকে প্রকিওরমেন্ট করে শহরের মানুষকে খাওয়াতে হবে এটা হতে পারেনা। এটা কংগ্রেসের নীতি হতে পারে কিন্তু বামফ্রন্টের নীতি নয়। শহরের মানুষকে খাওয়ানোর জন্য কেন্দ্রের দায়িত্ব ছিল, তাদের চাল, গম ইত্যাদি দেবার জন্য কেন্দ্র বাধ্য। কিন্তু তারা সেটা করছেন না। তারপরে মাছ চাষের ক্ষেত্রে ৬ বছর ধরে পরপর সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ প্রথম হয়েছে। আপনাদের সময়ে মাছ পাওয়া যেতনা, এখন মাছ পাওয়া যাচ্ছে। আজকে ২০ টাকায়, ২২ টাকায় মাছ পাওয়া যাচ্ছে। কাজেই আপনারা যেসব কথা বলছেন, এসব কথা বলবেন না, এর কোনও মূল্য নেই। এই বাজেটে মূল তিনটি লক্ষ্যের কথা বলা হয়েছে। তিনি বলছেন, স্বনির্ভরতা এবং কর্মসংস্থান যতদূর সম্ভব বৃদ্ধি করা, ক্ষমতার বিকেন্দ্রীকরণ করে তৃণমূল পর্যন্ত মানুষকে যুক্ত করা। এইসব কথা আপনারা কোনওদিন ভেবেছেন? আপনারা রাইটার্স বিল্ডিংয়ে বসে ছড়ি ঘুরিয়েছেন। সেজন্য পশ্চিমবঙ্গের মানুষ আপনাদের বিতাড়িত করেছে। আজকে মানুষ গ্রামে বসে সিদ্ধান্ত

নেয় যে তারা কি করবে।

[3-00 — 3-10 p.m.]

সেই নীতি এই বাজেটের মধ্যে প্রতি ফলিত হয়েছে। এই তিনটি নীতির উপর দাঁড়িয়ে বাজেট রচিত হয়েছে এবং এই বাজেট আগামী দিনে পশ্চিমবাংলার মানুষকে পথ দেখাবে। ওনারা বলেছেন যে আগামী দিনে এমপ্লয়মেন্টের কোনও পরিকল্পনা নেই। আগামী বছর স্বনিযুক্তি প্রকল্পের মাধ্যমে ৫ লক্ষ লোকের কর্মসংস্থানের ব্যবস্থা করা হয়েছে, আগামী বছর ৫ লক্ষ স্বনিযুক্ত প্রকল্পের মাধ্যমে কাজ পাবেন। উৎপাদনের উদ্যোগ বাড়িয়ে আরও ৩ লক্ষ লোকের কাজের ব্যবস্থা করা হয়েছে। কংগ্রেস দল নির্বাচনের আগে বলেছিল যে প্রতি বছর ১ কোটি লোককে চাকুরি দেবেন। কোথায় দিচ্ছেন আপনারা? বরং বিদায় নীতি গ্রহণ করে কর্মী ছাঁটাই করছেন এবং কারখানা বন্ধ করে দিচ্ছেন। আপনারা বলেছেন যে কারখানা নাকি বন্ধ হয়নি। সারা ভারতবর্ষে আপনারা কারখানা বন্ধ করছেন এবং এই রাজ্যেও বন্ধ করেছেন। মোহিনী মিল এবং ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশন কেন্দ্রীয় সরকারের সংস্থা, বন্ধ করে দেওয়া হয়েছে আজ ২ বছর হল। কেন্দ্রীয় সরকার নাকি কোনও কারখানা বন্ধ করেন নি ওরা বলেছেন। কিন্তু এই মোহিনী মিল এবং ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশন বন্ধ হল কেন? কাজেই ফ্যাক্টসের উপর দাঁড়িয়ে কথা বলুন, মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করবেন না। আশাকরি এখানে যে সমস্ত লোকেরা আছেন তারা কংগ্রেসের ওই কথায় বিভ্রান্ত হচ্ছেন না। করের ব্যাপারে এখানে পরিষ্কার নীতি গ্রহণ করা হয়েছে। কেন্দ্রীয় সরকার কিছু এক্সাইজ ডিউটি ছাড় দিয়েছেন। কোন কোন জিনিসের উপর ছাড় দিয়েছেন? রেফ্রিজারেটার, ওয়াশিং মেশিন এইরকম বড় বড় কিছু জিনিসের উপর ছাড় দিয়েছেন। কারা এই সমস্ত জিনিস কেনে? সমাজের যারা অ্যাফ্লুয়েন্ট সেকশন তারা এই সমস্ত জিনিস কেনে, যাদের পয়সা বেশি আছে তারা কেনে। ওয়াসিং মেশিন একজন চাষি কিনতে পারে না, একজন ক্ষেতমজুর কিনতে পারে না, একজন বিত্তসম্পন্ন মানুষের পক্ষে এটা কেনা সম্ভব। টি.ভি. একটা ক্ষেতমজুরের ঘরে নেই। এই সমস্ত ক্ষেত্রে কর মুকুব করে দিয়ে কার সুবিধা করে দেওয়া হচ্ছে? ভারতবর্ষে শতকরা ৫০ জন মানুষ দারিদ্র সীমার নিচে বাস করে। শতকরা ৫০ জন মানুষেরা এই সুযোগ পাচ্ছি। কেন্দ্রের বাজেটে কর কমিয়ে প্ল্যান বাজেটে বেশি টাকা খরচ করবেন বলেছেন। করের বোঝা বেশি চাপেনি বলে মানুষকে চমক দেওয়া হচ্ছে। সাড়ে চার হাজার কোটি টাকার ঘাটতি বাজেট করা হয়েছে। এই ঘাটতি মেটানো হবে নোট ছাপিয়ে এবং তার ফলে মুদ্রাস্ফীতি ঘটবে। তারফলে সাধারণ মানুষকে আরও বেশি করে দূরবস্থার মধ্যে ফেলে দেওয়া হবে। কাস্টমস ডিউটি কমানো হয়েছে। তারফল কি দাঁড়াবে? তারফলে দাঁড়াবে আমাদের আমদানি বাড়বে। বিদেশি যে সমস্ত জিনিস আসবে তার দাম সস্তা হবে এবং তারফলে তাদের সঙ্গে প্রতিযোগিতায় আমাদের দেশের শিল্প মার খাবে। এই অবস্থা তো তারা করেছেন কর কমিয়ে। এখানে একটা কর বসানো হয়েছে যারা দিতে পারবে তাদের উপর, মদের উপর কর বেশি বসানো হয়েছে। সাধারণ মানুষ বিদেশি মদ খায় না, যাদের টাকা-পয়সা বেশি আছে তারা খায়, আপনাদের মতো মানুষ কিছু খায়। আপনাদের বেশি করে খোঁজ রাখতে হচ্ছে যেহেতু বেশি সেলস ট্যাক্স দিতে হবে। এখানে যারা কর দিতে পারবে তাদের উপর বিক্রয় কর বসেছে এবং যারা দিতে পারবে না তাদের উপর কর কমানো

য়েছে। এটাই তো হওয়া উচিত। একটা রাজ্য সরকার যারা মানুষের কল্যাণ চায়, কল্যাণমুখি জ্য সরকার হলেই তো এই জিনিস করা উচিত। এইদিক থেকে এই যে বাজেট তৈরি করা য়েছে এবং যেটা পেশ করা হয়েছে তাকে আমি সমর্থন করছি। কেন্দ্রের বিরোধিতা সত্ত্বেও শ্চিমবঙ্গ সরকার পশ্চিমবঙ্গের উজ্জ্বল ভবিষ্যতের দিকে এই বাজেট রচনা করেছেন, তাই মি আর একবার এই বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Subrata Mukherjee :** Sir, on a point of order.

**Mr. Speaker :** No. point of order. please take your seat. Now, ıri Bhupendra Nath Seth.

[3-10 — 3-20 p.m.]

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় অর্থমন্ত্রী ১৯৯৩-৯৪ লের যে বাজেট পেশ করেছেন, আমি এই বাজেটের তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য খছি। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বাজেটকে দুটি স্তরে ভাগ করেছেন। কেন্দ্রীয় সরকারের বহু াব সমালোচনা করেছেন। সেখানে বলেছেন যে গত বছরে তারা অনেক বঞ্চনা করেছে। বঞ্চনার জন্য তারা এখানে কোনও উন্নয়নমূলক কাজ করতে পারেন নি। সেজন্য জেটকে দুটি স্তরে ভাগ করা হয়েছে। কেন্দ্রীয় সরকার-এর কাছ থেকে যদি স্বল্প সঞ্চয় ল্পে কোনও আঘাত না আসে তাহলে ১৫৫০ কোটি টাকা খরচ করতে পারবেন, আর জ্যর উন্নয়নের দিকে এগিয়ে যেতে পারবেন বলে আপনি বলেছেন। আর যদি আঘাত নে কেন্দ্রীয় সরকার, তাহলে ১২৩৪ কোটি টাকা খরচ করবেন এবং বামফ্রন্ট রাজ্যকে য়নের দিকে এগিয়ে নিয়ে যাবে। আমি অর্থমন্ত্রীকে বলি, আমি অনুরোধ করব, আর একটি আপনার করা উচিত ছিল। কেন্দ্র না দিলে এই হবে, আর রাজস্ব যেটা ধরেছেন সেটা য় নাহলে এটা হবে, এইভাবে তিনটি স্তরে বাজেটটা করা উচিত ছিল। কারণ গত বছরে বাজেট আপনি এনেছিলেন, বিভিন্ন ডিপার্টমেন্টের বিভিন্ন খাতে ৩০-৪০ পারসেন্টের উপরে নও প্রকার টাকা আপনি দিতে পারেন নি। তাতে সারা পশ্চিমবাংলার উন্নয়নের সমস্ত ভেঙে পড়েছে। রাস্তাঘাট ভেঙেচুরে গেছে এবং দরিদ্র শ্রেণীকে দরিদ্রতার ঊর্ধ্বে আনতে ন নি, সমস্ত কিছু ভেঙে পড়েছে। কোনও পরিবর্তন আসেনি। আপনি একটি কথা চালু দিয়েছেন, নির্দেশ দিয়ে দিয়েছেন টাকা দেওয়ার ব্যাপারে আশ্বস্ত করেছেন একটা জিনিস ন চালু করেছেন 'এম্বার্গো'। ট্রেজারিতে চেক যখনই এনক্যাশ করতে নিয়ে যাওয়া হচ্ছে, সঙ্গে আপনি বলছেন, টাকা যেন কোন প্রকারে ক্যাশ করে দেওয়া না হয়। গতবারে াইনে, রাজ্য সরকারি কর্মচারিদের যে টাকা দেওয়া হয় সেটা, ডিসবার্সমেন্ট অ্যান্ড ড্রয়িং আর কোনও কাজ ছিল না। তাই আমি বলতে চাই, মাননীয় মন্ত্রী মহাশয়, বাজেটকে ি স্তরে ভাগ করুন। ট্যাক্স আদায় হলে একরকম, ট্যাক্স আদায় নাহলে একরকম, কেন্দ্র দিলে একরকম, কেন্দ্র বাধা না দিলে আর একরকম যদি হতে পারে, তাহলে এটা করা । আমরা দেখছি যে, মাননীয় অর্থমন্ত্রী আশা প্রকাশ করেছেন যে স্ট্যাম্প ডিউটির থেকে বিশেষ কর আদায় করবেন এবং আবগারি শুল্ক অর্থাৎ একসাইজ ডিউটির থেকেও অর্থ তুলে আনবেন। এরফলে পশ্চিমবঙ্গের উন্নতি একেবারেই স্তব্ধ হয়ে যাবে। আমরা বছরে দেখেছি যে ট্যাক্সের ক্ষেত্রে যার উপরে অর্থ আসার একটা বড় সম্ভাবনা ছিল

সেইসব ট্যাক্স আদায় করতে ব্যর্থ হয়েছেন। এরফলে উন্নয়নেও ব্যর্থ হয়েছেন। তার বেকার সমস্যার সমাধানের ক্ষেত্রে আপনি স্বনির্ভরশীল প্রকল্পের উপরে জোর দিয়ে আপনি বলছেন যে এই প্রকল্পের মাধ্যমে শিক্ষিত বেকার, অর্ধ শিক্ষিত বেকার যারা মাধ্যমি পাশ করেনি, কৃষিজীবী মানুষ তাদের একটা উন্নয়নের ব্যবস্থা করবেন। এই ৪ লক্ষ মানু যে আপনি কী কর্মসংস্থান করবেন তা আপনিই জানেন। আমি শুধু একটি জেলার হি ধরে বলছি, প্রতিটি জেলার মধ্যে যাচ্ছি না। আপনি যে সেস্রু স্কীম চালু করেছেন তাতে পারসেন্ট কার্যকর রূপ দিতে পেরেছেন তার একটা হিসাব দিচ্ছি। ১৯৯০-৯১ সালে ১৯৯১-৯২ সালে ২২ পারসেন্ট যে টারগেট ছিল সেটা বেড়ে ২২.০৩ পারসেন্ট হয়ে কোন কোন ব্যাঙ্কে আবার ৬.২৩ পারসেন্ট সেস্রু স্কীমের আওতায় আনতে পেরেছেন। কতটা এমপ্লয়মেন্ট আপনি করতে পেরেছেন? আবার কোনও কোনও ব্যাঙ্কে ২.৪ পার অর্থাৎ টোটাল ৩০ পারসেন্ট থেকে ৩৩ পারসেন্ট স্বনির্ভরশীল প্রকল্পের আওতায় আ পেরেছেন। যেখানে আমাদের এখানে বিলো পভার্টি লাইনে অর্থাৎ দারিদ্র সীমার নিচে সংখ্যক লোক বাস করে, ১৯৮৬ সালের সার্ভে লিস্ট তৈরি হয়েছিল তাতে দেখা গেছে দরিদ্র সীমার নিচে প্রায় ৫০ পারসেন্ট মানুষ বাস করে। এইবারের সার্ভে রিপোর্টে দেখা যে দারিদ্র সীমার নিচে প্রায় ৫৩ পারসেন্ট লোক বাস করে। এই যে দরিদ্র সীমার লোকে বাস করে তার একটা এ,বি,সি,ডি করে একটা সার্ভে লিস্ট করা উচিত। ১৯৮৬ সালে একটি লিস্ট তৈরি করা হয়েছিল, তাতে সরকারি কর্মচারীকে দিয়ে একটা হিসাব করা হয়েছিল, তাতে দেখা গেছে যে বিলো পভার্টি লাইনের সংখ্যা ক্রমশই বেড়ে যাচ্ছে। ব্যাপারে ডিপার্টমেন্ট থেকেও আপনি একটি নির্দেশ পাঠিয়েছিলেন এবং তাতে বলা হয়ে যে এতো বেশি যে দৈনন্দিন নির্ভরশীল লোক আছে তার নামগুলো নথিভুক্ত করে পা দেওয়া হোক। কিন্তু তার কোনও ব্যবস্থাই হয়নি। সেল্ফ এমপ্লয়মেন্ট স্কীম যেটা এডুকে ইউথদের যারা সেন্ট্রাল গভর্নমেন্ট-এর তাদের সাবসিডি দেওয়া হয় এবং সেই যুব সম্প্রদা আপনি ২৫ শতাংশের উপর কোনও প্রকারে আপলিফটমেন্ট করতে পারেননি আই.আর.ডি মাধ্যমে। আপনাকে আমি একটা চিঠি দিয়েছিলাম উড়িষ্যা গভর্নমেন্টের যা আছে এবং আপনি দেখবেন আই.আর.ডি.পি., ডি.আর.ডি.এ. অফিসে গভর্নমেন্ট অফ ইন্ডিয়া থেকে সার্ দিয়ে '৮৯-৯০ এবং '৯২ পর্যন্ত আপনি ১৪ কোটি ৭৬ লক্ষ টাকা সাবসিডি ডি.আর.ডি অফিস থেকে রিলিজ করার পর আপনি বাস্তবে সেটা কোথায় রূপ দিতে পারল কি প না আপনাদের পক্ষ থেকে এটা সমীক্ষা করার কোনও ব্যবস্থা নেই। ব্যাঙ্ক থেকে লোন দে হয়েছে ৩৫৬ কোটি টাকা, ইউটিলাইজেশন সার্টিফিকেট না দিয়ে গভর্নমেন্টের কাছ আবার কি করে টাকা নিল। শুধু ডি.আর.ডি.এ. থেকে দেওয়া হল ১৪ কোটি ৭৬ লক্ষ তারমধ্যে খরচ ১৪ কোটি ৫৬ লক্ষ টাকা, আর বাকি টাকা তাহলে কোথায় পড়ে আ আপনাকে এই ব্যাপারে জানানো সত্ত্বেও মনমোহন সিংকে জানিয়েছিলাম কিভাবে ইউটিলাইজে সার্টিফিকেট না দিয়ে গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার কাছে আবার টাকা দাবি করতে পেরেছে আপনি সাধারণ মানুষকে সাবসিডি দেওয়া টাকা এবং ব্যাঙ্ক থেকে লোন নিয়ে দরিদ্র শ্রে মানুষকে আপলিফটমেন্ট করার ব্যবস্থা করেছেন। শুধু ডি.আর.ডি.এ. অফিস থেকে রিলিজ ১৪৭৬ কোটি টাকা এবং ৩৫৬ কোটি টাকা আপনার রিলিজ হল। বাকি টাকা কোথায় প থাকল, এটা তো সাধারণ মানুষের কাছে পৌঁছালো না। দরিদ্র শ্রেণীর মানুষের কো

উপকারে এল না, তার আপলিফটমেন্ট হল না, কর্মসংস্থান হল না, এই বিষয়ে আপনার ডিপার্টমেন্টের কোনও দায়িত্ব নেই যাতে সমীক্ষা করা যায়। এই ব্যাপারে আপনাকে চিঠি দিয়েছিলাম তার কোনও উত্তর পাইনি। অতএব আপনি কাগজে কলমে যে বাজেট পেশ করেছেন এর সঙ্গে বাস্তবের কোনও মিল আমরা দেখতে পাচ্ছি না। রাস্তার ব্যাপারে আমি দেখছি গতবারে যে টাকা অ্যালোকেশন হয়েছিল এই বছরে আরও ভয়াবহ অবস্থা, আপনি বাজেটে বলেছেন আউটলে '৯২-৯৩তে ১০৩.১৯ কোটি, এই বছরে ৯২.৪৫ কোটি টাকা এডুকেশনে। পি.ডাব্লিউ.ডি.তে এবারে আপনি দেখিয়েছেন হেলথ অ্যান্ড ফ্যামিলি ওয়েলফেয়ারে ৩১.১৩ কোটি টাকা এই বছরে বলছেন ২৮.১৭ কোটি টাকা; ওয়েলফেয়ার সার্ভিসেস ৫৪.৮৮ কোটি টাকা, এই বছরে বলছেন ৪৭.৮৬ কোটি টাকা, এগ্রিকালচার ভিত্তিতে আপনি বলছেন অনেক উৎপাদন বাড়িয়েছেন, ৯২-৯৩ তে ৮৯.৭২ কোটি টাকা, এই বছরে সেখানে কমিয়ে দিয়েছেন ৬৪.৩৭ কোটি টাকা, রুর‍্যাল ডেভেলপমেন্টে আপনি টাকা দিয়েছিলেন ১৩২.৯৩ কোটি টাকা, এই বছরে দিচ্ছেন ১১৮.০৫ কোটি টাকা, ইরিগেশন অ্যান্ড ফ্লাড কন্ট্রোলে গত বছরে দিয়েছিলেন ১৫৮.১৪ কোটি টাকা, এই বছরে সেখানে দিচ্ছেন ১৫২.৪৭ কোটি টাকা।

[3-20 — 3-30 p.m.]

আপনারা গত বছর ডেভেলপমেন্টের যে টাকা দিয়েছেন এবং এই বছর যে টাকা দিচ্ছেন তাতে তাদের মাথায় হাত উঠেছে। সেখানে বলা হচ্ছে গত বছর অ্যালোকেশন যা দেওয়া হয়েছে, ডিপার্টমেন্টের কাছ থেকে শুনছি ৪৮ পারসেন্ট মাত্র ডিসবারসমেন্ট হয়েছে এবং এই বছর আপনারা আশার আলোক দেখিয়েছেন। আপনারা নতুন রাস্তা করবেন আরও অনেক কিছু করবেন, কিন্তু আপনাদের চিন্তা করা উচিত ছিল পশ্চিমবাংলার সমস্ত রাস্তাই আজকে ভেঙে গেছে। পি.ডব্লু.ডি ডিপার্টমেন্ট সেদিন আমাকে বলল যে মাত্র ১ কোটি ৬৫ লক্ষ টাকা ওনলি ফর রিপেয়ার করতে খরচ হয়েছে। আর বাকি সমস্ত টাকা স্যালারি দিতে চলে গেছে, আমরা কোনও কাজ করতে পারব না। আপনি বলেছেন নতুন রাস্তা করবেন ১১ কিলোমিটার। আপনি রাস্তা সারাই করবার জন্য কোনও টাকা দেননি এবং দিতে পারবেনও না। আবগারি ও স্ট্যাম্প ডিউটির উপর ট্যাক্স বসিয়ে। এগুলো করা সম্ভব নয়। আপনি আবগারি লাইসেন্স দেওয়ার কথা বলেছেন। আপনি বলেছেন বে-আইনি সমস্ত মদের দোকান ভাঙতে হবে। ভাঙবে কারা? প্রশাসনকে তো আপনারা কোনও নির্দেশ দেননি। চুল্লু মদের দোকান আজকে অলিতে গলিতে। সেগুলোকে ভাঙবার ব্যবস্থা করুন, এইরকম কোনও নির্দেশ আপনার নেই। এডুকেশন খাতে কেন্দ্রীয় সরকার বাজেটে টাকা বাড়িয়েছে, আর আপনারা এডুকেশন খাতে টাকা কমিয়ে দিয়েছেন। গ্রামেগঞ্জে স্কুল মাধ্যমিক এবং প্রাইমারি ভেঙে পড়েছে। গাছতলায় স্কুল হচ্ছে। সবাইকে আপনারা গাছতলায় বসাবার ব্যবস্থা করেছেন। আপনারা কোনও কিছুই লক্ষ্য করেননি। এই বাজেটের মধ্যে দিয়ে আপনারা পশ্চিমবাংলার মানুষের উন্নতি করবেন বলে যে আশা করেছেন সেটা কোনওমতেই সম্ভব নয়। তাই আমি এর বিরোধিতা করছি। তার থেকে আপনি তিনরকম বাজেট করুন, যদি রাজস্ব আদায় ঠিকমতো হয় তাহলে একরকম বাজেট হবে, যদি কেন্দ্রীয় সরকার স্বল্প সঞ্চয়ের উপর আঘাত হানে তাহলে একরকম বাজেট হবে, যদি কেন্দ্রীয় সরকার ঠিকমতো টাকা দেয় তাহলে একরকম বাজেট হবে। তাই আমি এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3-30 — 3-40 p.m.]

**শ্রী মহম্মদ ইয়াকুব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ১৮ তারিখে আমাদের রাজ্যের অর্থমন্ত্রী যে বাজেট এখানে পেশ করেছেন সেই বাজেটকে সামনে রেখে আমি দু-একটি কথা এখানে বলতে চাই। বিরোধী সদস্যরা এই বাজেট সম্পর্কে যেসব সমালোচনা করেছেন, সেই সমালোচনা করার আগে তাদের একটা জিনিস খতিয়ে দেখা উচিত, বোঝা উচিত। কারণ আজকে একটা ভয়ঙ্কর অবস্থার মধ্যে দাঁড়িয়ে রাজ্য সরকারের পক্ষ থেকে আমাদের অর্থমন্ত্রী এখানে বাজেট পেশ করেছেন।

কেন্দ্রীয় সরকারের নয়া অর্থনীতির মাধ্যমে আমরা দেখতে পাচ্ছি যে আমাদের দেশে বিদেশি ঋণ কোটি কোটি টাকার করা হচ্ছে। মাননীয় বিরোধী দলের সদস্যরা এই প্রসঙ্গে আরও জানাতে চাই যে, কেন্দ্রীয় সরকার শুধু ঋণ নিয়েই থেমে থাকছেন না, বিশ্বব্যাঙ্কের কাছে নতি স্বীকার করে বিদেশি পণ্য সামগ্রি আমদানিরও ব্যবস্থা করছেন। বিরোধী সদস্যরা তো বলেন যে তাদের একটা ঐতিহ্য আছে, তারা গর্ব করে বলেন যে স্বাধীনতা সংগ্রামে তাদের বিরাট অবদান আছে ইত্যাদি। সবই মেনে নিলাম ক্ষণিকের জন্য। তাহলে তাদের কাছে প্রশ্ন, তখন যে আওয়াজ তুলেছিলেন বিদেশি দ্রব্য বয়কট করার, বিদেশি জিনিসপত্র বাতিল করার তাহলে আজকে কি এমন হল যে আমাদের দেশের কুটির শিল্পের ক্ষতি করে আমাদের দেশের অন্যান্য শিল্পের ক্ষতি করে এখানে বিদেশি পণ্য আমদানি করার নীতি গ্রহণ করেছেন? আশাকরি, আপনারা আমার এই প্রশ্নের যথাযথ উত্তর দেবেন। আপনারা বলবেন তখন আপনাদের ভূমিকা কি ছিল এবং আজকে আপনাদের ভূমিকা কি হয়ে দাঁড়িয়েছে স্যার, কি পরিমাণে বিদেশি ঋণ নেওয়া হচ্ছে সে প্রসঙ্গে বলতে গিয়ে আমি কয়েকটি পরিসংখ্যান করব। ১৯৯২/৯৩ সালে হাজার ৭৭ কোটি টাকার বিদেশি ঋণ নেওয়া হল আর শোধ দিতেই চলে গেল ৬ হাজার ৭৯ কোটি টাকা। শুধু তাই নয়, বাণিজ্যিক ঋণ নেওয়া হল ১ হাজার ৬৬৮ কোটি টাকা আর ঋণ পরিশোধ করার জন্য চলে গেল ৫ হাজার ৬৫ কোটি টাকা। এই অবস্থা এখন চলছে। কেন্দ্রীয় সরকারের নীতি সম্পর্কে আমাদের বিরোধী দলের বন্ধুরা একবারও উল্লেখ করলেন না। তারা বললেন না যে দেশীয় উৎপাদকদের শুল্কের বোঝাটা হল ২ হাজার ২১১ কোটি টাকা আর বিদেশি আমদানির ক্ষেত্রে কমানো হল ২ হাজার ২৩ কোটি টাকা। এসব কথা বিরোধী বন্ধুরা কিছুই বললেন না। তারা বললেন না যে ১৯৯৩/৯৪ সালের যে বাজেট পার্লামেন্টে ডঃ মনমোহন সিং পেশ করেছেন তাতে দেখা যাচ্ছে যে আমাদের দেশীয় উৎপাদকদের জন্য ছাড় দেওয়া হয়েছে ১ হাজার ২৪ কোটি টাকা আর বিদেশি দ্রব্য আমদানির ক্ষেত্রে শুল্ক ছাড় দেওয়া হয়েছে ৩ হাজার ২৭ কোটি টাকা। তারা এসব কথার উল্লেখ না করে শুধু রাজ্যের সমালোচনা করে যাচ্ছেন এখানে তাদের মুখে কুলুপ আঁটা, আলিগড়ের তালা লাগানো। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি দৃষ্টান্তের প্রতি এই সভার, বিশেষ করে মাননীয় বিরোধী বন্ধুদের দৃষ্টি আকর্ষণ করতে চাই। সারা ভারতবর্ষে যেখানে ক্ষুদ্র ও প্রান্তিক চাষিদের হাতে মোট চাষ যোগ্য জমির মাত্র ২৯ শতাংশ, সেখানে পশ্চিমবাংলায় ৬০ শতাংশ জমি ক্ষুদ্র ও প্রান্তিক চাষিদের হাতে। মাননীয় বিরোধী সদস্যরা অনেক ক্ষেত্রেই উত্তর-প্রদেশ, বিহার, মহারাষ্ট্রের সঙ্গে কিছু কিছু তুলনামূলক আলোচনা করলেন, কিন্তু ঐ রাজ্যগুলির তুলনায় পশ্চিমবাংলায়

জমির পরিমাণ কত, সেটা একবারও উল্লেখ করলেন না। অর্থনৈতিক সঙ্কটের মধ্যে দিয়ে, বিভিন্ন প্রতিকূল অবস্থার মধ্যে দিয়েও পশ্চিমবাংলায় খাদ্য উৎপাদন আজকে কি পরিমাণ বৃদ্ধি পেয়েছে সেটাও তারা উল্লেখ করলেন না। তারা যখন বিগত দিনে ৩০ বছর এখানে ক্ষমতায় ছিলেন তখনকার কথা ছেড়ে দিয়েও আমি তাদের কাছে বলছি যে, তাদের রাজত্বকালের শেষ বছর ১৯৭৬-৭৭ সালে পশ্চিমবাংলায় খাদ্যশস্য উৎপাদন হয়েছিল ৭৫ লক্ষ টন। তারপর সেই উৎপাদন গত ১৫ বছরে বৃদ্ধি পেয়ে ১৯৯২-৯৩ সালে হয়েছে ১২৮ লক্ষ টন। শুধু তাই নয়, এ বছর মার্চ মাস পর্যন্ত ১৩৭ লক্ষ টন খাদ্যশস্য উৎপাদন হতে চলেছে। ওরা কি এই রাজ্য থেকে নির্বাচিত প্রতিনিধি নন? ওরা কেউ এ কথা একবারও স্বীকার করলেন না! ওরা শুধুই সমালোচনা করছেন। সমালোচনা নিশ্চয়ই করবেন। কিন্তু তা গণতান্ত্রিক পদ্ধতিতে গঠনমূলক হওয়া উচিত। তা যদি করতেন তাহলে তা নিশ্চয়ই আমাদের কাছে দৃষ্টান্ত হত। শধুমাত্র সমালোচনাব জন্যই যদি সমালোচনা করেন তাহলে তা কারো কোনও উপকারে আসবে না। কারণ মানুষ তার বাস্তব অভিজ্ঞতার মধ্যে দিয়ে সমস্ত কিছুই বুঝতে পারছে। আজকে আমাদের অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তা অবশ্যই প্রশংসনীয়। নানা প্রতিকূল অবস্থার মধ্যে, একটা ভয়াবহ অর্থ সঙ্কটের মধ্যেও আমাদের অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তা সত্যিই প্রশংসনীয়। আমাদেব বিরোধী সদস্যরা বাজেটের সমালোচনা করতে গিয়ে রাস্তাঘাটের উল্লেখ করেছেন। তারা বললেন, রাজ্যে রাস্তা একটুও বাড়ে নি। আমি তাদের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, উত্তরপ্রদেশে মোট ভূমির অনুপাতে যে পরিমাণ রাস্তা আছে তারসঙ্গে পশ্চিমবাংলার মোট জমির অনুপাতে রাস্তাব পরিমাপটা একটু তুলনা করে, বিচার করে, তারপর ঐ সমস্ত কথা উল্লেখ করুন। আমাদের বামফ্রন্ট রাজত্বকালের পূর্বে বিগত ৩০ বছর কেন্দ্রীয় সরকার তথা কংগ্রেসি সরকার পশ্চিমাবাংলায় কিভাবে কত রাস্তা করেছিল? প্রথম, দ্বিতীয়, তৃতীয়, চতুর্থ এবং পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় রাস্তা করার জন্য পশ্চিমবাংলায় তারা যে অর্থ বরাদ্দ করেছিলেন সে হিসাবগুলো কি একবার দেখেছেন? কাদের ভুল বোঝাবার চেষ্টা করছেন? সে সময়ে যে অর্থ বরাদ্দ করা হয়েছিল সেই বরাদ্দকৃত অর্থ আজও পশ্চিমবাংলাকে দেওয়া হয়নি। অথচ খরচেব পরিমাণ দিনের পর দিন বেড়েই চলেছে। এই অবস্থায় সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে রাজ্য সরকার রাস্তা এবং অন্যান্য কাজ করার যত দূর সম্ভব চেষ্টা করছেন। অথচ ন্যাশনাল হাইওয়ে সহ বিভিন্ন পরিকল্পনায় সেন্ট্রাল পি.ডাব্লু.ডি.-র বরাদ্দকৃত অর্থ রাজ্যের স্বার্থে আদায় করার জন্য আমাদের মাননীয় বিরোধী সদস্যরা কি একবারও সোচ্চার হয়েছেন? যে রাস্তা দিয়ে আপনারা যাচ্ছেন সেই রাস্তা দিয়ে আমরাও যাচ্ছি। আপনারা তার সম্মুখীন হয়েছেন, আমরাও হয়েছি। কিন্তু সমালোচনা করতে হয় তাই শুধু সমালোচনা করছেন। আপনারা বললেন, এই সরকার বেতন দিতে পারেনি। কেরলে কিছুদিন আগে আপনাদেরই দলের সরকার সেই সরকারের অর্থমন্ত্রী সরকারি কর্মচারিদের বেতন দিতে পারেননি। সেখানে এরকম একটা সঙ্কট দেখা দিয়েছিল। যেহেতু আপনাদের কেন্দ্রীয় সরকার আছে, তারা রিজার্ভ ব্যাঙ্কের সাথে আলোচনা করে বেতন দেবার ব্যবস্থা করেছিলেন। একথা তো কই আপনারা উল্লেখ করলেন না? উল্লেখ করা উচিত ছিল। আমাদের সোর্স অফ ইনকাম খুবই সীমিত। কেন্দ্রীয় সরকার যে রাজস্ব আদায় করেন তার কত কোটি টাকা পশ্চিমবাংলাকে দিচ্ছে একথা তো একবার আপনারা উল্লেখ করলেন না? শুধু ইনকাম ট্যাক্স, সেলস ট্যাক্স এইসব কথা বললে আজকে চলে না। কিন্তু গ্রামের মানুষ,

পশ্চিমবাংলার সাধারণ মানুষ তাদের অভিজ্ঞতার মধ্য দিয়ে অনেক কিছু বুঝতে শিখেছে। এখন আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাজেটের মধ্যে পশ্চিমবাংলার বেকার যুবকদের কর্মসংস্থানের কথা উল্লেখ করতে গিয়ে, স্ব-নিযুক্তি, স্ব-নির্ভর প্রকল্পের কথা উল্লেখ করেছেন। সেখানে ৫ লক্ষ এবং আরও অতিরিক্ত ৩ লক্ষ যুক্ত করলে দেখা যাচ্ছে ৮ লক্ষ বেকার যুবকদের আগামী দিনে স্ব-নিযুক্তি প্রকল্পের মাধ্যমে কর্মসংস্থানের সম্ভাবনা রয়েছে। কিন্তু একটি বিষয়ে আমি দৃষ্টি আকর্ষণ করছি, সেল্ফ এমপ্লয়মেন্ট স্কীমে যে লোন স্যাংশন হয় তাতে ব্যাঙ্ক দ্বারা বহু হয়রানি হতে হয়। মাসের পর মাস, বছরের পর বছর ব্যাঙ্ক ইন্টারভিউ নেবার পর, সমস্ত কিছু দেখার পর, স্কীম পরীক্ষা করার পর যে অর্থ স্যাংশন অর্থ ব্যাঙ্ক সহজে দিতে চান না। দিলেও ২৫ পারসেন্ট কিংবা ৫০ পারসেন্ট তার থেকে কমিয়ে দিয়ে সেই লোন তারা বেকার যুবকদের হাতে তুলে দেন। আমি অর্থমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, এ ব্যাপারে দৃষ্টি দেবেন। শুধু তাই নয়, বিভিন্ন পৌরসভায় একটা ৩ মাসের ওয়ার্কশপ করা হয় ট্রেনিং দেবার জন্য এইসব বেকার যুবকরা স্ব-নিযুক্ত প্রকল্পে তারা যেটা পছন্দ করেন সেটা নেন। যেমন, কেউ টেলিভিশন, কেউ টেলিফোন, কেউ রেফ্রিজারেটার রিপেয়ার এইসব ট্রেনিং নেন। পঞ্চায়েতের মাধ্যমেও কিছু কিছু ট্রেনিং দেবার ব্যবস্থা করা হচ্ছে। কিন্তু এই ট্রেনিংটা মাত্র ৩ মাসের জন্য। এরমধ্যে ভালভাবে কাজ শিখে ব্যবসা করা যায় না। এটাকে বাড়িয়ে ৬ মাস কিংবা ১ বছরের জন্য যদি ট্রেনিং দেবার ব্যবস্থা করা যায় তাহলে এইসব বেকার যুবকরা নিজেদের পায়ে দাঁড়াতে পারে। কাজ বুঝে নিয়ে ক্যাপিটাল ইনভেস্ট করে কিভাবে বিজনেস রান করাতে পারে সেই ব্যবস্থা যাতে করা যায় সেই দিকটা দেখবেন। সাথে সাথে এই কথা বলব, এখানে বিরোধী দলের সদস্যরা বললেন, বহু কলকারখানা লক-আউট, ক্লোজার হয়ে আছে। কিন্তু একথা একবারও বললেন না যে, কেন্দ্রীয় সরকারের নীতির ফলে আজকে সারা দেশে ২ লক্ষ কয়েক হাজার কলকারখানা বন্ধ রয়েছে? পশ্চিমবাংলা তো তার থেকে বাদ যেতে পারে না। আমি অর্থমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, যেসব ছোট এবং মাঝারি শিল্প কলকারখানা আছে সেখানে কো-অপারেটিং সিস্টেমে শ্রমিকদের সাথে আলোচনা করে কিছু করা যায় কিনা, সরকারি সাহায্যে এবং ব্যাঙ্কের সাহায্যে কিছু টাকা-পয়সা পাওয়া যায় কিনা দেখবেন। এইসব টাকা-পয়সা দিয়ে কলকারখানাগুলি চালু করে তার বাজার পাবে কিনা সমস্ত কিছু বিবেচনা করবেন। এই দিকটা যদি চিন্তা করেন তাহলে আমার মনে হয় খুব ভাল হবে।

[3-40 — 3-50 p.m.]

তাহলে আমার মনেহয় ভাল হবে। আজকে বেকার সমস্যা দিনের পর দিন বাড়ছে এই যে বন্ধ কলকারখানা, লক আউট হয়ে যাওয়া কারখানার যারা শ্রমিক তারা আজকে বিধবা বেকার হয়ে গেছে। এদের কাজ ছিল, এখন আর কাজ নেই, এরা বিধবা বেকার হয়ে গেছে। এদের সম্পর্কে মাননীয় অর্থমন্ত্রীকে চিন্তা করার জন্য অনুরোধ করছি। আর এখানে আপনি অনেক ছাড় দিয়েছেন। ক্ষুদ্র, ছোট সব শিল্পে, কুটির শিল্পে ছাড় দিয়েছেন, তারজন্য আপনাকে অভিনন্দন জানাচ্ছি। পাশাপাশি রেফ্রিজারেটর, ওয়াসিং মেশিন এগুলির উপরে বিক্রয় কর বাড়িয়েছেন, এটা ভাল করেছেন। কারণ এগুলি ব্যবহার করে বিত্তবান লোক যাদের অবস্থা ভাল, যারা বসে বসে সমস্ত কিছু পেতে চান। তাদের ক্ষেত্রে এটা করা যুক্তি

ঙ্গত হয়েছে। মদের উপরে ১১ পারসেন্ট যেখানে বাড়ানো হয়েছে সেখানে আমি মনেকরি এটাকে আরও বাড়ানো উচিত। এটা কমপক্ষে ১৫ পারসেন্ট করা উচিত। এই প্রসঙ্গে াননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একথা বলতে চাই যে নেশার বিরুদ্ধে পশ্চিমবঙ্গে যুব মাজ সংগ্রাম করছে, আন্দোলন সংগঠিত করছে। সেখানে নেশা সেটা দেশি হোক, বা দেশি হোক করার জন্য মদের দোকান যাতে না খোলা হয়, পারমিট যাতে না দেওয়া হয় ই বিষয়ে চিন্তা করতে হবে। রেভিনিউ আদায় করার জন্য অন্য কি সোর্স বের করা যায় টা চিন্তা করতে হবে। কিন্তু মদের দোকান খুলে তার থেকে রেভিনিউ আদায় করার যে দ্ধতি সেটা আমার মনে হয় সঠিক পদ্ধতি নয়। কাজেই এই বিষয়ে সরকারকে চিন্তা করতে বে। বিগত দিনে আমরা শুনেছিলাম যে সারা দেশে হকার্স সম্পর্কে একটা কমিটি আছে। ই কমিটির রিপোর্ট কি, তাদের সম্পর্কে আপনার সিদ্ধান্ত কি সেটা আমার জানা নেই। বে আজকে চারিদিকে হকার্স ভরে গেছে। তাদের কাছ থেকে আমরা কোনও রেভিনিউ ইনা। এদের সম্পর্কেও চিন্তা-ভাবনা করা দরকার। এদের কাছ থেকে একটা নির্দিষ্ট সার্ভিস র্জ আদায় করা যায় কিনা সেটা চিন্তা করতে হবে। এটা যদি করা যায় তাহলে আমি নকরি কয়েক কোটি টাকার রেভিনিউ আসতে পারে। আমি আরও কয়েকটি বিষয়ে আপনার ষ্টি আকর্ষণ করছি। আজকে শিক্ষা নিয়ে যেখানে আমরা এত সোচ্চার হয়েছি সেখানে শিক্ষা তে আরও ব্যয় বরাদ্দ বাড়ানো উচিত বলে আমি মনেকরি। আজকে বহু স্কুলবাড়ি ভেঙে ছে। বহু জায়গায় শিক্ষক নেই, কোথাও টেবিল নেই, কোথাও চেয়ার নেই, কোথাও বেঞ্চ ই. এই সম্পর্কে অনেক কিছু করবার আছে। সেজন্য আমি এই বিষয়টাকে আরও গুরুত্ব য় বিবেচনা করার জন্য বলছি। তারপরে স্বাস্থ্যের ব্যাপারে দেখেছি যে বরাদ্দ অত্যন্ত কম। জকে হেলথ অ্যান্ড ফ্যামিলি ওয়েলফেয়ারের জন্যও আমাদের চিন্তা করা দরকার এবং এই ম্পর্কে বরাদ্দ বাড়ানো দরকার। আজকে গ্রামাঞ্চলে হেলথ এবং এডুকেশন-এর মাধ্যমে মানুষকে যাতে সচেতন করতে পারি সেদিকে নজর দিতে হবে। এই কথা বলে আমি মাননীয় মন্ত্রীর বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-50 — 4-00 p.m.]

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সভায় আমাদের মাননীয় অর্থমন্ত্রী ব্যায়-বরাদ্দের দাবি উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন জানাচ্ছি। এই বাজেট বরাদ্দে মরা খুশি হতে পারিনা। কারণ মাননীয় অর্থমন্ত্রীর হাতে যদি রাজ্যে রিসোর্স মোবিলাইজেশনের রও কিছু সুযোগ থাকতো, যদি পরিকল্পনা খাতে ব্যায়-বরাদ্দ বৃদ্ধির সুযোগ থাকত, যদি জ্যের অত্যাবশ্যক কাজগুলি চালিয়ে নিয়ে যাওয়া সম্ভব হতো তাহলে আমরা খুশি হতাম। নীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন সারা দেশে অর্থনৈতিক অবস্থা যা দাঁড়িয়েছে তা গ এবং আশঙ্কার কিনারায় এসে দাঁড়িয়েছে। এই সমস্ত সঙ্কটের বোঝা রাজ্যের উপর য়ে দেওয়া হচ্ছে। রাজ্যের সহায় সম্বল ক্ষেত্রগুলিকে সঙ্কুচিত করে এনে রুদ্ধ করে দিতে ছে। আমাদের অর্থমন্ত্রী চেষ্টা করেছেন এই ধ্বংস থেকে, এই ভাটার টান থেকে কি করে জ্যের অর্থনীতিকে জাগিয়ে তোলা যায়। তার গোটা পরিকল্পনার মধ্যে সেই চেষ্টাই ফুটে ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আমাদের রাজ্যের সমস্যার কথা। পশ্চিমবঙ্গ জ্যটা খুব ছোট মাপের, ভারতবর্ষের সমস্ত ভূখণ্ডের মধ্যে পশ্চিমবাংলার আয়তন মাত্র

শতকরা ২ ভাগ। অথচ ভারতবর্ষের যে জনসংখ্যা তার শতকরা ৮ ভাগ বাস করে পশ্চিমবাংলাতে। সুতরাং সমস্যার তীব্রতা নিশ্চয়ই উল্লেখ যোগ্য ব্যাপার। মাননীয় উপা মহাশয়, এই বাজেটে বক্তৃতা করতে গিয়ে আমার কাছে কোনও তথ্য বা পরিসংখ্যান কিন্তু আমার কাছে কিছু ছবি আছে, সেই ছবি আমাদের চোখের সামনে ভাসছে। সেই হচ্ছে গ্রামবাংলার ছবি। গ্রামে যে সমস্ত মানুষ বাস করে, যে সমস্ত দরিদ্র মানুষ বাস ক দারিদ্র সীমার নিচে যারা বাস করে তাদের ব্যাথাটা আমরা উপলব্ধি করতে পেরেছি আন্তরিক সঙ্গে। সেইজন্য আমরা ১৫-১৬ বছর ধরে তাদের যন্ত্রণার কিছুটা উপসম ঘটাতে পেরে এই সরকারের পক্ষ থেকে গণমুখি পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। পঞ্চায়েতের মাধ্যমে রা উন্নয়নের অর্দ্ধেক টাকা খরচ করা হয়েছে এবং এটা একটা নজির স্থাপন করতে চলে পঞ্চায়েতের মাধ্যমে আমরা দেখেছি কল্যাণকর কাজ, অনেক অত্যাবশ্যক কাজ এই স দরিদ্র মানুযের মুখ চেয়ে করা সম্ভব হয়েছে। এই কথা শুধু আমরা বলিনা, এর সার্টিফি দিয়ে গেছে প্রধানমন্ত্রী থেকে আরম্ভ করে অনেক কেন্দ্রের মন্ত্রী এবং বিভিন্ন রাজ্যের দায়িত্ব ব্যক্তি। আমাদের রাজ্যে তারা এসে দেখে গেছেন পঞ্চায়েতের এই সমস্ত কাজকর্ম। পঞ্চায়ে মাধ্যমে পশ্চিমবাংলার গ্রামে কি সম্পদ সৃষ্টি করা গেছে, উন্নয়ন কতখানি ঘটানো অতীতের সঙ্গে তুলনা করলে এর কোনও তুলনা হবে না। আমরা দেখেছি যে পরিক নেওয়া হয়েছে আই.আর.ডি.পি, এস.ই.এস.আর.ইউ, এন.আর.ই.পি এবং জওহর রোজ যোজনার মাধ্যমে। এই প্রকল্পের মাধ্যমে গ্রামের মানুষ অনেকটা মাথা তুলে দাঁড়াতে স হয়েছে। অতীতে যে ভয়ঙ্কর অবস্থাটা ছিল সেটা জানেন মাননীয় উপাধ্যক্ষ মহাশয়। এখন মাস চলছে, প্রতি বছর এই মার্চ মাসে আমরা কী ছবি দেখতে পেতাম? কাতারে কা মানুষ ঝুড়ি কোদাল বেলচা নিয়ে ব্লক অফিসে অফিসে আগে ধর্ণা দিতেন, কাজ চাই, চাই, ফেন চাই বলে। প্রতি বছরই ছিল এই চিত্র। আজকে সেই চিত্র কেউ দেখাতে পার না যে খাবারের জন্য, কাজের জন্য ব্লক অফিসে অফিসে মানুষ ধর্ণা দিচ্ছে। আজকে অবস্থা আমরা অনেকটাই কাটিয়ে উঠতে পেরেছি। কৃষির ব্যাপারে বাঁকুড়া জেলা খরা জেলা, বেশিরভাগ জায়গাই খরাপ্রবণ বলে চিহ্নিত। কৃষি বৃষ্টির উপরে নির্ভরশীল। অ চাষি কঠোর পরিশ্রম করে তাদের সহায়সম্বলকে বিনিয়োগ করে মাঠে যেত চাষ ক তাকে কাস্তে নিয়ে ফসল তুলতে যেতে হত না, ধান মাঠেই শুকিয়ে যেত, বিনিয়োগ কি হত। বাঁকুড়া জেলার বেশকিছু জায়গায় আজকে সেচের জল পৌঁছে দেওয়া গেছে। চাষের ক্ষেত্রে আজকে পশ্চিমবাংলার মানচিত্রে বাঁকুড়া একটা জায়গা করে নিয়েছে। সে বোরো চাষ হচ্ছে, আলু চাষ হচ্ছে, ধান ছাড়া অন্যান্য সব্জি চাষ হচ্ছে এবং কৃষি অর্থ অনেকটাই মজবুত হয়েছে। আমরা তাই এখন শিল্পের কথা বলছি। বাঁকুড়া জেলায় শি অনেক কিছুই আছে। ভারতবর্ষে অনগ্রসর জেলা বলে যে জায়গাগুলো চিহ্নিত, বাঁকুড়া তার মধ্যে একটি। শিল্প শিল্প বলে চিৎকার করলেই শিল্প গড়ে ওঠে না, তারজন্য পরিকাঠামো ও সুযোগ দরকার তা সেখানে নেই। এই সরকার ঘোষণা করেছিলেন যে, শিল্প-বিহীন জেলা যেগুলো আছে সেখানে সরকারি উদ্যোগে শিল্প গড়ে তুলবেন। বাঁ জেলায় স্পিনিং মিল গড়ে তোলার কথা '৭৮ সালে আমরা শুনেছিলাম, আজকে '৯৩ কিন্তু আজ পর্যন্ত কোনও কমিশনিংই শুরু হয়নি। কোথায় ল্যাপসেস আছে, ঘাটতি আছে খুঁজে দেখা দরকার। ইদানিং আমরা শুনছি যে ওখানে পলেস্টার ফিলামেন, ডপ ইত্যাদি

শিল্পপতিরা করবেন। কিন্তু বাস্তবে এখনও তার রূপ আমরা দেখতে পাচ্ছি না। এই অবস্থায় সেখানে কৃষিকে আরও বেশি গুরুত্ব দেওয়া দরকার। সেচের জল যদি মাঠে পৌঁছে দেওয়া সম্ভব হয়, তাহলে চাষিরা একটি ফসলের জায়গায় দুটি করে ফসল করতে পারবেন। এবং কাজের সন্ধানে জেলার বিভিন্ন অংশ থেকে বর্ধমান, মেদিনীপুর এই সমস্ত জায়গায় মানুষকে যেভাবে যেতে হয়, এটা হলে তাদের আর বাইরে কাজের জন্য যেতে হবে না। জেলার মধ্যেই তখন বারো মাস কাজের সুযোগ পাবেন। এটা করতে পারলে কলের চাকাও ঘুরবে। কৃষির উৎপাদন বাড়লে কৃষিপণ্যের যে বাজার তৈবি হবে তা শিল্পের পরিপূরক হিসাবে কাজ করবে। তাই পরিকল্পনাকে সেইভাবে কাজে লাগাতে হবে। কৃষি এবং সেচকে যদি আমরা গুরুত্ব সহকারে সংস্থান করতে পারি তাহলে গ্রামীণ অর্থনীতির ভিত আরও অনেকখানি মজবুত হয়ে উঠবে। আমরা চিন্তা করছি একভাবে, আর দিল্লির সরকার চিন্তা করছেন অন্যভাবে। এখানে সৌগতবাবু উল্লসিত হচ্ছিলেন রেফ্রিজারেটর, ওয়াশিং মেশিনের উপর থেকে কেন্দ্রীয় সরকার অন্তঃশুল্ক কমিয়ে দিয়েছেন বলে। কি হবে এতে? রেফ্রিজারেটর, ওয়াশিং মেশিনের দাম কমলে গরিব মানুষের কি হবে? রেশনে যে সমস্ত জিনিসপত্র সরবরাহ করা হয়, সেই সমস্ত জিনিসের দাম তারা দফায় দফায় বাড়িয়ে চলেছেন। কৈ, এ সম্বন্ধে উনি তো একবারও বললেন না? সারের দাম বাড়িয়ে দিলেন তাই নয়, পরিষ্কার এইভাবে ঘোষণা করলেন যে স্বাভাবিক রেশন ব্যবস্থাকেও রাখা যাবে না। এই রেশন ব্যবস্থাও তুলে দেওয়া হবে। এইভাবে ব্যয় সঙ্কোচন করা হচ্ছে। একমাত্র পাহাড়ি এলাকা এবং আদিবাসী অধ্যুষিত এলাকা ছাড়া রেশন অন্যত্র কোথাও দেওয়া যাবে না। যেখানে তাদের একটা বিরাট দায়িত্ব নেওয়ার দরকার, তা না নিয়ে সেটা তুলে দিতে চাইছেন। কেন্দ্রীয় সরকার সারের উপরে ভরতুকি তুলে দিলেন, এতে কি সাফল্য হবে? যেখানে কৃষি উৎপাদনের ক্ষেত্রে আমরা একটা বিশেষ স্থান পেয়েছিলাম সেখানে উৎপাদন ব্যহত হবে। এই সারের উপরে ভরতুকি তুলে দিয়ে আপনারা কার উপকার করলেন? তারপরে শিল্পের ক্ষেত্রে দেখা যাচ্ছে যে, শিল্পে একটা বিরাট সঙ্কট চলছে, সেখানে ১০ হাজার লোক ছাঁটাই করে দেওয়া হয়েছে। ১ হাজার লোক যদি নিয়োগ করা হয় তো ১০ হাজার লোক ছাঁটাই হচ্ছে এই নীতি তো আপনারা চালাচ্ছেন। এরফলে কৃষির উপরে এক বিরাট আঘাত আসছে। শ্রমিক কর্মচারিবা যাদের উপরে দেশের অর্থনীতি অনেকটা নির্ভর করে তারা আজকে বেকার হয়ে পড়ছেন। এইভাবে একটা দেশ বাঁচবে কি করে? দেশের মানুষ যদি না থাকে কাদের নিয়ে দেশ চালানো হবে? এখানে মাননীয় অর্থমন্ত্রী একটা সঠিক পদক্ষেপ নিয়েছেন এবং এরমধ্যে দিয়ে রাজ্যের অর্থনীতিকে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করছেন। কেন্দ্রীয় সরকারের বিরোধিতা সত্ত্বেও এই অর্থমন্ত্রী আমাদের রাজ্যকে এগিয়ে নিয়ে যেতে সাহায্য করেছেন এবং সেই কারণে তাকে আন্তরিক ধন্যবাদ জানিয়ে এবং সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জটু লাহিড়ী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন তার বিরোধিতা করে এবং আমাদের আনীত কাটমোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য শুরু করছি। মাননীয় অর্থমন্ত্রী তার গত বছরের বাজেট ভাষণে বলছিলেন যে ওয়ার্ল্ড ব্যাঙ্কের এবং বিদেশি ঋণ ভারতবর্ষের মানুষ জর্জরিত হয়ে যাবে এবং আবার নতুন করে নাকি বণিক ব্যবসায়ী বিদেশির মানদণ্ড আমাদের ঘাড়ে চাপবে। এইবারও

তিনি আরেকটি ছন্দ এনেছেন, সেটি হচ্ছে ঋণের মৃত্যুফাঁদে জর্জরিত। মাননীয় অর্থমন্ত্রী দীর্ঘ ১৬ বছরের ক্ষমতায় থেকেও রাজস্ব সংগ্রহের ক্ষেত্রে উল্লেখজনকভাবে কিছু ক পারেন নি। এবং তার বিচার না করেই সস্তার চটকদারি, চমকদারি বাজেট উপস্থিত করে৷ আজকে পশ্চিবঙ্গের দেউলিয়া সরকার পশ্চিমবঙ্গকে আরও দেউলিয়া করে তুলেছেন। যে সরকারি কর্মচারিদের বেতন কাঠামো পুর্নবিন্যাস করতেই সরকারের অর্দ্ধেক টাকা চলে সেখানে তারা দেশের উন্নতি সাধন করবেন কি করে?

[4-00 — 4-10 p.m.]

বেসরকারি সংস্থার কাছ থেকে ঋণ নিয়ে আজকে রাইটার্সের কর্মচারিদের বেতন দি হচ্ছে। এই লজ্জার কথা কিন্তু মাননীয় অর্থমন্ত্রী স্বীকার করেন নি। স্যার, রাজ্যের বাম ওয়ার্ক কালচার কোন জায়গায় এসে দাঁড়িয়েছে, স্কুল কলেজের মাস্টার মশাইরা পড়া সেখানে এমন জায়গায় দাঁড়িয়েছে যে ছাত্ররা যাচ্ছে আর আসছে। শিক্ষক শিক্ষিকাদের অ দেখছি অধ্যয়নের প্রতি অধ্যাপনার প্রতি তাদের যে পবিত্র কর্তব্য ছিল বামপন্থী ও কালচারে সেটা নষ্ট হয়ে গেছে। টিউশনি বন্ধ করা তো দূরের কথা। হাসপাতালের রো সব কিছু তারা ঠিকমতো পায়না, আপনারা হাসপাতালের থেকে ওষুধ চুরি বন্ধ ক পারেননি। বন্ধ করতে না পেরে ওষুধ কেনাই বন্ধ করে দিয়েছেন, আজকে রাজ্যের অবস্থা হয়েছে। সেই সঙ্গে সঙ্গে হাসপাতালের ডাক্তারদের ক্ষেত্রে দেখছি যে সেখানে ন হোমে তারা ব্যবসা শুরু করে দিয়েছে। হাসপাতালে ফিশ বৃদ্ধি করা হয়েছে, নূতন নূতন আরোপ করা হয়েছে, বিভিন্ন উন্নয়নমূলক খাতে আজকে বেতন দিতেই খরচ হয়ে য অথচ ট্যাক্স ঠিকমতো আদায় করতে পারেন না। আজকে অশুভ আঁতাতের ফলে বহু বাড়িগুলিতে ট্যাক্স নির্ধারণ হয়নি। পৌরসভার উন্নয়নের কাজকর্মগুলি স্তব্ধ হয়ে গেছে। বেতন দেওয়ার জন্য বোর্ডগুলি পরিচালনা করার জন্য আজকে বামপন্থী সরকারকে কে কোটি টাকা ভর্তুকি দিতে হচ্ছে। ভর্তুকি দিচ্ছেন কোন বোর্ডগুলিকে যেগুলি সি.পি.এম. পরিচালিত বোর্ড। বহরমপুর, কৃষ্ণনগর, এর মতো বোর্ডগুলিকে ভর্তুকি দিতে হয়না। স অর্থমন্ত্রীর আচরণ মনে হয় উনি শ্যাম রাখবেন না কূল রাখবেন। আমরা জানি রাজ্য প্রধান উৎস হচ্ছে সেলস ট্যাক্স। স্যার, সেলস ট্যাক্স-এর প্রতি বছরে পার্সেনটেজ কোনও কোনও ক্ষেত্রে বেড়ে যাচ্ছে। সেলস ট্যাক্স আদায়ের ব্যাপারে যে সমস্ত নিয়ম নীতি দেখা হয়েছে, রাজ্যের ট্যাক্সের উন্নতি হয়েছে, সেটা কার্যকর করতে হবে এবং ভেবে দেখার স এসেছে। মাননীয় অর্থমন্ত্রী রাজ্যের রাজস্বর প্রধান উৎস যে সেলস ট্যাক্স যেটা আগে তি মাসে দেওয়া হত, রাজ্যের অর্থের অবস্থা, আয়ের উৎসর অবস্থা যত খারাপ হচ্ছে উনি ত নিত্য নূতন নিয়ম করছেন। তিনমাস থেকে মাসিক করলেন, দিন আনা দিন খাওয়া সর্ব সকাল থেকে বেরিয়ে রাতে ফেরে, সেই পয়সায় সংসার চালাতে হবে, রাজ্যের অর্থম কল্যাণে রাজ্যের আজকে এই অবস্থা দাঁড়িয়েছে। মাসের টাকা আগের মাসে দিয়েও রে নেই। আমরা ৯১-৯২ সালে দেখেছি এই রাজ্যের ঘাটতি কম দেখাবার জন্য তিনি বি কয়েক বছর ঘাটতিশূন্য বাজেট দেখিয়ে এসেছেন। ৯১-৯২ সালেও আমরা দেখলাম বাজেটের ঘাটতি কম দেখাবার জন্য মাসিক সেলস ট্যাক্স আদায়ের পয়সা যে টাকা এপ্রি মাসে দেবার কথা, সেই টাকাও মার্চ মাসে বিক্রেতাদের দিয়ে দিতে হয়েছে। অর্থ কি ১৯৯

৯৩ সালের টাকাটা তিনি ১৯৯১-৯২ সালে দেখিয়েছেন। ঠিক একই কায়দায় ১৯৯২-৯৩ সালে উনি আবার ১৭০০ কোটি টাকা আদায় দেখিয়েছেন। মাননীয় অর্থমন্ত্রী বলবেন যে সেলস ট্যাক্সের টাকা যদি সঠিক সময়ে না দেওয়া হয় তাহলে টু পারসেন্ট পেনাল্টি দিতে হবে। অথচ এই বছর সেলস ট্যাক্স অফিসার, সি.টি.ও থেকে শুরু করে সবাই রাস্তায় রাস্তায় ভিক্ষার ঝুলি নিয়ে ঘুরে বেড়াচ্ছে। মাননীয় অর্থমন্ত্রীর কড়া নির্দেশ টোয়েন্টি পারসেন্ট ট্যাক্স আদায় করতে হবে। ১৫ বছরের মোটর ভেহিকেলস ট্যাক্স আদায় করে এক বছরে দেখানো হয়েছে। এই বছর ১৯৯৩-৯৪ সালে অ্যাডভান্স ট্যাক্স নিয়ে নেওয়া হয়েছে। এই ট্যাক্সটাকে আমি ঋণ হিসাবে নেওয়া মনেকরি। অথচ এটাকে আয়ের উৎস হিসাবে দেখিয়েছেন। মাননীয় ডেপুটি স্পিকার স্যার, উনি বাজেটে ২৮ কোটি টাকা ঘাটতি দেখিয়েছেন। আমি তথ্য দিয়ে শুধু কয়েকটা জিনিস দেখাব, যদি উনি কারচুপি না করতেন তাহলে ৭০০ কোটি টাকার মতো ঘাটতি হবে। ল্যান্ড রেভিনিউ, ১৯৯১-৯২-এর ক্ষেত্রে উনি এস্টিমেটেড বাজেট দেখিয়েছেন ২৯৬ কোটি ৯ লক্ষ। সেখানে রিভাইজড বাজেটে পেয়েছিল ২৪৪ কোটি ১৮ লক্ষ। অথচ ১৯৯৩-৯৪ সালে উনি দেখিয়েছেন ৩১৯ কোটি ২০ লক্ষ টাকা। এই ক্ষেত্রে তারা ১৭১ কোটি টাকা বেশি দেখিয়েছেন। ১৯৯১-৯২ সালে ১৪৯২ কোটি টাকা এস্টিমেটেড বাজেট ছিল সেলস ট্যাক্সের ক্ষেত্রে, সেখানে আদায় হয়েছিল ১৪৫০ কোটি টাকা। উনি ১৯৯২-৯৩ সালে ১৯০০ কোটি টাকা দেখিয়েছিলেন, আদায় করেছেন ১৭০০ কোটি টাকা। এবারে আবার বাড়তি ৩৪০ কোটি টাকা দেখিয়েছেন। স্যার, আদার ট্যাক্সেস অ্যান্ড ডিউটিস অন কমোডিটিস অ্যান্ড সারভিসেস যেখানে ১৯৯২-৯৩ সালে ৬৩ কোটি ২০ লক্ষ টাকা, সেখানে কি করে তিনি ১৯৯৩-৯৪ ১৫০ কোটি ২৭ লক্ষ টাকা দেখালেন। এটাও কিন্তু আরেকটা জিনিস। একসাইজ ডিউটি, ইউনিয়ন একসাইজ ডিউটি, সেন্ট্রাল একসাইজ ডিউটি ১৯৯১-৯২ থেকে ১৯৯২-৯৩ সালে বেশি পেয়েছে, তার জের ধরে ১৯৯৩-৯৪ সালে তিনি ১০৫৬ কোটি টাকা। সুতরাং এই বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-10 — 4-20 p.m.]

**श्री लगनदेव सिंह :-** मिस्टर डिप्टी स्पीकर सर, सबसे पहले मे, हमारे यो वित मंत्री वजट १९९३-९४ पेश किए हैं, उसका समर्थन करता हूं और कांग्रेस के द्वारा इस वजट के विरोधिता मे जो मारे कट-मोशन आया है उसका विरोधिता कर रहा हूं। आप जानते है कि वजट की विरोधिता महज इस बात के लिए कर रहे हैं कि वे विरोधी दल के सदस्य हैं। कांग्रेस के सदस्यों द्वारा विरोध सिर्फ जीरो वजट की जगह २८ करोड़ घाटे की है। उनका विरोधिता करने का मकसद पंचायत चुनाव मे उनकी हार निश्चित है, इससे वे घावड़ा गए है लोगों का ध्यान को भ्रम मे रखना चाहते है कि केन्द्रीय वजट जो जन-विरोधी है, का जिक्र करने से वच जाएं।

साथ ही आज हमारी सरकार जनता की हरेक समस्या को ध्यान मे रखकर वजट पेश करती है। हमारी सरकार की वजट इंका की जन विरोधी वजट, केन्द्रीय वजट नही हो सकता। जेसे कि हम जानते है कि एक बाल्टी गरम पानी मे अगर

एक गिलास ठण्डा पानी मिलाने के बाद लाख कोशिश करे पानी गर्म हि निकलेग मै माननीय विरोधी सदस्यों से अनुरोध करूंगा कि अपने आकाओं की ओर नजर दें जो आइ० एम० एफ०, वर्ल्ड बंक के इशारों पर चल रही है। देश मे अनुप्रवेश कराने की कांग्रेसीयो द्वारा कोशिश हो रही है और इसपर चाहते है कि जनता को अधिक सुविधा मिले। पर सारे देश मे गहराते संकट मे यह नामुमकिन है। सारे देश मे गहराते संकट का असर वेस्ट बंगाल के बजट पर पड़ा है। फिर भी सरकार प्रयासरत है। सिर्फ आपका इरादा नेक रहे तो बहुत कुछ कर सकते हैं। कुछ पहले हमारे विरोधी सदस्य, केन्द्र की तारीफ कर रहे थे, माननीय सौगत बाबु दिल्ली का जिक्र कर रहे थे और मद्रास तथा बम्बई शहर का जिक्र कर रहे थे। उन्हे यह नही भूलना चाहिए कि सिर्फ बम्बई मद्रास और दिल्ली को सुन्दर बना देने से देश की समस्या मिट नही जाएगी। जैसा कि केन्द्रीय सरकार आई० एम० एफ० के इशारे पर कर रही है।

सर, रेल बजट मे हमने देखा केन्द्रीय सरकार किस तरह आम जनता पर बोझ लाद दिया। आम जनता के लिए क्या किया मन्थली टिकट, प्लेटफार्म टिकट का दाम बढ़ाया गया। स्पेशाल क्लास का भाड़ा स्लिपर क्लास का भाड़ा बढ़ाया गया। सर, हमलोग देखा १९९२-९३ का रेल बजट पास किया। १३६२ करोड़ रुपया तथा १९९३-९४ मे। १८४८ करोड़ वृद्धि का था। ४८२ करोड रुपया एक साल मे बढ़ाया गया। यह बजट आम जनता के हक मे नहीं हुआ। दुसरी तरफ ये विकास की बात कर रहे हैं। असेम्बली मे तरह-तरह की ड्रामाबाजी करते है। जबकि इन्हे पश्चिम बंगाल सरकार के साथ मिलकर केन्द्र की जनविरोधी नीति के खिलाफ जन-आन्दोलन करना चाहिए था। इसमे ये पीछे रह गए है। पश्चिम बंगाल को न एक ट्रेन दिया गया न नयी लाइने की व्यवस्था का जिक्र केन्द्रीय रेल बजट मे है। जबकि हमारी सरकार का बजट आमलोगों की समस्या को मदद नजर रखकर पेश किया गया है तो आप उसकी विरोधिता कर रहे है? उन्होने आज दिल्ली के रास्ते से कलकत्ता के रास्ते की तुलना कर पश्चिम बंगाल सरकार की आलोचना कर रहे थे। और तरह-तरह की बातें बनाकर, देश को चिन्ता न रखकर अपने जाल मे भुलाकर लोगो को गुमराह करना चाहते हैं।

सर, हमारे वित मंत्री ने विकल्प आर्थिक नीति की कोशिश की है। हर बार के केन्द्र के धोखा को देखते हुए वित मंत्री ने बिकल्प आर्थिक नीति कार्यक्रम का एलान किया है। पेज न० ३ के कॉलम १० मे विदेशी पूँजी पर निर्भर न कर स्वनिर्भरता पर जोर दिया गया है। इसका अर्थ यह नही कि विदेशों से व्यापार बन्द कर देना।

र विदेशी व्यापार की विरोधिता नही करते है। आज समझना चाहिए कि हमारे थ, हमारे देश के लिए भी कुछ विकास का काम करे। आज जो हमारे यहा उपलब्ध ही है उसपर निर्भर कर अपने मौजूदा सही इस्तमाल करना। हमारे देश मे जो प्राप्त साधन है, जन सम्पद और प्राकृतिक सम्पद है उसका सही उपयोग करना। निर्भरता का अर्थ इस सम्पद को आधार कर सामाजिक तौर पर पूँजी और उत्पादन युक्त व्यवहार के बीच से साधारण लोगो के लिए जितना सम्भव हो उत्पादन करना हमारा अल्टरनेटिभ प्रपोजल है और यही प्रपोजल का हमारे कांग्रेसि वन्धु विरोधिता ए हैं। हमारी सरकार की यही नीति है कि जो प्राकृतिक सम्पद है उसका सही योग कर राज्य का विकास करना, मगर हमारे विरोधी वन्धु हमारी सरकार की नि के खिलाफ है। दुसरे राज्यो को जो केन्द्रीय योजना से लाभ मिला है वह पश्चिम गाल को नही मिल रहा है। और यही कारण है हमारी सरकार बहुत से काम ह कर भी नही कर पा रही है। इस समय जहा चाहिए एक साथ मिलकर केन्द्रीय रकार की विरोधिता करना लेकिन वैसा आप नही कर सकते। दुसरी बात है कि मारे वित मंत्री ने जो नया टेक्स प्रपोजल दिया है और केन्द्रीय सरकार का टेक्स पोजल है, में काफी अन्तर है। हमारी सरकार की यह नीति है कि जन भावना आदर हो। टेक्स का पैसा का खर्च आम लोगो की सुविधाओ को देखते हुए किया एगा। आमलोगों के लिए है, रुरल डेभलपमेन्ट के लिए है। और यही कारण है कोस्मेटिक चीजो पर थोड़ा कर लगाया जा रहा है। और यही हमारी नीति और द्रीय नीति मे अन्तर हो जाता है। और आई० एम० एफ० के इसारे पर जबकि द्रीय सरकार फरटीलाइजर पर कर लगाती है वही रेफरीजरेटर पर करमें कटोती ती है। आई०एम०एफ० की नीति ही है कि भारतीय अर्थनीति टुट जाय। दुसरी कार इस तरह किसी के इसारे पर नही चल सकती है। जबकि केन्द्रीय सरकार द का दाम बढ़ाया है, बीज का दाम बढ़ाया, वही किसानो की हित की बात किस धार पर करते हैं। सेन्ट्रल बजट बड़े लोगो के हित मे है जबकि स्टेट बजट गरीब गों के हित में है। अपर मिडिल क्लास के हित में है। रेफरीजरेटर पर से कर किया जाता है इसकी सुविधा क्या गरीब लोग उठाएगें? और अब लोग समझ है कि हमारी सरकार का और केन्द्रीय सरकार का रवैया क्या है? दुसरी बात सपर हमारे कांग्रेसी वन्धु काफी नाराज है वह है कि वामफ्रन्ट सरकार विदेशी राब पर २० करोड़ रुपये का कर लगाया है। हमारी सरकार आम जनता के लिए की कदम उठा रही है। सरकार डिसेन्ट्रलाइजेशन पर अधिक जोर दे रही है। जो स प्रमुख है एमुसमेन्ट टेक्स मे रोयाल्टी की सुविधा है। स्टाम्प डियुटी की सुविधा

है। रजिस्ट्रेशन फी कम कर दिया गया है। राज्य के विकास के लिए तरह-तरह योजना सरकार बना रही है। पंचायत के माध्यम से ग्रामीण विकास पर अधिक बल दिया रहा है। कांग्रेस के राज्य मे गांव मे लोग खाने को मरते थे, अब गांव की हालत बदल गई है। मूल बजट का विभागीय खार्च डिसेन्ट्रलाइजेशन कर ५०% जिला स्तर पर खर्च होगा। जो जिला टारगेट फुल कलकसन करेगी उसका फिप्टी परसेन्ट खार्च वहीं होगा। इन सब स्थिति के वाद भी आप लोग इसका विरोधिता कर रहे है यह वड़े दु:ख की वात है।

दुसरी बात है टेक्स सिसटम मे काफी सुधार की कोशिश की है। जिससे स्माल ट्रेडर को रिलिफ मिलेगा उसके उपर प्रेसर नही पड़ेगा मझारी व्यापारी को हैरानी न हो, परेशानी न हो इसलिए टेक्स रिलीफ दिया गया है। हमारे वित मंत्री टेक्स सिस्टम इम्प्रुभ किए है। लेकिन वर्तमान मे कहीं कहीं छोटे मझारी व्यापारी से सेल्सटेक्स वसूलने वाले कुछ आफिसर ट्रेडर को संल टेक्स नम्बर नही होने की वजह से परेशान कर रहे है। भविम्य मे उन्हें इस तरह की परेशानी न हो इस ओर हमारे वित मंत्री ने ध्यान दिया है। इसमे सिर्फ आप सहयोग करें।

डिप्टी स्पीकर सर, जो कदम वजट के माध्यम से उठाया जा रहा है इसमे राज्य में उत्पादन बढेगी, रुरल डभलपमेन्ट होगा। इसकी कोशिश हमारे वित मंत्री ने की है इसलिए सै इसका समर्थन कर रहा हूं। यह वजट आम जनता के हित मे है और आम जनता इससे खुश है। इसके बावजूद हमारे विरोधी वन्धु वाक-आउट करते है। जवकि यह वजट आम जनता के हित मे है इनके रवैया से हमलोग को दु:ख हो रहा है। वजट को इगनोर करने की कोशिश कर रहे है। बजट को लेकर ३ दिन से असेम्वली के अन्दर तथा असेम्वली से भाग जाने का नाटक कर रहे है। पंचायत चुनाव मे अपनी हार का निश्चित जानकर घावड़ा गए हैं इन्ही चन्द शाब्दों के साथ वजट का समर्थन करते हुए एवं विरोधी सदस्यों द्वारा जो कट-मोशन लाए है उसकी विरोधिता करते हुए अपना वक्तव्य समाप्त करता हूं।

[4-20 — 4-30 p.m.]

**শ্রী কামাখ্যানন্দন দাসমহাপাত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সারা দেশব্যাপি কেন্দ্রীয় সরকারের সৃষ্ট অভাবনীয় সঙ্কট এবং রাজ্যগুলির প্রতি বিশেষ করে পশ্চিমবাংলার প্রতি কেন্দ্রীয় সরকারের যে নির্লজ্জ প্রতারণা এবং বিশ্বাসঘাতকতারই পটভূমির মধ্যে দাঁড়িয়ে এই বাজেট উপস্থাপিত করেছেন মাননীয় অর্থমন্ত্রী। আজকে যে পরিস্থিতি সৃষ্টি হয়েছে তাতে দুটি পথ খোলা আছে এই সঙ্কটময় পরিস্থিতিতে অসহায় আত্মসমর্পণ, রাজ্য সরকারের পক্ষ থেকে পশ্চিমবাংলার জনগণের উপর সঙ্কটের বোঝা আরও বেশি পরিমাণ চাপিয়ে দেওয়া অথবা

চমবাংলার জনগণের উপর ভরসা রেখে, পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের শ্রেণী আনুগত্য
ায় রেখে এই সঙ্কটময় পরিস্থিতিতে রুখে দাঁড়ানো। এই দুটি পথ ছাড়া আর কোনও পথ
়। আমি এই বাজেট প্রস্তাবকে সমর্থন করছি যে হ্যাঁ, দ্বিতীয় পথকেই তিনি বেছে
য়ছেন। কেন্দ্রীয় সরকারের সৃষ্ট অহেতুক পরিস্থিতির কাছে আত্মসমর্পণ নয়, তার প্রতিরোধে
জ্য সবকারের সাধ্যাতীত বলিষ্ঠ প্রয়াস। সেজন্য এই বাজেটকে সমর্থন করছি। আপনি
নেন যে ভারত সরকার বৃহত্তর উদ্যোগ শ্রেণীর স্বার্থে বিশ্বব্যাঙ্ক এবং আই.এম.এ'র নির্দেশে
তুকি ছাঁটাইয়ের যে নীতি গ্রহণ করেছেন, এর আঘাত শুধু খেটে খাওয়া মানুষ গরিব
ক, ছোট শিল্প কারখানার মালিকের উপরে পড়বে তা নয়, এই ৪।। হাজার কোটি টাকা
রের ভরতুকি বাবদ যেটা তারা ছাঁটাই করেছেন, তার অনিবার্য ফলশ্রুতি হিসাবে সারা
রতবর্ষে কেমিক্যাল ফার্টিলাইজারের দাম বাড়বে। পরবর্তীকালে ২৭শে আগস্ট ভারতবর্ষের
র শিল্পের মালিকদের কেন্দ্রীয় সরকার আবার ৩।। হাজার কোটি টাকা নতুন করে ভরতুকি
চ্ছেন। যাইহোক, কেন্দ্রীয় সরকারের সৃষ্ট এই পরিস্থিতির ফলে অনিবার্য ভাবে পশ্চিমবঙ্গে
রের দাম বাড়ছে। আমরা দেখছি যে গত সেপ্টেম্বর, অক্টোবর, নভেম্বর ডিসেম্বর এই
তকালীন মাসগুলিতে চাষের মোকাবিলা করার জন্য, সারের দাম বৃদ্ধির ফলে কৃষকরা
তে সার কিনতে না পারে, এইরকম যে পরিস্থিতির সৃষ্টি হয়েছে, সেই পরিস্থিতিতে উৎপাদন
তে না কমতে পারে সেজন্য রাজ্য সরকার সারের ক্ষেত্রে বর্তমান আর্থিক বছরে ভরতুকি
দু করেছেন। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এই সঙ্কটময় পরিস্থিতিতে দাঁড়িয়ে সারের ক্ষেত্রে
ঢকবা ৩ ভাগ বিক্রয় কর কমিয়ে দিয়েছেন। এটা কি শ্রেণী অনুগত্যের প্রমাণ নয়? যখন
ন্দ্রীয় সরকার বিশ্বব্যাঙ্ক এবং আই.এম.এফ.-এর নির্দেশে পরিচালিত হয়ে একটা সঙ্কট সৃষ্টি
রছেন, যখন এই দেশের বহু খেটে-খাওয়া মানুষ একটা সঙ্কটময় অবস্থার সম্মুখীন হয়েছে,
ইরকম একটা অবস্থায় মাননীয় অর্থমন্ত্রী সেই খেটে-খাওয়া মানুষের পাশে দাঁড়াবার চেষ্টা
রছেন এই যে প্রয়াস, এই যে দৃষ্টিভঙ্গি, এই যে শ্রেণী আনুগত্য, এই জন্যই আমি এই
জেটকে সমর্থন করছি। আমি দ্বিতীয় বিষয়ে যাবার আগে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে উল্লেখ
রতে চাই। মাননীয় অর্থমন্ত্রী যদি দয়া করে বিষয়টা শোনেন তাহলে আমি বাধিত হব।
মাদের ৭টি পঞ্চবার্ষিক পরিকল্পনা হয়ে গেছে। প্রত্যেকটি পঞ্চবার্ষিক পরিকল্পনায় নতুন
তুন সম্পদ রাজ্যে সৃষ্টি হবে। ৭টি পঞ্চবার্ষিক পরিকল্পনার স্বাভাবিক ভাবে পশ্চিমবঙ্গে যে
ম্পদ সৃষ্টি হয়েছে সেগুলি রক্ষণাবেক্ষণ করা রাজ্য সরকারের দায়িত্বে এসে পড়ে। কিন্তু
মাদের দেশের কেন্দ্রীয় সরকার অর্থ বন্টনের ক্ষেত্রে এক অদ্ভুত ফিলজফির যুক্তি দেখান।
ান সেক্টরে কেন্দ্রীয় সরকার অর্থ বন্টনের ক্ষেত্রে এক অদ্ভুত ফিলজফির যুক্তি দেখান। প্ল্যান
ক্টরে কেন্দ্রীয় সরকার যে সাহায্য দিয়ে থাকেন সেটা আপনারা সকলেই জানেন। কিন্তু নন-
ান সেক্টরে অতি নগণ্য টাকা তারা দিয়ে থাকেন রাজ্যকে। পশ্চিমবঙ্গ এবং অন্যান্য
জ্যগুলির যা প্রাপ্য সেটা তারা দেননা। এরফলে প্রতিটি পঞ্চবার্ষিক পরিকল্পনায় স্বাভাবিক
াবে মেনটেন্সের খরচ কমে যাচ্ছে। আজকে ৭টি পঞ্চবার্ষিক পরিকল্পনায় মেনটেন্সের খরচ
নেক বেড়ে গেছে। কিন্তু কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কিছু পাওয়া যায়না। কেন্দ্রীয়
রকার জগদ্দল পাথরের মতো বসে আছেন। এইসব মেনটেন্সের সমস্ত খরচ রাজ্যকে করতে
বে। তাই আমি একটা প্রস্তাব করছি। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, আপনি এটা বিবেচনা করে
াখবেন। পশ্চিমবঙ্গের অর্থমন্ত্রীর নেতৃত্বে সারা ভারতবর্ষের বিভিন্ন রাজ্যগুলির পক্ষ থেকে

এই দাবি তোলা যায় কিনা যে শুধু প্ল্যান.সেক্টরে নয়, নন-প্ল্যান সেক্টরেও কেন্দ্রীয় সরকারের যে দায়িত্ব আছে সেটা তাদের পালন করতে হবে। এই ব্যাপারে সমস্ত রাজ্যগুলির থেকে কেন্দ্রীয় সরকারের উপরে চাপ দেওয়া উচিত। সুতরাং আমি একথা বলব যে মাননীয় অর্থমন্ত্রীর নেতৃত্বে ভারতবর্ষের সমস্ত রাজ্যগুলিকে মডার্নাইজ করার চেষ্টা করা হোক। ভারতবর্ষের সমস্ত অঙ্গ রাজ্যগুলিকে মডার্নাইজ করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে আরও অর্থ দাবি করতে পারি। সারা ভারতবর্ষে কেন্দ্রীয়-রাজ্য সম্পর্কের ক্ষেত্রে এটা অন্ততঃ দাবি হিসাবে তোলা হোক, এটা দাবি করার অধিকার আমাদের আছে। আমাদের দেশে যে সম্পদ সৃষ্টি হচ্ছে সেগুলি অর্থের অভাবে আমরা মেনটেনেন্স করতে পারবনা, এটার জন্য কেন্দ্রীয় সরকারের একটা মরাল রেসপনসিবিলিটি আছে, এটা কেন্দ্রীয় সরকারকে বহন করতে হবে। আমাদের দেশের যে সম্পদ তার ৭৫ ভাগ কেন্দ্রের কাছে চলে যায়। কাজেই এই দাবি আমরা করতে পারি এটা দেখার জন্য আপনাকে অনুরোধ করব।

[4-30 — 4-40 p.m.]

স্যার, আমি তৃতীয় যে বিষয় উল্লেখ করতে চাই সেটা মাননীয় অর্থমন্ত্রীকে বিবেচনার জন্য অনুরোধ করছি। খুব আনন্দের কথা যে কৃষকের পাশে এসে আমরা দাঁড়িয়েছি। আমরা ডেমোক্রাটিক রিফর্মস মেনে কাজ করছি। ডেমোক্রাটিক রিফর্মস মেনে কাজ করার প্রথম ধাপ হচ্ছে ভূমি সংস্কার। এই ভূমিসংস্কারের পর যে কথাটা প্রথম আসে সেটা হল সেচের জল। এই সেচের জলের ব্যাপারে দুটি বিষয় আছে, একটা হল ইরিগেশন এবং আর একটা হল ফ্লাড কন্ট্রোল। আমবা পশ্চিমবাংলায় কতকগুলি প্রকল্পের মাধ্যমে ১৯ লক্ষ হেক্টর জমিকে ফ্লাডের হাত থেকে রক্ষা করতে পাবি। মাননীয় অর্থমন্ত্রীকে বিবেচনার জন্য বলছি যে যতই সঙ্কট আসুক না কেন ফ্লাড কন্ট্রোলের ক্ষেত্রে যাতে কোনও অবস্থাতেই বরাদ্দ ছাঁটাই না হয়। এই ব্যাপারে মন্ত্রী মহাশয়কে বিবেচনার জন্য অনুরোধ করব। আর আমি শেষ যে কথা বলতে চাই সেটা হল আমাদের রাজ্যে অনেকগুলি গুরুত্বপূর্ণ প্রোজেক্ট এখনও কেন্দ্রের কাছে আটকে আছে, তারমধ্যে আমাদের জেলায় একটা আছে সুবর্ণরেখা প্রোজেক্ট। আমাদের রাজ্যে আটকে আছে কেলেঘাই প্রোজেক্ট, ঘাটাল মাস্টার প্ল্যান তমলুক মাস্টার প্ল্যান। এই প্রোজেক্ট গুলি যদি আমরা কার্যকর করতে পারি তাহলে ১৯ লক্ষ হেক্টর জমিকে আমরা ফ্লাডের হাত থেকে রক্ষা করতে পারব। এই পরিস্থিতিতেও পশ্চিমবাংলার খাদ্যের উৎপাদন বাড়িয়ে দেওয়া যায়। এই ব্যাপারে যথাযথ ব্যবস্থা নেবার জন্য অনুরোধ জানিয়ে মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-40 — 4-50 p.m.]

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার মাননীয় অর্থমন্ত্রী আগামী আর্থিক বছরের জন্য যে গোঁজামিলের বাজেট পেশ করেছেন সেই বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শুরু করছি। অর্থমন্ত্রীর দেওয়া বাজেট বইটা আমি পড়লাম, উনি প্রথমেই যে কথা বলেছেন, তার বাজেট বক্তৃতার মধ্যে উনি বলতে চেয়েছেন যে ভারত সরকার আই.এম.এফ-এর কাছে আত্মসমর্পণ করেছেন। আপনারা যে বিকল্প পথের সন্ধান দিয়ে যে বাজেট পেশ করেছেন ইকনমিক টাইমস লিখেছে এটা বাজেট নয় ফাজেট। এই যে ডবল

জট পেশ করেছেন আপনাদের টোটাল বাজেট বক্তৃতায় কেন্দ্রীয় সরকার কি ভাবে ই.এম.এফ এবং বিশ্বব্যাঙ্কের কাছে সারেন্ডার করেছে সেই ব্যাপার নিয়ে একটা সুন্দর গল্প খছে। আমার কাছে কিছু স্ট্যাটিসটিক্স আছে তাতে আমরা কি দেখছি? আপনি বলেছেন কেন্দ্রীয় সরকার দিলে একরকম বাজেট হবে আর যদি কেন্দ্র না দেয়, যদি কমিয়ে দেয় হলে আর একরকম বাজেট হবে। আপনারা রেভিনিউ এক্সপেন্ডিচার যেটা আছে তাতে ৯১-৯২ সালে শিক্ষা খাতে ধরেছিলেন ১৬৮২ কোটি ২৫ লক্ষ ১৭ হাজার টাকা। খরচ লেন কত? ১২৮২ কোটি, ৭৪ লক্ষ ৭৬ হাজার টাকা। শর্ট ফল হল ৩৯৯ কোটি ৫০ ৳ ৪১ হাজার টাকা। এই হচ্ছে আপনাদের বাজেট। আপনারা বারে বারে বলেন এবং র্থিক সমীক্ষায় বলেছেন যে ২ হাজার সালের মধ্যে সকলের জন্য স্বাস্থ্য — স্বাস্থ্যের উন্নতি া হবে বলেছেন। স্বাস্থ্যের উন্নতি হবে কিভাবে, ঢালাও মদের লাইসেন্স দিচ্ছেন। এই পারে আমি পরে আসব কিভাবে গোটা সমাজটাকে ধ্বংস করে দেওয়া হচ্ছে। গত বছর ডিক্যাল এক্সপেন্ডিচার ছিল ৩১৩ কোটি ৩০ লক্ষ ৬০ হাজার টাকা, সেখানে আপনারা চ করতে পেরেছেন ২৮৪ কোটি ৫৬ লক্ষ ৬২ হাজার টাকা। টোটাল শর্টফল কত হল? কোটি ৮৩ লক্ষ ৯৮ হাজার টাকা। আরবান ডেভেলপমেন্টে আসুন, সেখানে ধরা ছিল ১ কোটি ৮২ লক্ষ ৬০ হাজার টাকা, সেখানে খরচ হয়েছে ১৫৭ কোটি ০৯ লক্ষ ২১ জার টাকা। অর্থাৎ শর্টফল হল ২৪ কোটি ৭৩ লক্ষ ৩৯ হাজার টাকা। আপনি বলেছেন সিল জাতি ও তপসিল উপজাতির ব্যাপক উন্নয়নমূলক কাজ করেছেন। রেজাল্ট কি? বারে বাজেটে ছিল ৮৩ কোটি ৯০ লক্ষ ৬৭ হাজার টাকা, অ্যাকচুয়ালসে হয়েছে ৭০ টি ৯৬ লক্ষ ৮৪ হাজার টাকা, এখানে শর্টফল হয়েছে ১২ কোটি ৯৩ লক্ষ ৮৩ হাজার া। রুর‍্যাল এমপ্লয়মেন্টে গত বছরের বাজেটে ছিল ২৪১ কোটি ৩২ লক্ষ ৯০ হাজার া। অ্যাকচুয়ালি খরচ করেছেন ১৯০ কোটি ৮৭ লক্ষ ৫০ হাজার টাকা, শর্টফল হয়েছে কোটি ৫ লক্ষ ৪০ হাজার টাকা। পঞ্চায়েতি রাজে ধরা হয়েছিল ৮০ কোটি ৮৩ লক্ষ হাজার টাকা, অ্যাকচুয়ালি খরচ হয়েছে ৫৫ কোটি ২৬ লক্ষ ৮০ হাজার টাকা, শর্টফল ছে ২৫ কোটি ১৭ লক্ষ ১৭ হাজার টাকা। সেগুলো পড়তে গেলে সারা রাত্রি কেটে । আমাকে কুড়ি মিনিট সময় দিয়েছেন, সেজন্য না পড়াই ভাল। রেভেনিউ এক্সপেন্ডিচার বাজেট করেছেন। প্রতি বছরই করছেন। আপনার প্ল্যানের কথা বলতে গেলে বলতে 'নুন আনতে পান্তা ফুরায়'। সরকারের টাকা নেই, দেউলিয়া হয়ে গেছে এই সরকার। হয়েছে এগ্রিকালচারাল অ্যান্ড অ্যালায়েড অ্যাকটিভিটিজে? গতবারে দেখা গেল প্ল্যান ৮৭ কোটি ১৮ লক্ষ টাকার, খরচ হয়েছে ৬৮ কোটি ৫৩ লক্ষ টাকা, এখানে শর্টফল ছ ১৫ কোটি টাকা। ইরিগেশন অ্যান্ড ফ্লাড কন্ট্রোল শর্টফল হয়েছে ১৬ কোটি ৮৪ লক্ষ । এনার্জি, বিদ্যুতের উপরে আপনি জোর দিচ্ছেন। এই খাতে প্ল্যান ছিল ৪১০ কোটি ক্ষ টাকার, খরচ করেছেন ৩৭১ কোটি ৩৫ লক্ষ টাকা। শর্টফল হয়েছে ৩৮ কোটি ৬৫ টাকা। এডুকেশন, একটা ভাইটাল বাজেট। এডুকেশন, স্পোর্টস, আর্টস, কালচার ইত্যাদিতে য়াল প্ল্যান ছিল ৮৫ কোটি ১০ লক্ষ টাকা, অ্যাকচুয়ালসে এসেছিল ৪৪ কোটি ৯১ লক্ষ এখানে ৪০ কোটি টাকা কার্টেল্ড হয়ে গেল। হেলথ অ্যান্ড ফ্যামিলি ওয়েলফেয়ার প্ল্যানে ৩৭ কোটি ৪৮ লক্ষ টাকা, অ্যাকচুয়ালসে এসেছিল ২৩ কোটি ৯৮ লক্ষ টাকা। এখানে ট ১৩ কোটি ৪৩ লক্ষ টাকা। আপনারা একটা বাজেট করছেন, প্ল্যান করছেন, কিন্তু

অ্যাকচুয়ালি খরচ করছেন অন্যভাবে। সমস্ত ক্ষেত্রে এগুলো শর্টফল হয়ে যাচ্ছে। একে গোঁজামিলের বাজেট বলে আমরা বলতে পারি। কারণ, যখন টাকা আসবে তখন আপনি খরচ করবেন। এবারের বইতে বলেছেন আমরা যেটা জানি, দীর্ঘদিন এই সরকার চলছে, আমরা কি আশা করব আপনার কাছ থেকে, না, বিভিন্ন প্ল্যানে খরচ বাড়াবেন, মানুষের মঙ্গলের জন্য চেষ্টা করবেন আপনি নিজে লিখেছেন, ১৯৯২-৯৩ সালে এডুকেশন, স্পোর্টস, ইয়ুথ সার্ভিসেস, আর্ট কালচারে গতবারে প্ল্যানে ছিল ১০৩ কোটি ১৯ লক্ষ টাকা। এটা অলরেডি কমিয়ে দিয়েছেন ৯২ কোটি ৪৫ লক্ষ টাকায়। অর্থাৎ গত বছরের বাজেটে এই দপ্তরের টাকা কমে গেল ১১ কোটি টাকা। হেলথ অ্যান্ড ফ্যামিলি ওয়েলফেয়ার প্ল্যান বাজেট ৪১ কোটি ৪৩ লক্ষ টাকা থেকে কমে হল ২৮ কোটি ১৩ লক্ষ টাকা। অর্থাৎ এতে আপনি কমালেন ১৩ কোটি টাকা ওয়াটার সাপ্লাই অ্যান্ড স্যানিটেশন, হাউজিং, আর্বান ডেভেলপমেন্ট এগুলোতে ছিল ১৪০ কোটি ৮১ লক্ষ টাকা, কমে হল ১২৪ কোটি ৪ লক্ষ টাকা, অর্থাৎ কমে গেল ১৬ কোটি টাকা। শিডিউল্ড কাস্ট অ্যান্ড শিডিউল্ড ট্রাইবস ওয়েলফেয়ার ৬০ কোটি টাকা কমলো। এখানে কামাখ্যাবাবু বলছিলেন যে কৃষিতে রাজ্য সরকার বিপ্লব এনেছেন; অথচ ২৫ কোটি টাকা এই বছরের বাজেটে কৃষিতে কম ধরেছেন। পাশাপাশি, রুর্যাল ডেভেলপমেন্টে ১০ কোটি টাকা, ইরিগেশনে ৬ কোটি টাকা কমে গেছে। এনার্জি, বিদ্যুতে গত বছরে ছিল ৪৫২ কোটি ৭১ লক্ষ টাকা, এবারে আছে ৩২১ কোটি ৯০ লক্ষ টাকা। অর্থাৎ এই বছরের প্ল্যানে কমে গেল ১৩১ কোটি টাকা। অথচ আপনি বলছেন যে, বিদ্যুৎকে আপনারা অগ্রাধিকার দিচ্ছেন। ট্রান্সপোর্টে গত বছরের যে প্ল্যান করেছিলেন, গতবারে যে টাকা ধরেছিলেন, এবারে তার থেকে ৮ কোটি টাকা কমে গেছে। গত বছরে প্ল্যানের টাকা খরচ করতে পারেন নি। আমরা জানি, এবারের প্ল্যানের টাকাও আপনি খরচ করতে পারবেন না। আজকে পশ্চিমবঙ্গের উন্নতির দিক থেকে কিছু হওয়া সম্ভব নয় এবং সবচেয়ে মজার ঘটনা হচ্ছে যে, আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে মাননীয় অর্থমন্ত্রী আবগরি শুল্কের পরিমাণ বাড়াতে মদের দোকানের উপরে ঢালাউ লাইসেন্স দিয়ে দেবেন। তিনি মদের উপরে লাইসেন্স দেবেন শুধুমাত্র বে-আইনি মদের দোকানের ঘাঁটি ভাঙতে। তিনি তার বাজেট ভাষণে বলেছেন যে বে-আইনি মদের ঘাঁটি ভাঙতে এই মদের উপরে ঢালাউ লাইসেন্স দিলেন এবং এরজন্য সকলেরই সহযোগিতা চেয়েছেন। আজকে যদি সত্যিই তিনি বে-আইনি মদের ঘাঁটি ভাঙতে পারেন তাহলে আমরা সকলেই সহযোগিতা করব কিন্তু আমরা জানি তিনি পারবেন না। আজকে বে-আইনি মদের ঘাঁটি পশ্চিমবঙ্গে কত আছে আমি বলতে চাইছি না। আমার জেলা উত্তর ২৪ পরগনার বহু জায়গায় বে-আইনি মদের ঘাঁটি রয়েছে। বিশেষ করে মাননীয় অর্থমন্ত্রীরই নির্বাচনী কেন্দ্র, যেখানে ঢালাউ বে-আইনি মদের ব্যবসা চলেছে। ওখানকার পার্টি কমরেডরা ঢালাউ মদ বিক্রি করছে, মদ খাচ্ছে। আজকে আপনার ক্ষমতা আছে ওই চোলাই মদ বিক্রি বন্ধ করার? ওই বে-আইনি মদের ঘাঁটি আপনি ভাঙতে পারবেন না। আপনার পার্টি ক্যাডাররা আপনাকে ভাঙতে দেবে না। আপনি পন্ডিত লোক কিন্তু আপনার দলের লম্পট, চরিত্রহীন লোকেরা আপনাকে বাধা দেবেন। আজকে আপনি বড় বড় কথা বলছেন আমি বলছি এটা ভাঙতে গেলে আপনার মুন্ডু পাত হবে আপনি যদি এটা ভাঙতে পারেন আই অ্যাম দি ফার্স্ট ম্যান, আমি আপনাকে আর কেউ যদি সাহায্য নাও করে, আমি আমার দলের পক্ষ থেকে আপনাকে সবরকমের সহযোগিতা করব। আপনি এখানে বলেছেন টু আ

নিউজ এটা করছেন, কিন্তু সারা ভারতবর্ষের কাছে একটা দৃষ্টান্ত স্থাপন করলেন। যেখানে কে বেকার সমস্যায় মানুষ জর্জরিত, দ্রব্যমূল্য বৃদ্ধি অস্বাভাবিক ভাবে বেড়ে উঠেছে নে এই মদের উপর ঢালাউ লাইসেন্স দিয়ে এই যুব সম্প্রদায়কে একটা ঘোরে আচ্ছন্ন র ভালো পদ্ধতি আপনি নিয়েছেন। অতি সুবুদ্ধিতে এই যুব সমাজ যাতে তাদের সাম্য হারিয়ে ফেলে সেইজন্য এই সরকার এই পদক্ষেপ নিয়েছেন। এই যে দৃষ্টান্ত স্থাপন ছেন সারা ভারতবর্ষের মানুষ আজকে বিস্মিত। আজকে যেভাবে বাজেট করেছেন তাতে ট ইয়ারের বাজেটে অর্থাৎ আগামী দিনের বাজেটে এই যে ঘোষণা করবেন যে রেশনে , গম, চিনির সঙ্গে পলি ব্যাগে করে মদ বিক্রি করা হবে। চাল, গম, চিনির মতো পলি গ করে মদও এবার থেকে বিক্রি হবে। তারপরে আপনি গ্রামীণ উন্নয়নের কথা বলেছেন, নি এই ডি আর ডি-এ. স্কীমে দেশের কতটা উন্নতি করতে পেরেছেন কিছুই পারেন নি। র জেলা উত্তর ২৪ পরগনাতে আই আর ডি.পি.স্কীমে কেন্দ্রীয় সরকার ১৪ কোটি ১৭ ৫২ হাজার টাকা রেকমেন্ড করলেন কিন্তু ২২.১২.৯২ তারিখ অবধি জানি আপনারা ৩ কোটি ৭৫ লক্ষ ৬ হাজার টাকা মতো খরচ করতে পেরেছেন। এই টাকা দিয়ে নারা কি গ্রামীণ উন্নয়ন করবেন? অথচ আপনারা চেঁচাচ্ছেন যে টাকা নেই, কেন্দ্র টাকা ছনা ইত্যাদি। আপনারা যে টাকা পাচ্ছেন তা তো রাজ্য সরকারের কর্মচারিদের মাইনে ই চলে যাচ্ছে। সুতরাং আপনার বাজেট করে লাভ তো কিছু নেই। বাজেটে যে টাকা ছিল তার তো কিছুই খরচ করতে পারেন নি, প্রায় সর্বক্ষেত্রেই কার্টেল করেছেন। সব গাতেই এমবার্গো দেখানো হয়েছে এবং এতে গ্রামীণ উন্নয়ন বা আরবান ডেভেলপমেন্ট কি করে? একটা রাস্তা ঘাট বা ব্রিজ কিছুই হচ্ছে না। সুতরাং কাজের কাজ কিছুই হচ্ছে এই অবস্থাতে এই বাজেটকে বিরোধিতা করা ছাড়া তো কোনও উপায় নেই। আর টাই সুর কাটছেন লিটারেসির কথা বলে — আমি আজকে প্রশ্নোত্তর পর্বে মন্ত্রী শ্রীমতী করকে একটি প্রশ্ন করেছিলাম, তার উত্তরে শ্রীমতী কর বলেছেন যে কেন্দ্রীয় সরকার দিয়েছিলেন এই সাক্ষরতার ক্ষেত্রে ৫ কোটি ১৮ লক্ষ এবং রাজ্য সরকার খরচ করেছে ৩ কোটির মতো। এই যদি আপনাদের চিত্র হয়, সেই চিত্রকে সামনে রেখে বাস্তবিক র্ন করতে পারিনা, পারিনা বলে আজকে বাধ্য হয়ে এই বাজেটের বিরোধিতা করে র বক্তব্য শেষ করছি।

[4-50 — 5-00 p.m.]

**শ্রীমতী শান্তি চ্যাটার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ৯৩-৯৪ সালের বাজেট পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি। এবং বিরোধী দলের যে কাটমোশনগুলি নে এসেছে তার বিরোধিতা করে আমি কিছু বলতে চাই। আজকে আমরা কেন্দ্রীয় রের বঞ্চনার জন্য যে অর্থনৈতিক অবস্থার মধ্যে এসে দাঁড়িয়েছি সেখান থেকে মাননীয় মন্ত্রী যে বাজেট পেশ করেছেন তার জন্য তিনি ধন্যবাদ পাবার যোগ্য। কেন্দ্রীয় সরকার শ থেকে ঋণ নিয়ে আমাদের উপর যেভাবে বোঝা চাপিয়ে দিচ্ছে তাতে আমাদের নৈতিক সঙ্কট বেড়ে চলেছে। কৃষির ক্ষেত্রেও প্রচন্ড সঙ্কট দেখা দিয়েছে, শিল্পের ক্ষেত্রেও টা সঙ্কট দেখা দিয়েছে। একটু আগে বিরোধী দলের সদস্যদের বক্তব্য শুনছিলাম তারা ছলেন যে কৃষির ক্ষেত্রে উন্নয়ন হয়নি। আমরা জোর করে বলতে পারি কৃষিতে আমাদের

অর্থমন্ত্রী সাধারণ গরিব মানুষদের কথা ভেবে এই বাজেট পেশ করেছেন তারজন্য আমি তাকে ধন্যবাদ জানাচ্ছি। কৃষির ক্ষেত্রে আমাদের সাফল্য নিশ্চয় হয়েছে। আজকে কৃষকরা চাষবাস করছে আগে জলের জন্য ঠিকমতো চাষবাস করা যেতনা, এখন কিন্তু সেই জলের ব্যাপারে আমরা সাফল্যলাভ করতে পেরেছি। এবং ফসল আমরা তুলতে পারছি। সাধারণ মানুষের দিকে চেয়ে একটি কথা বলতে চাই তিস্তা প্রকল্পে যেটা আমাদের পক্ষ থেকে নেওয়া হয়েছে এই তিস্তা প্রকল্পকে আমরা এখনও ঠিকমতো কার্যে রূপায়িত করতে পারছি না। আমাদের এখানে সর্বত্র জলের সঙ্কটের জন্য ঠিকমতো চাষাবাদ করতে পারছিনা। কিন্তু তিস্তা প্রকল্পের ব্যাপারে কেন্দ্রীয় সরকারের যে সমস্ত প্রতিশ্রুতি বকেয়া টাকা দেবার কথা আছে তাও আমরা এখনও পর্যন্ত পাইনি। সেইজন্য আমাদের মাননীয় অর্থমন্ত্রী স্বনির্ভরতার উপর নির্ভর করে আমাদের বাজেট রচনা করেছেন। স্বাস্থ্যের ক্ষেত্রে, এবং শিক্ষার ক্ষেত্রে বাজেটে কম টাকা ধার্য করা হয়েছে। গ্রামেগঞ্জে যেখানে স্বাস্থ্যকেন্দ্র আছে সেখানে ঠিকমতো ঔষধ পাওয়া যাচ্ছে না। রোগিরা এসে ফিরে যাচ্ছে। স্বাস্থ্যকেন্দ্রগুলি ভগ্ন অবস্থায় পড়ে আছে। টাকার অভাবে সারানো যাচ্ছে না। তাই আমি মাননীয় অর্থমন্ত্রীকে বলব যাতে স্বাস্থ্য খাতে আরও বেশি টাকা বরাদ্দ করা যায়। শিল্পের ক্ষেত্রে আমরা দেখেছি বিশেষ করে ভিডিও হল যেখানে হচ্ছে সেখানে যে সিনেমাহলগুলি আছে সেইগুলি একেবারে বন্ধ হয়ে যাচ্ছে। এমন কি সেখানে যারা কর্মী আছে তারাও ছাঁটাই হয়ে যাবে। এই ব্যাপারে মাননীয় অর্থমন্ত্রীকে বিশেষ দৃষ্টিতে বলব। শিক্ষার ব্যাপারে বলব শিক্ষা আমাদের নিশ্চয় দরকার, শিক্ষাতে আমরা অনেক উন্নতি করেছি। কিন্তু শিক্ষা খাতে যে টাকা আছে সেই টাকাতে আমাদের সমস্ত কিছু হয়ে যাচ্ছে না। এই শিক্ষার জন্য যে সমস্ত ঘর করা দরকার, এইগুলি করা দরকার কারণ যে সমস্ত ছাত্রছাত্রিরা আসছে তারা স্কুলে ভর্তি হতে পারছে না ফলে ভাল ভাল ছাত্রছাত্রি তারা পড়াশুনা করার সুযোগ পাচ্ছে না। এইজন্য আরও স্কুল বাড়ানো দরকার। এবং যে সমস্ত স্কুলবাড়িগুলি ভেঙে পড়ছে সেইগুলি সারানো দরকার। তারজন্য আমি মাননীয় অর্থমন্ত্রীকে শিক্ষা খাতে টাকা বাড়াতে বলব এবং স্বাস্থ্যখাতেও আরও টাকা বরাদ্দ করা দরকার। মাননীয় মন্ত্রী মহাশয় মদের উপর ট্যাক্স বসানোর কথা বলেছেন, আমি এটাকে পূর্ণ সমর্থন করছি। আমরা দেখতে পাচ্ছি ঝুপড়িতে আজকাল মদ বিক্রি হচ্ছে। এখানে শুধু মদ, গাঁজা বিক্রি হয়না, এখানে আরও অনেক কুকর্ম হয়। এর ফলে সমাজবিরোধী তৈরি হচ্ছে। এইজন্য মদের ব্যাপারে অর্থমন্ত্রী যে ব্যবস্থা নিয়েছেন তাকে আমি সমর্থন জানাচ্ছি এবং বিরোধী দলের মাননীয় সদস্যদের আমি বলব তারা যাতে মাননীয় অর্থমন্ত্রীর সাথে সহযোগিতা করেন। মাননীয় অর্থমন্ত্রী তাঁতের শাড়ির কথা বলেছেন। আমাদের দেশের তাঁত শিল্পিরা যাতে বিদেশের বাজারে তাঁতের শাড়ি বিক্রি করতে পারে তারজন্য আমি বলব। মাননীয় অর্থমন্ত্রী যে কলকারখানাগুলো বন্ধ আছে সেগুলো খোলার কথা বলেছেন, সেগুলো যাতে খোলা যায় এই আশা রেখে মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[5-00 — 5-10 p.m.]

**শ্রী প্রবোধচন্দ্র পুরকায়েত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এবারে যে বাজেট বিবৃতি দিয়েছেন তা কয়েক বছরের বাজেট বিবৃতির তুলনায় সর্ববৃহৎ ও দীর্ঘমেয়াদি

গটি বিবৃতি। এই বাজেট বিবৃতিতে স্বাভাবিকভাবেই কেন্দ্রীয় সরকারের অর্থনৈতিক ব্যবস্থা তার নীতির ব্যাপারে সমালোচনা করা হয়েছে। এটা ঠিকই কেন্দ্রের কংগ্রেস সরকারের যে । অর্থনীতি সেই অর্থনীতির মধ্যে দিয়ে ভারতবর্ষকে পুরোপুরি বিদেশি সাম্রাজ্যবাদি, একচেটিয়া জপতিদের কাছে অবাধ লুণ্ঠনের সুযোগ করে দেওয়া হয়েছে এবং তারা যে নয়া নীতি ণ করেছেন সেই নয়া নীতির মধ্যে দিয়ে দেশি-বিদেশি শিল্পপতিরা আমাদের দেশে অবাধ বসা-বাণিজ্য, কল-কারখানা গড়ে তুলতে পারবে। এই নীতির আমি তীব্র সমালোচনা করি। ন্দ্রীয় সরকার আই.এম.এফের কাছ থেকে যে বিভিন্ন শর্তাধীনে ঋণ গ্রহণ করছেন এবং টা দেশকে ঋণের জালে জড়িয়ে দিচ্ছেন এটা সমালোচনার যোগ্য এবং আমাদের মাননীয় র্থমন্ত্রী তাকে সমালোচনাই করেছেন। এরপর তিনি বাজেটের অর্থনীতির কথা বলেছেন এবং নি বলবার চেষ্টা করেছেন যদি কেন্দ্রীয় সাহায্য পাওয়া যায় তাহলে তার আয়-ব্যয় ভাবে করবেন এবং কেন্দ্রীয় অর্থ যদি ঠিকমতো না পাওয়া যায় তাহলে তার নিজস্ব জস্বে কিভাবে আয়-ব্যয় করবেন সেই কথাও বলেছেন।

কিন্তু এত কথা বলে কেন্দ্রীয় সরকারের অর্থনীতির সমালোচনা করলেও মাননীয় র্থমন্ত্রীর বিবৃতিতে কেন্দ্রীয় অর্থমন্ত্রী ডঃ মনমোহন সিং-এর একটি দীর্ঘ ছায়া পড়েছে বলে ন হচ্ছে। এটা এইজন্য বলছি, তার কারণ, কেন্দ্রীয় সরকার যেমন আই.এম.এফ থেকে র্তাধীনে, ঋণ নিচ্ছেন তেমনি পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারও শর্তাধীনে বিশ্বব্যাঙ্কের কাছ কে ধার নিচ্ছেন এবং তারজন্যই এখানে ভরতুকি দেওয়া বন্ধ করে দিচ্ছেন ও জনসাধারণের পর করের ভার চাপাচ্ছেন। সেই দিক থেকে দেখলে দেখা যাবে যে কেন্দ্রীয় রকারের অর্থনীতির সঙ্গে আপনাদের অর্থনীতির মৌলিক কোনও পার্থক্য নেই। কেন্দ্রীয় রকারের শিল্পনীতি নিয়ে এখানে নানান কথা হয়েছে। সারা ভারতবর্ষে কয়েক লক্ষ ছোট, ড় কারখানা বন্ধ হয়ে আছে এবং দিনের পর দিন আরও বন্ধ হচ্ছে। পশ্চিমবঙ্গেও অনেক রখানা বন্ধ হয়ে গিয়েছে। তারপর কেন্দ্রীয় সরকার সারের উপর যে পরিমাণে ভরতুকি লে দিয়েছেন আই.এম.এফের নির্দেশে তারফলে সারের দাম আজকে বেড়ে যাচ্ছে। একথা মরা সকলেই জানি যে ভারতবর্ষের বেশিরভাগ মানুষ এই কৃষির উপর নির্ভরশীল এবং রতবর্ষ একটি কৃষিভিত্তিক দেশ। ভারতবর্ষের অধিকাংশ মানুষ যেখানে কৃষির উপর প্রত্যক্ষ পরোক্ষভাবে নির্ভরশীল সেখানে সারের উপর থেকে ভরতুকি তুলে দেওয়ার ফলে কৃষকদের পর এর প্রভাব পড়ছে এবং তারা অতিরিক্ত চাপের মধ্যে পড়ছেন ফলে কৃষকদের জীবনে কষ্ট বেড়ে যাচ্ছে। তারপর শিল্পের ক্ষেত্রে কেন্দ্র যে বিদায়নীতি নিয়েছেন তারফলে ভারতবর্ষে বিকা সংস্থানের উপায় সঙ্কুচিত হচ্ছে এবং সমগ্র দেশবাসীর উপর তার প্রভাব পড়ছে। পনারা দাবি করছেন যে পশ্চিমবঙ্গে শিল্পের বিকাশের একটা পরিবেশ সৃষ্টি হয়েছে এবং পনাদের কাছে বহু মানুষ লাইসেন্সের জন্য আবেদন করেছেন, সেগুলি আপনাদের বিবেচনাধীন াছে এবং কেন্দ্রের কাছে পাঠিয়েছেন এবং এর থেকেই বোঝা যাচ্ছে যে পশ্চিমবঙ্গে শিল্প কাশের পরিবেশ সৃষ্টি হয়েছে। কিন্তু বাস্তবে এটা কি সত্য? আমরা তো দেখছি যে শ্চিমবঙ্গে একটার পর একটা কারখানা বন্ধ হয়ে যাচ্ছে এবং তার ফলে এখানে হাজার মিক লে-অফ, ছাঁটাই ইত্যাদির কোপে পড়ে তাদের রুজি রোজগার হারাচ্ছেন এবং না খেয়ে । আপনারা পশ্চিমবঙ্গের যুবক যুবতীদের হলদিয়া পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্সের স্বপ্ন

দেখিয়েছিলেন এবং বলেছিলেন এই হলদিয়া পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স হলে এখানে লক্ষ বেকারের কর্ম সংস্থানের ব্যবস্থা হবে। কিন্তু বিগত কয়েক বছর ধরে আমরা দেখ হলদিয়া পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স যে তিমিরে ছিল সেই তিমিরেই পড়ে আছে। এই ক চালু হবার কোনও আশার আলো দেখতে পাচ্ছি না। এরপর আমি বিদ্যুতের কথায় এখানে তাপ বিদ্যুৎ কেন্দ্র সম্বন্ধে আপনারা অনেক কথা বলেছেন। বক্রেশ্বর তাপ সম্বন্ধে আজকেই হাউসে প্রশ্ন এসেছিল কিন্তু দেখলাম এ ক্ষেত্রে মাননীয় বিদ্যুৎমন্ত্রী জবাব দিতে পারলেন না। আপনারা পশ্চিমবঙ্গের তাপ বিদ্যুৎ কেন্দ্র নিয়ে অনেকরকম করছেন কিন্তু অপর দিকে আমরা দেখতে পাচ্ছি বিদ্যুৎ সঙ্কটের জন্য পশ্চিমবঙ্গে কলকারখানা ঠিকমতন চালু রাখা যাচ্ছে না। আপনারা গ্রামে বিদ্যুৎ নিয়ে যাবার ব্যা অনেক প্রতিশ্রুতি দিয়েছিলেন কিন্তু আসলে আমরা দেখছি সেই কাজ স্তব্ধ হয়ে গিয়েছে তাপ বিদ্যুৎ কেন্দ্রগুলি কাদের সহযোগিতায়, কাদের অর্থে, কবে হবে তার কোনও প্রতি এই ভাষণে নেই। গ্রামীণ বৈদ্যুতিকরণের কথা আগেই বলেছি, এখন সেই প্রসঙ্গে এসে বলছি, আপনাদের পরিকল্পনা ছিল যে প্রতি গ্রামে, প্রতি মৌজাতে বিদ্যুৎ নিয়ে হবে। কিন্তু সেই ব্যবস্থা আপনারা চালু করতে পারেন নি। বিগত কয়েক বছর ধরে যা আসছি তা হল বহু জায়গাতে যে সমস্ত পোল বসানো হয়েছিল, তার লাগানো হয়েছিল অনেক পোল ঝড়ে পড়ে গিয়েছে, পোল, তার যা লাগানো হয়েছিল অনেক জায়গায় হয়ে গিয়েছে। পোল ভেঙে পড়েছে — এইরকম একটা অবস্থার সৃষ্টি হয়েছে। বারবার ডিস্ট্রিক্ট লেভেলে বললেও তার কোনও প্রতিকার হয়নি। গ্রামাঞ্চলে বিদ্যুৎ অস্ত। আমরা প্রতি বছরই তফসিলি জাতি এবং উপজাতিদের স্বার্থে লোকদ্বীপ প্রকল্পে শুনি। অথচ আজ পর্যন্ত লোকদ্বীপ প্রকল্প অনুসারে রাজ্যের কোথাও আদিবাসি এবং অধ্যুষিত অঞ্চলে বিদ্যুৎ সরবরাহের ব্যবস্থা করা হয়নি। এইরকম একটা বেহাল অবস্থা শিক্ষা ব্যবস্থা আজকে চূড়ান্ত অবস্থায় গিয়ে পৌঁছেছে। গত কয়েক বছর ধরে দেখছি অর্থমন্ত্রী, আপনি কোন খাতেরই পুরো টাকা জোগাড় করতে পারছেন না এবং দিতে না। বরাদ্দকৃত অর্থের কোথাও ৪৮% কোথায় ৫০% দিচ্ছেন। এরফলে আজকে পশ্চিম অর্থনীতি সম্পূর্ণভাবে পঙ্গু হয়ে গেছে, ভেঙে পড়েছে। শিক্ষকরা শুনতে পাচ্ছি মাসের তারিখ বেতন পাচ্ছেন না। শিক্ষকরা এ নিয়ে ডেপুটেশন দিচ্ছে। এরপরেও কি আপনি পারেন, পশ্চিমবাংলার অর্থনৈতিক চিত্র উন্নতির দিকে যাচ্ছে? শিল্প বিকাশ বা অর্থ বিকাশের এটা কোনও চিত্র নয়। আজকে কলকাতা বিশ্ববিদ্যালয় অর্থ সঙ্কটের জন্য বিক্রি করছে। আপনারা অর্থ দিতে পারছেন না বলেই এইরকম ঘটনা ঘটছে। আজকে সরকারি কর্মচারিদের বেতন দিতেই হিমসিম খাচ্ছেন। শুধুমাত্র তাদের বেতন গিয়ে সমস্তরকম উন্নয়নমূলক কাজকর্ম কার্টেল করতে হচ্ছে। কার্টেল করে কোনও কর্মচারীদের বেতন দিচ্ছেন। এরপরেও আপনাদের পিয়ারলেসের মতো সংস্থার কাছে হাত পাততে হচ্ছে, চড়া সুদে তাদের কাছ থেকে ঋণ করতে হচ্ছে। এর থেকেই যাচ্ছে রাজ্যে কি প্রচন্ড অর্থনৈতিক সঙ্কট চলছে। আজকে হাসপাতালগুলোর অবস্থা আজকেই হাউসে সরকার পক্ষ এবং বিরোধীপক্ষের বহু সদস্য উল্লেখ করেছেন যে, পশ্চিমব বিভিন্ন জেলায় আন্ত্রিক রোগ ব্যাপকভাবে ছড়িয়ে পড়েছে। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীও এ বিষয়ে বিবৃতি দিলেন তা ভয়াবহ। মানুষ ব্যাপক-ভাবে আক্রান্ত হচ্ছে এবং মারা যাচ্ছে।

তাদের চিকিৎসা হচ্ছে না, ওষুধ নেই। হাসপাতালগুলোর চূড়ান্ত অবস্থা, ঘর বাড়ি ভেঙে পড়ছে। বেডগুলোর ভয়াবহ অবস্থা, বিছানা বালিশ নোংরা অবস্থায় পড়ে আছে। ডাক্তার-বাবুরা ওষুধের প্রেসক্রিপশন করে দিচ্ছেন, বাইরে থেকে সংগ্রহ করতে হচ্ছে। আজকে চিকিৎসা ব্যবস্থা বেসরকারিদের হাতে তুলে দেবার মতো ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে। মাননীয় অর্থমন্ত্রী, আপনি আপনার বাজেট বিবৃতিতে কর্ম সংস্থানের কথা বলেছেন। অথচ আমরা দেখছি রাজ্যে দিনের পর দিন বেকারের সংখ্যা বাড়ছে। আজকে পশ্চিমবাংলায় ৫২ লক্ষ বেকার বেড়েছে। প্রতি বছর বেকারের সংখ্যা বেড়ে চলেছে এবং সেটা আপনার তথ্য থেকেই আমরা জানতে পারছি। আপনি বলছেন স্বনির্ভর প্রকল্পের মধ্যে দিয়ে বেকারদের কাজ দেবেন। কিন্তু আমরা দেখছি সেই প্রকল্পও ফেল করছে। ব্যাঙ্ক টাকা দেয় না। এই প্রকল্পে যাদের নাম সিলেকশন হয় তারা ব্যাঙ্কের দরজায় হেঁটে হেঁটে পায়ের চটি খইয়ে ফেলছে। অথচ আপনি বলছেন স্বনির্ভর প্রকল্পের মধ্যে দিয়ে বেকার যুবকদের কর্মসংস্থানের ব্যবস্থা করছেন! বাস্তবে তা হচ্ছে না। আপনি পুলিশ খাতে প্রতি বছর বরাদ্দ বৃদ্ধি করছেন, অথচ আজকে রাজ্যের আইন-শৃঙ্খলা পরিস্থিতির অবস্থা কি? মানুষের নিরাপত্তা কোথায়? বোম্বের ঘটনার পরে কলকাতায় লালবাজারের পুলিশ হেড কোয়ার্টারের নাকের ডগায় যে ঘটনা ঘটে গেল তারপর আর আইন-শৃঙ্খলা বলে কি কিছু আছে? সাট্টা ডন রশিদ খাঁকে নিয়ে প্রতিদিন কাগজে বিভিন্ন খবর বেরচ্ছে এবং বিভিন্ন তথ্য বেরচ্ছে, এসবের সত্য মিথ্যার উপযুক্ত তদন্ত হওয়া উচিত। তদন্তের মধ্যে দিয়ে সত্য বেরিয়ে আসুক। অথচ তদন্ত যেভাবে হচ্ছে তাতে দেখছি সমস্ত কিছু চেপে দেবার চেষ্টা চলছে। কাগজে বেরচ্ছে, কি সরকার পক্ষ, কি বিরোধী পক্ষ — সরকারি দলের এবং বিরোধী দলের রাজনৈতিক নেতাদের নাম বেরচ্ছে। রশিদের মতো সমাজবিরোধী, যারা ভয়ঙ্কর কাণ্ড ঘটাচ্ছে তাদের সঙ্গে নাকি রাজনৈতিক নেতাদের যোগাযোগ রয়েছে! তারপর দেখা যাচ্ছে ঘটনা ঘটার প্রায় ৭।৮ ঘন্টা পরে সেখানের মূল নায়ককে গ্রেপ্তার করা হল। গ্রেপ্তার করার পর ইনভেস্টিগেশন করা হল ৪৮ ঘন্টা পরে। এ থেকে কি প্রমাণিত হয়? যাদের হাতে দায়িত্ব দিলেন অর্থাৎ পুলিশ-বাহিনী তারা যদি ফেল করে তাহলে এত টাকা দিয়ে এতবড় পুলিশ বাহিনী পুষছেন কেন? আর তারা যদি ঠিক থাকে তাহলে বুঝতে হবে রাজনৈতিক প্রভাবে তারা ঠিকমতো কাজ করতে পারছে না। রাজনৈতিক নেতাদের প্রভাবে এবং তাদের চাপে পুলিশ ঠিকভাবে এগুতে পারছে না, সত্যটা উদ্ঘাটন করতে পারছে না। রাজনৈতিক নেতাদের বিভিন্ন সময়ে নির্বাচনে সাহায্য করেছেন। মন্ত্রীদের নামও এক্ষেত্রে জড়িয়ে পড়েছে। বোম্বের ক্ষেত্রেও তাই হয়েছে। তাই আমি বলতে চাই, সঠিকভাবে তদন্ত হোক, দেশবাসী জানুক প্রকৃত ঘটনাটা কি। এইসব সমাজবিরোধীরা রাজনৈতিক নেতাদের নিয়ন্ত্রণ করছে। এই সমস্ত সমাজবিরোধীদের ব্যবহার করা হয় রাজনৈতিক উদ্দেশ্যে এই অবস্থা যদি চলে তাহলে আমরা আজ যে-খানে দাঁড়িয়ে আছি। এমনিতেই তো আমরা পশ্চিমবঙ্গে বোমাতঙ্ক চলেছে, মানুষ ভয়ে আতঙ্কগ্রস্ত হয়ে পড়েছে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে বলতে চাই, আপনার অর্থনৈতিক সঙ্কট আছে জানি। কেন্দ্রীয় অর্থনীতির জন্য পশ্চিমবঙ্গের অর্থনীতিতে চাপ পড়েছে। সেই অবস্থার মাঝখানে দাঁড়িয়ে আপনার যে অর্থনৈতিক পরিকল্পনা সেই পরিকল্পনার দ্বারা পশ্চিমবঙ্গকে পুনরুজ্জীবিত করতে পারবেন না। বিগত কয়েক বছর ধরে যে বাজেট নীতি চালু করেছেন, এতদিন ধরে বারেবারে ঘাটতিশূন্য বাজেট দেখিয়েছেন কিন্তু এবারে যে ঘাটতি দেখাচ্ছেন, যে পরিমাণ ঘাটতি দেখাচ্ছেন তাতে আমি

আশঙ্কা করছি সেই ঘাটতির পরিমাণ বাড়বে। আপনি রাজস্ব সংগ্রহের কথা বলেছেন আপন বামপন্থী রাজনীতির চর্চা করেন আর দেশে ঢালাও মদের দোকান বসাচ্ছেন। ঢালাও ম লাইসেন্স দিচ্ছেন এই অজুহাত দেখিয়ে যে এতে করে ঠেকগুলি বন্ধ করা যাবে। আজ যদি সত্যিকারের নজরদারি ব্যবস্থা না করেন তাহলে আপনি যতই নতুন লাইসেন্স দিন কেন ঠেক আরও গজিয়ে উঠবে। তাই এইরকম একটা অবস্থায় এবং এইরকম একটা প অর্থনৈতিক ব্যবস্থায় পশ্চিমবঙ্গকে পুনরুজ্জীবিত করতে পারবে না। তাই এই বাজেটের অ তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

## 35th Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the 35th Report of the Busine Advisory Committee. The Committee met in my chamber on today an recommended the following business :

| | | | | |
|---|---|---|---|---|
| Monday, | 29.3.93 : | | Discussion and Voting on Demands for Supplementary Grants for the year 1992-93 .. | 4 hours |
| Tuesday, | 30.3.93 : | (i) | The West Bengal Appropriation (Vote on Account) Bill, 1993 (Introduction, Consideration and Passing) .. | 2 hours |
| | | (ii) | The West Bengal Appropriation Bill, 1993. (Introduction, Consideration and Passing) .. | 2 hours |
| Wednesday, | 31.3.93 : | (i) | The West Bengal Finance Bill, 1993 (Introduction, Consideration and Passing) .. | 2 hours |
| | | (ii) | The West Bengal Taxation Laws (Amendment) Bill, 1993 (Introduction, Consideration and Passing) .. | 2 hour |
| Thursday, | 1.4.93 : | | Demand No.21—Home (Police) Department .. | 4 hour |
| Friday, | 2.4.93 : | (i) | Demand No.57—Co-operation Department .. | 2 hour |
| | | (ii) | Demand No.40—Refugee Relief and Rehabilitation Department .. | 1 hour |

| | | | | | | |
|---|---|---|---|---|---|---|
| | | | (iii) | Demand No.4<br>Demand No.8 | Judicial Department .. | 1 hours |
| Monday, | 5.4.93 | : | (i)<br>(ii) | Demand No.7<br>Demand No.61 | Land & Land Reforms Department | 4 hours |
| Tuesday, | 6.4.93 | : | (i)<br>(ii)<br>(iii) | Demand No.26<br>Demand No.37<br>Demand No.90 | Municipal Affairs Department .. | 4 hours |
| Wednesday, | 7.4.93 | : | (i) | Demand No.73—Cottage and Small Scale Industries Department .. | | 2 hours |
| | | | (ii) | Demand No.41—Scheduled Castes and Scheduled Tribes Welfare Department .. | | 2 hours |
| Thursday, | 8.4.93 | : | (i) | Demand No.51—Fisheries Department .. | | 2 hours |
| | | | (ii) | Demand No.52—Forest Department .. | | 2 hours |

On 23rd March, 1993, the House will Start at 10 a.m. There will be no mention cases on that day.

[5-10 — 5-20 p.m.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি এর আগেও কংগ্রেসকে দয়া করছেন, এইসব কথাবার্তা বলেছেন। দয়া করছেন যদি বলেন, আমি বুঝতে পারছিনা যে কে কাকে দয়া করছে। আমি কালকে বিজনেস অ্যাডভাইসরি কমিটিতে যেতে পারিনি। কিন্তু একটা ব্যাপার রিভিউ করা দরকার। মেনশন বন্ধ থাকবে, জিরো আওয়ার বন্ধ থাকবে। গত শনিবারও এটা করেছেন। আমরা কোয়েশ্চেনের অ্যান্সার বহুদিন পাইনা। প্রত্যেকদিন আপনি ৩৩টা করে প্রশ্ন দিচ্ছেন। আপনি জানেন যে স্টার কোয়েশ্চেন সবগুলি কখনই আসবেনা। ১০।১২টা মাত্র নেওয়া হচ্ছে, বাকিগুলি টেবলড হওয়ার জন্য দিচ্ছেন। আপনি হাউসের শেষে বলবেন যে এতগুলো স্টার কোয়েশ্চেন করা হয়েছে ইত্যাদি ইত্যাদি। ইট ইজ ওয়ান কাইন্ড অব জাগলারি। আপনি প্রত্যেকদিন ৩৩টা করে কোয়েশ্চেন দিচ্ছেন, আপনি জানেন যে এগুলি হবেনা। আপনি পেজ ১২৩-এর ২৮৭ রুলটা দেখুন। "At any time after the report has been presented to the House a motion may be moved that the House agrees or agrees with amendments or disagrees with the reports :" আমি আপনাকে অনুরোধ করছি, এটাকে অন্যভাবে না নিয়ে এটা একটা আলোচনা করে রিভিউ করার জন্য আর একটা মিটিং ডাকুন। অনেক বক্তা আছে, এই [illegible]টা নিয়ে আলোচনা করুন। আমাদের যখন রিজার্ভেশন আছে, বক্তা আছেন, আলোচনা

করার সুযোগ দিন, আমরা কো-অপারেশন করব, এতে কোনও অসুবিধা নেই। এটা এখান থেকে পাশ করার আগে আপনি একটা মিটিং করুন।

**Mr. Speaker :** Mr. Mukherjee, you were not present at that meeting and the Minister-in-Charge of Information and Cultural Affairs was present. And I requested tomorrow is a kind of special occasion where an early sitting for subsequent adjournment of the House is necessary because of the programme on communal harmony at Nazrul Manch at 5.00 p.m. For this purpose the House had to adjourn at 4.00 O'clock to facilitate the members to present at the programme. It was on that understanding it was agreed that the House would sit at 10 O'clock and that mention will not be taken up tommorw. I had very categorically stated that I am in no position either to curtail or adjust these things. I told the Minister also that on my part it is not possible. If all the parties agree, i.e., subject to the agreement of all parties this can only be done. And there was agreement of all parties. Now, how can I who presided over the meeting and categorically stated that subject to the agreement of all parties this can be done suggest now that there should be an amendment to it.' How it is possible? How can I announce other things on the floor of the House now ?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রবীন্দ্র সদন খুব বেশি দুরে নয়, ১৫ মিনিটের মধ্যে চলে যাওয়া যায়, খুব বেশি হলে আধ ঘন্টা লাগবে। কিন্তু কোয়েশ্চেন আওয়ার ইজ এ বিগ প্রিভিলেজ। উনি যেটা বলেছেন সেটা ঠিকই বলেছেন আপনি স্টার কোয়েশ্চেন দিচ্ছেন ৩৩টা। আমাদের বহু কোয়েশ্চেন দিচ্ছেন না, মোর ইমপর্টেন্ট কোয়েশ্চেন দিচ্ছেন না।

**Mr. Speaker :** I am quite willing to do that. I have got no problem over that. I have got on hesitation to accept the sitting of the House at 11 O'clock and we can have the usual business at 11 O'clock

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে আমার বক্তব্য একই। এখানে আমরা যেহেতু অপোজিশন, আমরা কো-অপারেশন করব। কিন্তু রাইট ফ্রম দি বিগিনিং আমরা দেখছি যে ১০ দিন চলে গেল আমরা কোনও কোয়েশ্চেন পেলাম না আপনাকে ফোন করে জানতে পারলাম Government is not ready. The opposition is not there to bail out the Government of its difficulty. An inert and inefficient Government is leading the State. ওরা দেবেন না, কোশ্চেয়েনের উত্তর হতে পারবে না, তারজন্য তা না, আইন মোতাবেক আপনি কোয়েশ্চেন অ্যাটেন্ড করেছেন। You have submitted the questions. We are entitled to get answer. আপনি ১০ দিন উত্তর দিতে দিলেন না। আবার কালকে আমাদের একজন কম ছিল মেম্বার, আপনাকে বললাম আপনি ৩৬৬ ওয়েভ করুন। আপনি করেন নি। আপনি বাইরে গিয়ে প্রেসকে বলেছেন, 'আমি কংগ্রেসকে কতদিন আর দয়া দেখাব।' আপনার দয়ায় কংগ্রেস বেঁচে

কলে সেই দিনই কংগ্রেসের মরা উচিত।

(গোলমাল)

ট-আপ বাবকানিয়ার। আজকে আপনাকে বলতে চাই এই যে পর পর আপনি করে চ্ছেন, ১১টায় হাউস উই ডিসাইডেড। কিন্তু ১০ টায় হাউস কি করে করলেন, under hat right without the consent of the House. You have not the author- y to off and on change the schedule of the House. এটা হতে পারে না। মরা ধরেই নিলাম যে একটা মিটিং হবে। মিটিং-এর ব্যাপারে কালচারাল অ্যাফেয়ার্স নিস্টারকে ডেকে বলে দিয়েছেন, চিফ সেক্রেটারিকে ডেকে বলে দিয়েছেন মিটিং যে দিন ক হয়েছিল যে এক, সব পার্টি যাবে, কিন্তু বলবার অধিকার থাকবে না। অল রাইট গ্রড। এই সভা will be presided over by the Governor, all right, agreed. ভর্নর প্রিসাইড করবেন। চিফ মিনিস্টারের ভূমিকা কি হবে? he will administer only th একটা প্রেসক্রাইব ওথ থাকবে। ওথে যদি ওরা দিয়ে থাকে সবাইকে বাধ্যতামূলক নবাদ করতে হবে, আমরা তো করতে পারবো না। সেইজন্য বলেছিলাম যে আগে াদের কাছে ওথটা দেখিয়ে নিতে হবে, আমাদের অ্যাপ্রুভ করিয়ে নিতে হবে। আমি ওথের ারে চ্যালেঞ্জ করেছিলাম, ওরা বলেছেন পার্টি অফিসে পাঠিয়েছি। যাইহোক it has not n brought to my notice. এটা আমি এখন পেলাম, এটাতে আমাদের আপত্তি নেই। । ব্যাকানিয়ার

(গোলমাল)

নারা চিঠি যেটা ইসু করেছেন তাতে তো লেখা থাকবে চিফ মিনিস্টার শপথ বাক্য পাঠ বেন। আপনারা তো কোনও অ্যাজেন্ডা দেন নি। আপনাদের রাজনীতি করতে হবে, সামনে য়েত নির্বাচন আছে, মিউনিসিপ্যালিটি নির্বাচন আছে। অ্যাজেন্ডা দিয়ে দিলেন কি? মুখ্যমন্ত্রীর ণ। আমি যখন চার্জ করেছিলাম তখন তো এই কথা ছিল না। প্রতি স্তরে যদি াজিশনের মাথায় কাঁঠাল ভেঙে এই ধরনের সিদ্ধান্ত করতে চান তাহলে তো আমরা র। আপনি নিজেকে সংযত করবেন, অপোজিশন সম্বন্ধে লুজ টক করবেননা। যদি দের কাছ থেকে কিছু পেয়ে থাকেন বলবেন। রবীন্দ্রনাথের একটা কথা আছে সেটা বলি।

"শৈবাল দিঘিরে বলে উঁচু করি শির,

লিখে রেখো একফোঁটা দিলাম শিশির।"

নাকে গোটা বছর আমরা কো-অপারেট করে যাচ্ছি আর আপনি বললেন আমাদের দয়া ন! দয়া তো না। আমাদের একজন কম হয়েছে তাতে আপনি না করে দিলেন। আমরা া নিয়ে আসতে পারি।

(গোলমাল)

কাটি করুন, কান্নাকাটি করুন, করুন। স্যার, আপনি তো কিছু বলবেন না। আপনা ৩৪৭ কোথায় গেল? ৩৪৮ কোথায় গেল?

## RULING FROM CHAIR

**Mr. Speaker :** Dr. Abedin, You are a very senior Parliament ian and a very respected Parliamentarian at that. We all, expect t the language that you should use in the House would be more deco and compatible with the dignity of the House. We expect that from y at least because of your age, your seniority and the position you n hold. I reiterate that this afternoon at the Business Advisory Commit — I am not anyone to curtail anybody's time though I have the pov but I never do it myself. Business Advisory Committee is a Commit of the House. The Business Advisory Committee has got memb representing all the political parties in the House. Your representat was present at that meeting. It was agreed at that meeting that cert things will be recommended to the House. Pursuant to that agreem these recommendations have come. If you want to withdraw from t recommendations those are different things. But Parliament does r function in this manner. I would like to repeat again that when y attend the meeting, when you come to an agreement you are suppos to uphold it on the floor of the House. You are not supposed to ba out from it, withdraw from it. It is unfortunate. Now you are trying raise irrelevant issues that you did not allow us more questions, you d not relax this rule, you did not relax that rule, you did not give us t benefit of moving the censure motion so I will not do this, the Ch Minister was not supposed to make a speech, he was supposed to re an oath." These are irrelevant issues present before the House at t moment. Neither of these are relevant. The question now is that w have before us the recommendations of the Business Advisory Comm tee on which your party was represented discussed, decided. After y have decided, if you feel that 'No, we cannot honour the decision the B.A. Committee', then I have to change it. There is no proble on my part. In that case, the House will go on with its usual cour of Business. I am quite willing to do that. If you demand change, I c change it. Now you say what do you want.

[5-20 — 5-30 p.m.]

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** আপনার সিদ্ধান্তের পরে কোনও বিতর্ক চলেনা। তবে আপ অনুমতি নিয়ে একটি কথা বলছি। আমরা আমাদের দলের পক্ষ থেকে বি.এ. কমি মিটিংয়ে পরিষ্কার ভাবে বলেছিলেন যে আমরা প্রথম থেকে প্রশ্নোত্তর পর্বে ডিপ্রাইভড হয়ে বেশ কিছুদিন প্রশ্ন আসেনি। আপনি সেই ব্যাপারে মেনশন করেছেন, ঠিকভাবে এটা অ উচিত ছিল। আমরা সঠিকভাবে মেনে নিয়েছি। আপনার ফিলিংস কি তা আমরা বুঝ পেরেছি। বি.এ. কমিটির মিটিংয়ে আমি বক্তব্য রেখেছিলাম আমাদের দলের পক্ষ থেকে। ক্যান নট ডিপ্রাইভ আস। অ্যাজ এ হোল ইন দি হাউস এটা হওয়া উচিত নয়। অ্যাজ

এনি মেম্বার শুড নট বি ডিপ্রাইভড। কোয়েশ্চেন আনসারের যে পার্ট, অলরেডি একটা পার্ট যেটা হতে পারত সেই সময়টা চলে গেছে যখন কোয়েশ্চেন হয়নি। মেনশন, আওয়ার মেনশন আমরা করতে পারি নি। খুব স্বাভাবিক ভাবেই বিতর্ক উঠেছে। প্রাসঙ্গিক যে একটা অনুষ্ঠান আছে, টাইমের ব্যাপার আছে, আমাদের সেখানে পার্টিসিপেট বলা হচ্ছে। মিটিংয়ে আমরা বক্তব্য রেখেছিলেন, বলেছিলাম যে এটা ঠিক হচ্ছে না। বলেছি যে প্রশ্নোত্তর পর্ব কিছুতেই কার্টেল করা চলবে না। টাইমকে এগিয়ে নিয়ে ক্ষেত্রে বলেছেন, পার্টিসিপেট করার জন্য এটা করতে হচ্ছে। ওখানে আমরা প্রোটেস্ট বলেছিলাম যে হাউস যা সিদ্ধান্ত নেবে তাই হবে, আমরা মেনে নেব। তবে আমরা নোট অব ডিসেন্ট দিয়েছিলাম। আমাদের অনেক সময় চলে গেছে, আমরা বলেছিলাম মেনশন করতে পারছি না, জিরো আওয়ার আসতে পারছে না। সেই পরিপ্রেক্ষিতে নিশ্চয়ই বিতর্কের ব্যাপার নয় আপনি কনসিডার করতে পারেন, আপনি সুপ্রিম, এই রে আপনি যদি রিভিউ করেন তাহলে ভাল হয়।

**মিঃ স্পিকার ঃ** ডাঃ ভুঁইয়া, আপনি কোনও নতুন সাজেশন দিলেন না। There is question of note of dessent. I am in no mood of curtailing any-'s time. Your representation was also in the B.A. committee. The er was discussed তবে কিছু মেম্বার থেকে যাবে, হাউস চলবে। আপনার প্রোগ্রাম কি করে, মিনিস্টার বলেছেন, আপনারও তো থাকার কথা আছে। আমি বলেছি হাউস অ্যালাউ করে আমি যাব, যদি অ্যালাউ না করে তাহলে যেতে পারব না। আই সেড ্যাট পয়েন্ট, কালকে বাজেটের শেষ দিন। অপোজিশন দুদিন বলতে পারে নি, যেকোনও ই হোক তারা অংশ গ্রহণ করতে পারেন নি। তাদের এমনিতে সময় কার্টেল হয়েছে। দিজ হ্যাভ বিন সেড ইন দি বি.এ. কমিটি। কমিটিতে ডিসকাশন হয়েছে। বি.এ. কমিটির াচনা নিয়ে আমরা সাধারণত হাউসে আলোচনা করি না, তবু করতে হচ্ছে। আমি ই যে কোয়েশ্চেন মেনশন রাখা যাবে না। তখন সুব্রতবাবু বলেছিলেন, কোয়েশ্চেন গুলো বাদ গেছে, কোয়েশ্চেনটা রাখুন। আমি বলেছিলাম, আমি রাখার পক্ষে। হাউস সকাল ১০ টায় আরম্ভ হয় তাহলে রাখতে পারি। দেয়ার ওয়াজ ইউনেনিমেটি অন ইট। টারও বলেছেন যে কালকে আমাদের অনেক প্রোগ্রাম আছে, তাও কালকে ১০ টায় , তাহলে কোয়েশ্চেনটা রাখা যাবে। হাউস ১০ টায় বসার সিদ্ধান্ত হয়।

হাউস সকাল ১০ টায় বসবে তা না হলে কোয়েশ্চেন আওয়ার রাখা সম্ভব নয়। ং ১০টাতেই হাউস বসানো হবে। কথা হচ্ছে যে, আই ডু নট লাইক টু কার্টেন এনি রাইট। আপনাদের যখন নেতা আসবে বলে প্রোগ্রাম ছিল তখন আমি তো হাউস র সময়ে বন্ধ করে দিয়েছিলাম। মেনশন আওয়ার সাসপেন্ড করে দিয়েছিলাম। আর ক আপনারা কেন এই প্রস্তাব মেনে নিতে পারছেন না? আপনাদের অনুরোধে যখন হাউস বন্ধ করেছিলাম তখন রুলিং পার্টির লোক এই বিষয়ে আমার কাছে এসে ও কথা বলেনি বা প্রতিবাদ করেনি। কিন্তু আজকে আপনারা এইরকম ব্যবহার করছেন ? ইট ইজ নট ফেয়ার।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, আমি প্রস্তাব করছি যে, হাউস ১১ টার সময়ে বসুক।

**মিঃ স্পিকার ঃ** ঠিক আছে, ১১টার সময়েই হাউস বসবে, যেরকম প্রোগ্রাম আ সেইরকমই হবে। যারা যেতে পারবেন তারা যাবেন। যদি কোরাম না থাকে তাহলে হাউ বন্ধ হয়ে যাবে। অতএব এইভাবেই অ্যামেন্ডমেন্ট হল যে হাউস ১১টার সময়ে বসবে। আ এখন পরিষদীয় মন্ত্রীকে বলব যে তিনি এই মোশন অ্যাজ অ্যামেন্ডেড বলে এটা মুভ করু

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কার্য উপদেষ্টা কমিটির প্রতিবে যেভাবে এই সভায় অ্যামেন্ডেড হল সেটাই সুপারিশ গ্রহণ করার জন্য আমি এই সভা প্রস্তাব উত্থাপন করছি।

**মিঃ স্পিকার ঃ** আশা করি এটা অ্যাজ অ্যামেন্ডমেন্ট বলে গৃহীত হল।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিজনেস অ্যাডভাইসারি কমিটিতে কং সদস্যরা যে কথা বলেছেন এখানে সেই কথা বলছেন না। মানসবাবু ওখানে যেকথা বলেছি এখানে সেই কথা বলছেন না। তিনি বিজনেস অ্যাডভাইসারি কমিটিতে এই কথা বলেন এখানে যে নোট অফ ডিসেন্টের কথা বলছেন সেকথা বি.এ. কমিটিতে বলেন নি। বি কমিটিতে বুদ্ধদেব বাবু বলেছিলেন তার ১০টায় আসতে খুব অসুবিধা হবে কিন্তু তাস তিনি রাজি হয়েছিলেন আসতে। কিন্তু আমরা এখানে দেখছি বি.এ. কমিটিতে একরকম বললেন আর হাউসের মধ্যে দলাদলিতে আরেকরকম কথা বললেন। এই জিনিস হতে না। বি.এ. কমিটি যে রেকমেনডেশন দিয়েছে সেটা হাউসে চেঞ্জ করা ঠিক নয়।

**শ্রী ননী কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বি.এ. কমিটিতে সিদ্ধান্ত হল সেটা ঐক্যমত নিয়েই সিদ্ধান্ত নেওয়া হল। সেটা আবার হাউসে এসে পরিবর্তন করা হল। এই পরিবর্তন করলে হাউস চলবে কি করে? এইভাবে তো চলতে পারে না, ওদের দল আছে, এক এক সময়ে এক এক রকম বলেন। সুতরাং আমাদের যে সিদ্ধান্ত নেওয়া হ তাই হওয়া উচিত। এইরকম দায়িত্বজ্ঞানহীনের মতো হাউসে আচরণ করলে চলবে কি সুতরাং আমাদের যে প্রস্তাব সেটা মানা উচিত।

**মিঃ স্পিকার ঃ** শ্রী ব্রহ্মময় নন্দ, আপনি বাজেটের উপর আপনার বক্তব্য রা

[5-30 — 5-40 p.m.]

## GENERAL DISCUSSION ON BUDGET RESUME AGAI

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে ব্যয়বরাদ্দ করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি। এই বাজেট পুরোপুরিভাবে সাধারণ মানুষে রক্ষিত হয়েছে। কেন্দ্রীয় সরকারের বাজেট বিরোধী দৃষ্টির থেকেই এই বাজেট বে এখানে অনেকেই এই বাজেটকে দীর্ঘ বাজেটে বলেছেন। আমি বলতে চাই যে, এ বাজেট ঠিকই কারণ বামফ্রন্ট সরকার দীর্ঘ পথ অতিক্রম করে এসেছে এবং সামনে ত পথ, তাই এই বাজেটও দীর্ঘতম হবেই এবং এটা একটা ঐতিহাসিকও বাজেট বল পারে। এই বাজেটের গুরুত্বপূর্ণ যে দিকগুলি দেখলাম তাতে এখানে কর্মসংস্থানের ক হয়েছে, আগামী আর্থিক বছরে ৮ লক্ষ কর্মসংস্থানের লক্ষ্যমাত্রা ধরা হয়েছে এ বাজেটের উৎপাদন বৃদ্ধিকে গুরুত্ব দেওয়া হয়েছে তার সঙ্গে সঙ্গে বলব সেচের বা

অগ্রাধিকার দেওয়া এবং যে সমস্ত সেচ প্রকল্প এখন সরকারের কাছে বর্তমান সেই সেচ প্রকল্পগুলিকে যথাসাধ্য ত্বরান্বিত করা যেমন তমলুক মাস্টার প্ল্যানের কাজ, ঘাটাল মাস্টার প্ল্যানের কাজ ভগবানপুর, নন্দীগ্রাম ড্রেনেজ সিসটেম যেটা আগে মাস্টার প্ল্যান ছিল সেটার কাজটাকে ত্বরান্বিত করা জেলার ব্যাপক অংশের মানুষ এই স্কীমের সঙ্গে যুক্ত তিনটি কন্সট্রাকশন এরসঙ্গে যুক্ত, তাই সেচমন্ত্রীকে ধন্যবাদ তিনি সেই কাজ আরম্ভ করেছেন। একটা স্লুইস গেটের কাজ আরম্ভ হয়েছে এবং দীর্ঘ খাল খনন করতে হবে সেই কাজ যেন ত্বরান্বিত হয়। আজকে এই বাজেটে আমরা দেখছি খাদ্যশস্য উৎপাদন-র রেকর্ড রয়েছে ৯১-৯২তে ১৪ শতাংশ বৃদ্ধি পেয়েছে এবং সারা ভারতবর্ষে শস্য উৎপাদনের মধ্যে আমরা প্রথম সারিতে রয়েছি। আমরা দেখলাম কেন্দ্রীয় সরকার যে বাজেট পেশ করেছেন সেই বাজেট হচ্ছে ধনীদের বাজেট, গরিবের জন্য বাজেট নয়। সারের যে মূল্যবৃদ্ধি করেছেন তাতে দরিদ্র কৃষকদের স্বার্থের কথা তুলেছেন, কিন্তু আমাদের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যেও মাননীয় অর্থমন্ত্রী যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন তাতে সারের দাম কমানো হয়েছে সাধারণ মানুষের দিকে তাকিয়ে, তাই আজকে যে বাজেট পেশ হয়েছে সেই বাজেটকে আমি পুরোপুরি সমর্থন জানাচ্ছি এবং বিরোধীদের সমস্ত কাটমোশনের বিরোধিতা করছি।

[5-40 — 5-44 p.m.]

**শ্রী বিশ্বনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৮ তারিখে আমাদের মাননীয় অর্থমন্ত্রী আগামী ৯৩-৯৪ সালের যে বাজেট এই সভায় পেশ করেছেন তাকে পূর্ণ সমর্থন করে বিরোধীদের যে কাটমোশন আছে তার সম্পূর্ণ বিরোধিতা করে আমি দু-একটি কথা বলতে চাই। ভারতবর্ষের বর্তমান অর্থনৈতিক সঙ্কট একটা সাংঘাতিক পরিস্থিতির মধ্যে এসেছে। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে আমাদের অর্থমন্ত্রী তার যে বাজেট এখানে পেশ করেছেন তা সারা পশ্চিমবাংলার সমস্ত স্তরের মানুষের কাছে একটা জনমুখি বাজেট। আমরা দেখেছি কিছুদিন আগে কেন্দ্রীয় সরকার যে বাজেট পেশ করেছেন তাতে এই সরকার গোটা দেশকে দেউলিয়ায় পরিণত করেছে। বিশ্বব্যাঙ্কের কাছ থেকে লোন নিয়ে আই.এম.এফ.-এর কাছ থেকে লোন নিয়ে। এরা শুধু ঘাটতি বাজেট করেই নয় অনেক সময় তারা প্রশাসনিক ভাবে রেশনে চিনির দাম, চালের দাম, সারের দাম ও কৃষি যন্ত্রপাতির দাম বাড়িয়েছেন। এইরকম একটা সঙ্কটজনক জায়গায় দাঁড়িয়ে তিনি যে বাজেট উপস্থাপিত করেছেন তা লক্ষ্য করার বিষয়। আজকে পশ্চিমবাংলার ভূমিসংস্কারের ক্ষেত্রে যে অগ্রগতি আমরা রাখতে পেরেছি, যে সাফল্য আমরা এনেছি এবং ভূমি সংস্কারের যে লক্ষ্যমাত্রা তা আমরা অতিক্রম করতে পেরেছি। সেটা হচ্ছে ২০.৫৪ লক্ষ এবং তার মধ্যে ৫৮ শতাংশ হচ্ছে তফসিলি জাতি এবং উপজাতি সম্প্রদায়ের মানুষ যারা উৎপাদন বাড়াতে সাহায্য করেছে। যারা নিজের হাতে চায করার মধ্যে দিয়ে গ্রামীণ অর্থনীতিকে চাঙ্গা করেছেন। আজকে কলকারখানা বেড়েছে, যারমধ্যে দিয়ে আমরা দেখতে পাচ্ছি আজকে সারা পশ্চিমবাংলার জনজীবনে অনেক উন্নতি হয়েছে। আজকে আমাদের এই যে দায়িত্বশীল সরকার এবং এই সবকারের যে প্রচেষ্টা তার সবদিক চিন্তা-ভাবনা করে আমাদের অর্থমন্ত্রী মহাশয় শিক্ষা খাতে যে ব্যয়-বরাদ্দ ধরেছেন তাতে পশ্চিমবাংলায় একটা শিক্ষার পরিবেশ তৈরি হয়েছে। শিক্ষায় আগে যে নৈরাজ্য, যে অরাজকতা ছিল হয়েছিল তাকে দূর করে আমরা শিক্ষার পরিবেশ তৈরি করেছি এবং আমরা তা দূর

করতে পেরেছি। আগে দেশের মানুষ শিক্ষা থেকে বঞ্চিত হচ্ছিল। আজকে অর্থনৈতিক উন্নতির ফলে গ্রাম ছাত্রদের সংখ্যা বেড়েছে মাধ্যমিক স্তরে বেড়েছে, উচ্চ মাধ্যমিক স্তরে বেড়েছে এটা আমাদের একটা সাফল্যের দিক। ভারতবর্ষে বেকার সমস্যা আছে এবং পশ্চিমবাংলা ভারতের একটি অঙ্গরাজ্য। এইরকম একটা সঙ্কটের আবর্তের মধ্যে থেকেও আমাদের বামফ্রন্ট সরকার ও তার অর্থমন্ত্রী প্রতি বছর চার লক্ষ বেকার যুবকের কর্মের সংস্থান করছে। চাকরি দিতে না পারলেও তাদের ট্রেনিং-এর ব্যবস্থা করে কর্মসংস্থানের ব্যবস্থা করছে। ৪৫ পারসেন্ট তফসিলি জাতি এবং ৪৬ পারসেন্ট মহিলার আমরা উপকার করতে পেরেছি। আই.আর.ডি.পির মধ্যে দিয়ে সারা পশ্চিমবাংলায় একটা বিশাল কর্মযজ্ঞের আয়োজন শুরু হয়েছে। ক্ষুদ্র-কুটির শিল্পের উন্নতি হয়েছে এবং এর মাধ্যমে আমাদের রাজ্যে উন্নতির সৃষ্টি করতে পেরেছি আমরা। আমাদের যে ব্যয়-বরাদ্দ তার একটা অংশ সেচের জন্য খরচ করা হয়েছে। ৪৫ পারসেন্ট জমিকে সেচের আওতায় নিয়ে আসা হয়েছে। আজকে আমরা দেখছি মাটির তলায় যে জল সেই জলটাকে আজকে ব্যবহার করা হচ্ছে। এই বছর আমরা দেখছি সারফেস ওয়াটার, খাল, পুকুর, নদী থেকে জল উত্তোলন-এর মধ্যে দিয়ে সেচের আওতায় আনবার চেষ্টা করা হয়েছে। যারজন্য আজকে সারের ব্যবহার সাংঘাতিক ভাবে বেড়েছে এবং যারমধ্যে দিয়ে উৎপাদন ব্যবস্থাটা সাংঘাতিকভাবে বেড়েছে এবং রেকর্ড পরিমাণ খাদ্যশস্য উৎপাদন হয়েছে, যার পরিমাণ হয়েছে ১২৮ লক্ষ মেট্রিক টন। এই ব্যয়-বরাদ্দের মধ্যে একটা উল্লেখযোগ্য ব্যাপার দেখলাম যে সমস্ত কারখানা বন্ধ হয়ে আছে সেগুলো খোলার যাতে ব্যবস্থা করা যায় সেইজন্য। এইরকম একটা উদ্যোগ, একটা প্রয়াস গ্রহণ করার মধ্যে দিয়ে আজকে পশ্চিমবাংলার উন্নতি করবার তিনি চেষ্টা করছেন। অনুরূপভাবে গ্রামীণ বৈদ্যুতিকরণের ক্ষেত্রে আমরা বলতে পারি যে গ্রামীণ বৈদ্যুতিকরণের কাজকে আমরা একটা বিশাল জায়গায় নিয়ে যেতে পেরেছি। আমাদের সীমিত ক্ষমতার মধ্যেও হিসাব নিলে দেখা যাবে যে পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে এমন খুব কম জায়গা আছে যেখানে বিদ্যুৎ পৌঁছায়নি। তবে আমরা যে সমাজে বাস করি সেখানে আপনারা জানেন যে চুরি, ছিনতাই আছে, সমাজবিরোধীদের দৌরাত্ম আছে কিন্তু তা সত্ত্বেও এখানে জনগণের মধ্যে সচেতনাতাকে বাড়িয়ে সর্বত্র আমরা বিদ্যুৎ ব্যবস্থাকে পৌঁছে দেওয়ার চেষ্টা করছি। আমাদের এখানে যে পরিমাণে বিদ্যুৎ উৎপাদিত হচ্ছে তার সম-বন্টন করে বিশাল অংশের মানুষের মধ্যে আমরা বিদ্যুৎ নিয়ে যেতে পেরেছি। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বলেছেন যে আমাদের বাজেটে কিছু ঘাটতি হতে পারে। ঘাটতি যদি হয় তাহলে মাননীয় অর্থমন্ত্রী বলেছেন যে বিভিন্ন দিক থেকে আমাদের তৎপরতা বাড়াতে হবে। স্যার, আমরা জানি যে কেন্দ্রীয় সরকার একটা বিশাল ট্যাক্সের বোঝা জনগণের উপর চাপিয়ে দিয়েছেন, আর সেই জায়গায় দাড়িয়ে আমাদের মাননীয় অর্থমন্ত্রী অনেক ব্যাপারে কর ছাড়ের প্রস্তাব করেছেন। কেন্দ্রীয় সরকার সারের উপর ভরতুকি কমিয়েছেন আর অপর দিকে আমাদের মাননীয় অর্থমন্ত্রী কুটিরশিল্পজাত জিনিসপত্রের উপর থেকে প্রবেশমূল্য কম করেছেন বিদ্যুতের উপর ট্যাক্স কমিয়েছেন। স্যার, সারা ভারতবর্ষব্যাপি যে সঙ্কট চলছে তারমধ্যে দাড়িয়ে আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বাজেট পেশ করেছেন তা পরিপূর্ণভাবে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

## POINT OF INFORMATION

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার
। সকলের দৃষ্টি আকর্ষণ করছি। যদিও স্যার, এটা এখন আলোচনার জন্য নয় তবুও
আপনার দৃষ্টি এ বিষয়ে আকর্ষণ করে রাখতে চাইছি। স্যার, আপনি জানেন, বাংলার
। সাল নতুনভাবে কয়েকদিনের মধ্যে আসছে। সেই নিয়ে একটা প্রশ্ন উঠেছে সংবাদপত্রে
সরকারের মধ্যে এবং আমাদের মধ্যেও, তা নিয়ে আলোচনা হচ্ছে। ব্যাপারটা হচ্ছে,
কোনও কারণ নেই আমাদের এই দেশটাকে 'পশ্চিমবঙ্গ' এই হিসাবে রাখা। এটা
ও নয়। তার কারণ, পূর্ববঙ্গ নেই কাজেই পূর্ব পশ্চিম এই শব্দের অর্থ হয়না।
ধর ক্ষেত্রে আমরা দেখেছি যে দেশটা ভাগ হয়ে যাবার পর পূর্ব পাঞ্জাব এবং পশ্চিম
। এসব ছিল না বা নেই কিন্তু দীর্ঘদিন ধরে যে কোনও কারণেই হোক আমরা এটা
উঠতে পারি নি। আমাদের সরকার যখন ছিল তখন এ নিয়ে আলোচনা হয়েছে কিন্তু
৪০০ সালটা আজকে আমরা সামনে পেয়েছি। সুতরাং এই পরিবর্তিত অবস্থায় নতুন
ছু একটা করতে পারা যায় কিনা — সরকারের পক্ষ থেকে সেইভাবে যদি প্রস্তাব
স্যার, এটা ঠিকই যে কেউ কেউ বলছেন 'বঙ্গ' আবার কেউ কেউ বলছেন 'বাংলা'।
ব্যাপার নিয়ে একটা মতপার্থক্য হচ্ছে। আমি আবেদন করবো যে এই ব্যাপারটা
ধানসভায় একটা আলোচনা হোক। কারণ, মন্ত্রী, বুদ্ধদেববাবু বলছেন যে অমুক
সঙ্গে যোগাযোগ হয়েছে, অমুক পন্ডিতের সঙ্গে কথা হয়েছে ইত্যাদি। কার কার
থা বলেছেন এবং কি কি যুক্তি খাড়া করেছেন 'বঙ্গের' পক্ষের লোক আর কি কি
ড়া করেছেন 'বাংলার' পক্ষের লোক সেটা আমরা জানতে চাই। আমি এখানে দলের
ডিকটাম দিতে বলছি না। আমার প্রস্তাব হল, দলমত সব বাদ দিয়ে সদস্য হিসাবে
দস্য কি মনে করছেন—'বঙ্গ', না, 'বাংলা' নতুবা তৃতীয় কোনও প্রস্তাব সেটা জানতে
১০০ সালে যদি এটা করে রাখা যায় আলোচনার পরিপ্রেক্ষিতে তাহলে আমার মনে
টা ভাল জিনিস করা হবে। আমি এ ব্যাপারে আলোচনার জন্য সরকারের কাছে
ইচ্ছি। আমি চাই, আগামী কয়েকদিনের মধ্যে এর উপর এক কি দু' ঘন্টা আলোচনা
আলোচনা হয়ে যা হবার হোক। আমরা করতে পারলাম না এটা কোনও ভাল কাজ
র্থক্য থাকলেও এটা করা উচিত বলে আমি মনেকরি। কারণ এই ১৪০০ সালটা
জীবনে দু' বার আসবে না। ১০০ সালটাও কোনও মানুষের জীবনে দুবার আসে
পবিত্র দিনে যাতে আমরা এটা করতে পারি সেটা দেখা হোক। সরকারের পক্ষ
নলাম যে কিছু কিছু কর্মসূচি নেওয়া হয়েছে, তার সাথে এটাও যদি ঘোষিত হয়
ভাল হয়। 'পশ্চিমবঙ্গ' এই শব্দটা যেমন আমি বাদ দেওয়ার পক্ষে তেমনি কি শব্দ
ঙ্গ' না 'বাংলা' না অন্য কিছু তা নিয়ে আলোচনার জন্য আমি স্যার, আপনার
সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

### Adjournment

he House was then adjourned at 5-44 p.m. till 11-00 hours on
ay, the 23rd March 1993, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

he Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Tuesday, the 23rd March, 1993 at 11.00 a.m.

### P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 16 inisters, 9 Ministers of State and 170 Members.

[11-00 — 11-10 a.m.]

### POINT OF ORDER

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি গতকাল সভার শেষে বলেছিলেন শ্চিমবঙ্গের নাম বাদ দিয়ে বঙ্গ ইত্যাদি হবে কি না এই সম্পর্কে আলোচনার জন্য একটা াব দিয়েছিল। যদিও নাও হয় তাহলে এই সম্পর্কে একটা আলোচনার কথা বলেছিলাম। দেববাবু এখানে আছেন, তিনি এই সম্পর্কে আলোকপাত করুন এবং ডিসকাশন একটা ং। কারণ কোথাও আজকে পশ্চিম বলে কিছু নেই, পূর্বও নেই। সুতরাং বঙ্গ, বাংলা বা দশ করার জন্য উনি কার কার সঙ্গে আলোচনা করেছেন সেটা বলুন এবং এখানে এম. এ. হিসাবে হাউসে সকলে মিলে আলোচনা করুন। কারণ সামনে ১৪০০ সালের জন্য নি অনেক কর্মসূচি নিয়েছেন, তার একটা বড় অঙ্গ ছিল 'বঙ্গ' পশ্চিমবঙ্গের নাম পরিবর্তন । উনি বলুন এই সম্পর্কে আলোচনা করতে চান কি না। আমার দ্বিতীয় প্রশ্ন হচ্ছে বাবু সম্পর্কে কাগজে যা বেরিয়েছে তাতে উনি বাঁচতে পারবেন না, উনার পতন বার্য।

**শ্রী ননী কর ঃ** মিঃ স্পিকার স্যার, গতকাল বিজনেস অ্যাডভাইসারী কমিটির যে সিদ্ধান্ত য হয়েছিল, এটা হাউসে এসে পরিবর্তন হয়েছে এবং সেটা বিরোধী পক্ষের নিজেদের র্দ্বন্দ্বের জন্য তারা ওখানে যে কথা বলেছিলেন, এখানে অন্য কথা এসে বলেছেন এবং নি শেষ পর্যন্ত ওদের কথা মেনে নিয়ে এটাকে অ্যামেন্ড করেছেন এবং আমি বলছি এটা বারে নূতন নজীর হল এবং খুব খারাপ হল যে বিজনেস অ্যাডভাইসারী কমিটির সদস্য স এসে বাতিল হয়ে যাচ্ছে। আমি সেই জন্য বলছি কালকে যা আপনি করেছেন, নার যা সিদ্ধান্ত সেই সম্পর্কে আমাদের কিছু বলার নেই। আমি শুধু বলছি সাম্প্রদায়িক তির উপর আজকে যে গুরুত্বপূর্ণ সভা হবে, এতে সকলের অংশ গ্রহণ করার দরকার চারটের মধ্যে সভা শেষ হবার কথা হয়েছে। আমি সকলের কাছে আবেদন করছি এই য সময় কমাতে হবে, আমাদের চারটেতে যেতে হবে। সিদ্ধান্ত যে ভাবেই হোক না কেন, কারণে আমাদের সরকারি পক্ষের যাঁরা বক্তা আছেন, আছেন, বাজেটের উপর যাঁরা

বলবেন এবং আমাদের সরকার পক্ষের যাঁরা মেনশন করবেন বলে নোটিশ দিয়েছেন, তাঁদের কাছে আমার অনুরোধ আজকে যেন তাঁরা এইগুলোতে অংশগ্রহণ না করেন, তাঁরা যাতে না বলেন। ওঁরা বলুন। ওঁদের ভিতর যদি কেউ সাম্প্রদায়িক বিরোধী লোক থাকেন, তাঁরাও বলবেন না। আমাদের সকলেরই দল আছে, এই বিধানসভার মধ্যে একজন দুজন যাঁরা নির্দলীয় আছেন, সরকারিভাবে নির্দলীয় তাঁদেরও বলব, তাঁরা বলবেন না। কিন্তু সুব্রত মুখার্জি নিজেদের নির্দল বলে ভাবছেন। শুরুতে উনি বুদ্ধদেববাবুকে বলছেন বঙ্গ হবে কি পশ্চিমবঙ্গ হবে এই সম্পর্কে তাঁর সঙ্গে ব্যক্তিগতভাবে কথা বলতে হবে। উনাদের দলের মধ্যে নানারকম ঝগড়া আছে, কেউ কাউকে মানেন না, এমন কি বিরোধী পক্ষের নেতাকেও উনারা মানেন না, আমরা যা মানি। আমি সেই জন্য বলছি চারটের মধ্যে সভা শেষ করে সাম্প্রদায়িক সম্প্রীতির সভাকে যাতে সকলকে নিয়ে যেতে পারি তার জন্য ব্যবস্থা করুন।

**শ্রী কৃপাসিন্ধু সাহা** ঃ স্যার, মাননীয় সদস্য ননী কর মহাশয় যে প্রস্তাব রেখেছেন আমি যে প্রস্তাবকে সমর্থন করছি। আজকে বিধানসভার যে কর্মসূচি আছে সে কর্মসূচি অনুযায়ী নিশ্চয়ই আমরা এখানে আমাদের দায়িত্ব পালন করব। কিন্তু এ ছাড়াও আজকে সাম্প্রদায়িক সম্প্রীতির ওপর যে আলোচনা সভা অনুষ্ঠিত হবে, সেখানে উপস্থিত হওয়াটা আমাদের কাছে আরও বেশি জরুরি হয়ে দাঁড়িয়েছে। আমি আশ্চর্য হয়ে শুনলাম কালকে কংগ্রেস পক্ষ থেকে এখানে অসত্য কথা বলা হ'ল। ওঁরা বললেন যে, ওঁরা নাকি আজকের সভার কর্মসূচি বিষয়ে বিজনেস অ্যাডভাইসারি কমিটিতে প্রতিবাদ জানিয়েছিলেন! আমি এ কমিটির সদস্য, আমি জানি ওঁদের এ কথা ঠিক নয়। আমরা এখন দেখছি ওঁদের দলের পক্ষ থেকে একরকম কথা বলা হয় আবার ওঁদের এক একজন সদস্য এখানে এক এক রকম কথা বলেন, দলের কথার উল্টো কথা বলেন। ইতি-পূর্বে এই জিনিস আমরা বর্তমান বিরোধীদলের নেতার কাছ থেকেও লক্ষ্য করেছি। আমি ওঁদের কাছে অনুরোধ করছি, ওঁরা নিজেরা ঠিক করুন যে, ওঁদের কত-জন সদস্য বিজনেস অ্যাডভাইসারী কমিটিতে থাকলে সেখানকার গৃহীত সিদ্ধান্তের বিষয়ে ওঁরা আর কেউ বিধানসভায় এ রকম কথা-বার্তা বলবেন না, এ জিনিস আর ঘটবে না।

দ্বিতীয় কথা হচ্ছে, সুব্রতবাবু বলেছেন 'বঙ্গ' বা 'বাংলা' নিয়ে আলোচনা বিধানসভায় সদস্যারা করুন, কার কি মত জানান। ওঁদের দলের এক কথা, সদস্যদের আর এক কথা হ'তে পারে, আমাদের তা নয়। ওঁদের সদস্যারা বিধানসভায় বিভিন্ন জনে বিভিন্ন কথা বলতে পারেন, কিন্তু আমাদের দলীয় সিদ্ধান্তই সিদ্ধান্ত। দলের সিদ্ধান্ত অনুযায়ীই আমরা আমাদের কথা বলি এবং বলব।

**শ্রী নির্মল দাস** ঃ স্যার, প্রকৃত পক্ষে আমরা সকলেই বলছি যে, আমরা একটা কঠিন সময়ের মধ্যে দিয়ে চলছি। আমাদের কেন্দ্রে যাঁরা শাসন ক্ষমতায় আছেন, তাঁরাও এই কথা বলছেন। এই অবস্থায় আজকে এখানে সাম্প্রদায়িক সম্প্রীতির উদ্দেশ্যে রাজ্য সরকারের উদ্যোগে যে সভার আয়োজন করা হয়েছে, সেখানে মহামান্য রাজ্যপালও উপস্থিত থাকবেন

সই সভায় আমাদের সকল বিধায়কগণ যাতে যোগ দিতে পারেন তার জন্য গতকাল বিজনেস অ্যাডভাইসারী কমিটিতে বিস্তারিতভাবে আলোচনা হয়েছে। সেই আলোচনার পরিপ্রেক্ষিতেই আপনি সিদ্ধান্ত ঘোষণা করেছিলেন। তথাপি যাঁদের পশ্চিমবঙ্গবাসী এখানকার সবেই দায়িত্বশীল বিরোধীপক্ষে বলে জানেন তাঁরা সে বিষয়ে এখানে খুবই দুঃখজনক এবং বেদনাজনক একটা উদাহরণ সৃষ্টি করছেন। আমি মনে করি আমরা যারা এই সভার দায়িত্বশীল সদস্য এবং আমরা যারা সাম্প্রদায়িকতা বিরোধী তাঁদের আজকে সাম্প্রদায়িক সম্প্রীতির জন্য আয়োজিত সভায় যোগ দেওয়া কর্তব্য। যেহেতু আপনি আমাদের অধ্যক্ষ যেহেতু আপনার নেতৃত্বে আমাদের সেখানে উপস্থিত হওয়া উচিত। আমার মনে হয় শুধু তাঁরাই হয়ত সেখানে যাবেন না যাঁরা সাম্প্রদায়িক এবং মৌলবাদী। সুতরাং মাননীয় সদস্য ননী কর যে প্রস্তাব উত্থাপন করেছেন, আমি তাকে সমর্থন করছি।

দ্বিতীয়ত 'বঙ্গ' বা 'বাংলা' নিয়ে যে প্রশ্ন উঠেছে। সে বিষয়ে নিশ্চয়ই পরবর্তীকালে বিধানসভায় প্রস্তাব আসবে।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** স্পিকার মহাশয়, আজকে যেখানে সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষায় সারা ভারতবর্ষের মানুষ অগ্রসর হচ্ছে সেখানে গতকাল এই বিধানসভায় যে ঘটনা ঘটল তা প্রগতি বিরোধী, সাম্প্রদায়িক সম্প্রীতি বিরোধী। বিজনেস অ্যাডভাইসারী কমিটির মিটিং-এ সকলে এক মত হয়ে আজকে সভার সময় কিছু পরিবর্তন করা হয়েছিল এবং আজকের সভা ১০টা থেকে শুরু হবার কথা ছিল। পরবর্তীকালে এখানে এ সিদ্ধান্তের বিরুদ্ধে আপত্তি তোলা হ'ল, যার ফলে আজকে সভা ১১টা থেকে শুরু হ'ল। সমস্ত প্রোগ্রাম যথারীতি রেখে। এই অবস্থায় আজকে এই সভায় মাননীয় সদস্য ননী কর যে প্রস্তাব দিয়েছেন সেটাকে আমি সমর্থন করছি। আমি আশ্চর্য হয়ে যাচ্ছি—আমরা ইউনিটি ইন ডাইভারসিটির কথা শুনেছিলাম, এখন দেখছি ডিস-ইউনিটি ইন ডাইভারসিটি হচ্ছে। এই হচ্ছে চরিত্র! এতে ওঁদের নিজেদের যা হচ্ছে, হচ্ছে, কিন্তু ওঁরা বিধানসভার কার্যপদ্ধতিকে এবং তার প্রোগ্রামকে ডিসটার্ব করছেন। এ কথা জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি এবং আমরা যাতে আজকের সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষার সভায় অংশগ্রহণ করতে পারি তার জন্য সকলের কাছে আবেদন জানাচ্ছি।

[11-10 – 11-20 a.m.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ননী কর মহাশয় আমার নাম করে কটাক্ষ করেছেন। না বুঝেই করেছেন অথবা জ্ঞানপাপী, কোনটা উনিই ঠিক করবেন। আমি কখনও বলিনি যে নিরপেক্ষ অমুক-তমুক। একটা আলোচনা হোক যা নিয়ে আমরা মত প্রকাশ করতে পারি। সিদ্ধান্তটা কেউ নিতে পারবে না। কি হচ্ছে না সে ব্যাপারে আলোকপাত করতে চাই না। আমাদের যাঁরা বিরোধী তাঁদের সাথে কথা বলেছি, আলোচনা হবে, দেশে এত বড় একটা ঘটনা ঘটল বিধানসভায় আলোচনা হবে না—এটা হতে পারে না। আলোচনা

হোক। বুদ্ধদেবাবুর সঙ্গেও আন-অফিসিয়ালি কথা বলেছি—আলোচনা করুন—কোনও কোন বুদ্ধিজীবীর সঙ্গে কথা বলেছেন কিম্বা নতুন কোনও সাজেশন আমরা দিতে পারি। সিদ্ধান্ত কি হবে সেটা পরের ব্যাপার, আলোচনা হলে ভাল হবে, সবাই নিজেরা নিজেদের বক্ত বলবেন। আমি কখনো বলিনি নিরপেক্ষ, অমুক-তমুক।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকালের বিতর্ককে আবার আপন অনুমতি নিয়ে শুরু করেছেন ননী কর মহাশয় এবং আমাদের অন্যান্য সদস্যরা। মাননী সদস্য শ্রী কৃপাসিন্ধু সাহা মহাশয় কতগুলি ব্যঙ্গ করে কটাক্ষ করলেন। এটা অত্যন্ত দুর্ভাগ্যজন গতকাল আপনার নির্দেশক্রমে বিস্তারিত আলোচনা হয়েছে এবং পরিষ্কারভাবে বলেছি আমাদের এতে দ্বিমত ছিল, আমরা প্রতিবাদ করেছিলাম এবং আপনাকে বারবার ব বলেছি, প্রশ্নোত্তরপর্ব ডিপ্রাইভড হতে পারে না। তারপর সেখানে আলোচনা হয়েছে। কি এমন একটি ব্যাপার এখানে বলা হচ্ছে যেন কংগ্রেসের পক্ষ থেকে সাম্প্রদায়িক সম্প্রী সভায় যাওয়া নিয়ে দ্বিমত হচ্ছে—এইরকম প্রোজেকশন করার চেষ্টা হচ্ছে। **(নয়েজ)** আল নয়। আপনারা নোংরামো করছেন, আপনারা রাজনীতি করছেন। মাননীয় অধ্যক্ষ মহা আমি বিনয়ের সঙ্গে আপনার মাধ্যমে জানাতে চাই, সাম্প্রদায়িক সম্প্রীতির শিক্ষা ঐ দেশদ্রো কাছে কংগ্রেস শিখবে না। সাম্প্রদায়িক সম্প্রীতির শিক্ষা ভারতবর্ষের বিরুদ্ধাচারণের যে রাজনৈ তথ্যে জন্ম হয়েছে তাঁদের কাছ থেকে শিখবে না। সাম্প্রদায়িক সম্প্রীতি কংগ্রেসের ঐতি মধ্যে বইছে। সাম্প্রদায়িক সম্প্রীতি কংগ্রেসের কমিটমেন্ট। সাম্প্রদায়িক সম্প্রীতি কংগ্রে আদর্শ। সাম্প্রদায়িক সম্প্রীতি কংগ্রেসের রক্তের মজ্জায়-মজ্জায় প্রবাহিত একটি ধারা। সুত এ বিষয়ে কোনও কটাক্ষ, কোনও ব্যঙ্গ কংগ্রেস বরদাস্ত করবে না। মাননীয় অধ্যক্ষ মহা এটা নিয়ে অহেতুক রাজনৈতিক কটাক্ষ এবং পর্যালোচনা যেন না হয় এই হাউসের ম আমাদের দলের পক্ষ থেকে প্রদেশ কংগ্রেসের সভাপতি শ্রী সৌমেন্দ্রনাথ মিত্র মহাশয় ি এখানকার বিধায়ক, তিনি যখন অল পার্টির মিটিং হয়েছিল কাউন্সিল চেম্বারে সেখ উপস্থিত ছিলেন। সেখানে আমাদের সাজেশন ছিল, সভাপতির সাজেশন ছিল এবং ( সাজেশন অনুযায়ী মাননীয় মুখ্যমন্ত্রী সভা ডেকেছেন এবং তাতে আমরা খুশি, আমরা এক সাম্প্রদায়িক সম্প্রীতির প্রশ্নে আমরা ঐক্যবদ্ধ সিদ্ধান্ত গ্রহণ করব এই রাজ্যের ঐতিহ্য সমস্ত রকমের ভাবধারাকে বজায় রাখার জন্য। কিন্তু এটা নিয়ে মার্ক্সবাদী কমিউনিস্ট পা নোংরা রাজনীতিকে আমরা বরদাস্ত করব না।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আইন মেনে হাউস চালা আমি প্রথমেই জানতে চাইছি, কালকে বিসনেজ অ্যাডভাইসারী কমিটির রিপোর্ট আন্ডার ২৮৭ অ্যাজ অ্যামেন্ডেড গৃহীত হয়েছে। তারপর আলোচনাটা এই কার্যবিধির কোনও অনুযায়ী করতে দিলেন—আপনি তো আমাদের জ্ঞান দেন—যদি জানান তাহলে ধন্যব হব। **(নয়েজ)** কোনও আইনে এই আলোচনাটা করতে দিলেন এটা জানা দরকার। তা এটা নিয়ে কংগ্রেসের মধ্যে গোষ্ঠীদ্বন্দ্ব আছে, কংগ্রেস এক নয়—এটা যদি আলোচনা

ন লেট্ এ সাব্সটানটিভ মোশন কাম।

আপনি ওদের প্রশ্রয় দিচ্ছেন। আপনিই কিন্তু লয়ের কথা বলেন। অল পার্টি মিটিংয়ে ওয়াজ ওয়ান অফ দি ডেলিগেটস অন বিহাফ অফ দি ইন্ডিয়ান ন্যাশনাল কংগ্রেস। াগরিক্যালি এখানে, যদি সৎ সাহস থাকে, বলবেন কে বক্তা হবেন সেখানে? ঠিক ছল, গভর্নর, প্রিসাইড করবেন এবং চিফ মিনিস্টার টু অ্যাডমিনিস্টার দি ওথ্, কিন্তু ্য রাখবেন না। আমি ইনিশিয়ালি বলেছিলাম, 'আমাদের ডাকা হচ্ছে কেন?' সেখানে ইউ. সিও থাকবেন। আর সাম্প্রদায়িকতা যারা করছেন তারা সব সি. পি. এম. এর া। বোমাবাজি করে একশ মানুষ মেরেছেন আপনারা। আজকে যে কার্ড বিতরণ করেছেন ় মুখ্যমন্ত্রী মহাশয় যে বলবেন সেটা ঘুরিয়ে প্রকাশ করা হয়েছে। আজকে এটা গভর্নমেন্টই ইজড্ করলেন। এইভাবে ব্যাক ডোর দিয়ে যাবার চেষ্টা করছেন কেন? অল পার্টি য়ে চীফ মিনিস্টার বলবেন বলে তো বলেন নি! সেটা সেখানে বলেননি কেন? আপনাদের ) জনসমর্থন আছে, আমাদেরও জন-সমর্থন আছে। উই আর নট ইওর স্টুডেন্টস। আমরা ল রুল করছি। আমরা এখানে আপনাদের লেজুড় হয়ে থাকব এই মনোভাব যেন না হু আর ইউ? আপনাদের কাছে শিখতে হবে? আমরা আপনাদের আনকনডিশনাল দিয়েছি কমিউনাল হারমোনির প্রশ্নে, তবুও এখানে ঝুন্নু ভাল্লুককে দিয়ে দাঙ্গা করিয়েছেন। ক কটা রশিদ তৈরি করেছেন জানি না। এসব কথাও কি বলতে পারব না? বিরোধী সাবে আমাদের তো একটা দায়িত্ব আছে! আজকে একটাও কার্ড পেলাম না যা র এম. এল. এদের দিতে পারি। এই মনোভাব কেন? অল পার্টি মিটিং-এর সিদ্ধান্ত রা ভঙ্গ করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে আলোচনা এটা অসঙ্গতভাবে া। আপনি ওদের ফেভার করছেন। সেটা আপনি করতে পারেন, কারণ আপনার র আছে, কিন্তু এটা ঠিক বলে মনে হচেছ না। আজকে কংগ্রেসের বিরুদ্ধে আলোচনা ্যালেঞ্জ নিচ্ছি, ড্র এ সাবস্ট্যান্টিভ মোশন! উই আর প্রিপেয়ার্ড টু ফাইট ইট। এর কিছু বলবার চেষ্টা ব্যাক ডোর দিয়ে যেন না হয় টু মেলাইন আস। ওদের কাছ থেকে র কিছু শিখতে হবে না, জ্যোতিবাবুর আন্ডারে সারা জীবন আপনাদেরই শিখতে হবে। বাবুর আন্ডারে এখানে মুসলিম নিধন হয়েছে একথা বারবার বলব।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মিঃ স্পিকার স্যার, একটা দুঃখজনক বিষয় নিয়ে আলোচনা । আমাদের পক্ষের সদস্যরা একটা প্রশ্ন এখানে করবার চেষ্টা করছেন যে, এই ধরনের ঠিক নয়। সেটা হচ্ছে, বিজনেস অ্যাডভাইসরি কমিটিতে ঐক্যমত হয়ে যে সিদ্ধান্ত হবে, এসে সেই সিদ্ধান্তের পরিবর্তন হওয়াটা বিজনেস অ্যাডভাইসরি কমিটির মর্যাদাকে হাউস চলবার গণতান্ত্রিক যে স্পিরিট সেই স্পিরিটকে নষ্ট করে। আমি শুধু মাননীয় ী দলের নেতাকে স্মরণ করিয়ে দিচ্ছি, সরকার পক্ষ কখনওই এটা করেন না। যদি র পক্ষ এটা করতে আরম্ভ করেন তাহলে বিরোধী দলের অবস্থা কি হবে ভেবে ন।......(গোলমাল। এ ভয়েস—আমাদের ধমক দিচ্ছেন?).......না, আমি শুধু অনুরোধ

**C—Economic Services**

*(g) Transport*

**F—Loans and Advances**

075—Loans for Other Transport Services .. 18,55,00,000

**REVENUE ACCOUNT**

**C—Economic Services**

*(i) Science, Technology and Environment*

425—Other Scientific Research .. 2,00,000

**REVENUE ACCOUNT**

**C—Economic Services**

*(j) General Economic Services*

451—Secretariat—Economic Services .. 5,11,00,000

**REVENUE ACCOUNT**

**C—Economic Services**

*(j) General Economic Services*

452—Tourism

**CAPITAL EXPENDITURE OUTSIDE THE REVENUE ACCOUNT**

**C—Capital Account of Economic Services**

*(j) Capital Account of General Economic Services*

452—Capital Outlay on Tourism [illegible]

**REVENUE ACCOUNT**

**C—Economic Services**

*(j) General Economic Services*

3454—Census, Surveys and Statistics .. 1,80,00,000

**REVENUE ACCOUNT**

**C—Economic Services**

*(j) General Economic Services*

86 3446—Civil Supplies .. 66,00,0

REVENUE ACCOUNT

C—Economic Services

*(j) General Economic Services*

3465—General Financial and Trading Institutions ..

**CAPITAL EXPENDITURE OUTSIDE THE REVENUE ACCOUNT**

**C—Capital Account of Economic Services**

*(j) Capital Account of General Economic Services*

87 5465—Investments in General Financial and Trading Institutions 90,

**F—Loans and Advances**

7465—Loans for General Financial and Trading Instituions

**REVENUE ACCOUNT**

**C—Economic Services**

*(j) General Economic Services*

3475—Other General Economic Services 1,000

**F—Loans and Advances**

7475—Loans for Other General Economic Services ..

**REVENUE ACCOUNT**

**B—Social Services**

*(c) Water Supply, Sanitation, Housing and Urban Development*

2215—Water Supply and Sanitation (Prevention of Air and Water Pollution) ..

**C—Economic Services**

*(a) Agriculture and Allied Activities*

89 2406—Forestry and Wild Life (Zoological Park and Lloyd Botanic Garden, Darjeeling) ..

**REVENUE ACCOUNT**

**D—Grants-in-Air and Contribution**

| | |
|---|---|
| 3604—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayati Raj) .. | 62,92,00,000 |

**REVENUE ACCOUNT**

**D—Economic Services**

*(f) Industry and Minerals*

2851—Village and Small Industries (Public Undertakings)

2852—Industries (Public Undertakings)

**CAPITAL EXPENDITURE OUTSIDE THE REVENUE ACCOUNT**

**C—Capital Account of Economic Services**

*(a) Capital Account of Agriculture and Allied Activities*

4401—Capital Outlay on Crop Husbandry (Public Undertakings) ..

4403—Capital Outlay on Animal Husbandry (Public Undertakings) ..

4404—Capital Outlay on Dairy Development (Public Undertakings) ..

4408—Capital Outlay on Food, Storage and Warehousing (Public Undertakings)

*(f) Capital Account of Industry and Minerals*

4851—Capital Outlay on Village and Small Industries (Public Undertakings)

4855—Capital Outlay on Fertiliser Industries (Public Undertakings)

| | | |
|---|---|---|
| | 4456—Capital Outlay on Petro-Chemical Industries (Public Undertakings) .. | |
| | 4457—Capital Outlay on Chemical and Pharmaceutical Industries (Public Undertaking) .. | |
| | 4458—Capital Outlay on Engineering Industries (Public Undertakings) .. | |
| | 4460—Capital Outlay on Consumer Industries (Public Undertakings) .. | |
| | [illegible]—Other Capital Outlay on [illegible] (Public Undertakings) .. | |
| | **F—Loans and Advances** | |
| | 6401—Loans for Crop Husbandry (Public Undertakings) .. | |
| | 6404—Loans for Dairy Development (Public Undertakings) .. | |
| | 6408—Loans for Food, Storage and Warehousing Public Undertakings) .. | |
| | 6801—Loans for Power Projects (Public Undertakings) | |
| 92 | 6851—Loans for village and Small Industries (Public Undertakings) .. | 16,51,000 |
| | 6857—Loans for Chemical and Pharmaceutical Industries (Public Undertakings) .. | |
| | [illegible]—Loans for Engineering Industries (Public Undertakings) .. | |
| | [illegible]—Loans for Consumer Industries (Public Undertakings) .. | |
| | [illegible] Other [illegible] and Minerals (Public [illegible] | |

| | |
|---|---|
| **CAPITAL EXPENDITURE OUTSIDE THE REVENUE ACCOUNT** | |
| **C—Capital Account of Economic Services** | |
| *(f) Capital Account of Industry and Minerals* | |
| 4855—Capital Outlay on Fertiliser Industries (Excluding Public Undertakings) | |
| 4856—Capital Outlay on Petro-Chemical Industries (Excluding Public Undertakings) .. | |
| 4857—Capital Outlay on Chemical and Pharmaceutical Industries (Excluding Public Undertakings) .. | |
| 4860—Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings) | 13,83,00,000 |
| 4885—Other Capital Outlay on Industries and Minerals (Excluding Public Undertakings) | |
| **F—Loans and Advances** | |
| 6885—Loans for Other Industries and Minerals (Excluding Public Undertakings) | |
| **CAPITAL EXPENDITURE OUTSIDE THE REVENUE ACCOUNT** | |
| **C—Capital Account of Economic Services** | |
| *(f) Capital Account of Industry and Minerals* | |
| 4859—Capital Outlay on Telecommunication and Electronic Industries .. | |
| **F—Loans and Advances** | |
| 6859—Loans for Telecommunication and Electronics Industries | 2,34,00,000 |

**CAPITAL EXPENDITURE OUTSIDE THE REVENUE ACCOUNT**

| | | |
|---|---|---|
| | **C—Capital Account of Economic Services** | |
| | *(f) Capital Account of Industry and Minerals* | |
| | 4860—Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) .. | |
| | **F—Loans and Advances** | |
| 95 | 6857—Loans for Chemical and Pharmaceutical Industries (Excluding Public Undertaking and Closed and Sick Industries) .. | 5,82,00,0 |
| | 6860—Loans for Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) .. | |

**CAPITAL EXPENDITURE OUTSIDE THE REVENUE ACCOUNT**

| | | |
|---|---|---|
| | **C—Capital Account of Economic Services** | |
| | *(f) Capital Account of Industry and Minerals* | |
| | 4875—Capital Outlay on Other Industries (Excluding Closed and Sick Industries) | |
| | **F—Loans and Advances** | |
| | 6875—Loans for Other Industries .. | 3,30,0 |
| | 6885—Loans for Other Industries and Minerals Excluding Closed and Sick Industries) .. | |

**CAPITAL EXPENDITURE OUTSIDE THE REVENUE ACCOUNT**

**C—Capital Account of Economic Services**

*(f) Capital Account of Industry and Minerals*

4885—Other Capital Outlay on Industry and Minerals

| | |
|---|---|
| (Excluding Public Undertakings and Closed and Sick Industries) | |
| **F—Loans and Advances** | |
| 885—Loans for Other Industries and Minerals (Excluding Public Undertakings and Closed and Sick Industries) | 7,00,000 |
| **F—Loans and Advances** | |
| 7610—Loans to Government Servants etc. . | |
| 7615—Miscellaneous Loans . | 17,42,00,000 |
| Grand Total | 2423,03,68,000 |

motion was then put and agreed to.

## MOTION FOR DEMANDS FOR GRANTS

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the vernor I beg to move that the Demands for Grants for the different ads of Expenditure including in the financial statement of the Gov-nment of West Bengal 1993-94 be sanctioned. The total Demands for ants is Rs.72, 17, 39, 06, 000 only for 1993-94. Rs.24,23,03,68,000 has been sanctioned as per Vote on Account already moved.

The motion of Dr. Asim Kumar Dasgupta was then put and agreed

## ADJOURNMENT

The House was then adjourned at 1 25 p m. till 11 a.m. on ·day, the 29th March, 1993 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly
## ssembled under the provisions of the Constitution of India

Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Monday, the 29th March, 1993 at 11-00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 13 Ministers, nisters of State, and 106 Members.

[11-00 — 11-10 a.m.]

### Held over Starred Questions
### (to which oral answers were given)

### Bakreswar Power Project

*46. (Admitted Question No. *1283) **Shri Jatu Lahiri** and **Shri gata Roy :** Will the Minister-in-charge of the Power Department be sed to state —

(a) the total numb[illegible] units [illegible] to be set up under the Bakreswar Project;

(b) the estimated cost of those units;

(c) the amount required to be spent by the West Bengal Power Development Corporation for these units;

(d) the progress made so far; and

(e) the arrangement made/proposed to obtain funds for this project?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ**

(ক) বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্পে ২১০ মেঃওঃ ক্ষমতা সম্পন্ন মোট পাঁচটি ইউনিট তৈরির প্রস্তাব আছে।

(খ) এই ইউনিটগুলি তৈরির জন্য মোট আনুমানিক ব্যয় স্থির হয়েছে ৩০৫২.৫৩ কোটি টাকা কেন্দ্রীয় তাপবিদ্যুৎ কর্তৃপক্ষ দ্বারা অনুমোদিত।

(গ) ও.ই.সি. এফের সঙ্গে চুক্তি চূড়ান্ত না হওয়া পর্যন্ত এখনই এ সম্পর্কে কিছু বলা সম্ভবপর নয়।

(ঘ) প্রকল্পটির পরিকাঠামো গঠনের কাজে যথেষ্ট অগ্রগতি ঘটেছে। মূল প্রকল্পে জমি অধিগ্রহণ ছাড়া জমির উন্নয়ন জমির চারিদিকে দেওয়াল নির্মাণ, কার্যের জন্য প্রয়োজনীয় বিদ্যুৎ ও জলের ব্যবস্থা রেলওয়ে সাইডিং নির্মাণ, টা নির্মাণ প্রশাসনিক ভবন নির্মাণ ইত্যাদি কার্য বহুলাংশে সম্পূর্ণ হয়েছে। দুটি বয়লারের কাজ অনেকটা সম্পন্ন হয়েছে।

(ঙ) প্রকল্পটির একটি অংশ ও.ই.সি.এফ জাপানের সহায়তায় তৈরির জন্য প্রস্ত করা হয়েছে এবং প্রস্তাবটি কার্যকর হলে ১৯৯৩ সন থেকে প্রকল্পটি ও.ই.সি.এফ ঋণ পাওয়ার সম্ভাবনা রয়েছে। বাকি অংশটির জন্য প্রস্তাব গেছে এবং খতিয়ে দেখা হচ্ছে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে পাঁচটি ইউনিট ২১০ মে করে তৈরি হবে এবং আনুমানিক খরচ ধরা হয়েছে ৩০৫২.৫৩ কোটি টাকা, যেটা এন.I অ্যাপ্রুভ করেছে। আপনি 'ঘ' প্রশ্নের উত্তরে বললেন যে পিডিসিএল এখন পর্যন্ত ঠি উঠতে পারেনি, তারা কত দেবে। একটি পরিকল্পনা যখন হচ্ছে, তার ফিনান্সিয়াল লে যখন হচ্ছে, তখন ফিনান্সিয়াল ইনস্টিটিউট কত দেবে, বিদেশি ঋণ কত পাব এবং ই কন্ট্রিবিউশন বাই পিডিসিএল অ্যাজ এ নিউক্লিয়াস—তাবা কত টাকা ফিনান্সিয়াল লে করবেন পার্টনার হিসাবে, এটা আপনি বলতে পারবেন না?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** প্রশ্নের মধ্যে সেটি নেই।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** আপনি 'গ' প্রশ্নটা দেখুন, The amount required spent by the West Bengal Power Development Corporation for units?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** এটা আমার উত্তরের মধ্যে আছে। ও.ই.সি.এফ.-র কাছে পার্ট অফ দি টোটাল প্যাকেজটা দিয়েছি এবং এই টোটাল প্যাকেজের কতটা ও.ই. অ্যাকসেপ্ট করছে তার উপর নির্ভর করে কতটা বার্ডেন পি.ভি.সি.এল. বা স্টেট গভর্ন উপর আসবে। এটা নির্ভর করছে আজকে ও.ই.সি.এফ. প্রোজেক্টের তিনের চার অং তাহলে ৮৫ শতাংশ লোন দেবে আর ১৫ শতাংশ আমাদের বহন করতে হবে। বয়লারের কাজের ব্যাপারে যত টাইআপ আছে সেই ব্যাপারে পাওয়ার ফিনান্স কর্পো তারা প্রোজেক্ট টাই-আপের জন্য কত টাকা দেবেন কি দেবেন না সেটা নির্ভর বয়লারের ব্যাপারে। তাই এই জিনিসটা সম্পর্কে এখুনি এই হাউসে বলা আমার ডিফিকাল্ট।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের উত্তর শুনে মনে হল পুরো ব্যাপা একটা হাইপোথেটিকাল স্টেজে আছে। কারণ ৩ হাজার ৫২.৫৩ কোটি টাকা টোটাল আউটের মধ্যে বিদেশি ঋণ কত পাওয়া যাবে, ও.ই.সি.এফ-এর কাছ থেকে তার উপর করছে। পি.ডি.সি.এল. কত দেবে, আবার উনি বলছেন ৯৩ সালে কাজটা শুরু করবে

বিপদজনক ব্যাপার। আমি আপনার কাছ থেকে সরাসরি জানতে চাই এই যে ৩ হাজার ৫৩ কোটি টাকা বক্রেশ্বরের জন্য লাগবে এই বিষয়ে স্পেসিফিক বলুন আপটিল ডেট ড.সি.এল-এর জন্য কত টাকা ধার্য করা আছে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** এই বছরের বাজেটে ৭০ কোটি টাকা রাখা হয়েছে। যে কাজটা ছে সেই কাজের মধ্যে আমরা আগেই জানিয়েছি ১৪০ থেকে ১৪৩ কোটি টাকা খরচ ছে তার মধ্যে ইন্টারনাল রিসোর্স থেকে খরচ করা হয়েছে। এই বছরে স্টেট বাজেটে ড.সি. এল. ৭০ কোটি টাকা ধরা হচ্ছে। এখানে ও.ই.সি.এফ. একটা পোরশন নেবেন, র সেই পোরশনের উপর নির্ভর করছে, কে কতটা পোরশন নেবেন। তাই আমি পরিষ্কার তে চাইছি, ও.ই.সি.এফ. যে প্যাকেজ দিয়েছে সেটা নিয়ে জাপানের সঙ্গে কথা হয়েছে, রা টোটাল প্যাকেজটা চেয়েছি তার মধ্যে কতটা তারা নেবেন সেটা আমরা এখনও না। অ্যাট অল ওরা আমাদের প্যাকেজটা নেবেন কিনা তাও জানিনা। এইটা যে '৯৩ ন শুরু করা হবে বলা হয়েছে এটা ও.ই.সি.এফ-এর সঙ্গে টাই-আপ হবে এটা আশা ই আমরা বলেছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** এখনও এটা অনেক দূরে রয়েছে, বাস্তবে রূপ পায়নি। মাননীয় মহাশয় দয়া করে জানাবেন কি, বিদেশের ঋণের উপর নির্ভরশীলতা কম, আপনি কি সরি কোনও উদ্যোগ নেবেন জাতীয় সংস্থা এন.টি.পি.সি.-র সঙ্গে কথা বলে? যাতে টি.পি.সি.-র সঙ্গে করা যায় সেই উদ্যোগ কি নেবেন?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** এখনও আমরা সেই অবস্থায় আসিনি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** আমাদের কাছে সংবাদ ছিল, আপনিও জানেন বক্রেশ্বরের যেটা মূল স্যা তাপবিদ্যুৎ কেন্দ্রের জন্য জল, আপনারা ভুগর্ভস্থ জল নিয়ে তাপবিদ্যুৎ কেন্দ্রের জল বরাহ করার ব্যাপারে পরিকল্পনার রূপরেখা নিয়েছেন, আপনি কি জানাবেন বক্রেশ্বরের বিদ্যুৎ কেন্দ্রের জলের জন্য কী পরিকল্পনা বা কী রূপরেখা সত্যিকারের নিয়েছেন?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** কেন্দ্রীয় তাপবিদ্যুৎ সংস্থা সেন্ট্রাল ইলেক্ট্রিসিটি অথরিটি তারা যে নও পরিকল্পনা অনুমোদন করেন টেকনিক্যাল সাইড এবং ইকনমিক সাইড দেখেন। নিক্যাল সাইডের গুরুত্বপূর্ণ দিক হচ্ছে জল। ভুগর্ভস্থ থেকে আমরা জল তুলব এইরকম কল্পনা নেই, আমাদের যেটা করার কথা তিলপাড়া ব্যারেজ থেকে জল নিয়ে আসার কথা ং ইন অ্যাডিশন বক্রেশ্বরে একটা ড্যাম তৈরি করার পরিকল্পনা নিয়েছি সেটাও ইরিগেশন র্টমেন্টের মাধ্যমে করা হবে। এই পুরো জিনিসটা কেন্দ্রীয় তাপবিদ্যুৎ সংস্থার অনুমোদন া আর সমস্ত বিষয়টার জন্য একটা বিশেষজ্ঞ কমিটি তৈরি করা হয়েছে তারা এটা ছেন আর তারাই এটা ভেবে-চিন্তে অনুমোদন করেছেন।

## Starred Questions
## (to which oral answers were given)

### সূর্যের আলো থেকে বিদ্যুৎ উৎপাদন

*১৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩১) ডাঃ মানস ভুঁইয়া ঃ ২৬শে মার্চ, ১৯৯২ তারি প্রশ্ন নং *৩৮১ (অনুমোদিত প্রশ্ন নং *১২৮৯) ও ৯ই এপ্রিল, ১৯৯২ তারিখের প্রশ্ন *৬৭৪ (অনুমোদিত প্রশ্ন নং *২৪৪৭)-এর উত্তরের অনুবর্তিতে বিজ্ঞান ও প্রযুক্তি এ অপ্রচলিত শক্তির উৎস বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সূর্যের আলো থেকে বিদ্যুৎ উৎপাদনের জন্য রাজ্য সরকারের উদ্যোগগুলি বর্ত কি অবস্থায় আছে; এবং

(খ) গ্রামাঞ্চলে স্বেচ্ছাসেবী সংস্থাগুলির সাহায্যে ব্যক্তিগত উদ্যোগে এ ধরনের বি উৎপাদনের বিষয়টি বিবেচনা করা হচ্ছে কি এবং হলে, তা কি কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ**

(ক) ১৯৯২ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত এই রাজ্যে ৭৮৩টি সৌর ফোটো-ভোল্ট ব্যবস্থাভিত্তিক রাস্তার আলো বসানো হয়েছে। এছাড়াও ২১টি সমবায় সমি দপ্তরে ৪২টি সৌর লন্ঠন দেওয়া হয়েছে। বর্তমানে মেদিনীপুর জেলায় ৯টি এ দক্ষিণ চব্বিশ পরগনা জেলায় ৩টি সমষ্টি উন্নয়ন দপ্তরে সৌর ফোটো-ভোল্টা ব্যবস্থা ভিত্তিক রাস্তার আলো ও সৌর লন্ঠন জ্বালানোর ব্যবস্থা স্থাপনের ক চলছে। সাগরদ্বীপের যুব আবাসে ইতোপূর্বে ৯২টি বাতি ও ২০টি পাখা সৌ ফোটো-ভোল্টাইক ব্যবস্থার মাধ্যমে প্রবর্তন করা হয়েছে। অযোধ্যা পাহাড়ের পর্য নিবাসে এবং ছাত্রাবাসে সর্বমোট ৪০টি সৌর লন্ঠন বিগত আর্থিক বর্ষে স্থাপি হয়েছিল।

বর্তমান আর্থিক বর্ষে বিকাশ ভবনে অবস্থিত বিজ্ঞান প্রযুক্তি এবং অপ্রচলি শক্তি উৎস বিভাগের দপ্তরে এক কিলো ওয়াট সর্বোচ্চ নিহিত উৎপাদন ক্ষম একটি সৌর ফোটো-ভোল্টাইক ব্যবস্থা স্থাপিত হয়েছে। ৫০টি বাতি, ৫টি প ও ৮টি লন্ঠন এই ব্যবস্থার মাধ্যমে জ্বালানোর সুযোগ আছে। এটি এ প্রদর্শনীমূলক প্রকল্প।

সজনেখালি পর্যটন আবাসে প্রায় ১০ কিলোওয়াট সর্বোচ্চ নিহিত উৎপাদন ক্ষম একটি সৌর ফোটো-ভোল্টাইক ভিত্তিক বৈদ্যুতিকরণ প্রকল্প হাতে দেওয়া হয়ে হলদিয়ার নিকটবর্তী নয়াচর দ্বীপে এক কিলো ওয়াট সর্বোচ্চ নিহিত উৎপা ক্ষমতার একটি সৌর ফোটো-ভোল্টাইক ব্যবস্থা ভিত্তিক বৈদ্যুতিকরণের প্রক স্থাপনের কাজ চলছে। সাগরদ্বীপের সারকিট হাউসটিও সৌর ফোটো-ভোল্টাই ব্যবস্থা ভিত্তিক বৈদ্যুতিকরণের জন্য কাজ শুরু করা হয়েছে। সর্বোচ্চ প্রায় ৩

কিলো ওয়াট নিহিত উৎপাদন ক্ষমতার এই প্রকল্পটি খুব শীঘ্রই স্থাপিত হবে বলে আশা করা যায়। ইতোমধ্যে স্থাপিত প্রতিটি স্থানীয় ভিত্তিক কেন্দ্রীয় প্রকল্পই পুরোপুরি সক্রিয়।

খ) গ্রামাঞ্চলে স্বেচ্ছাসেবী সংস্থার সাহায্যে এই ধরনের ব্যবস্থা ইতোমধ্যে কার্যকর করা হয়েছে। মেদিনীপুর জেলার কুলাপাড়া গ্রামে স্থাপিত কেন্দ্রীয় চার্জ কেন্দ্রে এবং গ্রামবাসীদের কাছে সৌর লণ্ঠন পৌঁছে দেওয়ার ক্ষেত্রে স্বেচ্ছাসেবী সংগঠনের ভূমিকা অনস্বীকার্য। কুলাপাড়ার দৃষ্টান্ত সামনে রেখে ইতোমধ্যে বর্ধমান জেলার কালনা-দুই ব্লকের রথতলা গ্রাম, বীরভূম জেলার বোলপুর ব্লকের বনডাঙ্গা গ্রাম এবং বাঁকুড়া জেলার বড়জোড়া ব্লকের বনগোপালপুর গ্রামে কেন্দ্রীয় পদ্ধতিতে স্থানীয় সরকারি প্রশাসনের সহায়তায় এবং স্বেচ্ছাসেবী সংগঠনের সহযোগিতায় সৌর ফোটো-ভোল্টাইক ব্যবস্থা প্রবর্তনের প্রকল্প নেওয়া হয়েছে।

11-10—11-20 p.m.]

াঃ **মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় প্রশ্নের উত্তর দিতে গিয়ে যা বললেন তাতে দেখতে পাচ্ছি আমাদের পশ্চিমবাংলার মোট জেলাগুলির মধ্যে মাত্র দুটো জেলাতে এই ক্তির ব্যাপারে কাজ হয়েছে এবং সম্প্রতি মেদিনীপুর জেলার কুলাপাড়ায় এই কাজ । তাছাড়া বাঁকুড়া ও বীরভূমে আরও দু-চারটি স্বেচ্ছাসেবী সংস্থার দিকে আপনারা হাত দিয়েছেন। বিশ্বের এই চরম জ্বালানি সঙ্কটের মুহূর্তে পশ্চিমবঙ্গের মতো একটা বিজ্ঞানে রাজ্যে আপনার দপ্তর থেকে কি কি পদক্ষেপ নেওয়া হয়েছে? সৌরশক্তি থেকে বিদ্যুৎ তৈরি করতে পারি সেই ব্যাপারে কেন্দ্রীয় সরকার বহুদিন আগে থেকেই তা চালু । গুজরাট, মহারাষ্ট্র এবং মধ্যপ্রদেশের অনেক গ্রামে এই বিদ্যুৎ গেছে এবং তারা এগিয়ে গেছে। আপনার কাছে আমার প্রশ্ন, পশ্চিমবঙ্গ এই ক্ষেত্রে এত পিছিয়ে আছে

ঃ **শঙ্করকুমার সেন ঃ** পশ্চিমবঙ্গে এই কাজটা অনেক দেরিতে শুরু হয়েছে। কারণ , প্রযুক্তি এবং অপ্রচলিত শক্তির উৎস বিভাগ এখানে মাত্র তিন বছর খোলা হয়েছে। াত্র তিনটি ডিস্ট্রিক্টেই নয়, অন্যান্য ডিস্ট্রিক্টেও কাজ শুরু হয়েছে। আমি সেগুলি বলি নি। াদ, দার্জিলিং, মেদিনীপুর জেলার নয়াগ্রাম গোপিবল্লভপুর ১ ও ২, শাঁকরাইল, খেঁজুরী, জাম্বনী, ভগবানপুর, পটাশপুর-২ এবং দক্ষিণ ২৪ পরগনার কুলতলি, পাথরপ্রতিমা, প্রভৃতি বি.ডি.ও. দপ্তরে এবং খুব হালে আলিপুরদুয়ারে আমাদের যে বনবিভাগ ব একটা কাজ আমরা শুরু করেছি। এই কাজটা শুরু করার ব্যাপারে একটা বিষয় ার দেখতে হবে, সেটা হচ্ছে, এই ধরনের যে প্রকল্প এটা রূপায়ণ করার আগে আমরা য় এগুলির মেন্টেনেন্স কারা করবেন। এটাই সবচেয়ে বড় জিনিস। প্রথম দিকে দেখা ই—৪/৫ বছর আগে—যখন কাজটা শুরু হয়েছিল তখন আমাদের বিদ্যুৎ পর্ষদের মধ্যে দেখা গিয়েছে যে এই ধরনের সোলার ফটোভোলটিক বসানো হয়েছিল কিন্তু তার তা রক্ষণাবেক্ষণের ব্যবস্থা থাকছিল না। বিদ্যুৎ পর্ষদের কর্মীরা মূলত প্রচলিত সমস্যাগুলি ব্যস্ত থাকেন। আমরা প্রথমেই যেটা দেখছি সেটা হচ্ছে সেখানে এই রক্ষনাবেক্ষণের

ব্যবস্থাটা ঠিক করে নিই যে কারা করবেন। এটা সাধারনভাবে আমরা চাইছি যে গভর্নমেন্টাল অর্গানাইজেসন, স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানগুলি টেক আপ করুক! কোন কোন জ পঞ্চায়েত এগিয়ে আসছেন এবং তাদের সঙ্গে কন্ট্রাক্ট করে তাদের হাতে তুলে দিচ্ছি। জন্য দেরি হচ্ছে। তা ছাড়া এই প্রকল্পে প্রতিটি প্রকল্পের জন্য আমাদের ভারত সরকারে মিনিষ্ট্রি অব নন-কনভেনশনাল এনার্জি সোর্সেস আছে তাদের অ্যাপ্রুভাল লাগে। এই অ্যা পাবার ব্যাপারে অনেক সময় দেরি হয় অথবা আমাদের পাঠাতে দেরি হয়। আমি ক দোষ দিচ্ছি না, এটা দু পক্ষের ব্যাপার। এইভাবে এই কাজটা চলছে। আমাদের ক অগ্রগতি খানিকটা হয়েছে যদিও এটা খুব সন্তোষজনক নয়।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে পশ্চিমবঙ্গে এই কাজটা দেরিতে শুরু করেছেন—মাত্র দু বছর। আমরা জানি যে অন্যান্য রাজ্য ভারত সর সাহায্যে, তেলের উদ্যোগে এবং সহযোগিতায় গ্রামে গ্রামে, বাড়িতে বাড়িতে রাজ্য কেন্দ্রীয় সরকারের সহযোগিতায় এবং স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানগুলিকে ইনভলভ করে সৌ মাত্র ২৬ টাকা দামে দিচ্ছেন। পাঞ্জাব, হরিয়ানায় ব্যাপকভাবে এটা সাকসেসফুল মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এ ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকার উদ্যোগ নিয়েছে এবং এ ব্যাপারে ইচ্ছুক স্বেচ্ছাসেবী সংস্থাগুলি সরাসরি কার কাছে আবেদন করবেন ভাবে তারা সহায়তা পাবেন?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আপনার প্রশ্নটা সৌর ফটো-ভলটিক-এর উপর ব চুল্লা এবং বায়োগ্যাসের ব্যাপারে বলি নি বা অন্যান্য ব্যাপারে বলি নি। অন্যান্য কাজ হচ্ছে। সৌরচুল্লী, বায়োগ্যাস, অন্যান্য প্রকল্প যেটাকে নন-কনভেনশনাল এনার্জি বলে সেগুলি নিয়েও কাজ হচ্ছে। স্বেচ্ছাসেবী সংস্থাগুলিকে দিয়ে এর ব্যাপারে গত সঠিক সময় বলতে না পারলেও আগস্ট, সেপ্টেম্বর নাগাদ একটা সভা করেছিল তাতে পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গা থেকে ২৬টি স্বেচ্ছাসেবী সংস্থা এসেছিলেন। তারা সমস্যা জানিয়েছেন এবং সেইভাবে ইন্টারাকশনের মধ্যে দিয়ে কাজটা করা হচ্ছে। যা তারা আমাদের যে সায়েন্স ও টেকনোলজি ডিপার্টমেন্ট আছে তার সচিবের কাছে চিঠি পারেন অথবা আমার কাছে চিঠি লিখলে আমি নিশ্চয় সেটা দেখব।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এ ব্যাপারে একজন বিশেষজ্ঞ, কাছে আমি জানতে চাই, এর ইকনমিক ভায়াবিলিটির দিকটা কি রকম? অর্থাৎ সোর্স থেকে এনার্জি প্রডিউস করার থেকে এটাতে করতে তার ইকনমিক ভায়াবিলিটি কি রকম? আমার যতটা ধারনা আছে তাতে বলতে পারি যে এতে কস্টটা কম। আ এটা ফ্যাক্ট কিনা এবং হলে সরকার এ ব্যাপারে চিন্তাভাবনা করছেন কিনা—সৌর ব্যাপকভাবে বিদ্যুতের অলটারনেটিভ সোর্স হিসাবে ব্যবহার করার?

[11-20—11-30 p.m.]

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমাদের এখানে প্রচলিত যে বিদ্যুৎ সেটা তৈরি করতে লাগে ৩.২৫ কোটি টাকা পার মেগাওয়াট আর সৌরশক্তি জনিত বিদ্যুৎ অর্থাৎ ফটো

। প্রচলিত বিদ্যুতের থেকে দেড় গুণ বেশি টাকা লাগে। এই সৌরশক্তির ক্ষেত্রে য়ারনমেন্টাল পলিউশন বলতে কিছু নেই। তবে এর এনভায়ারনমেন্টাল কোয়ানটাম লিসিস করতে গেলে তার মূল্য দিতে হয়। কিন্তু কয়লা চালিত বিদ্যুতের ক্ষেত্রে শন আছে যেহেতু এই সৌরশক্তি ব্যবহার করতে গেলে একসাথে বেশি টাকা বিনিয়োগ ত হয় সেই কারণে প্রচলিত শক্তির উপরেই এখনো জোর দেওয়া হয়। এই বিদ্যুৎ দন সংস্থাকে দেড়গুণ টাকা বিনিয়োগ করতে হয় এবং একসাথে এই টাকা ইনভেস্ট ত হয়। তা করা সম্ভব হয় না বলেই প্রচলিত শক্তির উপরে নির্ভর করতে হয়। যদিও ভারতবর্ষেই এই সৌরচালিত শক্তির উপরেই জোর দেওয়া হচ্ছে এবং চেষ্টা করা হচ্ছে, অর্থ বিনিয়োগের ব্যাপারটা থাকার জন্য বিরাট অসুবিধা দেখা দিয়েছে। এবং শুধু তাই ভারত হেভি ইলেক্ট্রিক্যালস যারা এর ইক্যুইপমেন্ট সরবরাহ করেন, তারা সারা ভারতবর্ষের ন্ড একসঙ্গে মিটাতে পারবে না। তবে ডিমান্ড বাড়লেই সাপ্লাই বাড়বে। এবং প্রোডাকশনও বে। তবে এই ব্যাপারে জানিয়ে রাখি যে, যেখানে এই সৌরশক্তি বসানোর চেষ্টা করা সেটা শুধু যেখানে এই বিদ্যুৎ পৌছায়নি সেখানেই এই বিদ্যুৎ বসানো হবে। বা যেখানে ৎ পৌছাতে অনেক দেরি আছে সেখানে এই সৌরচালিত বিদ্যুৎ বসানো হবে। এইভাবেই র পরিকল্পনা প্রথমে করা হয়েছে।

**শ্রী অতীশচন্দ্র সিনহাঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, কেন্দ্রীয় রের এই পরিকল্পনা নেওয়ার ফলে বলেছেন যে প্রতিটি ব্লক পিছু অন্ততপক্ষে একটি করে নন কনভেনশনাল সোর্সেস অফ এনার্জি করা হবে। সেই সম্বন্ধে মন্ত্রী মহাশয় কিছু ন কিনা এবং জেনে থাকলে এই ব্যাপারে কত উদ্‌যোগ নিয়েছেন? আর দ্বিতীয় প্রশ্ন যে, এই নন কনভেনশনাল সোর্সেস অফ এনার্জি কার্যকর করার যে পরিকল্পনা এতে য় সরকার কত টাকা দিয়েছেন এবং রাজ্য সরকার কত টাকা দিয়েছেন?

**ডঃ শঙ্করকুমার সেনঃ** কেন্দ্রীয় সরকারের নীতি অনুসারে প্রতিটি লোকসভার সদস্য একটি করে উর্জা গ্রাম এবং দুজন রাজ্যসভার সদস্য পিছু একটি করে উর্জা গ্রাম রিত হয়েছে। এই ব্যাপারে লোকসভার এম.পি.দের চিঠি দেওয়া হয়েছে এবং তাতে ৯টি আইডেনটিফাই করা হয়েছে। আবার নেকস্ট ইয়ারে আরও ৯টি গ্রাম আইডেনটিফাই হবে এবং এইভাবে প্রতিটি ডিস্ট্রিক্টে একটি করে উর্জা গ্রাম করা হবে। আর দ্বিতীয় উত্তরে বলছি যে, এর টাকা যেটা দেওয়া হয় তাতে কেন্দ্রীয় সরকার কত দিচ্ছেন রাজ্য সরকার কত দিচ্ছেন ঠিক বলা যাবে না, কেননা এতে বিভিন্ন প্রকল্পের জন্য টাকা আছে। তবে আবার যেটা মনে আছে তা হচ্ছে কেন্দ্রীয় সরকার ৬০ পারসেন্ট এবং সরকার ৪০ পারসেন্ট দেবে। এইরকমই শেয়ার করা হয়েছে।

## বিদ্যুৎ পরিবহনজনিত সমস্যা

*১৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৭) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে বিদ্যুৎ পরিবহনের কোনও সমস্যা আছে কি না; এবং

(খ) উত্তর হ্যাঁ হলে, ঐ সমস্যা সমাধানের জন্য কি কি পদক্ষেপ গ্রহণ করা হয়ে

**ডাঃ শঙ্করকুমার সেন ঃ**

(ক) হ্যাঁ।

নতুন বিদ্যুৎ কেন্দ্র থেকে বিদ্যুৎ পরিবহন ব্যবস্থা ও উত্তরোত্তর চাহিদা বৃদ্ধির সর্বদাই সঞ্চালন ও বন্টন ব্যবস্থার আর্থিক উন্নতির প্রয়োজন হয়।

(খ) জেলা পরিষদ, পঞ্চায়েত ইত্যাদি জনপ্রতিনিধিমূলক সংস্থার সঙ্গে যোগাযোগ বিদ্যুৎ ব্যবস্থার সম্প্রসারণ করার কর্মসূচি নেওয়া হচ্ছে। তবে আর্থিক সীমাবদ্ধ জন্য কাজের অগ্রগতি ব্যহত হচ্ছে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মন্ত্রী মহাশয় বললেন যে বিদ্যুৎ পরিবহনের সমস্যা আছে। এই সমস্যা সমাধানের ব্যাপারে প্রভূত পরিমাণে অর্থের প্রয়োজন। এই ব্যাপারে কে সরকারের কাছে কোনও আর্থিক সাহায্যের প্রস্তাব দিয়েছেন কি না?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমরা যেটা করেছি, আমরা একটা মাস্টার প্ল্যান করেছি। মাস্টার প্ল্যানের মধ্যে নতুন যে প্রকল্পগুলো, যেমন বক্রেশ্বর, বলাগড়, সাগরদিঘী ইত জায়গায় যেখানে ১৩২ কে.ভি. সাব-স্টেশন বা ২২০ কে.ভি. সাব স্টেশন করা হচ্ছে হুগলি, তমলুক ইত্যাদিতে হবে, সেইসব জায়গায় এস.ই.বি.'র উপর আসল দায়িত্ব পড়ে। এখানে যে অর্থের দরকার তার জন্য পাওয়া ফাইনান্স কর্পোরেশন এবং রুর ইলেক্ট্রিফিকেশন কর্পোরেশনের কাছে অর্থের জন্য আবেদন করতে হয়। তলার দিকে ভোল্টেজ, অর্থাৎ ৩৩ কে.ভি. যদি হয় তাহলে কিছু কিছু ঋণ হিসাবে তারা দেন, হিসাবে নয়। সেইজন্য নতুন লাইন এবং নতুন সাব স্টেশন এর ক্ষেত্রে একটা একটা স কারণ ঋণ শেষ পর্যন্ত শোধ করতে হয়। এটা একটা কনটিনিউয়াস ব্যাপার। আমাদের থাকতে হয় যাতে ডেট বার্ডেন বেশি না হয়। এই জন্য সাবধানে পা ফেলতে হয়।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মন্ত্রী মহাশয় বললেন বিদ্যুৎ পরিবহনের এই সমস্যা সমাধ জন্য একটা মাস্টার প্ল্যান করেছেন। এই মাস্টার প্ল্যানের লক্ষ্য কী, কত দিনের মধ্যে সমস্যার সমাধান করতে পারবেন, কারণ আমরা লক্ষ্য করছি গ্রামে গঞ্জে লো ভোল্টেজ যাচ্ছে। বিদ্যুৎ থাকা সত্ত্বেও বিদ্যুৎ বন্ধ করে দিতে হচ্ছে। কতদিনের মধ্যে সম্পূর্ণ পরিপূর্ণভাবে এই সমস্যার সমাধান করতে পারবেন?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** মাস্টার প্ল্যানের দুটো অংশ আছে, একটা অংশ হচ্ছে ট্রান্সমি আমরা যে ট্রান্সমিশন করি, বিভিন্ন জায়গায় বড় বড় সাব স্টেশন করে সেইগুলোতে স করি। আমাদের বিদ্যুৎ প্রকল্প যেগুলো আছে এবং যেগুলো নতুনভাবে আসছে আগামী ১০ বছরের মধ্যে, তার একটা টোটাল মাস্টার প্ল্যান আমরা নিচ্ছি। তবে তলার দিকের প্রবলে গভীর। যত ইলেক্ট্রিকের লাইন আছে, তার জন্য যে লো ভোল্টেজ সাব স্টেশন য়

লার উপর একটা প্রেসার আসছে। এটা একটা কনটিনিউয়াস ব্যাপার। এইগুলোকে ড করতে হবে। যত বিদ্যুতের চাহিদা বাড়ছে, গ্রাহক বাড়ছে, সেইরকমভাবে লো জ সাব স্টেশনের ক্যাপাসিটি বাড়ছে না। অতএব এইগুলোকে বাড়াতে হবে লোয়ার ন। এর কোনও সময় বলা সম্ভব নয়। গ্রাহক বাড়ছে, ছোট ছোট ইন্ডাস্ট্রি বাড়ছে, আশা আরও বড় বড় ইন্ডাস্ট্রি আসবে, এটা একটা কন্টিনিউয়াস প্রসেস। এটা বলা সম্ভব ২০০০ সালের মধ্যে হয়ে যাবে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মন্ত্রী মহাশয় বিদ্যুৎ পরিবহনের সমস্যার জন্য এটা কি ঠিক যে র বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রের উৎপাদন মাঝে মাঝে বন্ধ রাখতে হয়?

1-30—1-40 p.m.]

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** রাত্রি ১১-টার পরে ফ্রিকোয়েন্সী প্রচন্ড বেড়ে যাচ্ছে—বিশেষ উইক এন্ডে, শনি, রবিবার যখন কারখানাগুলো বেশিরভাগ বন্ধ থাকে তখন ফ্রিকোয়েন্সী যাচ্ছে এবং সমস্ত কিছু ব্রেক ডাউনের জায়গায় এসে যাচ্ছে। এই সময়ে আমরা র আশপাশের রাজ্যগুলোকে বিদ্যুৎ দিয়ে এই সমস্যার খানিকটা সমাধানের চেষ্টা এই কারণেই গত রবিবার আমাদের সাঁওতালদির একটা ইউনিট বন্ধ করে দিতে

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** রাজ্যের তথ্য অনুযায়ীই আমরা দেখছি যে গোটা দেশের মধ্যে । রাজ্যে ট্রান্সমিশন অ্যান্ড ডিস্ট্রিবিউশন লস সবচেয়ে বেশি। এই টি অ্যান্ড ডি. লস জন্য কি কি পদক্ষেপ নেওয়া হচ্ছে?

**ঃ শঙ্করকুমার সেন ঃ** ট্রান্সমিশন অ্যান্ড ডিস্ট্রিবিউশন লস্-এর সর্বভারতীয় গড়ের চেয়ে সামান্য নিচে আছি। ১৯৯১-৯২ সালের সর্বভারতীয় লস্-এর গড় হচ্ছে ২২%, ২২.৫%। আমাদের ২২.৫%-এর মধ্যে বিদ্যুৎ চুরি ধরা আছে, যদিও তাকে কমার্শিয়াল হয়, টি. অ্যান্ড ডি. লস্ বলা হয় না। বিদ্যুৎ চুরি বন্ধ করার জন্য ইতিপূর্বেই আমি নপ্রতিনিধিত্বমূলক সংস্থাগুলির সাহায্য প্রার্থনা করেছি। জেলা পরিষদ এবং পঞ্চায়েতের মামরা চাইছি। হাউসে গতবার এ সম্পর্কে আমি বলেছি। আগামী এপ্রিল মাস থেকে রেভিনিউ কালেকশনের মাত্রা বেঁধে দিচ্ছি মার্চ মাসের হার অনুসারে। কোনও জেলা র চেয়ে বেশি কালেকশন করলে সেই বাড়তি টাকা সেই জেলায় সাব স্টেশন ন্টের কাজে ইনভেস্ট করা হবে। অর্থাৎ জেলার জনসাধারণ এবং জনপ্রতিনিধিরা ফট বন্ধ করায় আমাদের সাহায্য করেন তার জন্যই এই উদ্যোগ নেওয়া হচ্ছে। যেখানে পাম্প বসান হচ্ছে সেখানে আমরা বলছি, কানেকশন দেব না যদি না র লাগানো হয়। ক্যাপাসিটর লাগালে পাওয়ার ফ্যাক্টর বেড়ে যায় এবং তাতে কম ন। বড় বড় সাব-স্টেশনে আমরা ক্যাপাসিটর বসাচ্ছি এবং সেজন্য আমরা মাঝে র‍্যাল ইলেক্ট্রিফিকেশন কর্পোরেশনের কাছ থেকে ঋণ পাচ্ছি এবং নিজেদের টাকাও ছি। এইভাবে ট্রান্সমিশন লস কমাবার চেষ্টা করছি। আর আমাদের রাজ্যে ট্রান্সমিশন

লস্ সব রাজ্যের চেয়ে বেশি নয়।

**শ্রী সুভাষ বোস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, যে সব প্রকল্পের জন্য আপনি ( সরকারের কাছ থেকে ঋণ নিচ্ছেন সেসব ঋণের জন্য কেন্দ্রীয় সরকার কি সুদ নেন? সেই সুদের হার কি? যে নির্দিষ্ট সময়ের মধ্যে ঋণের টাকা দেবার কথা তা পাচ্ছেন দ্বিতীয় কথা হচ্ছে, আমরা শুনেছি গ্রীষ্মকালে যাতে ঠিকমতো বিদ্যুৎ সরবরাহ করা যায় জন্য একটা করে ইউনিট প্রতিটি প্রোজেক্টে রিজার্ভে রাখার ব্যবস্থা করেছেন যাতে ( ইউনিট খারাপ হলে সঙ্গে সঙ্গে রিজার্ভ ইউনিট তার বদলে চালানো যায় এবং ( মেরামত করা যায়। এটা কি সত্য?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** কেন্দ্রীয় সরকারের দুটি সংস্থা, রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন কর্পো অ্যান্ড পাওয়ার ফিনান্স কর্পোরেশন, ওদের ঋণ দেওয়ার ক্ষেত্রে অনেক ইন্ট্রিকেট ক আছে এবং সেগুলো অনেক সময়েই আমাদের কাছে অসুবিধা হয়ে দেখা দেয়। তাদের আলাপ-আলোচনার মাধ্যমে আমরা সমস্যা সমাধানের মধ্যে দিয়ে—অসুবিধা দূর করে- নেবার চেষ্টা করি। ঋণ নাহলে যেমন আমাদের চলবে না, তেমন ঋণ নিলে তা ( করতে হবে। বার্ডন ক্যালকুলেট করেই আমাদের ঋণ নিতে হয়।

আমরা গত শীতকাল, সেপ্টেম্বর মাস থেকে এই ফেব্রুয়ারি মাস পর্যন্ত আম বেশিরভাগ ইউনিটের রক্ষণাবেক্ষণ করেছি। বর্তমানে কোনও ইউনিট রক্ষণাবেক্ষণের জন্য আবার আমরা ধরবো জুলাই মাসে যখন বর্ষাকাল এসে যাবে। তখন আমরা জলি নর্থবেঙ্গল থেকে পাবো। কোলাঘাটের ৬ নম্বর ইউনিট সিংক্রোনাইজ হয়ে আছে, সেটা নেই। ২১০ মেগাওয়াটের ইউনিটটাকে আমরা রেখেছি। ফরাক্কার ৫ নম্বর ইউনিটটি মাসের আজ অথবা কাল অথবা পরশু অর্থাৎ ৩১ মার্চের মধ্যে সিংক্রোনাইজ করব। হচ্ছে ৫০০ মেগাওয়াটের। সেখান থেকে ১৬০ মেগাওয়াট পাবার সম্ভাবনা আছে। সু আমাদের হাতে একটা সারপ্লাস অলরেডি আছে—এটা আমি বলতে পারি।

**শ্রী মনোহর টিরকি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যা বললেন তাতে মনে হচ্ছে বিদ্যু উৎপাদন এক্সেস হয়ে যাচ্ছে। আমি এই কথা বলতে চাই, বিদ্যুৎ এক্সেস হয়ে গেল চা বাগানের শ্রমিকদের বাড়িতে বিদ্যুৎ দেবার যে প্রকল্প নিয়েছিলেন সেটা এখন পর্যন্ত ( কার্যকর হচ্ছে না কেন?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** এটা নিয়ে আমার সহকর্মী লেবার মিনিস্টার রেগুলার মনিটে করছে। আমরা আশা করেছিলাম ১৬৩টি চা-বাগানের রিক্যুইজিশন পাব। কিন্তু আজ যতদূর মনে হয় ৪০ এর কাছাকাছি রিক্যুইজিশন পেয়েছি। সার্ভে করার পর একটা এস্টি দেওয়া হয় যা খরচ পড়বে সেটার জন্য একটা টাকা জমা দেবেন। তারপর কানেকশন যতদূর মনে হচ্ছে ৪০।৪৫টি চা বাগান থেকে পাওয়া গেছে এবং সেখানে কাজ চলছে। অন্যান্য চা বাগানে এখন পর্যন্ত সেইভাবে সাড়া পাইনি যদিও তাঁরা মিটিং-এ এসেছেন করবেন বলেছেন। তাঁরা বলেছেন, বাজার এখন মন্দা আছে, ওয়েট করা যাক। তাই

ন্ন হাতে আছে এবং করা হচ্ছে।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** গ্রামাঞ্চলে বিদ্যুৎ মনিটোরিং করার জন্য পঞ্চায়েতের উপর কোনও ত্ব নেই, কারো উপর কোনও দায়িত্ব নেই যার জন্য চুরি হচ্ছে। রেভেনিউ কালেকশনের র অবিলম্বে দায়িত্ব দেবার জন্য এখন কি চিন্তা-ভাবনা আপনার আছে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমরা বিভিন্ন জেলার জেলাপরিষদের সভাধিপতিদের নিয়ে ং করেছিলাম। আবার আমরা জুন-জুলাই মাসে করব। আমরা তাঁদের সব সময় বলেছি, য়েতের যে বিভিন্ন কমিটি আছে তার মধ্যে একটা বিদ্যুৎ করা হোক। তাদের সঙ্গে দের লোকাল যারা ইঞ্জিনিয়াররা আছেন, সহকর্মীরা আছেন, হাতে হাত মিলিয়ে কাজ বে। যে কোনও জায়গায় যে প্ল্যানিং করা হয় তাঁদের সঙ্গেই বসে করা হবে। গ্রামাঞ্চলে দের যে বিভিন্ন প্রকল্প আছে এবং সাধারন রুরাল ইলেক্ট্রিফিকেশন যা করা হয় তাঁদের ই কথা বলে করা হয়। অনেক জায়গায় হয়তো বিচ্যুতি হয়েছে ঠিকই কিন্তু পঞ্চায়েতের হাতে হাত মিলিয়ে করা হয়। চুরির ব্যাপারে পঞ্চায়েতের যে ইলেকশন আসছে আগামী মাসে, তারপর আমি একটা মিটিং করব, করে কিভাবে কি করা যায় চিন্তা করব।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** আপনার গত বছর প্ল্যান বাজেটে যে টাকা ধরা ছিল সেই র কত পারসেন্টেজ টাকা আপনি পেয়েছেন এবং টাকা আপনাকে না দেবার ফলে এই লোকদ্বীপ, কুটির জ্যোতি এবং রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন স্কীমগুলি আটকে আছে এবং ফরমার, মিটার-এর টাকা পর্যন্ত পাওয়া যাচ্ছে না—এটা কি ঠিক?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** ঠিক এখনই ডাটা ছাড়া উত্তর দেওয়া মুশকিল। যে প্রশ্নটি ছিল সঙ্গে এর কানেকশন নেই। আমি এক্‌জাক্টটা এখনই বলতে পারব না।

### গাইঘাটা সি.এ.ডি.সি.'র কাজ

*১৯০। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৫) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** উন্নয়ন ও পরিকল্পনা গের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর ২৪-পরগনার গাইঘাটা সি.এ.ডি.সি. কেন্দ্রকে ১৯৯১-৯২ এবং ১৯৯২-৯৩ আর্থিক বছরে উন্নয়নমূলক কাজের জন্য মোট কত টাকা বরাদ্দ করা হয়েছে; এবং

(খ) ঐ সময়ে কোথায় কোথায় কি কি উন্নয়নমূলক কাজ করা সম্ভব হয়েছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ**

(ক) উত্তর ২৪-পরগনার গাইঘাটা সি.এ.ডি.সি. কেন্দ্রকে ১৯৯১-৯২ এবং ১৯৯২-৯৩ আর্থিক বছরে উন্নয়নমূলক কাজের জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ যথাক্রমে ৫, ২৯, ৫১৩.০০ টাকা এবং ৫,৫৬,৮০৪.০০ টাকা (ডিসেম্বর, ১৯৯২ পর্যন্ত)।

(খ) ঐ সময়ে গাইঘাটা সি.এ.ডি.সি. কেন্দ্রের অন্তর্ভুক্ত বিভিন্ন মৌজায় কৃষি মৎস্য চাষ, ক্ষুদ্র ও হস্তশিল্প উন্নয়ন, স্বাস্থ্য ও শিক্ষা কর্মসূচি এবং পশু ও পশুপালন সংক্রান্ত বিভিন্ন উন্নয়নমূলক কাজ করা সম্ভব হয়েছে।

[11-40—11-50 p.m.]

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে, দুটি আর্থিক বছরে এর ডিসেম্বর পর্যন্ত প্রায় ১১ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে, কিন্তু মন্ত্রী মহাশয় ব কি কমপ্রিহেনসিভ এরিয়া ডেভেলপমেন্ট স্কীম, ঐ স্কীমে বামফ্রন্ট সরকারের রাজ কোনও ব্লকে সি.এ.ডি.সি. প্রোজেক্ট হয়েছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** এ প্রশ্নটা আসে না, তবুও যখন করেছেন তখন ব নির্দিষ্ট কোনও ব্লকে নির্দিষ্টভাবে আসেনা। কারণ ঐ সময়ে জনসাধারণের সর্বাঙ্গীন ভোটা ভিত্তিতে ত্রিস্তর পঞ্চায়েত না থাকার দরুন কাজের কোনওরকম নিয়ন্ত্রণ ছিল না। এখ ভারতবর্ষে সি.এ.ডি.সি. গড়ে উঠছে। আগে ওটার কোনও কাজ হয় নি। সেজন্য প আলোচনা করে ওটাকে আর না বাড়িয়ে যতটা সম্ভব রেখে দিয়ে বিশেষ কতকগু থেকে দেখে করা হয়েছে। আর একটা জিনিস সি.এ.ডি.সি. অরিজিনালী যেভাবে তৈরি তার কিন্তু উদ্দেশটা অন্যরকম ছিল। উদ্দেশ্যটা ছিল যে, যেখানে যেখানে সেচের কিছু আছে এইরকম একটা ব্লককে বেছে নিয়ে—সেখানে উপর থেকে প্রোজেক্ট অফিসার ডাই দেবেন, কৃষি এবং অন্য সব কিছুতে সেটা সব জায়গায় ছিল না—সেজন্য কাজ এগে সেজন্য আমরা বিশেষ করে কোনওরকম সর্বজনীন নিয়ন্ত্রণের পরিকল্পনার কার্যকর পারি নি। জনসাধারণকে ব্যাপকভাবে—সেই পরিকল্পনাকে কার্যকর করার ক্ষেত্রে— উদ্যোগ অংশ গ্রহণ করানর ব্যাপারে সুনিশ্চিত করতে পারা না যায় তাহলে উপর ডাইরেকশন দিয়ে কিছু হবে না। পরবর্তীকালে বেনো স্কীম বলে একটা স্কীম করা হ সেখানে উপর থেকে ডাইরেকশন দিয়ে কাজ করানোর চেষ্টা করা হত। কাজ কর্ম ডিপার্টমেন্টের ভিতরে, ইন্টার ডিপার্টমেন্টে কো-অর্ডিনেশন থাকবে, গভর্নমেন্ট ইন্টিগ্রালী চান, বিচ্ছিন্নভাবে করলে সুবিধা হতে পারে না। একটার সাথে একটার যোগাযোগ থ একজন টিউবওয়েল করবে আর একটা ডিপার্টমেন্ট এনারজাইস করবে এইরকম সমস্ত থেকে দেখে এটা করা হয়েছে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের উত্তরের সঙ্গে আমি একমত হতে পা না তবুও আমি প্রশ্নটা করছি যে এখানে ত্রি-স্তর পঞ্চায়েত ব্যবস্থা চালু করে ফেলেছেন সি.এ.ডি.সি. প্রোজেক্টগুলি কি তুলে দেওয়া হবে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** একটা পার্টিকুলার বিষয়ে প্রশ্নটা এসেছে দেখুন। প্রশ্নটা গাইঘাটা সম্পর্কে। তবুও বলছি যে, প্রথম যখন ভার নেওয়া হয় তখন এর দায়িত্বে ছি পান্নালাল দাশগুপ্ত। আমরা একসঙ্গে কাজ করেছি এবং জেলেও একসঙ্গে ছিলাম। যে ব ব্লকে সি.এ.ডি.সি এরিয়া রয়েছে সেখানে এর অবজেক্ট ছিল উপর থেকে চাপিয়ে দে

ার পরিবর্তে ক্লিয়ারলি রেগুলেশন করে নিয়ে করা হল, ঐ এলাকার উইকার সেকশন অফ পিপল যারা তাদের ডেভেলপমেন্ট, তাদের সাহায্যের উদ্দেশ্য নিয়ে এটা করা হবে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** আপনি এড়িয়ে গেলেন প্রশ্ন। আমি বলছি, আজকে কনসেপ্ট অফ -টিয়ার পঞ্চায়েত সিস্টেম যখন চালু হয়েছে তখন নেসিসিটি অফ সি.এ.ডি.সি. হ্যাজ গন। দি তাই হয় তাহলে এই অহেতুক এখানে অর্থ খরচ করে লাভ কি? আমার প্রশ্ন, তাহলে াপনি কি সি.এ.ডি.সির ইউনিটগুলিকে তুলে দিয়ে পঞ্চায়েতকে আরও বেশি টাকা দেবেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আমি আগেই বলেছি, সি.এ.ডি.সির কনসেপ্ট যা ছিল সেটা চ্ছ, উপর থেকে চাপিয়ে দেওয়া। সেখানে ক্রপ প্যাটার্ন থেকে আরম্ভ করে এভ্রিথিং কটেট করা হত। তার জন্য সেটাকে আমরা অন্য জায়গায় এক্সটেন্ড করেছি। পঞ্চায়েত হল লকটেড বডি। পুরো এলাকার ডেভেলপমেন্ট দেখা ওদের কাজ। তাই কমপ্রিহেন্সিভ ভেলপমেন্ট কাজ হবে কান্ট্রি সাইডে ইনস্ট্রুমেন্ট হিসাবে। তবে যেহেতু ঐ সংস্থায় এতগুলো াক কাজ করছেন এবং একটা ইনফ্রাস্ট্রাকচার গড়ে উঠেছে, সেক্ষেত্রে তাদের তো ছাঁটাই রতে পারে না! আর এক্ষেত্রে এক্সপার্টাইজরা ছড়িয়ে-ছিঁটিয়ে রয়েছেন। তাদেরকে দিয়ে াগ্রো ক্লাইমেটিক জোনের ডেভেলপমেন্টের জন্য কি ধরনের কাজ করা উচিত স্পেশ্যালি টাই এক্ষেত্রে করানো হবে। এইভাবেই ইনভলভ করা হয়েছে।

## বাগমুণ্ডি-আড়যায় গ্রামীণ বৈদ্যুতিকরণ

*১৯১। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯০) **শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাগমুণ্ডি পঞ্চায়েত সমিতি ও আড়যা পঞ্চায়েত সমিতি এলাকায় কতগুলি মৌজাতে গ্রামীণ বৈদ্যুতিকরণের কাজ শেষ হয়েছে; এবং

(খ) ১৯৯২-৯৩ সালে কতগুলি নতুন মৌজাতে গ্রামীণ বৈদ্যুতিকরণের কাজ শেষ করার পরিকল্পনা আছে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ**

(ক) পঞ্চায়েত সমিতি ভিত্তিক কোনও পরিসংখ্যান রাখা হয় না।

গ্রামীণ বৈদ্যুতিকরণের তথ্য থানা ভিত্তিক রাখা হয়। ৩১.৩.৯২ পর্যন্ত, পুরুলিয়া জেলার বাগমুন্ডী থানার ১৩৬টি গ্রামীণ মৌজার মধ্যে ৫৫টিতে এবং আরশা থানার ৯৬টি গ্রামীণ মৌজার ৬০টিতে বৈদ্যুতিকরণের কাজ শেষ হয়েছে।

(খ) ১৯৯২-৯৩ আর্থিক বৎসরে, বাগমুন্ডী থানার দুইটি মৌজায় গ্রামীণ বৈদ্যুতিকরণের কাজ হাতে নেওয়া হয়েছে।

(No Supplimentary)

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দেখতে পাচ্ছি আজকে মৎস্য বিভা প্রশ্ন রয়েছে, কিন্তু মৎস্যমন্ত্রী সভায় উপস্থিত নেই। তিনি যদি সভাতে উপস্থিতই থাকতে পারেন তাহলে তার দপ্তরের প্রশ্নগুলি আসার যৌক্তিকতাও ছিল না।

**মিঃ স্পিকার ঃ** আপনি বলছেন মন্ত্রী নেই, কিন্তু যারা প্রশ্ন করেছেন তারাও তো হা নেই!

[11-50—12-00 Noon]

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রশ্নটা ভূমি রাজস্ব দপ্ত মন্ত্রীর কাছে করা হয়নি, এটা করা হয়েছে গ্রন্থাগার মন্ত্রী মহাশয়ের কাছে।

**মিঃ স্পিকার ঃ** যাই হোক, মন্ত্রী যখন উঠেছেন তখন তার বক্তব্য কি সেটা শে যাক।

উত্তরপাড়া জয়কৃষ্ণ পাঠাগারের জমি

*১৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *৫৩৫) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** ভূমি ও ভূমি- বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, উত্তরপাড়া জয়কৃষ্ণ সাধারন গ্রন্থাগার সংলগ্ন বাটি ও রাজ্য সরকার অধিগ্রহণ করেছেন,

(খ) সত্যি হলে, কবে নাগাদ এই অধিগ্রহণের কাজ সম্পন্ন হয়েছে;

(গ) গ্রন্থাগার দপ্তরকে কবে এই সম্পত্তি হস্তান্তর করা হয়েছে এবং

(ঘ) এই অধিগৃহীত বাটির সংস্কারের কোনও পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কি

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ**

(ক) হ্যাঁ,

(খ) ৯.৩.৯০ তারিখে

(গ) ৯.৩.৯০ তারিখে

(ঘ) হ্যাঁ।

শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ 'খ' প্রশ্নের অধিগ্রহণের কাজ সম্পন্ন হয়েছে যে তারিখে ই তারিখ দেওয়া হয়নি।

শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ 'ঘ' প্রশ্নের বিষয়টি হল, জয়কৃষ্ণ গ্রন্থাগার ভবনটি সংস্কার ার জন্য ১৫ লক্ষ ৫০ হাজার টাকার একটা এস্টিমেটস পূর্ত দপ্তরের কাছ থেকে শিক্ষা গার বিভাগ পেয়েছেন। এটা বিবেচনাধীন আছে।

শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ এটা কি সত্য যে আপনার দপ্তর থেকে অধিগ্রহণ করার পর গার দপ্তরের পক্ষ থেকে হস্তান্তরের ব্যাপারে একটা অনির্দিষ্ট কাল পরে এটা গ্রহণ করা ছে—এইরকম কোনও খবর আছে কি?

শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ আমি আমার দপ্তরের জবাব দিতে পারি, কিন্তু অন্য দপ্তরের কি করে বলব।

শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ আমি আপনার কাছে প্রশ্নটা করিনি, আমি গ্রন্থাগার দপ্তরের ় এই প্রশ্নটা করেছি। আপনার কাছে এটা গেল কি করে আমি বুঝতে পারছিনা।

শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ আমার কাছে এটা এসেছে, আমি একজন বয়স্ক লোক, আমি ম্ভব প্রশ্নটা অ্যাভয়েড না করে যথাযথ উত্তর দিয়েছি। এখন কি 'ঘ' প্রশ্নটা একেবারেই ার দপ্তরের অধীন নয়। আমি সেই সম্পর্কে খবর নিয়ে বলেছি।

শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ আমি আপনাকে বিব্রত করার জন্য দুঃখিত।

মিঃ স্পিকার ঃ শান্তশ্রীবাবু, আপনার কোয়েশ্চেন ফর্মে আপনি ডিপার্টমেন্টের কথা লেখেন সেটা অন্য মন্ত্রীর কাছে চলে গেছে। আপনি যদি ডিপার্টমেন্টে লিখতেন তাহলে সেই র্টমেন্টের মন্ত্রীর কাছে যেত। যাই হোক, এটা আর কিছু করার নেই, ছেড়ে দিন।

* ১৯৪ হেল্ডওভার

বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্র

*১৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *৬১৯) শ্রী শিবপ্রসাদ মালিক ঃ বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

৩১শে জানুয়ারি, ১৯৯৩ পর্যন্ত বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্রের কাজ কোন পর্যায়ে আছে?

ডঃ শঙ্করকুমার সেন ঃ

বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্পে ২১০ মেঃওঃ ক্ষমতাসম্পন্ন পাঁচটি ইউনিট স্থাপনের প্রস্তাব হ। ৩১.১.৯৩ পর্যন্ত প্রকল্পটির পরিকাঠামো তৈরির কাজে যথেষ্ট অগ্রগতি হয়েছে। মূল নর জন্য জমি অধিগ্রহণ ছাড়া জমির উন্নয়ন, জমির চর্তুদিকে প্রাচীরের দেওয়াল নির্মাণ র জন্য প্রয়োজনীয় বিদ্যুতের ব্যবস্থা, নির্মাণ কার্যের জন্য প্রয়োজনীয় জলের ব্যবস্থা,

রেলওয়ে সাইডিং নির্মাণ, টাউনিশিপ নির্মাণ, প্রশাসনিক ভবন নির্মাণ ইত্যাদির কাজ ব
সম্পূর্ণ হয়েছে। এ ছাড়া দুটি ইউনিটের বয়লারের কাজ অনেকটা সম্পূর্ণ হয়েছে।

**শ্রী শিবপ্রসাদ মালিকঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই বক্রেশ্বর তাপ
প্রকল্প একটি গুরুত্বপূর্ণ প্রকল্প। এর কাজ কবে নাগাদ শেষ হবে?

**ডঃ শঙ্করকুমার সেনঃ** এটা এখনই ঠিক বলা অসুবিধা। ৫টি ইউনিট
ও.সি.ই.এফ.এর সঙ্গে আমরা যে সব কথাবার্তা বলছি, অন্যান্য সংস্থার সঙ্গেও বলা
বছরের শেষ দিকে কাজ শুরু করলে ১৯৯৭ সালে ইউনিটটা আসবে। তারপরে প্রতি
অন্তর এটা করে ইউনিট হলে আশা করছি ২ হাজার সালের মধ্যে শেষ হওয়া উচিত
এটা নির্ভর করছে আমরা কতটা টাই আপ করতে পারছি তার উপরে রেজাল্ট
করছে।

**শ্রী শিবপ্রসাদ মালিকঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই প্রকল্পে
সরকার কতখানি সাহায্য করেছে?

**ডঃ শঙ্করকুমার সেনঃ** কেন্দ্রীয় সরকারের আর্থিক সাহায্যের কোনও প্রশ্ন
তারা কিছু করেনি। আমরা সময়ে সময়ে যে সব নতুন নতুন প্রকল্পগুলি করি, তাতে
সরকারের সাহায্য চাই, তাদের সঙ্গে আলোচনা করি, সেন্ট্রাল ইলেক্ট্রিসিটি অথরিটির
আলোচনা করি।

এইভাবে চলছে, এখনও সাহায্য পুরোপুরি করেছে বলা ঠিক নয়। কিছু কিছু
সাহায্য করেছে এই কথা ঠিক। এটা নিয়ে সব সময় দর কষাকষি চলছে।

**শ্রী দেবপ্রসাদ সরকারঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই বক্রেশ্বর তাপ
প্রকল্প এই ব্যাপারে গুরুত্ব দিয়ে রাজ্যের জন্য, পশ্চিমবাংলার মানুষের জন্য দ্রুত
করার উদ্যোগ নেবেন? একটা সময় রক্ত চাওয়া হয়েছিল কিন্তু এখন আপনি বলছে
প্রথম ইউনিটটি আসতে ১৯৯৭ সাল হয়ে যাবে এবং শেষ হতে ২৫০০ সাল হবে।
কি আরও তরান্বিত করা যায় না? এই প্রকল্পের ব্যাপারে প্রথমে যেভাবে উদ্যোগ
হয়েছিল সেইভাবে এটা তরান্বিত করার ব্যবস্থা করবেন কি?

**ডঃ শঙ্করকুমার সেনঃ** আমাদের যে কোনও কয়লা চালিত ইউনিট স্থাপন করে
মাস থেকে ৪৮ মাস লাগে। সাধারন নিয়ম অনুযায়ী শুধু পাওয়ার স্টেশন নয়, তার
পাওয়ার স্টেশনের লাইন, বিভিন্ন সাব স্টেশনের মাধ্যমে বিদ্যুৎ যেটা উৎপাদন হ
পরিবহন করে গ্রামে গঞ্জে পৌঁছে দেওয়া এই সমস্ত কাজ করে ৪ বছর সময় লাগে।
হিসাব করে দেখেছি এই সমস্ত করে আমাদের টারগেট হচ্ছে ১৯৯৭ সালে প্রথম ইউ
আসবে এবং তারপর ৪টি ইউনিট এভরী সিক্স মান্থ একটি করে ইউনিট আসবে, এ
২০০০ সালে শেষ হবে। এর কমে কখনও করা যায় না, ভালভাবে করলে এটা
মিনিমাম টাইম।

**শ্রী শিশিরকুমার সরকার :** আপনি এর আগের প্রশ্নে বললেন যে কেন্দ্রের কাছ থেকে
য়াগ্য পাওয়া যায় নি। প্রতিবন্ধকতা কিভাবে এসেছে সেটা বলবেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন :** সবচেয়ে বড় অসুবিধা আমাদের কাছে এটা নয়। আসল অসুবিধা
ছ অনেকগুলি বিভাগ থেকে আমাদের ছাড়পত্র নিতে হয়। যেমন ফরেস্ট, এনভায়রনমেন্ট,
লা, কয়লার লিংকেশ, কোন কোলিয়ারী থেকে কয়লা সাপ্লাই হবে এই সমস্ত বিভাগে
ষ্ট গড়িমসি হয়। এটা যদি সিঙ্গেল উইন্ড, বা ডবল উইন্ড হতো তাহলে অল্প সময়ে
ড়পত্র পাওয়া যেত। এই ছাড়পত্রের জন্য আমাদের প্রচুর সময় নষ্ট হয় এবং প্রচুর অর্থের
চয় হয় কারণ বারে বারে আমাদের দিল্লিতে যেতে হয়। এই প্রতিবন্ধকতা ছাড়া আর
প্রতিবন্ধকতা নেই।

## Legal Aid

196. (Admitted Question No. *1278) **Shri Sanjib Kumar Das**
**Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Judicial
partment be pleased to state—

(a) the number of persons benefited under the legal aid programme in this State during the last two years; and

(b) how does the percentage of such beneficiaries compare with the corresponding All-India figures?

**Shri Abdul Quiyom Molla :**

(a)

| Year | Persons benefitted |
|---|---|
| 1991 | 2816 |
| 1992 | 2696 |

(b) Yearwise All India figure of such beneficiaries are not available with us.

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে সাড়ে চার হাজারের মতো মানুষ
ল অ্যাড থেকে বেনিফিটেড হয়েছে। এই ব্যাপারে উনি সর্বভারতীয় বা আন্তরাজ্য
সংখ্যান দিতে পারলেন না, দপ্তর কেমনভাবে চলছে এর থেকেই প্রমাণ হয়। আমি
তে চাই কত সংখ্যক লোক আবেদন করেছিল এই অ্যাড পাবার জন্য গত বছর?

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা :** আবেদনকারীর সংখ্যা আমার কাছে নেই, নোটিশ দিলে
ত পারব।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** কোনও রকম তথ্য আপনার কাছে নেই? কত জন আবে করেছেন তার প্ররিপ্রেক্ষিতে আপনি এই অ্যাড দিয়েছেন এটা আপনার কাছে থাকবে

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** আবেদন যারা করে থাকেন তাঁরা বিভিন্ন লিগাল কমিটিতে করেন, লিগাল অ্যাড কমিটির সাব ডিভিসন কমিটি আছে, স্টেট লিগাল কমিটি আছে। তারা যেগুলি গ্রহণ করেন তারাই সেই সুযোগ দেন। যারা আবেদন করেন সংখ্যা আমাদের কাছে আসে না, সেই জন্য দেওয়া যায় নি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বিষয়টিকে অত্যন্ত লঘু করে দেখছেন, অত্যন্ত দুঃখের। তিনি পরিষ্কার করে বলেছেন, 'আমার কাছে তথ্য নেই।' একটি দপ্তর করে চলছে? চার হাজার মানুষকে লিগ্যাল এইড দিয়েছেন, কিন্তু কত আবেদন করেছিল তথ্য ওঁর কাছে নেই! এবার থেকে তথ্য রাখার ব্যবস্থা করবেন।

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** আপনি নোটিশ দিলে আমি সংগ্রহ করে বলে দিতে যে বিভিন্ন সাব-ডিভিসনে, ডিস্ট্রিক্টে কারা আবেদন করেছিল। অনেকগুলো আবেদন বাদ যেগুলো বাদ গেছে সেগুলো থাকবে কেন?

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** এই লিগ্যাল এইড্'এর কাজকর্ম সব জায়গায় সঠিকভাবে কিনা তা চেক্ করার ব্যবস্থা আপনার দপ্তর থেকে ঠিকমতো হচ্ছে কিনা সেই বিষয়ে মন্ত্রী মহাশয় বলবেন কি? চেক-আপের পদ্ধতিটা কি?

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** প্রত্যেকটি সাব-ডিভিসনে, ডিস্ট্রিক্টে সেপারেট কমিটি সেই কমিটির মাধ্যমে চেক-আপ করা হয়।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, লিগ্যাল এই যে ব্যবস্থা আছে—আমরা জানি যে পশ্চিমবাংলায় আরও কয়েকটি সংস্থা আছে, বেসর সংস্থা আছে এই লিগ্যাল এইড'এর জন্য—এর সাথে এইরকম কতকগুলো যে বেসর সংস্থা আছে এবং তারা যে লিগ্যাল এইড দিচ্ছে তার কোনও পরিসংখ্যান আছে কি

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** বেসরকারি সংস্থা আছে কিনা সে সম্বন্ধে তারা সরকা জানায় নি।

**শ্রী প্রবোধ পুরকাইত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি গত দু'বছ হাজার লোককে যে লিগ্যাল এইড্ দিয়েছেন, এই ব্যাপারে আপনার দপ্তরের কত টাক হয়েছে?

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** প্রত্যেক বছরে আমাদের ৭৫ লক্ষ টাকা ব্যয় হয়। ১ ৯২ সালে ৭৬ লক্ষ টাকা ব্যয় করা হয়েছে।

**শ্রী মনোহর টিরকি ঃ** লিগ্যাল এইড্ কেসে চার হাজার ফয়সালা হয়েছে বলে আপনি ।ন। তারা কত টাকা পেয়েছে তা আপনি বলতে পারবেন কি?

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** আপনি যেটা বলছেন সেটা লোক আদালতের বিষয়। লোক াতে কত টাকা পেয়েছে মানুষ, সেটা আমি বলে দিতে পারি।

**মিঃ স্পিকার ঃ** লোক আদালতের কথা এই প্রশ্নে উঠেছে কেন? এটা তো লিগ্যাল এর প্রশ্ন।

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** লোক আদালতের ব্যাপারে আপনি নোটিশ দিলে বলে দেব।

**শ্রী অরুণকুমার' গোস্বামী ঃ** লিগ্যাল এইড্'এর জন্য কাউকে আবেদন করতে গেলে সুপারিশের প্রয়োজন আছে কিনা, থাকলে কোন স্তরের মানুষের সুপারিশ প্রয়োজন তা য় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** যাদের বাৎসরিক ইনকাম ৯ হাজার টাকার কম তারা ন এইড্'এর জন্য আবেদন করতে পারে। বিভিন্ন নির্বাচিত প্রতিনিধি, এম.এল.এ., পতি, সভাপতি, প্রধান এঁরা রেকমেন্ডেশন করতে পারেন।

**শ্রী কালীপ্রসাদ বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, হুগলি জেলায় দরখাস্ত সত্ত্বেও লিগ্যাল এইড্'এর টাকা ফেরৎ গেছে, ইহা কি সত্য?

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** আপনি নোটিশ দেবেন, বলে দেব।

**মিঃ স্পিকার ঃ** ডাঃ মানস ভুঁইয়া যেটা জিজ্ঞাসা করছিলেন, আমি ওঁর প্রশ্নটা রিকাস্ট । উনি জানতে চাইছিলেন, অনেক লোক তো দরখাস্ত করেন—

মন্ত্রীর উত্তর ঠিক হয় নি। ডাঃ মানস ভুঁইয়া জানতে চেয়েছেন কতলোক দরখাস্ত লেন এবং লিগ্যাল অ্যাড কমিটি কতটা মঞ্জুর করেছেন এবং কত টাকা খরচ হয়েছে। নটি ফিগার আপনাকে জানাতে হবে, আপনি যদি তৈরি না হয়ে আসেন তাহলে পরে দেবেন। আরেকটি প্রশ্ন প্রবোধ পুরকায়েতের প্রশ্নের উত্তরে আপনি বলেছেন ৭৫ লক্ষ দওয়া হয়েছে। এই উত্তরটা সঠিক নয়, এর মধ্যে অ্যাডমিনিস্ট্রেটিভ কত পেয়েছেন এবং া অ্যাড বাবদ কত টাকা পেয়েছেন সেটা জানাতে হবে। সদস্যরাও সঠিক প্রশ্ন করছেন ং উনিও সঠিক উত্তর দিতে পারছেন না।

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** আগামী সোমবার আমি এইসব প্রশ্নের সঠিক উত্তর দেব।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### আন্তঃরাজ্য বিদ্যুৎ ট্রান্সমিশন লাইন

*১৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪৩) **শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** বিদ্যুৎ বিভাগের ' াপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, জলবিদ্যুৎ উৎপাদনকারী রাজ্য উড়িষ্যা ও পশ্চিমবঙ্গের : আন্তঃরাজ্যে ট্রান্সমিশন লাইন নির্মাণের কাজ শেষ হয়েছে;

(খ) সত্যি হলে,

(১) কত কিমি লাইন হয়েছে;

(২) কত টাকা খরচ হয়েছে;

(৩) আন্তঃরাজ্য ট্রান্সমিশন লাইন হওয়ার ফলে বিদ্যুৎ সরবরাহ ও উৎপাদ কি কি সুবিধা হয়েছে; এবং

(গ) এই আন্তঃরাজ্য ট্রান্সমিশন লাইনে চুরি যাবার কোনও ঘটনা ঘটেছে কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ, উড়িষ্যা এবং পশ্চিমবঙ্গের মধ্যে আন্তঃরাজ্য ৪০০ কে.ভি ডাবল সা ট্রান্সমিশন লাইন নির্মাণ কার্যের পশ্চিমবঙ্গের অংশটি (কোলাঘাট থেকে আঁধারকু গত ১৫.৩.৯২ তারিখে শেষ হয়েছে।

(খ) (১) লাইনটির পশ্চিমবঙ্গ অংশে অর্থাৎ কোলাঘাট থেকে আঁধারকুলি প ১৩৩ কি.মি. লাইন টানা হয়েছে (পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ কর্তৃ এবং উড়িষ্যা অংশে অর্থাৎ আঁধারকুলি থেকে রেঙ্গালী পর্যন্ত ২৪০ কি লাইন টানা হয়েছে (উড়িষ্যা রাজ্য বিদ্যুৎ পর্ষদ কর্তৃক)।

(২) পশ্চিমবঙ্গ অংশের কাজ সম্পাদনে আনুমানিক মোট ২,৭৩০.০৩ ল টাকা খরচ হয়েছে (কোলাঘাটে 'বে' নির্মাণ এবং আনুমানিক খরচ ব

(৩) এর ফলে পশ্চিমবঙ্গ এবং উড়িষ্যার মধ্যে বিদ্যুৎ বিনিময়ের সুবিধা হয়ে এবং গ্রীডের স্থিতিশিলতা বেড়েছে।

(গ) বর্তমান আর্থিক বছরে এই লাইনের পশ্চিমবঙ্গ অংশে কোনও চুরি হয়নি, ত নির্মাণকার্য চলাকালীন চুরি যাওয়ার ঘটনা ঘটেছে।

**সাগরদীঘি তাপবিদ্যুৎ প্রকল্পে বিদেশি সাহায্য**

*১৯৯। (অনুমোদিত প্রশ্ন নং *৮৫৯) **শ্রী আবুল বাসার :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রা মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

সর্বশেষ প্রাপ্ত তথ্য অনুযায়ী সাগরদীঘি তাপবিদ্যুৎ প্রকল্পে বিদেশি সাহায্য সম্ভাবনা কিরূপ?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বিদ্যুৎ ক্ষেত্রে বেসরকারি উদ্যোগের অংশগ্রহণকে উৎসাহিত করার জন্য কেন্দ্রীয় সরকার নতুন নীতির সঙ্গে সঙ্গতি রেখে পশ্চিমবঙ্গ সরকার সাগরদীঘি তাপ বিদ্যুৎ প্রকল্পে ারি পুঁজি বিনিয়োগের সম্ভবনা খতিয়ে দেখেছেন। প্রকল্পটি যৌথ উদ্যোগে স্থাপনের জন্য বঙ্গ সরকার, পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ণ নিগম এবং কলিকাতার পার্ক স্ট্রীট স্থিত লপমেন্ট কনসালট্যান্ট লিমিটেড (ডি.সি.এল) এর মধ্যে একটি চুক্তি (এম.ও.ইউ) গত ৯২ তারিখে স্বাক্ষরিত হয়েছে। একটি অগ্রণী আমেরিকান কোম্পানি (সি.এম.এস. রশন) এই প্রকল্পে অংশগ্রহণের জন্য আগ্রহ প্রকাশ করেছে।

**আসানসোল কয়লাখনি এলাকায় ধ্বস**

*২০১। (অনুমোদিত প্রশ্ন নং *১০৭৪) **শ্রী গৌতম রায়চৌধুরি ঃ** ভূমি ও ভূমি রাজস্ব গর ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ডিসেম্বর, ১৯৯২-এ আসানসোল কয়লাখনি অঞ্চলে ধ্বস-এর কোনও সংবাদ সরকারের জানা আছে কি; এবং

(খ) থাকলে, সরকার এ বিষয়ে কি ব্যবস্থা নিয়েছেন/নিচ্ছেন?

**ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**উত্তর ২৪-পরগনা জেলায় লোকদ্বীপ/কুটীর জ্যোতি প্রকল্প**

*২০২। (অনুমোদিত প্রশ্ন নং *৮৪৭) **শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) ১৯৯০-৯১ এবং ১৯৯১-৯২ সালে উত্তর ২৪-পরগনা জেলা পরিষদ কেন্দ্রীয় সরকারের কাছ থেকে লোকদ্বীপ/কুটীর জ্যোতি প্রকল্পে কত টাকা পেয়েছে;

(খ) এ সময়ে এ প্রকল্পে বনগাঁ মহকুমায় কতগুলি তফসিলি ও আদিবাসী এলাকায় বৈদ্যুতিকরণ করা হয়েছে;

(গ) এটা কি সত্যি যে, বরাদ্দকৃত টাকার কিছু অংশ ফেরত গিয়েছে; এবং

(ঘ) সত্যি হলে,—

(১) এর কারণ কি, এবং

(২) ফেরত যাওয়া টাকার পরিমাণ কত?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) লোকদীপ। কুটীর জ্যোতি প্রকল্পে কোনও জেলাই কেন্দ্রীয় সরকার থেকে স অর্থ পায় না। ১৯৮৯-৯০ সালে কুটির জ্যোতি লোকদীপ প্রকল্পে প্রদ সম্পূর্ণরূপে ব্যয় করতে না পারায় রাজ্য বিদ্যুৎ পর্ষদের পক্ষ থেকে ২৪ প (উত্তর) জিলা পরিষদকে ১৯৯০-৯১ ও ১৯৯১-৯২ সালে কোনও অর্থ হয়নি।

(খ) লোকদীপ। কুটির জ্যোতি প্রকল্পের এলাকা ভিত্তিক বৈদ্যুতিকরণের কোনও নাই। সাধারণত কেন্দ্রীয় ও রাজ্য সরকারের নিয়ম অনুযায়ী পল্লী অঞ্চলে বৈদ্যু মৌজাতেই লোকদীপ। কুটির জ্যোতি প্রকল্পাধীন গ্রাহকদের ঘরের বিদ্যুৎ সং দেওয়া হয়।

(গ) ২৪ পরগনা (উত্তর) জেলায় কোনও বরাদ্দকৃত অর্থ ফেরত যায় নি।

(ঘ) (১) প্রশ্নই ওঠে না।

(২) প্রশ্নই ওঠে না।

### জুনিয়র হাই মাদ্রাসাকে উন্নীতকরণ

*২০৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৫৭) শ্রী ঈদ্ মহম্মদ ঃ শিক্ষা (মাদ্রাসা) বি ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) ১৯৯১-৯২ ও ১৯৯২-৯৩ সালে পশ্চিমবঙ্গে কতগুলি জুনিযর হাই মাদ্রা আপগ্রেডেশন করা হয়েছে;

(খ) অবশিষ্ট কতগুলি জুনিয়র হাই মাদ্রাসাকে আপগ্রেডেশন করা বাকি আছে; 

(গ) উক্ত মাদ্রাসাগুলির আপগ্রেডেশন কবে নাগাদ করা সম্ভব হবে?

**শিক্ষা (মাদ্রাসা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯১-৯২ সালে কোনও জুনিয়র হাই মাদ্রাসাকে আপগ্রেডেশন করা ১৯৯২-৯৩ সালে ২০টি (কুড়ি) জুনিয়র হাই মাদ্রাসাকে আপ গ্রেড করা

(খ) প্রায় ১২১টি জুনিয়র হাই মাদ্রাসার আপগ্রেডেশন বাকি আছে।

(গ) এ সম্বন্ধে এখনও কোনও পরিকল্পনা হয়নি।

### বীরভূম জেলার আস্তুয়া মৌজায় বিদ্যুৎ সরবরাহ

*২০৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৩০৭) **ডাঃ মোতাহার হোসেন ঃ** বিদ্যুৎ বি ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বীরভূম জেলার আভুয়া মৌজার কতিপয় গ্রাহকের ইনটেন্সিফিকেশন স্কীমে বিদ্যুৎ সরবরাহের নিমিত্ত সংযোগ স্থাপন করার জন্য রাজ্য বিদ্যুৎ পর্যদে প্রদেয় অর্থ জমা দেওয়া সত্ত্বেও অদ্যাবধি উল্লিখিত সংযোগ স্থাপন করা হয় নি; এবং

(খ) সত্যি হলে,—

(১) এই বিলম্বের কারণ কি; এবং

(২) কবে নাগাদ বিদ্যুৎ সরবরাহের আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, সত্য।

(খ) (১) সাধারণভাবে পর্ষদের আর্থিক অপ্রতুলতা এবং বিশেষভাবে গ্রামীণ বৈদ্যুতিকরণের জন্য অর্থাভাব এই বিলম্বের কারণ।

(২) আগামী দুই-তিন মাসের মধ্যে বিদ্যুৎ সরবরাহ শুরু করার জন্য প্রচেষ্টা চালানো হচ্ছে।

**কেন্দ্রীয় বিদ্যুৎ সংস্থা কর্তৃক রাজ্যকে বিদ্যুৎ সরবরাহ**

*২০৫। (অনুমোদিত প্রশ্ন নং *৯৯৬) **শ্রী দিলীপ মজুমদার ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত হাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

কেন্দ্রীয় সরকারের বিদ্যুৎ উৎপাদন সংস্থাসমূহ গত ১৯৯২ সালের জানুয়ারি থেকে র পর্যন্ত কোন কোন মাসে কত পরিমাণ বিদ্যুৎ রাজ্য সরকারকে সরবরাহ করেছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

কেন্দ্রীয় বিদ্যুৎ উৎপাদন সংস্থা যথা ডি.ভি.সি., এন.টি.পি.সি. এবং এন.এইচ.পি.সি. গত সালের জানুয়ারি থেকে ডিসেম্বর ১৯৯২ পর্যন্ত নিম্নবর্ণিত রূপে বিদ্যুৎ সরবরাহ

| মাস | | ডি.ভি.সি (এম.ইউ.) | এন.টি.পি.সি (এম.ইউ.) | এন.এইচ.পি.সি (এম.ইউ.) |
|---|---|---|---|---|
| জানুয়ারি | ১৯৯২ | ২২.৬ | ১০৮.০৫ | ১৪.২ |
| ফেব্রুয়ারি | ১৯৯২ | ২১.২ | ৩২.০০ | ১০.৯ |
| মার্চ | ১৯৯২ | ২৫.৯ | ৪০.৮০ | ১৩.২ |

| মাস | | ডি.ভি.সি (এম.ইউ.) | এন.টি.পি.সি (এম.ইউ.) | এন.এইচ.পি (এম.ইউ.) |
|---|---|---|---|---|
| এপ্রিল | ১৯৯২ | ২৬.৫ | ৫৪.৫০ | ১৪.[illegible] |
| মে | ১৯৯২ | ২৪.৯ | ৩৮.৪৭ | ২৬.[illegible] |
| জুন | ১৯৯২ | ২৩.৩০ | ৩১.৭০ | ৩৭.[illegible] |
| জুলাই | ১৯৯২ | ২৩.৯০ | ২২.৭০ | ৬০.[illegible] |
| আগস্ট | ১৯৯২ | ২৬.০০ | ১৭.৬০ | ৬৩.[illegible] |
| সেপ্টেম্বর | ১৯৯২ | ২৬.৯০ | ০০.০০ | ৫৫.[illegible] |
| অক্টোবর | ১৯৯২ | ২৬.৮০ | ৩৮.১০ | ৪৮.৬ |
| নভেম্বর | ১৯৯২ | ২৩.৭০ | ০০.০০ | ০০.০ |
| ডিসেম্বর | ১৯৯২ | ২৪.৮০ | ০৮.৬০ | ০০.০ |
| | মোট | ২৯৬.৫০ | ৩৯২.৫২ | ৩৪৩.[illegible] |

## বিদ্যুৎ উৎপাদন ও চাহিদা

*২০৬। (অনুমোদিত প্রশ্ন নং *১১৪০) **ডাঃ দীপক চন্দ ঃ** বিদ্যুৎ বিভাগের ভা[illegible] মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে বিদ্যুৎ উৎপাদন এবং চাহিদার মধ্যে পার্থক্য কত; এবং

(খ) যদি চাহিদার তুলনায় উৎপাদন কম হয় তাহলে সেই চাহিদা পূরণে কী [illegible] অবলম্বিত হয়েছে/হচ্ছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে বিদ্যুৎ উৎপাদন এবং সর্বোচ্চ নিয়ন্ত্রিত চাহিদার মধ্যে পার্থক্য [illegible]

(খ) চাহিদা পুরণের জন্য নিম্নবর্ণিত ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ঃ-

(১) চালু বিদ্যুৎ কেন্দ্রগুলি থেকে যতদূর সম্ভব উৎপাদন বৃদ্ধি;

(২) বিদ্যুৎ নিয়ন্ত্রণবিধি কঠোরভাবে বলবৎ করা;

(৩) প্রয়োজনে কেন্দ্রীয় বিদ্যুৎ সংস্থাগুলি থেকে অধিকতর বিদ্যুৎ আমদানি;

(৪) সাময়িকভাবে বন্ধ ইউনিটগুলি যথাসত্বর চালু করা;

(৫) উৎপাদন বৃদ্ধির জন্য উন্নতমানের কয়লা পাওয়া সহ প্রয়োজনীয় সমস্তরকম ব্যবস্থা গ্রহণ;

(৬) নবীকরণ ও আধুনিকীকরণের কর্মসূচির রূপায়ণ,

(৭) [illegible] মেরামতি সম্পন্ন করা;

(৮) [illegible] বিদ্যুৎ উৎপাদন [illegible] নতুন [illegible]

(৯) পরিবহন ও সঞ্চালন জনিত ক্ষতি হ্রাসের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া।

### সাগরদীঘিতে বিদ্যুতায়িত মৌজা

*২১০। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৪২) **শ্রী পরেশনাথ দাস** ঃ বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সাগরদীঘি বিধানসভা কেন্দ্র এলাকায় বিদ্যুতায়িত মৌজার সংখ্যা কত; এবং

(খ) ঐ এলাকার অবশিষ্ট মৌজাগুলিতে বিদ্যুৎ সরবরাহের কোনও পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিধানসভা ভিত্তিক কোনও পরিসংখ্যান রাখা হয় না। তবে মুর্শিদাবাদ জেলার সাগরদীঘি থানা এলাকায় ৩১শে মার্চ, ১৯৯২ পর্যন্ত ১৫৬টি মৌজায় বৈদ্যুতিকরণের কাজ সম্পন্ন হয়েছে।

(খ) সাগরদীঘি থানা এলাকায় ১৯৯২-৯৩ আর্থিক বৎসরে একটি মৌজায় বৈদ্যুতিকরণের পরিকল্পনা নেওয়া হয়েছে।

### রায়তের খাজনা মকুব

*২১১। (অনুমোদিত প্রশ্ন নং *১৮১৯) **শ্রী শিশিরকুমার সরকার** ঃ ভূমি ও ভূমি-রাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, আজও কোন্ কোন্ রায়তের খাজনা মকুব করা হয়েছে তার কোনও তালিকা রাজস্ব সংগ্রাহকের নিকট নেই;

(খ) সত্যি হলে,—

(১) এর কারণ কি; এবং

(২) এ বিষয়ে কী ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) রাজস্ব মকুব হ'লে ভূমি সহায়ককে জানানো হয়।

(খ) প্রশ্ন ওঠে না।

## MENTION CASES

**Mr. Speaker:** Now mention, Shri Subhas Basu

[12-00—12-10 p.m.]

**শ্রী সুভাষ বসুঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কল্যাণীতে শিক্ষায়তন নামে একটি ক্লাশ এইট পা আছে। এখানে হাইকোর্ট থেকে অর্ডার এসেছিল যে স্কুলের টিচারদের মধ্যে থেকেই নিয়ে ইন্টারভিউ করে হেড টিচার নেওয়া হবে। কিন্তু আমরা আশ্চর্য হয়ে গেলাম আই (নদীয়া) একটি চিঠি দিয়ে জানালেন যে হাইকোর্টের অর্ডার বলে একজন মহিলা টিচার হিসাবে নেওয়া হবে এবং তার কোনও দরখাস্ত লাগবে না বা ইন্টারভিউ দি না। এইভাবে দরখাস্ত না করেই, ইন্টারভিউ না দিয়েই ওই মহিলাকে হেড টিচার করে হল। এইভাবে যদি শিক্ষা ব্যবস্থা চলে তাহলে তো প্রতিষ্ঠানটি ভেঙে পড়বে। হাইকোর্ট থেকে অর্ডার নিয়ে আসবে এবং ইন্টারভিউ না দিয়ে কোনও যোগ্যতা না ডি আই অর্ডারে হেড টিচার হয়ে যাবেন, এতো চলতে পারে না। এইভাবে তো শিক্ষা প্রতিষ্ঠানেই এই ঘটনা ঘটবে। এতে শিক্ষা ব্যবস্থাটাই ভেঙ্গে পড়বে। এর ফ শিক্ষা প্রতিষ্ঠানে একটা অচলাবস্থার সৃষ্টি হয়েছে। মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ অবিলম্বে যাতে এই ব্যাপারে হস্তক্ষেপ করেন।

**মিঃ স্পিকারঃ** আপনি যে মেনশনের ফর্ম পাঠিয়েছেন তাতে তো কোনও নাম নি, কেবল দস্তখত দিয়ে ছেড়ে দিয়েছেন। এতে তো বুঝতে অসুবিধা হবে। নামটা তো দরকার।

[12-10—12-20 p.m.]

**শ্রী কালীপ্রসাদ বিশ্বাসঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জনস্বা কারিগরী বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। হুগলি জেলায় জনস্বাস্থ্য কা

গর উদ্যোগে জল সরবরাহ প্রকল্প করার কাজ শুরু হয়েছে, জানিনা কি কারণে সেই লি অর্ধসমাপ্ত বা কিছুটা হয়ে আটকে পড়ে আছে। অথচ গ্রামাঞ্চলে আপনি জানেন তে প্রায় হয়নি, পানীয় জলের প্রচন্ড অভাব। পানীয় জলের টিউবওয়েলগুলি অকেজো গেছে। সেইজন্য আমাদের অনুরোধ জনস্বাস্থ্য কারিগরী বিভাগের যে কাজগুলি অর্ধসমাপ্ত সেইগুলি যাতে দ্রুত সম্পূর্ণ করা যায়, এই ব্যাপারে জেলা অ্যাডমিনিস্ট্রেশনকে জানিয়েছি, তাদের কোনও সাড়া পাচ্ছি না। সেইজন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি পানীয় জলের সমস্যা মিটতে পারে তার জন্য জলসরবরাহ প্রকল্পকে অবিলম্বে কার্যকর দরকার।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মিঃ স্পিকার স্যার, আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ । এই রাজ্যে সম্প্রতি পানীয় জলের দূষণের ফলে কলকাতা এবং সংশ্লিষ্ট জেলার ২৪ পরগনা, উত্তর ২৪ পরগনা, হাওড়া, মেদিনীপুর এই জেলাগুলিতে ব্যাপকভাবে উট গ্যাসট্রোএন্ট্রাইটিস হওয়ায় মহামারীর রূপ নিয়ে ইতিমধ্যে এই রোগে আক্রান্ত ন ১৫০ জনের মতো লোক। এই ব্যাপারে রাজ্য বিধানসভায় এবং রাইটার্স বিল্ডিংস মাননীয় মন্ত্রী বিবৃতি দিয়েছেন, সেটা আমরা শুনেছি। কিন্তু কার্যকরভাবে মোকাবিলা জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে কোনও পদক্ষেপ নেওয়া হয়নি। হাসপাতালগুলিতে াবস্থা, সেখানে চিকিৎসা ব্যবস্থা ঠিকমতো নেই, খোদ বেলেঘাটার আই.ডি. হসপিটালে ন চিকিৎসা কি হবে, সেখানে তো সংক্রামিত হবার অবস্থা রয়েছে। উপর্যুপরি চিকিৎসা ।, রোগ প্রতিরোধের ব্যবস্থা, বিশুদ্ধ পানীয় জলের ব্যবস্থা ইমিডিয়েট করার জন্য একটা ক্যাল স্কোয়াড করার জন্য যুদ্ধকালীন ভিত্তিতে—আবেদন জানাচ্ছি।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে টি কথা বলতে চাই। স্যার আমার নির্বাচনী কেন্দ্র গোঘাট, সেখানকার একটি গ্রাম গরিয়া সেখানে ব্যাপকভাবে ম্যালেরিয়া ছড়িয়ে পড়েছে, ওখানকার মানুষের মধ্যে ম্যালেরিয়া র্কে একটা ভীতি দেখা দিয়েছে, সেখানে মোট ৫৭ জন মানুষ ম্যালেরিয়া রোগে আক্রান্ত ন, ওরা এক মাসের উপর ভুগছে, এদের তিন সাড়ে তিন-এর উপর জ্বর উঠছে, তাই স্বাস্থ্যমন্ত্রীর কাছে অনুরোধ করব ব্যাপকভাবে ম্যালেরিয়া রোগ প্রতিরোধের জন্য অবিলম্বে নেওয়া হোক এবং একটি মেডিক্যাল টিম পাঠানো হোক। মশা মারার জন্য প্রতিরোধের করা হোক।

**श्री मनोहर** [illegible] मै आपके माध्यम से बिभागीय महोदय का ध्यान दिलाना चाहता हु। वेस्ट बगांल टी गार्डेन एम्पलयमेन्ट रेशन, चाय बागान के श्रमिक कर्मचारियों का प्रोभीडेन्ट फांन्ड मे ३० रुपया अभी तक जमा नही है। और जो श्रमिक कर्मचारी अवकाश किये है और कर रहे है उनको जमा पैसा नही मिल रहा है। साथ ही नोर्थ बंगाल स्टेट ट्रान्सपोर्ट कांरपोरेशन मे ४ करोड़ ७३

लाख रुपया प्रोभीडेन्ट फन्ड मे जमा नही हुआ है। अतः में विभागीय से अनुरोध करुगां कि इस ओर उचित ध्यान दे तथा जो श्रमिक कर्म अवकाश ग्रहण करते है उनको समय पर रुपया मिल जाय।

**শ্রী সঞ্জীবকুমার দাস :** (নট প্রেজেন্ট)

**শ্রী সুশীল বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয় একটা গুরুত্বপূর্ণ বিষয় আমি আ মাধ্যমে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র নদীয়া জেলার চাপড়া সীমান্তবর্তী এলাকা হাটখোলা, মহাখোলা ও গোওরায় বি.এস-এফের অত্যাচার চরম পৌঁছেছে। আমরা জানি এর আগেও নদীয়া জেলাতে বি.এস.এফ বিভিন্ন ঘটনা করেছে। এখন যেটা করছে সেটা সম্পূর্ণ নতুন কায়দায়। ঐ এলাকায় সংখ্যালঘু মানুষজন যারা তাদের ডেকে ডেকে জিজ্ঞাসা করছে তুমি হিন্দু না মুসলমান। ৬ই ডিসেম্বরের ঘটনায় দেশ এমনিতেই একটা উত্তেজনার মধ্যে রয়েছে এইরকম পরিস্থিতিতে যদি ধর্মের কথ বলা হয় তাহলে যখন তখন বিপদ হবে। এই গুরুত্বপূর্ণ বিষয়টা আমি রাজ্য সরক প্রশাসন এবং রাজ্যের স্বরাষ্ট্রমন্ত্রীর মাধ্যমে কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করার অনুরোধ করছি। যাতে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হয় ও ঐ এলাকায় উচ্চ অফিসারদের নিয়ে যাতে একটা প্রশাসনিক মিটিং করা যায় সেই ব্যাপারে আপনার আকর্ষণ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য দৃষ্টি আকর্ষণ করছি। এটা একটা গুরুত্বপূর্ণ বিষয়। বিষয়টা একটা জেদাজেদির পর্যায়ে গেছে। পশ্চিমবাংলার সাতটা মেডিক্যাল কলেজ এবং হাসপাতালগুলোতে এখন একটা শ্মশা অবস্থা চলছে। চিকিৎসা ব্যবস্থা একেবারে থমকে দাঁড়িয়েছে। এম.বি.বি.এস ছাত্র-ছাত্রীদের পড় আজকে বন্ধ হওয়ার মুখে। সেখানে ক্লাশ প্রায় বন্ধ হওয়ার মুখে। আউটডোর ডিসটার্ব গেছে। আমরা মানছি যারা অপসন দিয়েছে শিক্ষার সঙ্গে যুক্ত থাকবেন তারা থাকবেন, সার্ভিসের সঙ্গে থাকবেন তারা চলে যাবেন। কিন্তু একটা নীতি তো মানতে হবে। রাতারাতি জেদাজেদি করে মার্কসবাদী, তাত্ত্বিক পন্ডিতের দল ডাক্তারগুলো কংগ্রেস হয়ে বলে তাড়িয়ে দিয়েছে। মেডিক্যাল কলেজ থমকে দাঁড়িয়েছে, বর্ধমান কলেজ থমকে দাঁড়ি বাঁকুড়া ভেঙ্গে পড়েছে, উত্তরবঙ্গ এক কোনে লুকিয়ে আছেন। ডাক্তার চন্দ এখানে আ তিনি জানেন মেডিক্যালে আজকে পশ্চিমবাংলা অনেক পিছিয়ে গেছে। আউটডোরে কে ডাক্তার নেই। প্রতিহিংসা চরিতার্থ করবার জন্য এই ধরনের পদক্ষেপ আপনারা গ্রহণ করে আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি এটাকে প্রতিহিংসার পর্যায়ে না নিয়ে গিয়ে, মানু প্রয়োজনে, শিক্ষার প্রয়োজনে, স্বাস্থ্যের প্রয়োজনে যাতে রাজ্যে একটা স্বাস্থ্যের বাতাবরণ হয় তার জন্য আপনারা এই দিকটা পূনর্বিবেচনা করুন।

**শ্রী শিশিরকুমার সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্ত দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলায় পাঁচগ্রাম, নবগ্রাম ও লালবাগ শহরের সাথে

কের ক্রসিং স্কুল পর্যন্ত রাস্তাটার এমন অবস্থা হয়েছে যে জনসাধারণ এখন বলছে, ফিরিয়ে সেই অরণ্যর মতো। পাথর তুলে দিয়ে কাঁচা রাস্তা করে দাও। এমন কি রিক্সা, সাইকেল ও চলতে পারছে না। এই রাস্তাটা মেরামতের জন্য অতি দ্রুত ব্যবস্থা গ্রহণের জন্য আমি রোধ করছি।

[12-10—12-30 p.m.]

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মে মাননীয় ক্ষুদ্র সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আপনি জানেন যে আমাদের দহ জেলার চাষীরা মূলত চাষবাসের দ্বারাই তাদের জীবিকানির্বাহ করেন। সারা মালদহ াতে ৩৮১টি আর.এল.আই. স্কীম আছে এবং আপনি স্যার, শুনলে আশ্চর্য হবেন যে এই ১টি আর.এল.আই. স্কীমের মধ্যে ৩০০টি স্কীমই অচল হয়ে আছে অর্থাৎ চালু নেই। নীয় ক্ষুদ্র সেচ মন্ত্রী মহাশয়কে বলব, অবিলম্বে এর তদন্ত করে সমস্ত আর.এল.আই. স্কীম চ চালু হয় তার জন্য যথাযথ ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার নির্বাচনী কেন্দ্র জলঙ্গীর দুটি ার মধ্যে অনেকদিন ধরেই বলা হচ্ছে। এই রাস্তা দুটি হল শেখপাড়া থেকে কাতলামারি য়রপাড়া বর্ডার) এবং দ্বিতীয়টি হল ভাদুড়িয়া পাড়া থেকে ধনিরামপুর ভায়া খয়রামারি। ট রাস্তার কাজ এখন শেষ হয়নি এবং শেখপাড়ার রাস্তাটি একটি পুরানো রাস্তা, সেটির ামতিও হচ্ছে না। আমার দাবি, অবিলম্বে শেখপাড়ার রাস্তাটি মেরামত করা হোক। এটা হলে সেখানকার জনসাধারণের সঙ্গে বহরমপুরের যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে যাবে। মাননীয় মহাশয়ের কাছে তাই দাবি, অবিলম্বে একটি রাস্তার কাজ শেষ করা হোক এবং অপর টির সংস্কারের কাজ করা হোক।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মে মাননীয় ক্ষুদ্র সেচ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বামফ্রন্টের লে কিছু সরকারি কর্মচারী আছেন যারা বামফ্রন্টের মন্ত্রীদের সব সময় লোকচক্ষে হেয় ত চান। এরকমের একজন কর্মচারী আমাদের ওখানে আছেন—আর.এল.আই-এর যে আছে তার একজিকিউটিভ ইঞ্জিনিয়ার। আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় বছর দেড়েক গ সেখানে একটি গ্রামে গিয়েছিলেন এবং সেখানে গিয়ে তিনি বলেছিলেন যে সেখানে টি আর.এল.আই-এর স্কীম চালু হবে। এগুলি নতুন নয়, অন্য জায়গায় যেগুলি বন্ধ হয়ে আছে সেখান থেকে আনা হবে। কিন্তু স্যার, ১।। বছরের মধ্যেও সেটা ইমপ্লিমেন্টেড না। সেখানে পরিষ্কার ঐ অফিসার বলছেন যে, বীরেনবাবু তো মন্ত্রীকে দিয়ে এটা য়েছেন, মন্ত্রী কিরকম ভাবে এটা করেন আমি দে ... তিনি করবেন না। স্যার, মালদহে কাংশ আর.এল.আই. খারাপ হয়ে পড়ে আছে, চলছে না। আর ঐ অফিসার ভদ্রলোক, ন তিনি ৬ বছর ধরে আছেন, তার বদলি হচ্ছে না। তার খুঁটির জোর কোথায় আমি না। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি বলব, আপনি তদন্ত করে দেখুন যে আপনি

প্রতিশ্রুতি দেওয়া সত্ত্বেও কেন এটা হচ্ছে না। সেখানে ইচ্ছাকৃতভাবে তারা করছেন না। আমি অভিযোগ করছি। শয়ে শয়ে কর্মী সেখানে বসে বসে মাহিনা নিচ্ছেন। তারা পর্যন্ত যান না, বি.ডি.ও. অফিস থেকে শুধু বেতন নিয়ে আসেন। এ ব্যাপারে মাননীয় মহাশয়ের আমি দৃষ্টি আকর্ষণ করেছি। কিন্তু কিছুই হচ্ছে না।

## ZERO HOUR

**শ্রী ইউনুস সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে আমার এলাকাটা সীমান্তবর্তী এলাকা-বাংলাদেশের সীমান্ত। নদীয়ার বি.এস.এফের কথা শুনলেন, আমার ওখানে বি.এস.এফ করেছে সেটা একটু অন্যরকম। স্যার, এখানে বি.এস.এফ সরাসরি স্মাগলারদের সঙ্গে হয়ে এবার, ওপারের ব্যবসার সঙ্গে যুক্ত থাকেন এবং তারা সেখানে অর্থ লোকসান ক এই করতে করতে একটা ঘটনা এমন ঘটে যায় যেটা বিরাট একটা সমস্যা হয়ে দাঁড়িয়ে গত ২১.৩.৯৩ তারিখে দুপুর একটার সময় একদল বি.এস.এফ যখন ডিউটি করছেন অন্য স্মাগলাররা ঐ বর্ডার ক্রশ করছে গরু সহ। একদলের তাতে ইন্ধন ছিল কিন্তু দল সেটা জানত না। যার ফলে বি.এস.এফরা তাদের তাড়া করে একেবারে বাংলাদে বর্ডারে চলে যায়। বাংলাদেশের ভেতরে তারা ঢুকে পড়ার পর ওখানকার জনসাধারণের তাদের সংঘর্ষ হয় এবং তাঁরা আমাদের জোয়ানদের আটকে ফেলে। তখন তারা গুলি চাল সেখানে জোয়ানদের হাতে যে অস্ত্র ছিল সেটা সেখানে পড়ে যায়। এই ঘটনাকে চাপা দে জন্য লোক্যালি ব্যবস্থা করা হয়। সেখানে থানায় কোনও ডায়রি করা হয়নি। পরে আই হস্তক্ষেপ করার পর দেখা গেল ২২.৩.৯০ রাত্রি ১১-৪৫ মিনিটের সময় ডায়রি করা

(মিঃ স্পিকার পরবর্তী বক্তার নাম ডাকায় এই সময় মাইক বন্ধ হইয়া যায়।)

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিষয়টা অত্যন্ত উদ্বেগের। সারা পশ্চিমব এবং ভারতবর্ষে যখন এই সম্পর্কে আতঙ্ক প্রকাশ করছে, কলকাতা মহানগরীর উপর ভয়ানক বিপদজনক, উদ্বেগজনক ঘটনা ঘটল, বৌবাজারে যে ভয়ানক বিস্ফোরণ ঘটল, দেখছি ভারত সরকার যেখানে আতঙ্কিত এবং সংবাদপত্রের যে সমস্ত সংবাদ প্রকাশিত তা যদি সত্য হয় তাহলে পরিস্থিতি আরও বিপদজনক হয়ে উঠবে। কিন্তু কলকাতার বড় একটা ঘটনা, তাকে চাপা দেবার জন্য প্রাথমিক স্তরে পুলিশ কমিশনার যে রি দিয়েছেন, তাতে বলা হচ্ছে যে এখানে রশিদ খানের সঙ্গে কোনও যোগাযোগ তারা পাচ্ছেন না। যোগাযোগ ট্রেস করা যাচ্ছে না। যেখানে সারা দেশের মানুষ, বাচ্চা থেকে করে সকলে জানছে এখানে রশিদের কী ভূমিকা, সরকারের কী ভূমিকা, শাসক দলের ভূমিকা, সেখানে কলকাতার পুলিশ কমিশনার তিনি কিছু রশিদ সম্পর্কে দেখতে পাচ্ছে তার তদন্ত থেকে যে রশিদ খানের সঙ্গে এই ঘটনার সম্পর্ক কী। মুখ্যমন্ত্রীও বিভিন্ন জন ইঙ্গিত দিচ্ছেন রশিদ খান সম্পর্কে যে সব কথা উঠেছে, সেইগুলো ঠিক নয়। স্বরাষ্ট্র যেখানে প্রকাশ্যে এই সব ইঙ্গিত করছেন পরিষ্কার করে, সেই তদন্ত রিপোর্ট অন্যরকম কী করে, কার ঘাড়ে মাথা আছে সত্যি রিপোর্ট দেবার? আমি জানতে চাই কার ইঙ্গিতে

কার সাহসে কলকাতার পুলিশ কমিশনার এইরকম ধরনের কথা বলছেন? আমি তাই করছি সি.বি.আই. এর উপর তদন্তের ভার দেওয়া হোক, তা নাহলে আসল সত্য ন হবে না।

**শ্রী সুশীল বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি রাস্তার সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমি ইতিপূর্বে এই সম্পর্কে দুবার সভায় বলেছি এই রাস্তাটি সম্পর্কে। রাস্তাটি পি.ডবলিউ.ডি.'র রাস্তা, প্রায় ১০ বছর এই মেরামত হয়নি। সীমান্তবর্তী নদীয়া জেলার শ্রীনগর থেকে রাণী বন্ধ ৯ কিলো মিটার রাস্তাটি প্রায় ১০ বছর হলো কোনও কাজ হয়নি, সেই রাস্তায় পাথর নেই, পিচ নেই, পা উঠে গেছে, একেবারে মাটি ছাড়া আর কিছু নেই। মেরামতের জন্য বারবার বলা এখনও পর্যন্ত কিছু হয়নি। সেইজন্য আমি আবেদন করছি পঞ্চায়েত নির্বাচনের আগেই এই রাস্তাটির কাজ শুরু করা যায়।

**श्री मनोहर तिरकी :** मिस्टर स्पीकर सर, मै आपके माध्यम से सरकारी सरकारी वेंक की ओर दिलाना चाहता हुँ। सर, फेवरिट फिनान्स टमेन्ट लिमिटेड की ओर दिलाना चाहता हुँ। इसमे वहुत सारे पांलीसी जो पैसा जमा किये है, उनका पांलीसी मेच्योर भी करीव 10-15 रुपया नही किया गया। इसने पेयमेन्ट की सुविधा असफल हुई है। होल्डर पेयमेन्ट के लिए हो-हल्ला करते है। इसलिए मै आपके माध्यम ओर सरकार का ध्यान दिलाना चाहता हुँ, जल्द से जल्द इसपर कारवाई किया जाए ताकि कोई अशान्ति न हो इसके लिए चाहे कुछ पड़े। सर, इसका वोर्ड आंफ डाइरेक्टर भाग गया है। इसलिए पांलिसी मे असंतोष हो रहा है। चाहे इसके लिए लाइसेन्स केन्सिल करना क करना पड़े, इसओर जल्द से जल्द कठोर कदम उठाया जाए, आपके से यही मेरा सरकार के सामने अनुरोध है, ताकि पांलिसी होल्डार पया जल्द-से-जल्द मिल सके।

[12-30—12-40 p.m.]

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি জরুরি প্রতি মাননীয় ত্রাণ মন্ত্রী এবং স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৬ তারিখ চিল পড়ে গিয়ে গার্ডেনরীচে নারী শিশু-সহ বেশ কিছু মানুষ মারা গেছে এবং ৪০ বেশি মানুষ আহত হয়ে হাসপাতালে চিকিৎসাধীন আছেন। ঝড়ে ক্ষতিগ্রস্ত ঐ সমস্ত আর্থিক সাহায্য সহ সমস্ত রকম ত্রাণের ব্যবস্থা করার জন্য এবং উপযুক্ত চিকিৎসার জন্য আমি ত্রাণ মন্ত্রী এবং স্বাস্থ্যমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি। গার্ডেনরীচ ছাড়াও

রাজ্যের আরও বেশ কিছু এলাকায় ঐ দিনের ঝড়ে জমির ফসল নষ্ট হয়েছে এবং বিভি মানুষ ক্ষতিগ্রস্ত হয়েছে। তাদের জন্য অবিলম্বে ত্রাণের ব্যবস্থা করার জন্য আমি ত্রাণ কাছে দাবি জানাচ্ছি এবং আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গু বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া জেলার উলুবেড়িয়া পৌর অধীন পারিজাত, সর্দারপাড়া এবং মোল্লাপাড়ার প্রতিটি বাড়ির মানুষ আজ আন্ত্রিক আক্রান্ত। ইতিমধ্যে ওখানে ১০৩ বছরের একজন বৃদ্ধ আন্ত্রিক রোগে মারা গেছে। ২ জন মানুষ আক্রান্ত হয়েছে, ১৫ জন উলুবেড়িয়া হাসপাতালে এবং উলুবেড়িয়া ই.এ হাসপাতালে ভর্তি হয়েছে। একজনের মারা যাবার মতো অবস্থা হয়েছে। অথচ ওখানে হাস স্যালাইন নেই, ওষুধ নেই, কোনও চিকিৎসা ব্যবস্থাই নেই। আগে আমরা দেখেছি স্যা ডিপার্টমেন্টের কর্মীরা বাড়ি বাড়ি গিয়ে এই জাতীয় রোগের চিকিৎসা করত। কিন্তু ক আমরা সে জিনিস আর কোথাও দেখছি না। এই অবস্থায় আপনার মাধ্যমে আমি ম স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করছি উলুবেড়িয়া হাসপাতালে এবং উলুবেড়িয়া ই.এস.আই. হাসপ আন্ত্রিক রোগে আক্রান্ত হয়ে যাঁরা ভর্তি হয়েছেন তাঁদের জন্য উপযুক্ত চিকিৎসার তিনি করুন এবং যে সমস্ত রোগীরা বাড়িতেই আছেন তাঁদের বাড়িতে স্বাস্থ্য কর্মী পাঠিয়ে চিকিৎসার ব্যবস্থা করুন।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কৃপা দৃষ্টি করতে চাই একটা বিশেষ জরুরি বিষয়ের প্রতি। এর সঙ্গে বিধায়কদের স্বার্থ আমাদের উত্তরবঙ্গের বিধায়করা সাধারণত তিনটি ট্রেনের ওপর খুব বেশি নির্ভ যথা—দার্জিলিং মেল, গৌর এক্সপ্রেস এবং কামরূপ এক্সপ্রেস। অথচ আমাদের এই ট্রেনে রিজার্ভেশন পেতে খুবই অসুবিধা হয়। যদি কোনও দিন মন্ত্রীরা ঐ সমস্ত যাতায়াত করেন তো সেদিন আমাদের বার্থ পেতে খুবই অসুবিধায় পড়তে হয়। গৌর এক্সপ্রেসে আগে যেখানে ২২-টি বার্থ ছিল, এখন সেখানে তা কেটে ১০- দিয়েছে। অথচ বিহারে আমরা দেখেছি প্রত্যেক ট্রেনে বিধায়কদের জন্য আলাদা সীট রিজার্ভ করা থাকে এবং বিধায়করা উঠলেই সেই সীট তারা পেয়ে যান। গাড়িতে যে কর্মচারী থাকেন তিনিই সে ব্যবস্থা করে দেন। রেলের কর্মীরা আমাদের বলেন, 'আ বিহারের মতো ব্যবস্থা করে নিতে পারেন, আপনাদের স্পিকার মহোদয় যদি রেল লেখেন, তাহলেই ঐ ব্যবস্থা হ'তে পারে। এই অবস্থায় আমি আপনাকে অনুরোধ আপনি রেল মন্ত্রীকে লিখে আমাদের জন্য অন্তত তিনটি গাড়িতে—কামরূপ এক্সপ্রেস, এক্সপ্রেস এবং দার্জিলিং মেলে—৪-টে করে বার্থ রিজার্ভ রাখার ব্যবস্থা করে দিন। আমরা রেলের সব চেয়ে বড় খরিদ্দার। আমরা সব চেয়ে বেশি টাকার টিকিট তারপর এখানে পারমানেন্ট কাউন্টার করার কথা ছিল, সেটাও হয় নি, সেটার পারসু করার জন্য আপনাকে রিকোয়েস্ট করছি।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দেশ জুড়ে যখন বোমাতঙ্ক নিয়ে আতঙ্কিত তখন আমরা লক্ষ্য করছি আমাদের রাজ্যে, কলকাতা মহানগরীর একটা

সংসদের অফিসে—যে ছাত্র সংসদ অর্থাৎ স্কটিশ চার্চ কলেজের ছাত্র সংসদ পরিচালিত 'ছাত্র পরিষদ' দ্বারা—বোমা পাওয়া যাচ্ছে, পেট্রোল বোমা, সকেট বোমা। ওদের আক্রমণের লক্ষ্য হচ্ছে এস.এফ.আই কর্মীদের উপর। গত ২৬ তারিখে অরবিন্দ গোলদারকে গুলিবিদ্ধ তারপর ওখানে যখন তল্লাসি চালানো হয় তখন সেখান থেকে শকেটবোমা, পেট্রোল পাওয়া যায়। তার পাশেই দেখছি, গতকাল সেন্টপলস কলেজ হোস্টেলে ৩৫টি বোমা া গেছে। স্বাভাবিকভাবে এটাই পরিষ্কার হচ্ছে যে তাদের কাছেই এই বোমা জমা আছে। প্রতিষ্ঠানে বিশেষ করে ছাত্র সংসদের অফিসে যারা এই বোমা জড়ো করছে—আজকে া সামনে যে গুরুতর সমস্যা দেখা দিয়েছে—তারাই এই বিপদ সৃষ্টি করছে এবং তার এরাই দায়ী। আমি আপনার মাধ্যমে তাদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা গ্রহণের জন্য দাবি ছি।

**শ্রী দেবেশ দাস ঃ** মাননীয় স্পিকার স্যার, কেন্দ্রীয় সরকারের অপদার্থতার জন্য সারা কিভাবে সমাজবিরোধী কার্যকলাপ বৃদ্ধি পেয়েছে তারই প্রকৃষ্ট উদাহরণ হচ্ছে গত ় প্লেন ছিনতাই। আজকে দেশের মানুষ এর ফলে সাংঘাতিকভাবে নিরাপত্তাহীনতায় । কলকাতার মানুষ যারা টিকিট কেটেছিল তারা টিকিট ফেরত দিচ্ছে। এমন একটি র দেশের মানুষকে ঠেলে দিচ্ছে কেন্দ্রীয় সরকার। মানুষের নিরাপত্তাবোধ বলতে কিছু দেশকে সর্বনাশ করে দিচ্ছে। অতি সহজে কোনও কিছু ছাড়াই প্লেন ছিনতাই করে । তাই বলছি, কেন্দ্রীয় সরকার অবিলম্বে নিপাত যাক।

**শ্রী নয়নচন্দ্র সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২৬ তারিখ রাত্রি সাড়ে ৭টার আমার বিধানসভা এলাকায় নদীয়া জেলার হাঁসখালির ৫টি গ্রামের উপর দিয়ে প্রবল ড়ের ফলে ৪০০।৫০০ ঘরবাড়ি নিশ্চিহ্ন হয়ে গেছে। এর ফলে ৪ বছরের শিশু মারা ়টি গবাদি পশু, ২টি ছাগল মারা যায় এবং বহু ফসলের ক্ষতি হয়েছে। বিশাল বিশাল গান সহ লক্ষ লক্ষ টাকার ক্ষয়-ক্ষতি হয়েছে। অনেক মানুষ আহত হয়েছে এবং ২জন সঙ্গে পাঞ্জা কষছে। এই মুহূর্তে সেখানে সরকারি সাহায্য দেওয়া দরকার। পঞ্চায়েত কিছু সাহায্য দেওয়া হয়েছে। আমি ত্রাণ ও পুনর্বাসন মন্ত্রীর কাছে আবেদন রাখছি এইসব দুর্গত মানুষদের সাহায্য করা হয়। তাদের ঘর পুনর্নির্মাণের জন্য সাহায্য এবং াণের সাহায্যের জন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহোদয়ের কাছে আবেদন রাখছি।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, আমাদের বাজেট সেশন এবং রাজ্য সরকার থেকে সম্পদ সংগ্রহের ক্ষেত্রে কিছু সমস্যার বিষয় নিয়ে সবাই না করছে। কিন্তু এর মধ্যে লোকসভা এবং রাজ্যসভায় বিষয়টি আসে যে পশ্চিমবঙ্গ প্রায় ১২০ কোটি টাকার ন্যায্য পাওনা থেকে বঞ্চিত হচ্ছে। বঞ্চিত প্রত্যক্ষভাবে সরকারের কাছ থেকে হলেও পরোক্ষভাবে যিনি বঞ্চনার জন্য দায়ী তিনি একজন তার নাম হর্ষদ মেহেতা। তিনি ৯ হাজার কোটি টাকার ইনকাম ট্যাক্স বাকি রেখেছেন। হাজার কোটি টাকা বাকি রাখলে পশ্চিমবঙ্গের ন্যায্য পাওনা হয় ১২০ কোটি টাকা। তার মতো সফিসটিকেটেড এবং রশিদ বুকিদের সঙ্গে নিয়ে যে দল আজকে দেশ

চালাচ্ছে, তারা কি করে এত অন্য সমাজবিরোধীদের কথা বলে তা আমি বুঝিনা। প্রধ
ছেলে এর সাথে যুক্ত। ২জন মন্ত্রী এর মধ্যেই পদত্যাগ করেছেন। রশীদবুকিদের কে ধ

[12-40—1-30 p.m.] (including adjournment)

লকআপে রাখা যায়। কিন্তু হর্ষদ মেহেতা, হিতেন দালাল, এরা তো পা থেকে মাথ
কিনে রেখেছে যে দলের সেই কংগ্রেস দল যাদের ছেলে এবং জামাইরা এদের সা
সেই রশিদবুকিদের কাছে মার খাওয়ার দল তারা অন্য দলের সমাজবিরোধীদের সহ
করে কথা বলেন এটাই আমার জানার বিষয়?

(At this Stage the House was adjourned till 1-30 p.m.)

[1-30 — 1-40 p.m.] (After adjournment)

## SUPPLEMENTARY ESTIMATES FOR THE YEAR 1992

### Discussion and Voting on Demand for Supplementary Gran the Government of West Bengal for the year 1992-93

### DEMAND No. 1

Major Head : 2011—State Legislature

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission I be move that a sum of Rs. 17,20,000 be granted for expenditure u Demand No. 1, Major Head : "2011—State Legislatures" during current year.

### DEMAND No. 4

Major Head : 2014—Administration of Justice

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission I be move that a sum of Rs. 16,95,000 be granted for expenditure u Demand No. 4, Major Head : "2014—Administration Justice" du the current year.

### DEMAND No. 5

Major Head : 2015—Elections

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission I beg move that a sum of Rs. 4,55,92,000 be granted for expenditure un

nand No. 5, Major Head: "2015—Elections" during the current r.

## DEMAND No. 8

Major Head: 2030—Stamps and Registration

**Dr. Asim Kumar Dasgupta:** Sir, with your permission I beg to 'e that a sum of Rs. 76,50,000 be granted for expenditure under ıand No. 8, Major Head: "2030—Stamps and Registration" during current year.

## DEMAND No. 16

Major Head: 2049—Interest Payments

**Dr. Asim Kumar Dasgupta:** Sir, with your permission I beg to 'e that a sum of Rs. 10,00,000 be granted for expenditure under ıand No. 16, Major Head: "2049—Interest Payments" during the ent year.

## DEMAND No. 21

Major Head: 2055—Police

**Dr. Asim Kumar Dasgupta:** Sir, with your permission I beg to 'e that a sum of Rs. 8,64,08,000 be granted for expenditure under ıand No. 21, Major Head: "2055—Police" during the current year.

## DEMAND No. 28

Major Head: 2071—Pensions and Other Retiring Benefits

**Dr. Asim Kumar Dasgupta:** Sir, with your permission I beg to 'e that a sum of Rs. 14,96,57,000 be granted for expenditure under ıand No. 28, Major Head: "2071—Pensions and Other Retiring efits" during the current year.

## DEMAND No. 31

Major Head: 2204—Sports and Youth Services

**Dr. Asim Kumar Dasgupta:** Sir, with your permission I beg to e that a sum of Rs. 1,84,64,000 be granted for expenditure under

Demand No. 31, Major Head: "2204—Sports and Youth Ser\ during the current year.

## DEMAND No. 35

Major Head: 6215—Loans for Water Supply and Sanitation (Ex( ing Prevention of Air and Water Pollution)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission I b move that a sum of Rs. 29,25,000 be granted for expenditure ι Demand No. 35, Major Head: "6215—Loans for Water Supply Sanitation (Excluding Prevention of Air and Water Pollution)" durin current year.

## DEMAND No. 36

Major Head: 2216—Housing

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission I b move that a sum of Rs. 9,55,000 be granted for expenditure ι Demand No. 36, Major Head: "2216—Housing" during the cu year.

## DEMAND No. 37

Major Head: 2217—Urban Development

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission I be move that a sum of Rs. 14,82,29,000 be granted for expenditure ur Demand No. 37, Major Head: "2217—Urban Development" during current year.

## DEMAND No. 45

Major Head: 2251—Secretariat—Social Services

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission I beg move that a sum of Rs. 9,94,000 be granted for expenditure un Demand No. 45, Major Head: "2251—Secretariat—Social Servic during the current year.

## DEMAND No. 46

Major Head: 2250—Other Social Services

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission I beg to e that a sum of Rs. 2,19,06,000 be granted for expenditure under and No. 46, Major Head: "2250—Other Social Services" during current year.

## DEMAND No. 47

Major Head: 2401—Crop Husbandry

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission I beg to e that a sum of Rs. 42,32,41,000 be granted for expenditure under and No. 47, Major Head: "2401—Crop Husbandry" during the ent year.

## DEMAND No. 50

Major Head: 2404—Dairy Development

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission I beg to e that a sum of Rs. 4,12,35,000 be granted for expenditure under and No. 50, Major Head: "2404—Dairy Development" during the ent year.

## DEMAND No. 51

Major Head: 6405—Loans for Fisheries

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission I beg to e that a sum of Rs. 43,32,000 be granted for expenditure under and No. 51, Major Head: "6405—Loans for Fisheries" during the nt year.

## DEMAND No. 54

Major Head: 2408—Food, Storage and Warehousing

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission I beg to that a sum of Rs. 46,75,000 be granted for expenditure under and No. 54, Major Head: "2408—Food, Storage and Warehous- during the current year.

## DEMAND No. 66

or Head: 4701—Capital Outlay on Major and Medium Irrigation

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission move that a sum of Rs. 7,42,04,000 be granted for expenditu Demand No. 66, Major Head: "4701—Capital Outlay on M Medium Irrigation" during the current year.

## DEMAND No. 69

Major Head: 4801—Capital Outlay on Power Projects ; 6801—Loans for Power Projects

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission move that a sum of Rs. 546,00,00,000 be granted for expenditu Demand No. 69, Major Head: "4801—Capital Outlay on Power and 6801—Loans for Power Projects" during the current ye

## DEMAND No. 81

Major Head: 7075—Loans for Other Transport Servic

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission move that a sum of Rs. 99,00,000 be granted for expenditu Demand No. 81, Major Head: "7075—Loans for Other T Services" during the current year.

## DEMAND No. 82

Major Head: 3425—Other Scientific Research

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission move that a sum of Rs. 9,000 be granted for expenditure un mand No. 82, Major Head: "3425—Other Scientific Research' the current year.

## DEMAND No. 90

Major Head: 3604—Compensation and Assignments to Local and Panchayati Raj Institutions (Excluding Panchayati Ra

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission I move that a sum of Rs. 12,84,89,000 be granted for expenditur Demand No. 90, Major Head: "3604—Compensation and Assi to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Pa Raj)" during the current year.

## DEMAND No. 92

Major Head : 4458—Capital Outlay on Engineering Industries

(Public Undertakings)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission I beg to e that a sum of Re. 1 be granted for expenditure under Demand 92, Major Head : "4458—Capital Outlay on Engineering Industries blic Undertakings)" during the current year.

## DEMAND No. 96

Major Head : 6885—Loans for Other Industries and Minerals

(Excluding Closed and Sick Industries)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, with your permission I beg to e that a sum of Rs. 17,04,32,000 be granted for expenditure under nand No. 96, Major Head : "6885—Loans for Other Industries and erals (Excluding Closed and Sick Industries)" during the current ır.

## POINT OF INFORMATION

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মিঃ স্পিকার স্যার, আপনি তো অনুভব করেন যে, আমাদের চমবঙ্গে কংগ্রেস হচ্ছে প্রধান বিরোধী দল। আজকে জনগণের স্বার্থে সেই কংগ্রেসের কা কতটুকু প্রাসঙ্গিক সেটা আমি একটু তুলতে চাই। ওদের সর্বভারতীয় কংগ্রেস যেটা সেই ব্যাপারে আমার বলবার কিছু নেই, কিন্তু তা নিয়ে আজকে সারা ভারতবর্ষের মানুষ কণ্ঠিত। কারণ আজকে সারা ভারতবর্ষে সাম্প্রদায়িকতা যখন প্রধান বিপদ হিসাবে দেখা চ্ছে, যার বিরুদ্ধে ভারতবর্ষের মানুষকে একটা ঐক্যবদ্ধ মঞ্চের মধ্যে নিয়ে যেতে হচ্ছে, ন সেই মূল লড়াই থেকে মানুষের মনকে অন্য দিকে ঘুরিয়ে দেবার জন্য আমাদের রাজ্যের গ্রেস দল, খবরের কাগজেও দেখছি, দায়িত্বজ্ঞানহীনভাবে সুরজকুন্ডে আত্মহুতি দিচ্ছেন এই ন 'আমরা সি.পি.এম.-এর বিরুদ্ধে বিশৃঙ্খলা সৃষ্টি করে রাজ্যের সবকিছু লন্ডভন্ড করব, ও সামাজিক শৃঙ্খলাকে লন্ডভন্ড করব।' এইভাবে আজকে তারা এই রাজ্যে একটা বিশৃঙ্খলা রে দেবার চেষ্টা করছেন। সর্বভারতীয় কংগ্রেসে তাদের যে ভূমিকা লক্ষ্য করেছি তাতে মী দিনে পশ্চিমবঙ্গে পঞ্চায়েত নির্বাচনকে কেন্দ্র করে তারা একটা অশান্তি সৃষ্টি করতে রেন। কাজেই বিষয়টির প্রতি আমি মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ যেমন করব তেমনি সমগ্র চমবঙ্গের জনগনকে কংগ্রেসের এই ন্যক্কারজনক ভূমিকার বিরুদ্ধে সোচ্চার হবার জন্য পনার মাধ্যমে সভার দৃষ্টি আকর্ষণ করব।

**মিঃ স্পিকার ঃ** রবীনবাবু, আপনি যা বললেন সেটা সভায় বেশি মেম্বার থাকলে বললে ল হত না?

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য রবীনবাবু অত্যন্ত উদ্বেগ

প্রকাশ করলেন আমাদের ভারতীয় জাতীয় কংগ্রেসের জন্য। একটা জিনিস দেখে আনন্দ লাগছে, রবীনবাবু, কংগ্রেস সম্বন্ধে ভাবতে শুরু করেছেন। আমরা অত্যন্ত যে, এতদিন বাদে রবীনবাবু বুঝতে পেরেছেন, ভারতবর্ষ মানে জাতীয় কংগ্রেস, কংগ্রেস মানে ভারতবর্ষ এবং ভারতীয় জাতীয় কংগ্রেস আজকে যদি ভারতবর্ষকে সঠিক পরিচালিত করতে না পারে তাহলে ভারতবর্ষের ক্ষতি হবে জাতীয় সার্বিক স্বার্থের, স্বার্থের এবং আগামী দিনে সমস্তরকম সাম্প্রদায়িক শক্তিকে প্রতিহত করবার ক্ষেত্রে। রবীনবাবু এই দুমুখো রাজনীতি, প্রতিহিংসার উগ্র রাজনীতি, আমাদের দলকে নির্বংশ করবার, দলকে শেষ করবার যে রাজনীতি, তারই বিরুদ্ধে জাতীয় কংগ্রেস লড়াই করবার দিয়েছেন এবং এর মধ্যে দিয়ে আগামী পঞ্চায়েত নির্বাচনে মার্কসবাদী কমিউনিস্ট বিরুদ্ধে লড়াইয়ে সামিল হতে দলের মানুষদের আহ্বান জানিয়েছেন।

**মিঃ স্পিকার ঃ** মিঃ মন্ডল, যেমন আপনি উদ্বেগ প্রকাশ করলেন সেইভাবে ডাঃ উদ্বেগ প্রকাশ করেছেন। সবাই দেশ নিয়ে চিন্তিত, কারণ দেশ আজকে বিপদের মধ্যে আমি শুধু বলছি, একটু বেশি লোকজন হলে ভাল হত না? একটি কথা খুব সিরি চিন্তা করা উচিত, এটা অতীতে বলেছি, আজও আবার বলছি চেয়ার থেকে যে, জাতীয়—যাই হোক না কেন একটা ন্যাশনাল পার্টি তো? তাই কংগ্রেসের বিপদ হলে হবার কারণ নেই; এটা চিন্তার ব্যাপার—একথা ভাল করে বুঝতে হবে। কারণ থাকলে হবে না। ভ্যাকুয়াম সৃষ্টি হলে বিপদ সৃষ্টি হবে। এই ব্যাপারটা গভীরভাবে করতে হবে।

## Discussion on Supplementary Estimates for the year, 1992-9

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে রবীনবাবু যে বললেন, তার প্রত্যুত্তরে আপনি কংগ্রেস সম্পর্কে যে মন্তব্য করলেন তার জন্য আপ ধন্যবাদ জানাচ্ছি। দুঃখ হয়, আপনার যে জ্ঞান কংগ্রেস সম্পর্কে সর্বভারতীয় ক্ষেত্রে রবীনবাবুর নেই। আপনি জানেন যে গত দুই দিন ধরে যে সর্বভারতীয় অধিবেশন হ সুরজকুন্ডে, সেখানে যে রেজলিউশন নেওয়া হয়েছে সেটা সাম্প্রদায়িকতার বিরুদ্ধে নে হয়েছে। সাম্প্রদায়িকতা যাতে ভারতবর্ষে না বাড়ে এটাই ছিল আমাদের প্রধান লক্ষ্য। আম প্রধান শত্রুকে চিহ্নিত করণ করা গেছে রবীনবাবুর এটা বোঝা উচিত। সেই সঙ্গে জানা দরকার যে ভারতবর্ষ একটা বিরাট দেশ। এখানে বিভিন্ন রাজ্যে বিভিন্ন রকম রাজ বিরাজ করছে। এটাও আপনাকে বলতে হবে যে পশ্চিমবঙ্গে বি.জে.পি'র শক্তি খুবই কিন্তু তবুও তারা আমাদের দলের অর্থাৎ কংগ্রেস দলের ভোট কাটবার চেষ্টা করেছে। মনে করি যে পশ্চিমবঙ্গে কংগ্রেসের প্রধান শত্রু হচ্ছে বি.জে.পি নয়, কংগ্রেসের প্রধান হচ্ছে সি.পি.এম। একথা আমি বারবার বলবার বলেছি এবং এটা লুকোচুরি করার নয়। যদি মনে করেন যে কংগ্রেস বি.জে.পি'র সঙ্গে হাত মিলিয়েছে তাহলে আমি বল ঠিক নয়। আমরা বিরোধী দল ৪০ থেকে ৪২ শতাংশ ভোট পাই, আর আপনারা এক পারসেন্ট বেশি পেয়ে ভাগ্যের জোরে জিতে যান এবং জিতে গিয়ে ক্ষমতায় সেটা বলার নয়। আপনারা সাধারন কংগ্রেস কর্মীদের উপরে অত্যাচার করেন

দের মতো, শ্রীধরের মতো যারা আছে তাদের গ্রেপ্তার করেন না। আপনারা গ্রামে সাধারণ সে কর্মীদের অযথা হয়রানি করাচ্ছেন। তাদের নামে অসংখ্য কেস দিয়ে, নানারকম ব্যবস্থা করার চেষ্টা করছেন যাতে তারা চুপ করে যায় যাতে তারা সক্রিয়ভাবে কংগ্রেস তে না পারে। পশ্চিমবঙ্গে বি.জে.পি বাড়ুক এটা আমরা চাইনা, কিন্তু সেটা ... ছেন। আপনারা চাইছেন যে বি.জে.পি'র শক্তি বাড়ুক যাতে কংগ্রেসের ভোট কেটে ... । আপনারা জানেন যে বি.জে.পি ... রা কখনই চাইনা যে পশ্চিমবঙ্গে বি.জে.পি ... চমবঙ্গে আমাদের প্রধান শত্রু হচ্ছে সি.পি.এম. ... হোক, এবারে আমি আসল প্রসঙ্গে আসছি। মাননীয় অর্থমন্ত্রী ... াদের সামনে পেশ করেছেন, তাকে আমি সমর্থন করতে পারছি না এবং ... ক যে সমস্ত কাট মোশন এসেছে, সেগুলিকে আমি সমর্থন করছি। সমর্থন করতে পারছিনা

[1-40—1-50 p.m.]

জন্য যে এর আগে আমরা বার বার বলেছি যে এই সরকার হচ্ছে মাইনে দেবার কার এবারের বাজেটে দেখলাম তার সঙ্গে আর একটা গুণ যোগ হয়েছে সেটা হচ্ছে এই কার হচ্ছে মদ খাওয়ানোর সরকার। এই সরকারের যা ইনকাম হয় তার শতকরা ৯২ া বেতন দিতে এবং আগে যে ধার করেছিল বিভিন্ন জায়গা থেকে সেই ধার শোধ দিতে । যাচ্ছে। ফলে পশ্চিমবাংলায় গ্রামের উন্নয়নের কোনও কাজ হচ্ছে না। আপনারা দেখেছেন নাদের দলের বিভিন্ন সদস্য এবং আমাদের সদস্যরা বিভিন্ন হাসপাতাল সম্বন্ধে, সড়ক ন্ধে, রিভার লিফট সম্বন্ধে বলছেন যে কোথাও কোনও কাজ হচ্ছে না, কোনও হাসপাতালে পাওয়া যাচ্ছে না মেনশন করছেন। প্রতিদিন দেখি যখন মেনশন কেস বিধানসভায় স তখন হয় হাসপাতাল সম্বন্ধে, নয় রাস্তা সম্বন্ধে, নয় রিভার লিফ্‌ট সম্বন্ধে নয় সেচের পারে, খরার সম্বন্ধে আপনার দলের সদস্যরা এখানে কমপ্লেন করছেন যে কোনও কাজ ছ না। এই অবস্থার মধ্যে সাপ্লিমেন্টারী গ্রান্ট এত কোটি টাকার এনেছেন, এটাকে কী করে র্থন করা যায়? এত সব মাইনে দিতে এবং যে সমস্ত টাকা ধার করেছেন সেটা শোধ ত চলে যাচ্ছে। এতে পশ্চিমবাংলার গ্রামে বা শহর বাংলায় কোনও উন্নতি হবে বলে মি মনে করি না। একটা জিনিস আপনারা করেছেন তার জন্য আপনাদের ধন্যবাদ নাচ্ছি। গ্রামের যারা অশিক্ষিত মানুষ, যারা অ-আ-ক-খ জানে না ইংরাজি তো দূরের কথা দব কিন্তু আপনারা একটা পক্ত ইংরাজি কথা শিখিয়ে ফেলেছেন। সেই কথাটা হল বার্গো। গ্রামে রিভার লিফট খারাপ হয়ে রয়েছে, রাস্তা মেরামত হচ্ছে না, বিদ্যুতের তার া হয়ে গেছে লাইন নেই নতুন করে লাগানো হচ্ছে না, সেই ব্যাপারে গ্রামের লোককে লেন তোমরা ডিভিসনাল ইঞ্জিনিয়ারের কাছে গিয়েছিলে, কর্তৃপক্ষের সঙ্গে যোগাযোগ রছিলে? তারা বলে হ্যাঁ, করেছিলাম, তারা বলেছে এমবার্গো আছে কিছু কাজ হবে না। মি শুনে তাজ্জব বনে যাই যে যে লোকগুলো অ-আ-ক-খ জানে না তারা এমবার্গো কথাটা খে ফেলেছে। পশ্চিমবাংলাকে আপনারা এই অবদান দিয়েছেন। আসলে মানুষ এই সব ঝ ফেলেছে, পঞ্চায়েত নির্বাচনে দেখতে পাবেন তারা কি করছে। আমরা দেখতে পাচ্ছি

কেন্দ্রীয় সরকার যে টাকা দিচ্ছেন সেই টাকা খাতে খরচ হচ্ছে না। জওহর রোজগার যোজনার কথা আমি বলছি। আমার নিজের কেন্দ্র মুর্শিদাবাদ জেলার কান্দি ব্লকে ১০টি গ্রামপঞ্চায়েত আছে। সেই ১০টি গ্রামপঞ্চায়েতে ১৯৯০-৯১ সালে জওহর রোজগার যোজনা খাতে স্যাংশন হয়েছিল ৩৩ লক্ষ ৫৮ হাজার, ১৪১ টাকা আর রিলিজ হয়েছে ২৯ লক্ষ ৭৩ হাজার ৩৪৩ টাকা। অর্থাৎ প্রায় ৪ লক্ষ টাকা রিলিজ হল না। এতো ভাল বলব। পরের বছর কি হল দেখুন। ১৯৯১-৯২ সালে অ্যালোকেশন হচ্ছে ৩৯ লক্ষ হাজার ৩৫০ টাকা আর রিলিজ হলো মাত্র ৮ লক্ষ ৪২ হাজার ৯৪২ টাকা। প্রায় লক্ষের মতো টাকা জওহর রোজগার যোজনা খাতের টাকা গ্রামবাংলায় গিয়ে পৌঁছাল না। জওহর রোজগার যোজনার টাকা কেন্দ্রীয় সরকার দিচ্ছে, সেই টাকা রিলিজ হলে গ্রামবাংলার মানুষের জন্য রাস্তা-ঘাট হবে, টিউবওয়েল হবে, গ্রামবাংলার মানুষ জল খাবে সেখানে উন্নয়নের কাজ হবে, সেই টাকা রিলিজ করছেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৩.৭.৯২ তারিখের বর্তমান থেকে উল্লেখ করতে চাই, তাতে আছে বিভিন্ন জেলাপরিষদের সভাধিপতি অর্থমন্ত্রী ডঃ অসীমকুমার দাশগুপ্তের সঙ্গে দেখা করে তাঁদের নিজস্ব টাকা আটকে রাখার জন্য ক্ষোভ প্রকাশ করেছেন। তাঁরা অর্থমন্ত্রীকে আকার ইঙ্গিতে বুঝিয়ে দিয়েছেন যে কেন্দ্রের বিভিন্ন প্রকল্পের টাকার উপর অর্থ দপ্তরের নিষেধাজ্ঞা জারি করার অধিকার নেই। এই অবস্থা চলছে। জওহর রোজগার যোজনার টাকার উপরে নিষেধাজ্ঞা রয়েছে, এই রিলিজ হচ্ছে না। এই টাকা না পাওয়ার জন্য গ্রাম বাংলার উন্নতি হচ্ছে না। বলছে, দেখুন, পরিবহন দপ্তরে চলতি বছরে অর্থাৎ এই বছরে—১৯৯২-৯৩ সালে— বরাদ্দ ছিল ৪৩ কোটি টাকা। কিন্তু প্রথম তিন মাসে এক কোটি আশি লক্ষ টাকা অর্থ দিতে পেরেছে। গত বছরে যোজনা বরাদ্দ ছিল ৪৩ কোটি টাকা, পরিবহন দপ্তরে পৌঁছেছে ১৬ কোটি ৪২ লক্ষ টাকা। এই বছরে তাও পাওয়া যাবে কিনা সেই বিষয়ে পরিবহন সন্দেহ প্রকাশ করছে। আজকে প্রতিটি দপ্তরেই এই অবস্থা। দপ্তরগুলোর জন্য যে বরাদ্দ হচ্ছে, তার ক্ষুদ্র একটা অংশ তারা হাতে পাচ্ছে। ফলে তারা খরচ করতে পারছে না। মাননীয় মন্ত্রী মহাশয় ১৫০১ কোটি টাকার যোজনা বরাদ্দ সাতশ কত কোটি করবেন, আরও কি সব হলে আটশ কত কোটি করবেন। অর্থাৎ ১৫০১ কোটি টাকা বরাদ্দের শতকরা দশ পনের ভাগ খরচ হলে আমি বলব অনেক বেশি খরচ করতে পেরেছেন, তার বেশি খরচ করতে পারবেন বলে আমার মনে হয় না। আমি কৃষি সম্বন্ধে পার্টিকুলার একটি তথ্য পরে দেব। জওহর রোজগার যোজনা সম্বন্ধে বর্তমান পত্রিকায়—১৪।৫।৯২ তারিখের—যা লেখা হয়েছে, সেখান থেকে উদ্ধৃতি দিচ্ছি। পত্রিকা পরিষ্কার লিখেছে—জওহর রোজগার যোজনার টাকায় রাজ্য সরকার বেতন দিয়েছে। কোনও প্রতিবাদ বেরিয়েছে বলে কিছু দেখিনি। এই টাকার অংশ, প্রায় ৩০ কোটি টাকা নিয়ে রাজ্য সরকারি কর্মচারিদের বেতন দিয়েছেন। এই [illegible] খাতে খরচ হয়েছে ফলে গ্রামীণ উন্নয়ন দপ্তরের অফিসাররা দারুণভাবে ক্ষোভ প্রকাশ করেছেন। জওহর রোজগার যোজনায় যে টাকা বরাদ্দ হয় তার শতকরা আশি ভাগ কেন্দ্রীয় সরকার দেন, আর রাজ্য সরকারের কুড়ি ভাগ দেবার কথা। এই কুড়ি ভাগের [illegible] সরকার দিয়েছেন তা জানি না। কেন্দ্রীয় সরকার প্রতি বছর দেড়শ-দু'শ কোটি টাকা দিচ্ছেন—১৯৯০-৯১ সালে ১৮২ কোটি টাকার মতো বরাদ্দ হয়েছিল—গ্রাম বাংলার মানুষের জন্য। এই বরাদ্দকৃত

াপনারা যদি রাজ্য সরকারি কর্মচারিদের জন্য দেন তাহলে এর থেকে দুর্ভাগ্যের বিষয় াংলায় আর কি হতে পারে জানি না। এই ঘটনা যখন ঘটছে তখন সাপ্লিমেন্টারি গ্রান্ট মতো উৎসাহ, উদ্দীপনা কিছু থাকতে পারে বলে আমি কোনও কারণ খুঁজে পাচ্ছি শ্চমবাংলায় প্রায় ৫০ লক্ষের মতো রেজিস্টার্ড আন এমপ্লয়েড আছে। এই বিরাট সংখ্যার কি করে সমাধান হবে, তার কোনও পরিকল্পনার কথা আমি মাননীয় লের ভাষণের মধ্যে পেলাম না, আবার মাননীয় মন্ত্রী মহাশয়ের বাজেট ভাষণের দেখলাম না। মাননীয় অর্থমন্ত্রী তাঁর বাজেট ভাষণে পরিষ্কার করে রেখেছেন। আপনাদের পরিকল্পনা কি? এই যে বিরাট সংখ্যক বেকার, হু হু করে যার সংখ্যা বাড়ছে, এর ন সমাধান করতে যদি এগিয়ে আসতেন তাহলে আমরা আপনাদের সাহায্যে এগিয়ে । ১৯৮৬-'৮৯ সাল পর্যন্ত সময়ে অর্গানাইজড সেক্টরে এমপ্লয়মেন্ট-এর চিত্রটা দেখুন। সালে এমপ্লয়মেন্ট ছিল ২৫.৪৪ লক্ষ। সেটা ১৯৮৯ সালের ৩১শে মার্চে কমে ২৪ ।৭ হাজারে এসে দাঁড়ায়। অর্থাৎ অর্গানাইজড সেক্টরে আগে যে সংখ্যক লোক কাজ তাদের সংখ্যা কমে যাচ্ছে। প্রাইভেট সেক্টরে ১৯৭৬ সালের শেষে কাজ করত ১০ ১৫ হাজার, সেই সংখ্যা ১৯৯০ সালের মার্চে এসে দেখা গেল ৮ লক্ষ ৮৭ হাজার- ড়িয়েছে। অর্থাৎ প্রায় ২ লক্ষ লোকের, যারা প্রাইভেট সেক্টরে কাজ করত তাদের কাজ গেল। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে—এটা আপনারা ভাল করে শুনুন—১৯৭২ সাল

[1-50—2-00 p.m.]

১৯৭৭ সাল সিদ্ধার্থশঙ্কর রায় যখন মুখ্যমন্ত্রী ছিলেন তখন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের . গড়ে প্লেসমেন্ট হয়েছিল ২৫ হাজার ৭২০ জন আর ১৯৭৭ সাল থেকে ১৯৮৯ পর্যন্ত এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে প্লেসমেন্ট হয়েছে গড়ে ১২ হাজার ৭৩৮ জন। আপনারা আমাদের কটাক্ষ করে এবং বিদ্রুপ করে বলতেন যে কংগ্রেস আমলে নাকি স্টের খামের ভিতরে দিয়ে চাকুরি হয়ে যেত। হ্যাঁ, ঠিকই আমাদের সময়ে অনেক র চাকুরি হয়েছে তার কারণ হচ্ছে আমরা সেই সময়ে শুধু এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের ই নির্ভর করতাম না, আমরা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ ছাড়াও ক্যাবিনেট সাব কমিটি ছিলাম। বিভিন্ন রিজিয়ানের স্তরে সেখানে ক্যাবিনেট সাব কমিটি করে ভ্যাকেন্সি পুরণের করা হয়েছিল। সেইভাবে ভ্যাকেন্সি পুরণ করার নিয়মের ব্যবস্থা করেছিলাম। কিন্তু ও এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমেও প্লেসমেন্ট হয়েছিল ২০ হাজার ৭২০ জনের। আর নারা তো বলছেন যে আপনাদের সব নিয়োগই নাকি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে হচ্ছে, যদিও সব নিয়োগ তা হয় না, এই তথ্যটা ঠিক নয় এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মে সব নিয়োগ করা হচ্ছে। আমি জানি বহু ছেলে ১০.১২ বছর ১২ বছর, ১৪ বছর এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের নাম লিখিয়ে রেখেছেন, কিন্তু একটিও কল পায় নি। কোথাও নাম পাঠানো হয় নি। অথচ ৩ বছর ৪ বছর আগে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম য়েছে এমন ছেলের বহু জায়গায় নাম পাঠানো হচ্ছে। বিভিন্ন দপ্তরে তার নাম যাচ্ছে। কেন্সি হলেই সেই দপ্তরে তার নাম যাচ্ছে। আমারই নির্বাচনী কেন্দ্র কাঁদিতে এই নিয়ে বহু মেন্ট করেছি, কোনও প্রতিকার হয় নি। আমরা তো এই ব্যাপারে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের

অফিসারকে ঘেরাও করেছিলাম। কিছুদিন ফল পেয়েছিলাম কিন্তু আবার যেই কে সেই বিভিন্ন জায়গার থেকে খবর পেয়েছি যে এই ধরনের কারচুপি এবং পক্ষপাতিত্ব করা হচ্ছে ঘুস নেওয়া হচ্ছে এবং ঘুস নিয়ে নাম আগে পাঠিয়ে দেওয়া হচ্ছে। এই জিনিস অবাধে চলছে। সেখানে ১৯৭৭ সাল থেকে ১৯৮৯ সাল পর্যন্ত যে পরিসংখ্যান দিয়েছেন তাতে ১২ হাজার ৭৩৮ জনের প্লেসমেন্ট হয়েছে তাহলে এই ৫৮ লক্ষ বেকারের কি করে চাকুরি হবে এটা তো আজকে ভাবার বিষয়। যেখানে ১৯৭৭ সাল থেকে ১৯৮৯ সাল পর্যন্ত ১২ হাজার ৭৩৮ জনের চাকুরি দিতে পেরেছেন সেখানে প্রতি বছর যে বিশাল পরিমাণ বেকারের সংখ্যা বাড়ছে তাদের চাকুরি করে দেবেন তাতো বুঝতে পারছি না। এই সংখ্যা তো কমে যাবে না ক্রমশই বেড়ে যাবে। তারপরে শিল্পগুলোর কথা যদি বলি তাহলে দেখা যাবে যে অধিকাংশ শিল্পই বন্ধ হয়ে যাচ্ছে। কিছুদিন আগেই খবরের কাগজে মন্ত্রী মহাশয় একটি প্রশ্নের উত্তরে জবাব দিয়েছেন যে গত বছরে ৮৯টি শিল্প বন্ধ হয়ে গেছে। ক্লোজার, লক আউট বা যে কোনও কারণেই হোক বন্ধ হয়ে গেছে। এখানে যে পরিসংখ্যান দিয়েছেন তাতে দেখা যাচ্ছে যে, ১৯৭৭ সাল থেকে ১৯৯০ সাল পর্যন্ত ৬৫১টি ইউনিট বন্ধ হয়ে গেছে। আর ১৯৭৭ সাল থেকে ১৯৯০ সাল অবধি ৩১৬টি ইউনিট খুলেছে। অর্থাৎ ১৯৮৮-৮৯ সালের মধ্যে মাত্র ১৩টি ইউনিট খুলেছে আর বন্ধ হয়েছে ৬৫১টি। সুতরাং প্রাইভেট সেক্টর বলুন বা পাবলিক সেক্টরেই বলুন যে লোকগুলো কাজ করতে তারা আবার নতুন করে বেকার হয়ে যাচ্ছে। তারপরে আপনি বলেছেন যে ব্যাঙ্কের মাধ্যমে অনেক ছেলেদের চাকুরি ব্যবস্থা করবেন। কিন্তু আপনি যে পরিসংখ্যান দিয়েছেন সেই পরিসংখ্যান অনুসারে বলছি যদিও এই ব্যাঙ্কগুলো যেহেতু কেন্দ্রীয় সরকারের, সেই হেতু আমরা ব্যাঙ্কের হয়ে কথা বলবেন, কিন্তু তবুও বলছি এই যে ব্যাঙ্ক থেকে টাকা নিয়েছে সেই টাকা তারা যদি শোধ না দেয় তাহলে তো ব্যাঙ্ক লোন দিতে চাইবে না। সেখানে ব্যাঙ্ক এই অজুহাত দেখাবে। ওভারডিউজ যদি না দেয় তাহলে আর লোন দেবে না। সেক্ষেত্রে আপনাদের একটা ব্যবস্থা নেওয়ার দরকার যাতে যারা টাকা নিয়েছে তারা যাতে সময়মতো টাকা ফেরত দেয়। এই ব্যাপারে পিউনিটিভ মেজার নেওয়ার দরকার যাতে যে, যারা এই লোন সময়মতো ফেরত দেবে তাদের সম্পত্তি ক্রোক করা হবে। এইরকম দৃষ্টান্ত যদি একটা জেলাতেও দেখাতে পারেন তাহলে অন্যান্যরা ভয় পাবে। এইভাবে যদি দুটো একটা কেস দেখাতে পারেন তাহলে অনেক উপকার হবে। আমরা যখন রাজ্যের কাছে যাই এই ছেলেটা বহুদিন থেকে আপনার কাছে স্কীম নিয়ে ঘুরছে, বিরাট স্কীম নয়, মাত্র ১০।১২ হাজার টাকার ব্যাপার, তখন ব্যাঙ্কের কাছ থেকে আমরা প্রায়ই উত্তর শুনি আমরা একে দেব না, দিতে গেলে সিকিউরিটি দিতে হবে, নাহলে বিরাট বড় বাড়ি দেখাতে হবে, নাহলে ফিকস্‌ড ডিপোজিট দিতে হবে না হলে টাকা দেব না। এটা হল আমাদের অভিজ্ঞতা, এই হচ্ছে ব্যাঙ্কের এ্যাটিচুড। সেইজন্য যারা ওভারডিউস রাখছে তাদের বিরুদ্ধে পিউনিটিক অ্যাকশন নিন যদি কিছু করতে পারেন নাহলে এই বেকার ছেলেদের স্বনিযুক্তি প্রকল্পের ব্যাপারে ব্যাঙ্ক এগিয়ে আসবে না। আমি দেখছি ডিস্ট্রিক্ট ওয়াইজ ডিস্ট্রিবিউশন অফ আনএমপ্লয়মেন্ট অ্যাসিস্ট্যান্স রেসিপেন্টস রয়েছে '৮৭-৮৮ সালে সংখ্যা মাত্র ছিল ১৮,৭১২; ৮৮-৮৯ সালে ছিল ২২,৩০৬; ৮৯-৯০ ১৯,৫০০; ৯০-৯১তে বেশ খানিকটা বাড়ল, বেড়ে হল ৩৯,৬৮৯; ৯১-৯২তে কমে দাঁড়াল ১৪ হাজার ৬৪, ৯২-৯৩-র পরিসংখ্যানটা এতে নেই। ৯২-৯৩-এর পরিসংখ্যানে ১৪ হাজার

নিশ্চয় ১০ হাজারে নেমে এসেছে। এটা ক্রমশই নামবে। ব্যাঙ্কের এ্যাটিচুড হচ্ছে যারা ছোট শিল্প করছে তাদের সাকসেসফুল হওয়ার ব্যাপারে যে পরিবেশ দরকার সেই বেশ থেকে আমরা স্পষ্টই বুঝতে পারছি ব্যাঙ্ক ক্রমশ এই ধরনের স্কীমে টাকা দিয়ে তারা র ছেলেদের স্বনিযুক্তি প্রকল্পের ব্যাপারে অনীহা প্রকাশ করছে। এই অনীহা যদি আপনারা করতে না পারেন তাহলে আগামী দিনে পশ্চিমবাংলার বেকারদের প্রতি ব্যাঙ্কের অনীহা শ বাড়বে। এই সমস্যার কিভাবে মোকাবিলা করবেন তার কোনও ইঙ্গিত আমরা রাজ্যপালের ণের মধ্যে দেখতে পাইনি বা মন্ত্রী মহাশয়ের ভাষণেও দেখতে পাইনি। অথচ অনেক টি টাকা আপনারা সাপ্লিমেন্টারী গ্রান্টে পাস করতে বলছেন, পঞ্চায়েত যেভাবে দুর্নীতি বেঁধেছে তার বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণের পরিকল্পনাও এই সরকারের নেই। কোনও পঞ্চায়েত চুরি করে বা টাকা আত্মসাৎ করে আমরা বারবার এই ব্যাপারে ডি.এম., এস.ডি.ওকে কি এখানকার মন্ত্রী মহাশয় বিনয়বাবু যখন এই দপ্তরের মন্ত্রী ছিলেন তখন তার ছও লিখেছি কিন্তু কোনও প্রতিকার হয়নি। আমার কেন্দ্রের পুরন্দরপুর গ্রাম পঞ্চায়েত পি.এম.-র দখলে, তারা একটা পুকুর কাটার হিসাব দেখিয়ে বলল এই পুকুর কাটতে দের কয়েক লক্ষ টাকা খরচ হয়েছে, সেই গ্রামের মানুষ তিলিপাড়া এবং বোলতুলি বলে গ্রাম আছে, সেখানকার লোকেরা তারা যখন আমার কাছে এসে বলল, এখানে পুকুরের ও কাটা হয়নি, আমরা এর বিরুদ্ধে আপনার কাছে অভিযোগ দিচ্ছি, আপনি তদন্তের স্থা করুন। আমি লিখিত আকারে অভিযোগ ডি.এম-র কাছে পাঠিয়েছি, মন্ত্রী বিনয়বাবুর ছে পাঠিয়েছি, এস.ডি.ও.-র কাছে পাঠিয়েছি, তদন্ত হল বি.ডি.ও. সাহেব তদন্তর রিপোর্ট লেন, সেই অভিযোগ সত্য বলে প্রমাণিত হল, কিন্তু সেই পঞ্চায়েত প্রধানের বিরুদ্ধে, এম.-র বিরুদ্ধে কোনও অ্যাকশন নেওয়া হল না, সরানোতো দূরের কথা ঐ রিপোর্ট চেপে য়া হল। এই জিনিস ওরা নিত্য নতুন বিভিন্ন জায়গায় ঘটাচ্ছে এবং আমরা দেখছি, কিন্তু র প্রতিকারের কোনও ব্যবস্থা এই সরকার করছেন না।

[2-00—2-10 p.m.]

জওহর রোজগার যোজনা, আই.আর.ডি.পি এগুলো কেন্দ্রীয় সরকারের প্রোগ্রাম, কেন্দ্রীয় কার টাকা দেয়, অথচ সেই টাকা এখানে ব্যয়িত হচ্ছে না। আপনাদের দলের কিছু লোক টাকা থেকে সম্পত্তি বাড়িয়ে নিচ্ছে। আজকে এই রকম একটা অবস্থায় পৌছেছে। গ্রাম ায়েতের অডিট পঞ্চায়েত অফিসাররা করেন। সেই অডিট করতে গেলে কিভাবে অডিট সেটা আপনারা জানেন, আর না হয় জেনেও না জানার ভান করেন, পঞ্চায়েত সমিতি জেলা পরিষদ-এর অডিট করেন এ.জি.বেঙ্গল। আজকে আমি যতদূর জানি ১৯৮৫-৮৬ থেকে এদের অডিট এখনও সম্পূর্ণ হয়নি এবং পাবলিক অ্যাকাউন্টস কমিটির একজন স্য হয়ে আমি দেখেছি যে বিভিন্ন জেলায় টাকা কিভাবে তছরূপ হয়েছে, কিভাবে সেই া নষ্ট হয়েছে। সি.এ.জি সেইসব আমাদের কাছে পেশ করেছে। এই দুর্নীতি আপনি যদি করতে না পারেন তাহলে কি হবে? জওহর রোজগার যোজনার যে টাকা আসছে সেই র অধিকাংশটাই আজকে বেতনের জন্য আপনি খরচ করে দিচ্ছেন। এই সমস্ত ঘটনাগুলোর ন তদন্ত হচ্ছে না এবং হলেও কেন ব্যবস্থা নেওয়া হচ্ছে না? হাসপাতালের ঘটনাতো

একটু আগেই শুনলেন, এখানকার বিধানসভার সদস্যরা এখানে অভিযোগ করে হাসপাতালগুলো ঠিকভাবে কাজ করছে না। সেখানে ওষুধ নেই, ডাক্তার নেই, চিকি পরিবেশ নেই। একটা কথা বলা হয় যে বে-সরকারি মানুষ স্ট্রেচারে করে যায় আর হয়ে বেরোয়। কলকাতায় যেসব বড় বড় হাসপাতাল আছে সেখানে অনেক টাকা খরচ রক্ত, থুথু ইত্যাদি পরীক্ষা করা যায়। সাধারণ গরিব মানুষ এই অর্থ খরচ হাসপাতালগুলোতে চিকিৎসা করাতে পারবেন কি? সাব-ডিভিসনাল হাসপাতালগুলোতে কামড়ানো, সাপে কামড়ানোর প্রতিষেধক নেই, ক্যানসারের চিকিৎসার কোনও ব্যবস্থা সেইসব রোগীরা আমাদের কাছে ছুটে আসছে চিত্তরঞ্জন বা ঠাকুরপুকুরে ভর্তি হওয়ার তার জন্য তাদের অনেক টাকা-পয়সা খরচা করতে হয়। আপনারা মানুষকে চিকিৎসার দিতে পারছেন না তার জন্য কিছু কিছু প্রাইভেট হাসপাতাল এখানে গজিয়ে উঠছে। আপনারা পিয়ারলেস হসপিটেক্স, বিড়লা হার্ট রিসার্চ সেন্টার, মেডিনোভা, ওকহার্ড এ হাসপাতাল গড়তে দিচ্ছেন। অথচ আপনারা কোটি কোটি টাকা স্বাস্থ্য দপ্তরের জন্য করছেন। এই কোটি কোটি টাকা কি আমাদের সাপ্লিমেন্টারি গ্রান্টসের জন্য স্যাংশন করে হবে। এইগুলো আমি আপনাকে ভাবনাচিন্তা করবার জন্য অনুরোধ করব। আপনি বা ২৮ কোটি টাকা ঘাটতি দেখিয়েছেন; নতুন কর দেখিয়েছেন ৫৪ কোটি টাকা। শিলি আসানসোল ইত্যাদি জায়গায় প্রবেশ কর বসানোর আইন রাষ্ট্রপতির সম্মতি পাবে। এই কোটির মধ্যে ২০ কোটি টাকা এখান থেকে পাবেন। আপনি মদের উপর বেশি কর করেছেন।

কিন্তু আপত্তিটা কোথায়? আপত্তিটা হচ্ছে যে আপনারা ইতিমধ্যেই কিছুদিন আগে— না কি অবস্থা, কাগজে বেরিয়েছিল, ব্যাপারটা সত্য, না, অসত্য মাননীয় মন্ত্রী মহাশয় জবাবি ভাষণের সময় বলবেন, আমরা শুনেছি ডি.এম.দের কাছে নাকি একটা সার্কু গিয়েছে যে অবাধে মদের দোকান খোলার জন্য লাইসেন্স দেওয়া হবে। যদি অসত্য মাননীয় মন্ত্রী মহাশয় সেটা বলবেন।

(গোলমাল)

কিন্তু আমরা দেখছি কি? আগে একটা নিয়ম ছিল যে যতক্ষণ পর্যন্ত না এম.এ সার্টিফাই করছেন ততক্ষণ পর্যন্ত সেখানে মদের দোকানের লাইসেন্স দেওয়া হত না। নাকি সেটা তুলে দিয়েছেন। তুলে দিলে বাঁচিয়েছেন আমাদের। আমি আপনাকে বলব করে এই যন্ত্রণা থেকে আমাদের মুক্তি দিন। আপনারা বলুন, এম.এল.এ. রেকমেন্ড করা হবে না। আপনারা যদি এটা করেন তাহলে আমরা অনুপস্থিত হ'ব এবং আপনাকে ধন্য জানাব। কারণ এখন জেলাতে গেলেই বা এলাকায় গেলেই হুড় হুড় করে লোক আসে বলে যে মদের দোকান খুলবো, আপনি রেকমেন্ড করে দিন। তারা বলেন ডি.এমের কা সার্কুলার এসেছে যে অনেক মদের দোকান খোলার অনুমতি দেওয়া হবে। এত টাকা দিলে বিলিতি মদের দোকান, এত টাকা জমা দিলে দেশি মদের দোকান খোলার লাইসে দেওয়া হবে। অথচ মন্ত্রী মহাশয় বলছেন এটা ঠিক নয়। উনি এখানে বলছেন, "তা আগামী দিনে মূল জোরটি দেওয়া হবে নতুন আবগারি দোকান খোলার উপর নয়, বেআ

লি ভাঙ্গার উপর। এই কাজে আমি সকলের সহযোগিতা চাইছি।" বেআইনি ঘাঁটি কাছে নিশ্চয় আমরা সকলে সহযোগিতা করব বা আমাদের সহযোগিতার হাত সম্প্রসারিত করবো কিন্তু তার পরের লাইনেই বলছেন, "এই বেআইনি ঘাঁটিগুলি সীমিত সংখ্যা নতুন দোকান খোলার কথা বিবেচনা করা যেতে পারে।" এই যে একটা এসকেপ রুট রেখে দিলেন এই এসকেপ রুট দিয়ে কত দোকান খুলবেন তাঁর খ্যান কিন্তু আমরা আনতে পারছি না। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে এ ব্যাপারে চেয়ে বলছি, বে-আইনি মদের দোকান ভাঙ্গার ব্যবস্থা করুন কিন্তু তারপর কি দরকার যে সেখানে আবার মদের দোকান করতে হবে? আপনারা কি মদ খাইয়ে মানুষকে য় রাখতে চান? এই অপদার্থ সরকার মানুষের জন্য কিছু করতে পারবে না অতএব কে মদ খেয়ে ভুলে থাক আর বামফ্রন্টের জয়গান করুক—এটাই কি আপনারা চান? ই আমরা বুঝতে পারছি না যে মদের দোকান খোলার কি দরকার আছে। আর কত বা আপনি এর থেকে একসাইজ ডিউটি হিসাবে পাবেন? হয়ত ১৫/২০/২৫ কোটি পাবেন, সেই টাকাটা ওখান থেকে না নিয়ে আপনি অন্য জায়গায় ট্যাক্স করুন। আর বেআইনি মদের দোকান ভাঙ্গলে সেখানে ১০টা কি ৫টা মদের দোকানের লাইসেন্স হবে এরই বা কি দরকার আছে? ১০টা বেআইনি মদের দোকান ভাঙ্গলে তার জায়গায় বা ৫টা মদের দোকানের লাইসেন্স দিতে হবে এমন তো কোনও কথা নেই। মদের হয়ত আমরা শুনব যে ঐসব ড্রাগের জন্যও আপনারা লাইসেন্স দিতে শুরু করবেন। য় মন্ত্রী মহাশয় একজন শিক্ষিত মানুষ, আমি আশা করব, মদের দোকানের ব্যাপারটা পরিষ্কার করে দেবেন। এম.এল.এ.দের যেন এতে কোনও ভূমিকা না থাকে এই আশ্বাস দিন এবং দয়া করে তা দিয়ে আমাদের যন্ত্রণার হাত থেকে মুক্তি দিন। বেআইনি দোকান আমি আবার বলছি, আপনি ভাঙ্গুন আমরা সহযোগিতা করব কিন্তু নতুন করে মদের দোকান যাতে না হয় সেটা আপনি দেখুন। তারপর আমরা দেখছি, এবারের রেভিনিউ রিসিপ্ট অ্যান্ড এক্সপেনডিচার খাতের মধ্যে তফাত হচ্ছে প্রায় ৭৪৪ কোটি অর্থাৎ আপনি যা রেভিনিউ পাচ্ছেন এবং রেভিনিউ তুলতে যা খরচ হচ্ছে এরমধ্যে হচ্ছে, ঘাটতি হচ্ছে ৭৪৪ কোটি টাকা। আমি জানি না এই টাকাটা আপনি কোথা

[2-10—2-20 p.m.]

পূরণ করবেন। এবং আমার প্রধানত মনে হয়েছে এই যে রেভিনিউ খাতে ঘাটতি, এটা বঙ্গ সরকার কেন্দ্রীয় সরকার যোজনা খাতে যে সমস্ত টাকা দিচ্ছে, সেই সমস্ত টাকা পূরণ করছে, অথবা যোজনা খাতে যে সমস্ত টাকা খরচ করার কথা, তা না করে বাংলার উন্নয়ন খাতে খরচ না করে রেভিনিউ এক্সপেনডিচার মিট করবার জন্য এই ব্যয় করছে। এটা অত্যন্ত লজ্জা এবং ক্ষোভের কথা। আজকে পশ্চিমবাংলার ১৫০৯ কার বার্ষিক পরিকল্পনা ৯২-৯৩ সালের জন্য করেছেন। আমি মনে করি এটা ৭০১ কায় পৌঁছতে পারবেন না। বিভিন্ন মন্ত্রীদের জিজ্ঞাসা করুন, তাঁরা তাঁদের বাজেটের কত টাকা তাঁরা পেয়েছেন, আমি হলফ করে বলতে পারি কোনও মন্ত্রী বলতে না শতকরা ২৫/৩০ ভাগের বেশি তারা পেয়েছেন। আমি চ্যালেঞ্জ জানাচ্ছি, এখানে

দাঁড়িয়ে বলুন, আমার দপ্তরের যা যোজনা বরাদ্দ যা ছিল তার শতকরা ৪০/৫০/৬০ আপনারা পেয়েছেন, কেউ বলতে পারবেন না। সব চুপ করে বসে আছেন কেউ [illegible] পারবেন না। আমি শুধু একটা দপ্তরের কথা আপনাদের সামনে তুলে ধরছি সেটা হচ্ছে দপ্তর, ৯২-৯৩ সালে প্ল্যান্ড বাজেট ছিল এগ্রিকালচার ডিপার্টমেন্টের ৩৫ কোটি ৫[illegible] টাকা। এই প্ল্যান্ড বাজেটের মধ্যে মাইনের জন্য কিছু প্ল্যান্ড বাজেটে ধরা ছিল তাঁর প[illegible] হচ্ছে ৭ কোটি টাকা, নিহারবাবু এখানে বসে আছেন, উনি বললেন, এই সাত কোটি বাদ দিয়ে প্ল্যান্ড বাজেটে ৯২-৯৩ সালে আর একটা পয়সাও তিনি পান নি। কেন্দ্রীয় স[illegible] ১৯৯২-৯৩ সালে বিভিন্ন খাতে ২০০ কোটি টাকার মতো দিয়েছে আপনাকে, আ[illegible] দপ্তরকে। আমি বলে দিচ্ছি ফার্টিলাইজার সাবসিডি খাতে একবার দিয়েছে ৫১ কোটি, একবার দিয়েছে ২৮ কোটি, মোট ৭৯ কোটি টাকা। ইনপুট লোন দিয়েছে ৩২ কোটি [illegible] আই.পি.আর.ডি. দিয়েছে ২।। কোটি টাকা। এস.জে.ডি.পি. দিয়েছে ২ কোটি ৪৮ লক্ষ [illegible] ১৯৯১-৯২ সালে, আগের বছর ফার্টিলাইজার খাতে যেটা দেবার কথা ছিল ১৯৯[illegible] সালে সেটা রিভ্যালিডেট করে ৩৭ কোটি টাকা দিয়েছে। এন.ডবলিউ.এস.ডি.পি.আর.এ[illegible] খাতে টাকা দিয়েছে ৩৮ কোটি টাকা। ও.এস.পি.পি. খাতে দিয়েছে ৪ কোটি টাকা। এন.পি[illegible] খাতে দিয়েছে ৪ কোটি টাকা। এই ২০০ কোটি টাকার মোটামুটি হিসাব। তার মধ্যে আ[illegible] তোলবার পারমিশন অসীমবাবু দিয়েছেন মাত্র ৩৭.১৬ কোটি টাকা। বাকি টাকা কোথায় কেন দেওয়া হল না, কেন এগ্রিকালচার ডিপার্টমেন্টকে এটা দেওয়া হল না? আজকে [illegible] স্বনির্ভর হতে হবে, যেভাবে পপুলেশন বাড়ছে, তাতে প্রডাকশন আরও বাড়াতে হবে। প্র[illegible] বেড়েছে বলে আপনাদের আত্ম সন্তুষ্টির কোনও কারণ নেই। আপনাদের বাজেটের প্রডাকশন বাড়েনি, মানুষ নিজেরা তাদের স্বইচ্ছায় হাই ইয়েল্ডিং কভারেজ করেছে, সেই প্রডাকশন বেড়েছে। এতে আপনাদের কোনও কৃতিত্ব আছে বলে আমি মনে ক[illegible] আপনারা বার বার বলছেন, আপনারা আমূল ভূমি সংস্কার করেছেন, তার জন্য উৎপাদন বৃদ্ধি পেয়েছে, জনগণতান্ত্রিক বিপ্লব সাধিত হয়েছে, তার জন্য বেকার স[illegible] সমাধান হয়ে গেছে। কিন্তু আমি আপনাদের বলছি, আপনাদের এই থিয়োরি রঙ। এ[illegible] কিছুই হ'তে পারে না, আমি অঙ্ক দিয়ে প্রমাণ করে দেব। এই অবস্থার মধ্যে আমি আপ[illegible] সাপ্লিমেন্টারি গ্রান্টকে সমর্থন করতে পারি না। এবারে ডঃ মনমোহন সিং কেন্দ্রীয় সরক[illegible] যে বাজেট উপস্থিত করেছেন তাকে সমগ্র ভারতবাসী স্বাগত জানিয়েছে। তারা চিরকাল [illegible] এসেছে বাজেট পেশ হওয়ার সাথে সাথেই জিনিসের দাম বেড়ে যায়। আমরাও দে[illegible] প্রত্যেক বার বাজেট পেশ করার আগেই সিগারেট, মদ, পেট্রোল ইত্যাদি জিনিস বাজার [illegible] হাওয়া হয়ে যেত এবং বিক্রেতারা ভাবত বাজেটে দাম বাড়বে, অতএব যত ধরে রাখা [illegible] বর্দ্ধিত দামে ততই বিক্রি করা যাবে। কিন্তু এবারে একটা এক্সেপশন দেখা গেল, বা[illegible] পর সমস্ত জিনিসের দাম কমে গেছে। এবং দাম কমাবার কমপিটিশন শুরু হয়ে গেছে। [illegible] খুললেই দেখা যাচ্ছে বড় বড় কোম্পানিগুলি—রেফ্রিজারেটর, গাড়ি ইত্যাদি বিক্রি [illegible] ক্ষেত্রে—'এই জিনিসের দাম এত হাজার টাকা কমে গেল' বলে বিজ্ঞাপন দিচ্ছে। [illegible] কোম্পানির মধ্যে আজকে প্রতিযোগিতা শুরু হয়ে গেছে। অথচ আপনারা সেই [illegible] বাজেটকে সমালোচনা করছেন যে বাজেট আপনাদের প্রশংসার দাবি রাখে। অবশ্য [illegible] জানি দু'দিন পরে আপনারা সে বাজেটকে সমর্থন করবেন। আপনারা এখানে মুখে [illegible]

কম সমালোচনা করুন না কেন, কেন্দ্রীয় সরকারের বাজেটকে আপনারা সমর্থন করবেনই। ইতিপূর্বেই বলেছি, আপনারা কেন্দ্রীয় সরকারকে ব্ল্যাকমেল করার চেষ্টা করছেন। যেমন রা ত্রিপুরার ইলেকশনের ব্যাপারে করেছেন। কেন্দ্রীয় সরকারের সংখ্যাগরিষ্ঠতা নেই আপনারা তাদের ব্ল্যাকমেল করেছেন। কেন্দ্রীয় বাজেটের যে সব জায়গাগুলো আপনাদের হচ্ছে না সেসব জায়গাগুলো ব্ল্যাকমেল করে পরিবর্তন করার চেষ্টা করছেন। পরিবর্তন আর নাই হোক সে বাজেটের ওপর যে দিন ভোট হবে সেদিন আপনারা তাকে সমর্থন ন। অথচ এখানে মুখে নানারকম সমালোচনা করছেন। এখানে অর্থমন্ত্রী অসীমবাবু তাঁর ভাষণ বইটির অর্ধেকই কেন্দ্রীয় সরকারের ভ্রান্ত নীতি, অমুক, অমুক করে কাটিয়ে ন। তিনি আরও বলেছেন, আই.এম.এফ.-এর কাছে নাকি কেন্দ্রীয় সরকার আত্ম-সমর্পণ ন! কোনও সরকার কার কি চায়, আই.এম.এফ. বা ওয়ার্ল্ড ব্যাঙ্ক বা বাইরের কোনও গ্নি সংস্থার কাছে আত্ম-সমর্পণ করতে? কোনও সরকার চায় না। এটা বলতে গেলে সময় লাগবে, আমার হাতে অত সময় নেই। আমি আগেই বলেছি যে, আমরা ম.এফ.-এর প্রতিষ্ঠাতা সদস্য। আজকে আই.এম.এফ.-এর কাছ থেকে অনেক রাষ্ট্রই নিচ্ছে। তবে এটা নিশ্চয়ই দেখতে হবে যে আমরা যেন ডেট ট্রাপে না পড়ি। ব্রেজিল শ আমেরিকার অন্যান্য দেশ বা মেক্সিকোর মতো রাষ্ট্রগুলো যে ডেট ট্রাপে পড়েছে সে াপে যেন আমরা না পড়ি সেটা নিশ্চয়ই আমাদের দেখতে হবে। সেদিকে আমাদের দৃষ্টি রাখতে হবে। আমরা ঋণ নিচ্ছি আমাদের অসুবিধাকে অতিক্রম করার জন্য। র ফরেন এক্সচেঞ্জ ছিল না, অথচ আমাদের পেট্রোল আনতে হবে, তাহলে আমাদের কি? পেট্রোল যদি না আনি তাহলে তার অলটারনেটিভ কি? অলটারনেটিভ হচ্ছে, র যে সমস্ত পরিবহন রাস্তা দিয়ে চলে, ট্রাক থেকে শুরু করে সমস্ত কিছু বন্ধ করে । তা কি সম্ভব? তাহলে তো সমস্ত ইন্ডাস্ট্রি বন্ধ হয়ে যাবে, ভারতবর্ষের উন্নতি বন্ধ াবে। আমাদের দেশে আমাদের চাহিদার শতকরা ৫০ ভাগ পেট্রোল উৎপন্ন হয়, আর থেকে ৫০ ভাগ আনতে হয়। সেটা যদি আনা বন্ধ করে দেওয়া যায় তাহলে আমাদের এক্সচেঞ্জের দরকার নেই, আই.এম.এফ.-এর কাছ থেকে লোন নেওয়ার দরকার নেই। ানাহলে অলটারনেটিভ কি? টাকা আসবে কোথা থেকে? যতক্ষন পর্যন্ত না আমাদের । অফ পেমেন্ট অবস্থা ভাল হচ্ছে, আমদানি রপ্তানির ফারাক কমিয়ে আনতে পারছি, যত দিন না আমদানির চেয়ে বেশি হচ্ছে ততদিন আমাদের অসুবিধা থেকেই যাবে। আমাদের আর্থিক দুর্গতি থাকবে, তত দিন পর্যন্ত আমাদের বাইরের বিভিন্ন সংস্থার থকে ঋণ নিতে হবে। ততদিন পর্যন্ত এই ব্যাপার চলতেই থাকবে। এই ব্যাপার রে বন্ধ করা যাবে বলে আমি অন্তত মনে করি না। তবে আমাদের অর্থমন্ত্রী বলবেন কি করা যেতে পারে। আমি যতদূর জানি অলটারনেটিভ হচ্ছে আমাদের সমস্ত রকম মূলক কাজকর্ম বন্ধ করে দেওয়া। রেল থেকে শুরু করে সমস্ত ক্ষেত্রের অগ্রগতি বন্ধ দেওয়া। রাস্তা-ঘাট তৈরি বন্ধ করে দেওয়া। চিকিৎসা, শিক্ষা, সমস্ত ক্ষেত্রের অগ্রগতি

[2-20—2-30 p.m.]

র দেওয়া, তাহলেই আর আই.এম.এফ. এবং বিশ্ব ব্যাঙ্কের কাছে ঋণ নিতে হবে না। অলটারনেটিভ? আপনারাই বলুন, অলটারনেটিভ নাকি সরকারি যে সমস্ত সংস্থা আছে

তাদের দক্ষতা বাড়াতে হবে। ঠিকই দক্ষতা বাড়াতে হবে। আপনি আচারি ধর্ম অপরে
৬৭টি পাবলিক আন্ডারটেকিংস আছে, এই বইতে দিয়েছেন। তাদের ইতিহাস দে
কোনও আন্ডারটেকিং লাভ করেছে? আমি মন্ত্রী হিসাবে যখন ডি.পি.এলের চেয়ারম্যান
তখন ৪ কোটি টাকা লাভ করে দিয়েছিলাম। সেটা হচ্ছে ১৯৭৬।৭৭ সালের কথা
আর এখন খালি লস করছে। সরকারি সংস্থাগুলিকে আত্মনির্ভর হতে হবে, দক্ষতা
হবে, নিজেদের পায়ে যাতে দাঁড়াতে পারে তার জন্য ব্যবস্থা করতে হবে বলছেন
কোথায় করেছেন? আজকে কি অবস্থা ওয়াস্টিং হাউস স্যাক্সবি ফারমারের? স্টেট ইলে
বোর্ডের কথা ছেড়েই দিলাম। কাদের হাতে তুলে দিয়েছেন? কত অ্যাকুমুলেটেড লস
৬০০।৭০০ কোটি টাকা অ্যাকুমুলেটেড লস। আপনারা বলেছেন স্টেট ইলেক্ট্রিসিটি
প্রডাকশন বেড়েছে। আপনাদের তার জন্য ধন্যবাদ জানাই যে উৎপাদন বাড়ার জন্য
ট্রান্সমিশনের কি অবস্থা? আমি যখন একটা গ্রামে গেলাম তখন দেখলাম আমার
একটি ট্রান্সফরমার দাউ-দাউ করে জ্বলে গেল; তেল পড়ে গেল। তেল পড়ে যাওয়া
সঙ্গেই দেখলাম—আমি জানতাম না—কোথা থেকে ৩০০।৪০০ লোক এসে উত্ত
কেউ বাটিতে করে, কেউ গেলাসে করে, কেউ দুধের বর্তনে করে ধরছে। আমি
বললাম, এই গরম তেল গায়ে পড়ে গেলে, গা তো পুড়ে যাবে। তখন তারা বলল,
জানেন না, এই তেল বাতের পক্ষে খুব ভাল। সেইজন্য গরমই হোক আর যাইহোক,
করছি। এইসব ট্রান্সফরমারগুলি হরদম পুড়ে যাচ্ছে। কোথাও 25 KV, কোথাও 50
খরার সময় চাষীরা চাষ করতে পারছে না। স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ডের নতুন ট্রান্স
কেনার আদেশ নেই। আমি ডিভিসন ইঞ্জিনিয়ারের কাছে যাচ্ছি, তার যারা ওপরে
কাছেও যাচ্ছি। তারা বলছে, নতুন ট্রান্সফরমার কেনবার কোনও অর্ডার আমাদের কাছে
পুরানো মেরামত করা ট্রান্সফরমার-এর জন্য কখন বীরভূমে, কখন নদীয়াতে ছুটছে
যায় কিনা। এদিকে চাষীরা হা-পিত্যেস করে বসে আছে। কবে পাল্টানো হবে তবে
মরা, শুকনো ধানে টিউবওয়েলের মাধ্যমে জল দিয়ে হয়তো কিছু ধান উৎপন্ন করবে
অবস্থার মধ্যে আজকে চাষীদের নিয়ে এসেছেন। এখানে মাননীয় সদস্য বীরেনবাবু ক
ইনটেনসিফিকেশন প্রোগ্রামের কথা। কি বলব? অত্যন্ত দুঃখের কথা, আপনারা জানে
সমস্ত মৌজায় হয়তো ২।৩টি গ্রাম আছে। সেখানে একটি গ্রামের কিছু পোরশন ইলেক্ট্রি
করে পুরো মৌজা ইলেক্ট্রিফিকেশন হয়ে গেছে বলে ঘোষিত হয়ে গেল। সেই সমস্ত জায়গা
বা গ্রামগুলিকে ইলেক্ট্রিফিকেশনের জন্য, ইনটেনসিফিকেশন স্কীম করার জন্য
ইলেক্ট্রিফিকেশন কর্পোরেশন—কেন্দ্রীয় সরকারের একটি সংস্থা তারা টাকা দিয়েছে। সে
দেওয়া সত্ত্বেও সেই প্রোগ্রাম মুখ থুবড়ে পড়ে আছে। আমার নিজের কেন্দ্রের এইরকম
মৌজা ইনটেনসিফিকেশন স্কীমের মধ্যে অন্তর্ভুক্ত হয়ে আছে। আমি ডিভিসনাল ইঞ্জি
কাছে গিয়ে বললাম এই ৩৫টি মৌজায় কাজ করতে হবে। উনি বললেন, আমার ক
সেই, আমি বড় জোর ৩টি মৌজার টেক্-আপ করতে পারি। আমি ১৯৯০-৯১ সালে
বলছি। আমি বললাম, ৩টির জায়গায় অন্তত আপনি ৫টি করুন। উনি বললেন,
ব্লকে যে গ্রুপ ইলেক্ট্রিসিটি আছে তাদের কাছ থেকে রেকমেনডেশন করে আমাদের
পাঠান, আমরা দেখব। আমি ১।২।৩।৪।৫ করে পাঠিয়েছিলাম, কিন্তু ৩ বছরেও
হয়নি। সেখানকার লোকেরা সবাই একটা টাকা জমা দিয়েছে এবং সেখানে নাকি

ারকে অ্যাওয়ার্ড করা হয়েছে কাজ করার জন্য। সেই কন্ট্রাক্টারকে যখন বললাম যে আরম্ভ করছেন না কেন? তিনি বললেন যে আগের পাওনা কিছু টাকা আগাম না কাজ আরম্ভ করতে পারব না। আড়াই/তিন বছর কাজ পড়ে আছে। স্টেট ইলেক্ট্রিসিটি ্র ইন্টেনসিফিকেশন এবং রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশনের কাজ কি অবস্থায় আছে, গ্রাম ার লোকেরা হাহাকার করছে। কোথাও আর.এল.আই.এর জন্য কোথাও ট্রান্সফরমার পুড়ে ার জন্য কোথাও তার চুরি হওয়ার জন্য কাজ পড়ে আছে। একটু আগে শুনলেন ীয় সদস্য শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র এবং শ্রীমতী সাবিত্রী মিত্র মহাশয়া বললেন যে মালদাতে -র মতো আর.এল.আই. অকেজো হয়ে পড়ে আছে। কোনটা ইলেক্ট্রিসিটির জন্য, কোনটা চুরির জন্য পড়ে আছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব এখন তো একটা সাবজেক্ট আর একটা সাবজেক্টে অর্ডার চলে যাচ্ছে আশ্চর্য নিয়ম করেছেন যে কোনও ডিডের নারি চলবে না, সব ইলেক্ট্রিফিকেশন করতে হবে, ভাল কথা, কিন্তু ইলেক্ট্রিফিকেশন ন যাতে তার চুরি না হয়, ট্রান্সফরমার পুড়ে না যায় সেগুলি দেখতে হবে। এখন নিয়ম ন ট্রান্সফরমার পুড়ে গেলে অর্ধেক টাকা গ্রামের লোককে দিতে হবে। একটা ট্রান্সফরমার গেলে গ্রামের লোককে ১৫/২০ হাজার টাকা দিতে হবে? নিয়মটা এখন কার্যকর হয় মাসের মধ্যে কার্যকর হতে চলেছে। একটা গ্রামে যেখানে একটা ডিপটিউবওয়েল, লিফ্ট চলছে সেখানে ট্রান্সফরমার পুড়ে গেলে—ওভার লোডিং বা হুকিং যে জন্যই —গ্রামের লোককে ২৫ হাজার টাকা তুলে দিতে হবে, তারা কি অবস্থার মধ্যে পড়বে? তেই তো গ্রামের লোকে চাঁদা দিতে চায় না, একটা ট্রান্সফরমার পুড়ে গেলে ২৫ হাজার দেওয়া একটা গ্রামের লোকের পক্ষে তো দুঃসাধ্য ব্যাপার। আর.এল.আই. পুড়ে গেলে ানও দিনই মেরামত হবেনা, মেশিনে জং ধরে নষ্ট হয়ে যাবে। আর.এল.আই. জল পারে না, চাষীর মুখে হাসি ফোটাতে পারে না। এই অবস্থায় তো গ্রামের লোককে নিয়ে ন। যাই হোক, বলতে বলতে অনেক কথা হয়ে গেল, আমি অন্য প্রসঙ্গ তুলছি না, ভূমি সংস্কারের সম্বন্ধে যখন সুযোগ পাব ঐ বাজেটের দিনে তখন বলব, তবে এই বলছি যে আপনারা তো ভূমি সংস্কারের ভূয়সী প্রশংসা করেছেন এই বাজেটের মধ্যে, াল মহাশয়ের ভাষণের মধ্যে একটা জায়গায় আছে যে আপনারা ভূমি সংস্কার করে সাধন করেছেন, পশ্চিমবঙ্গে এবং গোটা ভারতবর্ষে এত ভাল ভূমি সংস্কার কোথাও ইত্যাদি ইত্যাদি। আমি আপনাদের স্মরণ করিয়ে দিতে চাই যে, আপনারা যদি ধ্যান দেখেন তাহলে দেখবেন যে ১৬/১৭ বছরের মধ্যে আপনারা এ পর্যন্ত ১২.৬৯ কর সিলিং বহির্ভূত জমি সরকারে খাস করেছেন। আমাদের সময়ে—আমার কাছে া লেখা নেই—ভূমি সংস্কারের বাজেটে বলব ১৯৭৬-৭৭ সালের পরেতে ১২.৬৯ র মধ্যে একটা লায়ন্স শেয়ার ৮/৯ লক্ষ একরের মতো জমি আমাদের সময়ে সরকারে আপনাদের সময়ে এই ১৬ বছরে ৩/৪ লক্ষ একরের বেশি সরকারে বর্তাতে পারে সেজন্য আরও যাতে সরকারে বর্তায় আরও বেশি কিছু আপনাদের ক্যাডারদের দিতে —চাকরি দিতে পারছেন না, ব্যাঙ্কের থেকে অর্থ দিতে পারছেন না—জমির লোভ বলছেন যে দ্বিতীয় সংশোধনী বিল এনেছি, কার্যকর করতে পারলে আরও কয়েক কর সরকারে বর্তাবে। জমি বোব। পশ্চিমবঙ্গে চাষযোগ্য জমি কত? ১ কোটি ৩০ কর, মতো চাষযোগ্য জমি আছে। এটা ইলাসটিক রাবার নয়, যত টানবেন তত

বাড়বে? জমি ক্রমশ কমছে, কম কেন? কোথাও নতুন রাস্তা হচ্ছে, কোথাও নতুন হচ্ছে, নতুন লোক বসতি হচ্ছে সেজন্য আস্তে আস্তে চাষযোগ্য জমি কমছে। ত মার্কসীয় নীতি কি বলে? সমস্ত মানুষের মধ্যে যদি ৭০ ভাগ মানুষও গ্রামে বাস কে পরিসংখ্যান দিয়ে ভারাক্রান্ত করতে চাই না—চাষযোগ্য জমি যা আছে তার সমস্ত সরকারে বর্তায় এবং তা যদি সব মানুষের মধ্যে সমানভাবে ভাগ করে দেন তাহলে মাথাপিছু এক বিঘা জমিও পাবে না, এক বিঘার কম পাবে।

[2-30—2-40 p.m.]

আপনারা যদি মনে করেন এই যথেষ্ট তাহলে আমি বলব, আপনাদের অ জ্ঞান বলে কিছু ভগবান দেননি। অবশ্য ভগবানে আপনারা বিশ্বাস করেন না। কি নতুনভাবে বিবেকানন্দ, রবীন্দ্রনাথকে স্মরণ করছেন, ভগবানকেও স্মরণ করছেন। এ কথা। কিন্তু এই যে এক বিঘার কম জমি যাদের দিচ্ছেন তাতে তাদের সংসার চ সুতরাং এই আমূল ভূমি সংস্কার করে আপনারা পশ্চিমবঙ্গে বেকার সমস্যার সমাধান এই তথ্য তত্ত্বগতভাবে ভুল। এটা আমি বিশ্বাস করি না। এটা ভুল বোঝাবার রা কিছু নয়।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার সময়ের অভাব, তাই আমি আর বিশেষ কি না। তবে যতটুকু বলেছি আমাদের দলের পক্ষ থেকে তাতে সাপ্লিমেন্টারি গ্রান্টকে স করবার কারণগুলি যথেষ্ট দেখানো হয়েছে। তাই আমাদের দলের থেকে যে কাট এসেছে তাকে সমর্থন করে শেষ করছি।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় অর্থমন্ত্রী ৯৩ সালের সাপ্লিমেন্টারি গ্রান্ট মঞ্জুরের দাবি যা এই সভায় উপস্থাপন করেছেন তাকে সমর্থন করে দুই-চারটি কথা বলব। এই বিষয়ে আলোচনায় যাবার আগে আমাদের বিরোধী মাননীয় সদস্য শ্রী অতিশ সিন্‌হা মহাশয় একটা অন্য বিষয় যা এই সভায় উ করেছেন সে সম্বন্ধে বলছি। তিনি উত্তরটা শুনতে পেলেন না। ব্যক্তিগতভাবে তিনি নন-সেকুলার, কিন্তু সিরিয়াসলি নন-কম্যুনাল। তবে আমাদের মনে প্রশ্ন জেগেছে আজকে এই কংগ্রেস দল ভারতবর্ষে সবচেয়ে প্রাচীন পার্টি, আমরা যাদের বলি বুর্জোয়া শ্রেণীর দল, যে পার্টির ঐতিহ্য ছিল সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়াই করার, যে মৌলানা আবুল কালাম আজাদ লিখে গেছেন 'ইন্ডিয়া উইনস ফ্রিডম', আজকের যে দল তাঁরা কি সত্যি সত্যিই লড়াই করছে সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে, নাকি ভারতবর্ষে ক্ষমতায় থাকবার জন্য কখনও হিন্দু মৌলবাদীদের সঙ্গে, আবার কখনও মুসলিম মৌল সঙ্গে আপোষ করে গোটা ভারতবর্ষের রাজনৈতিক জীবনকে কলুষিত করে তুলছেন? পশ্চিমবঙ্গ তথা ভারতবর্ষে বামপন্থীরা কংগ্রেসের সার্টিফিকেট নিয়ে সাম্প্রদায়িকতার লড়াই করছে না, ভারতবর্ষের ইতিহাসে কমিউনিস্টরা প্রমাণ করে দিয়েছেন যে, তাদের ধর্মনিরপেক্ষ অসাম্প্রদায়িক শক্তি পৃথিবীতে আর নেই। আমরা গর্বিত, পশ্চিমবঙ্গে এই বামপন্থী শক্তি শক্তিশালী বলে এখানে সাম্প্রদায়িক শক্তি মাথা উঁচু করে তুলতে

র দয়ায় পশ্চিমবঙ্গ চলছে না এই কথা আমি দৃঢ়তার সঙ্গে বলতে চাই।

াননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকের যে আলোচনা সেই প্রসঙ্গে এবারে আমি আসছি। টা সাংবিধানিক দায়, বিধানসভায় যখন কোনও সাপ্লিমেন্টারি ডিমান্ড হাউসে পাস হবে, অনুমোদন দিতে হবে, তখন সেই সাপ্লিমেন্টারি গ্র্যান্টের যে আলোচনা করি ামগ্রিকভাবে সরকারের নীতিটা আলোচনার বিষয় হয়ে যায়। যদিও মাত্র কয়েক দিন াজ্য সরকারের পক্ষ থেকে যে বাজেট উপস্থাপিত হয়েছে তার উপর সাধারণ আলোচনা করেছি। আগামী কয়েক দিন ধরেও প্রতিটি দপ্তরের ব্যয়-বরাদ্দের উপর যখন বিস্তারিত না হবে তখনও আমরা বলবার সুযোগ পাবো। কিন্তু এই সাপ্লিমেন্টারি গ্র্যান্টের আমাদের গোটা রাজ্যের অর্থনৈতিক পরিস্থিতির আলোচনা করার সুযোগ পেয়েছি, চনা করার সুযোগ পেয়েছি। খুবই স্বাভাবিক কারণে আমাদের দৃষ্টিভঙ্গি, আমাদের কথা আপনার মাধ্যমে আমি এই হাউসে উত্থাপন করতে চাই। মাননীয় উপাধ্যক্ষ অতীশবাবু বললেন যে আমাদের এই সরকার হচ্ছে মাইনে দেবার সরকার। এছাড়াও কিছু কিছু মন্তব্য তিনি করেছেন, আমি সেই বিষয়ে যাচ্ছিনা। তবে ভারতবর্ষের যে রাজ্যে যে সরকার থাকবে তাদের এটা কমিটমেন্ট, সরকারি কর্মচারী যারা আছেন, প্রতি সরকারের একটা দায়বদ্ধতা আছে, তাদের বেতন দেবার ব্যবস্থা করবেন কি না, এটা সরকারের প্রথম কাজ। ভারতবর্ষের বেশ কিছু রাজ্যে গত এক বছর ধরে লক্ষ্য করছি যে যেখানে কংগ্রেস শাসিত রাজ্য আছে, যেখানে বি.জে.পি শাসিত রাজ্য সখানে সরকারি কর্মচারিরা সময় মতো বেতন পেলেন না। সরকারি কর্মচারী, শিক্ষকরা, রকারি কর্মচারিরা খুবই অসুবিধায় পড়েছিলেন। কিন্তু পশ্চিমবঙ্গ একটা রাজ্য যেখানে দশে একটা প্রচন্ড অর্থনৈতিক সঙ্কট চলছে, যে সঙ্কট একটা ভয়াবহ রূপ ধারণ যে সঙ্কট থেকে আমাদের পশ্চিমবঙ্গ মুক্ত নয়, সেখানে আমরা এইটুকু নিশ্চিত পেরেছি যে আমাদের রাজ্যের সরকারি কর্মচারিদের বেতনের জন্য অন্য রাজ্যে যেভাবে ত্যয করে বসে থাকতে হয়, আমাদের এখানে সেইভাবে থাকতে হয়না। তাদের জন্য নিশ্চিত ব্যবস্থা—সেটা বাইরে থেকে ধার করেই হোক, বা অন্য ভাবেই হোক, এই করেছেন। সেজন্য এই সরকারকে ধন্যবাদ জানানো উচিত ছিল। আজকে আমাদের র্ষ এক অভূতপূর্ব সঙ্কটের মধ্যে দিয়ে চলেছে, এটা আমরা সকলেই স্বীকার করেছি। ারে আমাদের হাউসে বারবার আলোচনা হয়েছে, বাইরেও আলোচনা হয়েছে। কয়েকদিন শের বড়বড় অর্থনীতিবীদরা এই দেউলিয়া সরকারের মতিগতি প্রকাশ করেছেন। আমরা কাগজে দেখেছি যে দক্ষিণ ভারতের একজন বিশিষ্ট অর্থনীতিবিদ, যার চিন্তার পন্থীদের চিন্তা এক নয়, তিনি বলেছেন যে অর্থনৈতিক পুনর্গঠনের নামে, দেশকে কে মুক্ত করার নামে কেন্দ্রীয় সরকার যে পদক্ষেপ নিয়েছেন তা পুনর্বিবেচনা করা । কারণ তার ফলটা আমাদের দেশের সাধারণ মানুষের কাছে পৌঁছায়না। আমাদের দ্রীয় সরকারকে যে বাজেট পেশ করতে হয়েছে, এ নিয়ে অনেক প্রতিক্রিয়া আছে া নিয়ে লোকসভায় আলোচনা হয়েছে। পশ্চিমবাংলায় তার তাৎক্ষণিক অনিশ্চয়তার াড়িয়ে স্টেটম্যান কাগজের পক্ষ থেকে ভারতবর্ষের একজন জুরিস্ট ননী পালকিওয়ালা আলোচনা কক্ষে তিনি তার মতামত ব্যক্ত করেন। তিনি যে শ্রেণী গোষ্ঠীর দ্বারা

পরিচালিত সেই শ্রেণী স্বার্থের বক্তব্য তার বক্তৃতায় প্রতিফলিত হয়েছে। তিনি বলেছিলে ১৯৯৩-৯৪ সালের বাজেট হজ এ হারবিনজার অব হোপ। কি আলো দেবে আমি : পারছিনা। তারপরে তিনি সার্টিফিকেট দিয়েছেন যে ডঃ মনমোহন সিং ইজ নট এ পলিটি তিনি কংগ্রেসের দ্বারা মনোনীত হয়েছেন। হি হ্যাজ বিকাম এ মিনিস্টার বাই হিজ মেরিট। তার নিজের যোগ্যতায় তিনি মন্ত্রী হয়েছেন। হি ইজ এ টেকনোক্রাট। এখানে পলিটি এবং টেকনোক্রাটের ব্যাপার নয়। আন্তর্জাতিক অর্থভান্ডার, বিশ্বব্যাঙ্ক, ডাংকেল প্রস্তাবকে আ গোটা ভারতবর্ষের সার্বভৌমত্ব এবং ভারতবর্ষে স্বাধীনতাকে বিনষ্ট করে তুলেছে এ শ্রদ্ধেয় বিনয়দা বসে আছেন, যারা এক সময়ে জীবন দিয়ে স্বাধীনতার জন্য লড়েছিলেন। পরবর্তীকালে ভারতবর্ষকে ভালভাবে গড়ে তোলার জন্য চেষ্টা করেছেন। আজকে প্রশ্ন উ যে আর একবার স্বাধীনতার জন্য আন্দোলন করতে হবে কিনা? আজকে বি আই.এম.এফ-এর পক্ষ থেকে যে শর্তগুলি আসছে তার উপরে দাঁড়িয়ে কেন্দ্রীয় সর অর্থনীতি এবং তার একটা প্রভাব সমস্ত রাজ্যগুলির অর্থনীতিতে প্রতিফলিত হচ্ছে।

[2-40—2-50 p.m.]

একটা উপমা দিই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গোটা ভারতবর্ষ যদি এক পুকুর হয় সেই পুকুরে অনেকগুলি ঘাট আছে। তার মধ্যে অনেকগুলি ঘাটের জল হয়, বিষাক্ত হয় তাহলে পশ্চিমবাংলা নামক যে ঘাটে আছে বিরাট পুকুরের ম ঘাটের জল সব সময় শুদ্ধ থাকতে পারে না, সেই জল খানিকটা বিষাক্ত হ এইরকম একটা কঠিন অর্থনৈতিক অবস্থার মধ্যে আমরা আমাদের রাজ্যে বা আলোচনা করছি, সাপ্লিমেন্টারি গ্রান্ট প্রস্তাব করছি। আমাদের রাজ্যের প্রাক্তন অর্থমন্ত্রী, একজন অতি বিখ্যাত অর্থনীতিবিদ ডাঃ অশোক মিত্রের প্রবন্ধ থেকে উল্লেখ করছি। প্রলয়ের লগ্ন অত্যাসন্ন আমাদের দিল্লিস্থ সরকার এখন পরোয়ানীন এর চেয়ে নির্ল চেয়ে অধিকতর শ্রেণী স্বার্থসর্বস্ব বাজেট স্বাধীনতা উত্তর ছেচল্লিশ বছরে কখনো পেশ নি। বড় লোকেরা খাবে পরবে, গরিব মধ্যবিত্তরা মারা পড়বে আর দেশটাকে বি হাতে বিক্রি করে দেওয়া হবে, ১৯৯৩-৯৪ সালের কেন্দ্রীয় বাজেটের এই তিনটি প্র সরকারের জয়ধ্বনি না করে কোথায় পালাব আমরা?" মাননীয় উপাধ্যক্ষ মহাশ অবস্থার উপর দাঁড়িয়ে আমাদের রাজ্যে ১৯৯৩-৯৪ সালের যে সাপ্লিমেন্টারি গ্রা মঞ্জুরি দেব, তাকে সমর্থন করব কি করব না এটা বিবেচ্য বিষয়। প্রথমে বল ভূমিসংস্কার সম্বন্ধে। অতীশবাবু ভূমির বিষয়ে অনেক বেশি জানেন, আমার এক ছি নেই, ভূমি সংক্রান্ত বিষয়ে গভীরে জানবার সুযোগ নেই। কিন্তু গণতান্ত্রিক আন্দোলা হিসাবে অনুভব করেছি আমাদের দেশে মৌলিক ভূমিসংস্কার না হয়, আমূল ভূমিস হয় তাহলে উন্নয়নের যে বিকল্প পথের কথা ভাবছি, আন্তর্জাতিক পুঁজির উন্নয়নশী উন্নতির ফল যেটা চুঁইয়ে চুঁইয়ে পড়বে, পারশোলেট করবে তার ছিটে ফোঁটা ভ আমরা পাব, কিন্তু সমস্যার সমাধান হবে না।

আমাদের দৃষ্টিভঙ্গির সঙ্গে কংগ্রেসের দৃষ্টিভঙ্গি, বি.জে.পি-র দৃষ্টিভঙ্গির সঙ্গে মৌলিক পার্থক্য আছে। আমরা মৌলিক ভূমিসংস্কার বলতে বর্তমানে যে ভূমিসংস্কার

; দাবি করি না, মৌলিক ভূমিসংস্কার বলতে আমরা বুঝি পুঁজিবাদী সামন্ততান্ত্রিক
রদের হাত থেকে সমস্ত জমি বিনা ক্ষতিপূরণে বার করে এনে সেই জমি গরিব কৃষক,
ন কৃষক যারা সত্যিকারের চাষ করে তাদের বিতরণ করতে হবে। আমাদের বাংলায়
সর একজন প্রবীণ নেতা, সর্বভারতীয় রাজনীতিতে একজন বিশিষ্ট নেতা প্রয়াত প্রফুল্ল
মহাশয়ের বক্তব্য উল্লেখ করছি। উনি পশ্চিমবঙ্গের যুক্তফ্রন্ট সরকারকে বলেছিলেন জমি
লাঙ্গল তাঁর হওয়া উচিত, আপনারা যে ভূমিসংস্কার করছেন তাঁর মধ্যে দিয়ে প্রকৃত
স্কার হচ্ছে না। আমরা জানি আমরা যে ভূমিসংস্কারের কাজ করছি আমাদের ভূমিসংস্কারের
ক যে দৃষ্টিভঙ্গি সেই দিকে আমরা যেতে পারছি না। এই সমাজ ব্যবস্থা পরিবর্তনের
ংগ্রাম, এই ব্যবস্থা ভেঙ্গে নতুন ব্যবস্থা আনার যে সংগ্রাম, বৈপ্লবিক পরিবর্তন ঘটানোর
ংগ্রাম, ভারতবর্ষের শ্রমিক কৃষক এবং মেহনতি মানুষকে ঐক্যবদ্ধ করে সংগ্রামে অবিচল
একটা রাজ্য সরকারের পক্ষে সম্ভব হচ্ছে না। বর্তমান আইনের মাধ্যমে যা যা করা
তা আমরা করার চেষ্টা করেছি। অতীশবাবু জানেন, উনি তখন মন্ত্রী ছিলেন, ১৯৭৩
কেন্দ্রীয় সরকার কৃষি সম্পদের উপর পরিকল্পনা কাঠামোর টাস্কফোর্স কি বলেছিল।
আমি সেই বক্তব্যটাই উদ্ধৃত করে দিচ্ছি। কেবলমাত্র অনমনীয় এবং দ্ব্যর্থহীন রাজনৈতিক
ছার দ্বারা অন্যান্য অনেক দোষত্রুটি বিপত্তি কাটিয়ে ওঠা যেত। এই সদিচ্ছার অভাবে
ন্য বাধাও ভারতে ভূমি সংস্কারের ক্ষেত্রে দুরতিক্রম প্রতিবন্ধক হয়ে উঠে দাঁড়াল। যাঁরা
বছর দিল্লিতে ছিলেন, এখনও আছেন, তাঁদের ভূমি সংস্কারের রাজনৈতিক সদিচ্ছা নেই।
জন্য ভারতবর্ষের মূল যে সঙ্কট তা আরও ঘনীভূত হয়েছে। তার ফল গোটা ভারতবর্ষের
ভোগ করছে, আমরা ভোগ করছি। ১৯৯১ সালের জানুয়ারি পর্যন্ত ১২.৬২ লক্ষ কৃষি
সরকারের ন্যস্ত হয়েছে। সারাদেশে যে পরিমাণ জমি ন্যস্ত হয়েছে, পশ্চিমবঙ্গে সেই ন্যস্ত
। পরিমাণ এক ছয় শতাংশের বেশি। ৯.১২ লক্ষ একর জমি ২০ লক্ষ ভূমিহীন কৃষকের
বিলি হয়েছে। ১৪.৬৯ লক্ষ সরকারি জমি তফসিল জাতি ও আদিবাসী, যাদের মধ্যে
সিল জাতি বর্গাদারের সংখ্যা ৪.৪৬ লক্ষ এবং তফসিল উপজাতি ১.৪৪ লক্ষ এবং
ন্য ৮.১৯ লক্ষ এদের মধ্যে বিলি করা হয়েছে। আমাদের এই রাজ্যের একজন প্রবীণ
এ-এস. অফিসার, যিনি সম্ভবত এখন রিটায়ার করেছেন, তাঁর প্রকাশিত একটি
'তেভাগা থেকে অপারেশন বর্গা'—আমার পড়ার সৌভাগ্য হয়েছিল। তাতে তিনি
ছিলেন, একজন সরকারি অফিসার, তাঁর নাম দেবব্রত বন্দ্যোপাধ্যায়, শ্রেণী স্বার্থের তাগিদে
আমরা করতে চাই ভূমিসংস্কার-এর ক্ষেত্রে, সেখানে আমাদের চিন্তার মধ্যে, চেতনার মধ্যে
বাধা রয়ে গিয়েছে সরকারি পর্যায়ে, সেই বাধাকে অতিক্রম করতে গেলে আমাদের
ষর সঙ্গে মিলে কাজ করতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আপনি জানেন, বহুবার
এই হাউসে রেফার্ড হয়েছে। একজন গান্ধীবাদী নেতা, ভোলা পাশোয়ান শাস্ত্রী, পশ্চিমবঙ্গে
বলে গিয়েছেন, 'আমি যদিও গান্ধীবাদী, কিন্তু পশ্চিমবঙ্গের মার্কসবাদী সরকার ভূমি
রের ক্ষেত্রে, তফসিল জাতি, উপজাতিদের ক্ষেত্রে, ভূমি বন্টনের ক্ষেত্রে যে পদক্ষেপ
ছ তাকে আমি ধন্যবাদ না জানিয়ে পারিনা, তাকে অভিনন্দন না জানিয়ে পারি না।' এই
পশ্চিমবঙ্গের রেকর্ড। পশ্চিমবঙ্গের তৃতীয় ভূমি সংস্কার-এর যে বিল আমরা পাঠিয়েছিলাম,
তে কেন্দ্রীয় সরকারের সম্মতি আনতে দশ বছর লেগে গেছে। যার জন্য এই রাজ্যের
দের সংগ্রাম করতে হয়েছে, বারবার বলতে হয়েছে। আমরা যখন সম্মতি পেলাম, তার

মধ্যে দেখলাম ২২ লক্ষ ৮০১ একর জমি আমরা সরকারে ন্যস্ত করতে পেরেছিলাম। সীমাবদ্ধ আইনের মধ্যে দিয়েও এটা পেরেছিলাম। ভূমি সংস্কার আইনের সাফল্যের ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গের স্থান শীর্ষে। প্রধানমন্ত্রী যখনই রাজ্যের মুখ্যমন্ত্রীদের নিয়ে করেন তখন এটা দেখা গেছে যে পশ্চিমবঙ্গের স্থান এক নম্বরে। এই রাজ্য সীমিত ক্ষমতার মধ্যে থেকেও সবচেয়ে বেশি কৃতিত্ব দাবি করতে পারে, সবচেয়ে বেশি গ করতে পারে। তার কারণ এই সরকারের রাজনৈতিক একটা সদিচ্ছা আছে যার প্রকাশ ভূমি সংস্কারের কাজের মধ্যে দিয়ে। ১৬ বছর এই রাজ্যে বামফ্রন্ট সরকার ক্ষমতায় তার ফল কি দাঁড়িয়েছে? ১৯৭৭ সালে আমরা যখন সরকারে এসেছিলাম তখন পশ্চি দারিদ্র সীমার নিচে বসবাসকারী মানুষের সংখ্যা ছিল ৫২.২ ভাগ। তখন সমগ্র দেশে ছিল ৪৮.৩ ভাগ। অর্থাৎ পশ্চিমবঙ্গে এই সংখ্যা একটু বেশি ছিল, সর্বভারতীয় থেকে একটু বেশি ছিল। ১৯৮৭-৮৮ সালে পশ্চিমবঙ্গে দারিদ্র সীমার নিচে বসবা মানুষের হিসাব ছিল ২৭.৬ শতাংশ। তখন সমগ্র দেশে হিসাব ছিল ২৯.৯ শতাংশ। উপাধ্যক্ষ মহোদয়, পশ্চিমবঙ্গে কৃষি জমির প্রায় ৬০ শতাংশের মালিকানা রয়েছে ক্ষু প্রান্তিক কৃষকদের হাতে। ভূমি সংস্কারের মাধ্যমে আমরা এটা করতে পেরেছি বলে উৎপাদনের ক্ষেত্রে অগ্রগতি ঘটেছে। খাদ্যশস্য উৎপাদনের ক্ষেত্রে ১৯৭৬-৭৭ সালে প খাদ্য উৎপাদন হয়েছিল ৭৪ লক্ষ টন।

[2-50—3-00 p.m.]

সপ্তম পরিকল্পনায় পশ্চিমবঙ্গের লক্ষ্যমাত্রা ছিল ১০৫ লক্ষ টন এবং উৎপাদন ১১৮ লক্ষ টন। সর্বকালের রেকর্ড সৃষ্টি করেছে, এটা কি সাফল্য নয়? পশ্চিমবঙ্গের সরকারের এই সাফল্যর চাবিকাঠি ভূমি সংস্কারের মধ্যে দিয়েই সম্ভব হয়েছে। শুধু জ বা মানুষকে যুক্ত করাই নয়, তার মধ্যে দিয়ে খাদ্যোশস্য উৎপাদন বৃদ্ধি পেয়েছে। অতীশবাবু বললেন যে, পশ্চিমবঙ্গে জওহর রোজগার যোজনার সব কাজ কর্ম ব রয়েছে। ১৯৮২-৯৩ সালের একটি হিসাব দিয়ে বলেছেন যে ৫৮০ লক্ষ শ্রম দিব হয়েছে। আমরা জানি দেশে একটা বিরাট আর্থিক সঙ্কট চলছে, টাকা সব জায়গায় পৌছায় নি এবং অনেক অসুবিধাও আছে। কিন্তু তার মধ্যে থেকেও পশ্চিমবঙ্গের গর্বের বিষয়। আমাদের পঞ্চায়েতের নির্বাচন ৩০শে মে ধার্য হয়েছে এবং তার প্রস্তুতি হয়ে গেছে। পঞ্চায়েতি নির্বাচনে পশ্চিমবঙ্গ ৪ বারই দৃষ্টান্ত স্থাপন করেছে। এই নির্বা মাধ্যমে গ্রামের সাধারণ মানুষকে প্রতিনিধিত্ব দিয়ে উন্নয়নের কাজের সঙ্গে যুক্ত করা হ এই বছরে শিডিউল কাস্ট এবং শিডিউল ট্রাইবস এবং মহিলাদের আসন সংরক্ষণের করা হয়েছে। আমাদের এই পঞ্চায়েতি নির্বাচন ভারতবর্ষের মধ্যে একটা দৃষ্টান্ত স্থাপন প্রয়াত রাজীব গান্ধী পঞ্চায়েত নিয়ে আলোচনা প্রসঙ্গে উল্লেখ করেছিলেন যে পশ্চিম পঞ্চায়েতি ব্যবস্থা একটা বিশেষ সাফল্য অর্জন করেছে। ১৯৭৮ সালে যে পঞ্চায়েত নি হয়েছিল তাতে কংগ্রেসই হোক, সি.পি.এম বা ফরোয়ার্ড ব্লক বা যে কোনও দলই প্রতি করুক না কেন তাতে সামাজিক চরিত্রটা কি দেখা গেছে—১৯৭৮-৭৯ সালে ১০০টি পঞ্চায়েতের সমীক্ষা করা হল, তাতে দেখা গেল যে পঞ্চায়েত প্রতিনিধি যে

ন তারা সবাই ক্ষুদ্র ও প্রান্তিক চাষী। ওই ক্ষুদ্র ও প্রান্তিক চাষীরাই নির্বাচিত হয়ে
ন। এর মধ্যে ২ একরের কম জমির মালিক ৪২.৯ শতাংশ, দুই থেকে ৫ একরের
মালিক ২৮.২ শতাংশ, ৫ থেকে ৮ একরের জমির মালিক ১৩ শতাংশ এবং ৮
১০ একরের জমির মালিক ৮.১ শতাংশ। আর ১০ এর বেশি ৭.৮ শতাংশ, এরাই
মানুষদের প্রতিনিধিত্ব করেন এবং পঞ্চায়েতের প্রতিনিধি। ভারতবর্ষের অন্যান্য রাজ্যে
র ১৪টি রাজ্যে ২৫টি ব্লক পঞ্চায়েতের সমীক্ষা করে দেখা গেছে যে, ৮৮.৯ পঞ্চায়েত
এবং ৯৫.৭ শতাংশ পঞ্চায়েত প্রেসিডেন্ট হচ্ছেন জমিওয়ালা মালিক শ্রেণীভুক্ত লোকেরা।
বড় বড় জমির মালিক এবং এরাই পঞ্চায়েতে নীতি নির্ধারণ করেন। আজকে গ্রামবাংলার
সংস্কারের ফলে আমূল পরিবর্তন ঘটেছে এবং মানুষ আজকে বিভিন্ন কাজে যুক্ত হয়ে
ন। সামাজিক বনসৃজনের মধ্যে সাধারন গ্রামের মানুষকে এর সাথে যুক্ত করা হয়েছে
তার মধ্যে দিয়ে এর অগ্রগতি ঘটেছে। সেই কারণে আজকে পশ্চিমবঙ্গে সঙ্কটের মধ্যে
আমরা উন্নয়নের পথে এগিয়ে যাচ্ছি। আমরা সম্পদ সংগ্রহে রেকর্ড স্থান অধিকার
পেরেছি এবং নাইনথ্ ফিনান্স কমিশনে তা লেখাও আছে। আমরা আশা করছি চতুর্থ
নও জয়যুক্ত হয়ে আসব। কংগ্রেসের আমলে যেখানে পঞ্চায়েত নির্বাচন বলে কিছু ছিল
আমরা আসার পরে তার একটা বাস্তব রূপ দিতে পেরেছি এবং গ্রামের মানুষকে
তের মধ্য দিয়ে যুক্ত করতে পেরেছি। পশ্চিমবঙ্গে ১৯৬৩ সালে যখন যুক্তরাষ্ট্রীয়
। গঠিত হয় তখনই ভূমি কেন্দ্রিক সংগ্রাম শুরু হয়। সেই সময় কেন্দ্রের স্বরাষ্ট্রমন্ত্রীর
ওয়াই বি চবন, তখন সবুজ বিপ্লবের সঙ্গে ভারতবর্ষের যারা বড় লোক জোতদার
র যারা ছিলেন তারা বলেছিলেন সবুজ বিপ্লব সবুজ থাকবে না, তা একদিন রক্তাক্ত
হবে। যদি ভূমিসংস্কার বিপ্লবে না হাত দেওয়া হয়। আমরা পশ্চিমবাংলার শ্রমিক
জন্য যে কাজ করেছি তার জন্য আমরা গর্ববোধ করি, তার জন্য সাপ্লিমেন্টারি
আমরা সমর্থন করছি, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে সাপ্লিমেন্টারি
এনেছেন এটা আমি সর্বান্তকরণে সমর্থন করছি। এটা সাধারণভাবে একটা চিরাচরিত
অনুযায়ী কিছু কিছু টাকা লেনদেন করতে হয় সেই টাকার বাজেট এখানে উত্থাপিত
হয়, সেই অনুযায়ী ১৬৭৮ কোটি টাকা এখানে চাওয়া হয়েছে তার মধ্যে চার্জ হচ্ছে
কোটি টাকা, এর সঙ্গে ভোটের কোনও প্রশ্ন নেই। আমাদের এখানে ৬৮০ কোটি টাকা
রতে হবে, এটা সাধারণত করতে, সব সরকারই করেছেন, অতীশবাবুরা যখন ছিলেন
ওনারা বেশি করে করেছেন। যাইহোক এটাকে আমরা সর্বান্তকরণে সমর্থন করছি।
য় বলছি এটার সমালোচনা করার কিছু নেই। অতীশবাবু দু-একটি কথা বলছিলেন
র্গর প্রসঙ্গে। রাজ্য সরকারের আয় সীমিত, তাদের এমবার্গো থাকা তো স্বাভাবিক কথা,
কেন্দ্রীয় সরকার যারা সমস্ত রাজ্য থেকে টাকা তুলে নিয়ে চলে যাচ্ছে ওখানে এবং
খরচ করছেন সেখানে দেখা যাচ্ছে সেই কেন্দ্রীয় সরকারেরও এমবার্গো রয়েছে। পোস্ট
। লোক নেই, কোনও নতুন লোক নিয়োগ করা হচ্ছে না, পোস্ট অফিসে সেভিংস
ন্ট সুদ কষা হচ্ছে না, রেলে লোক নেওয়া হচ্ছে না। অতীশবাবু নিশ্চয় ট্রেনে
ত করেন দেখবেন ফার্স্ট ক্লাশগুলিতে কি অবস্থা, আজকে কোনওখানে কোনও লোক

নিয়োগ করা হচ্ছে না, কোনও কাজ হচ্ছে না। কোনও নতুন পোস্ট অফিস খে না, রেলের কোনও উন্নয়নমূলক কাজে লোক নিয়োগ হয়েছে, এটা হয়নি। আগে সরকারের দিকটা দেখে তারপর তো রাজ্য সরকারের দিকটা দেখলে ভাল হত। বললেন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের থ্রু দিয়ে নাম নেওয়া হচ্ছে না। ওদের আমলে অ নেওয়া হয়েছিল, ওদের আমলে যা নেওয়া হয়েছিল তার কোনও প্রোডাকশন হয় বরকত সাহেবের সঙ্গে ছিলেন তাদের ক্যাবিনেট সাব কমিটিতে রেখে ৫।১০ হা দিয়ে অ্যাপয়েন্টমেন্ট হত। আমরা মালদায় দেখেছি লোকের বসবার জায়গা নেই, অ্যাপয়েন্টমেন্ট হয়ে গেছে। নর্থবেঙ্গল স্টেট ট্রান্সপোর্টে দেখেছি মেকানিকের জায়গায় অ্যাপ হচ্ছে কেরানিতে, এই আনপ্রোডাকটিভ অ্যাপয়েন্টমেন্টের ফলে সমস্ত জায়গায় আমা রান করছে। ইলেক্ট্রিসিটি বোর্ডে বহু লোকের অ্যাপয়েন্টমেন্ট হয়েছে সমস্ত বাবুদের য টানতে পারেনা, তাদেরকে ট্রান্সফার করলে আন্দোলন করছে, এই হচ্ছে অবস্থা, বলছি এই বেকার সমস্যার দায়িত্ব কেবলমাত্র আমাদের রাজ্য সরকারের নয়।

[3-00—3-10 p.m.]

ইন্দিরা গান্ধী বললেন গরিবি হটানো, রাজীব গান্ধী বললেন বাড়িতে বাড়িতে একজনের চাকরি দেব। আজকে কি তাদের চাকরি হচ্ছে? তাহলে এই রাজ্য সরক করে তাদের চাকরি দেবে। সেলফ এমপ্লয়মেন্টে টাকা ব্যাঙ্কগুলো দেবে না। অতীশব বলেছেন সেটাকে আমি একশ ভাগ সমর্থন করি। সেলফ্ এমপ্লয়মেন্টের টাকা বেকার পাচ্ছে না। ব্যাঙ্ক সময় মতো টাকা ফেরত পাচ্ছে না বলে তারা টাকা দিচ্ছে না। দোষ করবে, আর আরেকজন তার জন্য টাকা পাবে না সেটা ঠিক নয়। আজকে অ স্টেট ইলেক্ট্রিসিটির লসের কথা বলেছেন। উনি সব জানেন, আমার থেকে বে পন্ডিত লোক। স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ডের লসের কারণটা কি? সি.ই.এস.সি ই এলাকাগুলোতে কাজ করে, আর ডব্লু.বি.এস.ই.বি গ্রাম এলাকায় কাজ করে। সু লসটা তো দেশের স্বার্থে নিতে হবে। আজকে উনি ট্রান্সফর্মারের কথা বললেন। ট্রা জন্য সেখানকার লোকদের টাকা দিতে হবে। উনি বোধহয় অনেক দিন গ্রামে যাননি। দয়া পরবেশ হয়ে এখনও পর্যন্ত সেই টাকা আদায় করেননি। আজকে এই সরকারের নেগলেকটেড জায়গাগুলির উন্নতি হয়েছে। আজকে জেলখানাগুলোর অত্যন্ত উন্নতি আগামী দিনে পঞ্চায়েত নির্বাচনের ফলাফলই বলবে আমাদের কাজ ভালো হয়েছে, ন হয়েছে। তবে সব কাজ আমাদের ভালো হয়েছে সেকথা আমরা বলিনা। রাজী পশ্চিমবাংলায় এসে বলেছিল, ভারতবর্ষের মধ্যে একমাত্র পশ্চিমবঙ্গের পঞ্চায়েতই কাজ করেছে। আমাদের পার্শ্ববর্তী কংগ্রেস শাসিত যে সমস্ত রাজ্যগুলো আছে সেখ এইরকম পঞ্চায়েত নির্বাচন হয়। অতীশবাবুর কাজ হচ্ছে সমালোচনা করা তাই উনি সমা করলেন। তবে এই বাজেট বরাদ্দকে সমর্থন করে আমি কয়েকটি কথা নিবেদন করছে একটা কথা আমি আগেও বলেছি এখনও বলছি। এই বাজেটে সব হয়েছে, কিন্তু উ এবং দক্ষিণবঙ্গের মধ্যে যে পার্থক্য সেই পার্থক্য থেকেই যাচ্ছে। উত্তরবঙ্গের লোক বঞ্চিত হচ্ছে, অবহেলিত হচ্ছে। উত্তরখণ্ডের লোকেরা আজকে বঞ্চিত হচ্ছে।

আজকে বোরোল্যান্ড, জি.এন.এল.এফ আন্দোলনের উৎপত্তি হচ্ছে।

**ানস ভুঁইয়া ঃ স্যার সাপ্লিমেন্টারি গ্লান্টস নিয়ে আলোচনা হচ্ছে এবং একজন মাত্র ানে উপস্থিত আছেন।)**

্যার, উত্তরবঙ্গের মানুষের মনে যে একটা ভাব ঢুকিয়ে দেওয়া হচ্ছে ......

**াঃ মানস ভুঁইয়া এই সময় সভায় মন্ত্রীর উপস্থিত থাকার কথা বলে এ ব্যাপারে । দৃষ্টি আকর্ষণ করতে থাকেন।)**

্যার, উত্তরবঙ্গের মানুষের যে ক্ষোভ এসেছে যে বঞ্চনা হচ্ছে সেটা দূর করার জন্য ার এখন থেকেই সচেষ্ট হওয়া উচিত।

(গোলমাল)

**ঃ ডেপুটি স্পিকার ঃ** আমি প্রবোধবাবুকে বলেছি, তিনি ডাকতে গেছেন, বীরেনবাবু, বলুন।

3-10—3-20 p.m.]

**ী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** এর পর স্যার, আর একটি বিষয়ের প্রতি মাননীয় মন্ত্রী র দৃষ্টি আকর্ষণ করতে চাই। আজকে শুধু উত্তরবঙ্গ নয়, সারা পশ্চিমবাংলাতেই ালগুলির অবস্থা অত্যন্ত দুর্বিসহ হয়ে দাঁড়িয়েছে। হাসপাতালে ঔষুধ তো থাকছেই না, া আলাদা কথা কিন্তু ডাক্তারও থাকছেন না। আমাদের ওখানে হাসপাতালে ৬৫ উপর ৮০ জন রোগী থাকতেন কিন্তু এখন ৫ জন রোগী থাকেন। হাসপাতালগুলির দৃষ্টি দেওয়ার দরকার আছে। আমাদের মালদহের হাসপাতালে যত ডাক্তারের দরকার ।। গুণ ডাক্তার আছে। তাদের বসবার জায়গা নেই, তাদের জন্য অপারেশন থিয়েটার বাইকে মালদহ হাসপাতালে ট্রান্সফার করা হচ্ছে। সেখান থেকে ট্রান্সফার করলে সেখানে ফিরে আসছে। মালদহ শহরে ডাক্তারদের ভিড়। সেখানে নার্সিং হোমের ব্যবসা আছে মালদহ শহরে তা হচ্ছে অপর দিকে হাসপাতালগুলি শ্মশান হয়ে এরপর আমি অ্যামিউসমেন্ট ট্যাক্স সম্বন্ধে কয়েকটি কথা বলব। এটা নিয়ে এর ারও আমি বলেছি। ভি.ডি.ও'র লাইসেন্সের ব্যাপারে গ্রান্ড হোটেলের যে ট্যাক্স গ্রামের ।.তেও তাই ট্যাক্স। এর ফলে গ্রামের ভি.ডি.ও'র ব্যাপারে ট্যাক্স ফাঁকি চলছে এবং অধিকাংশ ভি.ডি.ও. চলছে পুলিশকে টাকা দিয়ে। ভি.ডি.ও'র টাকা সরকারের তহবিলে না। সুতরাং এই ট্যাক্সটা ৫০০ টাকার কম করে দেওয়া উচিত। এতে অনেক বেশি হবে। কিছু বেকার ছেলে করে খাচ্ছে, আমরা তাদের বিরুদ্ধে আন্দোলন করতে না ট্যাক্স ফাঁকি দেবার জন্য। সুতরাং ট্যাক্স যদি কমানো যায় তাহলে ট্যাক্স পাওয়া অতীশবাবু মদের দোকান সম্পর্কে আপত্তি করে বক্তব্য রেখেছেন। আমার এলাকায় খোলা মদের দোকান হয়েছে, বারবার পুলিশ হানা দিচ্ছে, হরিশচন্দ্রপুরে এইরকম

অনেক বেআইনি দোকান হয়েছে, সেইগুলো বন্ধ করে দিয়ে যদি আইন মাফিক দো অনুমতি দেওয়া হয়, তাতে কোনও ক্ষতি হয় না। অনেকে আমাকে লিখেছে, স্যা মাইল দূরে গিয়ে মদ খেতে পারছি না। সুতরাং হরিশচন্দ্রপুরে মদের দোকান দিন। এতে কি? মদ কি তারা খাচ্ছে না? চাঁচোলে সাব-ডিভিসন হতে যাচ্ছে, সেখানে একটা দোকান চাইছে লোকে, বিলাতি মদের দোকান সম্পর্কে তারা পাঁচ বছর আগে লিখেছে হয়নি। উনি বললেন আমাদের কাছে লোক এসে বলছে অনেক মদের দোকান হবে, সা দিন। আমি উনাকে জানাই এইরকম কোনও সার্কুলার নেই। একটা কথা বলতে শিক্ষামন্ত্রী এখানে আছেন, কিছু কিছু হাইস্কুল, জুনিয়ার হাইস্কুল বছরের পর বছর অর্গা হয়ে রয়েছে। এখন শুনলাম আইন পাল্টেছে, জেলা পরিষদ বলছে করবে। জেলা পরি কাছে নাম পাঠানো হয়েছে কিন্তু কিছু হচ্ছে না। আপনারা বলুন হবে কি হবে না সরকারের টাকা না থাকে তাহলে অন্তত স্কুলগুলোকে মজুরি দিন, আমরা বেতন দিতে না, গ্রামের লোক যদি চালাতে পারে, চালাক। আমরা শুধু মজুরি দেব। এটা সম্বন্ধে করা দরকার। একটা শেষ কথা বলতে চাই, এগ্রিকালচার ইনকাম ট্যাক্স সম্পর্কে, নিম্ন চাষীদের নোটিশ দিচ্ছেন। কিন্তু এখন গ্রামে অনেক বড় বড় চাষী গজিয়ে উঠেছে, তাদের থেকে সরকার কোনও ট্যাক্স পাচ্ছে না। আমি বলছি জোতদার, মানে যারা অনেক উৎপ করছে, তাদের কাছ থেকেও সরকার কিছু ট্যাক্স পাচ্ছে না। সেইজন্য সরকার যাতে পায় সেই ব্যবস্থা করুন। মাইনর ইরিগেশনে ওয়ার্ক কালচার আজকে নেই বললেই আজকে সেখানে লোক বসে বসে বেতন দিচ্ছে। এই সম্বন্ধে দেখবার জন্য অনুরোধ ক এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মনোহর তিরকী ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, যে সাপ্লিমেন্টারি বাজেট এই সভায় উপস্থিত করা হয়েছে তাকে আমি সমর্থন করছি। আজকের এই আলোচনা গ্রহণ করে বিরোধী দলের মাননীয় সদস্য সত্যেশচন্দ্র সিনহা অনেক কথাই বললেন। উনি ভুলে গেলেন যে, কেন্দ্রীয় সরকার যে অর্থনৈতিক সমস্যা সৃষ্টি করেছেন তার আমাদের সরকারের আর্থিক দায় দায়িত্ব অনেক বেড়ে গেছে এবং সে জন্যই আজকে এই সাপ্লিমেন্টারি বাজেট মাননীয় অর্থমন্ত্রীকে উপস্থিত করতে হয়েছে। কেন্দ্রীয় সরকার মাঝেই বাজেট বহির্ভূতভাবে অর্ডিনান্স করে চাল, চিনি, কয়লা, তেল, লোহা প্রভৃতি জিনিস দাম বাড়িয়ে দিচ্ছেন এবং জনসাধারণের ওপর বাড়তি বোঝা চাপিয়ে দিচ্ছেন, ফলে সরকারগুলির খরচও বেড়ে যাচ্ছে। রাজ্য সরকারকে কর্মচারিদের ডি.এ. দিতে হচ্ছে, পে রিভাইজ করতে হচ্ছে। এই অবস্থার মধ্যেও পশ্চিমবঙ্গ সরকার নিজস্ব রিসোর্স-এর দিয়েই সরকার তথা রাজ্য পরিচালনার চেষ্টা করছেন। এর মধ্যে দিয়ে আমাদের অর্থমন্ত্রী মহাশয় একটা নতুন দৃষ্টিভঙ্গির পরিচয় দিচ্ছেন এবং রাজ্যকে বাঁচাবার চেষ্টা ক কেন্দ্রীয় সরকার অনেকভাবে চেষ্টা করে যখন রাজ্যের ওপর কোনও ভাবেই আঘাত আনতে পারছেন না তখন ভাতে মারার পথ নিয়েছেন। রাজ্যের পাওনা টাকা থেকে ব বঞ্চিত করছেন। বিচ্ছিন্নতাবাদী আন্দোলনকে মদত দিয়ে এবং বিভিন্নভাবে ষড়যন্ত্র পশ্চিমবাংলাকে যখন তারা নিজেদের কবজায় আনতে পারছেন না তখন তারা শ্রী বেছে নিয়েছেন। ন্যায্য টাকা পয়সা আটকে দিয়ে তারা এ রাজ্যকে অর্থনৈতিক সঙ্কটে

দিয়েছেন। তথাপি এই সঙ্কটের মধ্যেও আমাদের অর্থমন্ত্রী যেভাবে চলছেন তা সত্যিই
ীয়। মাননীয় অর্থমন্ত্রী এখানে স্বল্প সঞ্চয়ের ওপর জোর দেওয়ার কথা বলেছেন।
ত এই স্বল্প সঞ্চয় পোস্ট অফিসের মাধ্যমে হয়ে থাকে। অথচ স্যার, আমরা জানি
র গ্রামাঞ্চলে পোস্ট অফিসের খুব বেশি শাখা নেই। শহরে যেমন ব্যাঙ্ক এবং অন্যান্য
াছে যেখানে মানুষ অর্থ সঞ্চয় করার সুযোগ পায়, তেমন সংস্থাও গ্রামাঞ্চলে বিশেষ
অথচ আমরা দেখছি বর্তমানে গ্রামের মানুষরাও কিছু কিছু অর্থ সঞ্চয় করার দিকে
দিচ্ছেন। ফলে তারা বিভিন্ন বে-আইনি এবং অসৎ সংস্থার খপ্পরে পড়ছেন। উপযুক্ত
পরিকাঠামোর অভাবেই এই জিনিস হচ্ছে। সুতরাং গ্রামাঞ্চলে যদি পোস্ট অফিসের
ড়ানো যায় তাহলে একদিকে যেমন গ্রামের মানুষদের উপকার হবে তেমন স্বল্প সঞ্চয়
সরকারের হাতে ঋণ হিসাবে অনেক বেশি টাকা আসবে। স্যার, আমি নর্থ বেঙ্গলের
চা বাগান এলাকার মানুষ, আমাদের ওখানে আমি দেখেছি ৪ কিলো মিটার, ৮ কিলো
১০ কিলো মিটার জায়গা নিয়ে এক একটা চা বাগান এলাকা এবং সেই এলাকার
কানও পোস্ট অফিস নেই। এতে দুরে দূরে পোস্ট অফিসগুলো অবস্থিত যে সেখানে
সহজে যেতে পারে না। ফলে তারা অসাধু এবং বে-আইনি লগ্নি সংস্থার এবং
াদের খপ্পরে পড়ে যায়। এবারে কেন্দ্রীয় বাজেটে ব্যাপকভাবে বিভিন্ন ক্ষেত্রে, ট্যাক্স
জ ডিউটি, কাস্টম ডিউটি ছাড় দেওয়া হয়েছে। স্যার, আমি নর্থ বেঙ্গলের চা বাগানের
সেখান থেকে হাজার হাজার কোটি টাকার চা বিক্রি হয়, অথচ সেই টাকা থেকে চা
র শ্রমিক কর্মচারিদের জন্য বা নর্থ বেঙ্গলের মানুষদের জন্য কোনও কিছুই করা হয়
ই টাকার সামান্য অংশও নর্থ বেঙ্গলের ডেভেলপমেন্টের জন্য ব্যয় করা হয় না।
 প্রতি কে.জি. চা-এর জন্য ৬৫ পয়সা একসাইস ডিউটি দিতে হ'ত, এখন সেটা
দেওয়া হয়েছে, কিন্তু চা-এর দাম কমে নি। বরং চা-এর ফলে আমরা দেখছি চা
রা এবং চা বাগানের মালিকরা চা নিয়ে আরও বেশি কালোবাজারি করার সুযোগ
আগে ডিউটির হিসাব অনুযায়ী চা বিক্রির একটা হিসাব পাওয়া যেত, এখন সেই
পাওয়া যাবে না। ফলে চা বাগানের মালিকরা আরও বেশি শ্রমিক কর্মচারিদের
করার সুযোগ পাবে। সঠিক লাভের পরিমাণ না দেখিয়ে শ্রমিক কর্মচারিদের ন্যায্য
থেকে বঞ্চিত করবে। সুতরাং আমি দাবি করছি, অবিলম্বে আবার চা-এর ওপর ট্যাক্স
া হোক এবং সেই ট্যাক্সের টাকা থেকে চা বাগানের শ্রমিক কর্মচারিদের বিভিন্ন রকম
সুবিধার ব্যবস্থা করা হোক। চা বাগানের শ্রমিকদের রাজ্যের অন্যান্য অংশের মানুষের
সুযোগ সুবিধার যথেষ্ট অভাব আছে। তারা সাধারণ রেশনের সুযোগ পায় না, তারা
রকারের শিক্ষা ব্যবস্থার কোনও সুযোগ সুবিধা পায় না, পঞ্চায়েতের সুযোগ সুবিধা
চা বাগানের মানুষদের জন্য অন্য কোনও এমপ্লয়মেন্টের সুযোগ সুবিধা নেই। তারা
সরকারি সুযোগ সুবিধা পায় না। সব রকম' সরকারি সুযোগ সুবিধা থেকে তারা
আমি আবেদন করছি, ট্যাক্স বসিয়ে এবং আরও কিছু পয়সা নিয়ে ঐসব এলাকাকে

[3-20—3-30 p.m.]

ন্নতি করা হোক, ইলেক্ট্রিফিকেশন করা হোক এবং হাসপাতালের বন্দোবস্ত করা
ন্যান্য যেসব সুযোগ-সুবিধা সাধারণ মানুষকে দেওয়া হয়, যেমন রেশন দেবার ব্যবস্থা

করা হোক। এইসব ক্ষেত্রে উদ্যোগ নেবার জন্য আমি অনুরোধ জানাচ্ছি। অনুন্নত
ট্রাইবাল এলাকায় অনেক অসুবিধা আছে। আমাদের বামফ্রন্ট সরকারের দৃষ্টিভঙ্গি
দৃষ্টিভঙ্গির চেয়ে আলাদা। সেইজন্য বলছি, মানুষের যে নূন্যতম চাহিদা সেগুলি প
ক্ষেত্রে নজর দেওয়া দরকার। সরকারি ক্ষেত্রে যে কাজকর্ম হয় সেখানে দেখেছি, শনি
রবিবার ছুটি থাকার ফলে শুক্রবার আধবেলা কাজ করে সব চলে যায়। সেখানে (
পাওয়া যায়না। এইসব দিকে নজর দেওয়া দরকার। চা-বাগান এলাকায় কয়েকটি গ্র
একটি স্কুল আছে। সেইসব স্কুলে যেসব মাস্টারমশাইরা আছেন, তাঁদের মধ্যে (
রিটেয়ার করে গেলে সেখানে শিক্ষকের অভাব দেখা দিচ্ছে। এর ফলে সাধারণ
বিরূপ প্রতিফলন ঘটছে। তারা বলছে, বামফ্রন্ট সরকারের আমলে শিক্ষকদের মাহি
দেওয়া সত্বেও কেন স্কুলে শিক্ষক দেওয়া হচ্ছে না বা পাওয়া যাচ্ছে না। তেমনি, হা:
ক্ষেত্রে দেখছি, জীবনদায়ী ওষুধ পাওয়া যাচ্ছে না। কুকুরে কামড়ালে ওষুধ পাওয়
হাসপাতালে স্যালাইন নেই। এইসব দিকে নজর দেওয়া দরকার। গরিব মানুষের :
করে সরকার থেকে এ বিষয়ে চেষ্টা করা উচিত। এক্ষেত্রে বাজেটে আরও টাক
বন্দোবস্ত করতে হবে। এখানে কয়েকজন বললেন, দেশে বিচ্ছিন্নতাবাদ মাথা চ
উঠেছে। সরকার যে ভাল কাজ করছে, জনসাধারণকে বিচ্ছিন্ন করার জন্য কংগ্রে
হোক, দিল্লির সরকারই হোক তারা বিভিন্নভাবে বিচ্ছিন্নতাবাদকে আজকে মদত দি
মোকাবিলা করার জন্য দেশে আরও যাতে উন্নতি হয়, সাধারণ মানুষ যাতে আরও
সুবিধা পায় তার জন্য নজর দিতে হবে। বোরো ল্যান্ড বা ঝাড়খন্ডী মুভমেন্টকে বাড়া
জন্য কংগ্রেস যে মদত দিয়ে চলছে তার মোকাবিলা করতে হবে। গোর্খাল্যান্ডের ক্ষে
দেখলাম, কংগ্রেসিরা তাঁদের উসকে দিচ্ছে। নর্থবেঙ্গলে প্রচুর পরিমাণে র-মেটেরিয়াল:
যায়। সেদিক দিয়ে বিচার করলে ওখানে ইন্ডাস্ট্রি করার দিকে এগিয়ে যেতে হবে
সরকার যে পলিসি নিয়েছে, অর্থনীতি বলুন, বিদায়নীতি বলুন, ছাঁটাই, ক্লোজার ইত্যাদি-
ক্ষেত্রে বেকার সমস্যা দূর করার জন্য ওখানে শিল্প স্থাপন করতে হবে। আজকে
অর্থমন্ত্রী মহাশয় যে অলটারনেটিভ বাজেট প্রস্তাব রেখেছেন—কেন্দ্রীয় সরকারের সাহ
না পাওয়া যায় তাহলে নিজস্ব সোর্স দিয়ে সরকার চলবে। কেন্দ্রীয় সরকার এ
শিল্পনীতি গ্রহণ করেছেন। সেইদিক দিয়ে বিচার করে বেকার সমস্যা দূর করার জন্য নর্থে
যে র-মেটিরিয়ালস আছে তাকে কাজে লাগিয়ে এমপ্লয়মেন্টের সুযোগ সৃষ্টি করতে হবে
দেখেছি, জয়ন্তী থেকে ডলোমাইট দুর্গাপুর যাচ্ছে, বাংলাদেশে যাচ্ছে। দুঃখের কথা, নর্থ।
কিন্তু সেইরকম কোনও ইন্ডাস্ট্রি গড়ে উঠছে না। নর্থবেঙ্গলের ফরেস্ট থেকে বিরাট
কাঠের গুড়ি ট্রাকের পর ট্রাক বোঝাই হয়ে অন্যত্র চলে যাচ্ছে। কিন্তু ওখানে এই সমস্ত
দিয়ে একটা কাগজকলের ইন্ডাস্ট্রি হতে পারত। কিন্তু তা না করার জন্য ওখানকার লে
মধ্যে একটা বিচ্ছিন্নতার ভাব ফুটে উঠছে। আমরা সমস্ত রাজনৈতিক দলের তরফ (
মুভমেন্ট করেছি এই জন্য যে ইন্ডাস্ট্রি করতে হবে। বেকার সমস্যা দূর করতে হবে। এ
নজর দেওয়া দরকার। যে ইনফ্রাস্ট্রাকচার যে সাইডে আছে তার দ্বারা এমপ্লয়মেন্ট জেনারে
প্রোগ্রামের দিকে নজর দিতে হবে। আমি যে কথাটা বলতে চাই সেটা হল সেল্ফ এমপ্লয়মে
মাধ্যমে এবং আর যা যা স্কীম আছে যে বিকেন্দ্রীকরণ করা দরকার তা করতে
ডি.আর.ডি.এ'র লোন পাওয়ার সুযোগগুলি দেওয়া হয় না সেজন্য একটা বিচ্ছিন্ন ভা

সরকার ট্রাইবালদের দিচ্ছে, শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবসদের জন্য এবং চা নর শ্রমিকরা যাতে পায় সেদিকে লক্ষ্য রাখার জন্য বলছি বিশেষ করে আদিবাসী য়। ওখানে শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবসদের জনসংখ্যা বেশি। অনেক টাকা দেওয়া হয় না, আবার দিলেও সঠিকভাবে খরচ করা হয় না, এইসব শুনে তাঁদের সরকার বিরোধী মনোভাব গড়ে উঠছে। কেন্দ্রীয় সরকার এইভাবে সরকারের বিরুদ্ধে দেওয়ার প্রচেষ্টা করছেন। অনেক সময় আমরা শুনি যে টাকা খরচ করছে না, ফেরত যাচ্ছে। যেখানে খরচা করার দরকার সেই ব্যাকওয়ার্ড কান্ট্রি ট্রাইব্যাল কমিউনিটিতে সেই য়ের জন্য চেষ্টা করার কথা বলে এই সাপ্লিমেন্টারি গ্র্যান্টসকে সমর্থন করে আমি র বক্তব্য শেষ করছি।

[3-30—3-40 p.m.]

**শ্রী নারায়ণ মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ১৯৯২-৯৩ সালের তিরিক্ত ব্যয় বরাদ্দ দাবি উত্থাপন করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি। সমর্থন ছি এই জন্য যে রাজ্যসরকার সাধারণ এবং পুলিশ প্রশাসনকে আরও গতিশীল করতে জনস্বার্থে রাজ্যের নিয়ন্ত্রণ যাতে অব্যাহত থাকে তার জন্য এটা এনেছেন, সেজন্য সমর্থন ছি। একটু মুশকিল হল, আপনি জানেন এই অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবির উপর যে চনা আমাদের রুলস অফ প্রসিডিওরে বলা আছে যে, বক্তব্যগুলি সীমাবদ্ধ রাখতে এই সমস্ত বিষয়ের উপর যে ব্যয়-বরাদ্দের দাবি তিনি এখানে উত্থাপন করেছেন য় অতীশবাবু অভিজ্ঞ এবং পুরনো মানুষ এখানে বহু কথা বলে গেলেন যা অতিরিক্ত াদ্দের দাবির মধ্যে নেই। যেটা সাধারণভাবে আলোচনা হল, রাজ্যপাল মহাশয়ের মধ্যে আলোচনা হল, আজকে সেই আলোচনা করেছেন। আগামী কাল বিরোধীপক্ষ ই কথা বলবেন, এটা বোঝা যায় না, কোন দাবি কিসের জন্য আপত্তি জানাচ্ছেন মনে হয় মাননীয় মন্ত্রী যিনি উত্তর দেবেন তিনিও ভালভাবে বুঝতে পারবেন কিনা । মাননীয় অতীশবাবু বললেন এত কোটি টাকা মঞ্জুর করবেন মুশকিল হল এ দিকে খে এক নম্বর ডিমান্ডে ওয়েস্টবেঙ্গল ব্রাঞ্চ তার যে কাজকর্ম আছে মাননীয় অধ্যক্ষ নেতৃত্বে আমরা মনে করি তাঁর খুব ভাল কাজ কর্ম আছে। কমনওয়েলথ পার্লামেন্টারি য়েশন যাতে হয় তাঁর জন্য যে অতিরিক্ত ব্যয়ের দাবি এখানে উত্থাপিত হয়েছে তাকে করব না? এটা কি করে হবে। এখানে রয়েছে, ১৯৯১ সালে নির্বাচন হল, আমরা লাম, জিতে গেছি, আলো করে বসে আছি। পার্লামেন্টেও হয়েছে তাঁর জন্য যে ব্যয় তাঁর ব্যয় অতিরিক্ত এখানে উত্থাপিত হয়েছে আমরা সমর্থন করব না? অনেক আছে যা সমর্থন করতে হয়। সিমপোসিয়াম, সেমিনার ইত্যাদির ব্যয়কে সমর্থন করব হেতু সরকার পক্ষ সেমিনার করছে অতএব বিরোধীপক্ষকে বিরোধিতা করতে হবে। কথা বলা হয়েছে। ভূমিসংস্কারের কথা উঠেছে, তা আমাদের রাজ্যে যতগুলি কাজে ভ করেছে তাঁর চাবিকাঠি হচ্ছে এই ভূমিসংস্কার। গ্রামের অর্থনীতিকে চাঙ্গা করার র হাতে আজকে টাকা এসেছে, তাঁরা তাঁদের জীবিকা নির্বাহ করতে পারছে, শিক্ষা, ব্যবস্থা যাই করুক তাঁর সব কিছুর মূল হচ্ছে এই ভূমি সংস্কার।

আমাদের আবাসনের ডিমান্ড নাম্বার ৩৬। ১৯৯২-৯৩ সালে এই বিভাগের আ যত ফ্ল্যাটবাড়ি হয়েছে আগে কখনও এত ফ্ল্যাটবাড়ি তৈরি হয়নি। ইতিমধ্যে ১২৭১টি বসবাসের উপযোগী হয়ে গেছে। গরিব মানুষদের জন্য ১০৪৭টি গৃহ নির্মাণের প্রকল্প নেওয়া হয়েছিল এবং তার মধ্যে ৯০৪০ গৃহ নির্মাণের প্রকল্প যৌথ উদ্যোগে গ্রহণ ক চেষ্টা চলছে। এটাকে নিশ্চয়ই সমর্থন করতে হবে। ইরিগেশন—ডিমান্ড নাম্বার ৬০— অ্যান্ড মাইনর ইরিগেশন, এক্ষেত্রে সেচের ব্যাপারে আমি বলব, আমার বাড়ি সুন্দরবন এলা নদী বিধৌত অঞ্চলে। সেখানে আগে প্রতি বছর নদীবাঁধগুলি একের পর এক ভেঙ্গে এবং তার ফলে মানুষের দুঃখ-কষ্টের সীমা থাকত না। কিন্তু বর্তমান সরকার ঐ বাধগুলি যথাযথভাবে নিয়ন্ত্রণের মধ্যে রেখেছেন। এখন আর সেগুলো ভেঙ্গে বন্যা কবলিত হ অবস্থায় নেই। তাই এই খাতে যে অতিরিক্ত অর্থের দাবি উত্থাপিত হয়েছে তাকে নিশ্চ সমর্থন করতে হবে। উত্তরবঙ্গের তিস্তা বাঁধ প্রকল্প একটা বহুমুখী উন্নয়ন প্রকল্প। ব নিয়ন্ত্রণ, বিদ্যুৎ উৎপাদন, চাষবাসের ব্যবস্থা, জল নিষ্কাসন—সমস্ত কিছু একটি প্রকল্পের ম দিয়ে হবে। সেক্ষেত্রে কেন্দ্রীয় সরকার প্রয়োজনীয় অর্থ রাজ্যকে দেননি। তার জন্য অতিরি ব্যয়ের যে প্রস্তাব রাখা হয়েছে নিশ্চয়ই এটা প্রশংসনীয় দাবি এবং নিশ্চয়ই তাকে সমর্থ করতে হবে। বিরোধী পক্ষ যারা এটা সমর্থন করছেন না তারা চান না তিস্তা প্রকল্প রূপায়ি হোক। আজকে আমরা জানি যে, সামগ্রিকভাবে রাজ্যে বিদ্যুৎ উৎপাদন বেড়েছে। কোনও গ্রা ট্রান্সফর্মার নষ্ট হয়ে যাওয়ার মানে এই নয় যে আমাদের রাজ্যে বিদ্যুতের উন্নতি হয়নি। আমাদের নিজেদের উপলব্ধির মধ্যেই রয়েছে যে বিদ্যুৎ-ব্যবহার উন্নতি হয়েছে এবং বি ইউনিটগুলির আরও বেশি বেশি উৎপাদন করছে এবং তার ফলে সরবরাহ ব্যবস্থা উ ঘটেছে। তবে সাবজেক্ট কমিটি অন পাওয়ারের সদস্য হবার সুবাদে অবহিত হয়েছি বি রাজ্যের ইউনিটগুলি দেখে যে, শুধুমাত্র থারমাল প্রোজেক্টের মাধ্যমে বিদ্যুৎ সমস্যার সমা হবে না, এক্ষেত্রে হাইডাল প্রোজেক্ট চাই। হাইডাল প্রোজেক্ট ছাড়া আমাদের রাজ্যে বি সমস্যার সম্পূর্ণ সমাধান বোধ হয় সম্ভব হবে না। অবশ্য হাইডাল প্রজেক্টের কথ অবশ্য সেটা হয় না। তবে এক্ষেত্রে উদ্যোগকে নিশ্চয়ই সমর্থন জানাতে হবে।

এরপর আসছে পানীয় জল সরবরাহ—ডিমাড নাম্বার ৩৫। এই খাতে অতি চাওয়া হয়েছে নিশ্চয়ই তা সমর্থন করতে হবে। হলদিয়া ডেভেলপমেন্ট প্রোজেক্ট অর্থ পানীয় জলের ব্যবস্থা করবার জন্য এই অতিরিক্ত বরাদ্দ চাওয়া হয়েছে। গ্রামাঞ্চলে ২০ মানুষ অধ্যুষিত অঞ্চলে পানীয় জল সরবরাহ করবার জন্য অতিরিক্ত টাকার দাবি য হয়েছে, এটা একটা অত্যন্ত ভাল কাজ, একে নিশ্চয়ই সমর্থন করতে হবে। ডিমান্ড না ৫১—লোন ফর ফিশারিজ—নিশ্চয়ই একে সমর্থন করতে হবে। কংগ্রেস আমলে এই ফিশারিজ কখনই এত বেশি হয়নি। আজকে এর স্বার্থে যন্ত্রচালিত নৌকা, মৎস্য রাস্তাঘাট ইত্যাদি সমস্ত ব্যবস্থা করা হয়েছে, এটা অত্যন্ত সুন্দরভাবে করা হয়েছে এবং ফলে গাছের উৎপাদন বেড়েছে। তাই আজকে রাজ্যের বিভিন্ন জনমুখী উন্নয়ন প্রকল্পের যে সাপ্লিমেন্টারি ডিমান্ড উত্থাপন করা হয়েছে তাকে নিশ্চয়ই সমর্থন করতে হবে। এই আমার বক্তব্য শেষ করছি।

[3-40—3-50 p.m.]

**শ্রী সুনীলকুমার ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে অতিরিক্ত বরাদ্দ এখানে পেশ করেছেন, আমি তাকে সম্পূর্ণভাবে সমর্থন জানাচ্ছি। এই সমর্থন য়ে আমি সভায় দু-চারটি কথা বলতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মন্ত্রী মহাশয় যে ২৪টি বিষয়ে অতিরিক্ত ব্যয়-বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন, এটা ন্ত ন্যায় সঙ্গত এবং যুক্তিযুক্ত বলে আমি তাকে আন্তরিকভাবে সমর্থন জানাচ্ছি। আমরা খছি যে আজকে গোটা ভারতবর্ষের জাতীয় পরিস্থিতি কোন অবস্থায় এসে দাঁড়িয়েছে। কে এই ধরনের যে ব্যয়-বরাদ্দ সেটা মাননীয় অর্থমন্ত্রীকে বাধ্য হয়ে করতে হচ্ছে, এটা নে যারা বিরোধী দলের সদস্য তারা স্বীকার করতে চাননা। তারা একথা বলতে চাননা আন্তর্জাতিক অর্থ ভান্ডার থেকে যে ঋণ নেওয়া হয়েছে তার সুদ সমেত অনেক বেশি আমাদের ফেরৎ দিতে হচ্ছে। এখন যে পরিমাণ বিদেশি ঋণ নেওয়া হচ্ছে তার ১০০ শেরও বেশি লাগছে আগেকার ঋণ ফেরত দিতে। আজকে এইভাবে গোটা ভারতবর্ষ মৃত্যু ফাঁদে জড়িয়ে পড়েছে, সেটা তাঁরা স্বীকার করতে চান না। আজকে এর অবশ্যম্ভাবী হিসাবে আই.এম.এফ-এর নির্দেশে একদিকে যেমন রেলের ভাড়া, যন্ত্রাংশের মাসুল বাড়ছে, নি অপরদিকে প্রতিটি জিনিসপত্রের দাম বেড়ে যাচ্ছে। তার ফলে এই অতিরিক্ত ব্যয়-দ্দ দাবি করতে হয়েছে। কাজেই এই দাবির ন্যায় সঙ্গত এবং সেজন্য এই দাবিকে আমি জানাচ্ছি। কিন্তু মাননীয় বিরোধী দলের সদস্যরা সেটা স্বীকার করতে চাননা যে ই নীতির ফলে আজকে এই ধরনের তীব্র মূল্য বৃদ্ধি ঘটেছে এবং জাতীয় ক্ষেত্রে গোটা বর্ষে একটা বিপর্যয়ের দিন ঘনিয়ে এসেছে। এখানে একটা স্ট্যাটিসটিক দিলে সেটা রভাবে বোঝা যাবে। কিন্তু আমার সময় কম, সেজন্য আমি সেদিকে যাচ্ছিনা। আমি সংক্ষেপে একথা বলতে চাই যে দেশি উৎপাদকদের চেয়ে বিদেশি উৎপাদকরা এখানে সুযোগ পাবে এবং সেটা আই.এম.এফ-এর ঋণের শর্ত অনুসারে। আজকে যে কুমীর কটে এই ভারতবর্ষে ঢোকানো হয়েছে সেই কুমীর যে শুধু গরিব মানুষদেরই খাবে তা য় সমস্ত রাঘব বোয়াল এই ভারতবর্ষের বুকে আছে তাদেরও তারা খেয়ে ফেলবে, এটা পূর্ব লক্ষ্যণ এবং সেটা এখানে সূচীত করেছে। আজকে টাকার সম্পূর্ণ বিনিময়যোগ্যতার পেট্রোলিয়ামজাত সমস্ত জিনিসপত্রের দাম বেড়ে যাচ্ছে সমস্ত জিনিসের দাম বেড়ে যাচ্ছে, য়য়গুলি তাদের জানা দরকার। আজকে ব্যাঙ্ককে বেসরকারি করার প্রচেষ্টা চলছে। এই আই.এম.এফ-এর ঋণের শর্ত অনুযায়ী। এত কিছুর মধ্যেও কেন্দ্রীয় সরকারের যে সেটা আমাদের বলতে হচ্ছে। পরিকল্পনা খাতে আমাদের যে ২১৫ কোটি টাকা দেবার টা তারা দিচ্ছেন না। স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে ৪১৩ কোটি টাকা তারা ক্ষতি করেছেন ঙ্গে। বিক্রয়কর ৭৮ কোটি টাকা, সেখানে আপনারা পশ্চিমবঙ্গের ন্যায্য পাওনা দিচ্ছেন থচ আপনারা বলছেন যে বিদ্যুৎ উৎপাদন হচ্ছে না, জীবনদায়ী ঔষধ নেই হাসপাতালে। এই বঞ্চনার কথা বলছেন না। আপনারাও তো এই পশ্চিমবঙ্গের মানুষ, আপনারা তার সঙ্গে বলতে পারেন নি যে পশ্চিমবঙ্গের যে ন্যায্য পাওনা সেটা মিটিয়ে দিতে না মিটিয়ে দিলে আজকে পশ্চিমবাংলায় পরিকল্পনা খাতে যে ব্যয়-বরাদ্দ ধরা ছিল মস্তগুলি করা যাচ্ছে না। এই বিষয়গুলি আপনারা দায়িত্বশীল মানুষ হিসাবে কেন

বলতে পারেন না সেটা আমি বুঝতে পারছি না। এছাড়া আমরা দেখতে পাচ্ছি
সরকারের দাবি যেখানে রয়েছে ৫৬২ কোটি টাকা সেখানে বিদ্যুৎ সংস্থাগুলির কা
কেন্দ্রীয় সরকার ২৮৮ কোটি টাকা পাবে। এই টাকাটা আমাদের যদি দিয়ে দেওয়া হয়
এই টাকা দিয়ে বিদ্যুৎ সংস্থাগুলির টাকা মিটিয়ে দিয়েও পশ্চিমবাংলার কিছু পাওনা
এই বিষয়ে আপনারা কেন বলেন না? বিদ্যুতের বেহাল অবস্থার কথা তুলে ধরছে
কেন্দ্রীয় সরকারের নীতির ফল, পশ্চিমবাংলার প্রতি বঞ্চনার ফল এই কথা ত
অস্বীকার করতে পারবেন না। এখন বিদ্যুৎ বেড়েছে আপনারা স্বীকার করেছেন, খু
কথা। ২৭৮ মেগাওয়াট বেড়েছে, গত ২ বছরে ৩০ পারসেন্ট বেড়েছে। গোটা ভা
এইরকম রাজ্য নেই সেখানে ৩০ পারসেন্ট বিদ্যুৎ বেড়েছে। আমাদের রাজ্যে সেটা
মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভূমিসংস্কারের উপর কটাক্ষ করা হচ্ছে, পঞ্চায়েত ব্যবস্থার
কটাক্ষ করা হচ্ছে। এটা কি হিসাবে করা হচ্ছে আমি সেটা বুঝতে পারছি না। আজ
সাপ্লিমেন্টারি এস্টিমেটস ফর দি ইয়ার ১৯৯২-৯৩ রাখা হয়েছে সেখানে নির্দিষ্ট ২৪
উপর এখানে রাখা হয়েছে। এই নির্দিষ্ট ২৪টি দপ্তরের উপর বলতে গিয়ে ওনার
ভানতে শিবের গীত গাইলেন। আজকে যেখানে ভূমিসংস্কারের উপর কটাক্ষ করা
পঞ্চায়েত ব্যবস্থার উপর কটাক্ষ করা হয়েছে সেখানে আমি এই কথা বলব যে ভূমিসং
ক্ষেত্রে পশ্চিমবাংলা প্রথম এবং এই প্রথম হওয়ার ফলে কৃষি উৎপাদনের পশ্চিমবাংলা
হয়েছে, রেকর্ড পরিমাণ উৎপাদন হয়েছে। এই পশ্চিমবাংলার বন-সৃজনে প্রথম, মৎস উৎ
প্রথম এবং স্বাক্ষরতার প্রথম। তারপর ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে প্রথম। বৃহৎ শিল্প, ইস্পাত
শিল্প তৈরি করবার সমস্ত রকম পরিবেশ এখানে রয়েছে। পাট শিল্পের নানারকম উন্নতি
দরকার, এখানে সেই পরিবেশ সৃষ্টি করা হয়েছে। অন্যান্য শিল্পের সাথে চর্ম শিল্পের
রকম কারখানা খোলার পরিবেশ এখানে সৃষ্টি করা হয়েছে। এইরকম একটা সময় আপ
সমালোচনা করছেন পঞ্চায়েত ব্যবস্থার। পঞ্চায়েত ব্যবস্থা সম্পর্কে আমি কয়েকটি কথা ব
চাই। যখন গোটা দেশে আগুন জ্বলছে এই পঞ্চায়েত ব্যবস্থা থাকার ফলে পশ্চিমবা
গ্রামে-গঞ্জে কোনও রকম সাম্প্রদায়িক দাঙ্গা-হাঙ্গামা হতে পারে নি। আমাদের আম কি
এমন জায়গায় ছিল যেখানে কে হিন্দু কে মুসলিম সেই প্রশ্ন বড় না করে পঞ্চায়েত ব্যব
সঙ্গে ওতঃপ্রতভাবে জড়িয়ে সমস্ত কিছু মেনে নিয়ে সাম্প্রদায়িক সম্প্রীতি বজায়
পশ্চিমবাংলার বুকে সম্ভব হয়েছে। আপনারা সেখানে কটাক্ষ করছেন? হয়ত আপনাদে
ভাল লাগেনি বলে কটাক্ষ করেছেন।

(এই সময় লালবাতি জ্বলে ওঠে)

আমার আর সময় নেই, মাননীয় মন্ত্রী মহাশয় অতিরিক্ত যে ব্যয় বরাদ্দের দাবি এখানে
করেছেন তাকে আর একবার সমর্থন জানিয়ে বক্তব্য শেষ করছি।

[3-50—4-00 p.m.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অতিরিক্ত ব্যয়-বরাদ্দের বি
অংশগ্রহণ করতে গিয়ে আমি প্রথমেই মাননীয় বিরোধী দলের সদস্যগণ, মুখ্য

টীশ সিনহা এবং অন্যান্য সদস্যরা যে ছাঁটাই প্রস্তাব এনেছেন তাকে বিরোধিতা করে মূল তিরিক্ত ব্যয়-বরাদ্দের সমর্থন করে আমি কতকগুলি কথা বলব। বলার আগে ঘন্টা খানেক গে শ্রী অতীশ সিনহা মহাশয় যে প্রশ্নগুলি তুলেছেন তার প্রতিবাদে আমি জবাব দেবার ষ্টা করব এবং প্রয়োজনে তা খন্ডন করার চেষ্টা করব। প্রশ্নগুলো অবশ্য উনি ভিন্নভাবে লছেন। আমি এটা সর্বভারতীয় ক্ষেত্রে এবং ভিন্ন ভিন্ন ক্ষেত্র করে যাওয়ার চেষ্টা করব। র্বভারতীয় ক্ষেত্রে মাননীয় সিনহা বলেছেন যে দেশের উন্নয়নের ক্ষেত্রে বিদেশি ঋণ নেওয়া ক। তবে তখনই বেঠিক হবে যদি আমরা ঋণের ফাঁদে ব্রেজিল ইত্যাদির মতো জড়িয়ে ই। আমি এখান থেকেই শুরু করছি। উনি বলেছেন, ঋণের ফাঁদে যদি জড়িয়ে যাই তাহলে টা বেঠিক হবে। ঋণের ফাঁদে জড়িয়ে যাওয়ার একটি নিরিখ আছে, মাপের একটি উপায় াছে। যদি এমন হয় যে, যে বিদেশি ঋণ নিচ্ছি তার একশো ভাগের বেশি যাচ্ছে বিদেশি ণ ফেরত দিতে, তখনই কিন্তু আমরা ঋণের ফাঁদে জড়িয়ে গেলাম। তাই মাননীয় সিনহা, ামি আপনাকে অভিনন্দন জানাই যে, আপনি কিছুটা অজ্ঞাতসারে আমাদের যুক্তি মেনে নিয়ে ই কাজটি যে অন্যায়, সেটি স্বীকার করলেন। বিদেশি ঋণ নেওয়াটা যে অন্যায় সেটা এই ারে স্বীকৃত হল। তাহলে এর থেকে বাঁচার বিকল্প পথ কোথায়? এটা বলতে গেলে বলতে , মাননীয় সিনহা বলেছেন,—যেটা সাধারণ যুক্তি হিসাবে ব্যবহার করা হয়,—তাহলে রা কি করব? আমদানি না করলে উৎপাদন ইত্যাদি সমস্ত কিছু বন্ধ হয়ে যেত। আমরা াল ডিজেল আমদানি করতে পারতাম না। আমরা যে আমদানি করি তার মধ্যে আমদানী পেট্রোল ডিজেলের জন্য কত শতাংশ? আমদানি বিলে পেট্রোল ডিজেলের জন্য যে ব্যয় তার সমপরিমাণ, তাঁর চেয়ে বেশি, যেটা পেট্রোল ডিজেল নয়, যন্ত্রপাতি, কোনও সাধারণ পাতি, ভোগ্যপণ্য, কোনও দ্রব্য কেনার জন্য ব্যয় হয়। এর মধ্যে বিলাস সামগ্রী, মোটরযান, সঙ্গে সাধারণ মানুষের কোনও যোগ নেই, এই অংশতে, এই অংশটা পেট্রোল ডিজেল , এই অংশটা গত কয়েক বছর লাফিয়ে লাফিয়ে বৃদ্ধি পেয়ে হয়েছে ৭০ শতাংশ। যেখানে বছরে ফারাক ৮০০ কোটি ছিল, '৮০-র দশকে পাঁচ হাজার কোটিতে চলে যায়, র্জাতিক অর্থ ভান্ডার থেকে ঋণ নিতে হয়। আমদানিকে আরও উদার করার ফলে এবং ানি বাড়েনি বলে এই ফারাক বৃদ্ধি পায়। আপনারা এই সমস্যা সৃষ্টি করে ঋণের ফাঁদে য় পড়েছেন। আপনি যেটা বলেছেন যে, তাহলে উৎপাদন থেমে যাবে, এই ব্যাপারে রা দায়িত্ব নিয়ে বলছি, সাধারন মানুষের যা প্রয়োজন—খাদ্যশস্য, পরিধেয় বস্ত্র, বাসস্থান সামাজিক প্রয়োজনীয় পরিকাঠামো—সিঙ্গাপুরের মতো ছোট্ট ভূখন্ড যদি আমাদের হত বলতাম যে আমাদের স্থানীয় বিশাল যে সম্পদ আছে তাকে কেন্দ্র করে স্বনির্ভর যায় এবং আমদানি বিলকে কমানো সম্ভব। আপনি বলেছেন, টাকা নেই, কি করব? সম্পদের যুক্তির কথা বললাম এখানে। অর্থ নেই, তাই বিদেশ থেকে ঋণ নেওয়া বলছেন। অনেক হাত জড়ো করে বিদেশি ঋণ কত পান আপনারা? দশ হাজার কোটির এক একটা বছরে। ৫০ হাজার কোটি টাকার মতো কালো টাকা যা জমা আছে এখানে, জার কোটি টাকা, পাঁচ ভাগের এক ভাগ যদি উদ্ধার করতে পারতেন, তাহলে এই র সৃষ্টি হত না।

ভূমি সংস্কারের ক্ষেত্রে এই বক্তব্যটির সিনহা মহাশয়ের এবং এরজন্য আমি পুরনো দেখে এলাম। উনি আগেরবার যা বলেছিলেন এইবার সেই একই কথা বলেছেন এবং

আমিও আগেরবারের মতো এবারেও আরেকবার উত্তর দিচ্ছি। ভূমি সংস্কার কো দাক্ষিণ্যের ব্যাপার নয়, সেটা হচ্ছে ফান্ড ম্যানেজমেন্ট স্টাডিজের ভিত্তিতে আমাদে ৩৪১টি ব্লকের যে তথ্য সেই তথ্য অনুযায়ী আমাদের রাজ্যে ২৫টি এবং কে অঞ্চলের একই তথ্য। আপনারা তো বিঘাকে ঘৃণার চোখে দেখেন কিন্তু সেই বি আমরা রেকর্ড খাদ্যশস্য উৎপাদন বৃদ্ধি করতে পেরেছি, সবচেয়ে বেশি এতে রে করেছি। এটা কিন্তু আমরা কোনও জমিদার-জোতদারের জমির থেকে পাইনি, আ কৃষকের জমির থেকে পাই না, আমরা পাই খুবই ক্ষুদ্র কৃষকের জমির থেকে। আমরা একর প্রতি ফসল ফলাতে পেরেছি এবং কর্মসংস্থানের ক্ষেত্রে রেকর্ড বৃদ্ধি ক ভূমি সংস্কারের মাধ্যমে। আমরা একথা বলছি না যে আমূল ভূমি সংস্কার করেছি, করেছি তাতে একটা পরিবার পিছু যা হিসাব দিয়েছি সেই হিসাব অনুযায়ী এক একটু কম জমি হয়তো পেয়েছেন, এক্ষেত্রে বিভ্রান্ত হবেন না, ওই এক একরের ি জমিতে কিন্তু আমরা সেচের জল পৌঁছে দিতে পেরেছি। এবং কোনও কোনও ক্ষে জমির থেকে ১ ফসলীর জায়গায় ২-৩-৪ ফসলী ফলানো সম্ভব হয়েছে। কিন্তু সমস্যার সমাধান হয়না তবুও আমি বলছি আগে যে অবস্থা ছিল তার থেকে একটু উন্নতির মুখ দেখেছেন। সেটাতে কি আপনাদের খুব কষ্ট হচ্ছে মাননীয় সিনহা ম এক্ষেত্রে কিন্তু একটি কথা বলি এটা কিন্তু সম্ভব হয়েছে ভূমি সংস্কারের ফলে। অ উদারনীতি সম্পর্কে নানারকম তথ্য পাই, এই উদারনীতিটা কি সেটা একটু করি—উদারনীতি হচ্ছে সমান প্রতিযোগিতা, সমান প্রতিযোগিতা হচ্ছে সমান সুযোগ। ক্ষেত্রে যে সমান সুযোগ দেওয়া হচ্ছে সেটা ভূমি সংস্কারের পথ বেয়ে। ভূমি সংস্কারে দিয়েই এই সমান সুযোগ পেতে পারেন। যাইহোক আমি ওইসব বিতর্কে না গিয়ে আ ব্যয় বরাদ্দ যেটা নিয়ে আমি বলছি সেটা হচ্ছে যে এই কাজের ব্যাপারে পাছে কে তোলেন সেই কারণে রাজ্য সরকার নিজে এটা দেখে, না, সেন্টার ফর সোশ্যাল রিসার্চ তাদের দিয়ে করানো হয়। গত ১৫ বছরে খাদ্যশস্য উৎপাদনে ৭৬ লক্ষ টন ১২৮ লক্ষ টনে যে বৃদ্ধি পেয়েছে তার পেছনে সবচেয়ে বেশি কোনও জিনিসটা কাজ মাননীয় সিনহা মহাশয় জানেন? কলেজে আপনি আমার অগ্রজ ছিলেন, এখানেও ভালো লাগবে আমাদের যে রিগ্রেসান সেটা মামুলি রিগ্রেসান নয়, বলে না, ইকো রিগ্রেসন বলা হয় এবং সেখানে এরার টার্ম সরিয়ে সমস্ত ভেরিয়েবিলিটি ট্রাই করেছি হাই ইয়েল্ডিং এবং ফার্টিলাইজার ও ভূমি সংস্কার ও সেচ সবচেয়ে বেশি হবে। মা সিনহা মহাশয়, সেখানে ভেরিয়েবিলিটির রিগ্রেসনকে আমরা ক্যাচ করেছি, সেটাকে ভূমি এবং সেচে এটা করতে পেরেছি। প্রমাণিত তথ্যাদি এই অবধি আছে এবং আমরা এগোব। এটা রাজনৈতিক দৃষ্টিভঙ্গি এবং আর্থিক দৃষ্টিভঙ্গির সমাহারে। এরপরে একটি এসেছে পাটিগণিতিক। মাননীয় অতীশদা প্রশ্ন করেছেন খানিকটা মুদ্রাদোষের মতো যে আ বাজেটের সব টাকাটাই প্রায় সরকারি কর্মচারিদের মাইনে দিতে চলে যায়। আমি বাজেট প্রস্তাবে ৮.৪৮০ কোটি টাকা ধরেছি, তার মধ্যে সরকারি কর্মচারী এবং শিক্ষকদের স্তর যোগ করলে হচ্ছে মোট ৩ হাজার ২০০ কোটি টাকা। তার সঙ্গে হয়েছে ১ হাজার ২৮৭ কোটি টাকা অর্থাৎ ৪ হাজার ৩২৭ কোটি টাকা এই ৮ হাজার কোটি টাকার মধ্যে যাচ্ছে এবং এটা ৯০ শতাংশ নয়, ৫১ শতাংশ। মাননীয় ট

।, আমি ওঁনাদের হিসাব খন্ডন করে বলছি যে, অন্যান্য রাজ্যে শিক্ষকদের পুরো বেতন
া, শুধু গ্রান্ট দিয়ে ছেড়ে দেয়। বেশিরভাগ কংগ্রেস শাসিত রাজ্যেই এই অবস্থা, আমরা
ন তাঁদের প্রতি একটু সহানুভূতির হাত বাড়িয়ে দিয়েছি, এতে কি দোষ হয়েছে?
রে বলা হয়েছে ঋণের বোঝা বাড়লো কেন? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই ঋণের
রে আমি বিস্তৃত খবর নিয়ে জানাচ্ছি যে, এই ঋণের মধ্যে সুদের হার বাড়ার কারণ
তথাকথিত কেন্দ্রীয় সরকার সাহায্য যেটা দেয় তার সেটা সাহায্য নয়, তার ৭০ ভাগই
ঋণ মহাজনী কারবার যেটা চুপিসারে এক শতাংশ সুদের হার বাড়িয়ে দিয়েছে। গতবারই
সঞ্চয়ের কথা বলেছি, এইবারও বলছি যে স্বল্প সঞ্চয়ের থেকে নীট যেটা পাই—পুরনো
য়র ব্যাপারে সেটাই ফেরৎ দিতে হয় এবং সেই ব্যাপারে অর্থ কমিশনের কাছে বারেবারে
ছি যে এটাকে কেন লায়েবিলিটি হিসাবে ট্রিট করা যায় না। যদি করতে পারেন এই
শ আরও নেমে যাবে, এই হচ্ছে কিন্তু হিসাব ৯২ শতাংশ, ৯১ শতাংশ এর মধ্যে যে
নাল এরার খুব সিগনিফিকান্ট, এটা আপনাদের কাছে আমি আশা করিনি। এর পরের
আসছি পরিকল্পনা বাজেট এত কমল কেন, আমি একটা ফ্যাক্টার অ্যানালাইসিস করছি।
নীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে জানাচ্ছি '৮৫ থেকে '৯০ সালের মধ্যে আমাদের
কল্পনার বাজেটে ধরা ছিল ৪,১২৫ কোটি টাকা; কত খরচ হল প্রায় ১০০ শতাংশ। তাঁর
্য কতটা কেন্দ্র দিলেন, কতটা রাজ্য দিলেন—কেন্দ্রীয় সরকার দিলেন ২৫ শতাংশ, আর
গরিব রাজ্য সরকার দিলেন ৭৫ শতাংশ। '৯০-'৯১ সালে যেহেতু আপনারা বেতন
র্বিন্যাস করেছিলেন, তাই পরিকল্পনার বাজেটে '৯০-'৯১ সালে আমরা বেতন পুনর্বিন্যাস
এবং এর পরেও সেই বছরেই পরিকল্পনার বাজেট ৮৪ শতাংশ রক্ষা হয়। যদিও আমরা
ছি, পুনরুক্তি করেই আবার বলছি বক্রেশ্বরের জন্য ঋণ বাবদ অর্থ ১৩৪ কোটি টাকা
ছিল, সেই বছরেই সেটা পেলে শতকরা ৯৩ শতাংশ রক্ষা করা যেত। দেখুন এর মধ্যে
পরিকল্পনার কোনও আঘাত এল না, '৯২-'৯৩তে আঘাত এল, আগের সব ক'টা
য়েবলস এখানে আছে। কিন্তু বাড়তি ২টি নয়েজ এলিমেন্ট এল, '৯১-'৯২তে কি হল,
হল আগে যা হয়নি, কখন বলা হল ২১৫ কোটি টাকা কেন্দ্রীয় সরকার ঋণ দেবেন
যুক্তিতে বলা হল, যেহেতু সপ্তম যোজনায় পরিকল্পনা বাবদ এই রাজ্য কম পেয়েছে,
ন্য এই যুক্তি খাড়া করা হয়, আর ক্ষতিপূরণ বাবদ, কোনও দয়া-দাক্ষিণ্য নয় ২১৫
টাকা দেবার কথা লিখিতভাবে জানানো হয়েছিল সেটা মাননীয় সদস্য জানেন। আর
সঞ্চয়ের উপর আঘাত, এটা নিয়ে আমি বাজেটে বলেছি, এটার ব্যাপারে আমি আর
ক্তি করতে চাইনা। এর সঙ্গে শেয়ার মার্কেটের কেলেঙ্কারী, মিউচুয়াল ফান্ডের সুদের
টাকা বাড়িয়ে রাজ্য থেকে এনে ঐখানে ঢালা হল তার জন্য ৪১৩ কোটি টাকার ক্ষতি
১৫ আর ৪১৩ যোগ করলে হয় ৬২৮ কোটি টাকা, পরিকল্পনার বাজেটে বরাদ্দ ছিল
কোটি টাকা, বিয়োগ করলে হয় ৮৫৮ কোটি টাকা, এটা পরিকল্পনা বাজেট হতে
৯১৩ কোটি টাকায় আমরা শেষ করি। এই পরিস্থিতিতে দাঁড়িয়ে আমাদের নিষেধাজ্ঞা
হয়েছে এক এক মাসে। যেখানে ৭৪ কোটি টাকা স্বল্প সঞ্চয় বাবাদ যে অংশ আমরা
সেই ৭০ থেকে ৪০, ৪০ থেকে ৩৪, ৩৪ থেকে ১০, ১০ থেকে ৫ এইভাবে যখন
তখন আমাদেরকে নিষেধাজ্ঞা দিতে হয়েছে। মাননীয় সদস্য অতীশ মহাশয় ওর কান্দি
কথা বললেন, মাননীয় সদস্য সিনহা মহাশয়ের মাধ্যমে কান্দি অঞ্চলের সমস্ত

সাধারণ মানুষকে জানিয়ে দিতে চাই, যে জিনিস আগে কখন করতে হয়নি, বহু মতো আমাদেরকে বলতে হয়েছে, এই নিষেধাজ্ঞা আরোপ করতে হচ্ছে। ঐ আঘাতে রাজ্য সরকার নয়, আন্তর্জাতিক অর্থ ভান্ডারের ঋণের শর্ত এর সাথে যুক্ত, যে আঘাত হানতে চেয়েছিলেন, যেহেতু বাজেট বক্তৃতায় বলেছি, তাই আমি আর বললাম। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উনি জিজ্ঞাসা করছিলেন ৭৪৪ কোটি টাকা একটা অর্থ বাজেটে ধরেছিলেন। তাঁর চেয়ে কম হল কেন, ঐ হিসাবটা আমি ব ৩০০ কোটি টাকার উপর স্বল্প সঞ্চয়ে আঘাত, ২০০ কোটি টাকা ঋণ হিসাবে লি পাওয়া, ১৫০ কোটি টাকা কেটে নেওয়া এবং সেসও অন্যান্য হিসাব আমরা দিয়ে কোটি টাকা না পাওয়ায় ৮২০ কোটি টাকায় ক্ষতি হয়। এখানে দাঁড়িয়ে মাননীয় অতীশ সিনহা মহাশয় আমাকে বলেছেন ৭০১ কোটি টাকা যেটা বলেছি, ওর সন্দে ২০ শতাংশও পেয়েছি কিনা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি জানি বিধানসভায় বক্তব্য রাখার অর্থ কি, আমি আপনাকে আপনার মাধ্যমে এই সভাকে নম্রতার সঙ্গে চাই ৮৮৭ কোটি টাকার প্রতিটি অর্থের জন্য শুধু সরকারি নির্দেশ নয়, এমবার্গো তু অর্থ প্রতিটি দপ্তরে দেওয়ার জন্য রিলিজ অর্ডার দিয়ে দেওয়া হয়েছে। এবং হতে পারে কোটি টাকার হয়ত বেশি খরচ হবে যা মনে হচ্ছে। আপনাদের খুব কষ্ট হবে, কিন্তু ত এই খরচটা হবে। আপনারা জওহর রোজগার যোজনা নিয়ে প্রশ্ন তুলেছেন, মাননীয় উ মহাশয়, আমি আমার বাজেট বক্তৃতায় বলেছি জওহর রোজগার যোজনার ১০০ ভা কিন্তু কেন্দ্রীয় সরকারের নয়, ৮০ ভাগ ওদের, শুধু তাই নয় রাজ্য সরকারের ২০ আছে, এটা যে ছেড়ে দেওয়া হয়েছে তাই নয়, পশ্চিমবঙ্গ অন্যান্য রাজ্যের মধ্যে সঠিকভাবে খরচ করে যে অডিট রিপোর্ট দিতে পেরেছিলেন বলেই অন্য সমস্ত রাজ্যে মধ্যে কংগ্রেসি রাজ্য বহুলাংশে আছে, তাঁদের চেয়েও আগে দিতে পেরেছেন বলে এর জ সেই অর্থ কেন্দ্রীয় সরকার দেয় এবং রাজ্য সরকার তা দিয়ে চালিয়েছে। শুধু তাই আরও অতিরিক্ত—ওরা

[4-00—4-10 p.m.]

যা বলেছেন—এইরকম বরাদ্দ আরও অতিরিক্ত ৩৭ কোটি টাকা দিতে পারেন। আমি কাগজের মাধ্যমে জানলাম, যদিও খবরের কাগজের তথ্যের ভিত্তিতে বলা উচিত নয়। ওরা বাধা দিয়েছেন, ঐ ৩৭ কোটি টাকা যেন না দেওয়া হয়। এর উত্তরটা আপ দেবেন। ১০০ ভাগ পারফরমেন্সের ভিত্তিতে আমাদের যেটা অতিরিক্ত বরাদ্দ, সেটাও আ দেওয়া হচ্ছে না। আপনারা বলেছেন গুণগত ব্যাপার। আপনার তথ্যের বনাম আমার কোনও সংঘাত হয় সেটা চাই না। কনকারেন্ট ইভালুয়েশন রিপোর্ট বলছে, হ্যাঁ পশ্চিমবাংলা স্থানীয় মানুষকে যুক্ত করে এই প্রকল্পগুলি নির্বাচন করে। যখন সর্বভার এর ভিত্তিতে ভূমিহীন, ক্ষেতমজুর, ঐদের কাজ দেওয়া হয় ৮২ শতাংশ, সেখানে পশি দেওয়া হয় ৮৫ শতাংশ এবং গুণগত দিক থেকে, আমি একটা নির্দিষ্ট প্রকল্পের কা আই.আর.ডি.পি, এখানে ৯৯ শতাংশ ক্ষেত্রে সঠিক নির্বাচন করা হয়েছে। আপনাদে আবার আপনাদের কাছে রাখলাম। আপনারা প্রশ্ন করেছেন, বেকারির ব্যাপারে, বাজেটে কি আছে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, নতুন আর্থিক নীতির জন্য ছাঁটাই নী

মানুষকে বেকার বানায়। বেকারি সম্বন্ধে কোনও প্রশ্ন তোলার নৈতিক অধিকার আপনাদের আর কারোর থাকতে পারে, কিন্তু আপনাদের নেই। আপনারা ছাঁটাই নীতির উপর থাকার দরকার, আপনাদের কোনও নৈতিক অধিকার নেই জিজ্ঞাসা করার। মাননীয় ক্ষ মহাশয়, প্রশ্নটা যেহেতু আপনার মাধ্যমে এসেছে, উত্তরটা আপনাকেই দিচ্ছি। হ্যাঁ, বাংলার একজন বেকার যুবক-এর হয়ত মনে হয়, এটা বুঝিবা পশ্চিমবাংলার সমস্যা, ষ্ট্রর একজন যুবকেরও তাই মনে হচ্ছে, তামিলনাড়ুর একজন যুবকেরও তাই মনে তাঁর কারণ ৮০-র দশকে সারা ভারতে এক কোটির মতো বেকার ছিল এখন সেটা কাটিতে এসে পৌঁচেছে। আপনারা বলছেন কলকারখানা বন্ধ, তাই বেকারি বাড়ছে। য় উপাধ্যক্ষ মহাশয়, কলকারখানা সবচেয়ে বেশি বন্ধ কোথায়? মহারাষ্ট্রের সংখ্যা হচ্ছে —বড় কলকারখানা বন্ধ—এটা কংগ্রেস শাসিত রাজ্য। পশ্চিমবাংলা এবং গুজরাটে রকম। প্রতি রাজ্যেই কলকারখানা বন্ধ আছে, তার কারণ গত বছর নয়া আর্থিক ঘোষণা করার পরে দেখা গেল শিল্প উৎপাদনের হার নেগেটিভ হয়ে গেছে। যেটা গত ছরে কখনও হয়নি। যেটা ওরা সৃষ্টি করেছে। এখানে দাঁড়িয়ে আমরা কি বলছি। ৫০ মতো নথিভুক্ত আমাদের এখানে আছে। প্রতি বছর চার লক্ষের মতো অতিরিক্ত যুবক-যুবতী নাম লিখাচ্ছেন। আমরা সেখানে বলছি, আট লক্ষের মতো কর্মসংস্থানের সৃষ্টি করার চেষ্টা করব। আমরা বলছি, স্বনিযুক্তি প্রকল্পে পাঁচ লক্ষের মতো বেকার যুবতীকে যুক্ত করা যাবে। আমি মনে করি, অতীশ বাবুর একটু বিবেক আছে, এই বাধা সৃষ্টি করছে ব্যাঙ্কগুলি। উনি বললেন ঋণ ফেরত দেই না, তাই ব্যাঙ্ক আর ঋণ না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তথ্যগত বিভ্রান্তি আমি চিরতরে দূর করতে চাই, আর.ডি.পি-র ক্ষেত্রে গরিব মানুষকে ঋণ দেওয়ার ক্ষেত্রে যে টালবাহানা চলছিল, সারা বর্ষের ঋণ ফেরত দেওয়ার যে রেকর্ড, তাঁর দ্বিগুণ ভালো রেকর্ড হয়েছে পশ্চিমবাংলায় একটা কথা বলি এই যখন ঋণ মকুব করা হল তারপরে তথ্যটা তাঁর আগের বছর সর্বভারতীয় যে গড় ঋণ ফেরত দেওয়ার ক্ষেত্রে পশ্চিমবাংলার রেকর্ড ভালো। ক পশ্চিমবাংলার ব্যাঙ্কগুলিতে ২০ হাজার কোটি টাকার আমানত, বস্তুত ২১ হাজার টাকার মতো হবে, সুবিধার জন্য বলছি ২০ হাজার কোটি টাকার মতো আমানত তাঁর মধ্যে ঋণ দেওয়া হয়েছে ১০ হাজার কোটি টাকার মতো আমানত। কেন ৫০ র মতো অর্থ ঋণ দেওয়া হবে? মহারাষ্ট্র, কর্ণাটক, তামিলনাড়ুতে সেখানে ৮০ থেকে শতাংশ ঋণ দেওয়া হয়। ঋণ দেওয়ার ক্ষেত্রে কেন এই বৈষম্য? আর কেন আমরা আর জানতে চাইছি যে ঋণ ফেরত দিচ্ছেন না কারা? যদি গরিব মানুষদের ঋণ ফেরত গড় সর্বভারতীয় গড়ের চেয়ে দ্বিগুন হয় আর আপনারা যদি কিছুটা রহস্যজনকভাবে ঋণ ফেরত পান না তাহলে তারা কারা? তারা কোন বড় শিল্পপতি যাদের দিয়েছেন বর আমরা জানি না? আপনারা তাদের খবর দিন, আমরা জানতে চাই তারা কারা। রা কিন্তু সে খবর দিতে পারেন নি। এখানে খুব স্পষ্টভাবে বলছি, সে খবর পাওয়া মাননীয় অতীশদা, আপনি জানেন যে ব্যাঙ্কিং স্টেট সাবজেক্ট নয় এবং জানবেন এটা পাটনাতে গত দু মাস আগে যখন পূর্বাঞ্চলের অর্থমন্ত্রীদের সঙ্গে কেন্দ্রীয় অর্থমন্ত্রী তখন তিনি এটা মেনে নেন এবং মেনে নিয়ে রিজার্ভ ব্যাঙ্ককে দিয়ে একটি কমিটি তাঁর রিপোর্ট এখনও পাওয়া যায়নি। এখানে দাঁড়িয়েই আমরা মনে করছি, আমি

প্রত্যেকের সহযোগিতা চাইছি, স্বনিযুক্তি প্রকল্পে ৫ লক্ষ গরিব যুবক-যুবতীর পাশে
জন্য যে ভরতুকির প্রয়োজন রাজ্য সরকারের দিক থেকে জানাবেন—কেন্দ্রীয় সরকা
দেন না কিন্তু ৫০ ভাগ ছাড়া, অর্ধেক, বাকি অর্ধেক আমরা দিই আর সেগুর সমস্তটা
দিই। আমরা বলছি, ৫ লক্ষের ব্যাপারটা ব্যাঙ্কগুলি মানুন। এই কাজ করার স
অঞ্চলে আমরা পরিষ্কারভাবে বলছি যে বেকার যুবক-যুবতীদের পাশে আমরা দাঁড়া
এক্ষেত্রে আমার জানার প্রয়োজন নেই যে সেই যুবক বা যুবতী কোন পার্টি করেন
সি.পি.এম. করেন না, কংগ্রেস করেন। তাঁর একটিমাত্র পরিচয় জানার দরকার যে তি
কিনা? তবে এটা আমরা জানি যে আমরা যে রাজনীতির মধ্যে দিয়ে যাচ্ছি তা
গরিব যুবক যুবতীই আমাদের কাছে আসবেন। এর পর মদের দোকান সম্বন্ধে যে প্র
হয়েছে সে সম্পর্কে আমি কয়েকটি কথা বলতে চাই। মাননীয় অতীশদা প্রশ্ন করেছে
তা করতে গিয়ে উনি খুব বেছে বেছে কয়েকটি বাক্য প্রয়োগ করেছেন। আমিও
উত্তরটা দিচ্ছি। উনি শুনেছেন, দেখেন নি, যে জেলাশাসকদের কাছে নাকি নির্দেশ
ঢালোয়াভাবে মদের দোকান দেওয়ার। উনি চেয়েছেন আমার উত্তরটা হোক, 'হ্যাঁ' অথ
এর মধ্যে। আমার উত্তর—'না'। আমি খুব স্পষ্টভাবেই বলছি যে, না। উনি ব
আপনারা প্রতিবাদ করেন নি কেন? স্যার, আমি আপনার মাধ্যমে বলছি যে কোনও
কাগজে যখন এটা বেরয় তখন আমি প্রতি কাগজের প্রতিনিধিদের ডেকে বলার
কাগজটা লিখেছিল তারা সেটা বার করেন নি। এই কথাগুলি বলছি তাঁর কারণ
উঠেছে। তারপর উনি আর একটা প্রশ্ন করেছেন যে কেন এত মদের দোকান বাড়াতে
আমি এর পাল্টা ওঁনার কাছে একটা প্রশ্ন রাখছি। অন্য কোনও রাজ্যে হয়েছে কিনা
না, গত প্রায় ৪ বছর ধরে এই দায়িত্ব নেবার পর দেশি মদের দোকান একটিও
বৃদ্ধি করি নি। ১৯৮৯/৯০ সালে ৮৯৮টি দেশি মদের দোকান ছিল, ১৯৯২/৯৩
৮৯৮টি মদের দোকান আছে। এই প্রসঙ্গে আমি যেটা ওঁর কাছে আগেই জানতে চেয়ে
সেটা বলছি যে, অন্ধ্রপ্রদেশ, মাননীয় প্রধানমন্ত্রীর রাজ্য সে কথা ভুলে যাবেন না, সে
একই জনসংখ্যা, এই অবস্থায় আমাদের এখানে দেশি মদের দোকানের সংখ্যা যেখানে
সেখানে অন্ধ্রপ্রদেশে কেন তার চেয়ে প্রায় ২০ গুণ বেশি—১৬ হাজার ৪২৬ তাঁর
দেবেন কি?

(গোলমাল)

একটি কংগ্রেসি রাজ্যের খবর আমি আপনার কাছে জানতে চাইছি।

(গোলমাল)

স্যার, দুটি রাজ্যের জনসংখ্যা যেখানে প্রায় একই সেখানে একটি রাজ্যে ২০ গুণ বেশি
দোকান কেন সেটাই আমি ওঁর কাছে জানতে চেয়েছি। তারপর উনি বলেছেন যে আ
নীতিটা কি পরিষ্কারভাবে বলুন। আমি সেটা বলছি। আমরা বলছি যে স্থান নির্বাচনের
বিধায়কদের যে রকম নো অবজেকশন সার্টিফিকেট দেবার অধিকার ছিল এখনও সম
থাকবে এবং তাঁর সঙ্গে পৌরসভার যা ছিল তা থাকবে। এটাকে আরও কড়াকড়ি

[4-10—4-20 p.m.]

আমি জেলা পরিষদকে যুক্ত করছি। কিন্তু একটা জায়গায় খটকা লাগলো, মাননীয় অতীশদা বললেন যে ওখান থেকে এম.এল.এ.দের বাদ দিয়ে দিন। কেন, সব অবজেকশন খুব অসুবিধা হচ্ছে? তাই বাদ দিতে বলছেন? আমাদের কোনও এম.এল.এ. বলেন নি তাঁরা সব বাদ দিতে চান। আপনিই একমাত্র—আমি ধরে নিচ্ছি আপনাদের দলের আপনারা আসলে নো অবজেকশন দিতে চান না, তাই তাড়াতে চাইছেন আপনারা াই? আর আমি বলছি এখানে দাঁড়িয়ে একটা কথা পরিষ্কারভাবে বলতে চাই মাননীয় ঃ মহাশয় আর একটা প্রশ্ন উঠেছে, মদের দোকান না খোলার ব্যাপারে ডাঃ মানস ভুঁইয়া থা বললেন, যেটুকু কানে এলো বলতে বলতে, এই পরিপ্রেক্ষিতে বর্ধমান জেলার একটা ায় এই জিনিস করে খুব ভাল ফল পেয়েছি বলে বলছি। আমার মনে হয় আমাদের নম্বর কাজ হচ্ছে বেআইনি মদের ঠেকগুলো, এইগুলোকে ভাঙতে হবে এবং ভাঙলে বলছি, মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভাঙলে পরে বর্ধমান জেলা দেখিয়েছে এক বছরে র আবগারি শুল্ক বৃদ্ধি হতে পারে। এটা আমরা প্রতি এলাকায় করতে চাই। আপনারা ন মদের দোকানের থেকে আবগারি শুল্ক নিয়ে সরকার চলবে? প্রায় চার হাজার কোটি রাজ্য সরকার শুল্ক আদায় করে মদের দোকান থেকে। ২০০ কোটি টাকা মানে পাঁচ শ হয়, আমার কিছু যায় আসেনা ঐ মদের দোকানের একটা সংখ্যাও না বাড়লে বন। ঐ পাঁচ শতাংশ কিছু যায় আসে না এবং যদি প্রয়োজন মনে করি জানবেন, খুব ার, যদি প্রয়োজন মনে করি, একটা মদের দোকানও বাড়াব না। এর পরে মাননীয় ক্ষ মহাশয়, মাননীয় বীরেন মৈত্র মহাশয় পরে একটা প্রশ্ন তুলেছেন যেটা আমি বসে ম, আমি আসল তথ্যের ভিত্তিতে বলি, পুরানো তথ্য তাড়াতাড়িতে পেলাম না, আমি মনের থেকে বললাম, উত্তরবঙ্গ সম্বন্ধে মাননীয় সদস্য যেটা বলেছেন, আমি তথ্যাদি র দিয়েছি বিধানসভায়, যখন এরা সব আঘাত টাঘাত হানেননি। মাথা পিছু পরিকল্পনা ডিস্ট্রিক্ট প্ল্যান ফান্ডের মাধ্যমে যখন আমরা করি, তখন উত্তরবঙ্গ বা কোনও জেলা করে নয়, প্রত্যেক জেলার আমরা একটা নিরীখ নিই, সেটা গড় থেকে পিছিয়ে আছে । পিছিয়ে থাকলে তাকে বেশি বরাদ্দ করাটাই আমাদের নীতি জানবেন এবং এইভাবে এগোব। আমরা মনে করি উত্তরবঙ্গের উন্নয়নের সম্ভাবনায় পরিপূর্ণ হয়ে রয়েছে। ঙ্গের যে রিপোর্ট, মাটির নিচে জলের অবস্থান, এত ভাল জলের অবস্থান, মালদহের াল, বামন গোলা যেহেতু ল্যাটারাইট জোন-এ ঐ অংশটুকু পড়ে যাচ্ছে, ঐ জায়গাগুলো ন পরে এবং উত্তর দিনাজপুরের একেবারে যেটা শিলিগুড়ি মহকুমার কাছে আসছে, টা বাদ দিলে পরে জলপাইগুড়ি হিমালয়ের পাদদেশের ঠিক ওপর অংশটা বাদ দিলে এ তো অগভীর নলকূপ নয়, আপনি জানেন বীরেন তা, এত বাঁশের টিউবওয়েলে ঠ কুচবিহারে। তাছাড়া তিস্তা প্রকল্প জানবেন, যারা বিশেষ করে বলেন, যেখানে জাতীয় গুরুত্বপূর্ণ প্রকল্পের জন্য ১০০ ভাগ অর্থ দেন, উত্তরবঙ্গ এর সবচেয়ে বেশি প্রকল্প তিস্তা প্রকল্প, এত বলার পরও যা দিচ্ছেন, জানবেন ৭৮ শতাংশ এই গরিব কার দিচ্ছে আর ২২ শতাংশ আপনারা দিচ্ছেন। যদি জবাবদিহী কিছু করতে হয়, করবেন উত্তরবঙ্গের মানুষের কাছে, আমরা নই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কৃষির

প্রশ্নটা তুলে অতীশদা আপনি একটু বিপদ ডেকে এনেছেন বোধ হয়। নিজের কৃ
আমি দিচ্ছি, তবে দিতে গিয়ে আমার মনে হলো আপনি একটা জিনিস পড়ার স
সেটায় আমি আসছি। আমি মাননীয় কৃষিমন্ত্রীর অনুমতি নিয়ে বলছি, উনি বলবে
বলব, একই কথা, আমরা দুজনেই বলব, বিভাজন সৃষ্টি করে কোনও লাভ নেই
৩৫ কোটি ৫৬ লক্ষের জন্য আমাদের পরিকল্পনা বরাদ্দ ছিল, আমরা আলোচনা
এ যখন আমাদের রিভাইজড বাজেট করতে হয়, প্রত্যেক দপ্তরের বাজেট যখন
কোটি ৭১ লক্ষ টাকা আমরা কৃষি দপ্তরের জন্য বরাদ্দ করি। তাঁর সমস্ত অর্থ
দেওয়া হয়েছে এমবার্গো তুলে দিয়ে। প্রশ্ন এবার, লক্ষ্য করুন ইনপুট লোন
ছেড়েছেন? ৩৮ কোটি টাকার ইনপুট লোন? সমস্ত রিলিজ করে দেওয়া হয়েছে। য
সাবসিডি ২০ কোটির বেশি ছেড়েছেন? সমস্ত রিলিজ করে দেওয়া হয়েছে। মাননী
আপনি অতিরিক্ত ব্যয়-বরাদ্দের প্রস্তাবের বিরোধিতা করলেন এবং কৃষিতে বরাদ্দ বৃ
আমার মনে হয় আপনি অতিরিক্ত ব্যয়-বরাদ্দের প্রস্তাবগুলো পড়ে দেখার সময়
অতিরিক্ত ব্যয়-বরাদ্দের যে প্রস্তাবগুলো আমি আপনাদের কাছে রেখেছি তাতে বিদ্
সবচেয়ে বেশি অর্থ বরাদ্দ হয়েছে কৃষিতে—৪২ কোটি টাকা। তবে আমি আপ
দিচ্ছি না, আপনার প্রতিটি বাক্য আমি শুনেছি, আপনি বলেছেন, 'অতিরিক্ত ব্যয়-
চেয়েছেন, সে হিসেব আমার জানা নেই।' আপনি অতিরিক্ত ব্যয়-বরাদ্দের বিতর্কে
করছেন, অথচ কত অতিরিক্ত ব্যয়-বরাদ্দ চাওয়া হচ্ছে তা আপনার জানা নে
আমার মনে হয় আপনি 'সুরজকুণ্ডে' গিয়েছিলেন, সেখান থেকে ফিরে তাড়াতা
দেখার সময় পান নি। তবে অতিরিক্ত ব্যয়-বরাদ্দের বিষয়গুলোর ওপর আমাদে
পক্ষের বক্তারা তাঁদের বক্তব্য রেখেছেন। আমি এখন বিষয়গুলো একটু বলি।
অতিরিক্ত ব্যয়-বরাদ্দে কোনও অতিরিক্ত ঘাটতির সংস্থান নেই। আমি ৪২ কে
ঘাটতির কথা বলেছিলাম এবং এ বছর বাজেটের সময় বলেছি তা ৩৩ কোটি টাকা
একটু কম হবে। কোনও কোনও ক্ষেত্রে আমাদের একটু অতিরিক্ত ব্যয়-বরাদ্দ করতে
সেটা সমপরিমাণ অর্থের সেভিংসকে লোকেট করেই করা হয়েছে। সবচেয়ে বেশি
বিদ্যুৎ দপ্তরে। বিদ্যুৎ মন্ত্রীর সঙ্গে আলোচনা করেই এটা করা হয়েছে। বিদ্যুৎ দপ্তরে
দিন ধরে একটা প্রস্তাব ছিল—ডাব্লু.বি.এস.ই.বি-র রাজ্য সরকারের কাছে ৪৩৪ কো
ঋণ নেওয়া আছে, সেই ঋণের টাকা ওরা ফেরত দিতে পারছিল না, সেজন্য ও
ইক্যুইটি রেশিও খুবই আনফেবারেবল হয়ে থাকছিল। এখন আমরা ঐ ঋণের ট
ইক্যুইটিতে কনভার্ট করেছি। এর মানে কি? অর্থাৎ ঋণটা আমরা ফেরত নিচ্ছি, রি
সেটা সেইভাবে ঢুকছে, আর আমরা ইক্যুইটির ৪৩৪ কোটি টাকা ওদের দিচ্ছি। সম
দিচ্ছি এবং নিচ্ছি। এতে ওদের লাভ কি হচ্ছে? ওদের ক্রেডিট ওয়ার্দিনেস সঙ্গে সঙ্গে
যাচ্ছে। আই.ডি.বি.আই এবং এস.আই.সি. থেকে ওরা এখন ঋণ নিতে পারবে। এই
বলে রাখি, আমাদের বাজেট তৈরি করার পর ও.ই.সি.এস. থেকে তিস্তা ক্যানেলের
সাড়ে আট কোটি টাকার একটা ঋণ এসে গেছে। অভ্যন্তরীণ সঞ্চয়ের মধ্যে দিয়ে এবং
টাকা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পেয়ে কৃষি ক্ষেত্রে আমরা অতিরিক্ত ৪২ কোটি
মতো অর্থ যুক্ত করেছি। তারপর সি.এম.ডি.এ-কে লোন হিসাবে দেওয়া ছিল ১৪ কো
লক্ষ টাকা, সেটাকে আমরা ইক্যুইটিতে কনভার্ট করেছি। তাই সেটা এক্সপেনডিচার

ছে। এতে সি.এম.ডি.এ-র ক্রেডিট ওয়ার্দিনেস বাড়বে। আর যে ইলেকটোরাল রোল
সনের কথা আপনারা বার বার বলেন তার জন্য অতিরিক্ত ব্যয় হয়েছে এবং ১৯৯১-
সালের নির্বাচনের কিছু বিল পরে জমা পড়ে, দু'টো যুক্ত করে ৪ কোটি ৫৬ লক্ষর
রিক্ত ব্যয় হয়েছে। পুলিশ খাতে ৮ কোটি ৬৪ লক্ষ টাকা অতিরিক্ত ব্যয় হয়েছে। যার
। বড় অংশই কেন্দ্রীয় সরকারের কেন্দ্রীয় বাহিনী এখানে মোতায়েন বাবদ বিল মেটাতে
দের ব্যয় করতে হয়েছে। ওঁরা বাহিনী পাঠালেই তাঁর জন্য পাই পয়সাও বিল করে বুঝে
দার্জিলিং-এর গোলমালের সময় কেন্দ্রীয় বাহিনী আনতে হয়েছিল, তাঁর খরচ বাবদ ওঁরা
দের বিল দিয়েছেন এবং সেই বিল আমাদের মেটাতে হয়েছে। তারপর পেনসন বেনিফিট
১৪ কোটি ৮৭ লক্ষ টাকা অতিরিক্ত ব্যয় হয়েছে। যদিও অনেক কাজই বাকি আছে,
এটা বলছি, প্রাথমিক এবং মাধ্যমিক স্তরে শিক্ষক মহাশয়দের পেনসন দেওয়ার হারটা
পনসন দেওয়ার সংখ্যাটা এক বছরে ৭২ শতাংশ বৃদ্ধি করা গেছে। এর জন্য আমরা
কমপিউটার বসিয়েছি। শিক্ষা দপ্তরের সঙ্গে যোগাযোগ করে প্রাইমারির ক্ষেত্রে ৮৭
শ এবং সেকেন্ডারির ক্ষেত্রে ৮২ শতাংশ দরখাস্ত ডিসপোজড-অফ করা গেছে। এখনো
ক দরখাস্ত জমা পড়ে নি অসম্পূর্ণ তাঁর জন্য। সেগুলো আমাদের আগামী দিনে দেখতে
দুগ্ধ সরবরাহের ক্ষেত্রে মিল্কের যে পাউডার—যে অংশটা বাইরের থেকে আনেন—তাঁর

[4-20—4-30 p.m.]

বাইরে বৃদ্ধি করার জন্য অতিরিক্ত ৪ কোটি ১২ লক্ষের মতোন ব্যয়-বরাদ্দ বৃদ্ধি
হ। তিস্তা প্রকল্পের জন্য আমরা অতিরিক্ত অর্থ পেয়েছি। গোটা অর্থটি পাস-অন করে
। তার জন্য একটা অ্যাডিশনাল এক্সপেনডিচারে বলা হয়েছে। সেকেন্ড হুগলি ব্রিজের
টি টাকা বেশি পায়। এটা রাজ্য সরকারের যে অংশটুকু সেটা জমা দিয়েছি। আর
ডি.এর একটা অকট্রোয় বাবদ পাওনা ছিল। সেই অকট্রোয় পাওয়াতে ১ কোটি ৮৫
কা দিয়ে ৬৫৯ কোটি টাকা। আর বাকি অংশ ডি.এ বাবদ লাম্প প্রভিসন ছিল। সেটা
য়াইজ দেখানো ছিল না, সেটা হেডওয়াইজ দেখিয়ে করা হয়েছে। এটা বলে রাখি, ১
এই কারণে হয়েছে—এটা আপনাদের দৃষ্টি আকর্ষণ করার জন্য। দুটি ক্ষেত্রে দেখবেন
হয়েছে। একটা ইলেকট্রো মেডিক্যালস-এর ক্ষেত্রে আর একটা সি.এম.সির ক্ষেত্রে।
র প্রশ্নের উত্তরে বলি, না, একইভাবে ওঁদের দেখবেন, পুরানো ঋণকে কনভার্ট করার
কি অর্থটি অন্য দেয় অর্থ থেকে—বাজেটে আছে দেখবেন, অ্যাডজাস্ট করে আমি
শুধু মাননীয় অতীশদার দৃষ্টি আকর্ষণ করার জন্য। দেখবেন, নিচে লেখা আছে
করার পরে। কারণ শূন্য থাকলে দৃষ্টি আকর্ষণ করা যেত না। আমি প্রতিটি প্রশ্নের
য়েছি এবং কাট-মোশনগুলির আমি বিরোধিতা করছি। (ডাঃ মানস ভুঁইয়া ঃ- এমবারগোর
বলুন?) এখানে এমবারগোর কথা বলা হচ্ছে। এমবারগোর কথা যদি বলেন, আমি
স্কারভাবে বলে রাখছি—এটা তো একটা আনপ্লেসান্ট জিনিস আনলেন। মাননীয়
নসবাবু, এমবারগো কবে বসিয়েছি সেটা আগে দেখুন? এটা কি ১৯৮৭-৮৮ সালে
হয়েছিল? ১৯৮৮-৮৯ সালে তে? ১৯৮৯-৯০ সালেতে? ১৯৯০-৯১ সালেতে? এক
বসানো হয়নি। ১৯৯১-৯২ সালেতে কোন জিনিসের পরিবর্তন হল বলুন তো?

আপনারা যে আঘাত হানলেন—এমবারগো তো আপনারাই বসাতে বাধ্য করিয়েছে
দাঁড়িয়ে আমি একটার পর একটা এমবারগো তুলে নিচ্ছি এবং যখন তু
জানি—আপনাদের উত্তরটা কি হবে। আপনারা বলতে শুরু করবেন, সামনে
নির্বাচন বলে তুলছেন। এমবারগো আমি তুলব, আপনারা যতই বিরোধিতা ক
মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি কি জানেন, রাজ্য সরকারের পরপর ৭ দি
ওভারড্রাফট নেওয়ার ক্ষমতা নেই। কিন্তু কেন্দ্রীয় সরকারের লাগাতার আছে।
তুলেই গোলমাল করলেন, না তুললেই ভাল করতেন। কেন্দ্রীয় সরকার নিজেদের
উপর মাঝেমাঝেই ১০০ পারসেন্ট এমবারগো করেছেন, রাজ্য সরকারের প্রাপ্য
এমবারগো করেছেন এবং ১২।১৩টি রাজ্যের উপর একাধিক দিন ধরে এই এমব
নয়—দুঃখের কথা, ওঁরা এমন অবস্থা করেছেন চেক বাউন্স করে দিয়ে বসে আছেন
আপনারা চালাচ্ছেন। সুতরাং এমবারগোর ইতিহাস আপনারাই সৃষ্টি করেছেন। আবার
নয়, ঐ যে কথাটা বলে শুরু করেছিলাম—১০০ ভাগের বেশি বিদেশি ঋণ ফে
হচ্ছে ঋণ নেওয়ার জন্য। তারা তো সরকারটাকে ভাঙতে চান। গরিব মানুষের কাছে
চেষ্টা করলেই তাঁরা পিছনে বসে কলকাঠি নেড়ে আপনাদের মাধ্যমে আমাদের উ
সৃষ্টি করে। যে এমবারগো বসিয়েছেন, সেটা আমরা ধাপে-ধাপে তুলে নেবার অঙ্গী
এবং এই প্রস্তাবকে সমর্থন করে, ছাঁটাই প্রস্তাবকে তৃতীয়বারের মতোন বিরোধি
আমার বক্তব্য শেষ করছি।

## DEMAND No. 1

### Major Head : 2011—State Legislatures

The motion moved by Dr. Asim Kumar Dasgupta that a s
Rs. 17,20,000 be granted for expenditure under Demand No. 1,
Head : "2011—State Legislatures" during the current year.—wa
put and agreed to.

## DEMAND No. 4

### Major Head : 2014—Administration of Justice

The motion moved by Dr. Asim Kumar Dasgupta that a su
Rs. 16,95,000 be granted for expenditure under Demand No. 4, M
Head : "2014—Administration of Justice" during the current year.-
then put and agreed to.

## DEMAND. No. 5

### Major Head : 2015—Elections

The motion moved by Dr. Asim Kumar Dasgupta that a sum
Rs. 4,55,92,000 be granted for expenditure under Demand No. 5, Ma
Head : "2015—Elections" during the current year.—was then put

;ed to.

## DEMAND No. 8

### Major Head: 2030—Stamps and Registration

The motion moved by Dr. Asim Kumar Dasgupta that a sum of 76,50,000 be granted for expenditure under Demand No. 8, Major ıd: "2030—Stamps and Registration" during the current year.—was ı put and agreed to.

## DEMAND No. 16

### Major Head: 2049—Interest Payments

The motion moved by Dr. Asim Kumar Dasgupta that a sum of 10,00,000 be granted for expenditure under Demand No. 16, Major ıd: "2049—Interest Payments" during the current year.—was then ıgreed to.

## DEMAND No. 21

### Major Head: 2055—Police

The cut motions moved by Shri Subrata Mukherjee that the amount emand be reduced by Rs. 100/- was then put and lost.

[4-30—4-40 p.m.]

The motion moved by Dr. Asim Kumar Dasgupta that a sum of 3,64,08,000 be granted for expenditure under Demand No. 21, Major l: "2055—Police" during the current year.—was then put and ed to.

## DEMAND No. 28

### lajor Head: 2071—Pensions and Other Retiring Benefits

The cut motions moved by Shri Subrata Mukherjee that the amount mand be reduced by Rs. 100/- was then put and lost.

he motion moved by Dr. Asim Kumar Dasgupta that a sum of 1,96,57,000 be granted for expenditure under Demand No. 28, Head: "2071—Pensions and Other Retiring Benefits" during the

current year.—was then put and agreed to.

DEMAND No. 31

Major Head: 2204—Sports and Youth Services

The motion moved by Dr. Asim Kumar Dasgupta that a
Rs. 1,84,64,000 be granted for expenditure under Demand No. 31
Head: "2204—Sports and Youth Services" during the current yea
then put and agreed to.

DEMAND No. 35

Major Head: 6215—Loans for Water Supply and Sanit
(Excluding Prevention of Air and Water Pollution)

The motion moved by Dr. Asim Kumar Dasgupta that a
Rs. 29,25,000 be granted for expenditure under Demand No. 31
Head: "6215—Loans for Water Supply and Sanitation (Excludi
vention of Air and Water Pollution)" during the current yea
then put and agreed to.

DEMAND No. 36

Major Head: 2216—Housing

The motion moved by Dr. Asim Kumar Dasgupta that a s
Rs. 9,55,000 be granted for expenditure under Demand No. 31,
Head: "2216—Housing" during the current year.—was then pu
agreed to.

DEMAND No. 37

Major Head: 2217—Urban Development

The cut motions moved by Shri Subrata Mukherjee that the am
of Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion moved by Dr. Asim Kumar Dasgupta that a sum
Rs. 14,82,29,000 be granted for expenditure under Demand No.
Major Head: "2217—Urban Development" during the curr
year.—was then put and agreed to.

**DEMAND No. 45**

**Major Head : 2251—Secretariat—Social Services**

The motion moved by Dr. Asim Kumar Dasgupta that a sum of 9,94,000 be granted for expenditure under Demand No. 45, Major d: "2251—Secretariat—Social Services" during the current .—was then put and agreed to.

**DEMAND No. 46**

**Major Head : 2250—Other Social Services**

The motion moved by Dr. Asim Kumar Dasgupta that a sum of 2,19,06,000 be granted for expenditure under Demand No. 46, Major d: "2250—Other Social Services" during the current year.—was put and agreed to.

**DEMAND No. 47**

**Major Head : 2401—Crop Husbandry**

The motion moved by Dr. Asim Kumar Dasgupta that a sum of 42,32,41,000 be granted for expenditure under Demand No. 47, or Head: "2401—Crop Husbandry" during the current year.—was put and agreed to.

**DEMAND No. 50**

**Major Head : 2404—Dairy Development**

The motion moved by Dr. Asim Kumar Dasgupta that a sum of ,12,35,000 be granted for expenditure under Demand No. 50, Major : "2404—Dairy Development" during the current year.—was then nd agreed to.

**DEMAND No. 51**

**Major Head : 6405—Loans for Fisheries**

The motion moved by Dr. Asim Kumar Dasgupta that a sum of 3,32,000 be granted for expenditure under Demand No. 51, Major : "6405—Loans for Fisheries" during the current year.—was then nd agreed to.

## DEMAND No. 54

### Major Head : 2408—Food, Storage and Warehousi

The motion moved by Dr. Asim Kumar Dasgupta that a Rs. 46,75,000 be granted for expenditure under Demand No. 5 Head: "2408—Food, Storage and Warehousing" during the year.—was then put and agreed to.

## DEMAND No. 66

### Major Head: 4701—Capital Outlay on Major and Me Irrigation

The motion moved by Dr. Asim Kumar Dasgupta that a Rs. 7,42,04,000 be granted for expenditure under Demand No. 6( Head: "4701—Capital Outlay on Major and Medium Irrigation" the current year.—was then put and agreed to.

## DEMAND No. 69

### Major Head: 4801—Capital Outlay on Power Projects 6801—Loans for Power Projects

The cut motions moved by Shri Subrata Mukherjee that the of Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion moved by Dr. Asim Kumar Dasgupta that a s Rs. 546,00,00,000 be granted for expenditure under Demand N Major Head: "4801—Capital Outlay on Power Projects and 6 Loans for Power Projects" during the current year.—was then p agreed to.

## DEMAND No. 81

### Major Head: 7075—Loans for Other Transport Service

The cut motions moved by Shri Subrata Mukherjee that the am of Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion moved by Dr. Asim Kumar Dasgupta that a sum Rs 99,00,000 be granted for expenditure under Demand No. 81, M

ad: "7075—Loans for Other Transport Services" during the current ır.—was then put and agreed to.

## DEMAND No. 82

### Major Head: 3425—Other Scientific Research

The motion moved by Dr. Asim Kumar Dasgupta that a sum of ),000 be granted for expenditure under Demand No. 82, Major : "3425—Other Scientific Research" during the current year.—was put and agreed to.

## DEMAND No. 90

### ıjor Head: 3604—Compensation and Assignments to Local ıdies and Panchayati Raj Institutions (Excluding Panchayati Raj)

The motion moved by Dr. Asim Kumar Dasgupta that a sum of 12,84,89,000 be granted for expenditure under Demand No. 90, ır Head: "3604—Compensation and Assignments to Local Bodies Panchayati Raj Institutions (Excluding Panchayati Raj)" during the :nt year.—was then put and agreed to.

## DEMAND No. 92

### or Head: 4458—Capital Outlay on Engineering Industries (Public Undertakings)

The motion moved by Dr. Asim Kumar Dasgupta that a sum of be granted for expenditure under Demand No. 92, Major Head: 3—Capital Outlay on Engineering Industries (Public Undertakings" ıo the current year.—was then put and agreed to.

## DEMAND No. 96

### r Head: 6885—Loans for Other Industries and Minerals (Excluding Closed and Sick Industries)

he motion moved by Dr. Asim Kumar Dasgupta that a sum of ,04,32,000 be granted for expenditure under Demand No. 96, Head: "6885—Loans for Other Industries and Minerals (Excludosed and Sick Industries)" during the current year.—was then put

and agreed to.

## Adjournment

The House was then adjourned at 4.40 p.m. till 11.00 a
Tuesday, the 30th March 1993, at the Assembly House, Calcu

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Tuesday, the 30th March 1993 at 11.00 a.m.

## PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 12 Ministers, Ministers of State and 148 Members.

[11-00 — 11-10 a.m.]

## Obituary reference

**Mr. Speaker :** Hon'ble Members, before taking up the business the day I rise to perform a melancholy duty to refer to the sad nise of Shri Kalipada Bhowmick, Ex-Member of the West Bengal gislative Assembly and Shri Vivekananda Mukhopadhyay, a renowned urnalist and Litterateur.

**Shri Kalipada Bhowmick,** Ex-Member of the West Bengal Legative Assembly breathed his last on 23. 1. 1993 at his own residence Bongaon. He was 86.

He was born on 1st January, 1907. He was an Advocate by ofession. He was elected Chairman, Bongaon Municipality twice in 7 and 1962. He was also a member of the Governing body of ngaon D. B. College. In the year 1967, he was elected to the West ngal Legislative Assembly from the Bongaon Constituency. He was Secretary of the District Committee of Legal Aid, 24 Parganas in 75. Moreover, he was associated with various social organisations.

n his death the State has lost a Veteran Politician and dynamic worker.

**Shri Vivekananda Mukhopadhyay,** a renowned journalist and teur, passed away on the 20th March, 1993. He was 88.

He was born in 1904 at Faridpur of undivided Bengal. Having d the Matriculation Examination, he got himself admitted into the ish Church College, Calcutta. But he had to give up his studies use of financial constraints.

He started his career as a journalist in 1925 when he joined the ndabazar Patrika as a reporter under Shri Satyendra Nath Majumber, then editor of the Patrika and a legendary figure in the world of hali... Of course, by then he had already earned recognition as a

promising poet. Around this time he came in contact with Ka
Islam, the great revolutionary poet and was immensely influ
him. He also took part in the freedom movement of the coun
sequently he became the editor of the Jugantar' Patrika and
position till 1962. He was the editor of the Dainik Basumati fr
to 1971. The Bengali daily 'Satyajug' and the 'Bharatkatha'
the privilege to have him as their editor. He was the first pro
journalist, who was awarded 'Padmabhusan' for his distinguishe
bution to Indian Journalism. An ardent disciple of Shri Satye
Majumdar, Shri Mukhopadhyay was bold, forthright and uncomp
throughout his journalistic career and took up cudgel against t
lishment and the reactionary forces of the society in his fiery e
His interest was not confined to literature and journalism only.
always alive to the goings-on in the national as well as inte
politics and never failed to react stoutly when occasion so de
He was a member of the Presidency of the World Peace A

He authored innumerable books of which 'Dwitiya Maha
Itihash', 'Russ-German Sangram', Japani Juddher Diary', 'Paschi
Bandhan Mukti', 'Russ-Markin', 'Pararashtra Niti' and 'Sam
Daptar' deserve special mention. His book of poems 'Satabdir
was widely acclaimed in the literary circle.

At his death the country has lost one of its most out
journalists and an erudite author.

Now, I would request the Hon'ble Members to rise in the
for two minutes as a mark of respect to the deceased.

(At this stage Hon'ble Members stood in silence for two min
a mark of respect to the deceaseds.)

(After two minutes)

Thank you Ladies and Gentlemen

Secretary will send the message of condolence to the meml
bereaved families of the deceaseds.

## Held Over Starred Questions
## (to which oral answers were given)

### বীরভূম জেলার ক্ষুদ্র সেচ দপ্তরের অফিস

*৭১। (অনুমোদিত প্রশ্ন নং *৪৬৬) শ্রী তপন হোড় ঃ কৃষি (ক্ষুদ্র সেচ) বি
ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলায় ক্ষুদ্র সেচ দপ্তরের ডিভিসনাল অফিস খোলার কোনও প্রস্তাব রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কি ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ এটি চালু হতে পারে?

**ডাঃ ওমর আলি ঃ**

(ক) আছে।

(খ) সময় নির্দিষ্ট করে বলা সম্ভব নয়।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে সম্ভব নয়। ওখানে যে ক্ষুদ্রসেচ চলছে, এটা কোন অফিস মেনটেন করছে?

**ডাঃ ওমর আলি ঃ** আমাদের যে ডিভিসন অফিস আছে সেখান থেকে মেনটেন হচ্ছে। কাজের সুবিধার জন্য বীরভূম জেলার সিউড়িতে আমাদের সাব-ডিভিসন করার একটা ব ছিল, সেটি এখনও আছে। আমাদের যে আর্থিক অবস্থা তাতে ওখানে নতুন করে ডিভিসন খুলে লোকজনকে নিয়োগ করার জন্য যে টাকা পয়সা লাগবে তা আমাদের দেওয়া সম্ভব হচ্ছে না। তবে প্রস্তাবটি বিবেচনার জন্য আমরা অর্থ দপ্তরে পাঠিয়েছি। সংস্থান হলে আমরা এটি চালু করব।

**শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন সাব-ডিভিসন খোলার কথা। মাইনর ইরিগেশন কর্পোরেশনের, না স্মল ইরিগেশনের? আমি জানতে চাই এম. .. ডিভিসন অফিস ওখানে খুলবে কিনা এবং এখন কোথা থেকে কন্ট্রোল করা

**ঃ ওমর আলি ঃ** আমি যেটা বললাম, এটি অ্যাগ্রি ইরিগেশনের মধ্যে, মাইনর নের নয়। মাইনর ইরিগেশনের যে কাজকর্ম সেই কাজকর্ম চলছে। মাইনর ইরিগেশনের তুন করে অফিস খোলা সম্ভব নয়।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** বীরভূম জেলা ছাড়া মুর্শিদাবাদ জেলাতে নতুন করে ডিভিসন অফিস কোনও পরিকল্পনা আছে কি?

**ডাঃ ওমর আলি ঃ** আপাতত নেই। তবে নির্দিষ্ট ভাবে বলতে গেলে আমাকে নোটিশ হবে।

**ইউনুস সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কবে নাগাদ খোলা হবে খন চিন্তার মধ্যে নেই, কি কারণে খোলা যাচ্ছে না? আর্থিক কারণ, না অন্য কিছু, কি?

**ঃ ওমর আলি ঃ** আমি তো আগেই বললাম, সমস্ত কিছু বিবেচনা করে অর্থ দপ্তরের আমরা পাঠিয়েছি। অর্থ দপ্তর বিবেচনা করলে করা যাবে। কিন্তু নির্দিষ্ট কোনও সময় সম্ভব নয়।

**দক্ষিণ দিনাজপুর জেলায় জলোত্তলন প্রকল্প**

*৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *১০১) **শ্রী খারা সরেন ঃ** কৃষি (ক্ষুদ্র সেচ) বি
ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, দক্ষিণ দিনাজপুর জেলায় জল উত্তোলন প্রকল্পের সেন্টারের মেশিন চুরি হওয়ার ফলে সেন্টারগুলি বন্ধ হয়ে আছে ; এ

(খ) সত্যি হলে, কত সংখ্যক প্রকল্প বন্ধ আছে?

**ডাঃ ওমর আলি ঃ**

(ক) মুখ্য বাস্তুকার (কৃষির) ক্ষেত্রে সত্য ;

মুখ্য পরিচালক, ক্ষুদ্র-সেচ নিগমের ক্ষেত্রে আংশিক সত্য ;

(খ) মুখ্য বাস্তুকার (কৃষির) ক্ষেত্রে ৬ (ছয়) টি।

মুখ্য পরিচালক, ক্ষুদ্রসেচ নিগমের ক্ষেত্রে কিছুদিন বন্ধ থাকার পর প্র সংখ্যা দুই (২) বর্তমানে চালু আছে।

[11-10 — 11-20 a.m.]

**শ্রী মনোহর তিরকি ঃ** এই চুরি হওয়ার ফলে মোট ৮টি সেন্টার বন্ধ আছে, আ আই.-এর এইভাবে চুরি যেটা হচ্ছে এটা বাদ দিয়ে অনেক জায়গায় সেন্টারে কারে ব্যবস্থা না হওয়ার ফলে চালু করা যায়নি, এটার ব্যাপারে কিছু বলতে পারবেন কি

**ডাঃ ওমর আলি ঃ** এটা এখনি বলা সম্ভব নয় ; চুরি যাওয়ার ফলে ক'টা বন্ধ এখন বিদ্যুৎ সরবরাহ না থাকার ফলে বিদ্যুৎ-এর সোর্স লাইন না থাকার ফলে বা ট্রান্স লাইন চুরি যাওয়ার ফলে কটা বন্ধ আছে, এইটা এই প্রশ্নের মধ্যে ছিল না, নির্দিষ্ট প্রশ্ন করলে, নোটিশ দিয়ে জানতে চাইলে, আমি জবাব দিতে পারব।

**শ্রী মনোহর তিরকি ঃ** নূতন নূতন স্কীমের জন্য আপনারা ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে পাচ্ছেন, এর জন্য কি কোনও নূতন উদ্যোগ নিচ্ছেন, এই ব্যাপারে কিছু বলবেন

**ডাঃ ওমর আলি ঃ** এটাও এই প্রশ্নের মধ্যে আসছে না। আমাদের বিশ্বব্যাঙ্ক কোনও জেলায় কোনও ধরনের কি কাজ হবে তার একটা অ্যালটমেন্ট অনেক আগে আছে। আপনার জেলার অ্যালটমেন্টও আছে, সব জেলার অ্যালটমেন্টই আছে। সেই অনুযায়ী আমাদের হেভি ডিউটি টিউবওয়েল, উচ্চক্ষমতা সম্পন্ন ডিপ টিউবওয়েল, মধ্য সম্পন্ন ডিপ টিউবওয়েল, নিম্ন ক্ষমতা সম্পন্ন ডিপ টিউবওয়েল, শ্যালো টিউবওয়েল, এল. আই. এবং ওপেন ড্রাগ ওয়েল যেসব বরাদ্দ আছে প্রত্যেক জেলার জন্য, সে অনুযায়ী আমাদের কাজ চলছে এবং আশা করছি নির্দিষ্ট সময় সীমার মধ্যে এই কা শেষ করতে পারব।

শ্রী অমিয় পাত্র : স্যার, এই যে লিফট ইরিগেশন প্রোজেক্টগুলি আছে এই লিফট গেশন প্রোজেক্টগুলিতে ঐ খানে স্টাফেরা যাতে থাকতে পারে সেইজন্য আপনারা সাইটে স্টাফ কোয়ার্টার তৈরি করেছিলেন। যতদূর জানা গিয়েছে সেই স্টাফ কোয়ার্টারে কোনও ফ থাকছে না, হাউস রেন্টও কাটা হচ্ছে না, ওখানে থাকলে চুরি বন্ধ হত, কিন্তু সেই গায় ডিজেল ইত্যাদি রাখার জন্য তারা গোডাউন করেছে ফলে মাঠের মাঝে ডিজেল কার জন্য চুরি হয়ে যাচ্ছে, এইটার জন্য কী ব্যবস্থা নিচ্ছেন বলবেন কি?

ডাঃ ওমর আলি : এটা শুধু লিফট ইরিগেশনের ব্যাপার নয়, ডিপ টিউবওয়েলের পার নয়, কিছু কিছু অপারেটার ডিপ টিউবওয়েল সেন্টারগুলিতে থাকছে না, আর. এল. ই. সেন্টারে থাকছে না, থাকলেও যে চুরি বন্ধ হত এটাও ঠিক নয়, তবে আংশিকভাবে হতে পারত, সেইজন্য এই স্কীমে অপারেটাররা যাতে থাকতে বাধ্য হয় তার জন্য কগুলি ব্যবস্থা নেওয়ার কথা আমরা চিন্তা-ভাবনা করছি।

ডাঃ মানস ভুঁইয়া : যে সমস্ত আর. এল. আই. স্কীমগুলি অ্যাবানডান হয়ে পড়ে আছে, রের পর বছর কাজ হচ্ছে না, আমি আপনাকে স্পেসিফিক বলতে পারি কেলেঘাই, লেশ্বরীর উপর অনেক আর. এল. আই. স্কীম আছে, সবং পটাশপুর, ভগবানপুরে বেশ আর. এল. আই. স্কীম অ্যাবানডান হয়ে পড়ে আছে এবং পাশাপাশি মাইনে দেওয়া , তেল বরাদ্দ করা হচ্ছে, তা কোথায় যাচ্ছে, কেউ জানে না, এইগুলি কি ভাবে চালু যায়, এই রকম কোনও পরিকল্পনা আছে কিনা বা কি কি পদ্ধতি নিচ্ছেন সেটা বলবেন

ডাঃ ওমর আলি : ঠিক অ্যাবানডনের জন্য এগুলি বন্ধ আছে তা নয়, নানা কারণে না বন্ধ আছে সেটা আমরা খোঁজ খবর নিয়ে দেখেছি। বিদ্যুৎ সরবরাহ ছিল, কিন্তু বিদ্যুৎ যন্ত্রাংশ নেই বা বিদ্যুৎ-এর লাইনে গোলমাল থাকার জন্য চালু থাকছে না। যেখানে র ডিজেলে চলে সেখানে নদীতে যে পরিমাণ জল থাকলে পর আর. এল. আই. চালু সম্ভব সেই পরিমাণ জলের অভাব সেখানে আছে। কোন কোন জায়গায় হয়ত যন্ত্র চুরি গেছে। যন্ত্র চুরি হয়ে গেলে থানায় ডায়রি করতে হবে এবং যতক্ষণ পর্যন্ত না পুলিশ দিচ্ছে ততক্ষণ এটা সারানো যাবে না। আর ডিজেলের ব্যাপারে আমরা একটা নতুন করেছি। তবুও ডিজেল যদি চুরি হয়ে যায় এবং নির্দিষ্টভাবে মাননীয় সদস্য যদি কোনও যোগ জানান তাহলে নিশ্চয় তার প্রতিকারের জন্য উদ্যোগ নেওয়া হবে।

শ্রী নিশিকান্ত মেহেতা : মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি ইরিগেশনে ডিজেলের পরিবর্তে ইলেক্ট্রিফিকেশনের ব্যবস্থা করেছি। কিন্তু মোটর সাপ্লাই না থাকার জন্য ইলেকট্রিক শন দেওয়া যাচ্ছে না। তার ফলে অনেক জায়গায় তার চুরি হয়ে যাচ্ছে?

ডাঃ ওমর আলি : আপনি যেটা বললেন সেটা সর্বাংশে ঠিক নয়। তবে হ্যাঁ মোটর পাওয়ার দিক থেকে আমাদের একটু অসুবিধা ছিল। এখন সেটা আমরা কাটিয়ে পেরেছি। মোটর সাপ্লাই দেওয়া যাচ্ছে না বলে যে তার চুরি হয়ে যাচ্ছে এটা ঠিক নেক সময় ধরুন আমরা কাজটা করে দিলাম কিন্তু ইলেক্ট্রিক ডিপার্টমেন্ট কাজটা করল ডবলু. বি. এস. ই. বি.-র লাইন ও ট্রান্সফরমার এটা ওভারকাম করবার জন্য এই

দুটো ডিপার্টমেন্টকে সিঙ্কোনাইজ করে কাজকর্ম আমরা আরম্ভ করেছি। আমরা এখন সাপ্লাই পাচ্ছি।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় ক্ষুদ্র সেচ প্রকল্পে একটা পদ্ধতি ছিল পঞ্চায়েত থেকে একটা ওয়ার্কিং সার্টিফিকেট দিতে হয়। যার ভিত্তিতে সে পেমে কিন্তু পঞ্চায়েত সার্টিফিকেট না নেওয়া সত্ত্বেও তাদের বেতন হয়ে যাচ্ছে। যার ফ পঞ্চায়েত সার্টিফিকেটের কোনও মূল্য থাকছে না। এই ব্যাপারে আপনি কোনও ভাব করছেন কি?

**ডাঃ ওমর আলি ঃ** পঞ্চায়েতের ওয়ার্কিং সার্টিফিকেট নেওয়ার ব্যাপারে আমি কর্মচারী সংগঠনগুলো আছে তাদের সঙ্গে কথা বলেছি। তারা বলেছে আমরা পঞ্চ স্টাফ নয় তা সত্ত্বেও আমাদের যদি ওয়ার্কিং সার্টিফিকেট নিতে হয় তাহলে একটা ডিস্ক্রি হতে পারে। যে কোনও কারণেই হোক কিছু কিছু ক্ষেত্রে অপারেটাররা কাজ কর পঞ্চায়েত সার্টিফিকেট দিচ্ছে না, আবার অপারেটাররা কাজ করছে না অথচ সার্টি পাচ্ছে। এই সবের জন্য অপারেটারদের যাতে সেন্টারে রাখা যেতে পারে তার জন্য ভাবনা-চিন্তা করছি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি রিভার প্রকল্প, মোটর বা পাইপ লাইন চালু হয়ে যাওয়ার ফলে বন্ধ আছে এইগুলো চালু ক্ষেত্রে কি কোনও উদ্যোগ নিচ্ছেন। বেনিফিসিয়ারিদের উপর কোনও লেভি করার ভাবছেন কি?

[11-20 — 11-30 a.m.]

**ডাঃ ওমর আলি ঃ** আমাদের যে সব স্কীম চালু অবস্থায় আছে অর্থাৎ জলের পাম সোর্স আছে সেই সব ক্ষেত্রে পাইপ লাইন খারাপ হয়ে যাবার ফলে বা যন্ত্রাংশ খারাপ যাবার ফলে যেটা পড়ে আছে তার তালিকা আমরা তৈরি করেছি এবং সেগুলি কার্যকর করে তোলা যায় তারজন্য উদ্যোগ নিয়েছি। আপনি যদি নির্দিষ্টভাবে কোনও স্কী কথা বলেন যেখানে এতদিন পর্যন্ত পাইপ লাইন মেরামত হয়নি সেটা আমি দেখব। লেভির ব্যাপারে বেনিফিসিয়ারি অর্থাৎ কৃষক যারা জল পাচ্ছেন সেখানে সে রকম ক এখনও পর্যন্ত করিনি, আমরা চিন্তাভাবনা করছি। যেখানে ডিজেল চালিত প এনারজাইসড হয়ে যাবার পর বা ইলেক্ট্রিফায়েড হয়ে যাবার পর এই ইঞ্জিনগুলি হয়ে যাবে তখন সেই ইঞ্জিন দিয়ে আমরা কমিউনিটি লিফট ইরিগেশন করতে পা সেখানে সেই কৃষকরা তার অপারেশন ও মেন্টেনেন্সের ব্যবস্থা বা দায়-দায়িত্ব বহন ক

**শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে যে সমস্ত প্রকল্পে ইঞ্জিন ছিল তা সে ডিপ টিউবওয়েল হোক অথবা রিভার লিফট হোক সেখান থেকে ইঞ্জিন সরিয়ে দিয়ে ইলেক্ট্রিফিকেশন করছেন। এই সমস্ত কস্টলি ডিজেল ইঞ্জিন যে গ্রামপঞ্চায়েতে দরকার সেখানে দিতে আপনি প্রস্তুত আছেন কি বা সেই মর্মে কোনও ভাবনা করছেন কি?

**ডাঃ ওমর আলি :** আমি একটু আগেই বললাম যে অলরেডি আমরা কাজ আরম্ভ ।। যে সমস্ত ডিজেল ইঞ্জিন সারপ্লাস হচ্ছে সেগুলি হচ্ছে হাই-হর্স পাওয়ারের। সেগুলি তে বিক্রি হবে না। সেগুলি যাতে নষ্ট না হয়ে যায় সেইজন্য আমরা ঠিক করেছিলাম ঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদকে বলব তারা যদি স্থান নির্বাচন করে দেন যেখানে সোর্স আছে তাহলে পর আমরা তাদের ডিসপোজালে এই হাই-হর্স পাওয়ারের ন চালিত ইঞ্জিনগুলি দেব। সেখানে আমাদের কনসেপ্ট হল কমিউনিটি ইরিগেশন। সেখানে বেনিফিসিয়ারি কমিটি তৈরি করে তাদের হাতে অপারেশন এবং মেনটেনেন্সের তুলে দেওয়া হবে।

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি :** যে সমস্ত জায়গাতে রবি শস্য হয়েছে এবং কিছুটা হয়েও ছ সেখানে আর. এল. আই. পাইপ এবং মেশিন যেসব ক্ষেত্রে চুরি হয়ে যাবার ফলে । জল পাচ্ছে না সেই সমস্ত জায়গাতে সেগুলি দ্রুত মেরামত করে রবিশস্য বাঁচানোর জল দেবার ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় উদ্যোগ গ্রহণ করবেন কি?

**ডাঃ ওমর আলি :** আমি একটু আগেই বলেছি যে চুরি যেসব জায়গায় হয়ে —পাইপ লাইন হতে পারে অথবা যন্ত্রাংশ হতে পারে—সেখানে নিয়ম হ'ল, চুরির থানায় ডায়রি করতে হবে। সেখানে যতক্ষণ পর্যন্ত না পুলিশ রিপোর্ট পাওয়া যাচ্ছে শ পর্যন্ত সেখানে মেরামত করা যাচ্ছে না। এই রকম একটা পরিস্থিতিতে অনেক দেরি যাচ্ছে বলে আমরা প্রত্যেক জেলার এস. পি.-দের নির্দেশ দিয়েছি যে আপনারা সংশ্লিষ্ট নিকে নির্দেশ দিন যেন তারা অন্তত দ্রুত পুলিশ রিপোর্টটা জমা দেন। তাহলে পরে । পক্ষে মেরামতের কাজটা চালানোর ব্যাপারে অসুবিধা হবে না। আপনি যদি নির্দিষ্টভাবে স্কীমের কথা বলেন এবং একটু পুলিশের সঙ্গে যোগাযোগ করেন তাহলে আমাদের থেকে সেটা মেরামতি করতে কোনও অসুবিধা হবার কথা নয়।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় মন্ত্রী মহাশয় চুরি বন্ধ করার ব্যাপারে সরকারের যে । কথা বললেন তাতে চুরি বন্ধ করাটা খুব গ্যারেন্টেড নয়। মাননীয় মন্ত্রী মহাশয় কি ন, এগুলি পঞ্চায়েতের ব্যবস্থাপনায় ছেড়ে দেওয়ার পরিকল্পনার কথা আপনি ভাবছেন

**ওমর আলি :** পঞ্চায়েতের হাতে এমনিতেই কিছু কিছু পরিকল্পনা ছেড়ে দেওয়া যমন যে সমস্ত ক্লাসটার ডিপ টিউবওয়েল, নিম্ন ক্ষমতা সম্পন্ন ডিপ টিউবওয়েল গুলি পঞ্চায়েত পরিচালনা করছে। তার অপারেশন এবং মেনটেনেন্সের দায়দায়িত্ব ণ করেছেন। বাকি যেগুলি উচ্চ ক্ষমতাসম্পন্ন ডিপ টিউবওয়েল, আর. এল. আই. গুলি এখনও পর্যন্ত পঞ্চায়েতের হাতে ছেড়ে দিইনি।

র আমরা পরীক্ষামূলকভাবে প্রতিটি জেলায় ২/৩টি করে এরকম ইন্সটলেশন ছেড়ে রি কিনা তার জন্য চিন্তা ভাবনা করছি। আর সারপ্লাস ইঞ্জিনের ক্ষেত্রে আমরা পঞ্চায়েত এবং বেনিফিসিয়ারিদের কাছে ছেড়ে দেবার সিদ্ধান্ত নিয়েছি।

## Starred Questions
## (to which oral answers were given)

### সি. ইউ. ডি. পি.—৪

*২১২। (অনুমোদিত প্রশ্ন নং *৩২৫) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** নগর উন্নয়ন ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

বৃহত্তর কলকাতার প্রস্তাবিত সি. ইউ. ডি. পি.—৪ প্রকল্পে বিশ্বব্যা থেকে ঋণ নেওয়া সম্পর্কে রাজ্য সরকার কোনও সিদ্ধান্ত নিয়েছেন

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

প্রস্তাবিত সি. ইউ. ডি. পি.—প্রকল্পে বিশ্বব্যাঙ্কের কাছ থেকে ঋণ নেওয় রাজ্য সরকার এখনও কোনও সিদ্ধান্ত নেননি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের অস্বস্তিকর অবস্থা আমি বু সত্য ভাষণে দ্বিধা করে কোনও লাভ নেই। সিদ্ধান্ত এখনও পর্যন্ত না নেওয়া হলেও আপনারা নিতে চলেছেন। এখন আমার যেটা জিজ্ঞাস্য সেটা হচ্ছে, ইতিপূর্বে রাজ্য স সিদ্ধান্ত ছিল আই. ডি. এ. (৩) প্রকল্পের কাজের মেয়াদ শেষ হয়ে যাবার প বিশ্বব্যাঙ্কের কাছ থেকে ঋণ নেবেন না। কিন্তু এখন সে জায়গা থেকে সরে এ আবার আই. ডি. এ. (৪) প্রকল্পের নতুন করে ঋণ নেবার জন্য চিন্তা ভাবনা করে কি সঙ্গে আলাপ-আলোচনা করছেন কী কারণে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** সি. ইউ. ডি. পি. (৩) শেষ হয়ে যাবার পরে রাজ্য স সিদ্ধান্ত ছিল বিশ্বব্যাঙ্কের ঋণ নেবেন না—এ রকম সিদ্ধান্তের কথা আমার জানা নে ইউ. ডি. পি. (৩)-এর শর্ত অনুযায়ী আমরা এই স্থির সিদ্ধান্তে পৌঁছাই যে, আমাদের স্বার্থে, নাগরিকদের স্বার্থে, নগর উন্নয়নের স্বার্থে যখন ওরা কোনও অন্যায় শর্ত জো আরোপ করছে না (যে ভাবে করেনি সি. ইউ. ডি. ডি. (৩)-র ক্ষেত্রে) এবং আমরা সি. ইউ. ডি. পি.—(৩)-এর সাফল্য দেখতে পাচ্ছি তখন সেই সাফল্যের দিকে ত প্রয়োজনে আমরা ঋণ নিতে পারি। রাজ্যের স্বার্থে, নাগরিকদের স্বার্থে কোনও অন্যায় কাছে মাথা নিচু না করে প্রয়োজন হলে আমরা নিশ্চয়ই ঋণ নেব।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, কেন্দ্রীয় সরকার যখন বিশ্ব ব্যাঙ্ক আই. এম. এফ.-এর কাছ থেকে জনবিরোধী শর্তে ঋণ নেয় তখন রাজ্য সরকা সরকারের সমালোচনা করেন এবং বিরোধিতা করেন। এই অবস্থায় আমরা দেখ সরকার নিজেই শুধু এই দপ্তরে নয়, বিভিন্ন দপ্তরে বিশ্ব ব্যাঙ্কের কাছ থেকে ঋণ এখন আমি এই নির্দিষ্ট দপ্তর সম্বন্ধে বলছি যে, এত সব সত্ত্বেও বিশ্ব ব্যাঙ্কের কা আপনারা ঋণ নিচ্ছেন কেন? বিশ্বব্যাঙ্ক যখন রাজ্য সরকারকে ঋণ দেয় তখন জনবিরোধী চরিত্র চলে যায়?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্যের দুটো জিনিস জানা উচিত, একটা হচ্ছে

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** স্যার, উত্তর ২৪-পরগনা জেলার আমডাঙ্গা থানায়—আপনার র্বাচনী কেন্দ্রের মধ্যে—গত ২৫ তারিখ মরিচা গ্রাম পঞ্চায়েতে একটা প্রবল ঘূর্ণি ঝড় সে। তাতে মরিচা গ্রাম পঞ্চায়েতের কোনও মানুষের জীবনহানি হয়নি ঠিকই, কিন্তু সেখানে নও মাঠে আর কোনও খাদ্য-শস্য নেই। সমস্ত ধান শেষ হয়ে গেছে। সেই ঝড় চণ্ডীগড় ং এবং গাদামারা-হাটের উপর দিয়েও বয়ে গেছে। ফলে আজকে ঐ অঞ্চলের কয়েক শো ষ অত্যন্ত দুর্বিসহ অবস্থার মধ্যে পড়েছে। তাদের যে শস্যহানি হয়েছে তাতে তারা বষ্যতে চরম বিপর্যয়ের মধ্যে পড়বে। আমি আপনার মাধ্যমে বিষয়টির প্রতি মাননীয় ষিমন্ত্রী এবং ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মরিচা গ্রামের কৃষকরা যে ক্ষয়-ক্ষতির সম্মুখীন য়েছে তা থেকে তাদের উদ্ধার করার জন্য কৃষিমন্ত্রী অবিলম্বে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন। বং ত্রাণ মন্ত্রী ওখানকার দুর্গত মানুষদের জন্য প্রয়োজনীয় ত্রাণের ব্যবস্থা করুন। আমাদের রকারের দৃষ্টিভঙ্গি অনুযায়ী তারা অবিলম্বে দুর্গত এবং অসহায় মানুষগুলোর পাশে গিয়ে ড়ান যাতে তাদের মনোবল বাড়ে।

**শ্রী নীহার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য রবীন মন্ডল ছাড়াও কয়েক ন মাননীয় সদস্য ইদানিংকালের শিলা-বৃষ্টি জনিত ক্ষয়-ক্ষতি সম্পর্কে সভার দৃষ্টি আকর্ষণ রেছেন। এই শিলাবৃষ্টিতে শুধু আমডাঙাতেই ক্ষতি হয়নি। আমডাঙাতে নিশ্চয়ই ক্ষতি য়েছে, তা ছাড়াও কয়েকটা জেলার কিছু কিছু অংশে, ব্যাপকভাবে নয়, কোন কোন জায়গায়, ানও কোনও নির্দিষ্ট অংশে ক্ষতি হয়েছে। বিষয়টা আমাদের বিভাগ থেকে ক্ষতিয়ে দেখা ়। এ সম্পর্কে কি করা হবে তা আমি পরে সভাকে জানিয়ে দেব।

## POINT OF ORDER

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মিঃ স্পিকার, স্যার, আপনি জানেন পার্লামেন্টরি ডেমোক্রেসিতে া ইমিউনিটি আছে to the legislature as also to the Chair. আপনি জানেন লেজের সূত্রপাত হয়েছিল তৎকালীন হাউস অফ কমনসে—to their servants and als, to their relations. যেন কটাক্ষ করা না যায়, যেন আপত্তি করা না যায়—the gins and tenets of privileges started then.

[1-00 — 1-10 p.m.]

Sub-sequently it was conferred to the legislators I mean the mem-s of the House of Commons and House of Lords. আপনি এটা জানেন। ়, আপনি এও জানেন যে speaker is a misnomes নামটা আছে আপনাকে নয় I an the office. In the initial stage of parliamentary democracy. দুপক্ষের শুনে দি speaker had a role to emulate, to preside over. Subsequently । দেখতে পাচ্ছি স্পিকার, ডেপুটি স্পিকার সবগুলি হাউসেই আছে। না হলে হাউস চলে মাননীয় ইনফরমেশন অ্যান্ড কালচার মন্ত্রী আছেন, একটা জিনিস তো বার বার দাবি ছ আপনি জানেন যে কোডিফিকেশন প্রথমে ১৯৭১ এ পরে হাউস অফ কমনসে ারি প্রিভিলেজ কিংবা কন্টেম্পট আসে। ইউজুয়ালি এর সংখ্যাটা কমে গেছে শুধু নয়, ডনটসও কমে গেছে এবং কনটেম্পট অফ প্রিভিলেজ দুটোর কোডিফিকেশনের জন্য

বিশেষ করে ফ্রম প্রেস বার বার একটা দাবি উঠছে once it is codified it bec
negotiable and jubstifiable বোধ করি পৃথিবীর কোনও পার্লামেন্টে আজ পর্যন্ত
কোডিফাই করেনি। কিন্তু একটা সময় দেখা দিয়েছে যখন এর সম্বন্ধে একটা আলোচনা
দরকার। To what extent the legislature or the members of the Hous
immuned, and to what extent the speaker is immuned, to what e
the treasury bench is immuned. এটা এই সময়ে আরও বেশি গুরুত্ব পাচ্ছে
জন্য যে আমরা দেখছি সাম্প্রতিকালে লোকসভা এবং রাজ্যসভায় আলোচনা হয়েছে। ব
তামিলনাড়ু অ্যাসেম্বলিতে আলোচনা হয়েছে এবং বিভিন্ন হাউস যেখানে সেশন আছে
হাউসে এটা একটা জ্বলন্ত ট্রফি। মণিপুরের স্পিকার বরবাবু সিং, তিনি বলেছেন তাকে
অ্যারেস্ট করে নিয়ে যায়। এখন সুপ্রিম কোর্ট কতখানি যেতে পারে? আপনি উত্তরপ্র
ঘটনা জানেন When the chair with the consent of the House ordered
the arrest of the judges. Just the reverse judges have wanted some
from the legislators to be present in the court. এটা একটা দ্বন্দ্ব আমার
হয়—আপনি তো গোটা পৃথিবী ঘুরে এসেছেন জানি না, স্বর্গে ঘুরে এসেছেন কিনা?

**মিঃ স্পিকার ঃ** আপনার কি ইচ্ছা যে আমি স্বর্গে যাই?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমি সে অর্থে বলিনি। আপনার যাতায়াত অনেক
আজকে যেখানে আপনি জানেন মিলটনের প্যারাডাইস লস্ট সেখানেও একটা হাউস
House was mainly of satan—House of demi gods presided over
Satar. আপনি বোধ হয় এটাও জানেন আমার বন্ধু প্রফেসর সুস্মিতের বাবা বসে আছে
তিনি সবই জানেন। আজকে দাবি উঠেছে সব জায়গায় আলোচনা হোক স্পিকারকে যেভা
ইচ্ছা নিয়ে যাবার এক্তিয়ার সুপ্রিমকোর্টের আছে কিনা? লেজিসলেচার কতদূর যেতে পা
টেন্থ শিডিউলের ঘটনা the power of the speaker and the power of th
judiciary to interfere with the affairs of the legislature. আমাদের হাউ
আপনি যখন আছেন, আপনি অনেক বড় বড় জিনিস আলোচনা করেন, এটার আলোচনা
সূত্রপাত করলে ভাল হয় ওয়ার্কিং পেপার্স referred to the committee of t
privilege. দিতে পারে, দরকার হয় আমরা দিতে পারি। এই বিষয়টা জরুরি হয়ে পড়েছে
একটা সময়ে এই বিষয়টা সচেতনতার জন্য আমি বলেছিলাম, ১৯৭১ এরপর আমার ন
পড়েনি আলোচনা হয়েছে রেফেরেন্স এখানে শুনছি, প্রায়ই এটা প্রিভিলেজ কমিটিতে
গেল, এটার সম্বন্ধে বাস্তব ধারণা নেই। সবাই পন্ডিত নয়, ট্রেজারি বেঞ্চ মনে করে তা
ক্ষমতা কার্তিকের কাছাকাছি, সব কিছু বোঝে, তাদের সব কিছু করার অধিকার আছে।

এখানে মাননীয় পার্লামেন্টারি অ্যাফেয়ারস মিনিস্টার আছেন, একটা আলোচনার সূত্রপা
হতে পারে, কিংবা বিভিন্ন রুলিং নিয়ে ইভন আউট সাইড দি হাউস সেটা হতে পারে। আ
যে কথা বলছিলাম, আপনি একটা খারাপ নজির সৃষ্টি করেছেন যে, মন্ত্রীরা কিছু বলবেন
তার আগে গভর্নমেন্ট বই ছেপে দিয়ে দেবেন অ্যান্ড দ্যাট উইল ফরম পার্ট অফ প্রসিডিংস—
কোথাও হয় না। আমি অ্যাসেম্বলি এবং পার্লামেন্টে খোঁজ নিয়ে দেখেছি, অ্যাটলিস্ট ক
হয়ে, টেকন অ্যাজ রেড। এইজন্য আমি মনে করছি প্রকৃত বিষয়টা জানা দরকার। To

xtent the Judiciary can interfere with the affairs and proceedings of
le House, with the powers and authority—authority means power plus
spectability. আজকে আমি রেস্পেকটিবিলিটির বিষয়ে বলতে চাই। উনি বলেছেন, তাকে
কি অ্যারেস্ট করে নিয়ে যাওয়া হয়েছিল বি. এস. এফ. এর প্লেনে। যদি আপনি একটা
লোচনার দিন এখানে ঠিক করে দেন তো ভাল হয়, কারণ শাসক গোষ্ঠীর দরকার পড়ে
হ গ্রামে গিয়ে অত্যাচার করবার। আপনি তাই একটা আলোচনার সুযোগ দিন। আপনার
র পান্ডিত্ব আছে, অভিজ্ঞতা আছে এবং সংবাদও আছে। প্রকৃত অবস্থাটা কি সেটা
রা আপনার কাছে জানতে চাই। এই কথা এই জন্যই বলছি, এই জাতীয় আলোচনায়
সময় বাংলা পায়োনিয়র ছিল। বাংলা এক সময় পথ দেখিয়েছে ভারতবর্ষকে, পার্টলি
কে। এতবড় একটা ঘটনা হয়ে গেল যেখানে এবং বেঙ্গল অ্যাসেম্বলি যখন ইন সেশন
ন এই জিনিস নিয়ে এখানে আলোচনা হবে না যেখানে আপনি চেয়ারে বসে আছেন?
বৃহৎ জাম্বো জেট মন্ত্রিসভা যেখানে আছেন এবং অনেক পন্ডিত ব্যক্তি যখন সেখানে
। তখন আপনার মতো মানুষ প্রেসক্রাইব করছেন যে, হাউসের বাইরে আলোচনাটা
আমি চাইছি, অ্যাডভোকেট—জেনারেল প্রেজেন্ট থাকুন এবং অতীতে যারা অ্যাডভোকেট-
রল ছিলেন তাদেরও ডাকা হোক আলোচনায়, কারণ একটি রাজ্যের স্পিকারকে শাসন
ছন কোর্ট। যে কোনও মেম্বার যে কোনও জায়গায় ওভারস্টেপ করতে পারেন ইন দি
অফ জুডিশিয়ারি। আমরা কিছু কিছু রুলিং এই হাউসে দেখেছি যে রুলিংয়ে আমরা
ভড, বিশেষ করে অপোজিশনরা। অন্যান্য কোনও হাউসে এরকম কোনও প্রিসিডেন্ট
ঠিকই, কিন্তু আপনার উপরে তো কেউ নেই এবং আমরা কোর্টেও যেতে পারি না।
ত্রে স্পিকারের রুলিং এর ব্যাপারে যদি আমরা অ্যাগ্রিভড হই তাহলে প্রতিকারটা কি?
কারটা কি তাহলে ২০১ বা ১৭৯ (সি)-তে? এই সম্পর্কে আমাদের সম্যক ধারণা হওয়া
যে, to what extent the Speaker can deny the legitimate rights of
pposition and of the Treasury Bench. সুতরাং আমি চাইছিলাম আলোচনা
আপনি বড় একটা ছুটি দিয়ে দেবেন গ্রামে গিয়ে অত্যাচার করবার জন্য, কিন্তু তার
যদি আলোচনাটা হত তাহলে এই ব্যাপারে আমরা এনলাইটেন্ড হতে পারতাম। আওয়ার
ইজ দাস ফার অ্যান্ড নো ফার্দার। এখানে শ্রী পতিতপাবন পাঠক আছেন। তিনি
মন্ত্রী হলেও আগে চিফ হুইপ ছিলেন। আলোচনায় তিনিও অংশগ্রহণ করতে পারতেন।
শিডিউল আসার পর যে কমপ্লিকেশন দেখা দিয়েছে কনস্টিটিউশনে সে সম্পর্কে উই
ভেরি সিরিয়াস। গোটা পৃথিবীতে আজকে প্রিভিলেজের দিকে যাবার বড় একটা ঝোঁক
না, কিন্তু এই হাউসে দেখছি এটাতে প্রিভিলেজ হচ্ছে, ওটাতে প্রিভিলেজ হচ্ছে ;
ডাকা হচ্ছে, ওকে ডাকা হচ্ছে। এটা সম্পর্কে সম্যক জ্ঞান হলে ভাল হয়। আপনি
নট গড বাট ডেমি গড। এটা নিয়ে আলোচনা হলে ভাল হয়।

-10 — 1-20 p.m.]

ঃ স্পিকার ঃ ডাঃ জয়নাল আবেদিন, আপনি তো অভিজ্ঞ পার্লামেন্টারিয়ান, দেয়ার
ডস অ্যান্ড লেসর। ইন দি প্যানথন অব গডস, আপনার একটা পজিশন আছে ইন
উস। কাজেই নিজের পজিশন ভুলে গেলে খুব বিপদ হয়। যাইহোক, এখন প্রশ্ন হচ্ছে,

আমরা এটা একাধিকবার আলোচনা করেছি। আমাদের প্রিসাইডিং অফিসারদের যে প্র আছে, সেই কমিটিতেও আলোচনা হয়েছে মণিপুরের প্রবলেমটা নিয়ে। আমি এটা এখনই দীর্ঘ আলোচনার মধ্যে যেতে চাইছি না। সুপ্রিম কোর্টে কিছু প্রসিডিং এখনও আছে, ম্যাটার ইজ স্টিল সাব-জুডিস। সেজন্য সাব-জুডিস ম্যাটার নিয়ে আমরা সেই আলোচনা করতে পারছি না, আমাদের রুলস-এ বাধা আছে। তামিলনাডুতে জুন মাসের আমাদের প্রিসাইডিং অফিসারদের সম্মেলন হতে চলেছে, এই ইস্যু সেখানে উঠবে। সেখানে আবার আলোচনা করব। আমি শুধু এইটুকু মাননীয় সদস্যদের অবগত করতে যে, ডিফেকশন অ্যাক্ট অ্যান্ড রুলস হবার পর এটা টেন্থ শিডিউলে অন্তর্ভুক্ত হল। স্পিক কোয়াসি-জুডিশিয়াল পাওয়ার দেওয়া হল বিচার করার জন্য এটা অতীতে ছিল না। কোয়াসি-জুডিশিয়াল পাওয়ার পাবার পরে এর বিরুদ্ধে কোনও অ্যাপিল হবে না, এটা পারে না। কারণ স্পিকারকে এক্তিয়ার দেওয়া হল একটা মেম্বারের সদস্য পদ নাকচ দেবার। এই ডিফেকশন অ্যাক্ট অ্যান্ড রুলস অনুযায়ী তার ক্ষমতা হয়ে গেল সেই ডিফেক্ট করেছেন কিনা তার বিচার করার। এই বিচারের এফেক্ট কি হচ্ছে? স্পিকার বিচার করে বলেন যে, হ্যাঁ, অমুক মেম্বার ডিফেক্ট করেছেন, তিনি তার মেম্বারশিপ বা করলেন। এই বাতিল করার পরে তার এফেক্ট কি হচ্ছে? শুধু তিনি একটা সদ মেম্বারশিপ বাতিল করছেন, তা নয়। একটা কনস্টিটিউয়েন্সির বিরাট সংখ্যক মানুষ ডেমোক্রে অধিকার প্রয়োগ করে যাকে নির্বাচনের মাধ্যমে নির্বাচিত করে পাঠিয়েছেন—তাদের মতাম খারিজ করা হচ্ছে। কাজেই এই কথাটা মনে রাখতে হবে। স্পিকারকে প্রথমবার এই এক্তিয়ার দেওয়া হল আমাদের রুলস সংশোধন করে টেন্থ শিডিউলে, এটা একটা বি ক্ষমতা। আর এর বিরুদ্ধে অ্যাপিল দায়ের হবে না। আমি ব্যক্তিগত ভাবে মনে করি যে অগণতান্ত্রিক, এটা ঠিক নয়। এমনিতেই ডিফেকশন অ্যাক্ট অ্যান্ড রুলস-এর মধ্যে অনেক আছে, দুর্বলতা আছে, আইনটা খুবই দুর্বল আইন, ডিফেক্টিভ আইন। এটা কোনও পারপাসে করা হয়েছিল, কোনও একজন ব্যক্তির স্বার্থরক্ষা করার জন্য, কাউকে দেবার জন্য। আমি সেই ইতিহাসে যাচ্ছি না। কিন্তু আমরা মূলত গণতান্ত্রিক ব্যব একটা ব্যক্তির বিচার করতে পারব, এক লক্ষ মানুষ কি সাত লক্ষ মানুষ, তাদে নাকচ করে দিতে পারব, আর তার বিরুদ্ধে কোনও অ্যাপিল দায়ের করতে পারে রায় ভুল হল, কি সঠিক হল, এই ব্যাপারটা ঠিক নয়। একটা অ্যাপিলের ব্যবস্থা উচিত। সুপ্রিম কোর্ট এই পয়েন্টের উপরে বিচার করে বলেছিল যে, "হ্যাঁ, কিছু আ দি' ল ইজ জাস্টিসিয়েবল"। এটার একটা অ্যাপিল করার অধিকার থাকা উচিৎ। এই ডিফেকশন অ্যাক্ট অ্যান্ড রুলস-এর একটা অংশ বাতিল করা হয়েছিল, সেখা হয়েছিল যে জাস্টিসিয়েবল বলা যাবে না। আমি মনে করি যে সুপ্রিম কোর্টের রায় স Because the forum of Supreme Court and the Speaker in the capa as quasijudicial officer. এর মধ্যে পার্থক্য আছে। হাউসের মধ্যে স্পিকার যে রায় সেটা তিনি সিটিং অন দি চেয়ার স্পিকার হিসাবে দেন। এই নিয়ে আজ পর্যন্ত কে ডিসপিউট হয়নি। সুপ্রিম কোর্টও বলছে না যে হাউসের প্রসিডিংসয়ের উপরে তাদের ক্ষমতা আছে। সেটা কোনও দিনই সুপ্রিম কোর্ট বলেনি, আজও বলছে না। এটা ভাল আমাদের বুঝতে হবে যে কন্ট্রাডিকশনটা উঠছে কোথায়? মণিপুরের ব্যাপার নিয়ে বারবার

ট্রকশনটা উঠছে। স্পিকারের দুটি ভূমিকা আছে। একটা হচ্ছে হাউসের মধ্যে প্রসিডিংসের
প্রিসাইড করা। আর একটা হচ্ছে, অ্যাডমিনিস্ট্রেটিভ সাইডে অ্যাজ এক্সিকিউটিভ হেড,
ডিসপিউট, তার প্রোমোশন, তার পানিশমেন্ট ইত্যাদি দেখা। সে যদি কোনও স্টাফের
বাতিল করে, কিম্বা প্রমোশন না দেয় তাহলে সেই স্টাফ একজন ভারতীয় নাগরিক
র তার রেহাই কোথায়? সে রিলিফ পাবে কোথায়? ২২৬ ধারা ছাড়া তার রেহাই
য় সংবিধান অনুযায়ী? স্পিকার যদি তার এক্সিকিউটিভ হেডও হয় তাহলেও স্পিকারের
সুপ্রিম কোর্ট, হাই কোর্ট হবে, এটাই তো নিয়ম হবে। এটা নিয়ে একাধিকবার
না হয়েছে। কেশব সিংহের কেসে একটা পার্থক্য ছিল। কেশব সিংহের কেসে হাউস
ডিসিপ্লিনারি অ্যাকশন নিয়েছিল মেম্বারের বিরুদ্ধে। তখন এলাহাবাদ হাইকোর্ট নোটিশ
ল সেই হাউসের সেই রায়ের বিরুদ্ধে এবং যে কারণে হাউস প্রিভিলেজ নোটিশ
ল হাই কোর্টের মাননীয় বিচারপতিদের সেটা প্রসিডিংসের উপরে ছিল। পার্থক্য হচ্ছে,
সিংহের কেসে কন্ট্রাডিকশন ছিল পার্লামেন্ট এবং জুডিসিয়ারির সঙ্গে সেই সময়ে।
যে ডিসিপ্লিনারি অ্যাকশন নিয়েছিল সদস্যের বিরুদ্ধে—সাসপেন্ড করা, এক্সপল করা
ম্বারশিপ টার্মিনেট করা—এটা নিয়ে এলাহাবাদ হাইকোর্ট একটা রিট জারি করেছিল,
নোটিশ দিয়েছিল স্পিকারকে। তখন হাউস একটা ইউন্যানিমাস রায় দিয়ে হাই কোর্টের
'revilege notice দিয়ে জজদের সমন করেছিল।

মাদের বুঝতে হবে আমরা প্রোডাক্ট অব কনস্টিটিউশন। আমরা বারে বারে ব্রিটিশ
ন্টর সঙ্গে নিজেদের তুলনা করি। কিন্তু ব্রিটিশ পার্লামেন্ট কিন্তু রিটিন কনস্টিটিউশন
টিশ পার্লামেন্টের ক্ষমতা আমাদের থেকে অনেক বেশি আমাদের ক্ষমতা সীমিত।
সংবিধানের রীতি, সংবিধানের ধারা, সংবিধানের আইন অনুযায়ী আমরা সৃষ্টি
আমরা কোনও রেওয়াজ, দীর্ঘদিনের কাস্টমসস, কোনও প্রিসিডেন্টের উপর আমরা
নি। পার্থক্য আছে। আমাদের লিমিটেশন আছে। আমাদের আইন অনুযায়ী চলতে হয়।
দি আইনের বাইরে যাই তাহলে সেটা ভুল হবে। ডাক্তার আবেদিন ঠিকই বলেছেন,
মধ্যে কোনও অ্যাপিল লাই করে না। স্পিকার ভুল রায় দিলেও মানতে হবে,
কিছু করার নেই। স্পিকারের অধিকার আছে ভুল রায় দেওয়ারও, এটা ভাল করে
ত হবে। প্রশাসন যদি চালাতে হয় তাহলে স্পিকারের উপরে ছেড়ে দিতে হয়।
ও তো মানুষ, সে সঠিক রায়ও দিতে পারে আবার ভুল রায়ও দিতে পারে। কিন্তু
স্পিকারের রায়টা পলিটিক্যালি মোটিভেটেড হওয়া উচিত নয়। এটাও ভাল করে
য়া উচিত। এই চেয়ার থেকে আমি বলতে দ্বিধা করি না, স্পিকারের রায় রাজনৈতিক
ক হওয়া উচিত নয়। তবে এটা ঠিক যে মানুষ ভুল করতে পারে। এই হাউসেই
স্পিকারের একটা ডিসিসন আমি রিবার্ট করেছি। এখানে নো কনফিডেন্স ভোটকে
স্পিকার—ডাক্তার আবেদিন সাহেব তখন সদস্য ছিলেন—অ্যামেন্ড করে ভোট অফ
করেছিলেন। আমি তখন রায় দিয়েছিলাম, না ভোট অব নো কনফিডেন্সকে
করে ভোট অব কনফিডেন্স করা যায় না। দি ডিসিসন ওয়াজ এ রং ডিসিসন। এটা
এটা পলিটিক্যালি মোটিভেটেড বলা যায়। ভোট অব নো কনফিডেন্স যে মেম্বার
ভ করল সে ভোট দিতে পারবে না, তাকে তার নিজের মোশনের বিরুদ্ধে ভোট

দিতে হবে, এটা হয় না। এটা হচ্ছে নেগেটিভ ভোট, এটা করা যাবে না। এটা উদে
এটা পলিটিক্যালি মোটিভেটেড। এই রকম ডিসিসন স্পিকারের কোনওদিন দেওয়া উ
এটা ঠিক নয়। সেইজন্য আমার যে রুলিং আছে, এখন সেটা সর্বভারতীয় স্তরে
ব্যবহার হয়। সেখানে বলে না ভোট অব নো কনফিডেন্সে কোনও নেগেটিভ অ্যা
দেওয়া যায় না। ইট ক্যান নট বি কনভার্টেড টু ভোট অব কনফিডেন্স। যে মেম্বারে
হি মাস্ট হ্যাভ এ রাইট টু ভোট অন দ্যাট অ্যান্ড নট এগেনস্ট ইট। যাই হোক, আ
হয় অ্যাট দিস পয়েন্ট অব টাইম আরও বিস্তারিত ডিসকাশন হওয়া উচিত নয়। কার
কোর্টে ম্যাটারটা এখনও কিছু পেন্ডিং আছে। জুন মাসে ম্যাড্রাসে কনফারেন্স হ
আমরা এ নিয়ে আবার আলোচনা করব। একাধিকবার এ নিয়ে আলোচনা হয়েছে।
স্পিকারের সঙ্গে এই বিষয়ে আলোচনা হয়েছে, ডিটেলস এখন আপাতত বলতে চা

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি
মাধ্যমে আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী এবং উচ্চ শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পাঁশকুড়া
কলেজের একটি অধ্যাপকের দল কয়েকজন ছাত্রীকে নিয়ে শিক্ষামূলক পর্যটনে
কাঁকড়াজোড়ে। তারপর জানা গেল একজন অধ্যাপক ছাত্রীদের মাদকদ্রব্য দিয়ে
করেন এবং ছাত্রীদের উপর অশালীন ব্যবহার করেন। কলেজের গভর্নিং বডি সেই অধ্
সাসপেন্ড করেন, সাময়িক ভাবে তাকে সাসপেন্ড করেন। তার ফলে কলেজে গন্ডগো
হয় এবং কলেজ বন্ধ হয়ে যাচ্ছে। দুর্ভাগ্যের বিষয়, ওই অধ্যাপক কে জানেন? গত
লোকসভার নির্বাচনের প্রার্থী এবং তিনি কংগ্রেস দলের প্রার্থী ছিলেন। এই হল কং
কালচার। এই অধ্যাপকের নাম করা যাবে না। আমার দাবি এই ব্যাপারে তদন্ত করা
এবং যথাযথ ব্যবস্থা নেওয়া হোক। রাজনীতিতে দুর্বৃত্তকরণ হওয়া উচিত নয়। এই ব্য
আমি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[1-20 — 2-00 p.m.] (Including Adjournment)

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে এই স
আকর্ষণ করছি। সুরজকুন্ড এবং কলকাতায় আমরা বিভিন্ন স্টেটমেন্ট শুনতে পাচ্ছি
আসল চেহারাটা গ্রামে প্রকাশ পাচ্ছে। পঞ্চায়েত নির্বাচন যতই কাছে আসছে ততই
এবং বিজেপি আঁতাত প্রকট হয়ে উঠেছে। আমার এলাকার কংগ্রেস এবং বিজেপি
ভাবে প্রার্থী দাঁড় করাবার চেষ্টা করছে। ইতিমধ্যেই তারা ১০-১৫ জন প্রার্থীর নাম ঠি
ফেলেছে। আমার কাছে সেই নামের তালিকা আছে, আপনি অনুমতি দিলে নামগুলো
প্রকাশ করতে পারি। গ্রামাঞ্চলে এই প্রবণতা দেখা যাচ্ছে। যে কোনও গন্ডগোল
বিজেপি এবং কংগ্রেস এক হয়ে চলার চেষ্টা করছে। আপনি বিষয়টি একটু দেখুন

**श्री मनोहर तिरकी :-** सर, मै आपके माध्यम से इस सभा का ध्यान
सरकार की दुनीति की ओर दिलाना चाहता हूं। सर, बार-बार यहां से
सेन्टर को केन्द्रीय सरकार अन्य राज्यो मे स्थानान्तरित कर देती है। सर,
केन्द्रीय सरकार, फारेस्ट रिसर्च सेन्टर जो इस राज्य मे अच्छी तरह काम

इसको यहां से स्थानातरित कर मध्यप्रदेश करने की कोशिश की जा रही है। इस
र आपके माध्यम से इस हाउस का ध्यान दिलाना चाहता हूं कि यह सेन्टर इसी
य मे रहे। जहां अन्य राज्यो मे नई योजना लगाया जा रहा है, इस राज्य से
ने सेन्टर को ले जाने की साजिश हो रही है। केन्द्र सरकार की इस दुर्नीति की
ोधिता करता हूं।

**শ্রী সুভাষ গোস্বামী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সরকারের প্রশাসনিক যে কাজকর্ম বাংলা ভাষায় করা হবে এবং তার প্রসার ঘটানো হবে, এই তথ্য মাননীয় সংস্কৃতি মন্ত্রী াদের এই সভায় একাধিকবার দিয়েছেন। আমরা দেখছি যে, এই বিষয়ে অগ্রগতি কিছু ি। বরং আমলা থেকে আরম্ভ করে অন্যান্য কর্মীরা বাংলা ভাষায় কাজ করতে বিশেষ ব উদাসীন। আগামী কিছু দিনের মধ্যে পঞ্চায়েত নির্বাচন হতে চলেছে। উক্ত নির্বাচনে ক হাজার তফসিলি জাতি ও উপজাতি প্রার্থীকে কাস্ট সার্টিফিকেট নিতে হবে। তারজন্য র যে আবেদন করতে হবে সেই আবেদনপত্রটি ইংরাজিতে সরবরাহ হচ্ছে। আমি আপনার মে বিভাগীয় মন্ত্রী কাছে আবেদন রাখছি, অবিলম্বে কাস্ট সার্টিফিকেট পাওয়ার জন্য বদনপত্র যেন বাংলা এবং হিন্দি ভাষাতে সরবরাহের ব্যবস্থা করেন।

**ডাঃ মানস ভূঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকার : তথ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এটি সত্য কথা এবং উদ্বেগের বিষয় যে স্টার টিভি এন. এন., এমনকি বাইরের জি. টি. ভি. আমাদের ভারতবর্ষ এবং এই কলকাতায় ঢুকে র ফলে সাংস্কৃতিক জগতে একটা বিপজ্জনক অবস্থা সৃষ্টি হয়েছে। এটি নিয়ে বিতর্ক ছ যে একে গণতান্ত্রিক পদ্ধতিতে আটকানো যায় কিনা। কমিউনিকেশন সিস্টেমকে আমরা টা আটকাতে পারি। তবে বাংলার এই বিধানসভা থেকে আমি অনুরোধ করছি যে, বীর ছোট্ট একটি দেশ সমস্ত রকম বাধা বিপত্তিকে সরিয়ে রেখে সমস্ত টেলিকমিউনিকেশন স্টেমকে তাদের দেশে যদি আইন করে বন্ধ করতে পারে, তাহলে ভারতবর্ষের ক্ষেত্রে এটা | হবে না? সংস্কৃতির ক্ষেত্রে ভারতবর্ষের যে প্রোগ্রামগুলো হচ্ছে, তার মধ্যে বাইরের ঐ ই অবাসীন পিকচার, স্টার টিভির যে কর্মসূচি তা ঢুকে পড়েছে। মাননীয় তথ্যমন্ত্রী এই পারে উদ্যোগী ভূমিকা নিন। কেন্দ্রীয় সরকারের তথ্যমন্ত্রীকে আমরা বলেছি, তিনি চিন্তা- া করছেন। আমরা সবাই মিলে এই ব্যাপারে যদি উদ্যোগ গ্রহণ করতে পারি, ভারত রকে সার্বিক ভাবে যদি বলতে পারি যে পৃথিবীর ছোট্ট দেশ ফিলিপিন্স যদি সাংস্কৃতিক য়কে দূরে হঠিয়ে দিয়ে দেশের সংস্কৃতির রক্ষা করার জন্য পদক্ষেপ নিতে পারে তাহলে তবর্ষের মাটিতে এটা কেন করা যাবে না? এখানে স্টার টিভি, সি. এন. এন.-কে কেন লট করতে পারব না? আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, তিনি যেন এই য় হস্তক্ষেপ গ্রহণ করেন। তিনি উদ্যোগ গ্রহণ করুন, আমরা একসঙ্গে কেন্দ্রীয় সরকারের এই ব্যাপারে কথা বলি।

**শ্রী ঈদ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার ভরতপুর বিধানসভা কেন্দ্রে কয়েকটি ডিয়ারি হেলথ সেন্টার আছে, এইগুলি পরবর্তীকালে প্রাইমারি হেলথ সেন্টারে উন্নত

করা হয়েছে। যেমন টিয়া, তালিপুর, আমলাই এই সেন্টারগুলিতে দীর্ঘদিন ধরে ডাক্তার ওখানকার জনবহুল এলাকার মানুষ হাসপাতালের চিকিৎসা থেকে বঞ্চিত হচ্ছেন। আপনার মাধ্যমে অবিলম্বে স্বাস্থ্যমন্ত্রীর কাছে দাবি রাখছি যাতে ঐ সেন্টারগুলিতে অ ডাক্তার দেওয়া হয়।

(At this stage the House was adjourned till 2.00 p.m.)

[2-00 — 2-10 p.m.](After Adjournment)

**LEGISLATION**

**Mr. Speaker** : We have two Bills. The West Bengal Appr ation (Vote on Account) Bill, 1993 and The West Bengal Appropri Bill, 1993. Now the first Bill, the West Bengal Appropriation (Vot Account) Bill, 1993 will be put to vote on straightaway. There wil no debate on this Bill. Regarding the other Bill, i.e. The West Be Appropriation Bill, 1993, discussions on it may be extended to t hours instead of two hours. subject to the consensus of the Hou

(Voice : Yes, yes.)

The motion was then put and agreed to.

**The West Bengal Appropriation (Vote on Account) Bill, 19**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, I beg to introduce the W Bengal Appropriation (Vote on Account) Bill, 1993.

(Secretary then read the Title of the Bill)

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, I beg to move that the W Bengal Appropriation (Vote on Account) Bill, 1993, be taken into co sideration.

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Beng Appropriation (Vote on Account) Bill, 1993, be taken into consideratio was then put and agreed to.

**Clauses 1, 2, 3, Schedule and Preamble**

The question that Clauses 1, 2, 3 Schedule and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Ashim Kumar Dasgupta** : Sir, under article 266(3) of constitution of India no moneys out of the Consolidated Fund of State can be appropriated except in accordance with law and for purposes and in the manner provided in the Constitution.

During the present session, the Assembly voted a consolidated Grant advance in respect of the estimated expenditure for a part of the ncial year 1993-94 under the provision of article 206 of the Constion of India. The present Bill is accordingly being introduced under cle 204 of the Constitution of India, read with article 206 thereof, to vide for the appropriation out of the Consolidated Fund of West ngal of the moneys required to meet the expenditure charged on the solidated Fund and the grant made in advance by the Assembly in pect of the estimated expenditure by the West Bengal Government a part of the financial year 1993-94. The amount included in the l on account of the charged expenditure does not in any case exceed amount shown in the statement previously laid before the House.

The constitution provides that no amendment shall be proposed to Bill having the effect of varying the amount or altering the destiion of the grant so made or of varying the amount of any expenre charged on the Consolidated Fund of the State. The total amount posed to be appropriated by this Bill for expenditure during a part the financial year 1993-94 is Rs. 3543 crores 51 lakhs and 02 usand. The amount includes Rupees 1120 crores 47 lakhs and 34 usand on account of charged expenditure. The details of the prod Appropriation Bill will appear from the Schedule to the Bill.

Sir, with these words, I commend my motion for the acceptance he House.

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, I beg to move the West gal Appropriation (Vote on Account) Bill, 1993, as settled in the embly, be passed.

The motion was then put and agreed to.

**The West Bengal Appropriation Bill, 1993**

**Mr. Speaker** : Now the West Bengal Appropriation Bill, 1993,. allotted is three-hour.

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, I beg to introduce the West al Appropriation Bill, 1993.

**(Secretary then read the Title of the Bill)**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, I beg to move that the West l Appropriation Bill, 1993, be taken into consideration.

**ঃ মানস ভূঁইয়া** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় আজ যে

অ্যাপ্রোপ্রিয়েশন বিল নিয়ে এসেছেন আমি তারই পরিপ্রেক্ষিতে আমার বক্তব্য রাখ অধিবেশন চলছে, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তার বাজেট উত্থাপন করেছেন এবং সাপ্লিমেন্টারি ডিমান্ডের উপর তার বক্তব্য রাখতে গিয়ে মাননীয় অর্থমন্ত্রী বেশ কিছু প্রশ্ন তুলেছেন এবং অর্থনৈতিক বিষয়ে বিতর্ক তুলে ধরেছেন যা আমরা মনে করি উন্নয়নের স্বার্থে এবং অর্থনৈতিক বুনিয়াদকে রক্ষা করার স্বার্থে সম্পূর্ণ অপ্রাসি রাজ্যের অর্থনৈতিক ব্যবস্থা যে চূড়ান্ত বিপদজনক ও ভয়ঙ্কর অবস্থায় গিয়ে পৌ ঢাকবার জন্য মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীম দাশগুপ্ত এক মরিয়া প্রচেষ্টা নিয়ে তা উত্থাপন করার চেষ্টা করেছেন বিভিন্ন প্রসঙ্গের মধ্যে দিয়ে। তার মূল বক্তব্য যে চাইতে গিয়ে সেটা হচ্ছে, ভারত সরকারের অর্থনৈতিক নীতি সম্পূর্ণ ভ্রান্ত, ভারত দেশকে দেউলিয়া অর্থনীতির দিকে ঠেলে দিয়েছেন ইত্যাদি। এই রাজ্যের একজন অর্থমন্ত্রী হিসাবে ভারতবর্ষের আর্থিক দুনিয়ায় এক বিস্ময়কর ভূমিকায় অবতীর্ণ হ অন্য পথের, একটা অন্য অর্থনৈতিক দিশার কথা ভারতবর্ষের মানুষের কাছে তি ধরার চেষ্টা করেছেন। কিন্তু আমরা যদি অর্থনৈতিক পরিকাঠামোকে বিচার করেন করি এবং সেই আঙ্গিকে এই রাজ্যের অর্থনৈতিক বুনিয়াদকে দেখি—শিল্প, কৃষি সহ যদি একটার পর একটা পর্যালোচনা করে দেখি তাহলে দেখব এই রাজ্যের অর্থমন্ত্রী কি অক্টোপাসের মতো এই রাজ্যের অন্যান্য দপ্তরগুলিকে গলা টিপে ধরে তাদের রক্ত শু ছাড়ছেন এবং তারা কি ভাবে ধুঁকছেন in a financial suffocating condition. তাদের পৌঁছে দিয়েছেন। সেই অবস্থা থেকে মুক্ত হবার জন্য অর্থমন্ত্রী মরিয়া হয়ে প্রচেষ্টা চালাচ্ছেন এবং একটা বিকল্প অর্থনীতির পথ বাংলা তথা ভারতবর্ষের মানুষের উপস্থিত করার চেষ্টা করছেন এবং তারজন্য বিভিন্ন যুক্তি উত্থাপন করার চেষ্টা ক আমি এর তীব্র বিরোধিতা করছি। মাননীয় অর্থমন্ত্রী, আপনি জানেন, ভারতবর্ষের অ এক ব্যক্তি শ্রী ননী পালকিওয়ালা এই রাজ্যে এসে নেতাজী ইন্ডোর স্টেডিয়ামে বাজেট নিয়ে বক্তব্য রাখতে গিয়ে বলেছিলেন Mr. Palkiwala said, the Ce Budget is harbinger of the good time to come. It will not take I to heaven, but will check India's precipitation slide to hell. তো এখানে বাংলার মাটিতে দাঁড়িয়ে একথা বলে গেলেন। তারপর ভারতের সমস্ত শিল্প গোষ্ঠী প্রতিনিধিরা, শিল্প মহলের সঙ্গে যুক্ত মানুষরা, অর্থনীতিবিদরা বললেন, The Budget 1993-94 will create a vibrant economic situation for India. Which will prosperous economic and industrial situation which can compete to global economic situation.

[2-10 — 2-20 p.m.]

এবং সবচেয়ে রেভলিউশনারি এবং দুঃসাহসিক সিদ্ধান্ত হচ্ছে ডুয়েল এক্সচেঞ্জ রদ করে ফুল কনভারটিবিলিটি। মাননীয় অর্থমন্ত্রী, আপনি কি এটা অস্বীকার করতে পা মাননীয় অর্থমন্ত্রী, আপনি গতকাল সাপ্লিমেন্টারি বাজেটের উপর বক্তৃতা করার সময় ১০০-টা কথা বলে থাকেন তাহলে তার ৯৯-টাই ভারত সরকারের অর্থনীতি সম্বন্ধে বল এবং রাজ্যের অর্থনীতি সম্বন্ধে একটা কথা বলেছেন। আপনি একজন ধুরন্ধর অর্থনীতি

রাজনীতিবিদ। দুই-এর সংমিশ্রণের মধ্যে দিয়ে আপনি দুর্বল, অসহায়, বিপদজনক অবস্থার থেকে বেরিয়ে আসার জন্য ভারতবর্ষের অর্থনীতির কথা তুলে রাজ্যের বিপদজনক তিক পরিস্থিতিকে আড়াল করবার চেষ্টা করেছেন। আপনাকে আমি বলি, পরিকল্পনা একটা দেশ চলতে পারে না। পরিকল্পনা ছাড়া কোনও দেশের শিল্প এগোতে পারে না, এগোতে পারে না, স্বাস্থ্য এগোতে পারে না। অথচ আপনি বাংলার পরিকল্পনার ল কুঠারঘাত করে ভারত বিখ্যাত অর্থনীতিবিদ হতে চাইছেন। ডঃ অসীম দাশগুপ্ত, রাজ্যের পরিকল্পনাকে কেটে টুকরো টুকরো করেছেন। আজকে যিনি বাংলার পরিকল্পনাকে াদী দাঁত দিয়ে টুকরো টুকরো করে ছিন্ন-ভিন্ন করেছেন, তার নাম ডঃ অসীম দাশগুপ্ত। একজন বিখ্যাত অর্থনীতিবিদ। যেখানে একটা পরিকল্পনা ছাড়া একটা গ্রাম এগোতে না, ব্লকের পরিকল্পনা ছাড়া একটা ব্লক এগোতে পারে না, জেলার পরিকল্পনা ছাড়া জেলা এগোতে পারে না, একটা রাজ্যের পরিকল্পনা ছাড়া সেই রাজ্য এগতে পারে শের পরিকল্পনা ছাড়া কোনও দেশ এগতে পারে না সেখানে তিনি রাজ্যের পরিকল্পনাকে ছুঁটে ধ্বংস করে দিয়েছেন। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, আপনি শুধুমাত্র কেন্দ্র বিরোধী দিয়ে রাজনৈতিক ভ্রস্টাচারের, প্রশাসনিক ব্যাভিচারের, অর্থনৈতিক অনাচারের পরিচয়ই তাকে আশ্রয় করে পশ্চিমবঙ্গকে ২,০০০ মাইল স্পিডে পিছিয়ে নিয়ে যাচ্ছেন। অর্থমন্ত্রী, আপনি শুধুমাত্র কেন্দ্র বিরোধী জেহাদ ঘোষণার মধ্যে দিয়ে বাংলাকে কোন য় নিয়ে গেছেন? পালকিওয়ালা বলছেন, 'মনমোহন সিং-এর বাজেট আমাদের স্বর্গে যতে পারেনি, কিন্তু নরকের যাত্রা বন্ধ করেছে।' আর ডঃ অসীম দাশগুপ্তের বাজেট ক স্বর্গের দিকে তো দূরের কথা নরকের দিকে ২,০০০ মাইল স্পিডে এগিয়ে নিয়ে বাংলার শিল্প, সেচ, বিদ্যুৎ, স্বাস্থ্য, বেকার ছেলেদের স্বপ্ন, সমস্ত কিছুকে ধ্বংস করে। ভারতবর্ষের বাজেটে যখন ৩২% প্ল্যান আউট লে বৃদ্ধি পাচ্ছে তখন আমরা দেখছি জ্যর পরিকল্পনা খাতের বরাদ্দ ১৫০১ কোটি টাকা থেকে ৭০১ কোটি টাকায় নেমে। অসীমবাবু, আপনি যে অর্থমন্ত্রী সেটা ভুলে যান, আপনি ডঃ অসীম দাশগুপ্ত, া বিশ্ববিদ্যালয়ের অধ্যাপক হিসাবে বলুন পশ্চিম বাংলায় আজকে কি অর্থনীতি গঠিত? আপনি মার্ক্সবাদী হাত দিয়ে, মার্ক্সবাদী দাঁত দিয়ে ছিঁড়ে টুকরো টুকরো করেছেন অর্থনীতিকে। বাংলার সমস্ত রকম অগ্রগতিকে আপনি রুদ্ধ করে দিয়েছেন। মাননীয় ক মহাশয়, আপনি এসে গেছেন, আপনি দেখুন ভারত সরকার ১৯৯২-৯৩ সালের ার ৭১৯ কোটি টাকার প্ল্যান বাজেটকে বাড়িয়ে ১৯৯৩-৯৪ সালে ৬৩,৯৩৬ কোটি নয়ে গেছেন।

৩,৯৩৬ কোটি টাকা ৩২ পারসেন্ট প্ল্যান আউট লেতে যেখানে ইনক্রিজ হল সেখানে কি কৃষি, কি স্বাস্থ্য, কি শিক্ষা প্রতিটি খাতে এবং প্রতিটি জায়গাতে যেখানে প্ল্যান ইনক্রিজ করা হল, বাড়িয়ে দেওয়া হল সেখানে আমাদের অর্থমন্ত্রী মহাশয় আজকে খাতে শিক্ষা, স্বাস্থ্য, কৃষি সবেতে কমিয়ে দিয়েছেন সর্বত্র। উলটে আঙুল তুলে বলছেন ভারত সরকার যা করেছে দেশকে ভয়ঙ্কর বিপদজনক অর্থনৈতিক অবস্থার দিকে নিয়ে আর উনি বিকল্প যে অর্থনৈতিক পদক্ষেপের কথা বলেছেন তা সঠিক। আমরা কি এগ্রিকালচার সেক্টরে যে ৩৬ পারসেন্ট আজকে প্ল্যান আউট লে. ইনক্রিজ করছে

গভর্নমেন্ট অফ ইন্ডিয়া গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার বাজেটারি প্রভিসনে আর আমাদের বাং
মাটিতে মাননীয় অর্থমন্ত্রীর হাত দিয়ে প্ল্যান আউট লে প্ল্যান কোথায় গিয়ে পৌঁছে
গতকাল উনি বলেছিলেন যে আমি কি করব, আমাকে ২১৫ কোটি টাকা দেওয়া হল
স্মল সেভিংস কেটে নেওয়া হল, হল না, বিপদজনক ভাবে ক্ষতি করা হয়েছে, উনি বল
আমি অসহায়। সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় সফল হবার কথা বলছেন, আসল রে
ওখানে সৃষ্টি হয়নি, রোগটা ষষ্ঠ পরিকল্পনা থেকেই হয়েছে। উনি চেপে গেছেন। ব
আমলেই প্ল্যান আউট লেতে প্রথম আঘাত করা হল, ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনায়
হয়েছিল? ৩,৫০০ কোটি টাকা ষষ্ঠ পরিকল্পনা ১৯৮০ থেকে ১৯৮৫ ধরা ছিল, উনি
করলেন? ৩,৫০০ কোটি ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় মার্ক্সবাদী রাজত্বে ওনার পূর্ব
আমলে ডঃ অশোক মিত্রের আমলে ২৪৩৩ কোটি ২৭ লক্ষ টাকাতে শেষ করলেন ১
কোটি ৭৩ লক্ষ টাকার কাজ করা হল না ওনাদের পরিকল্পনা ফর্মূলা অনুযায়ী ষষ্ঠ পরি
৩,৫০০ কোটি টাকায় শেষ করতে পারলে সপ্তম পরিকল্পনা ৭ হাজার কোটি টাকায়
হোত, ষষ্ঠ পরিকল্পনার ঠিক ডবল, যেহেতু ৩,৫০০ কোটি টাকায় শেষ করতে পারে
ষষ্ঠ পরিকল্পনা, সপ্তম পরিকল্পনা শুরু হল ৪,১২৫ কোটি টাকা দিয়ে, এটা ক্রেডিট ন
দাশগুপ্ত। এটা হচ্ছে চূড়ান্ত অর্থনৈতিক একটা দৈন্যদশা। আপনাদের পরিকল্পনায় মানসি
অভাব, দেশকে এগিয়ে নিয়ে যাবার স্বপ্নের অভাব, তার জন্য আপনাদের অর্থনৈতিক পরিব
মাধ্যমে আপনি ষষ্ঠ পরিকল্পনা করতে পারলেন না বলে সপ্তম পরিকল্পনায় ৭ হাজার
টাকা থেকে কমে ৪,১২৫ কোটি টাকায় নেমে গেল। ১০৯ পারসেন্ট ক্রেডিট নিতে ে
সাকসেসফুল হয়েছি বলে, এটা কি কথার কথা হল? ওটা ধরে বলুন, ১৯৯০-৯১
বিপদজনক পরিস্থিতি, আপনি জানেন ঠিক হয়েছিল ১৩২৭ কোটি প্ল্যান আউট লে,
বললেন না পারব না,, একটু নামান, ছুটে গিয়ে বললেন, নামালেন কত তে, ১১৫০
টাকা নামালেন। ১১৫০ কোটি টাকা খরচ করলেন, মাত্র ১৩২৮ কোটি টাকা পারে
১৭৭ কোটি ৩৫ লক্ষ টাকা কমে গেল ১৬৬ কোটি ২৭ লক্ষ টাকা খরচ করতে প
না গোটা বছরে। ১৯৯০-৯১ সাল, কে উত্তর দেবে? কেন বাংলার মানুষ সাফার
আপনাদের অবিমিশ্রকারিতার জন্য? ১৯৯০-৯১ সেখানে ঠিক হয়েছিল ১৪৮৬ কো
সেখানে গিয়ে বললেন না পারছি না, পরিকল্পনা কমান, দয়া করুন, কত টাকা ঠিক
১২৭৭ কোটি টাকা। তারপর গিয়ে বললেন না তাও পারছি না, আবার হাত জোড়
আমি সম্পদ সংগ্রহ করতে পারছি না, আমাদের পরিকল্পনার দৃষ্টিভঙ্গি নেই, রাজনৈ
করতে করতে কেন্দ্রের বিরুদ্ধে জিগির তুলতে তুলতে রাজ্যের অর্থনীতিকে ভেঙ্গে

[2-20 — 2-30 p.m.]

পন্ডিত অর্থমন্ত্রী, তিনি সম্পদ সংগ্রহ করতে পারলেন না এবং তারজন্য ১৪০
টাকার প্ল্যান ৯৬০ কোটিতে নেমে এল। শুধু তাই নয়, গত আর্থিক বছরের প্ল্যা
লের টাকাটাও খরচ করতে পারলেন না। কি জবাব দেবেন এর? এই কি মার্কসীয়
প্রতিফলন বাংলার মানুষকে এগিয়ে নিয়ে যাবার পথে? এরপর কি বলা যাবে যে
ভ্রান্ত অর্থনীতির জন্য আপনারা কৃষিতে এগোতে পারছেন না, শিল্পে এগোতে
না—পিছিয়ে গেছেন? এটা আর বলা যাবে না। ১৯৯২-৯৩ সালের অবস্থা ে

বিপদজনক। পরিকল্পনা কমিশন তৈরি হবার পর থেকে এতবড় ভ্রস্টাচার কেউ করেননি। এই ইকোনোমিক অফেন্সের জন্য বাংলার মানুষ এবং বাংলার অর্থনীতি আপনাকে কখনও ক্ষমা করবে না, কারণ এর দ্বারা বাংলাকে আপনি শেষ করে দিয়েছেন। ১৫০১ কোটি টাকাকে আপনি নামিয়ে আনলেন ৭০০ কোটি টাকাতে। আমার কাছে রিপোর্ট আছে, সেটা দিতে পারি। আপনার যুক্তি, আপনি সেন্ট্রাল শেয়ার থেকে বঞ্চিত হয়েছেন ; আপনার যুক্তি, আপনারা স্মল সেভিংস এর শেয়ার থেকে বঞ্চিত হয়েছেন। এটা কি শুধু পশ্চিমবঙ্গের ফেনোমেনান নাকি? ইট ইজ এ ন্যাশনাল ফেনোমেনান। সমস্ত রাজ্যের ক্ষেত্রেই এটা ঘটেছে, সমস্ত রাজ্যেই এই মিউচুয়াল ফান্ডের ব্যাপারটা এসেছে। কিন্তু এইসব নন-ব্যাঙ্কিং সংস্থাগুলি বাংলার মাটিতে যেভাবে কাজ করছে, ভারতবর্ষের অন্য কোনও রাজ্যে এত প্রলোভন দিয়ে, এত লোভনীয় আর্থিক প্রতিশ্রুতি দিয়ে কাজ করেনি। ফলে এই সমস্ত নন-ব্যাঙ্কিং সংস্থাগুলি হাজার অঙ্কের আমানতে কোটি কোটি টাকা গ্রাম বাংলার মানুষের কাছ থেকে সংগ্রহ করেছে। ইট ইজ ওয়ান অফ দি গ্রেটেস্ট ফ্যাক্টরস যা আপনার স্মল সেভিংসকে হিট করেছে, কিন্তু এটা তো একবারও বললেন না? আপনার পূর্বসূরি ডঃ অশোক মিত্র এই হাউসে সরকারি চেয়ারে বসে অর্ডিনেন্স করে যদি নন-ব্যাঙ্কিং সংস্থাগুলিকে স্তব্ধ করে দেবার মতো পদক্ষেপ নিতে পারেন কেন্দ্রীয় সরকারের স্ট্যান্ডিং রুলসকে রেখে, তাহলে আপনি কেন সেই পদক্ষেপ নিচ্ছেন না? সেটা করতে পারলে আমরা অনেকখানি উপকৃত হতে পারতাম, ক্ষুদ্র সঞ্চয়ের ক্ষেত্রে অনেকখানি এগোতে পারতাম, কারণ আজকে ভিক্ষার ঝুলি নিয়ে আপনি পিয়ারলেসের কাছে গিয়ে ধরছেন। আপনার হিম্মত নেই এই ধরনের নন-ব্যাঙ্কিং সংস্থাগুলির কার্যকলাপ বন্ধ করবার মতো পদক্ষেপ গ্রহণ করবার, কিন্তু কেন্দ্রের বিরুদ্ধে মিউচুয়াল ফান্ড এবং ব্যাঙ্ক ইনভেস্টমেন্টকে সামনে রেখে জিগির তুলছেন। একবারও তো বললেন না যে, নন-ব্যাঙ্কিং সংস্থাগুলির লোভনীয় প্রতিশ্রুতিতে আকৃষ্ট হয়ে এতদিন পর্যন্ত যে টাকা তারা পোস্ট অফিসে জমা করতেন, ন্যাশনাল সেভিংসে জমা করতেন, কৃষি বিকাশ বা ইন্দিরা বিকাশে জমা করতেন সেটা তারা ঐসব সংস্থায় লাগাচ্ছেন, কারণ এক-দুই-তিন বছরেই সেখানে ডবল হচ্ছে। গ্রামের মানুষজন সেখানে টাকা রাখছেন। আমি স্বীকার করছি, ব্যাঙ্ক ইন্টারেস্টের জন্য পশ্চিমবঙ্গ সমেত সমস্ত রাজ্য ক্ষতিগ্রস্ত হচ্ছে, কিন্তু নন-ব্যাঙ্কিং সংস্থাগুলি যখন আমাদের অর্থনীতির উপর এইভাবে আঘাত করছে তখন তাদের উপর আঘাত করবার মতো সাহস কেন আপনি দেখাতে পারলেন না।

কারণ আপনাদের সঙ্গে একটা গোপন আঁতাত আছে। পারেননি কারণ তাদের কাছে ভিক্ষার ঝুলি নিয়ে টাকা এনে সরকার চালাতে হয়, বেতন দিতে হয়, অর্থনীতির দাঁড় করিয়ে রাখতে হয়। তাই মাথা নিচু করে তাদের অপরাধকে স্বীকার করে নিয়ে অর্থমন্ত্রী হিসাবে আপনাকে বসে থাকতে হয়েছে। তাদের বিরুদ্ধে একটি কথা বলার সাহস আপনার নেই। আজকে আপনার বাজেট বক্তৃতার মধ্যে একটা লাইনও তাদের বিরুদ্ধে বলেননি। আমরা অবাক হয়ে এই জিনিস দেখলাম। ফলে আমরা কোন জায়গায় গিয়ে দাঁড়িয়েছি? আজকে যেখানে ভারত সরকার বলছেন যে গ্রামোন্নয়নকে এগিয়ে নিয়ে যেতে হবে, ২ হাজার ৩৬৪ কোটি টাকার পরিবর্তে আজকে ২ শত কোটি টাকা জওহর রোজগার যোজনায় অ্যালটমেন্ট হয়েছে। আর আমরা সেখানে দেখছি যে সার্বিকভাবে পশ্চিমবঙ্গের অর্থনীতি এবং তার

দৃষ্টিভঙ্গি প্রতিটি খাতে ১, ২, ৩, ৪, ৫, ৬ পারসেন্ট করে নেমে এসেছে আপনার হা
দিয়ে। আপনি হাততালি কুড়িয়েছিলেন সারা ভারতবর্ষে যে এ কেমন অর্থমন্ত্রী যিনি বিদে
পন্ডিত, ভারতবর্ষের শিক্ষা, বিদেশি অর্থনীতি এই সব মিলিয়ে একটা অদ্ভুত অর্থনৈতি
প্রক্রিয়া ভারতবর্ষের অর্থনীতিতে ছেড়েছেন। তার নাম কি? না, ঘাটতি শূন্য বাজেট, জি
ডেফিসিট বাজেট new terminology of Dr. Asim Kumar Dasgupta ভাল ক
আমরা মাঝখানে আপনার এই সব জিনিস বিস্ময়ের সঙ্গে দেখেছি, লক্ষ্য করেছি। স
ভারতবর্ষে আপনি অনেক হাততালি কুড়িয়েছিলেন। কিন্তু বাংলার অর্থনীতিকে কোথায় নি
গেলেন? আপনাকে আমি ইয়ারওয়াইজ ব্রেক আপ দিয়ে বলছি। ১৯৮৭-৮৮ সালে ঘাটতি
বাজেট কত কোটি টাকায় শেষ হয়েছিল? প্রায় ২৬ কোটি ৩ লক্ষ টাকা ঘাটতি দিয়ে।
হয়েছিল। ১৯৮৮-৮৯ সালে ঘাটতি শূন্য বাজেট শেষ হয়েছিল প্রায় ১০ কোটি ৫৮
টাকা ঘাটতি দিয়ে। ১৯৮৯-৯০ সালের ঘাটতি শূন্য বাজেট শেষ হয়েছিল ১৫ কোটি
লক্ষ টাকা ঘাটতি দিয়ে। ১৯৯১-৯২ সালের ঘাটতি শূন্য বাজেট শেষ হয়েছিল প্রায়
কোটি ৫৫ লক্ষ্য টাকা ঘাটতি দিয়ে। আর ১৯৯২-৯৩ সালে ঘাটতি দিয়ে শুরু করেছি
ঘাটতি শূন্য বেলুন ফুটো হয়ে গিয়েছিল, আপনি ৪২ কোটি টাকা ঘাটতি দিয়ে শুরু করেছি
শেষে আপনি বিভিন্ন অঙ্কের খেলা দিয়ে প্রমাণ করার চেষ্টা করেছিলেন, ঐ ঘাটতি ক
প্রায় ৩৭ কোটিতে নামিয়েছিলেন। আর এবারে ২৭ কোটি টাকা ঘাটতি দিয়ে শুরু করে
আপনি কোথায় নিয়ে গেলেন? একটা ডেভেলপিং কান্ট্রির অঙ্গরাজ্য, একটা ফেডারেল স্ট্রাক
অঙ্গ রাজ্যের উন্নয়নমুখী বাজেটের প্রতিভূ আপনি, কোনও অর্থনীতির কথা বলছেন? অসী
এটা কি আপনার বিশ্ববিদ্যালয়ের পোস্ট ডক্টরেট ডিগ্রি নিয়ে এসেছেন, আমেরিকার
বিশ্ববিদ্যালয়ের পরিকল্পনা, না কলকাতা বিশ্ববিদ্যালয়ের দীর্ঘদিনের অধ্যাপনার পরিকল্প
মাঝখানে পড়ে একটা স্যান্ডউইচ করেছেন? মার্কসবাদী দর্শন, আমেরিকার অর্থনীতির
বাংলার অর্থমন্ত্রী অসীম দাশগুপ্ত এই সবের মধ্যে পড়ে আপনি ঘোরা পথে এদিক
ঘুরে বাংলার অর্থনীতিকে ভেঙ্গে চুরমার করে দিলেন। আপনি কোন অর্থনীতির কথা ব
আপনি মুখে ঘাটতি শূন্য বাজেটের কথা বলছেন কিন্তু আসলে ঘাটতি হচ্ছে
উন্নয়নশীল দেশের একটা অঙ্গ রাজ্যের অর্থমন্ত্রী আপনি, আপনি স্বপ্ন দেখার কথা
না, আপনি পরিকল্পনার কথা বললেন না, আপনি এগিয়ে যাবার কথা বললেন না,
রাজ্যকে তৈরি করার কথা বললেন না, আপনি নুতন কলেজের কথা বললেন না,
গ্রামীণ বৈদ্যুতিকরণের কথা বললেন না, নুতন শিল্পের কথা বললেন না, আপনি বল
আমি হাততালি নেব, আমি খালি হাসব। আমি ঘাটতি শূন্য বাজেটের অর্থমন্ত্রী
পিছিয়ে যাক তাতে কিছু এসে যায় না, আমাকে বাংলার মানুষ হাততালি দিক। আজ
জায়গায় আপনি বাংলাকে নিয়ে গেছেন। আজকে মন্ত্রীরা ভিতরে ভিতরে জ্বলে মরছে
বলার সাহস নেই। সংবাদপত্রের লোকেদের খবর দিয়ে বলছে যে আপনারা লিখুন
বুকের যন্ত্রণা, আমার প্ল্যান বাজেটের ২০ পারসেন্ট টাকা পাইনি। মাননীয় অর্থমন্ত্রী,
এখানে দাঁড়িয়ে বলতে হবে যে কৃষি থেকে শুরু করে শিল্প, শিল্প থেকে শুরু ক
স্বাস্থ্য থেকে শুরু করে গ্রামোন্নয়ন, প্রতিটি দপ্তরের হিসাব জানাতে হবে যে কত প্লা
লে বাজেটে ছিল, আর কত টাকা আজ ৩০শে মার্চ পর্যন্ত আপনি রিলিজ করেছেন?
সালের বাজেটে প্রতিটি দপ্তরের ক্ষেত্রে এটা বলতে হবে তাহলে এটা প্রমাণ

নি গ্রামের সুদখোর মহাজনের চেয়ে বড় সুদখোর মহাজন। আপনি এক পয়সাও র জন্য দেননি। আপনি মন্ত্রীগুলিকে দড়ি দিয়ে বেঁধে রেখেছেন, আপনি প্রশাসনিক া দিয়ে উন্নয়নকে ছেঁটে দিয়েছেন। বাংলার ৪০ হাজার গ্রামে আজকে মানুষ বুভুক্ষুর জ্বলছে। তারা জল পাচ্ছে না।

2-30 — 2-40 p.m.]

াংলার উন্নয়ন স্তব্ধ, বাংলার সেচ থমকে দাঁড়িয়ে আছে, বাংলার ক্ষুদ্র এবং কুটির শিল্প আছে, শিক্ষার অগ্রগতি হয়নি। আপনার সহকর্মীদের দড়ি দিয়ে বেঁধে রাখতে পারেন, র হাতের জোরে এমবার্গো দিয়ে টাকা দেওয়া বন্ধ করে পরিকল্পনার টাকা আটকে পারেন কিন্তু বাংলার উন্নয়ন থমকে গেছে, বন্ধ হয়ে গেছে, স্তব্ধ হয়ে গেছে, উন্নয়নে এসেছে। সার্বিকভাবে বিপদজনক অন্ধকারময় অর্থনৈতিক অবস্থার সৃষ্টি করেছেন। য় উপাধ্যক্ষ মহাশয়, আজকে তাই বাংলার কি পরিস্থিতি? বাংলা আজকে বিপদজনক তির দিকে চলে গিয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি শুধু কমপেয়ার করে একটা জিনিস দেখাচ্ছি। ১৯৯২-৯৩ সালে এবং ১৯৯৩-৯৪ সালে কি করেছেন মাননীয় মন্ত্রী য়। আমি এটা পারসেন্টেজের ভিত্তিতে বলি। ১৯৯২-৯৩ সালে শিক্ষা খাতে ছিল ৬.৮৭ ন্ট এবং সেটা ১৯৯৩-৯৪ সালে কমিয়ে দিলেন ৫.৯৬ পারসেন্টেজে। শিক্ষার অগ্রগতির বলে বামফ্রন্ট সরকার। হেলথ অ্যান্ড ফ্যামিলি প্ল্যানিং এই খাতে ১৯৯২-৯৩ সালে ২.৭৪ পারসেন্ট। ১৯৯৩-৯৪ সালে সেটা কমিয়ে দিয়ে করলেন ৮.০১ পারসেন্ট। চিন্তা পানীয় জলের মতো ব্যাপারে টাকা কেটে নিচ্ছেন, টাকা দিতে পারছেন না। ওয়েলফেয়ার, ২-৯৩ সালে ছিল ৩.৬৬ পারসেন্ট ১৯৯৩-৯৪ সালে সেখানে টাকা কেটে কমিয়ে দিয়ে ন ৩ পারসেন্ট। অর্থাৎ .৬ পারসেন্ট কমিয়ে দিলেন। এগ্রিকালচার অ্যান্ড সাবজেক্টস ২-৯৩ সালের জন্য যেটা নির্ধারণ করেছিলেন সেটা হল ৫.৯৮ পারসেন্ট, ১৯৯৩-৯৪ সেটা কমিয়ে দিয়ে করলেন ৪.১৫ পারসেন্ট। রুর‍্যাল ডেভেলপমেন্ট, ১৯৯২-৯৩ সালে ৮.৮৬ পারসেন্ট, ১৯৯৩-৯৪ সালে সেটাকে কমিয়ে আনলেন ৭.৬২ পারসেন্টে। গত আপনি বলেছিলেন যে সব চেয়ে গুরুত্ব দিচ্ছি সেটা হল কৃষি এবং ইরিগেশন। শন অ্যান্ড ফ্লাড কন্ট্রোল, ১৯৯২-৯৩ সালে ছিল ১০.৫৪ পারসেন্ট আর ১৯৯৩-৯৪ সেটাকে কমিয়ে এনে করলেন ৯.৮২ পারসেন্টে। তারপর আছে টাকা আটকে দেওয়া, কেটে নেওয়া। এখানে আপনি বড় মুখ করে বলছেন টাকা বাড়াচ্ছি এনার্জিতে। এনার্জিতে য়েছে? ১৯৯২-৯৩ সালে এনার্জিতে দিয়েছিলেন ৩০.১৬ পারসেন্ট সেটা ১৯৯৩-৯৪ মিয়ে করলেন ২০.৭৬ পারসেন্ট। কি করে হবে? এই যদি আপনাদের দৃষ্টিভঙ্গি হয়, আপনাদের পরিকল্পনা হয় তাহলে কি করে হবে? আমরা এক দিকে এই জিনিস অন্যদিকে আরও বিপদজনক অবস্থা দেখতে পাচ্ছি স্যার। আপনি পরিকল্পনা খাতে অঙ্ক দেখুন, কি বিপদজনক অবস্থায় নিয়ে গেছেন মাননীয় অর্থমন্ত্রী। কৃষিমন্ত্রী এখানে আছেন, কৃষিতে ১৯৯২-৯৩ সালে পরিকল্পনা খাতে অ্যালটমেন্ট হয়েছিল ১৩৮ কোটি ক্ষ টাকা আর ১৯৯৩-৯৪ সালে কৃষি খাতে প্ল্যান বাজেটে দেওয়া হয়েছে ১০৬ কোটি টাকা। তাহলে ডিফারেন্স কত হল? ৩২ কোটি টাকা কাঁচি দিয়ে কেটে দিলেন। ন আপনি বলেছেন কৃষি এবং সেচের উপর সব চেয়ে বেশি গুরুত্ব দেওয়া হচ্ছে।

কৃষি এবং সেচের উপর সব চেয়ে বেশি গুরুত্ব দেওয়ার এই কি নজির? অ্যালোকেশনের টাকা আটকে রাখছেন, পরিকল্পনা খাতের টাকা আটকে রাখছেন খাতে পরিকল্পনার টাকা আটকে রাখছেন, সে কৃষি থেকে শুরু করে, সেচ থেকে শু শিক্ষা থেকে শুরু করে, স্বাস্থ্য থেকে শুরু করে, পরিবহন থেকে শুরু করে রোড এভরিহয়ার আজকে একটাই ওনার কাজ।

ওর প্রথম এবং প্রধান কাজ হচ্ছে সব দপ্তরের মন্ত্রীদের ঝোলা থেকে কাগ আনা এবং অর্থ দপ্তরের বেড়াজালে ঢুকিয়ে দেওয়া। বাজেটের টাকা কেটেই চলেছেন। খাতের টাকা কেটে চলেছেন। পশ্চিমবাংলা এতে এগোবে? পিছিয়ে পড়া অর্থমন্ত্রী বাংলার অর্থনীতি কি কখনও এগোতে পারে? এটার আপনি উত্তর দেবেন। আ বিপজ্জনক অবস্থার মধ্যে দিয়ে চলেছি। আমাদের কাছে একটা প্রশ্ন বারবার করেই সেটা হল, বাংলা কোনও জায়গায় দাঁড়িয়ে আছে শিক্ষাক্ষেত্রে? ২৬ পারসেন্ট শিক্ষ বরাদ্দ, অল ইন্ডিয়া পজিশনটা কি? সিক্সথ পজিশন ইন দি অ্যালোকেশন ফর এ বাজেট ইন ইন্ডিয়া, সমস্ত অঙ্গ রাজ্যের মধ্যে। উনি বলেন এক নম্বর। না, অ্যালোকে এডুকেশন বাজেট-এর ক্ষেত্রে এক নম্বরে নেই। আমরা ধরলাম যে শিক্ষার বিপ্ল মার্ক্সবাদিদের হাত দিয়ে, আপনার হাত দিয়ে। তাই যদি হয়, তাহলেও সিক্সথ ইন ইন্ স্পাইট অব দি হায়েস্ট অ্যালোকেশন ইন এডুকেশন, তাহলে লিটারেসি মাত্র ৫৭.৭ কেন ২৫টি রাজ্য এবং ৭টি কেন্দ্র শাসিত রাজ্যের মধ্যে? পশ্চিমবঙ্গে ২৬ পারসেন্ট ব অ্যালোকেশন পাওয়া সত্ত্বেও এডুকেশনের দু হাজার মাইল স্পিডে ছুটছে মার্কসবাদিদে দিয়ে। তাহলে কেন লিটারেসি রেট ১৭ তম স্থানে সেভেনটিন্থ পজিশন আউট অব স্টেটস অ্যান্ড সেভেন ইউনিয়ন টেরিটোরিজ? ১৭টিনথ পজিশন সমস্ত রাজ্য এবং শাসিত রাজ্যগুলির মধ্যে। কে উত্তর দেবে? এবারে ইনফ্যান্ট মর্টালিটি রেট সম্বন্ধে আমরা গর্ব করতাম বাংলার স্বাস্থ্য ব্যবস্থা নিয়ে। বাংলা প্রিমিয়ার ছিল অল ইন্ডিয়াতে। রাজ্যের মানুষ স্বাস্থ্য পরীক্ষা করতে এখানে আসত। স্বাস্থ্য ব্যবস্থার বেসিক ইনডেক্স ইনফ্যান্ট মর্টালিটি। এটা সিক্সথ ইন ইন্ডিয়া কেন হবে? কেন এটা নীল হবে না? কেন স্থানে থাকবে না? কেন সিক্সথ? বেসিক প্যারামিটার অব দি হেলথ গাইড আজকে গেছে? বেসিক ইনডেকসে দেখা যাচ্ছে সিক্সথ ইন ইন্ডিয়া হয়ে গেছে। এমপ্লয়মেন্ট থাউজান্ড পপুলেশন—৮০, রেফরেন্স সিক্সথ ইন ইন্ডিয়া। কেন আজকে বাংলার শিল্প দুমড়ে পড়ছে? আজকে সব নাভিশ্বাস উঠেছে। এখানে শিল্পের কিছু আছে বলে মনে হ সারা ভারতবর্ষে যেখানে দেড়লক্ষ ক্ষুদ্র শিল্প বন্ধ হয়ে গেছে, তারমধ্যে ৩১ হাজার ক্ষুদ্র বন্ধ হয়ে আছে এই পশ্চিমবাংলায়। দি পারসেন্টেজ অব চিল্ড্রেন ইন প্রাইমারি স্কু ক্ষেত্রে পশ্চিমবঙ্গের স্থান তো দ্বিতীয় হওয়া উচিত, কেরালার পরে হওয়া উচিত। অবস্থান হচ্ছে থার্ড। পপুলেশন এবং হসপিট্যাল বেড রেশিও হচ্ছে ১:১২৫০, পজিশন ইন ইন্ডিয়া। ১ নম্বর নয়। পার্সেন্টেজ অব শেয়ার ইন টোটাল ফুডগ্রেন প্রো অন অ্যাভারেজ ১৯৮৭-৯০ পর্যন্ত সময়ে ৭ পারসেন্ট, সিক্সথ পজিশন ইন ইন্ডিয়া—১ নয়। ইরিগেটেড এরিয়া ১৯৮৭-৮৮ সালে ২২.৮ পারসেন্ট, টেনথ পজিশন ইন ইন্ডিয় নম্বর নয়। ফার্টিলাইজার কনজামশন পার হেক্টর অপ গ্রস ক্রপড এরিয়া ১৯৯০-৯১

.৩ পারসেন্ট, ফিফথ পজিশন ইন ইন্ডিয়া। পারসেন্টেজ অব ভিলেজ কানেকটেড উইথ
। সিটি রোডস, গ্রামোন্নয়নের কথা বলেন বুক দাপিয়ে, এখানে কি হল? ৪১.৪ পারসেন্ট
লি। ইলেভেন্থ পজিশন ইন ইন্ডিয়া। গ্রামোন্নয়নের ধ্বজা ধরে বসে আছে বামফ্রন্ট ১৬
র ধরে। ইলেক্ট্রিসিটি কনজামশন পার ক্যাপিটা। ১৯৯০-৯১ সালে ১৪৪, সারা দেশের
টি রাজ্য এবং ৭টি কেন্দ্র শাসিত রাজ্যের মধ্যে ফিফটিন্থ পজিশন ইন ইন্ডিয়া।

[2-40 — 2-50 p.m.]

ডেফিসিটি ইন ইলেক্ট্রিসিটি সাপ্লাই ১৯৯০-৯১-তে ৯.২ পারসেন্ট, সিক্সথ পজিশন ইন
ডয়া। পার ক্যাপিটা। ব্যাঙ্ক ডিপোজিট '৯০-'৯১-তে ২৭৭৮ থার্ড পজিশন ইন ইন্ডিয়া।
পোজিট বেশি হচ্ছে লেন্ডিং কম হচ্ছে। ক্রেডিট ডিপোজিট রেশিও এখানে কম। আমি
পনার সঙ্গে একমত ব্যাঙ্কের কার্য পদ্ধতি নিয়ে আমাদের কথা বলা উচিত এবং দৃঢ়
ক্ষেপ নেওয়া উচিত। পার ক্যাপিটা অনুযায়ী ব্যাঙ্কের ক্রেডিট ডিপোজিট হচ্ছে মাত্র ৫৪.৫
রসেন্ট, ভারতবর্ষের মধ্যে ১১তম স্থানে। এটা অত্যন্ত খারাপ, এটা আমাদেরকে দেখতে
। এই জায়গায় আমরা দাঁড়িয়ে আছি। এবারে কৃষি সম্বন্ধে একটু বলি কৃষিতে সবচেয়ে
। গুরুত্ব দেওয়া হয়েছে পারসেন্টেজ অফ কাল্টিভায়াবিল এরিয়া টু টোটাল এরিয়া ভারতবর্ষের
। পশ্চিমবঙ্গ হচ্ছে সবচেয়ে বেশি, না এখানে ডেনসিটি অফ পপুলেশনের হার হচ্ছে
৬, সেখানে পারসেন্টেজ অফ কাল্টিভায়াবিল এরিয়া টু টোটাল এরিয়া—৬৬.৫২ পারসেন্ট,
পজিশন ইন ইন্ডিয়া। পাঞ্জাবে হচ্ছে ৮৪.১৬ পারসেন্ট, হরিয়ানায় ৮৫.৭২ পারসেন্ট,
চমবঙ্গে ৬৬.৫২ পারসেন্ট, এক নম্বর নয়। পারসেন্টেজ অফ এরিয়া আন্ডার কাল্টিভেশন
.৩৮ পারসেন্ট, থার্ড পজিশন ইন ইন্ডিয়া। সেখানে পাঞ্জাবে দেখুন ৮৬ পারসেন্ট, হরিয়ানা
৩ পারসেন্ট। পারসেন্টেজ অফ গ্রস ইরিগেটেড এরিয়া টু টোটাল ক্রপ এরিয়া, ১৯৮৭-
ত ওয়েস্ট বেঙ্গলে ২২.৮১ পারসেন্ট, ১৪তম স্থান ভারতবর্ষের মধ্যে। এগুলি সবই
াদের ইকনমিক রিভিউ থেকে পড়ছি। পারসেন্টেজ অফ গ্রস ইরিগেটেড এরিয়া টু
ল, অল ইন্ডিয়া ৩২.৫২ পারসেন্ট, কাল্টিভায়বিল এরিয়া পার এগ্রিকালচার ওয়ার্কার
ট বেঙ্গলে ০.৬৯ হেক্টর, ১৯তম পজিশন ভারতবর্ষের মধ্যে। এরপর পার এগ্রিকালচারাল
র্কার, ওয়েস্ট বেঙ্গলে ৬.৬৩ হেক্টর, ১৮তম পজিশন ভারতবর্ষের মধ্যে। ল্যান্ড অ্যান্ড ম্যান
াও পশ্চিমবঙ্গে ০.১৫ হেক্টর, ২২তম পজিশন ইন ইন্ডিয়া। ইন্ডে উনি বলেছেন পশ্চিমবঙ্গের
পাদনের জায়গায় বিপ্লব হয়ে গেছে। পরিমাণে চালটা হয়েছে কিন্তু পার হেক্টরে হয়নি।
তত্ত্ব দিয়ে বলেছেন ইল্ড রেট অফ রাইস, পার হেক্টরে চালের যা উৎপাদন হয়েছে, পার
র কত হয়েছে না পশ্চিমবঙ্গে চাল হেক্টরে পিছু ২০.৯ কুইন্টাল, সারা ভারতবর্ষের স্থানে
ম্বর নয় পঞ্চম স্থানে রয়েছে।

আমি সংখ্যাতত্ত্ব দিয়ে বলবার চেষ্টা করছি মাননীয় উপাধ্যক্ষ মহাশয় পাঞ্জাব ৩২.৩
ল পার হেক্টর, অন্ধ্রপ্রদেশ ৩০, তামিলনাড়ু ২৭-৮, হরিয়ানা ২৪.৫ আর আপনি
মন্টারি ডিমান্ডে বললেন পশ্চিমবঙ্গ এগিয়ে যাচ্ছে। এটা সম্পূর্ণ অসত্য। ৩১টি রাজ্যের
পশ্চিমবাংলা ষষ্ঠ স্থানে রয়েছে। পাঁচটি রাজ্য পশ্চিমবঙ্গের থেকে এগিয়ে আছে। নাম্বার
রেজিস্টার্ড ওয়ার্কিং ফ্যাক্টরিস, এটা উন্নতির একটা ইন্ডেক্স। আজকে এই ইন্ডেক্স হচ্ছে

একটা রাজ্যের উন্নয়নের মাপকাঠি। শিল্পে নাম্বার অফ রেজিস্টার্ড ওয়ার্কিং ফ্যাক্টরিস হান্ড্রেড স্কোয়ার কিলোমিটার কতগুলো আছে। সেখানে পশ্চিমবঙ্গ ফোর্থ পজিশনে। আপনি তো অনেক বড় বড় কথা বলে গেলেন। সেখানে তামিলনাড়ু, পাঞ্জাব, হ এগিয়ে গেছে। পশ্চিমবঙ্গ সেখানে ফোর্থ পজিশনে আছে। এখানে উন্নয়ন কোথায়, ই প্যারামিটার ফোর্থ পজিশনে পৌঁছে গেছে। নাম্বার অফ ওয়ার্কাস এমপ্লয়েজ ডেইলি ওয়ান লাখ অফ পপুলেশন। অর্থাৎ প্রতি বছর জনসংখ্যার ভিত্তিতে কজন মানুষ নিযুক্ত হচ্ছেন। আপনার বই থেকে বলছি, আপনাকে ফিগার দিচ্ছি ১৯৮৮-৮৯ পশ্চিমবঙ্গে ৯৪১ জন। সেভেন্থ পজিশনে আছে ইন্ডিয়া। অন্ধ্রপ্রদেশ ৯৯১ জন, তামি ১৩১৬, পাঞ্জাবে ১৫৪৫, মহারাষ্ট্রে ১২১৪, হরিয়ানা, ১০৮৯, গুজরাট ১৩৩২, আর সে পশ্চিমবঙ্গে ৯৪১ জন। কোথায় এগিয়ে যাচ্ছে আপনার অর্থনীতি, কোথায় এগিয়ে আপনার শিল্পনীতি, কোথায় দূর হচ্ছে আপনার বেকারি? এই অর্থনীতির কথা আবার অ জোর গলায় বলেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় এবার আমি আসব পারসেন্টেজ অফ ভি ইলেক্ট্রিফিকেশন। গ্রামীণ অর্থনীতি, গ্রামীণ উন্নয়ন, গ্রামীণ বিদ্যুৎ, গ্রামীণ যোগাযোগ এ হচ্ছে গ্রামের একটা বুনিয়াদ। রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন আজকে কোন জায়গায় গিয়ে দাঁড়ি আপনি দেখুন। অ্যাজ অন ৩০. ১১. ৯১ পশ্চিমবঙ্গ রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশনের ক্ষেত্রে পারসেন্টেজ। এখানে পশ্চিমবঙ্গ ফিফটিন্থ পজিশন ইন ইন্ডিয়া। ২৫টি মধ্যে ১৫তম স্থা যেখানে আমরা দেখছি মহারাষ্ট্র, অন্ধ্রপ্রদেশ, হরিয়ানা, উত্তরপ্রদেশ, গুজরাট, কর্ণাটক, কের আমাদের থেকে এগিয়ে আছে এরা ১০০ শতাংশ ইলেক্ট্রিফিকেশন করেছে। এর থেকেই বে যাচ্ছে উন্নয়নের ক্ষেত্রে আপনি কতটা এগিয়ে গেছেন। এবারে আমি বলছি পারসেন্টেজ ওয়ার্কারস পার টোটাল পপুলেশন, ১৯৯১ সালের সেনসাস রিপোর্ট থেকে বলছি। পশ্চিম ৩০.২০ পারসেন্ট, এখানে পশ্চিমবঙ্গ ফিফটিন্থ পজিশনে আছে। এটা কি অগ্রগতির ক বলছে? এটাতে কি বাংলার অর্থনীতি এগিয়ে যাচ্ছে? পশ্চিমবাংলার অর্থনীতি আজকে পেছন সারিতে ছুটছে। স্যার, আপনি জানেন গ্রামীণ বৈদ্যুতিকরণে একটা ইমপর্টেন্ট ইনডেক্স ডেভেলপমেন্ট। ঠিক তেমনি গ্রামের ক্ষেত্রে রাস্তার সঙ্গে যোগাযোগ ব্যবস্থা হচ্ছে একটা সবচে বেশি গুরুত্বপূর্ণ অংশ। সেখানে আমরা দেখছি যে পার ১০০ স্কোয়ার কিলোমিটারে অন ৩১. ৩. ৮৮ পশ্চিমবঙ্গে মাত্র ৬৫ কিলোমিটার রাস্তা হয়েছে।

[2-50 — 3-00 p.m.]

ভারতবর্ষের পজিশনে পশ্চিমবঙ্গ ৮-ম পজিশনে রাস্তা তৈরির ক্ষেত্রে। কোনও জায় তো এক নং-এ দেখছি না। যে জায়গায় এক নং-এ আছে সেটার কথায় আমি পরে আস এবারে রোড লিঙ্ক-এর কথায় আসি। Road length per lakh of population as 31. 3. 88. এর লক্ষ মানুষ পিছু কত রাস্তা করেছেন বাংলার সরকার? সেটাও এখ দেওয়া আছে। ভারতবর্ষের ২৫টির রাজ্য, ৭টি কেন্দ্র শাসিত অঞ্চল। আমরা ভাবছি পশ্চিম হয়ত বা এ ক্ষেত্রে প্রথম বা দ্বিতীয় স্থানে আছে। তা কিন্তু নয়, ২৫টি রাজ্যের ম পশ্চিমবঙ্গের স্থান এ ক্ষেত্রে ২৪তম। তাহলে দেখুন কি রকম এগিয়ে চলেছে বাংলা। তার per capita receipts of revenue accounts as on 91-92 budget provisi ওরা বাংলাকে হাতে নিয়ে কি হচ্ছে সেটা দেখা যাক। Per capita revenue recei

হয়েছে? ৭৪৬.৯৪ টাকা। এ ক্ষেত্রে ভারতবর্ষের মধ্যে কত পজিশনে? ভারতবর্ষের ২৫টি এবং ৭টি কেন্দ্রশাসিত অঞ্চল, পশ্চিমবঙ্গের স্থান পার ক্যাপিটা রেভিনিউ রিসিপ্টে ম। এই ভাবে পশ্চিমবঙ্গ এগিয়ে চলেছে। Per capita expenditure of revenue ounts in 90-91 budget of West Bengal. এই অর্থমন্ত্রী হাত দিয়ে ভারতবর্ষের রাজ্যের পরিকল্পার আঙ্গিকে তার প্রথামত কি হচ্ছে? ৯১৫ টাকা ৩১ পয়সা। ভারতবর্ষের রাজ্য এবং কেন্দ্রশাসিত অঞ্চলগুলির মধ্যে এ ক্ষেত্রে বাংলার স্থান ১৮তম। অপরদিকে রা কি দেখছি? ভারত সরকার কৃষির উন্নয়নের জন্য ইমপোর্টেড সারের জন্য এক হাজার টি টাকা সাবসিডির বন্দোবস্ত করেছেন। ইন্ডিজিনিয়াস ফার্টিলাইজারের জন্য ৩ হাজার টি টাকার সাবসিডির ব্যবস্থা করেছেন। খাদ্যের গণবন্টন ব্যবস্থাকে টিকিয়ে রাখার জন্য ৩ র কোটি টাকার ব্যবস্থা করেছেন। Total subsidy amount in 1993-94 ৮ হাজার টি টাকা। তারমধ্যে ৪ হাজার কোটি টাকা সারের জন্য দেওয়া হবে সাবসিডি, তিন হাজার টি টাকা দেওয়া হবে খাদ্যের গণবন্টন ব্যবস্থা টিকিয়ে রাখার জন্য, আর এক হাজার টি টাকার মধ্যে ৫শো কোটি টাকা এক্সপোর্ট প্রোমোশনের জন্য এবং বাকি ৫শো কোটি অন্যান্য খাতের জন্য রাখা হয়েছে। যে জায়গায় দাঁড়িয়ে কেন্দ্রীয় সরকার টোটাল প্ল্যান লে ৩১ পার্সেন্ট ইনক্রিস করেছেন, স্বাস্থ্য, কৃষি, শিক্ষাতে ৬২ পারসেন্ট ইনক্রিস করেছেন ন বাংলার অর্থমন্ত্রী বাংলার উন্নয়নকে হাজার মাইল স্পিডে তাড়িয়ে টানতে টানতে য় নিয়ে যাচ্ছেন। এই জায়গায় দাঁড়িয়ে মার্কসীয় দর্শন এবং এখানকার পণ্ডিত অর্থমন্ত্রীর র যে সংঘাত তাতে কে উপকৃত হচ্ছেন আর কে ক্ষতিগ্রস্ত হচ্ছে আমি জানি না। তবে র অর্থনীতির যে সংকট, এখানকার যে ভয়াবহ বেকার সমস্যা, এখানে যে গ্রাম নর গতি স্তব্ধ সেটা আমরা দেখতে পাচ্ছি। আমরা দেখতে পাচ্ছি এখানে কিভাবে তিক ভ্রস্টাচার চলছে, প্রশাসনিক দুর্বলতা চরমে উঠেছে এবং তার ফলে এখানকার তি ভেঙে চুরমার হয়ে যাচ্ছে। এখানকার পণ্ডিত অর্থনীতিবিদ অর্থমন্ত্রী এখানকার তিকে ভেঙে চুরমার করে দিয়ে, উন্নয়নের গতিকে স্তব্ধ করে দিয়ে শুধু কেন্দ্র বিরোধী ন তুলে এবং সংখ্যাতত্ত্ব দিয়ে যে বক্তব্য রেখেছেন তাতে তিনি বাংলার উন্নয়নকেই স্তব্ধ দিচ্ছেন। আমি তাই এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ।

াঃ গৌরীপদ দত্তঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অত্যন্ত মনোযোগের সঙ্গে মাননীয় াঃ মানস ভুঁইয়ার বক্তব্য শুনলাম। আমি একটা নিবেদন করতে চাই যে, কটুকথা, ক্তি কোন প্রতিপাদ্যকে প্রতিষ্ঠিত করে না, সমর্থনও করে না। মাননীয় বিধায়ক প্রচুর া ব্যবহার করেছেন, নানান সংখ্যা তত্ত্ব উপস্থিত করেছেন। সংখ্যা তত্ত্ব তিনি উপস্থিত ন বটে কিন্তু অর্থনীতির মূল কথাটা তিনি বলেন নি। উনি শুরু করলেন বিখ্যাত তিবিদ পাল্কিওয়ালার বক্তব্য নিয়ে। আমাদের মাননীয় অর্থমন্ত্রী বাজেট বক্তৃতার মধ্যে ব বলেছেন ভারতবর্ষ শুধু অর্থনৈতিক সংকট নয়, গভীর অর্থনৈতিক, সামাজিক নৈতিক সংকটের মধ্য দিয়ে যাচ্ছে। পাল্কিওয়ালা কি বলেছেন? তিনি বলেছেন, াজেট ভারতবর্ষকে স্বর্গে নিয়ে যাবে না, কিন্তু নরকে নিয়ে যাবার পথ হয়ত আটকে ার বক্তব্য যদি মেনে নেন তাহলে স্বীকার করছেন ভারতবর্ষকে নরকে নিয়ে যাবার

একটা সম্ভাবনা আছে। এখন স্বপ্ন দেখছেন যে, কেন্দ্রীয় বাজেট আমাদের নরকে যাওয়াটা আটকাবে। মাননীয় অর্থমন্ত্রীর বাজেট বক্তৃতাটা যদি বিরোধী সদস্যরা একটু মন দিয়ে পড়তেন তাহলে তারা নিশ্চয়ই বুঝতে পারতেন যে, তিনি একটা বিকল্প পথের বলেছেন। আমি তার মূল্যয়ন বিরোধী সদস্যদের কাছে আশা করেছিলাম। কেন্দ্রীয় আজকে যতই নরকের পথ আটকাবার স্বপ্ন দেখাক না কেন, কেন্দ্রীয় সরকার গোটা দে অর্থনৈতিক দিক দিয়ে বিক্রি করে দিচ্ছেন। মাননীয় সদস্য ডাঃ মানস ভুঁইয়া বললেন, সরকার নন-ব্যাঙ্কিং ইন্সটিটিউশন থেকে মাঝে মাঝেই ঋণ নিচ্ছেন। আমি তাকে জি করি, কেন্দ্রীয় সরকার কোথা থেকে ঋণ নিচ্ছেন? আই. এম. এফ. এবং বিশ্ব ব্যাঙ্কের থেকে। সেখান থেকে ঋণ নিয়ে নিয়ে এমন অবস্থা হচ্ছে যে, এখন যে টাকা ধার নি তার ১০০%-এরও বেশি টাকা খরচ হয়ে যাচ্ছে আগের ধার শোধ দিতে। এর সাথে ওরা আর কি করছেন? বিদেশ থেকে অপ্রয়োজনীয় কনজিউমার গুডস এখানে আম করছেন। তা করতে গিয়ে বলছেন, ফেয়ার কম্পিটিশন হবে। তাই যদি হয় তাহলে সে জিনিসের ওপর বেশি করে আমদানি শুল্ক ছাড় দেওয়া হচ্ছে কেন? তাদের উপর থেকে স রকম বিধিবদ্ধ আইন তুলে নিলে এখানকার স্বনির্ভরতা সম্পূর্ণভাবে নষ্ট হয়ে যাচ্ছে। পণ্যের উপর ধার্য শুল্কের তুলনায় বিদেশ থেকে আমদানি করা পণ্যের ওপর শুল্ক বেশি ছাড় দেওয়া হচ্ছে। দেশের উৎপন্ন দ্রব্যের ক্ষেত্রে যেখানে ২,১১১ কোটি টাকার জা ১,২৪৯ কোটি টাকার ছাড় দেওয়া হয়েছে, সেখানে বিদেশ থেকে আমদানি করা দ্রব্যের ২,২২৩ কোটি টাকা থেকে বাড়িয়ে ৩,২৩৭ কোটি টাকার ছাড় দেওয়া হচ্ছে। এই নী ফলে কি হচ্ছে? এই নীতির ফলে একদিকে যেমন রপ্তানি কমছে, অপরদিকে দেশীয় বাজা ক্রয় ক্ষমতা হ্রাস পাচ্ছে। দেশের অভ্যন্তরীণ শিল্প উৎপাদনে মন্দা নেমে আসছে এ উৎপাদনের হার ইতিমধ্যেই ১.২ শতাংশে নেমে গেছে। এই অবস্থায় আমরা কি বিকল্প দিচ্ছি? আমাদের এ ক্ষেত্রে বক্তব্য কি? আমাদের বক্তব্য হচ্ছে, দেশের স্বনির্ভরতা আনতে হবে। আমরা কিভাবে স্বনির্ভরতা ফিরে পেতে পারি? কেন্দ্রীয় সরকার বলছেন থেকে ঋণ করে, আমাদের সঞ্চিত স্টারলিং বিক্রি করে, জমা সোনা বন্ধক রেখে চালাবেন এবং তার মধ্য দিয়ে তারা স্বর্গে পৌঁছবার স্বপ্ন দেখবেন। হতে পারে এটা পথ। আমরা বলছি এটা ভ্রান্ত পথ। আমরা আরো বলছি যে, আরও একটা পথ আপনাদের ঐ পথটা ঠিক নয়, ঠিক পথ হচ্ছে, আমাদের যে প্রাকৃতিক সম্পদ আমাদের যে অমূল্য জনসম্পদ আছে তাকে আমরা আমাদের নিজেদের প্রয়োজনে নিজে মত করে ব্যবহার করব। আমাদের প্রাকৃতিক সম্পদকে ব্যবহার করব, আমাদের জনস ব্যবহার করব যাতে আমাদের দেশের মানুষ নিজের পায়ে দাঁড়িয়ে এগিয়ে যেতে পারে ভিত্তিতে আমরা আমাদের প্রয়োজনীয় সামগ্রি, অপ্রয়োজনীয় কনজিউমার গুডস নয়, ব্যবহার্য জিনিসগুলো আমাদের দেশেই উৎপাদন করতে চাই। আমাদের অর্থমন্ত্রী বল ভারতবর্ষে সরকারি সাম্রাজ্য ছাড়াও পাশাপাশি আর একটা সাম্রাজ্য চলছে—আমাদের নিয়ন্ত্রিত অর্থনীতির বাইরে একটা অর্থনীতি চলছে, সেটা ব্ল্যাক মানির অর্থনীতি, কালো অর্থনীতি। সেই কালো টাকা যদি কেন্দ্রীয় সরকার উদ্ধার করতে পারতেন তাহলে আ এই যে অর্থনৈতিক সংকট, যে সংকট কেন্দ্রীয় সরকার সৃষ্টি করেছেন এবং যা গোটা অর্থনৈতিক স্বাধীনতা বিপর্যস্ত হয়ে যাচ্ছে, এটা হত না

হয়। আমি এই হিসাবটা বোঝার সুবিধার জন্য বলছি—যদি কোনও বছর ১০০ টা
পড়ে এবং ৫০ টাকা ফেরৎ দিতে হয় তাহলে সেই ৫০ টাকা রাজ্যকেই ফেরৎ দি
আর বাকি ৫০ টাকার পুরোটাও কিন্তু রাজ্য পায় না। সুদের হার ইত্যাদির জন্য
টাকার ২৫% কেন্দ্রকে দিয়ে দিতে হয়, আর ৭৫% রাজ্য ব্যয় করে। আমরাও তা
অথচ পুরো দায়িত্বটাই আমাদের বহন করতে হচ্ছে। এর জন্য আমরা বার
কমিশনকে বলছি যে, এটা ঠিক নয়। এটা রাজ্যের মানুষের টাকা, তারা সঞ্চয় ক
পেমেন্ট করছে রাজ্য। তথাপি ১৯৯০-৯১ সাল পর্যন্ত এটা এক রকম ছিল। আ
হয় এ ক্ষেত্রে এখনও সুযোগ আছে। তবে সবই নির্ভর করছে কেন্দ্রীয় সরকারের নী
দৃষ্টিভঙ্গির উপর। এখানে চিট ফান্ড নিয়ে প্রশ্ন উঠেছে। এ বিষয়ে ইতিপূর্বে আ
স্টার্ড কোয়েশ্চেনের উত্তর দিয়েছি। আমি আবার বলছি, এগুলোর লাইসেন্স রিজ
দেয়। এ বিষয়ে আমরা বারংবার রিজার্ভ ব্যাঙ্ককে বলেছি, তাদের দৃষ্টি আকর্ষণ ক

(এই সময় একাধিক কংগ্রেস সদস্য তাদের আসনে উঠে দাঁড়িয়ে কথা বল
করেন, ফলে প্রচন্ড গোলমালের সৃষ্টি হয়।)

আমি পরিষ্কার বলছি, এ বিষয়ে মূল দায়িত্ব রিজার্ভ ব্যাঙ্কের। তাদের দৃষ্টি আ
বার আকর্ষণ করছি।

(প্রচন্ড গোলমাল)

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মূল বাজেট ভাষণের উপর বিতর্কের যখন আমি
দিচ্ছিলাম তখনও আমাকে বাধা দেওয়া হয়েছিল। অথচ মাননীয় বিরোধী সদস্যর
বক্তব্য রাখেন তখন আমি তাদের প্রতিটি কথা শুনি। আজকেও আমি তাদের প্রতি
শুনেছি এবং প্রতিটি কথারই উত্তর দিতে চাই। আমি আপনার মাধ্যমে ওদের বলছি
আমাকে যেন বাধা না দেন।

আমি ১৯৯০-৯১ সালের কথা বললাম। এখন ১৯৯১-৯২ সালের তথ্যে
এবারে লক্ষ্য করুন বেতন পুনর্বিন্যাসের ব্যাপারটা ১৯৯০-৯১ সালের। তাহলে ১৯৯
সালে কি হল। ২১৫ কোটি টাকা আমরা পেলাম না, যেটা আমরা ঋণ হিসাবে চেয়েছি
২১৫ কোটি টাকা ঋণ কি বাবদ চেয়েছিলাম? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার ম
আমি ডাঃ মানস ভূঁইয়া এবং মিঃ সৌগত রায়ের দৃষ্টি আকর্ষণ করছি। একটু লক্ষ্য কর
৭ম যোজনায় মাথা পিছু কেন্দ্রীয় পরিকল্পনা সাহায্য সমস্ত রাজ্যগুলোর মধ্যে আমরা
পেয়েছিলাম। এটা কেন হ'ল? এর হিসাবটা কি? আমরা এ প্রশ্ন রেখেছিলাম।
উপাধ্যক্ষ মহাশয়, আপনার নিশ্চয়ই স্মরণ আছে ১৯৯১-৯২ সালে ৮ম যোজনা শুরু
কথা, কিন্তু ওটা ৭ম যোজনায় গেল। যাই হোক, পিছিয়ে পড়া রাজ্যগুলোর ক্ষেত্রে মাথ
পরিকল্পনা ব্যয় বৃদ্ধি পাবে, এটা আমরা জানি, কিন্তু আমাদের সঙ্গে যে সমস্ত রাজ্যের
চলে তাদের তুলনায় আমাদের মাথা পিছু পরিকল্পনা বরাদ্দ গড়ে ১০০ টাকা কম
দেওয়া হ'ল। আমাদের ৬ কোটি জনসংখ্যাকে ১০০ দিয়ে গুণ করলে আমাদের ৬০০
টাকা ক্ষতিপূরণ হিসাবে প্রাপ্য। মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে যোজনা কমিশনের সামনে

সুযোগ হয়েছিল। সেখানে আমরা বলেছিলাম, আমাদের ঐ যে ক্ষতি হ'ল, তারজন্য
র ২১৫ কোটি গ্রান্ট নয়, অন্তত ঋণ হিসাবে দেওয়া হোক।

সই ২১৫ কোটি টাকা কিন্তু আমরা পাবার অধিকারি, সেটা থেকে আমরা বঞ্চিত হয়ে
স্বল্প সঞ্চয়ের উপর আঘাতের কারণটা হচ্ছে—আন্তর্জাতিক অর্থ ভান্ডারের ঋণের
মধ্যে বলা হয়েছে যে, মিউচুয়াল ফান্ডগুলিকে জনপ্রিয় করুন। কিন্তু এই স্বল্প সঞ্চয়ের
অংশ রাজ্য সরকারের কাছে ফিরে আসে এবং সেটা তারা পরিকল্পনা খাতে ব্যয়
আমরা হিসাব করে দেখেছি একেবারে আংশিক নিয়মে, এই যে ৪১৩ কোটি টাকার
র খোয়ালাম এটা মিউচুয়াল ফান্ডের কারণে এবং এটা সমস্ত রাজ্য থেকেই সেখানে
চ্ছে। এরফলে সমস্ত রাজ্য তাদের পরিকল্পনা খাতে অধিকার খোয়াচ্ছেন। এ-ব্যাপারে
টর অর্থমন্ত্রীর লেখা একটি চিঠি আমার কাছে রয়েছে। তাতে তিনি লিখেছিলেন,
ব তিনি ৬০০ কোটি টাকার অধিকার খুইয়েছেন। আমাদের নিজেদের রাজ্যেরও এরফলে
হচ্ছে। ১৫০১ কোটি টাকা থেকে ৬২৮ কোটি টাকা বাদ নিন, থাকে ৮৭৩ কোটি
প্রকৃতপক্ষে এটা ৯১৩ কোটি টাকার কিছু বেশি হয়। ১৯৯২-৯৩ সালে আমাদের
রি গ্র্যান্টের ১৫০ কোটি টাকা যেটা সেন্ট্রাল প্ল্যান অ্যাসিস্টেন্স থেকে কেটে নেওয়া হয়,
ল আমরা ৯৮৫ কোটি টাকার মতো মার খাই। আমরা যে চিঠিটা দিয়েছিলাম,
রা চাইলে তার প্রতিলিপি দিয়ে দেব। আপনারা ২১৫ কোটি টাকার প্রতিশ্রুতি দিয়েও
দননি এবং স্বল্প সঞ্চয়ের উপর আঘাত এনেছেন, তাই আমাদের ৯০০ কোটি টাকার
প্ল্যানের সাইজ থাকবে। ওদের দলের নেতা, যোজনা কমিশনের সহ-সভাপতি আমাদের
মেনে নিয়ে লিখিতভাবে কেন্দ্রীয় অর্থমন্ত্রীকে জানান যে, এই টাকাটা ফেরৎ দেওয়া
। (..ভয়েজেস ফ্রম দি কংগ্রেস—ঐ চিঠিটা প্লেস করুন। ইউ প্লেস দি লেটার হিয়ার..)
লমাল)...আমি এখানে বক্তব্য রাখছি, এখন তো আমার পক্ষে অফিসে যাওয়া সম্ভব
যদি চান, আমি আগামী কাল অফিস থেকে এনে দিয়ে দেব। আর যদি আমাকে ছুটি
তাহলে এখনই এনে দিয়ে দেব।

মিঃ ডেপুটি স্পিকার ঃ উনি ওটা আগামী কাল দিয়ে দেবেন।

ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শুধু তাই নয়, আমার বাজেট
ায় একটি একটি করে এই বিষয়টা লিখিতভাবে তুলে দিয়েছি। এখানে দাঁড়িয়ে ৯১৯
টাকার মধ্যে আমরা হিসাব করে দেখেছি, ৬৫০ কোটি টাকা...

...(গোলমাল)...

(ভয়েজেস ফ্রম কংগ্রেস বেঞ্চেস—আমরা চাইছি, প্রণববাবুর চিঠিটা প্লেস করুন) সেটা
াবুর কাছ থেকে চেয়ে নেবেন।

...(গোলমাল)...

মিঃ ডেপুটি স্পিকার ঃ এইভাবে ডিবেট চলে না। এইভাবে মিনিস্টারকে বাধা দেবেন
(গোলমাল)...উনি বলছেন, ওনার চিঠিটা দেবেন, আপনাদের অন্য কোনও চিঠি দেবেন
(গোলমাল)...

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার ম
আমার বাজেট বক্তৃতা দেবার সময় ঠিক এই জায়গায় যখন আমি বলছিলাম ত
বাধা দেওয়া হয়েছে। আমার উত্তর দেবার সময়ও বাধা দেওয়া হচ্ছে। ওরা
রাখেন, আমি মনযোগ দিয়ে শুনি। আমি বলছি, যে চিঠি আমরা লিখেছি তার
দেব।

[4-40 — 4-50 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তার দায়িত্ব আমি নেব না, তার দায়িত্ব আ
উনি যা সুপারিশ করেছেন, সেটা আমি দায়িত্ব নিয়ে বলেছি, এর বেশি আর
পারি? তিনি সুপারিশ করেছেন, আমি দায়িত্ব নিয়ে বাজেট বক্তৃতায় বলেছি। .
আপনারা এর থেকে বেশি কি চান আমার কাছ থেকে? মাননীয় উপাধ্যক্ষ মহা
৯৩ সালে ৯১৯ কোটি টাকা, এর মধ্যে সরাসরি অথবা অন্য ভাবে মূল দায়িত্ব
দায়িত্ব নিয়ে বলছি...গোলমাল... ওরা কি বলছেন? কাঠগড়ায় আপনারা দাঁড়িয়ে
ভারসাম্য আমরা এনেছিলাম, কাঠগড়ায় আপনারা দাঁড়িয়ে আছেন। আমি প্র
এখানে পরিকল্পনাকে আমরা নিয়ে গিয়েছিলাম। আপনারা লক্ষ্য করবেন, বেতন
পরে আপনারা যে আঘাত এনেছেন, তার জন্য আপনারা দায়ী, কাঠগড়ায় বিরে
দাঁড়িয়ে আছেন। যতই বিভ্রান্ত করুন, কোনও উপায় নেই। মাননীয় উপাধ্যক্ষ মহ
পিছনের কথায় আসছি।...গোলমাল...মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আরও অনেকগুলি
হয়েছে। যদি ঠিক একই ভাবে ঐ টাকাটা বাদ দেন, যেটা ৯১৯ কোটি টাকা বাদ
হিসাব করে দেখেছিলাম যে ৭ শত কোটি টাকার মতো পরিকল্পনা বাজেট নে
মাননীয় উপাধ্যক্ষ, এই শত কোটি টাকার যে পরিকল্পনা বাজেট, এটা আমরা
মনে করেছিলাম কমে আসবে, আমি আপনার মাধ্যমে সভাকে জানিয়েছি যেটা
আপাত এল। যদি পাটিগণিত নিয়মে দেখেন তাহলে পরিকল্পনা বাজেট ৭ শত
নামা উচিত। সেই বাজেট আমরা ৮৮৭ কোটি টাকাতে রক্ষা করেছি। প্রশ্ন হয়েছে
খুব পরিষ্কার ভাবে বলছি, এমবার্গো তুলে দিয়ে ৮৮৭ কোটি দপ্তরগুলি যাতে
পারে তা মঞ্জুর করা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রতিটি কথা
এমবার্গো তুলে দিয়ে এই ৮৮৭ কোটি টাকা দেওয়া হয়েছে।....গোলমাল...

**মিঃ স্পিকার ঃ** বসুন, বসুন, মিঃ দাশগুপ্ত, আপনি বলুন।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৮৮৭ কোটি টাকা
বরাদ্দ এমবার্গো তুলে—যতই বিরোধিতা করুন—এই আঘাতের মধ্যে দাঁড়িয়েও
মঞ্জুর করা হয়েছে। আর একটা কথা এখানে স্পষ্টভাবে বলি। কাগজের বিরুদ্ধে
বিধানসভা নয়। কিন্তু যেহেতু একজন মাননীয় বিধায়ক বললেন যে ঠিকাদারদের
হচ্ছে না, আমি খুব পরিষ্কার ভাবে বলছি, আপনারা এটা লক্ষ্য করুন। একটা
পূর্তসড়ক দপ্তরের যে বাজেট বরাদ্দ হয়েছে এবং এ. জি. যা অ্যাকচুয়াল এ
জানিয়েছেন, এটা আঘাতের বছরগুলিতে, ১৯৯০-৯১ সাল থেকে যদি তথ্য দে
দেখা যাবে পূর্ত সড়ক দপ্তরের পরিকল্পনা খাতে বরাদ্দ ছিল ২০ কোটি টাকা, প্র

, কোটি টাকা। ১৯৯১-৯২ সালে পূর্ত সড়ক দপ্তরের পরিকল্পনা খাতে ব্যয় বরাদ্দ কোটি টাকা, প্রকৃত খরচ হয়েছে এ. জি যা অ্যাকচ্যুয়াল এক্সপেন্ডিচার দিয়েছে কোটি টাকা। এই বছর পূর্ত এবং সড়ক দপ্তরের ৪২ কোটি ৩৮ লক্ষ টাকা ন। আমরা খরচ করতে সক্ষম হব ৪২ কোটি টাকার মতো। এতৎ সত্ত্বেও মাননীয় হাশয়, আমি খুব পরিষ্কার ভাবে বলছি—

(গোলমাল)

পনি তো এখানে অনেক দিন আছেন, আমি এখন রিভাইজড এস্টিমেটস দিচ্ছি, ছি অ্যাকচ্যুয়াল এক্সপেন্ডিচার হতে চলেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এক এতৎ সত্ত্বেও কখনও কখনও প্রয়োজনের মুখে দাঁড়িয়ে পূর্ত এবং সড়ক দপ্তর যে করেছে তার টাকা বাকি আছে যে বিলগুলোর সেইগুলি ধাপে ধাপে মিটিয়ে দিতে রছি। এর সঙ্গে বলছি একটা তথ্য মাননীয় বিধায়ক মানস ভূঁইয়া তুলেছেন এবং সদস্য সৌগত রায় মহাশয় তুলেছেন উন্নয়নের বিষয়ে, যেহেতু তুলেছেন তাই আমি

(গোলমাল)

াপনারা যতই চিৎকার করুন, আপনাদের শুনতেই হবে। কৃষি ক্ষেত্রে লক্ষ্য করুন, ত্রে ১৯৭৬-৭৭ সালে—আপনারা ক্ষমতায় ছিলেন বলে বলছি না—সেই সময় খাদ্য হয়েছিল ৭৬ লক্ষ টাকা। গত বছর খাদ্য শস্য উৎপাদন হয়েছে ১২৮ লক্ষ টন। র বলছি কেন্দ্রীয় সরকারের আর্থিক সমীক্ষার ভিত্তিতে সপ্তম পরিকল্পনায় রাজ্যওয়ারি ন করে দেখা গেছে সবচেয়ে বেশি হয়েছে আমাদের সমস্ত রাজ্যের মধ্যে। খাদ্য শস্য ক্ষেত্রে আপনারা বলেছেন উন্নয়ন স্তব্ধ হয়ে গেছে, বন্ধ হয়ে গেছে। কেন্দ্রীয় সরকারে আছেন, তারা বলেছেন খাদ্য শস্য উৎপাদনে পশ্চিমবাংলার স্থান প্রথম। উন্নয়নের শতাংশ। আমি এটা আবার বলছি এর আগের বার কেন্দ্রীয় সরকারের আর্থিক এটা আছে। পাঞ্জাবে ২৯ শতাংশ বৃদ্ধি হয়েছে, হরিয়ানায় ২৪ শতাংশ বৃদ্ধি হয়েছে। খাদ্য শস্য উৎপাদন ক্ষমতা, এই ব্যাপারে আপনারা যে তথ্য দিয়েছেন ১৯৯১- । হেক্টর পিছু খাদ্য শস্য উৎপাদন—যখন আপনারা ছিলেন—১১৫৫ কে. জি। শস্য একসঙ্গে নিচ্ছি যাতে সারা ভারতবর্ষের সঙ্গে তুলনা করা যাবে বলে, আমি নিয়ে বলছি সমস্ত দেশের সঙ্গে তুলনা করে। খাদ্য শস্য উৎপাদন সম্পর্কে বলি, ভাগ দায়িত্ব নিয়ে বলছি, ১৯৯১-৯২ সালে হেক্টর পিছু খাদ্য শস্য উৎপাদন বৃদ্ধি ছে ২০৩৩ কে. জি. পার হেক্টর। সর্বভারতীয় ক্ষেত্রে গড় উৎপাদন হচ্ছে ১৩৭৪ পার হেক্টর। আমরা প্রথম হয়েছি? আপনারা শুনে আনন্দ পাবেন, আমরা প্রথম ন পাঞ্জাব প্রথম, দ্বিতীয় হরিয়ানা। তারপর যারা ছিলেন তারা হলেন তামিলনাড়ু, এখন তা নেই, পশ্চিমবাংলা আগে হয়ে গেছে, বড় রাজ্যগুলি নিচে নেমে গেছে। য়তনে কৃষি যোগ্য জমি সমান থাকে এই রকম একটা রেখাচিত্র আঁকলে বোঝা নট কি রেটে বাড়ছে। আয়তন সমান আছে সেখানে বৃদ্ধির হার সবচেয়ে আমাদের

[4-50 — 5-00 p.m.]

আমরা তৃতীয়ে আছি, অনেক পিছিয়ে আছি। আপনাদের সময়ে পড়তে আছি। যে হারে বৃদ্ধি পাচ্ছে তাতে আমরা আরও এগিয়ে যাব। এই বৃদ্ধি সংস্কারের উপরে দাঁড়িয়ে বৃদ্ধি। এর সুফল ধনী কৃষক নয়, সাধারণ কৃষকরা পে বৃদ্ধির হার, প্রকৃত মজুরি বৃদ্ধি এখানেই হয়েছে। আপনারা নানা ধরনের সূচক এনে ষষ্ঠ, ওখানে তৃতীয়, জন্মহার, মৃত্যুহার ইত্যাদি এনেছেন। মাননীয় অধ্যক্ষ সবকিছু করেছেন, কিন্তু ওয়েটেড অ্যাভারেজ বলে একটা জিনিস আছে, সেটা বে না। সেচ, বিদ্যুত, ইনফ্যান্ট মর্টালিটিটা আপনি যোগ করেননি—ওয়েটেড অ্যাভারে আমি যোগটা করছি। সেন্টার ফর মনিটরিং ইন্ডিয়ান ইকনমি অনুযায়ী সমস্ত সূচক একত্রিত করে ১৯৯০-৯১-তে একশ। মহারাষ্ট্র ১১১, পশ্চিমবাংলা ১১৫। স্থান কিন্তু প্রথম নয়। পশ্চিমবাংলার স্থান পঞ্চমে আছে। এর উপরে আছে পাঞ্জ গুজরাট, তামিলনাড়ু এবং কর্ণাটক। আমরা কিন্তু ধাপে ধাপে এগোচ্ছি। কৃষি স্থান পরিকাঠামোয় এই হচ্ছে স্থান শিল্পে। শিল্পের এই চিত্রটা আপনাদের খুব না। ১৯৬৫ সালে, আপনারা যখন ক্ষমতায় ছিলেন, তখন সূচক ছিল ১২৬ সালে, আপনাদের সময়ে এটা কমে হয়েছিল ১০২। আপনাদের সময়ে একে স্থানে চলে যায়। সেটা বৃদ্ধি পেয়ে ১৫০-এ উঠেছে। আপনাদের সময়ে ১২ ১৫০-এ উঠেছে। উন্নয়নের হার কমেছে বললেন। আমি যুক্তি দিয়ে, তথ্য করলাম। এরপরে একই সঙ্গে বলছি, বলেছেন, কি করে বৃদ্ধি করবেন? ৮২৭ যেটা রিভাইজড এস্টিমেট, তার থেকে পরিকল্পনা ১২১৪ কোটিতে কি করে এটা সৌগত রায় বলেছেন। সতেরশো কোটি থেকে বৃদ্ধি পেয়ে উনিশশো কোটি হয়েছে—এই বছরে আদায় হয়েছে। আমাদের বৃদ্ধির হার ২১ শতাংশ। সেটা বছরে আমাদের অতিরিক্ত রাজস্ব যেটা আদায় হবে, ৬০০ কোটি টাকার ম বৃদ্ধির হার। আমাদের পরিকল্পনা বহির্ভূত খাতে যেটা এখনও সরানো, বাকি আ উপরে নির্ভর করছি না। ৪০০ কোটি টাকা আদায় হলে তাতে ১২১৪ কোটি এখানে শতাংশ বলছিলাম, ৮৮৭ থেকে বৃদ্ধি পেলে ৩৬ শতাংশে হয়। দুটি প্র এর পরে কোথায় যাব? যেখানে মূল আঘাত অনেক—সাতশো প্লাস সাত ১৪০০ কোটি। বলেছেন, এটা তিন হাজার কোটিতে নিতে পারতেন। একা মিস্টেক করে ফেলেছেন ১২১৪ কোটি টাকার কথা তুলে। যে আঘাত আপন কাঠগড়ায় যাঁরা দাঁড়িয়ে আছেন, ওরা অর্থ দিন বা না দিন ১২১৪ কোটি, তার ৪০০ কোটি, তারপরে ৫০০ কোটি, এই করে যোগ করে দেখুন, যে ভারসা থেকে ১২১৪, অর্থাৎ ৩৬ শতাংশ বৃদ্ধি দাঁড়ায়। ঐ একইভাবে ১৯৮৮-৮৯, ১৯ বছরগুলিতে একদিনের জন্য—কোনও রাজ্য যা পারেনি—আমাদের ওভারড্রাফট আমরা ভারসাম্যের জায়গায় সরে আসছি। শুধু তাই নয়, উন্নয়নের ক্ষেত্রে অ যাব, আপনারা যত বাধাই দিন না কেন আমাদের থামাতে পারবেন না। আ বৃদ্ধির হার ২১ শতাংশ হয়েছে। এটাই সব নয়, সমালোচকদের মুখে ছাই দিয়ে ক্ষেত্রে আপনারা যেটা শূন্যে নামিয়ে দিয়েছিলেন, পশ্চিমবঙ্গের মানুষ প্রথম

ন। প্রথমে ৭০ কোটি ছিল। এখন সেটা ৫০ কোটি থেকে বেড়ে ৬০ কোটিতে এসে
ছে। আমরা আবার ঐ স্থানে ফিরে এসেছি। স্বল্প সঞ্চয়, বিক্রয় কর এবং বিকেন্দ্রীকৃত
র মধ্যে দাঁড়িয়ে, নিজেদের পায়ে দাঁড়িয়ে আমরা এই কাজ করব।

মাননীয় সদস্য মানস ভুঁইয়া মহাশয় বলেছেন, আপনি কিছু মনে করবেন না, ধরুন
কাউকে 'ক' প্রশ্ন নিয়ে জিজ্ঞাসা করলেন, তিনি 'ক' সম্বন্ধে কিছু বললেন না, 'খ'-
একটা তৈরি ছিল 'খ' একটা বললেন। আপনি এই অতিরিক্ত ব্যয়-বরাদ্দের উপর
নসিয়াল বা কারভেলিয়ারভাবে মূল বিষয়ের উপর টাচ করেননি। এতটুকু প্রস্তুতি নেই
উপরে বলেছেন। মাননীয় সৌগত রায় একটা প্রশ্ন করেছেন, এই প্রশ্নটা ভালই করেছেন,
বলেছেন হ্যাঁ এতো মাঝে মাঝেই করতে হয়। তবে মূল খরচের কত শতাংশ এটা
ন যেহেতু এখানে চার্জ এক্সপেন্ডিচার বলে বলতে পারছি না, গ্রস এক্সপেন্ডিচার-এর
নটেজ হিসাবে বলাটা উচিত, ঠিকই বলেছেন। এখানে '৯১-৯২ সালে গ্রস এক্সপেন্ডিচার
থেকে একটু বেশি হয় এটা যোগ করলে যদি আমাদের ১৫.৮ পারসেনটেজ হয়, এটা
আমাদের অতিরিক্ত ব্যয়-বরাদ্দের পারসেনটেজের হিসাব। আমি মাঝে মাঝে একটু
র দিকে তাকাই '৭৬'-৭৭ সালে গ্রস এক্সপেন্ডিচার ছিল, তার পারসেনটেজ আছে,
বছরে সাপ্লিমেন্টারি বাজেট মুভ করেছিলেন, আপনারা করেছিলেন ২৩.৪ পারসেনটেজ।
৮৩তে দেখুন আমি তারপরে একটু সময় নিচ্ছি, এটা কমে এসে হয় ১৮.০৭ পারসেনটেজ,
এখন আর একটু কমে এসে ১৫.৮৭ পারসেনটেজ হয়েছে। আর আপনারা যেটা অনেক
ায় তুলে নিয়েছিলেন, অতিরিক্ত ব্যয়-বরাদ্দয় সেটাকে আমরা কমানোর চেষ্টা করছি।
জিজ্ঞাসা করেছেন ঋণ কত, এই ব্যাপারে আপনাদের মাননীয় বিধায়কদের কারুর
াচিহ্নিত প্রশ্ন আছে, এটার সম্বন্ধে কালকে উত্তর দেব। মূল খরচের '৮৯-৯০-তে ঋণের
ছিল ১০.৮৫ পারসেনটেজ, ৯০-৯১-তে ১০.০৫ পারসেনটেজ, আপনার প্রশ্ন যেখানে
হচ্ছে সেই ৯১-৯২তে ৯.০৫ পারসেনটেজ—একটু কম। কেন্দ্রীয় সরকারের কিন্তু ২১
শ প্ল্যান এক্সপেন্ডিচার এবং বিদেশি ঋণ হচ্ছে ১০০ শতাংশ এটা মনে রাখবেন। এখানে
একটা কথা বলি আপনি প্রশ্ন করেছেন অতিরিক্ত ব্যয়-বরাদ্দগুলি কিসের উপর এবং
টা আপনি ঐখানে বসেই পড়েছিলেন মনে হল। আপনি কিশোরসুলভ একটা জিনিস
ত চেয়েছেন, আমি সেইভাবেই উত্তর দিচ্ছি। সবচেয়ে বেশি অতিরিক্ত ব্যয়-বরাদ্দ বিদ্যুতে
কি করে হল ৫৩৪ কোটি টাকা, এটা আপনি জানতে চেয়েছেন? এটায় দেখবেন ঐ
র নিচে ফুটনোটে আমি পরিষ্কারভাবে বলে দিয়েছি—এটার ব্যাপারে আমি আগের দিন
ছি, আপনি এসে পৌঁছাতে পারেননি; আপনি অন্য রাজনীতির কারণে ব্যস্ত ছিলেন,
নে একটা কাজ করেছি, বিদ্যুৎ দপ্তর থেকে অনেক দিন বলেছিল এস.ই.বি.কে
লিউ.এস.ই.বি.কে ৫৩৪ কোটি টাকা যেটা ঋণ সেটাকে আমরা ইকুইটিতে কনভার্ট করেছি।
ইটিতে কনভার্ট করলে এই স্টেটমেন্টটা করতে হয়, কেন করেছি। যাতে এটা সর্বভারতীয়
ত্র এই জিনিস যেটা বলা হচ্ছে যাতে এটা আই.ডি.বি.আই. থেকে এবং এল.আই.সি.
ক ঋণটা নিতে পারি ক্রেডিট ওয়ার্থিনেসটা বাড়ে। এটা আমার এক্সপ্লেইন হিসাবে দিলাম।
পনি বলেছেন আর একটি ব্যাপারে, পুলিশের বিষয়টা নিয়ে বলার আগে যেমন যেমন
লছেন, আমি সংখ্যার হিসাবে ছোট থেকে বড়য় আসছি। এরপরে সবচেয়ে বড় অংশ আছে

৪২ কোটি যেটা আপনি বলেছেন এগ্রিকালচার ডিপার্টমেন্টকে ৪২.৩২ কোটি এটা নি আপনি প্রশ্ন তোলেননি, এটার ব্যাপারে আমিও উল্লেখ করছি না। কালকে বলেছি সি.এম.ডি.এ র ব্যাপারে লক্ষ্য করবেন ১৪ কোটি ৮২ লক্ষ্য টাকা, সি.এম.ডি.এ.তেও কনভারসান হয়ে

**মি স্পিকার :** আমি সভার অনুমতি নিয়ে এটার জন্য আধ ঘণ্টা সময় বাড়িয়ে দিচ্ছি টাইম এক্সটেনডেড ফর হাফ অ্যান আওয়ার।

পুলিশটা নিয়ে যেহেতু বলেছেন তাই বলছি, সি.আর.পি.তে ৮ কোটি ৬৪ লক্ষ টাকা মধ্যে ৩ কোটির একটু বেশি হচ্ছে ঐ কেন্দ্রীয় যে বাহিনী তার খরচটা, ওরা এটা চেয়ে নে সেই খরচটা। আর একটা বড় হচ্ছে, সেটা একটু ব্যাখ্যা করে দিই নাহলে ভুল বোঝাবু হবে। কলকাতা পুলিশের একটা নন প্ল্যান খাতে ঋণ, এটা কি কারণে হচ্ছে, আপনারা যা কর্মী আন্দোলনের সঙ্গে যুক্ত আছেন—সুব্রতবাবু আপনি জানবেন—তারা জানবেন সিলেক্শ গ্রেডে একটা কনভারসন হয়, এটা অনেকদিন ধরে চলছিল, এই কলকাতা পুলিশের হয়ে নিচু স্তরে, কিন্তু এখনও আছে। রাজ্য পুলিশের ক্ষেত্রে প্রচেষ্টা চলছে, এটার জন্য এক অতিরিক্ত বরাদ্দ ৩ কোটি টাকার মতো।

[5-00 — 5-10 p.m.]

এখানে রাজ্য সরকারের পুলিশের একটা প্রসেস চলছে, তার জন্য অতিরিক্ত তি কোটি টাকা বরাদ্দের মত আছে, এটা পরিষ্কার লেখা আছে। ই.এ বাবদ যেটা বলেছেন, তা জন্য লাম্প-সাম্প ধরা ছিল, সেটা ডিস্ট্রিবিউট করে দেওয়া হয়, তার লাম্প-সাম্প অংশটা আর বাকি অংশটা ইলেকশনের জন্য ধরা হয়েছে। আপনারা ঠিকই বলেছেন, ইলেকশনে বিলগুলো দেরি করে পায়, আগের বার দেইনি তার জন্য ৪ কোটি ৫৬ লক্ষ টাকা ইলেকশ বাবদ রাখা হয়েছে। আর দুগ্ধ সরবরাহের ক্ষেত্রে—যেখানে বাইরের রাজ্য থেকে আনতে হয়—সেই দামটা বৃদ্ধি হওয়ার জন্য মাননীয় মন্ত্রী মহাশয় আমার কাছে আসেন তার জন্য ৪ কোটি ১২ লক্ষ টাকা রাখা হয়। আর একটা জিজ্ঞাসা করেছেন, হ্যাঁ, দ্বিতীয় হুগলি ব্রিজের জন্য ১ কোটি ৯৯ লক্ষ টাকার মতো অতিরিক্ত খরচ এটা রাখা হয়েছে। আর সল্টলেক স্টেডিয়ামের জন্য একটা সুদ দেওয়া বাকি ছিল, সেটা ব্যাঙ্কের সঙ্গে আলোচনা চলছিল, তারা রাজি হন, সেই জন্য সুদটা কাটানোর জন্য ব্যয়-বরাদ্দ চাইছি। এর প্রত্যেকটার ক্ষেত্রে ইন্টারন্যাশনাল সেভিংসের যে ঘাটতি সেটা ৪৫ কোটি টাকা বলেছি, এটা ৩৩ কোটি টাকাতে আসবে। সেটাই আমি বক্তব্যে রেখেছি। এই বলে আমি অতিরিক্ত ব্যয়-বরাদ্দকে সমর্থন করে এবং ওদের যে বক্তব্য এসেছে তাকে খণ্ডন করে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Appropriation Bill, 1993 be taken into consideration was then put and agreed to.

## Clauses 1 to 3 and Preamble

**Mr Speaker :** There is no amendment in Clauses 1 to 3 and Preamble. The question that clauses 1 to 3 and Preamble do stand par

Bill, was then put and agreed to.

r. **Asim Kumar Dasgupata :** Sir, I beg to move that the West Appropriation Bill, 1993, as settled in the Assembly be passed.

**সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি দীর্ঘ বক্তৃতা করার জন্য থার্ড লছি না। আমাদের সদস্য মানস ভুঁইয়া এবং সৌগত রায় বিস্তারিতভাবে বলেছেন। টা কথা বার বার মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানিয়ে দিতে চাই এবং তারই রছি, যে অর্থনীতি ব্যবস্থাটা শুধু পার্টি ব্যবস্থা নয়, এটা মানুষের সঙ্গে যুক্ত। এখানে কছু গোপন করা উচিত নয়, তাহলে কিন্তু ক্ষতি হবে জনগণের। আপনাকে বার কথাটা সৌগত ও মানস বলেছে প্ল্যানিং এবং গ্রোথ নিয়ে, আমিও সেই কথাটাই াপনি ভীষণভাবে বলবার চেষ্টা করছেন যে প্ল্যানিং ঠিক আছে, গ্রোথ ঠিক আছে। সমস্ত বইয়ের মধ্যে কোথাও প্ল্যানিং নেই, একটা ইমব্যালান্স অবস্থার মধ্যে আপনি কখনোই আমরা বলিনি আমাদের ভারতবর্ষের অর্থনীতির জন্য আমরা উদ্বিগ্ন নয়। ান্তর্জাতিক ভারসাম্য হারিয়ে ফেলছে। ইউ. এস. এ.-তে আজকে ২১ পারসেন্ট বেকার ।। আজকে স্বাভাবিকভাবেই ভারতবর্ষে তার প্রভাব এসেছে। আজকে আন্তর্জাতিক নিতে আমরা আল্টিমেটলি কোথায় গিয়ে পৌঁছাব। আমরা দেখতে পাচ্ছি ব্রাজিল নিতে কোথায় গিয়ে পৌঁছেছে। সোমালিয়া, ইথিওপিয়ার কথা বাদ দিলাম, কিন্তু াজকে ঋণ নিতে নিতে ডেস্ট্রাপে পড়ে গেছে। সেই জন্য আমাদের ভাবতে হবে দিকে যাচ্ছি কি না। একথা তো ঠিক যে ঋণ গরীব দেশের পক্ষে বিপজ্জনক হতে ড়লোকরা ঋণ নিলে তা শোধ করার ক্ষমতা আছে, কিন্তু একটা গরিব দেশ, । দেশ ঋণ নিতে নিতে ডেবটট্রাপের দিকে চলে যাচ্ছে।

রা সঙ্কিত কারণ এই অর্থনীতির যে দুটি মূল মেরুদণ্ড সেটাতে সমানভাবে সাড়া চ্ছে না। যেমন এক্সপোর্ট খুব বেশি না বাড়লে এই অর্থনীতির বিপদ হতে পারে। পোর্ট হতে গেলেই আপনাকে প্রোডাক্টিভিটি এবং কোয়ালিটিতে অপটিমাম এবং ভেলে পৌঁছাতে হবে। এরকমের ব্যবস্থা এখনও পর্যন্ত আমরা দেখতে পাচ্ছি না। দ্বিগ্ন। আমরা উদ্বিগ্ন যে multi-national and tangetial যে পরিমাণে এলে এই চাঙ্গা হতে পারে সেই পরিমাণে আসছে না। স্বভাবতই আমাদের উদ্বেগের কারণ া আমরা মনে করি না। আমাদের all the awernes of income. দীর্ঘদিন রে আজকে চোকড্ হয়ে যেতে বসেছে। সেই জায়গাতে এসে আপনি সংকটটাকে দিচ্ছেন কেন? আমরা তো মনে করি আজকে সংকটের কথাটা পরিষ্কারভাবে বলে বলা করার নামই হচ্ছে ভাল অর্থমন্ত্রীর কাজ। আজকে তো আপনি সুযোগ পেয়ে ণ এই বিলের উপর অ্যামেন্ডমেন্ট আসে না, আমরা অ্যামেন্ডমেন্ট দিতে পারি নি। ় তাহলে তো একটা ফুটো পয়সাও এই সাপ্লিমেন্টারিতে দেওয়া উচিত নয়। কেন ত্রী বরাবর বলছেন যে জিরো ডেফিসিট বাজেট হবে সেখানে কেন আমরা দেব? র বারে বলেছি যে হাইপথেটিক ওয়েতে আপনি চলেছেন। কেন সেই জিনিস াজকে আপনার শিক্ষক ভবতোষবাবু পর্যন্ত এবারে লক্ষ্য করে দেখবেন কোনও দিতে পারেন নি বা ওকে সমর্থন করে কোনও লেখা দিতে পারেন নি। আজকে

প্রভিডেন্ট ফান্ডের টাকা, শিক্ষকদের পেনসন ইত্যাদিগুলি আপনি জোর করে আপনার ব মধ্যে ঢুকিয়ে দিচ্ছেন এবং প্রভিডেন্ট ফাণ্ডের টাকা দিচ্ছে না। সরকারি কর্মচারিদের টাকা দিচ্ছেন না এবং দিলেও সেটা বাধ্য করছেন পি.এফে রাখতে। প্রভিডেন্ট ফাণ্ডে মূল বাজেটে কেন নিয়ে আসবেন? you are the trustee. প্রভিডেন্ট ফাণ্ডের টাকা আর দি ট্রাস্টি, ইউ ক্যান নট ডু এনিথিং কিন্তু আজকে আমরা দেখতে পাচ্ছি যে মহাশয় প্রভিডেন্ট ফাণ্ডের টাকাটাই মূল বাজেটের মধ্যে নিয়ে আসছেন। তারপর যে কারখানা বন্ধ হয়ে আছে সে সম্পর্কে একটি পয়সাও দেওয়ার কথা বা একটা নীতির আপনার বাজেটে নেই অথচ বন্ধ কারখানার ৫০/৫৫ জন লোক আত্মহত্যা পর্যন্ত ক বাধ্যতামূলকভাবে সেখানে স্টারভেশন ডেথ হয়েছে। এসব কথা আপনি বলেন নি। অ সারা ভারতবর্ষে যে ১।। লক্ষে মতন ছোট, বড়, মাঝারি কল-কারখানা বন্ধ তা পশ্চিমবঙ্গেই প্রায় ৪০ হাজার বন্ধ। সেখানেও আপনি কোনও কথা বলেন নি।

(ভয়েস: বিদায় নীতির জন্য এটা হচ্ছে)

এটা বিদায়নীতি ছাড়াও। তারপর সৌগতবাবু বলেছেন আমি বলছি সেলস ট্যাক্সে আমার কনস্টিটিউয়েন্সি হল ট্রেডার্স এলাকা। সেখানে দেখা যাচ্ছে ২ বছর/তিন বছরের ট্যাক্স লোক গিয়ে জোর করে নিয়ে আসছে অ্যাডভান্স হিসাবে। বেসিক্যালি পিয়া কাছে যেমন ধার নিয়েছেন এটাও তেমনি অগ্রিম ধার। এটা খালি আপনার বা দলের সম্মানের ব্যাপার নয় এটা বাংলার মানুষের ইজ্জতের প্রশ্ন। একে বলে অর্থনী ফাজলামি করা। যার জন্য ইকনমিক টাইমস লিখেছে Budget is a fudget. সংবাদ দেখলাম, খুবই আপত্তিকর শব্দ। একদম গোঁজামিল দিয়ে তৈরি করা। তারপর স্যা বারবার হাউসে দাঁড়িয়ে বলেছেন যে শিক্ষকদের পেনসন ডিউ টাইমে দিয়ে দেবেন কা ঠিকমতন জমা দিলে। কিন্তু আমি দায়িত্ব নিয়ে বলছি, আমি নামটা উল্লেখ করবো না তো এমনিতে খুব ভদ্রলোক মানুষ—এমন একটা পেনসন কেস নিয়ে গিয়েছিলাম কিছুই হল না। পেনসন না পেয়ে তিনি মারা গেলেন। উনি অবশ্য দেখতে গিয়ে সেইসব সৌজন্যমূলক ব্যবহার উনি ঠিকই করেছেন। কিন্তু তিনি পেনসনটা পেয়ে পারলেন না এবং বিনা চিকিৎসায় মারা গেলেন। দীর্ঘ ৪০ বছর সরকারি স্কুলে শি করার পর তার এই অবস্থা হল। উনি স্পেসিফিক দিতে বলেছিলেন, আমি হাজারটা কেস দিতে পারি। তারপর বেকারদের কথা বলি। ৫২ হাজার লোককে বলেছেন জায়গায় চাকরি দিয়েছেন। বেকার তো ৫২ লক্ষ হয়ে গিয়েছে। প্র্যাকটিক্যালি টোটা ২।। কোটি, তার মেজর পোরসন হচ্ছে এই পশ্চিমবাংলায়। ওরা দীর্ঘ ১৬ বছর থাকার পর এখানে বেকার বেড়েই চলেছে। ৫২ লক্ষ এখানে রেজিস্টার্ড বেকা রেজিস্টার্ড বেকার কত আছেন তার কোনও সীমা নেই। এখানে একটা অচল অবস্থা আর আপনি এমন সময় একটা হাস্যকর বাজেট নিয়ে এসেছেন। এখানে কয়েক কো মিট আপ করবেন কি করে? আপনি বলছেন, মন্ত্রী এবং আ-লাদের খরচ কমিয়ে এটা মিট আপ করবেন। কিন্তু আপনার ইতিহাস কি বলে? এক স্কুল মন্ত্রী ভেঙে আপনি ১০ জন করে দিয়েছেন। আমরা জানি না কার মন্ত্রী কে? গরু, ছাগলের মন্ত্রী, ভাগ করে দিয়েছেন।

[5-00 — 5-10 p.m.]

সরকারের দপ্তর বেড়ে গেছে মন্ত্রী বেড়ে গেছে, খরচও বেড়েছে। খরচ কমাবেন কি ? আজকে সাধারণ মধ্যবিত্ত, নিম্ন-মধ্যবিত্তর কাছেও ফ্রিজ প্রয়োজনীয় জিনিস হয়ে গেছে। চ, কর্মচারিরাও ফ্রিজ কিনছে। আমাদের কনজিউমার ক্যাপাসিটি যা তাতে একজন ফ্রিজ ল ২০ বছরের মধ্যে আর কেনে না। সুতরাং মার্কেট সীমিত। তার মধ্যেও আপনারা র ওপরে ট্যাক্স বাড়িয়ে দিলেন। আমার অনুরোধ পাবলিক অ্যাকাউন্টস কমিটির সুপারিশ ায়ী অক্ট্রয় তুলে দিন। ওটা একটা হ্যাজার্ড। আর টোকেন হিসাবে ফ্রিজের ওপর থেকে তুলে দিন। সাথে সাথে প্রভিডেন্ট ফাণ্ড, সরকারি কর্মচারিদের ডি.এ বাবদ ২৩% া এবং পেনসন ইত্যাদি বিষয়ের যে প্রশ্নগুলো রাখলাম আশা করি মাননীয় অর্থমন্ত্রী লোর উত্তর দেবেন।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বোঝাতে কোনও ক্লান্তি আমি তাই একবার বলছি, সুব্রতবাবু বললেন—আমরা ঘাটতি শূন্য বাজেট বা ভারসাম্য টের কথা কেন বলি? আমি সরাসরি সুব্রতবাবুকে বলছি, ১৯৮৪-৮৫ সালের আগে য় সরকার যেমন লাগাতার ওভারড্রাফ্ট নেন তেমন রাজ্য সরকারগুলোও নিতে পারত। ৪-৮৫ সালের পর রাজ্য সরকারগুলোর সে অধিকার কেড়ে নেওয়া হয়। তারপর যে া হ'ল তাতে ধরুন আপনি একটা বাজেট উত্থাপন করছেন—আপনি যদি বলেন আপনার আয়ের চেয়ে ১০০ কোটি টাকা বেশি থাকবে, তাহলে তার মানে আপনি কি বলছেন? নি জানেন সেন্ট্রাল প্ল্যান অ্যাসিস্ট্যান্টস, আপনি জানেন কেন্দ্রীয় সরকারের শেয়ার অফ ক্সস কি পাবেন। আপনি কি করবেন, না করবেন তাও আপনি জানেন। তাহলে আপনি ১০০ কোটি টাকা বেশি ব্যায় করেন, সেটা আয় করবেন কোথা থেকে? ১৯৮৪-৮৫ র আগে হ'লে আপনি নিশ্চয়ই ১০০ কোটি টাকা বেশি ব্যয় করার কথা বাজেট পেশ ত পারতেন। সুতরাং এখন আর ও কথা বলে কোনও লাভ নেই। যখন ওভারড্রাফ্ট্ য়া হ'ত তখন ঐ কথা বলতে পারতেন। কেন্দ্রীয় সরকার সারা বছর যে ওভারড্রাফ্ট্ ডেফিসিট্ ফিনান্সিং করেন তার একটা ভগ্নাংশও যদি রাজ্যগুলোকে করতে দিতেন এবং পরেও যদি শূন্য ঘাটতি বাজেট করা হত তাহলে আপনারা ঐ কথা বলতে পারতেন। পর আপনি লক্ষ্য করুন ১৯৮৭-৮৮ সালে দুটো বিচ্ছিন্ন দিন ছাড়া ১৯৮৭-৮৮, ১৯৮৮- এবং ১৯৮৯-৯০ সালের আর একটা দিনের জন্যও ভারসাম্য বিচ্ছিন্ন হয়নি। তারপরের স্থাটা আপনি একটু চিন্তা করুন। এই যে সমস্যা গত দু বছর ধরে হচ্ছে, এটা কি রাজ্য কার যে নীতি নিয়ে চলছে তার জন্য হয়েছে? এই অবস্থা কি রাজ্য সরকারের পরিকল্পনা র্ভূত ব্যয় পুনর্বিন্যাসের জন্য হয়েছে না, কোনও জিনিসটা আগে ছিল না, হঠাৎ শুরু য়েছে, সেই জন্য এই অবস্থা হয়েছে? গোটা দেশেই এই জিনিস শুরু হয়েছে। স্বল্প সঞ্চয়ের ত্রে আঘাত নামিয়ে আনা এবং প্রতিশ্রুতি দিয়েও অর্থ না দেওয়ার ফলে এই অবস্থার সৃষ্টি য়েছে। অথচ এটা আপনি অ্যানালাইসিস করলেন না। তারপর আপনি প্রশ্ন রাখলেন, বন্ধ রুগ্ন কল-কারখানার কথা কেন আমি বলিনি?

মাননীয় সুব্রতবাবু রয়েছেন, উনি আমার চেয়েও ব্যস্ত মানুষ। উনি গোটা স্পিচটা

পড়েছেন কিন্তু ৩.১৪ পরিচ্ছেদটা বাদ দিয়েছেন। ওটা একটু পড়বেন। বন্ধ এবং রুগ্ন শিল্প জন্য কি কি করা উচিত এটা দিয়েছেন। আপনি তারপর জিজ্ঞেস করেছেন ইকনমিমেজ করে কি খরচ বাঁচান? ভালই করেছেন, সুযোগটা দিয়ে দিলেন। এ বছর নন প্ল্যানে কোটি বেঁচেছে, আগামী বছর ৫০ কোটি টাকা নিতে সাহায্য করবে। আপনি একটু কটা করতে শুরু করেছেন আমাদের মন্ত্রীদের উপর, আমাদের মন্ত্রীদের সবাই মিলে এটা এক স্টার্ড কোয়েশ্চেন দিন। ট্রাভেলিং এবং ট্যুরিং এক্সপেনসেস এর জন্য যে টাকা খরচ করা হ তার চেয়ে কয়েক গুণ বেশি যখন কেন্দ্রীয় মন্ত্রীরা এখানে আসেন তখন আমাদের খর করতে হয়। সর্বশেষে আমি বলি পরিকল্পনা বহির্ভূত ব্যয় পরিকল্পনার ব্যয়ের মধ্যে আপ জানেন, একটা ভারসাম্য রেখে এগোবার জন্য এটা রেখেছি। কর্মীদের স্বার্থে, শিক্ষকদের স্বা বজায় রেখে বাইরের মানুষের স্বার্থ বজায় রাখতে চাই। এই কথা বলে আমি আমার বক্ত শেষ করছি।

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Appropriation Bill, 1993, as settled in the Assembly, be passed, was then put and a division taken with the following results :

AYES

Abdul Haque, Shri

Abu Ayes Mondal, Shri

Acharya, Shri Prabhat

Anisur Rahaman, Shri

Bal, Shri Shakti

Basu, Shri Nihar Kumar

Basu, Shri Subhas

Barman, Shri Jogesh Chandra

Bhattacharjee, Shri Ashok

Bhattacharjee, Shri Buddhadeb

Biswas, Shri Benay Krishna

Biswas, Shri Kamalakshi

Bouri, Shri Angad

Chatterjee, Shri Anjan

Chattopadhyay, Shrimati Sandhya

Chowdhury, Shri Bikash

Chowdhury, Shri Subhendu

Das, Shri Ananda Gopal

Das, Shri Debesh

Das, Shri Jagadish Chandra

Das, Shri S. R.

Das, Shri Trilochan

Dasgupta, Dr. Asim Kumar

Das Mahapatra, Shri Kamakshyanandan

Deb Sharma, Shri Ramani Kanta

Dey, Shri Lakshmi Kanta

Dutta, Dr. Gouripada

Ghosh, Shri Malin

Goswami, Shri Subhas

Halder, Shri Krishna Chandra

Id. Mohammed, Shri

Jam-Adar, Shri Badal

Jana, Shri Haripada

Jana, Shri Manindra Nath

Kisku, Shri Lakshi Ram

Konar, Shrimati Maharani

lahato, Shri Satya Ranjan

lahboob Zahedi, Shri

lajhi, Shri Bhandu

laji, Shri Pannalal

lajhi, Shri Raicharan

laji, Shri Surendra Nath

lalakar, Shri Manigopal

Malik, Shri Sreedhar

Mamtaz Begum, Shrimati

Mondal, Shri Ganesh Chandra

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Raj Kumar

Mondal, Shri Manik Chandra

Minj, Shri Prakash

Mukherjee, Shri Anil

Munda, Shri Chaitan

Murmu, Shri Maheswar

Nath, Shri Madanmohan

Oraon, Shri Jagannath

Pathak, Shri Patit Paban

Patra, Shri Amiya

Phodikar, Shri Prabhas Chandra

Pramanik, Shri Abinash

Ray, Shri Dwijendra Nath

Roy, Shri Mrinal Kanti

Saha, Shri Kripa Sindhu

Sarkar, Shri Sisir Kumar

Sen, Shri Dhirendra Nath

Seth, Shri Lakshman Chandra

Shaw, Dr. Prabin Kumar

Shaikh Khabiruddin Ahmed, Shri

Sinha, Shri Khagendra Nath

Sinha, Shri Prabodh Chandra

Sinha, Shri Nirmal

:. Nazmul Haque, Shri

Unus Sarkar, Shri

**NOES**

\bdus Salam Munshi, Shri

ıanerjee, Shri Ambica

[itra, Shri Somendra Nath

ukherjee, Shri Subrata

rkar, Shri Deba Prasad

ıha, Shri Atish Chandra

**Abst :—**

Bouri, Shri Haradhan.

The Ayes being 72 and the Noes 06, the motion was then put and d to.

## Adjournment

'he House was then adjourned at 5/19 p.m. till 11/00 a.m. on :sday, the 31st March, 1993. at the A...

Proceedings of the West Bengal Legislative Assembly
sembled under the provisions of the Constitution of India

he Assembly met in the Legislative Chamber of the Assembly
se, Calcutta, on Wednesday, the 31st March, 1993 at 11.00 a.m.

PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 17 Ministers,
finisters of State and 146 Members.

[11-00 — 11-10 a.m.]

## OBITUARY REFERENCE

**Mr. Speaker :** Hon'ble Members, before taking up the business
he day I rise to perform a melancholy duty to refer to the sad
ise of **Smt. Nalini Das, an educationist and a noted writer of
dren's literature,** breathed her last on the 26th March, 1993. She
77.

Smt. Das was born in 1916 in a family which produced many a
ry talent like Upendra Kishore Roy Chowdhury, Sukumar Roy and
ajit Roy. This cultural heritage inspired her to take to writing since
School days. In her early years most of her literary works were
ished in the leading children's magazine 'Sandesh'. On completion
er study, she took up a teaching career and worked in different
ges, as a lecturer. In 1968 she became the principal of the Bethune
ge and hold that position until her retirement in 1974. As devoted
tionist she earned an enviable reputation. Her teaching assignment,
ver, never came in conflict with her literary pursuit. After her
ment she exclusively dedicated herself to the task of enriching the
ren's literature. She became a co-editor of children's magazing,
desh' and made prolific contribution towards its literary excellence.
act, during the last few years of her life she identified herself
pletely with this magazine. She wrote innumerable stories for the
en and contributed articles for various subjects. Of the books she
uthored, 'Ra-Ka-Ge-Te-Na-Pa', 'Gandalu Rahasya', 'Rani Rupamati
sya' and 'Madhyarate Ghorsawar' have become widely popular.
st published story. book is entitled 'Sat Rajar Dhan Ek Manik'.

he was the recipient of many literary awards, including 'Vidyasagar
kar', 'Bhubaneswari Smriti Medal' and 'Fatik Smriti' award. She
he Vice-President of the 'Sishu Sahitya Parishad'.

t her death the State has lost a great educationist and an em-
hildren's literateur.

Now, I would request the Hon'ble Members to rise in their for two minutes as a mark of respect to the deceased.

...(Hon'ble Members observed silence for two minutes)...

Thank you, ladies and gentlemen.

Secretary will send the message of condolence to the membe bereaved family of the deceased.

## POINT OF ORDER

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কোয়েশ্চেন আওয়ারের গুরুত্ব একটি বিষয়ে সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমরা বিরোধী দল থেকে বারবার বলে বহুবাজারে যে ঘটনা ঘটেছে তার সঙ্গে যুক্ত রয়েছে সাট্টা ডন রশিদ এবং রুলিং পার্টির এম. এল. এ. এবং কাউন্সিলার। আজকের সংবাদপত্রেও এটা বেরিয়েছে। বলেছিলাম, সিরিয়াস কেস দেওয়া হবে না এবং তারফলে আস্তে আস্তে বেল পেয়ে যাবে। এটা উদ্বেগের বিষয় এবং তারজন্য আমরা দাবি করেছি ইন্টারপোলের, তারজন্য দাবি করে বি. আই. ইনভেস্টিগেশনের। সেখানে হিউজ কালেকশন হয়েছিল বোমের। এত বোম কালে হয়েছিল যার ফলে সেখানে ১০০ জনের মতো মারা গেছেন। এটার আসল তদন্ত হ কিন্তু ওকে অলরেডি জেল কাস্টোডিতে দেওয়া হয়েছে। অর্থাৎ এক ধাপ বেলের এগিয়ে দেওয়া হল। পুলিশ কাস্টোডিতে যে সুবিধা হত, আজকে জেল কাস্টোডিতে ফলে সেটা বন্ধ হয়ে গেল।

আমরা জানি, অনেক ক্ষেত্রে আমরা দেখেছি নেক্সট হেয়ারিং-এর আগে তাকে দেওয়া হবে, ছেড়ে দেওয়া হবে। উল্লেখযোগ্য ব্যাপার হল আপনি বুঝুন ঘটনার ৩০ পর্যন্ত গ্রেপ্তার করা হয়নি তাকে। সমস্ত মাল হাপিজ হয়ে গিয়েছে। পুলিশ আনঅফি তাকে ধরে রাখতে পারে না। আমরা জানতে চাই সরকারের কাছ থেকে, মন্ত্রীরা রয়ে তাদের কাছ থেকে গুন্ডার সর্দার রশিদকে ছাড়া হবে কেন?

## Starred Questions
## (to which oral answers were given)

### স্বল্প-সঞ্চয় খাতে সংগৃহীত অর্থ

*২১৭। (অনুমোদিত প্রশ্ন নং *৫০) **শ্রী সুকুমার দাস :** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) স্বল্প-সঞ্চয় খাতে সংগৃহীত মোট অর্থের শতকরা কত পরিমাণ অর্থ রাজ্যের কেন্দ্রের প্রাপ্য ;

(খ) বিগত তিন আর্থিক বছরে (সালওয়ারি) রাজ্যে স্বল্প-সঞ্চয় খাতে কত পরি অর্থ সংগৃহীত হওয়ার লক্ষ্যমাত্রা ছিল ; এবং

|) তন্মধ্যে কত পরিমাণ অর্থ সংগৃহীত হয়েছিল?

: অসীমকুমার দাশগুপ্ত :

ক) স্বল্প সঞ্চয় খাতে কোনও বছরে যে নীট অর্থ সংগৃহীত হয় তার শতকরা ৭৫ ভাগ রাজ্য সরকারের প্রাপ্য। বাকি ২৫ শতাংশ অর্থ কেন্দ্রীয় সরকার নিজের খরচের জন্য রেখে দেয়।

খ) বিগত তিন আর্থিক বছরে রাজ্যে স্বল্প সঞ্চয় খাতে ঋণ হিসাবে সংগৃহীত হওয়ার লক্ষ্যমাত্রা ছিল নিম্নরূপ :

| বছর | | লক্ষ্যমাত্রা (কোটি টাকায়) |
|---|---|---|
| ১৯৮৯-৯০ | — | ৬৪০ |
| ১৯৯০-৯১ | — | ৭০০ |
| ১৯৯১-৯২ | — | ৯৬৪ |

গ) গত তিন বছরে ঋণ হিসাবে সংগৃহীত অর্থের পরিমাণ নিম্নরূপ :

| বছর | | সংগৃহীত অর্থ (কোটি টাকায়) |
|---|---|---|
| ১৯৮৯-৯০ | — | ৬০১ |
| ১৯৯০-৯১ | — | ৮২৩ |
| ১৯৯১-৯২ | — | ৫৫০ |

। সুকুমার দাস : মাননীয় মন্ত্রী মহাশয় যে পরিসংখ্যান দিলেন তাতে দেখতে পাচ্ছি । বছর অর্থাৎ ১৯৮৯-৯০ সালে অর্থ সংগৃহীত হয়েছিল ৬০১ কোটি, লক্ষ্যমাত্রা যা র চেয়ে কম হয়েছে। তারপর ১৯৯০-৯১ সালে বাড়ল এবং তারপর ৫৫০ কোটি ল এই কমে যাওয়ার কারণটা কি?

: অসীমকুমার দাশগুপ্ত : ঠিক এই সময় কেন্দ্রীয় সরকারের স্বল্প সঞ্চয় যে প্রকল্পগুলি তার সঙ্গে তুলনায় যে প্রকল্পগুলি আছে এবং মিউচুয়াল ফান্ড আছে তার সুদের হার ঙ্কে আমানত রাখার সুদের হার একতরফা ভাবে বৃদ্ধি করেন। তার ফলে স্বল্প সঞ্চয় এই এই প্রকল্পগুলির দিকে অর্থ সঞ্চয়ের প্রবণতা চলে যায় তাই।

। সুকুমার দাস : যেহেতু আপনি বললেন যে ৭৫ পারসেন্ট ঋণ হিসাবে কেন্দ্রের কে আপনি নিচ্ছেন তাহলে ঋণ হিসাবে আজ পর্যন্ত সংগৃহীত অর্থের কি পরিমাণ দ হিসাবে দিতে পেরেছেন?

: অসীমকুমার দাশগুপ্ত : আজ পর্যন্ত বলতে সময় লাগবে, এটা ১৯৪৭ সাল থেকে

যোগ করে বলতে হবে। ইদানিংকালে প্রিন্সিপ্যাল কমপোনেন্ট বলে দিচ্ছি কি ভাবে ১৯৯১-৯২, ১৯৯২-৯৩, ১৯৯৩-৯৪ স্মল সেভিং লোন। প্রিন্সিপ্যাল পার্ট ৯০.০ টাকা ১৯৯১-৯২ সালে, ১৯৯২-৯৩ সালে ১০৭.৫৮ কোটি এবং ১৯৯৩-৯৪ সালে কোটি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি চেয়ে মাননীয় বিধায়ক যে প্রশ্ন সেই ব্যাপারে বলছি। লক্ষ্য করবেন মাননীয় বিধায়ক মহাশয়, যে পরিমাণ অর্থ অর্থা টাকা যদি রাজ্যের মানুষের থেকে স্বল্প সঞ্চয় প্রকল্পে সংগৃহীত হয় তার যে অংশ ফে হবে রাজ্য সরকার সেটা ফেরৎ দিয়ে বাকি অংশটা পাবে। প্রশ্ন, তারপর থেকে এটা উপর দায় ভার হিসাবে আসছে কেন? অর্থাৎ ১০০ কোটি টাকা যদি রাজ্যের মান দেয়, তাহলে ফেরত দিতে হবে ৫০ কোটি টাকা। আর ৫০ কোটি টাকা কেন্দ্রীয় আগে কেটে নিয়ে ৫০ কোটি টাকার ৭৫ ভাগ ফেরত আসে।

[11-10 — 11-20 a.m.]

তাহলে বাকিটা কেন ঋণ হিসাবে থাকবে, এটা কেন ঋণ হবে, এটা মূল প্রশ্ন আমরা অর্থ কমিশনের কাছে রেখেছি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে সরকারের সুদের হার বাড়ানোর কথা ছিল। কবে থেকে সেটা তারা বাড়িয়েছেন, এবং আমাদের কি পরিমাণ লাভ হচ্ছে?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** এখানে রাজ্য সরকারের যে পরিসংখ্যান দেওয়া তার থেকে পরিষ্কার, যখন আঘাত আসতে শুরু করে তখনই—১৯৯১-৯২ সালে আঘাতটা সবচেয়ে বেশি হয়—কেন্দ্রীয় সরকারের কাছে আমরা বলি। তাদের কাছে বলি, তুলনীয় সুদের হার স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে রাজ্য সরকারের পক্ষে প্রাসঙ্গিকভাবে বৃদ্ধি হোক। কেন্দ্রীয় সরকারের যোজনা কমিশন, তারা একটি কমিটি গঠন করেছিলেন ডঃ রঙ্গরা নেতৃত্বে। তারা যে রিপোর্ট দেন, রাজ্য সরকারের যে দাবিগুলো ছিল তা মেনে নিয়ে ক্ষেত্রে, কিষাণ বিকাশ পত্রের ক্ষেত্রে এবং মান্থলি ইনকাম স্কীমের ক্ষেত্রে সুদের হার করার কথা ছিল। গত বছরের জানুয়ারি মাস থেকে এই বৃদ্ধির কথা বলে, যেহেতু শী মাসগুলোতে স্বল্প সঞ্চয় বেশি হয়—জানুয়ারি থেকে ডিসেম্বর পর্যন্ত। কিন্তু কেন্দ্রীয় সর চারমাস দেরি করেন। এটি লাগু হয় মে মাস থেকে। লাগু হওয়ার পর থেকে স্বল্প সঞ্চ ক্ষেত্রে আমাদের স্বল্প সঞ্চয়ের হার বৃদ্ধি পেয়েছে। এরফলে সমগ্র রাজ্যগুলোর মধ্যে প্রথম স্থানে চলে গিয়েছি। যেটা শূন্যে চলে গিয়েছিল—আগে যেটা ৭০ কোটি করে যেত—এখন ৫০ কোটি অতিক্রম করে প্রায় ৬০ কোটিতে চলে গিয়েছে। আমি বল উর্ধ্বমুখীর ফলে রাজ্যের মানুষের জয় হয়েছে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় জানালেন যে কম হয়ে যাওয়ার কারণ কেন্দ্রীয় সরকারের কতকগুলো যে কর্মসূচি ঘোষণা হয়েছিল, তার ইন্টারেস্ট অত্যন্ত লাভ ছিল, আপনাদের চেয়ে বেশি ছিল। যার জন্য রাজ্যের স্বল্প সঞ্চয়ের খাতে জমা প আপনি তো জানেন যে এটা খোলা বাজারের ব্যাপার, আপনাকে কম্পিটিশনে আসতে এটা জানতেন যে, ইন্টারেস্টের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার পরিকল্পনা নিয়েছিলেন। আপনি

ইন্টারেস্ট দিয়ে, কিম্বা তারচেয়ে বেশি ইন্টারেস্টকে বাড়িয়ে আনতে পারা যায় কিনা, ভেবেছেন কি?

অসীমকুমার দাশগুপ্ত : যেহেতু ব্যাঙ্ক এবং অর্থলগ্নি সংস্থা কেন্দ্র-রাজ্যের ক্ষেত্রে অনুযায়ী কেন্দ্রীয় তালিকা ভুক্ত, তাই শুধুমাত্র মিউচুয়্যাল ফান্ডের সুদের হার কি নয়, সর্ব ভারতীয় ক্ষেত্রে, স্বল্প সঞ্চয়ের প্রতিটি ক্ষেত্রে সুদের হার কি হবে তাতে রকারের অধিকার নেই। কেন্দ্রীয় সরকারই একমাত্র এটা করেন। তবে, আপনি যেহেতু লেন তাই বলছি, এই বিষয়ে একটি অ্যাডভাইজারি কমিটি হয়েছে, যার চেয়ারম্যান অর্থমন্ত্রী এবং সদস্য সমস্ত রাজ্যের অর্থমন্ত্রীরা। এন. ডি. তেওয়ারি তখন অর্থমন্ত্রী এখন থেকে পাঁচ বছর আগে, তখন শেষ মিটিং হয়েছিল। তারপর আর কোনও নি। বারংবার আমরা বলেছি স্বল্প সঞ্চয়ের ব্যাপারটি আপনারা আকর্ষণীয় করুন। মিটিং করুন। এটা আপনার মাধ্যমে জানিয়ে দিলাম।

নির্মল দাস : মাননীয় মন্ত্রী মহোদয়, যতদূর মনে পড়ে আপনি শিলিগুড়িতে একটি বলেছিলেন স্বল্প সঞ্চয়ে যে সমস্ত অর্থ সংগৃহীত হচ্ছে—কেন্দ্রীয় সরকার যদিও বাধা রছিলেন, তা সত্ত্বেও—তা থেকে উন্নয়নের ক্ষেত্রে জেলাগুলি একটি অংশ পাবে। ক্ষেত্রে পিছিয়ে পড়া যে জেলাগুলি আছে, বিশেষ করে উত্তর বাংলার জেলাগুলি, সঞ্চয়ের সংগৃহীত অর্থের কত টাকা পেয়েছে? জেলাওয়ারি যদি বলেন তাহলে ভাল

অসীমকুমার দাশগুপ্ত : এই প্রশ্নের নোটিশ দিলে ভাল হত। তবু আমি বুঝিয়ে জ্য সরকার সঞ্চয়ের ক্ষেত্রে একটা উর্ধ্বগতি ছিল তার কারণ আমাদের দেশের সম্পদের দিকে দৃষ্টির ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার স্বল্প সঞ্চয় এবং ব্যাঙ্কের সুদের হার মান রেখেছিলেন। কিন্তু পরবর্তী সময়ে সেটা রাখা হয়নি এবং এক্ষেত্রে রাজ্য সরকার তে পারেন সেটা হচ্ছে যে, এর সাথে মানুষকে যুক্ত করতে পারেন এবং এখনও যটা করি সেটা হচ্ছে যে, প্রতিটি জেলাতে বিকেন্দ্রীকৃত উৎসাহ দানের প্রকল্প করা। য়ের ক্ষেত্রে যে লক্ষ্যমাত্রা ছিল সেটা যদি কোনও জেলা অতিক্রম করতে পারে ওই অতিরিক্ত অর্থের যেটুকু পাওয়া যাচ্ছে তা ঋণ প্ল্যান আউটলে দিয়েছি এবং তার নাচ্ছি যে, আমার কাছে যে তথ্য আছে তাতে ১৯৮৯-৯০ সালে পর্যন্ত মাথাপিছু না বাবদ যা দেওয়া হয় তার গড় ছিল ১২৩ টাকা। সেখানে আমার কাছে যে তথ্য তে দেখা যাচ্ছে যে, উত্তরবঙ্গের প্রতিটি জেলায় রাজ্য সরকারের যা গড় তার থেকে য়েছে।

সুদীপ বন্দ্যোপাধ্যায় : মাননীয় অর্থমন্ত্রীর কাছে আমার প্রশ্ন যে, যদিও স্বল্প ক্ষেত্রে রাজ্য সরকারের অভিযোগ আছে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে এবং এটা সকলেই জেনে গেছেন কেন্দ্রীয় সরকারের নতুন বাজেট ঘোষণায় এবং শেয়ার ছাড়ার ফলে পশ্চিমবঙ্গ সরকার বঞ্চিত হচ্ছে। আমার প্রশ্ন যে, প্ল্যানিং কমিশন প্রতি একটি কথা বলে থাকেন যে স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে রাজ্য সরকার অ্যাকাউন্টসের রে করছেন, আমি আপনার কাছে জানতে চাই এই বিষয়ে আপনি কি জানেন বলুন

এবং প্ল্যানিং কমিশনের সঙ্গে এই বিষয়ে একটা সর্বদলীয় কমিটি করে ওখানে গি
করুন। এই অ্যাকাউন্টসের ব্যাপারে প্ল্যানিং কমিশনকে একটা সর্বদলীয় কমিটি ক
জানান। এই ব্যাপারে আপনি কি সিদ্ধান্ত নিচ্ছেন জানাবেন কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় সদস্যর দুটি প্রশ্ন। আমি প্রথম
হিসাবে জানাচ্ছি যে, জাগলারির ব্যাপারে কেন্দ্রীয় যোজনা কমিশন তো কিছু ব
জানিয়ে দিয়েছেন যে আমাদের যে লক্ষ্যমাত্রা গ্রহণ করেছি তাতে তারা খুব
অভিনন্দনও পাঠিয়েছে। উপরন্তু কেন্দ্রীয় কমিটি ডঃ রঙ্গনাথনকে নিয়ে যে গঠিত
রাজ্যের দাবি মেনে নিয়ে কিছু সুপারিশও করেছেন। আর দ্বিতীয় প্রশ্নের উত্তরে
সর্বদলীয় কমিটি করে যেদিন প্ল্যানিং কমিশনে যেতে চাইবেন আমি রাজি আছি
এই ব্যাপারে আপনারা দিনক্ষণ স্থির করুন, আমি আনন্দের সঙ্গে যাব।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** আপনার স্বল্প সঞ্চয়ের অ্যাকাউন্টে জাগলারি
সেটা পরিষ্কার করে জানান।

**মিঃ স্পিকার ঃ** এই ধরনের প্রশ্ন হয় না।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** এটা ওরালি বলা হয়নি, লিখিতও বলা হ
লিখিত কোনও কমিউনিকেশনও নেই।

**শ্রী সমর বাউড়া ঃ** মাননীয় অর্থমন্ত্রী অনুগ্রহ করে জানাবেন কি, প্রায় কিছু
ট্রামে বাসে শুনছি যে সাধারণ মানুষের বাজার থেকে শেয়ার কেনার পরিকল্পনা ক
এর ফলে স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে একটা বিরাট আঘাত এসেছে, এই ব্যাপারে আপ
ব্যবস্থা গ্রহণ করেছেন কিনা?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আমি আমার বাজেট বক্তৃতায় বলেছিলাম এব
সংক্ষিপ্তভাবে প্রশ্নের উত্তরও দিচ্ছি।

[11-20 — 11-30 a.m.]

আমরা বুজতে পারিনি প্রথমে যখন এই রকম ভাবে মিউচুয়াল ফান্ডের সু
বৃদ্ধি করা হয়। যে অর্থ স্বল্প সঞ্চয়ের মাধ্যমে রাজ্যের মানুষের কাছে চলে যেতে পা
অর্থটা মিউচুয়াল ফান্ডে যখন গেল আমাদের রাজ্যেই নয়, সব রাজ্য থেকে প্রায়
কোটি টাকার মতো গেল, তাতে সবচেয়ে ক্ষতি হল পশ্চিমবাংলার, যেহেতু আমা
ছিল প্রথম দিকে। অন্যগুলির কম ক্ষতি হল। তারপর যে খবরগুলি পাওয়া যাচ্ছে আর
এই অর্থটা শেয়ার বাজারে চলে যায়। অর্থাৎ সাধারণ মানুষের যে সঞ্চয়ের অ
এলাকার উন্নয়ন প্রকল্পে লাগতে পারত সেই অর্থ আমাদের ধারণা আই. এম. এফ.
মেনে তা বড় শিল্পদ্যোগিদের কাছে তুলে দেওয়া হল। পরবর্তীকালে শেয়ারের ইস্যু না
জন্য মাছের বাজারে যেমন হঠাৎ চাহিদা না থাকলে মাছের দাম পড়ে যায়, তেমনি ফাটকা
চাহিদা না থাকার জন্য শেয়ারের বাজার পড়ে যায়। এই যে ধ্বস নামল আমি মনে
এর সঙ্গে গভীর যোগ আছে।

শ্রী জটু লাহিড়ি : মাননীয় অর্থমন্ত্রী আমরা এর আগেও দেখেছি আপনি সমস্ত টমেন্ট কোম্পানির ব্যাপারে জেহাদ ঘোষণা করেছিলেন এইগুলি তুলে দিতে, রাজ্যের ঞ্চয়ের অনেক ক্ষতি হচ্ছে বলে। অথচ আমরা দেখতে পাচ্ছি পিয়ারলেসের মতো সংস্থা আপনি ঋণ নিলেন এবং তা দিয়ে বেতন দিলেন এর ফলে যে ইনভেস্টমেন্ট নিগুলিকে আপনি আগে তুলে দিতে বলেছিলেন যেহেতু রাজ্যের স্বল্প সঞ্চয়ে ক্ষতি আপনি ঋণ নেওয়ার ফলে তাদের কি উৎসাহিত করছে না?

ডঃ অসীমকুমার দাশগুপ্ত : এই ব্যাপারে একটা প্রশ্ন আছে পরে তখন উত্তরটা দেব। ঞ্চয়ের ক্ষেত্রে যা ক্ষতি হয়েছে এটা আমরা সব মিলিয়ে দেখছি মিউচুয়াল ফান্ডে : এবং একটি কথা বলে রাখি কোনও অবস্থায় দাঁড়িয়ে ২টি বাইরের সংস্থা থেকে ঋণ য়েছিল, এটা আমরা খোলাখুলি ভাবে বলব। আমাদের মাইনে দিতে লাগে এক একটি ৩ হাজার কোটি টাকার মতো। কেন্দ্রীয় সরকারের অনুমোদন নিয়ে কংগ্রেসি রাজ্যগুলিও য় এবং আপনাদের বলে রাখি যেখানে স্বল্পসঞ্চয়ে আমরা অর্থ জোগাড় করছি শুধু কানও সংস্থার নাম যা বললেন তা নয় ...

(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন)

(অ্যাট দিস স্টেজ, শ্রী সুব্রত মুখার্জি রোজ টু স্পিক)

Mr. Speaker : Mr. Subrata Mukherjee, please don't do this. Take seat. I am requesting you to take your seat. The Minister is ing. Please don't do this. You are always worried in the debate. t do this. Please take your seat.

(নয়েজ)

ডঃ অসীমকুমার দাশগুপ্ত : যেহেতু প্রশ্নটা এখানে জটু লাহিড়ি মহাশয় তুলেছেন প্রশ্ন পরে আছে তবুও আমি এখনই উত্তর দেব। এটা মাইনের সঙ্গে যোগের প্রশ্ন, পিতের অঙ্কটা মিলিয়ে নেবেন। আমাদের মাইনে দিতে লাগে ৩ হাজার ২০০ কোটি আর বাইরের সংস্থা থেকে ১০০ কোটি টাকা যা নিয়েছি তা ভগ্নাংশের ভগ্নাংশও হয় ঋণ নিতে হয়েছিল-যেহেতু বললেন, সেইজন্য বলছি, একটু পরেই প্রশ্নটা আছে, লিখিত আন্তর্জাতিক অর্থ ভান্ডারের শর্ত অনুযায়ী এই আর্থিক বছরে প্রথম ত্রৈমাসিক নজরদারি হয়। কেন্দ্রীয় সরকার তারা অর্থ দিতে পারবেন না বলে আমাদের পরিকল্পনার আয়তন যায় ৭১ কোটি টাকা। তারা যখন প্রথম তিন মাসে এটা শুরু করেন এবং যখন য় সরকারের সঙ্গে যোগাযোগ করা হয় তখন আমাদেরকে জানানো হয় আমাদের য় মুখ্যমন্ত্রীকে এবং সর্বোচ্চ স্তরের অর্থমন্ত্রককে। তারা নির্দেশ দেয় টাকা কাটতে, আন্তর্জাতিক ভান্ডারের ঋণের শর্ত থেকে। আপনারাই সমস্যা সৃষ্টি করেছিলেন, ওভারড্রাফট-র ঋণ ৭ র বেশি দিতে পারব না—তখনই ওরা বলেন। তাই কেন্দ্রীয় সরকারের অনুমোদন নিতে আর্টিকেল ২৯৩ মোতাবেকে রাজ্য সমবায় ব্যাঙ্ক এবং আর একটি সংস্থার—কোনও নাম উচিত নয়—থেকে ২০ শতাংশ সুদের হারে ঋণ নেবেন, অনুমোদন নেবেন। লিখিতভাবে নেওয়ার পরে সেই ঋণ ফেরৎ দেওয়া হয়ে গেছে, আপনারাই সেই ঋণ নিতে বাধ্য

করেছেন আন্তর্জাতিক ঋণের শর্তর কাছে নিজেদের বিকিয়ে দিয়ে।

(গোলমাল)

(মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জি উঠে দাঁড়িয়ে বলতে থাকেন)

শুধু আমাদের নয়, কংগ্রেসি রাজ্যগুলিকে বাধ্য করেছেন। এই ঋণ নিতে বা
আপনারা।

**মিঃ স্পিকার :** মিঃ মুখার্জি, প্লিজ টেক ইয়োর সিট।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** সেই ঋণ আমরা ফেরত দিয়েছি এবং আপনি
তৃণমূল স্তরে এই সমস্ত সংস্থাগুলি হচ্ছে আমার প্রতিযোগী। তৃণমূল স্তরে
আমাদের প্রতিযোগী এবং প্রতিযোগীদের বিধ্বস্ত করা হচ্ছে আমাদের লক্ষ্য। স্ব
উপর এই আঘাতের ক্ষেত্রে যেহেতু বললেন, এরা সবাই প্রতিযোগী। প্রতিযোগী
করা আমাদের লক্ষ্য। সেই ঋণ যা নিয়েছিলাম, একটা ভগ্নাংশের ভগ্নাংশ যেটা বে
লাগে বলছেন, সেই ঋণ সুদে আসলে ফেরত দিয়ে দেওয়া হয়েছে। কেন্দ্রীয়
জানিয়ে দেওয়া হয়েছে। তারা বাধ্য করেছিলেন, সমস্যার সৃষ্টি করেছিলেন। বা
উল্লেখ করেছিলাম, প্রমাণ করলাম।

**শ্রী কালিপ্রসাদ বিশ্বাস :** মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, আমরা গ্রামাঞ্চলে দেখ
ছোট প্রাইভেট সেভিংস ইনভেস্টমেন্ট কনসার্ন যাদের রেজিস্ট্রেশনও নেই, এরকম অ
গজিয়ে উঠছে এবং এর মধ্যে দিয়ে আমাদের ক্ষুদ্র সঞ্চয় প্রকল্প অনেকটা ম
আপনার কাছে আমার প্রশ্ন, আমাদের রাজ্যের সরকারের ক্ষুদ্র সঞ্চয় প্রকল্প
কোনও সঞ্চয় প্রকল্প সম্পর্কে চিন্তা ভাবনা আছে কিনা যার দ্বারা গ্রামাঞ্চলে গ
ছোট ছোট অসংখ্য প্রাইভেট সেভিংস কনসার্নগুলিকে কমব্যাট করা যায়?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** সবচেয়ে ভাল—এমনি আমরা তো রিজার্ভ ব্যাঙ্ক
বলছি যে লাইসেন্স আপনারা নিয়ে নিন।

(গোলমাল)

পিয়ারলেস সমেত সবার লাইসেন্স বাজেয়াপ্ত করুন। বাজেয়াপ্ত করুন। কো
দরকার নেই। আমরা নিজের রাজস্বের উপর দাঁড়িয়ে আছি। আপনাদের দরকা
নেবেন, আপনাদের সরকারগুলিকে নিতে বলবেন, আমার কোনও দরকার নেই।
বলে রাখি মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি যেটা বললেন, সবচেয়ে ভাল, সবচেয়ে ম
ব্যাঙ্ক যদি এখনই এগুলির লাইসেন্স নিয়ে নেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপন
আবার বলছি, আর সবচেয়ে ভাল স্বল্প সঞ্চয়ের সঙ্গে সঙ্গে রাজ্য সমবায় ব্যাঙ্কের
প্রশাখা আছে এগুলি কিন্তু আগামীদিনে রাজ্যের সাধারণ মানুষের ব্যাঙ্ক হিসাবে কা
ব্যাঙ্ক নীতির যে পরিবর্তন কেন্দ্রীয় সরকার করছেন—বেসরকারিকরণ—আমি মনে
স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক, সেগুলি আগামীদিনে রাজ্যের মানুষের ব্যাঙ্ক হিসাবে ক
সঞ্চয় নেবে।

## গঙ্গা ও ব্রহ্মপুত্র নদীর সংযোগ-সাধনের পরিকল্পনা

.১৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৯) শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

গঙ্গার সঙ্গে ব্রহ্মপুত্র নদীর সংযোগ-সাধনের পরিকল্পনাটি বর্তমানে কি অবস্থায় আছে?

**গনেশচন্দ্র মন্ডল ঃ**

গঙ্গা ও ব্রহ্মপুত্র নদীর মধ্যে সংযোগ স্থাপনের পরিকল্পনাটি এখন পর্যন্ত প্রাথমিক জল অধ্যয়নের পর্যায়ে আছে বলে জাতীয় জল উন্নয়ন নিগমের কাছ থেকে জানা গেল—যারা বিষয়টি অনুসন্ধান করছেন।

লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে এটা জাতীয় জল উন্নয়ন অধীনে আছে। এই প্রকল্প যাতে দ্রুত রূপায়িত হতে পারে তারজন্য রাজ্য সরকারের ক কি কি পদক্ষেপ নেওয়া হয়েছে জানাবেন কি?

গনেশচন্দ্র মন্ডল ঃ যেহেতু এটা কেন্দ্রীয় জল উন্নয়ন নিগমের অধীনে আছে এবং ভেস্টিগেশন করছে এবং তা করে রিপোর্ট তৈরি করছে সেইহেতু তারা রিপোর্ট দিলে না হবে দেখে রাজ্য সরকার তারপর প্রসিড করবেন।

লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ গঙ্গাতে জল না থাকার জন্য কলকাতা এবং হলদিয়া বন্দর হচ্ছে, এখানে ভাঙ্গন হচ্ছে ফলে রাজ্যের স্বার্থ মার খাচ্ছে। কাজেই এই প্রকল্পের জ্যের স্বার্থ জড়িত। এই প্রকল্প যাতে দ্রুত রূপায়িত হতে পারে তারজন্য আপনার কে কি কি নির্দিষ্ট পদক্ষেপ নিয়েছেন জানাবেন কি?

গনেশচন্দ্র মন্ডল ঃ এখন তো পদক্ষেপ নেওয়ার ব্যাপার নেই। তাদের কাছে আমরা ক্ট করেছি এই বলে যে এটা কি পর্যায়ে আছে আপনারা জানান। এর চেয়ে বেশি ন করার কিছু নেই। আপনি যখন বলছেন তখন ফারদার কমিউনিকেট করব যে কি অবস্থায় আছে সেটা জানান।

## কোল ইন্ডিয়ার ব্যাঙ্ক অ্যাকাউন্ট ফ্রিজ

২১৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩২২) শ্রী দেবপ্রসাদ সরকার ঃ অর্থ বিভাগের ভারপ্রাপ্ত াশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

ক) এটা কি সত্যি যে, কয়লার বকেয়া সেস আদায়ের জন্য কোল ইন্ডিয়ার ব্যাঙ্ক অ্যাকাউন্ট 'ফ্রিজ' করার ব্যাপারে রাজ্য সরকার এক অর্ডিন্যান্স জারি করেছেন; এবং

খ) সত্যি হলে, এই মুহূর্তে রাজ্য সরকার এই অর্ডিন্যান্স প্রয়োগ করার ব্যাপারে কোনও পদক্ষেপ নিয়েছেন কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ**

(ক) হ্যাঁ। ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেশন ল'জ (অ্যামেন্ডমেন্ট) অর্ডন্যান্স ১৯৯ ৯ ধারা ক্রমে কয়লা খনির মালিক কেন্দ্রীয় সরকারের কয়েকটি : অ্যাকাউন্ট থেকে বকেয়া প্রাইমারি এডুকেশন সেস এবং রুর‍্যাল অ্যান্ড প্রোডাকশন সেস আদায় করার আইনগত ব্যবস্থা করা হয়ে

(খ) আইনে ক্ষমতাপ্রাপ্ত আধিকারিকগণ বকেয়া সেস আদায়ের জন্য যখ হবে, তখন এই আইনের সাহায্য নেবেন।

[11-30 — 11-40 a.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি সেস বাবদ কোল ইন্ডিয়ার কাছ থেকে রাজ্য সরকারের প্রাপ্য অর্থের পরিমাণ সেটা রাজ্যের তাপবিদ্যুৎ কেন্দ্রের কাছে কয়লা সরবরাহ বাবদ কোল ইন্ডিয়ার তার সমপরিমাণ কি না, যদি তা না হয় তার থেকে কত কম বা কত বেশি

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** ৩১শে জানুয়ারি ১৯৯৩ সাল পর্যন্ত যে তথ্য, খুব আপেক্ষিক পরিবর্তন হয়নি। কয়লার সেস বাবদ কোল ইন্ডিয়ার যে দুটো স এল. এবং বি. সি. সি. এল. তাদের কাছ থেকে রাজ্য সরকারের ৫৬২ কোটি সেই বাবদ নোটিশ জারি করে দেওয়া হয়েছে। ঐ সময় পর্যন্ত ৩১শে জানুয়ারি, ১৯৯ বিল বাবদ রাজ্য সরকারের কাছ থেকে সংশ্লিষ্ট সংস্থাগুলির (কোল ইন্ডিয়া) কোটি টাকা। ৫৬২ কোটি টাকা রাজ্য সরকারের পাওনা আর ওদের পাওনা কোটি টাকা।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কেন্দ্রীয় সরকার করেন এবং মাঝে মাঝে শোনাও যায় যে কোল ইন্ডিয়া লিমিটেড এর কাছ থে যে সেস পায় রাজ্য সরকার, সেই সেসের টাকা যথোপযুক্ত ভাবে ব্যয় হয় না, বি যে ভাবে খরচ করার কথা তা হয় না। আমি বলতে চাই পুরুলিয়া, বীরভূম, জেলাগুলো হচ্ছে কয়লা উত্তোলক। এই সমস্ত জেলাগুলোর উন্নয়নের জন্য যে করার কথা এই সংগৃহীত অর্থ কি এই জেলাগুলোর উন্নয়নের জন্য ঠিকভাবে হয়?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** কোল সেস যেটা নেওয়া হয়, আইন অনুযায়ী আছে, তাতে কিন্তু কোনও নির্দিষ্ট এলাকার জন্য ব্যবহার করার কথা নেই। গো প্রাইমারি এডুকেশন, গ্রামাঞ্চলের উৎপাদন এবং কর্ম সংস্থানের জন্য এই কোল অর্থ পাই তা ব্যয় করার কথা। ৩১৫ কোটি টাকা পাবার কথা, আমরা তা আমরা প্রাইমারি এডুকেশনের জন্য সমস্ত জেলাগুলো নিয়ে ৫০৩ কোটি টাকা খরচ ১০০ কোটি টাকা উৎপাদন, সেলফ এমপ্লয়মেন্টের জন্য খরচ করি, সুতরাং কোল [illegible] পাওয়ার কথা তার দ্বিগুণ অর্থ খরচ করা হয়।

্রী দেবপ্রসাদ সরকার ঃ মাননীয় মন্ত্রী মহাশয়, কেন্দ্রীয় সরকারের কয়লা মন্ত্রীর াগ কোল ইন্ডিয়ার পশ্চিমবঙ্গে যেখানে কয়লা উত্তোলন করার কথা ১ কোটি ২০ লক্ষ খানে গত মার্চ মাস পর্যন্ত মাত্র ৪০ লক্ষ টন উত্তোলন করা হয়েছে। ফলে ৩০০ টাকার রাজস্ব ক্ষতি হয়েছে। এই অভিযোগ কি সত্য?

ঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ রাজ্য সরকার ওদের কাছে ৫৫২ কোটি পায়। সেটা রাজ্য চাইছে। উৎপাদনের যে নিয়ম আছে সেই নিয়মের বাইরে কাউকে যদি কিছু করার ওরা করে দেন তাহলে সেটা ওদের ব্যাপার। আর উৎপাদন ওরা করেন, সুতরাং নের বিষয়ে ওরাই উত্তর দিতে পারবেন।

্রী দেবপ্রসাদ সরকার ঃ বিদ্যুত এবং অন্যান্য ইনফ্রাস্ট্রাকচার রাজ্য সরকার সরবরাহ পারছে না বলেই উৎপাদন কম হচ্ছে, এই অভিযোগ কেন্দ্রীয় সরকার করছে। এটা ্য?

ঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ এ রকম কোনও তথ্য আমার কাছে নেই। এটা অন্য প্রশ্ন।

্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ মাননীয় মন্ত্রী মহাশয়, রাজ্য সরকারের অধীন বিভিন্ন সংস্থা কোল কাছ থেকে যে কয়লা নিয়েছিল তার জন্য কোল ইন্ডিয়া তাদের কাছে টাকা পায় াজ্য সরকার সেস বাবদ কোল ইন্ডিয়ার কাছে টাকা পায়, এই দুটো টাকা কি কেন্দ্রীয় অ্যাডজাস্ট করতে পারে?

ঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা খুবই দুঃখজনক বিষয়। রাজ্য রের সঙ্গে সংশ্লিষ্ট বিদ্যুৎ সংস্থাগুলি কোল ইন্ডিয়ার কোল বিল যখন দিতে পারেনি াজ্য সরকারের সঙ্গে কোনও রকম আলোচনা না করে কেন্দ্রীয় সরকার রাজ্যকে দেয় না সাহায্য থেকে আনুমানিক ৭৯ কোটি টাকা কেটে নিয়েছে। তারপর আবার বকেয়া টার প্রশ্ন আসছে কোথা থেকে? তাও যদি কাটতে হয়, অ্যাডজাস্ট করতে হয় করুন, ারপরেও তো তার চেয়ে বেশি প্রাপ্য রাজ্যের। এখন প্রশ্ন হচ্ছে ওরা যখন একতরফা কেটে নিচ্ছে তখন রাজ্যের কি করার আছে? কনস্টিটিউশনালি প্রাপ্য অর্থ যদি কেটে আমরা কি করতে পারি।

শ্রী নির্মল দাস ঃ মাননীয় মন্ত্রী মহাশয়, যে ভাবে কেন্দ্রীয় সরকার কয়লার সেস নিয়ে ানিক সংকট সৃষ্টি করছে তাতে এটা নিয়ে রাজ্য সরকার সুপ্রিম কোর্টে যাবার কথা ন্তা করছে?

ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, যেহেতু মহামান্য সুপ্রিম কোর্টের উঠেছে সেহেতু আমি সমস্তটাই বলছি। এখন কতটা অ্যাসেম্বলি প্রোসিডিংস-এ থাকবে াপনি ঠিক করবেন। আমাদের রাজ্যের আইনটা নিয়ে সুপ্রিম প্রোসিডিংস-এ থাকবে তা ঠিক করবেন। আমাদের রাজ্যের আইনটা নিয়ে সুপ্রিম কোর্টে অনেকে প্রশ্ন তুলেছিলেন, সুপ্রিম কোর্টে স্টে পাননি। আমরা খুবই শক্ত জায়গায় দাঁড়িয়ে আছি। কিন্তু দুঃখের কথা ব আমাদের আইনটাকে চ্যালেঞ্জ করে মহামান্য কলকাতা হাইকোর্টে কোনও একজন

একটা অর্ডার পান। সেই অর্ডার দেওয়া মাত্র আমরা সুপ্রিম কোর্টে যাই, আমাদে আমরা থাকতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে হাউসকে জ কোল ইন্ডিয়াও সেখানে পার্টি হয়। এর আগে পর্যন্ত তারা পার্টি হয়নি। সুপ্রিম কে কলকাতা হাই কোর্টের ঐ অর্ডারটির উপর স্টে চেয়েছিলাম এবং তারা আমাদের দিয়েছে কোল ইন্ডিয়ার কথা না শুনেই। কোল ইন্ডিয়া ঐ সমস্ত কথা বলেছিল, দিয়ে দিয়েছে। আমরা সংবিধানের ভিত্তিতে, আইনের ভিত্তিতে খুব বলিয়ান হয়ে কাজ করার তা করছি। মাননীয় সদস্য যা চাইলেন তাই আমরা করছি।

**শ্রী সৌগত রায় :** কোল সেস-এর ব্যাপারে মন্ত্রীর অর্ডিন্যান্স এবং প্রায় হুঙ্ক তার পরবর্তী কাজের কোনও সামঞ্জস্য নেই। উনি বিধানসভাকে বাই-পাস ক অর্ডিন্যান্স নিয়ে আসেন খুবই গুরুত্বপূর্ণ বিষয়ে। উনি কোল সেস আদায় করার ইন্ডিয়ার সমস্ত অ্যাকাউন্ট সিজ করার জন্য একটা অর্ডিন্যান্স জারি করিয়েছিলেন অ্যান এক্সট্রা অর্ডিনারি কেস। তখন আমরা ভেবেছিলাম যদি সত্যিই কোল ইন্ডিয়ার সিজ হয় তাহলে তো খুব মুশকিল হবে। ওরা খুবই চিন্তিত হয়ে পড়েছিল, তাই তাহলে ওরা ৬ লক্ষ কর্মচারীর মাইনে দেবে কি করে।

[11-40 — 11-50 a.m.]

তারপর ভয় পেতে শুরু করলেন অসীমবাবু। হঠাৎ একদিন দেখলাম কয়লাম মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রীর কথা হল। হিসাব-পত্র ফাইনালাইজ হল কিনা দেখা গেল হিসাব-পত্র, কাগজপত্র অ্যাকাউন্টসগুলি সিজ করলেন না। কি আন্ডারস্টান্ডিং করে করে আন-ইমপ্লিমেন্টেড অবস্থায় রেখে দিলেন। কেনই বা অর্ডিনান্স করলেন, ইমপ্লিমেন্টেড হল না—একবার হুঙ্কার দিলেন অর্ডিনান্স করব, তারপর নেগোসিয়ে তারপর নৈশব্দ। শেষ পর্যন্ত কোল-ইন্ডিয়ার সঙ্গে রাজ্য সরকারের যে আলোচনার দাঁড়িয়েছে তাতে কত টাকা আদায় করতে পেরেছেন এবং কত টাকা দিয়েছেন সেটা চাইছি?

**Mr. Speaker :** Mr. Roy, the question is not on the mat policy, the question is of facts.

**Shri Saugata Roy :** Shall I formulate the question? Now stating the background of the question. The question simply is this. the Hon'ble Minister-in-Charge of Finance be pleased to state wh ordinance was not implemented and what is the position vis-a-vi State Government's dues from Coal India and Coal India from Electricity Board?

**Dr. Ashim Kumar Dasgupta :** There are two questions rega the coal cess dues which I have already mentioned and what is pending coal bills for the power agency that I have also mentio The first question is, why was the ordinance was issued ar

taken regarding that. I would mention, Hon'ble Mr. Speaker, that s afternoon we are making a Bill when we talk about when we the ordinance. We assume a certain amount of power vested in r of us by the Constitution. The second question—what has been ffect. I would only reserve my reply to the Bill. I would only on that there has been a marked improvement in the compliance e part of the concerned authorities which they should do. But, if is any laxity anywhere we have to act according to the ordinance ı is valid and the Bill which may be valid.

শ্রী সৌগত রায় ঃ আজকে লাস্ট ডেট, কত টাকা আদায় করেছেন এবং কত টাকা রয়েছে?

ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ ১৭০ কোটি টাকা এখন অনাদায়ী আছে এ বছরের জন্য বন। ৫৫২ কোটি ২৮৮ কোটি টাকা বাদ দিলেও ১৭০ কোটি টাকা অনাদায়ী আছে। ু আলোচনা চলছে তাই এখন অর্ডিন্যান্স প্রয়োগ করা হয়নি। আপনারা যদি আইন । প্রয়োগ করার ব্যাপারে চিন্তা করার বিষয়ে, কিন্তু আলোচনা চলছে বলে আমি স্থগিত ছি, এর বেশি কিছু বলছি না।

শ্রী অমিয় পাত্র ঃ এই কোশ্চেন নিয়ে যে আলোচনা চলছে অনুরূপ কোয়েশ্চেন স্টার আছে। আমরা সব উত্তর পেয়ে গেছি। আমি জানতে চাইছি, আমাদের রাজ্যে যে সমস্ত মাইনসগুলি আছে সেখানে ই. সি. এল.-এর কাজ চলছে। আমাদের বাঁকুড়া জেলায় কোল-মাইনস চালু হয়েছে। আমরা দেখছি, কয়লার বেশির ভাগ অংশ চোরাপথে । দিকে চলে যাচ্ছে এবং তারজন্য রাজ্য সরকার সেস থেকে বঞ্চিত হচ্ছে। এখন ন রাজ্য সরকারের কোনও কন্ট্রোল আছে কিনা যাতে করে চোরাচালানের যে কারবার তাতে যেমন কেন্দ্রীয় সরকার বঞ্চিত হচ্ছে তেমনি রাজ্য সরকার বঞ্চিত হচ্ছে—এটাকে করার জন্য আমাদের রাজ্য সরকারের কোনও এক্তিয়ার আছে কিনা?

ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আই উইস ইউ হ্যাভ দিস র। পশ্চিমবঙ্গের মাটির নিচে কয়লা আছে, স্থানীয় বিধায়ক হিসাবে আপনি বলছেন, । সরকারের যে সংস্থা যার নিজস্ব রকমে কয়লা উত্তোলন করা যায় তাদের নিজস্ব সামরিক বাহিনী থাকা সত্ত্বেও চোরা পথে চলে যায়, এতে রাজ্য সরকারের ক্ষতি । এই ক্ষতির কথা কেন্দ্রীয় সরকারের মন্ত্রক বা সংস্থাগুলিকে বারবার জানানো হয়েছে র জন্য রাজ্যের বড় ক্ষতি হয়ে যাচ্ছে।

শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ স্যার, আমি আপনার অনুমতি নিয়ে বলছি মাননীয় মন্ত্রীকে বলেছি যে আপনার সম্পর্কে যোজনা কমিশনের অভিযোগ আছে। অ্যাকাউন্টস রি আপনি বলছেন, কয়লার যে হিসেব আপনাদের দিচ্ছে সেস বাবদ এই টাকা আছে সেই টাকার ব্যাপারে কয়লা মন্ত্রী সরাসরি প্রত্যাখ্যান করেছেন। আপনি বলছেন কা পাবেন, ওরা বলছেন পাবেন না। কি এমন পরিস্থিতির সৃষ্টি হল যে স্বয়ং মুখ্যমন্ত্রী

মহাশয় আপনাকে এবং মাননীয় কয়লা মন্ত্রীকে নিয়ে বৈঠক করলেন। সেই বৈ আলোচনা হয়েছিল সে সম্বন্ধে আপনি কি সভাকে অবহিত করবেন? এখন প পাবার কথা বলতেন তার থেকে পেছিয়ে এসেছেন কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে যে যে কথাগুলি এটা রাজ্য মন্ত্রীসভায় মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে আলোচনা করে তারপর করা হয়েছি কোটির যে ডিমান্ড নোটিশ আমরা জারি করেছি সেটা মাননীয় মুখ্যমন্ত্রীর অনুমতি নি করা। এর উপর দাঁড়িয়ে কেন্দ্রীয় সরকারের কোনও মাননীয় মন্ত্রী বা সংস্থা যদি থাকেন আইনগত ভাবে এর একটা ভগ্নাংশের জন্য। রাজ্যের কমার্সিয়াল ট্যাক্সে অ্যাপিল করেন একটা ভগ্নাংশের জন্য, বাকি অংশ অনেক বড়। তারপর দেখ সুপ্রিম কোর্টের পার্টি হলেন, সুপ্রিম কোর্ট শুনলেন না, এখন আইনগত ভাবে যেগু ওরা করবেন। আপনি প্রশ্ন করলেন সরে এসেছি কি'না? এক চুলও সরিনি। ডিমা অ্যাপিল নিষ্পত্তির জন্য দাঁড়িয়ে আছি, তারপরের স্টেপ বলে রাখি। এর পর আবা জারি হবে, তারপর যা হবার হবে।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** আমি আপনাদের প্রশ্নোত্তরও অনেকক্ষণ ধরে শুনলা ৫০ বছরের উপর ঐ ফিল্ডে কাজ করেছি। আপনারা একটা নাম ভুলে গেছে মুখার্জি, ইনি ১৯৩৭ সালে সত্যেন মিত্রকে হারিয়ে ঐখন থেকে ইলেকটেড হ ১৯৪০ সালে বঙ্কিমবাবু প্রেসিডেন্টে আমি সেক্রেটারি, কখন আমি প্রেসিডেন্ট শ্রী বি সেক্রেটারি, জিনিসটা আমি হাউসে ইনফর্ম করার জন্য বলছি। ঘটনাটা খুব ভাল ব দরকার। ১৯২২ সালে যখন এল. বারুই ডিভিসনাল কমিশনার সেই সময় থেকে ঐ অ্যাক্ট হয়। কয়লা ডিপ মাইন থেকে উঠছে যেটা ভ্যাকম হচ্ছে সেটা যদি ফিল করা হয় তাহলে ধ্বসে যাবে। কিন্তু একটা বিদেশি সরকার ঐ অ্যাক্ট অনুযায়ী করেনি। আমার নলেজে যা আছে স্বাধীনতার পরেও ঐ স্টোয়িং ফিল আপের ওয়ানটেন্থও করেনি, ব্ল্যাক মার্কেট হয়েছে। ন্যাশনালাইজ হওয়ার পর থেকেও গন্ডো

[11-50 — 12-00 Noon]

আমি ঐ জায়গায় লোক, আমি জানি আগে কিন্তু অন্ডাল থেকে মোগলসর পর্যন্ত, কয়লা ন্যাশনালাইজেশন হওয়ার পর they have deligated second c position. এবং কোল ম্যাটিরিয়ালস নিয়ে কারবার করে এই রকম বড় বড় ন বলতে পারি, তবে নাম বলা উচিত হবে না। সম্প্রতি কাগজে বেরিয়েছে, এটা জে সেখানে হচ্ছে এই যে, বাংলাদেশের সাথে কথাবার্তা হয় করেন এক্সচেঞ্জ এই ব্যাপা ডলারের মূল্যে সেখানে বিক্রি হবে পার টন। সেটা গোপন পথে গিয়ে ৩৮ ডল বিক্রি হচ্ছে পার টন। এখন এটা সি. বি. আই. এনকোয়ারি করা হচ্ছে, স্টেট গভ পক্ষ থেকেও সেখানে এনকোয়ারি করা হচ্ছে। সেইজন্য আপনাদের বলি এনি স্টিক এনাফ। তারপর ওপেন কাস্ট করা হচ্ছে। মধ্যপ্রদেশের জঙ্গল বা অন্য জায়গায় এক আর এখানে এক জিনিস। ডিরেক্টর জেনারেল অফ মাইনস (সেফটি) বিস্তৃত অঞ্চল এই কথা বলেছেন। অল পার্টি অর্গানাইজেশন নিয়ে আমরা দিল্লি গিয়েছিলাম, তখ

ন বসন্ত শাঠে। সেখানে আমাদের নির্দিষ্ট প্রস্তাব ছিল, অনেক লেট হয়েছে, অনেক বস হয়েছে। ইন্ডিসক্রিমিনেটলি হওয়ার ফলে ভয়াবহ ধ্বস হয়েছে। একটা ন্যাশনাল যখন রয়েছে তখন তারা মানুষের স্বার্থ তো দেখবে। তারা তো ফরেন গভর্নমেন্ট -টরল গেল। আমাদের নির্দিষ্ট প্রস্তাব ছিল সেখানে, এটা খুব সিরিয়াস পজিশন। ঙ্গলের একটা জায়গায় যদি ইন্ডিসক্রিমিন্টেলি ওয়েতে কয়লা তোলা হয় তাহলে তেই হবে। এটাত ফরেন গভর্নমেন্ট নয়, যেভাবে কোল একস্ট্রাক্ট করত সেইরকম , সেই মানুষগুলোকে রক্ষা করতে হবে। ওপেন কাস্ট রাখলে হবে না, স্টাডি রিপোর্ট আছে, চেরি কমিটির রিপোর্টে এই কথা বলা হয়েছে।

(নয়েজ)

নাদের সব কথা আমি শুনব। আমারটা শুনুন। এটা একটা ডেঞ্জারেস জিনিস। য় বলবার চেষ্টা করি এটা পুরনো আমলে হয়েছে। সম্প্রতি বেঙ্গল চেম্বার অফ ং রানীগঞ্জ চেম্বার অফ কমার্স, তারা আমাকে ডেকে নিয়ে গিয়েছিলেন। সেখানে লোচনা করেছি। সেইজন্য শুধু এটা নয়, তার থেকেও বড় জিনিস হচ্ছে, অনেক াগুন লেগে গেছে। কোলিয়ারির টেকনোলজি কিছু নেই। এই জিনিস আজ ৮/১০ চলে আসছে। সেইজন্য একটা কমিটি করা হয়েছে, সেখানে সেন্ট্রাল গভর্নমেন্টের টেটিভ থাকবে, স্টেট গভর্নমেন্টের রিপ্রেজেন্টটেটিভ থাকবে, কোল ইন্ডিয়া, ই. সি. রিপ্রেজেন্টেটিভ আছে, এনভায়রনমেন্ট ডিপার্টমেন্ট, ইকোলজিক্যাল এক্সপার্ট, তাদের নিয়ে কমিটি তৈরি করা হয়েছে। এই সমস্ত ওপেন কাস্ট, এই সমস্ত ব্যাপারে কি র সেই ব্যাপারে চেষ্টা করা হচ্ছে। এটা সম্প্রতি খানিকটা হয়েছে। ২১ বছর আগে জেশন হয়েছে, এত বছর পর, ডিরেক্টর জেনারেল অফ মাইনস সেফটি বলে ইগুলো আনসেফ। তা সত্ত্বেও কিছু করা হয়নি, নাথিং হ্যাজ বিন ডান। আমি যখন ই তারা স্বীকার করেছে, দে হ্যাভ নো টেকনোলজি এক্সপেরিমেন্ট। তারা এক্সপেরিমেন্ট ামজীবনপুরে, জল দিয়ে, বালি দিয়ে পাম্প করে ঢোকানো হবে ঐ ফাঁকা জায়গায়। নে সাকসেসফুল হয়নি। এই জিনিস আজকে হচ্ছে। সেই জন্য টোটাল জিনিসটা ব। এটা এত ইজি ব্যাপার নয়।

## হুগলি জেলায় প্রাথমিক শিক্ষক নিয়োগ

২০। (অনুমোদিত প্রশ্ন নং *৬৩৫) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** শিক্ষা (প্রাথমিক ও বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

) এটা কি সত্যি যে, ১৯৮৩ সাল থেকে হুগলি জেলায় প্রাথমিক শিক্ষক নিয়োগ বন্ধ থাকায় বহু বিদ্যালয়ের ছাত্র-ছাত্রিদের পঠন ও পাঠনে অসুবিধা হচ্ছে ; এবং

) 'ক' প্রশ্নের উত্র 'হ্যাঁ' হলে, কবে নাগাদ শিক্ষক নিয়োগ করা হবে বলে আশা করা যায়?

**শ্রী আনিসুর রহমান ঃ**

(ক) হ্যাঁ, আদালতে নানা মামলার জন্য।

(খ) মামলাগুলি দ্রুত নিষ্পত্তির জন্য শুনানি শুরু হয়েছে। রায় পক্ষে এ নেওয়া হবে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** এগুলো আটকে থাকবার মূল কারণটা কি?

**শ্রী আনিসুর রহমান ঃ** এগুলো আটকে থাকবার মূল কারণ হচ্ছে হাইকোর্ট এবং তারই জন্য হচ্ছে না।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** হাইকোর্টের ঐ মামলাগুলি ভ্যাকেট করবার জন্য পক্ষ থেকে কি ব্যবস্থা করা হয়েছে এবং কতদিন ধরে এটা আটকে রয়েছে?

**শ্রী আনিসুর রহমান ঃ** অনেকগুলো মামলা আছে, তবে প্রথমে তিনটি মাম এই তিনটি মামলা নিয়ে একসঙ্গে শুনানির ব্যবস্থা করছি। গত ১৩ই মার্চ থেকে শু হয়েছে। আশা করছি তাড়াতাড়ি রায় পেয়ে যাব।

**শ্রী মুস্তাফা বিনকাশেম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মানন কাছে জানতে চাই, যে সমস্ত মামলার কারণে হুগলি জেলায় শিক্ষক নিয়োগ বন্ধ অ মামলার প্রভাবেই কি অন্য জেলাতেও সেটা বন্ধ আছে; নাকি তার অন্য কারণ

**শ্রী আনিসুর রহমান ঃ** প্রথমত তিনটি মামলা আছে। ঐ মামলার ফলে সমং প্রাথমিক বিদ্যালয়ে প্যানেল এবং নিয়োগ বন্ধ রয়েছে। আর একটি মামলায় অ রিক্রুটমেন্ট রুলস করেছিলাম তার উপর নিষেধাজ্ঞা আছে। এই নিষেধাজ্ঞা সমস্ত ক্ষেত্রে প্রযোজ্য।

**শ্রী ধীরেন সেন ঃ** বর্ধমান জেলায় প্রাথমিক শিক্ষক নিয়োগের জন্য দরখাস্ত আহ্ব হয়েছে বলে সংবাদটা ঠিক কি না?

**শ্রী আনিসুর রহমান ঃ** প্রশ্নটা হুগলি জেলা নিয়ে, বর্ধমান জেলার কথা তুললেন

**পুরসভা দপ্তরের রাষ্ট্রমন্ত্রীর বিমান ভ্রমণে খরচ**

*২২১। (অনুমোদিত প্রশ্ন নং *৮৩) **শ্রী আবদুল মান্নান ঃ** অর্থ বিভাগের ভ মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

পুরসভা দপ্তরের রাষ্ট্রমন্ত্রীর বিমানে কলকাতা এবং শিলিগুড়ি যাতায়াতের ১৯৯১-৯২ এবং ১৯৯২-৯৩ সালে (ডিসেম্বর, ১৯৯২ পর্যন্ত) কত টাকা হয়েছে?

**ডঃ অসীমকুমার দাসগুপ্ত ঃ**

১৯৯১-৯২ সালে টাকা ৮,১৩৭-০০ এবং ৯২-৯৩ (ডিসেম্বর ৯২ পর্যন্ত) ১২,৪৬৮-০০।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** এবারের বাজেটে একটা গুরুত্বপূর্ণ বিষয় ঘোষণা করেছে

ভার পেছনে খরচ কমিয়ে একটা অঙ্কের অর্থ সাশ্রয় করবেন। আমার প্রশ্ন, ১৯৯১-৯২ যে পরিমাণ টাকা খরচ হয়েছে, ১৯৯২-৯৩ সালে দেখছি অলরেডি ১২ লক্ষ টাকা করে গেছে। এই হারে যদি খরচ বাড়তে থাকে, খরচটা যদি কমানো না যায় তাহলে ার ঘোষণার সঙ্গে সামঞ্জস্য থাকবে কি করে?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত:** আমাদের মন্ত্রিসভার ৪৩ জন সদস্য আছেন। তাদের জন্য ১-৯২ সালে ট্যুরিং এক্সপেন্স দেশ এবং বিদেশ নিয়ে ৩০ লক্ষ ১৫ হাজার হয়েছিল। ২-৯৩ সালে ইকনোমিক মেজার লাগু করা হলেও এটা ১৫ লক্ষে ধরে রাখা যায়নি, ১৮ লক্ষ হয়েছে।

**শ্রী সুব্রত মুখার্জি:** এটা পদ্ধতিমূলক করলে এক পয়সাও খরচ হত না। এইরকম দেবেন কি যে, দয়া করে ট্রেনে যান? আপনি জানেন ট্রেনে গেলে একজন অ্যাকম্পানি ফ্রি হতে পারে। যেটা শূন্য হতে পারত সেটা আপনি ২০ লক্ষ করে দিলেন।

[12-00 — 12-10 p.m.]

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল:** গত ১ বছরে কেন্দ্রীয় সরকারের যে সমস্ত মন্ত্রীরা এসেছিলেন র জন্য কত খরচ হয়েছে রাজ্য সরকারের এবং এই প্রসঙ্গে বলি প্রাক্তন কেন্দ্রীয় মন্ত্রী া ব্যানার্জির জন্য কত খরচ হয়েছে সেটা যদি আলাদা করে বলে দেন তাহলে ভালো

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কোনও মন্ত্রীর আলাদা করে া না। কেন্দ্রীয় সরকারের মন্ত্রীরা যে এখানে আসেন ১৯৯১-৯২ সালে রাজ্য সরকারের জন মন্ত্রীর জন্য যা খরচ হয়েছে তার দ্বিগুণ খরচ হয়েছে কেন্দ্রের মন্ত্রীদের আসার জন্য। আমি পরিষ্কারভাবে বলে দিতে চাই এই বছর কেন্দ্রীয় সরকারের যেটা ধরা ছিল খবর ছ ২৫০ হারে ওঁরা বেশি খরচ করেছেন।

(গোলমাল)

**মি স্পিকার:** ওনারা কোয়েশ্চেন করলে আপনারা চেঁচামেচি করবেন আর আপনারা য়েশ্চেন করলে ওনারা চেঁচামেচি করলে আপনারা আপত্তি করবেন এটা ঠিক নয়। একটা বিট কালটিভেট করছেন। ইট ইজ নট গুড, এটা ভালো জিনিস নয়, ডোন্ট ডু ইট। দে ভ গট দি সেম রাইট।

(নয়েজ অ্যাণ্ড ইন্টারাপশান)

**শ্রী সৌগত রায়:** মাননীয় মন্ত্রী মহাশয় উল্লেখ করেছেন যে ১৯৯১-৯২ সালে ওনারা ত্রী সভার মন্ত্রীদের ঘোরাফেরার জন্য ৩০ লক্ষ টাকা খরচ হয়েছে এবং ১৯৯২-৯৩ সালে টা কমিয়ে ১৮ লক্ষ টাকায় এনেছেন। আমি মাননীয় অর্থমন্ত্রীর কাছে জানতে চাই, আপনি একটু ভেঙ্গে বলবেন এই ৩০ লক্ষ টাকার মধ্যে মুখ্যমন্ত্রীর জন্য কত খরচ হয়েছে এবং অন্যান্য মন্ত্রীদের জন্য কত খরচ হয়েছে এবং ওই ১৮ লক্ষ টাকার মধ্যে মুখ্যমন্ত্রীর জন্য কত টাকা খরচ হয়েছে এবং অন্যান্য মন্ত্রীদের জন্য কত খরচ হয়েছে?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রসঙ্গে আমার কাছে যে আছে সেটা আমি পরিষ্কারভাবে বলছি। উত্তরবঙ্গ থেকে যারা যাতায়াত করেন যেমন কুচবি জলপাইগুড়ি, দার্জিলিং এবং দিনাজপুর থেকে আমি দেখলাম গড় পড়তায় যা খরচ ডিস অনুযায়ী ঠিকই আছে। মাথা পিছু এক-একটা মন্ত্রীর যে খরচ আমরা দেখতে পাচ্ছি বছরে সেটা বোধ হয় সারা ভারতবর্ষের ক্ষেত্রে সবচেয়ে কম। আরো বিস্তারিতভাবে জা হলে নোটিশ দেবেন।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### পুরুলিয়া জেলায় ফুড প্রসেসিং প্রকল্প

*২২২। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৩২) **শ্রী ভন্দু মাঝি ঃ** খাদ্য প্রক্রিয়াকরণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

পুরুলিয়া জেলায় ফুড প্রসেসিং-এর কোন প্রকল্প গ্রহণ করা হয়েছে কি?

**খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

না।

### আর্থিক সংকটে বেসরকারি সংস্থার কাছে রাজ্য সরকারের ঋণ গ্রহণ

*২২৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৩২) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** অর্থ বিভাগের ভারঃ মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকারের আর্থিক সংকটের জন্য সরকার এ বেসরকারি অর্থলগ্নি সংস্থার নিকট থেকে ঋণ গ্রহণ করার সিদ্ধান্ত নিয়েছে এবং

(খ) সত্যি হলে, এই উদ্দেশ্যে সরকার কত টাকা নিয়েছেন এবং দেয় সুদের হ কত?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সৃষ্ট আর্থিক সংকটের মুখে দাঁড়িয়ে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারকে জানি বাইরের দুটি সংস্থা থেকে ১৯৯২-৯৩ আর্থিক বছরে ঋণ নিতে বাধ্য হয়।

(খ) ঐ ঋণের পরিমাণ ১০০ কোটি টাকা এবং সুদের হার ২০ শতাংশ।

### রানাঘাটের পাওয়ারলুম

*২২৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৫৬) **শ্রী সুভাষ বসু ঃ** ক্ষুদ্র ও কুটির শি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রানাঘাটের পাওয়ারলুমকে আরো উন্নয়নের ব্যাপারে কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, তা কি কি?

**ক্ষুদ্র ও কুটির শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

## xpenditure of State Government on Interest Payment and Servicing Debts

*225. (Admitted question No. *334) **Shri Nasiruddin Khan and i Saugata Roy :** Will the Minister-in-charge of the Finance Depart-it be pleased to state—

(a) the expenditure incurred by the State Government on Interest Payments and Servicing of Debts during the last years ; and

(b) the above expenditure as percentage of the total expenditure of the Sate during the above period?

**Minister-in-charge of the Finance Department :**

**(Rupees in crores)**

| Expenditure on | Actuals 1989-90 | Actuals 1990-91 | Actuals 1991-92 |
|---|---|---|---|
| Interest Payments | 529.67 | 626.53 | 826.43 |
| Servicing of Debts | 0.26 | 9.40 | 0.55 |
| Total : | 529.93 | 626.93 | 826.98 |
| Total Expenditure | 4882.76 | 6236.09 | 9137.26 |
| Percentage | 10.85 | 10.05 | 9.05 |

## পুরুলিয়া জেলার রাজাবাঁধ সেচ প্রকল্প

২২৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৮) **শ্রী নিশিকান্ত মেহেতা. :** সেচ ও জলপথ র ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

ক) পুরুলিয়া জেলার আড়ষা বিধানসভা কেন্দ্রের অন্তর্গত রাজাবাঁধ (সিরকাবাদ) সেচ প্রকল্পটি গ্রহণ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকলে, ঐ কাজ কবে নাগাদ শুরু হতে পারে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### Total Annual Income of the State

*227. (Admitted question No. *380) **Shri Gyan Singh Sol Pal :** Will the Minister-in-charge of the Finance Department be plea to state—

(a) the present total annual income of the State from all accounts ;

(b) the total amount spent by the Government annually for p ment of salaries to its employees ;

(c) the total amount spent annually towards payment of inter on loans ;

(d) whether it is a fact that the State Government have tak loan from any private investment company ; and

(e) if so, furnish full particulars?

**Minister-in-charge of the Finance Department :**

(a) The present total annual income of the state from all counts (i.e. State Domestic Product) is estimated at 40,094.13 crores.

The estimated receipts under the Consolidated Fund for year 1992-93 is 9270.94 crores.

(b) The expenditure towards Payment of salaries to State G ernment employees during the year 1992-93 is estimated be of the order of Rs. 1402.60 crores.

(c) Total amount required during the year 1992-93 towards p ment of interest on loans is estimated at Rs. 1024.78 cror

(d) and (e)

(i) Rs. 60 crores was taken as loan by the West ...n Industrial Development Corporation Ltd. from Peerle General Finance and Investment Company Ltd. and k in Government Account.

(ii) Rs. 40 crores was taken as deposit from West Bengal State Co-operative Bank.

Both the loans have been repaid in full with interest.

**তিস্তা প্রকল্প**

*২২৮। (অনুমোদিত প্রশ্ন নং *৪৪০) **শ্রী প্রশান্ত প্রধান :** সেচ ও জলপথ বিভাগের ।প্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) তিস্তা প্রকল্পের জন্য ১৯৯২-৯৩ সাল (ডিসেম্বর, ১৯৯২) পর্যন্ত কত টাকা ব্যয় করা হয়েছে ;

(খ) সেচের জন্য উক্ত প্রকল্প থেকে বর্তমানে কত পরিমাণ জল সরবরাহ করা হয়েছে ;

(গ) প্রকল্পটির কাজ শেষ হলে কত পরিমাণ জল সরবরাহ করা সম্ভব হবে ; এবং

(ঘ) কত পরিমাণ জমিকে ঐ সেচের আওতায় আনা যাবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) তিস্তা ব্যারেজ প্রকল্পের জন্য ১৯৯২-৯৩ সাল (ডিসেম্বর '৯২) পর্যন্ত ৩৮৪.০০ কোটি টাকা (প্রায়) ব্যয় করা হইয়াছে।

(খ) এই প্রকল্পে এখন ১২,৩০০ হেক্টর জমিতে খরিফের জন্য ও রবি মরশুমে ৫,৯৭০ হেক্টর জমিতে চাহিদামতো জল সরবরাহ করা হইতেছে।

(গ) এই প্রকল্পের প্রথম পর্যায়ের প্রথম উপ-পর্যায়ের কাজ, যাহা বর্তমানে চলিতেছে, শেষ হইতে মোট ৫,২৬,০০০ হেক্টর পরিমাণ সেচ সংস্থানের সম্ভাবনা আছে।

(ঘ) এই প্রকল্পের প্রথম পর্যায়ের প্রথম উপ-পর্যায়ের কাজ, যাহা বর্তমানে চলিতেছে, শেষ হইলে মোট ৩,৪২,০০০ হেক্টর জমিতে জল সরবরাহ করা সম্ভব হইবে।

* 229 Held over

**প্রাথমিক স্তরে বৃত্তি পরীক্ষা**

*২৩০। (অনুমোদিত প্রশ্ন নং *৭৪০) **শ্রী সুব্রত মুখার্জি :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) ভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত দু'বছরে প্রাথমিক শিক্ষা উন্নয়ন পর্ষদের পরিচালনায় কতজন ছাত্র-ছাত্রী প্রাথমিক স্তরে (চতুর্থ শ্রেণীর ছাত্র-ছাত্রীদের জন্য) বৃত্তি পরীক্ষায় বসেছে ; এবং

(খ) উক্ত প্রাথমিক স্তরে বৃত্তি পরীক্ষা বে-সরকারি পর্ষদের হাতে ন্যস্ত থাকার কারণ কি?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এ ধরনের কোনও পর্ষদের অস্তিত্ব রাজ্য সরকারের কোনও স্তরে নেই। সালের প্রাথমিক শিক্ষা আইন অনুযায়ী ১৯৯৩ সালের ৩০শে জুন রাজ্য স্তরের একটি সংস্থা গঠন করা হয়েছে। এই সংস্থার নাম 'পশ্চি প্রাথমিক শিক্ষা পর্যদ'। পশ্চিমবঙ্গ সরকারের শিক্ষানীতি অনুযায়ী প্রাথমিব কোনও পরীক্ষা গ্রহণের বিধি নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**চোরাপথে রাজ্যে সিকিম ও ভূটানের লিকার বিক্রিতে সরকারি রেভিনিউ হ্রাস**

*২৩১। (অনুমোদিত প্রশ্ন নং *১৫১১) **শ্রী সেখ জাহাঙ্গীর করিম ঃ** অর্থ ও আব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) উত্তরবঙ্গের কিছু জেলায় সিকিম ও ভূটানের 'লিকার' চোরাপথে এসে হওয়ায় পশ্চিমবঙ্গ সরকারের 'রেভিনিউ আদায়' কি হ্রাস পেয়েছে ; এ

(খ) চোরাপথের উক্ত বিদেশি 'লিকার' বিক্রি বন্ধের জন্য সরকার কোনও গ্রহণ করবেন কি?

**অর্থ ও আবগারি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) বিভিন্ন সতর্কতামূলক তদারকি ব্যবস্থার ফলে চোরাপথে আসা সিকিম ও ভূ লিকার বিক্রি বন্ধের ব্যবস্থা এখনই চালু আছে।

**কয়লার সেস বাবদ কেন্দ্রের কাছে রাজ্যের পাওনা**

*২৩২। (অনুমোদিত প্রশ্ন নং *১১২) **শ্রী অমিয় পাত্র এবং শ্রী নটবর বাগদি** বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কেন্দ্রীয় সরকারের নিকট এ যাবৎ কয়লার সেস বাবদ রাজ্যের কত পাওনা আছে ;

(খ) উক্ত টাকা পাওয়ার জন্য রাজ্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছে

(গ) কি কি খাতে ঐ টাকা ব্যয় করা হয় ; এবং

(ঘ) পুরুলিয়া জেলার খনি অঞ্চল থেকে প্রাপ্য টাকায় ঐ অঞ্চলে উন্নয়নমূ কি কাজ করা হয়েছে?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৩ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত কয়লার সেস বাবদ কেন্দ্রীয় স

কয়েকটি সংস্থা থেকে রাজ্য সরকারের মোট পাওনা ৫৬২ কোটি ৪০ লক্ষ টাকা।

(খ) আইনে ক্ষমতা প্রাপ্ত, আধিকারিক এ ব্যাপারে সংশ্লিষ্ট কেন্দ্রীয় সংস্থাগুলিকে আইন অনুযায়ী নোটিশ পাঠিয়েছেন।

(গ) আইন অনুসারে সেস বাবদ আদায়িকৃত অর্থ প্রাথমিক শিক্ষার প্রসারে এবং গ্রামীণ কর্মসংস্থান ও উৎপাদনমুখী কর্মসূচিতে ব্যয় করা হয়।

(ঘ) কোনও বিশেষ অঞ্চলের জন্য এ বাবদ কোনও বরাদ্দ নির্দিষ্ট করার বিধান আইনে নাই।

## হুগলি জেলার ঘিয়াকুন্তী জলনিকাশি প্রকল্প

*২৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৯৩) শ্রী অরুণ গোস্বামী ঃ সেচ ও জলপথ ...গের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হুগলি জেলায় ঘিয়াকুন্তী জলনিকাশি প্রকল্পের কাজ কবে আরম্ভ হয়েছে ;

(খ) উক্ত প্রকল্পের কাজের জন্য প্রথমে কত টাকা Estimate ধরা হয়েছিল ;

(গ) ৩১শে জানুয়ারি ১৯৯৩ পর্যন্ত কত টাকা খরচ হয়েছে ; এবং

(ঘ) উক্ত প্রকল্প অসম্পূর্ণ থাকার জন্য সেচের কাজে চরম সমস্যার সৃষ্টি হচ্ছে ও চাষীদের চরম দুর্ভোগ পোহাতে হচ্ছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৭৭ সালে।

(খ) ১৯৭৩ সালের এপ্রিল মাসের হিসাব অনুযায়ী প্রাথমিক অনুমানিক ব্যয় ৭৫৯ লাখ টাকা (১৯৮৫ সালের এপ্রিল মাসের হিসাব অনুযায়ী প্রাথমিক আনুমানিক ব্যয় দাঁড়ায় ২৮৫০ লাখ টাকা) ধরা হয়েছিল। প্রকল্পটির সংশোধিত আনুমানিক ব্যয় (১৯৯২-এর মূল্যায়ন অনুসারে ৩,৮৫০ লাখ টাকা।

(গ) ডিসেম্বর '৯২ পর্যন্ত ব্যয় হয়েছে ২,১৯৬ লাখ টাকা।

(ঘ) ইহা নিকাশি প্রকল্প, সুতরাং সেচের অসুবিধার প্রশ্ন ওঠে না।

প্রকল্পটি সম্পূর্ণ না হলেও আংশিক নিকাশি ব্যবস্থায় কৃষি কাজের সুবিধাই হয়েছে।

## বিক্রয় কর বসানোয় রাজ্য সরকারের অধিকার

...৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫৪) শ্রী আবু আয়েস মন্ডল ঃ অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) চিনি, তামাক ও সূতিবস্ত্রের উপর বিক্রয় কর বসানোর অধিকার কখন
সরকারের ছিল কি না ; এবং

(খ) থাকলে, এই অধিকার কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারের কাছ থেকে কো
থেকে নিজের হাতে নিয়েছেন?

অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ

(ক) হ্যাঁ।

(খ) ১৯৫৭ সালের ১৪ই ডিসেম্বর থেকে।

## সিদ্ধেশ্বরী নুনবিল প্রকল্প

*২৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *৫০৬) **শ্রী তপন হোড় ঃ** সেচ ও জলপথ বি
ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

প্রস্তাবিত সিদ্ধেশ্বরী নুনবিল সেচ প্রকল্প বর্তমানে কী পর্যায়ে আছে?

সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ

সিদ্ধেশ্বরী নুন বিল সেচ প্রকল্পের অনুসন্ধানের কাজ শেষ হতে ১৯৯৩ স
জুন মাস নাগাদ হয়ে যাবে। তারপর স্কীম তৈরি করে অনুমোদন আনতে
দু বছর লেগে যাবে।

## ১৯৯১-৯২ ও ১৯৯২-৯৩ সালে বিক্রয়কর খাতে রাজ্য সরকারের আয়

*২৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *১০৮৯) **শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** অর্থ বিভা
ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৯১-৯২ এবং ১৯৯২-৯৩ সালে বিক্রয়কর খাতে রাজ্য সরকার বাজেটে
টাকা আয় হবে ধরেছিলেন ;

(খ) ৩১শে জানুয়ারি '৯৩ পর্যন্ত কত টাকা আয় হয়েছে ; এবং

(গ) আয়ের পরিমাণ কম হলে হলে তার কারণগুলি কি কি?

অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ

(ক) যথাক্রমে ১,৪৯৩ এবং ১,৯০০ কোটি টাকা

১৯৯১-৯২ আর্থিক বছরে মোট প্রকৃত আদায় হয়েছে ১,৪১৫ কোটি টাকা
১৯৯২-৯৩ আর্থিক বছরে (৩১. ১. ৯৩) পর্যন্ত মোট আদায়ের পরিমাণ ১,১
কোটি টাকা।

(খ) সারা দেশে ব্যবসায়ের ক্ষেত্রে সামগ্রিক মন্দা, ইত্যাদি কারণে ১৯৯১-৯২ সা
বাজেটে ধার্য লক্ষ্যমাত্রা থেকে কম বিক্রয় কর আদায় হয়েছে।

) ১৯৯১-৯৩ সালেও ঐ মন্দাভাব এবং ট্রাক ধর্মঘট ও দেশের বিভিন্ন স্থানে সাম্প্রদায়িক দাঙ্গা ইত্যাদির কারণে আন্তরাজ্য পণ্য চলাচলের বিঘ্ন হেতু এই বছরের আদায় ও লক্ষ্যমাত্রার নিচে রয়েছে।

**'অরগানাইজড' প্রাথমিক শিক্ষক নিয়োগ**

৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *৯০১) **শ্রী সুভাষ নস্কর** ঃ শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

ক) 'অরগানাইজড' প্রাথমিক শিক্ষকদের নিয়োগের কোনোরূপ সিদ্ধান্ত রাজ্য সরকারের আছে কি ; এবং

খ) মহামান্য উচ্চ আদালত কর্তৃক 'অরগানাইজড' শিক্ষকদের নিয়োগের জন্য কোনোরূপ সিদ্ধান্ত বা নির্দেশ দেওয়া হয়েছে কি?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ক) এ বিষয়ে মহামান্য কলকাতা হাইকোর্টে কয়েকটি মামলা চলছে। মামলার নিষ্পত্তি না হওয়া পর্যন্ত এ সম্পর্কে কিছু বলা যাবে না।

খ) না।

**estments by (W.B.) Financial Corporation to Closed and Sick Units**

*238. (Admitted question No. *1266) **Dr. Tarun Adhikary and Saugata Roy** : Will the Minister-in-charge of the Finance Depart- be pleased to state—

(a) the investments towards Share Capital, Loans and Interest on Loans made by the West Bengal Financial Corporation to units lying closed or considered sick up to 31-12-1992; and

(b) the above investment as percentage to the total investments by WBFC in share capital and loans?

**Minister-in-charge of the Finance Department :**

a) and (b) A statement is placed on the table of the House.

nent referred to in reply to clause 'Ka' and 'Kha' of Question No. * 238 (Admitted Question No. 1266)

| | No. | Amount (Rs. lakh) |
|---|---|---|
| ) The investment towards share Capital made by WBFC | | |

| | | | |
|---|---|---|---|
| i) to sick units | ... | 6 | 11.00 |
| ii) to sick units lying closed | ... | 10 | 11.83 |
| | | 16 | 22.83 |

A) 2) Investment made towards loans granted by WBFC—(Principal)

| | | | |
|---|---|---|---|
| i) to sick units | ... | 66 | 1067.80 |
| ii) to sick units lying closed | ... | 293 | 2420.0 |
| | | 359 | 3487.80 |

B. The above investment as percentage to the total investme WBFC—(Principal)

i) in share capital ... 44.42

ii) in loans and interest on loans. ... 20.69

### রাজ্যের ব্যাঙ্কগুলিতে জমা টাকার পরিমাণ

*২৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮৪) শ্রী সুশান্ত ঘোষ ঃ অর্থ বিভাগের ভারপ্র মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৯২-৯৩ আর্থিক বৎসরের ৩১শে জানুয়ারি পর্যন্ত সারা রাজ্যের ব্যা কত টাকা এই রাজ্যের মানুষ জমা রেখেছেন ; এবং

(খ) এর মধ্যে কত টাকা ব্যাঙ্কগুলি এ-রাজ্যে লগ্নী করেছে?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩০শে সেপ্টেম্বর ১৯৯২ পর্যন্ত প্রাপ্ত পরিসংখ্যানের ভিত্তিতে এই বাণিজ্যিক ব্যাঙ্কগুলিতে (গ্রামীণ ব্যাঙ্ক সহ) জমা টাকার পরিমাণ ২১,৩১ ৯৮ লক্ষ টাকা।

(খ) ব্যাণিজিক ব্যাঙ্কগুলি উক্ত তারিখ পর্যন্ত এই রাজ্যে ১১,৪৯৬ কোটি ৪ টাকা লগ্নি করেছেন।

### নদী ভাঙ্গন রোধে বাজেট বরাদ্দ

*২৪০। (অনুমোদিত প্রশ্ন নং *৯২২) শ্রী শীশ মহম্মদ ঃ সেচ ও জলপথ বি ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

ক) ১৯৯২-৯৩ আর্থিক বছরের জানুয়ারি মাস পর্যন্ত অর্থদপ্তর নদী ভাঙ্গন রোধের জন্য বাজেট বরাদ্দের কত পরিমাণ অর্থ সেচ দপ্তরকে দিয়েছেন ; এবং

খ) উল্লিখিত সময়ে নদী ভাঙ্গন রোধের জন্য কেন্দ্রীয় অনুদানের পরিমাণ কত?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ক) ১৯৯২-৯৩ আর্থিক বছরে নদী ভাঙ্গন রোধের জন্য মোট বাজেট বরাদ্দ মোট ২,২৫৩ লক্ষ টাকার ৪৫ শতাংশ অর্থাৎ ১,০১৪ লক্ষ টাকা অর্থ দপ্তর সেচ দপ্তরকে জানুয়ারি মাস ১৯৯৩ পর্যন্ত বরাদ্দ করেছেন।

খ) উল্লিখিত সময়ে নদী ভাঙ্গন রোধের জন্য কোনও কেন্দ্রীয় অনুদান সেচ দপ্তর পায় নাই।

* 241 Held over

### বিভিন্ন বিদ্যালয়ে ক্রয় করা 'কমপিউটরে'র অকেজো অবস্থা

*২৪২। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৫৮) **শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বিভিন্ন বিদ্যালয়ে সরকারি ব্যয়ে ক্রয় করা কমপিউটর মেশিনগুলি ক্লাস রুম প্রোজেক্ট এবং উপযুক্ত শিক্ষকের অভাবে অকেজো হয়ে আছে ;

(খ) সত্যি হলে, এর কারণ কি ; এবং

(গ) কবে নাগাদ এই সমস্যার সমাধান হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এরূপ কোনও তথ্য সরকারের কাছে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

### ব্যাঙ্ক ঋণের সুদের হার

*২৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৮৯) **শ্রী অজয় দে ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

ব্যাঙ্কের ঋণের সুদের হার কমানোর জন্য রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের সাথে কোনও আলোচনা করেছেন কি না?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হাঁ।

## গঙ্গার নাব্যতা

*২৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *১১৪১) ডাঃ দীপক চন্দ ঃ সেচ ও জলপথ বিভ
ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) প্রতি বছর গঙ্গার নাব্যতা বজায় রাখতে রাজ্য সরকারকে কি কি ব্যবস্থা
হয় ; এবং

(খ) এ কারণে প্রতি বছর সরকারের কি পরিমাণ অর্থ ব্যয় করতে হয়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গঙ্গার (ভাগিরথী হুগলি) নাব্যতা বজায় রাখার ব্যাপারে সেচ ও জলপথ বি
উপর দায়িত্ব ন্যস্ত নাই।

(খ) জানা নাই।

## প্রাইমারি স্কুল কাউন্সিলের নির্বাচন

*২৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৫১৪) শ্রী নটবর বাগদি ঃ শিক্ষা (প্রাথ
মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের প্রাইমারি স্কুল কাউন্সিলের নির্বাচন করার কোনও পরিকল্পনা স
আছে কি না ;

(খ) বর্তমানে পশ্চিমবঙ্গের বহু প্রাথমিক বিদ্যালয়ে এক শিক্ষক থাকা সত্ত্বে
নিয়োগ না করার কারণ কি ; এবং

(গ) কোন কোন জেলায় ২/৩ বৎসর আগে শিক্ষকদের জন্য কোনও প্যানে
হয়েছে কি?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) কয়েকটি মামলায় মহামান্য কলকাতা হাইকোর্ট শিক্ষক নিয়োগ বিষয়ে অন্তর্ব
নিষেধাজ্ঞা জারি করার ফলে শিক্ষক নিয়োগ বন্ধ আছে।

(গ) না।

## ময়ূরাক্ষী সেচ প্রকল্পের '৫৭ এ' মাইনর চ্যানেল খনন

*২৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৪১৯) শ্রী ধীরেন সেন ঃ সেচ ও জলপথ
ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ময়ূরাক্ষী সেচ প্রকল্পে অবস্থিত '৫৭এ' মাইনর চ্যানেলটি কোন সালে খ
হয়েছিল ;

খ) এই খালের সাহায্যে সেচের জল সরবরাহ করা সম্ভব হবে কি না;

গ) উত্তর যদি 'না' হয়, তবে তার কারণ কি ; এবং

ঘ) কি পরিমাণ অর্থ এই খাল খননে ব্যয়িত হয়েছিল?

সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ

ক) প্রাথমিকভাবে এই খালটি বীরভূম জেলাশাসক কর্তৃক টি. আর. স্কীমে ১৯৭৬ সালের পূর্বে খনন করা হয়েছিল।

১৯৭৬ সালে এই খালটি ময়ূরাক্ষী জলাধার পরিকল্পনার আওতায় আসে এবং ৫৭-এ মাইনর নামে এই খালটির সম্প্রসারণ করা হয়।

খ) বর্তমানে এই খালের মাধ্যমে শেষ দিকের কিয়দংশ বাদে উপরের দিকের জমিতে সেচের জল সরবরাহ করা সম্ভব হচ্ছে। বর্তমানে এই খালের মাধ্যমে সেচ সেবিত জমির পরিমাণ ২,০০০ (দুই হাজার) একর।

গ) উক্ত খালের নিচের অংশের জমিতে সুষ্ঠুভাবে সেচের জল সরবরাহ করতে না পারার কারণগুলো হ'ল—

(১) খালটির দৈর্ঘ্য অত্যন্ত বেশি হওয়ায় এবং স্থানীয় বেলেমাটি দ্বারা খালের পাড় তৈরি হওয়ায় এই খালের জলের, চুয়ানো এবং উদ্বায়ু হেতু ক্ষতির পরিমাণ বেশি। সে কারণে উপরের এলাকার চাষীদের চাহিদা পূরণের পর নিচের এলাকায় জল সরবরাহ ব্যহত হয়।

(২) সেচ খালটি বেশ কিছু অংশে ভরাট বেলেমাটি দ্বারা তৈরি হওয়ায় এই অংশগুলিতে প্রতি বৎসর খালের পাড় ভাঙ্গিয়া যায়, সে কারণে জল নিচের এলাকায় পাঠানো দুসাধ্য হয়ে পড়ে।

(গ) উপরের এলাকায় দ্রুত সেচের জল পাওয়ার আশায় কিছু চাষী ও দুষ্কৃতকারি খালের পাড় কেটে দেওয়ার ফলে নিচের এলাকায় সেচ দারুণভাবে ব্যহত হয়।

(ঘ) এই খাল পূর্ণ খনন ও গঠনের জন্য ৭,০৭,৫০৩ টাকা ব্যয়িত হয়েছিল।

### মুর্শিদাবাদ জেলার ডোমকল থানা এলাকায় নদীর ভাঙ্গন

*২৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৭৯) শ্রী মোজাম্মেল হক ঃ সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার ডোমকল থানা এলাকাস্থিত ভৈরব নদীর ভাঙ্গনে ঘনবসতিপূর্ণ ঝাজাগ্রাম এবং হরিহরপাড়া থানার অন্তর্গত কালুদিয়াড়, তরতিপুর এবং স্বরূপপুর গ্রামগুলির ভাঙ্গন সম্পর্কে সরকার অবগত আছেন কি ; এবং

(খ) অবগত থাকলে, সরকার ভাঙ্গন রোধের কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কি?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) সরকার অবগত আছেন।

(খ) পরিকল্পনা গ্রহণ করার প্রাথমিক পর্যায়ে. জরিপ ও তথ্যানুসন্ধান ইত্যা হাতে নেওয়া হয়েছে।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received one notice of Ad ment Motion from Shri Saugata Ray on the subject of reported ening of the Chairman of Darjeeling Gorkha Hill Council to resi post along with other councillors.

The subject matter of the motion does not wanrant Adjournm the Business of the House. The member may call the attention Minister concerned through Calling Attention, Motion, Question, e

I, therefore, withhold my consent to the Motion. The Member however, read out the text of the motion as amended.

**Shri Saugata Ray :** This Assembly do now adjourn its bu to discuss a definite matter of urgent public importance and of r occurrence, namely :

The Chairman of the Darjeeling Gorkha Hill Council, Shri Si Ghising has threatened to resign from his post along with other c cillors, if the State Government does not pay his dues immediately. will creates an unprecedented situation in the hills and further viol especially with the C.M's. visit to Darjeeling due on April 4.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received six notices of Calling Atten namely :—

1. Planning of the State Government for development of Duars area : Shri Nirmal Das
2. Reported outbreak of new type of Cholera in Calcutta : Shri Birendra Ku Moitra
3. Dispute among the weavers in Begumpur of Hooghly district : Shri Anjan Chatterjee
4. Alleged dispute between powerloom and handloom weavers at Begumpur area in the district of Hooghly : Shri Malin Ghosh, S

Manindra Nath Jana and Shri Sanasri Chatterjee

ck of staff in Purbanukha Primary alth Centres of Midnapur district : Shri Manik Bhowmik

ported outbreak of Gastro-enterities oughout the State : Shri Ambica Banerjee

have selected the notice of Anjan Chatterjee on the subject of e among the weavers in Begumpur of Hooghly district.

ie Minister-in-Charge may please make a statement today, if e or give a date.

## STATEMENT ON CALLING ATTENTION

প্রবীর সেনগুপ্ত : মাননীয় অধ্যক্ষ মহাশয়, হুগলি জেলার বেগমপুরের ঘটনাটা সেজন্য এ সম্পর্কে আমি আজকে বলছি। আমি খবরটা জানি। ওখানে হ্যান্ডলুম ওয়ারলুমের মালিক এবং শ্রমিকদের মধ্যে বিরোধ অনেকদিন ধরে ছিল। হ্যান্ডলুমের ওখানে পাওয়ারলুম করে। পাওয়ারলুম করে তারা অনেক বেআইনি কাজ করছিলেন। জানেন যে, এই পাওয়ার লুমের ব্যাপারে সুপ্রিম কোর্টে বিভিন্ন রাজ্যের কেসগুলো কটা কেস ছিল। সুপ্রিম কোর্ট রায় দেন, দিল্লির সরকার হ্যান্ডলুম সংক্রান্ত যে আইন। সেটি গ্রাহ্য হবে। এরপর ওখানকার শ্রমিকরা একটি সংগ্রাম কমিটি করেন এবং র তারা আন্দোলন করেন। তারা অভিযোগ করেন যে পাওয়ার লুমে হ্যান্ডলুম যেসব ত হওয়ার কথা সেগুলো বেআইনি ভাবে মালিক পক্ষ উৎপাদন করছেন। তখন মর ডাইরেক্টর ওখানে যান। তিনি দেখেন যে এই ধরনের বেআইনি কাজ হচ্ছে। তিনি সীল করে দেন। তারপরে হ্যান্ডলুমের শ্রমিকদের নিয়ে যে কমিটি, সেই কমিটি থে দেখা করতে চায়। আমি পাওয়ারলুমের যারা মালিক তাদের ডাকি এবং যারা আন্দোলন করছেন তাদেরও ডাকি। হ্যান্ডলুমের যারা আন্দোলন করছিলেন য়ে আসেন মাননীয় সদস্য মলিন ঘোষ। সেখানে আলোচনা হয়। পাওয়ারলুমের সেখানে লিখিত ভাবে বক্তব্য রাখেন। তারা বলেন যে, 'আমাদের এটা অন্যায় হয়ে বং আমরা পাওয়ারলুমে যেটা বেআইনি কাজ সেটা করব না—হ্যান্ডলুমের যেটা থা সেটা আমরা করব না।' তারা আরও বলেন, 'আমাদের বিমগুলো বসানো আছে, ক্ষতি হয়ে যাবে। এই ক'টা চালাতে দেওয়া হোক।' আমি তখন বলি, যেহেতু বেআইনি কাজ করছেন—ক্ষতি হবে আমি জানি—কিন্তু আপনারা এটা চালাতে না। এটা খুলে নিন। তখন সিদ্ধান্ত হয় যে, হ্যান্ডলুমের ডাইরেক্টরের পক্ষ থেকে যে রা হয়েছে সেগুলো খুলে দেওয়া হবে।

10 — 12-20 p.m.]

ওদের লিখিত প্রতিশ্রুতির ভিত্তিতে এবং ভবিষ্যতে এটা করবেন না এইভাবে করা হয়। যদিও হ্যান্ডলুম সংগ্রাম কমিটির থেকে দাবি করা হয় এবং ওদের

প্রতিনিধিরা দাবি করেন যে ওই পাওয়ারলুম চলতে দেওয়া যাবে না। বন্ধ করে
এবং তাদের এনকোয়ারি করার অধিকার দিতে হবে। আমি তখন তাদের ব
পাওয়ার লুম যেমন চালানোর অধিকার আছে তেমনি হ্যান্ডলুম চালানোরও অধি
এবং এনকোয়ারি করার অধিকার দেওয়া যাবে না। আপনারা আপনাদের অভিযে
সেই অভিযোগের ভিত্তিতে সরকারি অফিসাররা এনকোয়ারি করবেন। সেই এনকোয়ারি
ভিত্তিতে যা সাজা হওয়ার হবে। এই ধরনের ফয়সালা হয়ে যাবার পরে তারা
এবং চলে গিয়ে তারা বাধা দিতে আরম্ভ করনে। যে সমস্ত পাওয়ারলুমগুলো
আছে সেগুলো যাতে খুলতে না পারে তারজন্য বাধা দিতে আরম্ভ করেন। কি
সিদ্ধান্ত হয়ে যায় যে, পাওয়ারলুমগুলোর সিল খুলে দেওয়া হবে সেটা খুলে দি
এবং খুলে দেওয়া হল। কিন্তু দেখা গেল যে ২৭ তারিখে ওই হ্যা
আন্দোলনকারিরা—এখানে বলে রাখা দরকার যে, ওই নেতারা কংগ্রেসি সমর্থিত
এস. ইউ. সি. আই. সমর্থিত লোক তাদের সাথে যুক্ত হয়ে ৭০টি পাওয়ারলু
ধরিয়ে দেয়। আগুন ধরিয়ে দেওয়ার পরে তার বিরুদ্ধে থানায় ডায়েরি করে। এটা
রাখা ভাল যে, ওই পাওয়ারলুমে যে আগুন লাগানো হয় এবং যারা থানায় ডায়
অর্থাৎ ওই পাওয়ারলুমের মালিকরাও কংগ্রেস সমর্থিত। তারাই থানায় গিয়ে ডায়রি
পুলিশ তখন এনকোয়ারি করেন এবং পুলিশ এনকোয়ারি করে ৩ জনকে গ্রেপ্তার
তারপরে ২৮ তারিখে শেষ রাত্রে ওই যে ৩ জনকে গ্রেপ্তার করা হয়েছে তার প্রতিবা
বাড়ি আক্রমণ করা হল এবং বাড়িতে বাড়িতে আগুন ধরিয়ে দিয়ে মেয়েদের অসম্মা
করা হল। এই ব্যাপারে শ্রী রামপুরের একজন কংগ্রেস নেতা শ্রী অঞ্জন চ্যাটার্জি ওখা
এবং পুলিশের কাছে শুনে বলেছেন যে খুবই জঘন্য ঘটনা, দোষিদের বিরু ব্যবস্থ
সুতরাং এই তো হচ্ছে অবস্থা। পুলিশ যখন ঘটনা স্থলে যেতে যায় তখন ব্যারিকে
৭-৮টি জায়গা আটকে দেন। পুলশিকে ওই ব্যারিকেড সরাতে হয় এবং কাঁদুনি
চালাতে হয়। সুতরাং এই ধরনের সমাজবিরোধী কাজ কর্ম করা হয়েছে। পাওয়ার
মালিকদের ধরে নিয়ে আসা হয়। আজকের গণশক্তিতেও দেখলাম...(গোলমাল)।

একজন মারা গেছে খবর পাওয়া গেছে, যদিও এটা সরকারি সমর্থিত খবর
খবরের কাগজ দেখে বললাম। সরকারি সমর্থিত খবর নয়। আজকের থেকে ২৫
আগে এই ধরনের ঘটনা হলে মানুষ এটা বিশ্বাস করত। এই ধরনের মধ্যযুগীয়
কংগ্রেসি নেতৃত্বে সংঘটিত হল এবং পাওয়ারলুম ভেঙ্গে দেওয়া হল। শুধু ভেঙ্গে দে
তাই নয়, আগুন ধরিয়ে দেওয়া হল। আমি ব্যক্তিগতভাবে জানি ওই পাওয়ারলুমের
কংগ্রেস সমর্থিত। আমার হুগলি জেলায় বাড়ি এবং আমার এলাকারই একজন মারা
তিনি কংগ্রেস কর্মী, কংগ্রেসের খুব নিকট সমর্থক। বিরোধী দল সেইসব ভ্রূক্ষেপ
মধ্যযুগীয় ব্যবস্থা করেছেন। আমি এই যে প্রাথমিক খবর পেয়েছি সেটা গুরুত্ব
এখানে বিবৃতি দিচ্ছি।

(Noise)

**Shri Subrata Mukherjee :** Sir, I am on a point of order

**Mr. Speaker :** Yes, Mr. Mukherjee, what is your point of order?

## POINT OF ORDER

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি দীর্ঘদিন এখানে আছেন এবং ভাল র বলে আপনি পরিচিত। স্যার, এর চেয়ে গুরুত্বপূর্ণ ইস্যু হাউসে এসেছে, আমরা াবুর বিরুদ্ধে জ্যোতি বসুর কাছে সি. বি. আই. দিয়ে এনকোয়ারি করাতে চেয়েছিলাম, তিনি তো ৪/৫ দিন পরে স্টেটমেন্ট করলেন সব ভুল, এই ব্যাপারে আমরা বারে বারে ; কিন্তু কোনও দিন এই রকম এক্সটেম্পোর নজির নেই কলিং অ্যাটেনশনে। স্যার, উনি এমন সব এক্সটেম্পো বললেন, হোয়াট ইজ দি সোর্স? সোর্সটা কি? উনি কি সব মেন্টের তরফ থেকে জেনেছেন, পুলিশ জানিয়েছে, না কে জানিয়েছে? আপনি কি ন তা তো আমার দেখার দরকার নেই। আপনার অথেনটিক ইনফর্মেশন দরকার ছিল জন্য সময় দরকার ছিল, স্যার আপনি আমাদের প্রটেকশন দিন না হলে প্রিভিলেজ ।। আপনি ওটা সার্কুলেট করতে বলুন, না হলে প্রিভিলেজ আনব।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে সুব্রত মুখার্জি বলেছেন, ি একজন ভাল স্পিকার, আপনার নাম আছে, আপনার ভাল স্পিকার হিসাবে প্রশংসা । একটাই হল সি. পি. এম.-এর মোহ, আপনি ওদের বাঁচাচ্ছেন, সরকারকে বাঁচাচ্ছে দর বাঁচাচ্ছেন, পার্টিকেও বাঁচাচ্ছেন, বিধানসভা বাঁচাচ্ছেন। জনসাধারণের কাছে আপনার নিরপেক্ষ স্পিকার হিসাবে সুখ্যাতি আছে বলে, মন্দ লোকে বলে নেই। যদিও আমরা নার মাধ্যমে অনেকবার বলার চেষ্টা করেছি কলিং অ্যাটেনশন আজকে দিলে সাথে সাথে না, যখন কলিং অ্যাটেনশন মন্ত্রী পড়ে তখন তার কপি আমাদের সার্কুলেট করেন। নি আমাদের ডিসকাশন করতে দেন না।

Sir, what is his source? It is a party paper. I want to know as whether the Minister can give any emphasis really on a party paper also whether the Minister can give any emphasis on the truthness the particular fact on the basis of a party paper. I will leave that ou. You kindly consider the matter. If this is not based on the ce of a government machinery, then and there it can presumed that a party source which may be correct or may not be correct. The ister cannot give any statement before the House which has got no lenticity from any official source or which has not been prepared n any official copy or which has not been received from any par- ilar officials. Rather I should submit that you kindly expunge the ire speech made by the Minister. Because he has made it out of his n source. He has made the statement from the government ncy—'Ganashakti which is a party paper for the publicity of the (M) party and which has particularly no basis as far as the embly is concerned. So I will submit to you that you will kindly unge the entire statement made by the Minister because this is not

a government statement made by the Minister because this is not government statement. It is a party statement. The Minister may be party man. He may be a party man outside the House but not insi the House. So it should be expunged.

[12-20 — 12-30 p.m.]

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** ঘটনাটা হচ্ছে বিধানসভা চলছে এবং ১০০ বছর কি ২০০ ব আগে যদি এই ঘটনা ঘটত তাহলে কথা ছিল। পশ্চিমবাংলায় এই যে একটা লজ্জার বি হয়েছে এবং এখন বিধানসভা চলছে, এই রকম একটা বর্বরোচিত ঘটনা ঘটেছে এই ব্যাপ আমাদের পশ্চিমবঙ্গবাসীর লজ্জিত হওয়ার কথা এবং আমি যা যা খবর সংগ্রহ করেছি বলেছি।

স্যার, বিষয়টা হচ্ছে ডি. এম., এস. পি. এবং বিভিন্ন পত্র-পত্রিকা এবং আ ব্যক্তিগত কিছু যোগাযোগ আছে, বিধানসভার যারা সদস্য আছেন তাদের সঙ্গে কথা বলে তাছাড়া সংগ্রাম কমিটির প্রতিনিধিরা আমার কাছে এসেছিল তাদের কাছ থেকেও শুনেছি। যন্ত্রচালিত তাঁত যারা চালায় তাদের মালিকরা আমার বাড়িতে গেছে এই সমস্ত ঘটনা ঘটেছে তার ভিত্তিতেই আমি এখানে বলেছি। এটা খুব লজ্জার কথা বিরোধী দলের যদি এটাকে নিন্দা করতেন তাহলে আমরা বুঝতাম তাদের কিছু আছে। কিন্তু পশ্চিমবাং একটা অশান্তি সৃষ্টি করতে হবে, আইন-শৃঙ্খলা বিপন্ন করতে হবে, এমন একটা অবস্থার করতে হবে যাতে পুলিশ গ্রেপ্তার করতে বাধ্য হয়, লাঠি চালাতে বাধ্য হয়। এই অ তারা এখানে সৃষ্টি করতে চাচ্ছে। এই বিক্ষুব্ধ মানুষকে ওরা উসকে দিতে চায়। এমন বাড়ির মহিলাদেরও উসকে দিচ্ছে, বলছে পুলিশের উপর আক্রমণ করে। এই রকম এ পরিস্থিতি তারা সৃষ্টি করছে। এখানে কংগ্রেসি যারা আছে তাদের সামান্যতম দরদ মানু প্রতি নেই। ওখানকার কংগ্রেসের একজন কর্মী অঞ্জলি চ্যাটার্জি তিনি এস. পি.-কে বলে আইন-শৃঙ্খলা রক্ষা করার জন্য যা করা দরকার তা করুন। এইজন্য এখানে আমি বিবৃতি দিলাম।

**শ্রী সুব্রত মুখার্জি :** স্যার, রুলস অফ প্রসিডিওর অ্যান্ড কন্ডাক্ট অফ বিজিনেস পেজ ৮৫-তে দেখুন এখানে নোটিশ হচ্ছে আন্ডার রুল ১৯৮(১)। এখানে বলা আছে ব অ্যাটেনশন উইদাউট এনি অথেনটিক সোর্স। আপনি যদি এটা অ্যালাউ করেন তাহলে ব্যাড প্রিসিডেন্স হয়ে থাকবে। একজন সদস্য নোটিশ দিয়েছে, উনি সেইমতো কাগজ ত করে, কলিং অ্যাটেনশন স্টেটমেন্ট তৈরি করে ডিস্ট্রিবিউট করে দেবে যাতে সবাই পা পারে। Under Rule, 198(1)—"A member may, wih the previous perm sion of the Speaker, call the attention of a Minister to any matter urgent public importance and the Minister may make a brief statem of ask for time to make a statement at a later hour or date...

## RULING FROM CHAIR

**Mr. Speaker** Hon'ble Members, Shri Subrata Mukherjee

atya Ranjan Bapuli have raised a point of order relating to state-
made by Hon'ble Minister, Shri Prabir Sen Gupta on a notice on
attention given by Hon'ble Members Shri Anjan Chatterjee, Shri
Ghosh, Shri Manindra Nath Jana and Shri Santasri Chattopadhyay.
otice i.e., calling attention has been given today and the Minister
s to make a statement today. Under rule 198(1)—"A member
with the previous permission of the Speaker, call the attention of
ister to any matter of urgent public importance and the Minister
nake a brief statement or ask for time to make a statement at
r hour or date. The rule contemplates that the Minister should
a statement immediately if possible or he may ask for time if he
hoose to do so.

Kaul and Sakder : Page-409) "On an attention being called, the
ter may make a statement if he is in possession of all the facts
case. Where the information asked for is not available with the
ter at the time, it is open to him to ask for time to make a
ent at a later hour or date. The Speaker may direct the state-
to be made at the end of the day, or in his discretion give time
than once to make as statement, if the Minister makes a request
at effect. The expression "ask for time to make a statement at
r hour or date" in the Rule has been held not to preclude the
sion of time being asked or given more than once." The question
the Minister chooses to make a statement immediately after the
e is called that is his option because primarily the Minister has to
sponsible for the statement made in the House. If he is confident
he has got all the facts his command he can make a statement.
fairness the Minister has to depend on his department for source
formation and for facts to be supplied to him. The matter was
oned yesterday by the Hon'ble Member Mr. Malin Ghosh. It was
oned yesterday during the mention hour and the attention of the
ster could have been drawn through that matter being mentioned in
House yesterday. The Minister could get himself prepared. What is
ifficulty in doing so? I cannot understand.

(noise)

lease, Please. Have some patients. We cannot go on this way.
ecoming impossible for me. I am giving my ruling and you are
ng up. Where do we go from here? You don't have the patience.
ce is forbearance. Where is the forbearance ?

Now the question is if the Minister has chosen to make a state-
he has chosen to do so according to the information at his

command. He has referred to a newspaper. A Minister's state cannot and should not be based on newspapers. It is not don should be on information made available to him through his depart and through his officers concerned. The minister has a responsibilit the statement. But that is his decision. If he chooses to make a s ment in the way he has chosen to do so that is his matter. If member thinks that certain privileges have been violated that is for to bring it to the notice of the House to consider the thing. But cannot preclude a Minister from making a statement as far a wants to do so.

The matter is disposed of accordingly.

The Statement will be circulated.

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকের টেলিগ্রাফ পত্রিকাতে খবর বার হয়েছে...

**মিঃ স্পিকার ঃ** আবার খবরের কাগজ?

## MENTION CASES

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** স্যার, একটা খবর বার হয়েছে যেটা খুবই গুরুত্বপূ সেই কারণেই আপনার মাধ্যমে সে সম্বন্ধে কয়েকটি কথা বলছি। স্যার, গত ৭ই রাইটার্স বিল্ডিং-এ মিস মমতা ব্যানার্জির নেতৃত্বে যে ডেফ মিউড গার্লটিকে নিয়ে হয়েছিল আমি তার সম্বন্ধেই কয়েকটি কথা বলছি। স্যার, সেই সময় এই মেয়েটিকে নিয়ে গিয়ে রাজনৈতিক বিতর্কের কেন্দ্রবিন্দুতে তাকে হাজির করানো হয়েছিল। সে আমরা এর প্রতিবাদ করেছিলাম এবং বলেছিলাম যে এরকম একটা নারকীয় ঘট তাকে দলীয় রাজনৈতিক স্বার্থে ব্যবহার করাটা অপরাধ। সেই সময় আমরা জানি যে রকমের অপবাদ দিয়ে মেয়েটিকে সামনে হাজির করা হয়েছিল। আজকে সেই মেয়ে বিশ্রি অবস্থার মধ্যে ফেলে দেওয়া হয়েছে সে কথাই স্যার, আপনার মাধ্যমে এই রাখছি। গত শুক্রবার সেই মহিলাটি একটি বাচ্চা প্রসব করেছেন। কিন্তু শ্রীমতী ব্যানার্জির নেতৃত্বে তাকে সামনের সারিতে আনার ফলে সামাজিক দিক থেকে তিনি এ বিব্রত বোধ করছেন যে তার সামাজিক মান মর্যাদা পর্যন্ত একটা চ্যালেঞ্জের মু দাঁড়িয়েছে। শুধু তাই নয় আজকে দেখা যাচ্ছে যে সেই বাচ্চাটি যখন হয় তখ দুর্ভাগ্যজনক অবস্থা নিয়ে কংগ্রেসের কাছে বারবার দরবার করা হয় কিন্তু কিছু করেননি। কেবলমাত্র তাকে সংকীর্ণ দলীয় রাজনৈতিক স্বার্থে ব্যবহার করে আজকে তারা ডাস্টবিনে নিক্ষেপ করেছেন। আজকে কংগ্রেস কেন নীরব? আমরা যেটুকু খবর সেটা হ'ল, এই দুর্ভাগ্যজনক ঘটনার জন্য দায়ী একজন কংগ্রেস কর্মী। শ্রীমতী মমতা এই ঘটনাটিকে রাজনৈতিক রং দেওয়ার জন্য এইসব করেছেন। আমি স্যার, আপনার মন্ত্রিসভার কাছে অনুরোধ করব যে এরকম একজন দুর্ভাগ্য প্রপীড়িত মহিলার করুণ

াজনীতির উর্ধ্বে রাখা দরকার এবং দেখা দরকার যে এটাকে নিয়ে কেউ যেন ক স্বার্থে ব্যবহার করতে না পারেন। এই রকম ঘটনাকে রাজনৈতিক রং চড়ানোকে ণা ভরে প্রত্যাখ্যান করি।

2-30 — 12-40 p.m.]

মি অনুরোধ করব, রাজনীতির উর্ধ্বে তুলে ধরে এই মহিলা যাতে সমাজে প্রতিষ্ঠা ং তার বাচ্ছা যাতে যথাযথভাবে পালিত হয় তার জন্য রাজ্য সরকারের কাছে করব এই সম্পর্কে ব্যবস্থা নিন এবং কংগ্রেসের এই নক্কারজনক খেলার বিরুদ্ধে জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

মতী সন্ধ্যা চ্যাটার্জি ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মেয়েদের পক্ষ থেকে দাবি এই মহিলা যাতে সমাজে প্রতিষ্ঠা পান, তার জন্য যেন সরকার থেকে দায়িত্ব গ্রহণ কংগ্রেসের নেতৃত্বে এই নক্কারজনক রাজনীতি করা হয়েছে এবং তারপর তাকে ছুঁড়ে য়েছে, সেখানে আমাদের বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে যথাযথ ব্যবস্থা গ্রহণ করুন াকে নিরাপত্তা দিন এই দাবি আমি জানাচ্ছি।

ী সঞ্জীবকুমার দাস ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্ব পূর্ণ বিষয়ে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় হাওড়া জেলার শ্যামপুর থানায় ৬ জন নিরীহ মানুষ আন্ত্রিক রোগে মারা গেছে। চাউলিয়া শামপুর, জল্লাবাজ, শিবপুর, পুর, মশা, এই সব গ্রামে আন্ত্রিক রোগ এত ব্যাপকভাবে দেখা দিয়েছে, কিন্তু র স্বাস্থ্য কেন্দ্রে কোনও ওষুধ পত্র নেই, ডাক্তার না থাকার জন্য কোনও চিকিৎসা চ্ছ না। একটা অভূতপূর্ব ঘটনা ঘটেছে আপনার মাধ্যমে এই হাউসের দৃষ্টি আকর্ষণ চাউলিয়া গ্রামে একটি প্রাথমিক স্কুলকে বন্ধ করে দিয়ে সেখানে ১৫টি রোগীকে করা হচ্ছে সেখানকার হাতুড়ে ডাক্তারদের দিয়ে, তাদের শ্যালাইন দেওয়া হচ্ছে এবং সেখানকার দুজন রোগী মারা গেছে। সুতরাং বিষয়টি অত্যন্ত জরুরি এই বিষয়ে অবিলম্বে যথাযথ গ্রহণ করুন, এই আবেদন জানাচ্ছি।

মতী সন্ধ্যা চ্যাটার্জি ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত বিষয় এই হাউসের সামনে রাখছি। সম্প্রতি দার্জিলিং জেলায় দুটি শিশু কন্যাকে ধর্ষণ ঘটনা, পাশবিক ঘটনার প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি ১০/২/৯৩ দার্জিলিং জেলার ঘুম সদর এলাকায় তিন মাইলে একটি সাত বছরের মেয়েকে চা । বিট অফিসার রহমাউ তামাঙ রেপ করেন। এর কোনও শাস্তি হয়নি। মানুষের রোষ রক্ষা করার উদ্দেশ্যে অন্যত্র বদলি করা হয়েছে। ঠিক এক মাস পরে ১০/৩/৯৩ র ঘটনাটি ঘটে তাও অত্যন্ত মর্মান্তিক এবং ভয়ঙ্কর। দার্জিলিং জেলার শিলিগুড়ি কার অন্তর্গত কদমতলায় আধারোখাই এবং এক নং গ্রাম পঞ্চায়েতে পাঁচ বৎসরের পান্ডেকে ধর্ষণ করে হত্যা করে বি. এস. এফ. এর ১৩৭ নং ব্যাটেলিয়ানের লাউইনদার সিং। বুনু পান্ডের বাবা গনেশ পান্ডের এফ. আই. আর এর ভিত্তিতে থানার কেস নং ৪/৭/৯৩ তাং ১/৩/৯৩ অনুসারে একটা কেস স্টার্ট করা হয়।

কিছু করবেন না। মন্ত্রীর বারবার বলা সত্ত্বেও পশ্চিমবঙ্গের পীঠস্থান হেড-কোয়ার্টারে হাজরার মূর্তি যে অন্ধকারে কাঁদছে সেদিকে দৃষ্টি না দিয়ে বিবেক-বর্জিত মন্ত্রী বং তার সরকার ঘুমিয়ে আছেন। তাই আমি আর একবার সহৃদয় হস্তক্ষেপ প্রার্থনা লবাতি জ্বালিয়ে রাত্রিবেলা পাশ দিয়ে যাবার সময় যাদের বিবেক কাঁদে না সেই মন্ত্রী মহাশয়কে প্রশ্ন করি, আর কয়েকমাস মাত্র বাকি আছে সুবর্ণ জয়ন্তী শেষ ও কি মাতঙ্গিনী হাজরার মূর্তি অন্ধকারে থাকবে আর লেনিনের মূর্তিতে শুধু আলো সহানুভূতি দিয়ে বিবেচনা করবেন—এটাই আমার অনুরোধ।

রবীন দেব ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৯৩-৯৪ সালে রেল বাজেটের মধ্য দিয়ে ্যের জনগণের উপর যে বাড়তি বোঝা চাপানো হয়েছে ভাড়া ও মাসুল বৃদ্ধি করার য় এবং তার সাথে এই রাজ্যের যে রেল প্রকল্পগুলি আছে যেমন, গাজোল, বালুরঘাট, তমলুক দিঘা—এই সমস্ত রেল প্রকল্পগুলির জন্য উপযুক্ত টাকা বরাদ্দ নি, এবং ছাঁটাই রেলকর্মীদের পুনর্বহালের ব্যবস্থার কথা বলা হয়নি ও কলকাতার লের এক্সটেনশনের কথা বলা হয়নি বলে তার প্রতিবাদে আজ রাজ্য জুড়ে এবং ড় বামপন্থী ধর্মনিরপেক্ষ ছাত্র সংগঠনগুলি যে রেল রোকো আন্দোলনের আহ্বান ছন তাতে ব্যাপক সাড়া মিলেছে। আমি আপনার মাধ্যমে এই হাউসে জানাতে চাই আহ্বানে আমরা প্রত্যক্ষ করেছি কংগ্রেসি সদস্যরা এই প্রশ্নে নীরব থাকলেও কংগ্রেসের । পর্যন্ত কেন্দ্রের এই জনবিরোধী বাজেটের বিরুদ্ধে অভিযোগে সাড়া দিয়েছে। আমরা অভিনন্দন জানাচ্ছি। যে যে কমিটি বা সংস্থা এই অভিযানের কর্মসূচিতে সামিল হয়েছে আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের এই জনবিরোধী রেল বাজেটের বিরুদ্ধে প্রতিবাদ । জন্য আহ্বান জানাচ্ছি।

্রী অম্বিকা ব্যানার্জি ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রী এবং ঙ্গে শ্রী পতিতপাবন পাঠক মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, হাওড়ায় গুলি জুটমিল আছে তার মধ্যে ফোর্ট উইলিয়াম জুট মিল এবং বালী জুট মিল হচ্ছে া। সেখানে ১৯৮৬ সালের চুক্তি না মেনে পুলিশের সাহায্য নিয়ে কর্তৃপক্ষ বাড়তি চাপ ঐ শ্রমিকদের উপর চাপিয়ে দিচ্ছে এবং তার প্রতিবাদ করায় গত ২৬-৮-৯২ থেকে বালী জুটমিলে লক আউট ঘোষণা করা হয়েছে। বহুবার সরকারের দৃষ্টি এ র আকর্ষণ করা হয়েছে, সরকার নীরব দর্শক হয়ে রয়েছেন, মাননীয় পতিতবাবু—বালী লে ইউনিয়ন করতেন—আজ পর্যন্ত তিনি কোনও প্রয়াস নিলেন না। চাপ সৃষ্টি করে টার্মস অ্যান্ড কনডিশন করে অনেক শ্রমিককে ছাঁটাই করার চেষ্টা করা হচ্ছে। আমি য় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি ঐ ফোর্ট উইলিয়াম এবং বালী জুটমিল র ব্যবস্থা করুন সবাই আপনার পিছনে থাকবেন, না হলে অনেক শ্রমিক অনাহারে র মরছে, এবং ইতিমধ্যে কয়েকজন আত্মহত্যা করেছে।

**শ্রী বীরেন ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে ক্ষুদ্র কুটির শি মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকার একটা গুরুত্তর সমস্যা উত্থাপন করছি। আমার এলাকায় তন্তুশিল্পী, তন্তুজীবী সমবায় সমিতিগুলি কয়েক বছর তাদের উৎপাদিত শাড়ি সরকারি সংস্থাগুলিতে তন্তুজ, তন্তুশ্রীতে সরবরাহ করে থাকে। মাস ধরে পেমেন্ট না পাওয়ার ফলে ঐসব শিল্পীদের সঙ্গীন অবস্থা হয়েছে। কেন্দ্রে সূতার বেড়ে যাওয়ায় তাঁত শিল্পীদের সঙ্কট উপস্থিত হয়েছে তার সঙ্গে বকেয়া পেমেন্ট না পা ফলে সঙ্কট আরও বেড়ে গেছে। অবিলম্বে যাতে পায় তার জন্য ক্ষুদ্র কুটির শিল্প বি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নরেন হাঁসদা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার নির্বাচনী এলাকা বীরপুর ব্লক এলাকার জঙ্গলের একটি সমস্যা সমাধানের জন্য জনস্বাস্থ্য বিভাগের মাননীয় মন্ত্রীর আকর্ষণ করছি। দীর্ঘদিন বৃষ্টি হয়নি। বেলপাহাড়ী এলাকায় জলসঙ্কট দেখা দেওয়ায় আন্ত্রিক এবং কলেরা দেখা দিচ্ছে। বেলপাহাড়ী গ্রামীণ জলসরবরাহ প্রকল্পের কাজ সরকার হাতে নিয়েছেন। এখন সেখানে লক্ষ লক্ষ টাকার পাইপ সি. পি. এম ক্যাডারর করে নিচ্ছে। অবিলম্বে যাতে কাজ আরম্ভ হয় এবং ব্যাপকভাবে পানীয় জল সরবরাহ হয় তার জন্য দাবি জানাচ্ছি।

[12-50 – 1-00 p.m.]

**শ্রী শচীন হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি ম পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকার রাস্তাগুলি দীর্ঘদিন ধরে অ হয়ে রয়েছে যার মধ্যে অন্যতম হচ্ছে মায়াপুর (ধরমপোতা) গড়েরঘাট, সামন্ত রোড ছ দিগরুই-খানাকুল ইত্যাদি রাস্তা। বর্তমানে রাস্তাগুলি দিয়ে মানুষজন যাতায়াত করতে পা না। ঐসব রাস্তায় যেসব বাস চলছে যে কোনও সময়ে সেগুলো দুর্ঘটনার সম্মুখীন পারে। কিন্তু দুর্ভাগ্যের বিষয়, রাজ্য সরকার রাস্তা মেরামতির ব্যাপারে শহরাঞ্চলে যে নজর দিচ্ছেন গ্রামাঞ্চলে সেইভাবে দৃষ্টি দিচ্ছেন না। যাতে রাস্তাগুলির দ্রুত মেরাম তারজন্য মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মানিক ভৌমিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল, আজকে কোলাঘাট বিদ্যুৎ কেন্দ্র সেখানকার লুজাররা যে কোনও মুহূর্তে অচল করে দিতে পারেন। সেখানে ছয় হাজারের মতো লুজার আছেন, কিন্তু ঐ কেন্দ্রে মাত্র তিনশর মতো লোককে চাকরি দেওয়া হয়েছে। প্রতি দেওয়া হয়েছিল যে, যারা জমি দিচ্ছেন তাদের সকলকে চাকরি দেওয়া হবে, কিন্তু সাল থেকে সেখানে সমস্ত নিয়োগ বন্ধ রয়েছে। নির্বাচনের সময় প্রতিশ্রুতি দিয়ে আসা হয়েছে, কিন্তু তারপর কিছুই করা হচ্ছে না। গত ৯ই মার্চ ঐ অঞ্চলের ২২টি কয়েক হাজার মানুষ ঐ প্রোজেক্টের বাস এবং অন্যান্য গাড়িগুলিকে ঘেরাও করেন। অ

। শাসক দল ঐসব ল্যান্ড লুজারদের নিয়ে রাজনীতি করছেন যার আমি নিন্দা করছি ধিক্কার জানাচ্ছি। আমি আশা করব, ল্যান্ড লুজারদের দেওয়া প্রতিশ্রুতির প্রতি যথাযথ দিয়ে যথাযথ ব্যবস্থা অবলম্বন করবেন।

**শ্রী মহম্মদ বিন কাসিম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সম্প্রতি রাজ্যের বিভিন্ন এলাকায় রোগের কথা মাননীয় অনেক সদস্য উল্লেখ করেছেন। উত্তর ২৪ পরগনায় আমার নী কেন্দ্র স্বরূপনগর অঞ্চলের বেশ কিছু গ্রামে এই রোগ দেখা দিয়েছে। বিগত দশ-দিনে সাঁড়াপুল ব্লক হাসপাতালে ১১৫ জন রোগী ভর্তি হয়েছেন। আপনার মাধ্যমে মন্ত্রীর কাছে আবেদন করব, চিকিৎসার যে সুযোগ-সুবিধা রয়েছে সেটা যাতে অব্যাহত ওষুধপত্রের যোগান যাতে ঠিকঠিকভাবে হয় সেটা নিশ্চিত করুন। খবরে জেনেছি, এই প্রতিরোধকল্পে স্বাস্থ্য দপ্তর থেকে বিভিন্ন জায়গায় বিশেষজ্ঞ দল পাঠানো হয়েছে। দর স্বরূপনগরেও অনুরূপ বিশেষজ্ঞ দল পাঠাবার জন্য আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রী কে অনুরোধ করব।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র বারুইপুরের বিভিন্ন জায়গায় ধরনের রাজনৈতিক সংঘর্ষ হচ্ছে। সামনেই পঞ্চায়েত নির্বাচন, এই নির্বাচনের আগে । দেখতে পাচ্ছি যে, মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির কর্মীদের হাতে ব্যাপকভাবে অস্ত্রশস্ত্র ছ। আপনি জানেন যে, গত ২৯ তারিখে আমার এলাকার বেলেগাছী গ্রামে ভীম নিক গ্রেপ্তার হয়েছে যার কাছে ১৭টি বোমা এবং পাইপ গান, বেশ কিছু হ্যান্ডমেড ভার পাওয়া গেছে। ঐ লোকটি কয়েকদিন আগে নুর হাসান নামে একজন সি. পি. কর্মীকে খুন করে। আজকে সি. পি. এমের হাতে যে সব অস্ত্রশস্ত্র এসেছে সেগুলো গের কথা ছিল কংগ্রেসিদের উপর, কিন্তু আজকে সেসব নিজেদের মধ্যেও প্রয়োগ হচ্ছে ও কোথাও। দক্ষিণ ২৪ পরগনায় এস. পি. নিজে বিবৃতি দিয়েছেন যে নুর হাসানকে এমের লোকেরা মেরেছে এবং ভীম প্রামানিকাকেও সিপিএমের লোকেরাই মেরেছে। সুতরাং বে আসন্ন পঞ্চায়েত নির্বাচনে ওরা একটা সন্ত্রাস সৃষ্টি করছে।

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর আকর্ষণ করছি। আমি উদ্বেগের সঙ্গে জানাচ্ছি যে, নদীয়া জেলায় এক মাসের মধ্যে দের ৩ জন কর্মী এবং নেতাকে নৃশংসভাবে খুন করা হয়েছে। পায়রাডাঙ্গা রানাঘাট র একটি ছেলে টিফিন ক্যারিয়ার করে ভাত নিয়ে যাচ্ছিল তাকে নৃশংসভাবে খুন করা শান্তিপুরে ময়নাতে কংগ্রেসি নেতাদের সিকিউরিটিকে দিয়ে বিধান বসুকে খুন করা ছে। বিপ্লব রায়কে নৃশংসভাবে খুন করা হয়েছে। এইভাবে আসন্ন পঞ্চায়েত নির্বাচনে গ্রেস সন্ত্রাসের রাজত্ব কায়েম করছে। নদীয়া জেলায় এইসব কংগ্রেসিদের গ্রেপ্তার করা কার এবং উপযুক্ত শাস্তির ব্যবস্থা করা হোক। ময়না শহরে কংগ্রেসিদের সিকিউরিটি যাতে

কেড়ে নেওয়া হয় তার ব্যবস্থা করুন। আমি দাবি রাখছি এই ব্যাপারে কঠোর ব্যবস্থা হোক।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় স্পিকার স্যার, আমার এলাকায় আলিপুর সেন্ট্রাল একটি বড় ঘটনা ঘটে গেছে। অথচ সরকার ঘটনাটাকে চেপে দেবার চেষ্টা করছেন। এখানে কোনও স্টেটমেন্ট করলেন না। গত ২৫ তারিখে ঈদ উল ফেতরের দিন রা সেখানে একটি বিরাট মারামারির ঘটনা ঘটছে। অনেক প্রিজনার বা কয়েদী তারা হয়েছে এবং তারমধ্যে ৩ জন গুরুতর আহত। এখনও আলিপুর জেল হাসপাতা আছে। সুপারেনটেন্ডেন্ট মিঃ চৌধুরি খবর পেয়ে আসেন। সুপারের কাছে প্রিজনাররা অবস্থায় অভিযোগও করেছে। আলিপুর সেন্ট্রাল জেলে এইভাবে বেআইনিভাবে মদ করিয়ে সেখানে এক ধরনের কয়েদীদের সঙ্গে জেলের ওয়ার্ডাররা হাত মিলিয়ে মদ খা তাতেই মারামারি শুরু হয়। জেলে এলার্ট সাউন্ডেড হয়। ওই জেলের ওয়ার্ডররা ম করে। আলিপুর সেন্ট্রাল জেল দক্ষিণ ২৪ পরগনার একটি বড় জেল, সেখানে ২ লাইফ প্রিজনার, ২০০ জন ইমপ্যাক্ট সুতরাং এর একটা ব্যবস্থা করুন।

**শ্রীমতী আরতি হেমব্রেম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জনস্বার্থে গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং মন্ত্রিসভা আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকায় রানীবাঁধ থানার অন্তর্গত মাঝবেড়িয়া, ঘা সাতনালা, বারিফুল, ঝিলিমিলি প্রভৃতি আসন্ন পঞ্চায়েত নির্বাচনকে কেন্দ্র করে সমর্থিত ঝাড়খন্ড টাঙ্গি, তীর ধনুক প্রভৃতি অস্ত্রশস্ত্র নিয়ে প্রচন্ড সন্ত্রাসের পরিবে করছে। স্থানীয় পুলিশ কোনও দায়িত্ব পালন করছে না। আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী আকর্ষণ করছি যাতে এই সমস্ত সমাজবিরোধীদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হয় বিচ্ছিন্নতাবাদী দল সন্ত্রাসের পরিবেশ সৃষ্টি করছে এবং কার্যকলাপ করছে সেটা বন্ধ দাবি জানাচ্ছি।

[1-00 - 1-10 p.m.]

**শ্রী আবু আয়েস মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মন্তেশ্বর থানার ময়নামপুরে আই. পি. পি. ফোর একটি হাসপাতাল হয়েছে। কিন্তু গত এক বছর ধরে সেটা চালু না হয়ে পড়ে র বর্ধমানের চীফ মেডিকেল অফিসার, তিনি বারেবারে আশ্বাস দিচ্ছেন যে এটা চালু কর কিন্তু আজ পর্যন্ত কোনও কার্যকর ব্যবস্থা গ্রহণ করা হয়নি। আমি মন্ত্রী মহাশয়কে অ করব যাতে যথাশীঘ্র সম্ভব এটা চালু করা হয়।

**শ্রীমতী আরতী দাসগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি বিদ্যু এবং স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন আমার নির্বাচনী কেন্দ্র ফলত

পাশের গ্রামগুলোতে সংক্রামক রোগের মতো একদল লোক বিদ্যুতের তার চুরি হচ্ছে। গত পরশুদিন মজলিসপুরে একদল লোক হাই টেনশন তার কেটে নিয়ে তারের নির্দিষ্ট কিছু খরিদ্দার রয়েছে এবং আমাদের বিদ্যুৎ বিভাগ যদি চেষ্টা করে দের খুঁজে পেতে পারে। আমি সংশ্লিষ্ট মন্ত্রীর কাছে এই ব্যাপারে অনুরোধ করব দের খুঁজে বের করে শাস্তি বিধানের ব্যবস্থা করা হয়। কারণ এখানকার আইন একবার তার চুরি গেলে ১০ বছরের আগে আর রিইলেক্ট্রিফায়েড হয় না। কারণ লিস্টে যেগুলো ভার্জিন গ্রাম, সেইগুলোকে আগে ইলেক্ট্রিফায়েড করা হয়। সুতরাং মহাশয়ের কাছে অনুরোধ করব এই তার চোরদের খুঁজে বার করে তাদের শাস্তি রা হোক।

অঞ্জন চ্যাটার্জি ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত বিষয় মাননীয় মাধ্যমিক এবং প্রাথমিক মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন মিক পরীক্ষা শেষ হয়েছে। উচ্চ মাধ্যমিক পরীক্ষা শুরু হবে, কিন্তু ছাত্রদের কাছ নিয়ে এই পরীক্ষা কেন্দ্রগুলিতে পরীক্ষা পরিচালনার ব্যবস্থা করা হয়েছিল। কিন্তু র পরিমাণ অত্যন্ত স্বল্প। এই ফীজ ধার্য্য করা হয়েছিল ৭৮ সালে। কিন্তু এখন নিসপত্রের দাম বেড়ে গেছে। এখন প্রত্যন্ত এলাকার যে সমস্ত পরীক্ষা কেন্দ্রগুলো সেইগুলি মহকুমা থেকে প্রশ্নপত্র নিয়ে আসতে হয়, তাতে খরচ সংকুলান হচ্ছে না। টা রিভিউ করা দরকার। যদি প্রয়োজন হয় এই ফীজ বাড়ানোর ব্যবস্থা করা হোক সরকার থেকে বরাদ্দকৃত অর্থের পরিমাণ বাড়ানো হোক যাতে এই সঙ্কট দুর হয়।

কমলাক্ষ্মী বিশ্বাস ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি করছি, বাগদা বিধানসভা এলাকার চার দিক বাংলাদেশ ঘিরে রয়েছে, সব সময় গরু, ছাগল চুরি হচ্ছে। কিন্তু কয়েকদিন আগে আমার এলাকা থেকে তিনটে ছেলেকে শিরা ধরে নিয়ে গেছে। তাদেরকে পুশ ব্যাক করে ফিরিয়ে নিয়ে আসার ব্যবস্থা করা

শ্রী শৈলজাকুমার দাস ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ র প্রতি মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমাদের মেদিনীপুর জেলার মহকুমার পাঁচটি ব্লকের কয়েক হাজার বোরো চাষী আজকে বিপন্ন হয়ে পড়েছে। রেখা নদীর জল উড়িষ্যা কোস্ট ক্যানেল দিয়ে ভোবড়া ক্যানেলে আসে। কিন্তু বর্তমানে সরকার উড়িষ্যা কোস্ট ক্যানেলের মধ্যে দিয়ে সেই জল ভোবড়া ক্যানেলে আসতে না। অথচ এ জলের ভরসায় ওখানে কয়েক হাজার চাষী বোরো চাষ করেছে। যখন দের রাজ্য সরকার অধিক ফসল ফলাবার কথা বলছেন তখন আমি বিষয়টির প্রতি ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এবং জরুরী ভিত্তিতে এ জলের দাবি জানাচ্ছি। উড়িষ্যা রের সঙ্গে কথাবার্তা বলে অবিলম্বে কোনও ব্যবস্থা গ্রহণ না করলে ওখানে চাষীরা শ্রম

এবং অর্থ ব্যয় করে যে বোরো চাষ করেছে তা শুকিয়ে যাবে। তারা আর প্র
পারবে না। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিষয়টির প্রতি
সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দ্বিজেন্দ্রনাথ রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার
কেন্দ্র কুমারগঞ্জের একটা বিদ্যালয়ের কথা এখানে উল্লেখ করছি এবং মাননীয় ম
দৃষ্টি আকর্ষণ করছি। গত দু বছর আগে যাঁরা বালুপাড়া কলোনি নিবেদিতা বালিকা
চাকরি পেয়েছিলেন তাঁদের এ বিদ্যালয়ের প্রধান শিক্ষিকা এবং তাঁর স্বামী চক্রান্ত ক
করেছেন। ফলে ওখানে একটা জটিল অবস্থার সৃষ্টি হয়েছে। হাইকোর্ট থেকে বে
হয়েছে যে, তাঁদের অবৈধভাবে নিযুক্ত করা হয়েছে। অথচ ম্যানেজিং কমিটি তাঁ
করেছিল। দু'বছর চাকরি করার পরে এই জিনিস কি করে হয়? এ বিদ্যালয়ে
শিক্ষিকার স্বামী বেনামে দীর্ঘদিন ধরে এই চক্রান্তে লিপ্ত আছেন। বিষয়টির প্র
প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষা দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং সু
করছি। এ বিদ্যালয়ে পঠন-পাঠন যাতে সঠিকভাবে চলতে পারে তার জন্য তি
গ্রহণ করুন। ইতিমধ্যে ওখানে ছেলে-মেয়েরা শিক্ষক ছাঁটাই-এর প্রতিবাদে ব্লক অফিসে
দিয়েছে। সাধারণ মানুষ এই কাজকে ভাল মনে নিচ্ছে না। প্রসঙ্গক্রমে উল্লেখ করছি,
শিক্ষিকা একইসঙ্গে আর একটি বিদ্যালয়ের সহকারি প্রধান শিক্ষিকা পদে নিযুক্ত স
তিনি ব্লক কংগ্রেস (ই) দলের প্রেসিডেন্ট।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি
বিষয়ের প্রতি মাননীয় ভূমি সদ্ব্যবহার ও ভূমি সংস্কার বিভাগের মন্ত্রী মহোদয়ের দৃ
করছি। স্যার, পঞ্চায়েত নির্বাচনের আর কয়েক দিন বাকি আছে। ঠিক পঞ্চায়েত
প্রাক্কালে সি পি এম পার্টি থেকে নতুন কৌশল অবলম্বন করা হয়েছে। তাদের মস্ত
কিছু গ্রামের লোক নিয়ে বি. এল. আর. ও. এবং এস. ডি. এল. ও. অফিসে গণব
করার জন্য যাচ্ছে। যারা কোনওদিন চাষবাস করেনি তাদের নিয়ে গিয়ে বর্গা রেক
হচ্ছে ভোট কালেকশনের জন্য। বি. এল. আর. ও. অফিসে গিয়ে তারা মারধে
করছে। এক্তিয়ার বহির্ভূতভাবে এই জিনিস তারা করছে। বর্গা রেকর্ডিং-এর যে পদ্ধ
তাতে তদন্ত না করে কারও নাম রেকর্ড-ভুক্ত করা যায় না। কোনও পদ্ধতি
আজকে এই জিনিস করা হচ্ছে পঞ্চায়েতের নির্বাচনে ভোট কালেকশনের রণ-কৌশল
সিপিএম থেকে এই জিনিস করা হচ্ছে। আমি দাবি করছি অবিলম্বে এই জিনিস
হোক। বনগা মহকুমায় এই জিনিস আমরা দেখছি। অবিলম্বে এই জিনিস বন্ধ ক
আমি ভূমি-সংস্কার মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি।

**শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্য
জরুরি বিষয়ের প্রতি মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচ

লার রায়না বিদ্যুৎ সরবরাহের ক্ষেত্রে গত ১৫/২০ দিন ধরে এক কঠিন অবস্থার ছে। দিনের বেশিরভাগ সময় বিদ্যুৎ সরবরাহ থাকছে না এবং সামান্য যে সময়টুকু সময় এতই লো ভোল্টেজে বিদ্যুৎ সরবরাহ করা হচ্ছে যে, মেশিন-পত্র সব নষ্ট । ফলে যে সমস্ত চাষীরা ওখানে ধান চাষ করেছে তারা মাথায় হাত দিয়ে বসেছে। লা দপ্তরে যোগাযোগ করে কোনও সুফল পাইনি। বাধ্য হয়ে আপনার মাধ্যমে সম্পর্কে ব্যবস্থা গ্রহণের জন্য বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[0 - 1-20 p.m.]

শুভেন্দু চৌধুরি : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ তি স্বায়ত্বশাসন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদা শহরে ঠিক হওয়ার পরে পরেই ২।১ ঘন্টা বৃষ্টি হলেই জলমগ্ন হয়ে পড়ে। নিচের তে বাড়িঘর হওয়ার ফলে জল নিকাশি ব্যবস্থা তেমন গড়ে উঠছে না। লক্ষ্মীপুর ম করা হয়েছে, কিন্তু সেই স্কিম একজিকিউট করা হচ্ছে না। দীর্ঘদিনধরে সেই স্কিম ট না করার জন্য প্রতিবছর বর্ষার সময়ে এলাকার মানুষ দুর্ভোগে পড়ছে। অবিলম্বে ড্রেনেজ স্কিম-এর কাজ শুরু করা উচিত। কারণ এখনই হাইটাইম, এরপরেই বর্ষা ই আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করলাম।

তী মমতাজ বেগম : মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনস্বার্থে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের নার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী ও মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি শচন্দ্রপুর ২ নম্বর ব্লকের শেষ প্রান্তে এলাঙ্গী নদীর উপর ৮০ হাজার গ্রামবাসীর ী ব্রিজ তৈরি করা প্রয়োজন। কিছুদিন আগে মাননীয় মুখ্যমন্ত্রী মালদায় গিয়েছিলেন। তাঁর সঙ্গে আলোচনা হয়েছিল। এই ব্রিজটা তৈরি করার জন্য ১৯৯৩-৯৪ সালে দ্দ করার জন্য আমি মাননীয় অর্থমন্ত্রীর কাছে বিশেষ দাবি জানাচ্ছি। কারণ এই কার মানুষের দীর্ঘদিনের দাবি। এই ব্রিজ না হওয়ার জন্য স্কুলের ছাত্র-ছাত্রী, জ্য এবং রোগী নিয়ে যাওয়ার ক্ষেত্রে বিশেষ অসুবিধা হচ্ছে।

তী জয়শ্রী মিত্র : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর র্ষণ করছি। বেলিয়াতোড়-সোনামুখী-বিষ্ণুপুর ৩৩ কেভি তার গেছে। এটি ১৯৫৬ র হয়েছিল। একটা কনডাক্টরের যে লাইফ ধরা হয় সেই লাইফ পেরিয়ে গেছে। ভের পরিমাণ অনেক বেড়ে গেছে। বাঁকুড়াকে ফিট্ করার বিকল্প আর কোনও ব্যবস্থা লম্বে সাইজ অফ কন্ডাক্টর পরিবর্তন করে একটা উচু গেজের কন্ডাক্টর দেওয়ার মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি।

শিশির সরকার : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রীর র্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। আপনি জানেন, বর্তমানে আমাদের

কেন্দ্রীয় সরকারের দয়ায় বেকারের জ্বালা থেকে মুক্তির আর পথ নেই। উপরোক্ত বি
ফলে হতাশা সৃষ্টি করেছে। যদিও বামফ্রন্ট সরকারের জনমুখী নীতির ফলে কিছু কি
নিয়োগের সুষ্ঠু ব্যবস্থা আছে। কিন্তু কর্মবিনিয়োগ কেন্দ্রে অসাধু কর্মচারিদের যোগসাজসে
থেকে বিচ্যুত কিছু ছেলে আয়ের উৎস হিসাবে ধরে নিয়ে দালালির ব্যবসা করে।
যুবক ছেলেরা যখন কর্মবিনিয়োগ কেন্দ্রে যায় তখন ওদের কাছ থেকে টাকা পয়সা
করছে! আমি বিশেষভাবে জানি, টাকা নিয়ে সিনিওরিটি করা হয়। বাতিল কার্ড নম্বর
নাম পাঠানোর ব্যবস্থা করা হয়। কোনও সংস্থা যদি নোটিফাই করে তা ডিলে করে
না প্রার্থীত প্রার্থীর নাম সিনিওরিটির বেসিসে আসে ততক্ষণ পর্যন্ত স্পন্সর করে
স্থানীয় কোনও ছেলেদের চাইতে তাদের সুযোগ আরও বেশি হয়।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিয়ালদহ স্টেশন অগ্নিগর্ভে পরিণত হ
সেখানে বেশ কিছুদিন ধরে টাইমটেব্‌ল মেইনটেন হচ্ছে না যথাযথভাবে। রেল প্রশাসন
যাত্রীদের হয়রানি করছে। অবিলম্বে পূর্ব রেলকর্তৃপক্ষ যদি জরুরী ব্যবস্থা না নে-
টেব্‌ল যদি না মেইনটেন করেন, নিয়মিত ট্রেন চলার ব্যবস্থা যদি না করেন তে
কোনও সময়ে শিয়ালদহ স্টেশন সংবাদপত্রের শিরোনামে আসবে। মাননীয় মুখ্য
মাননীয় পরিবহন মন্ত্রীর কাছে অনুরোধ করছি, অবিলম্বে পূর্বরেল কর্তৃপক্ষের সঙ্গে
বলুন। আজকে রেল প্রশাসন ভেঙে পড়েছে। যাত্রীদের হয়রানি করা হচ্ছে। ঘন্টার পর
যাত্রীরা দাঁড়িয়ে আছে। যে যার নিজের নিজের জায়গায় ফেরৎ যদি সময়মতো না
পারেন তাহলে যে কোনও মুহূর্তে একটা সাংঘাতিক দুর্ঘটনা ঘটে যেতে পারে। আ
পরিস্থিতি ভেঙে পড়তে পারে।

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে পর্যটন
মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। আমার নির্বাচনী এলাকা
দিঘার সন্নিকটে অবস্থিত এবং রাজ্য সরকারের কিছু গুরুত্বপূর্ণ ভূমিকা নেওয়ার
ওখানে ইতিবাচক পদক্ষেপ সৃষ্টি হওয়ার ফলে এখন বহু ভ্রমণার্থী ওখানে যাচ্ছেন
সমস্ত এলাকায় ঘুরে বেড়াচ্ছেন। কিন্তু ইতিমধ্যে একটা সমস্যার সৃষ্টি হয়েছে। আগে
বুকিং না করে চলে যান এবং পিকআওয়ার্সে যাওয়ার জন্য তাঁরা সেখানে থাকতে
পারেন না। এর জন্য যাতে ইনফ্রাস্ট্রাকচার গড়ে ওঠে, যেহেতু একটা দীর্ঘস্থায়ী ব্যা
কিন্তু তার পাশাপাশি অস্থায়ীভাবে পর্যটকদের রাখার জন্য যদি পর্যটন দপ্তর কোন
নেন তার জন্য অনুরোধ করছি।

**শ্রী ভন্দু মাঝি ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পৌর
আকর্ষণ করছি। পুরুলিয়া মহকুমার একটা জায়গা বহরমপুর, শহর একটা অন্যতম
সেখানে জনসংখ্যা ২০ থেকে ২৫ হাজার। স্বাভাবিকভাবেই সেখানে পৌরসভা হয়
—যেখানে ১০ হাজার জনসংখ্যা হলে পৌরসভা হয়—কিন্তু ওখানে এখন পর্যন্ত

। রেগুলেটেড মার্কেট রয়েছে, ওখানে ৩০ থেকে ৪০ হাজার লোক দৈনন্দিন ব্যবসার জন্য। আমি অনতিবিলম্বে ঐ বহরমপুর শহরে যাতে পৌরসভা করা হয় তার জন্য দাবি করছি।

শ্রী আব্দুস সালাম মুন্সী : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা এলাকা কালীগঞ্জের বিভিন্ন গ্রামে প্রায় ৫/৬ বছর গ্রামীণ বৈদ্যুতিকরণের জন্য চেষ্টা করা হচ্ছে, কিন্তু আজ পর্যন্ত সেই সমস্ত গ্রামে তিকরণের কোনও ব্যবস্থা করা হয়নি। মীরজাপুর গ্রামের মানুষেরা দীর্ঘদিন ধরে চেষ্টা ছেন আজও কিছু হয়নি। মাননীয় বিদ্যুৎ মন্ত্রীকে বার বার অনুরোধ করা হয়েছে, আজ কোনও ব্যবস্থা করেননি, তাই আমি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অনতিবিলম্বে এই জায়গায় মীরজাপুর, জানকিনগর, পাগলানডী, আমালপুর, রহিপুর, সাজপুর, পলাশী পাড়া, পলাশী আশাপাড়া, পলাশী ডাঙ্গাপাড়া, আরামডাঙ্গা ও পাথরজোমা প্রভৃতি গ্রামে তের ব্যবস্থা করা হয়।

श्री मनोहर तिरकी : सर, मै आपके माध्यम से वनमंत्री का ध्यान आकर्षित करना ना हूँ। इस राज्य में गैरकानूनी तरीके से हो रही गाछ कटाई की ओर विशेषकर उत्तर ल वक्सा टाइगर प्रोजेक्ट वहाँ से लेग करीब २० हजार लोग जरे फोरेस्ट पर र्गाल और फोरेस्ट भिलेजर है, जिसमें अधिकांश आदीवासी सम्प्रदाय के हैं, उनको नहीं मिल रहा हैं। काम नही मिलने के कारण गैर कानूनी टंग से गाछ कटाई वढ़ है। मैं माननीय मंत्री से अनुरोध करुगा कि इन फोरेस्ट भिलेजर को काम मिले। गो को जो पंचायत मे सुविधा दी जाती हैं। वह सब इनलोगो को भी दिया जाए। य सरकार की ओर से दी जानेवाली सहायता इसलोगों को भी मिले। इन लोगो के मे भी ध्यान दे। फोरेस्ट भिलेजर को वढ़ावा देने के लिए पंचायत की तमाम सुविधा ा जाए। इनलोगों को अवसर देने की व्यवस्था करे।

[1-20 – 1-30 p.m.]

শ্রী প্রশান্তপ্রধান : মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দিঘা যাবার একটি বিকল্প রাস্তা রয়েছে, সেটা বাদকুল-এগরা হও যাওয়া যায়। কিন্তু ঐ ৫২ কিলোমিটার দৈর্ঘের রাস্তাটির অবস্থা অত্যন্ত খারাপ এবং র মধ্যে আট-দশ কিলোমিটার রাস্তা বাস চলাচলের অযোগ্য, যে কোনও সময়ে দুর্ঘটনা তে পারে। কিছুদিন আগে ঐ রাস্তা রিপেয়ারের জন্য টেন্ডার হয়েছিল, কিন্তু কোনও কাজ নি, কিছু কংগ্রেসি কনট্রাক্টর রয়েছে যারা বিভিন্ন সময়ে হাইকোর্টে ছুটে যাচ্ছে, ফলে ওর কাজ হচ্ছে না। ঐ রাস্তা যাতে ঠিকমতো রিপেয়ার করা হয়, সরকারি টাকা যাতে

সুষ্ঠুভাবে খরচ হয় তারজন্য আমি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নিত্যানন্দ অধিকারী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আ করছি। আমার নির্বাচনী কেন্দ্র ময়নাগুড়ি হচ্ছে গেটওয়ে অফ ভুটান, গেটওয়ে অফ ভু অ্যান্ড আসাম, সিংহদ্বার বলে উত্তরবঙ্গের। কিন্তু ৩১ নং জাতীয় সড়ক যখন সম্প্রসারণ হল তখন ময়নাগুড়ির উপকণ্ঠে গিয়ে তা থমকে গেল। ঐ রাস্তাটিকে ময়নাগুড়ি সম্প্রসারিত করতে হলে সেখানকার একটা সঙ্কীর্ণ সেতু জর্দা সেতুর সম্প্রসারণ করা দর কিন্তু কেন্দ্রীয় সরকারের অনুমোদন এই ব্যাপারে পাওয়া যাচ্ছে না। বলা হল উত্তর দক্ষিণ বাইপাস করে সংযোগ করা হবে। আজকে দুই দশক হয়ে গেল, রাস্তার জন্য যে অধিগ্রহণ করা হয়েছে তারজন্য ক্ষতিপূরণ পর্যন্ত দেওয়া হয়নি। শুধু মাত্র সেখানে কাজ হয়েছে, কিন্তু রাস্তা সম্প্রসারিত হয়নি। আমি বিষয়টার প্রতি পূর্তমন্ত্রীর দৃষ্টি আ করছি।

**শ্রী খারা সোরেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আ করছি। দক্ষিণ দিনাজপুর জেলায় একটি ফুড কর্পোরেশনের অফিস ছিল, কিন্তু সেটা মা স্থানান্তরিত করা হচ্ছে। আমরা লক্ষ্য করেছি, ১৯৮৭-৮৮ এবং ১৯৯১ সালের বন্যার যেভাবে খাদ্য বিলি করা হয়েছে তারজন্য ঐ অফিস সেখানে থাকা প্রয়োজন। ঐ অনেক চাল-কল রয়েছে এবং তারা লেভিও দিচ্ছেন, কিন্তু এই ব্যবস্থার ফলে ঐ চাল মালদায় গিয়ে জমা হবে। তাছাড়া ঐ অফিস তুলে নেওয়া হলে ৭০ জন মালদায় ট্রান্সফার হবেন এবং ১৪০ জনের মতো কর্মচারী চাকরি হারাবেন। তাই যা অফিস সেখানেই রাখা হয় তারজন্য আপনার মাধ্যমে কেন্দ্রীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আ করবার জন্য আমাদের খাদ্যমন্ত্রীর কাছে অনুরোধ রাখছি।

## ZERO HOUR

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আ মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকের বর্তমান পত্রিকা দেখেছি, সারা আন্ত্রিক রোগ ছড়িয়ে পড়েছে। আমাদের জেলার স্বরূপনগরের এম. এল. এও এই ১১১ জনের মৃত্যুর কথা উল্লেখ করেছেন, স্বাস্থ্যমন্ত্রীও এই ব্যাপারে বিবৃতি দিয়েছেন, দেখা যাচ্ছে যে, জেলা এবং মহকুমা হাসপাতালগুলিতে পর্যন্ত কোনওরকম ওষুধ আজকে গ্রামে-গঞ্জে যেখানে আন্ত্রিক রোগে মানুষ মারা যাচ্ছে সেখানে দেখা যাচ্ছে কোনওরকম প্রিভেন্টিভ মেজার নেওয়া হচ্ছে না, হ্যালোজেন ট্যাবলেট দেওয়া হচ্ছে ব্লিচিং পাউডার দেওয়া হচ্ছে না। হাসপাতালগুলিতে স্যালাইনও পাওয়া যাচ্ছে না, প

ওয়েলগুলিকে রিসিঙ্কিং করে তার মধ্যে ব্লিচিং পাউডার দেবার ব্যবস্থা করা হচ্ছে মাধ্যমে আমি স্বাস্থ্যমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি, বিধানসভায় এসে এ-সম্বন্ধে তিনি বিবৃতি দেন।

রা কি পদ্ধতি অবলম্বন করেছেন কি মেজার নিয়েছেন যাতে করে এতগুলো যাচ্ছে এবং আক্রান্ত হচ্ছে তার একটা ব্যবস্থা হতে পারে। ব্যাপকহারে মানুষগ্রামে এবং বহু আক্রান্ত হচ্ছে। অনেকে বাড়িতেই মরে যাচ্ছে, হাসপাতালে আর আসতে হাসপাতালগুলিতে ওষুধ নেই, একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে। এখানে কলেজ থেকে কিংবা কোনও হাসপাতাল থেকে মেডিক্যাল টিম পাঠানো হোক। টম পাঠানো হোক। গ্রামে গ্রামে নার্স এবং ডাক্তার দেওয়া হোক। আমার জেলাতে ধনের ব্যবস্থা করা হোক এবং টিউবওয়েলগুলো ব্লিচিং পাউডার দিয়ে পানীয় জল করার ব্যবস্থা করা হোক। যুদ্ধকালীন অবস্থা হিসাবে মনে করে স্বাস্থ্যমন্ত্রী এই ষ্ট দিন এবং জেলায় জেলায় মানুষদের চিকিৎসার ব্যবস্থা করে তাদের রক্ষা করুন।

**ানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের ণ করছি তথা মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। কিছুদিন পরেই ১৪০০ হবে। সরকারি পক্ষ থেকে পশ্চিমবঙ্গের নাম পরিবর্তিত হওয়ার একটি প্রস্তাব কারে দেওয়া হয়েছে। সেই পটভূমিতে দাঁড়িয়ে আমি আবেদন রাখছি যে, কলকাতা ংরাজি নাম 'ক্যালকাটা', হিন্দি নাম 'কোলকাত্তা'—এই দুই নামের পরিবর্তন করে মন আছে কলিকাতা সেই নামই রাখা হোক। হিন্দিতে এবং ইংরাজি এই উভয় া হোক কে ও এল কে এ টি এ অর্থাৎ কলকাতা। ইংরাজরা কলকাতা উচ্চারণ রতে না বলে 'ক্যালকাটা' উচ্চারণ করত। সুতরাং ১৪০০ সালে 'ক্যালকাটা' এই নাম এবং হিন্দি 'কোলকাত্তা' এই নাম পরিবর্তিত হয়ে কলকাতা নামাঙ্করণ করা ঃ সুদূর বিদেশেও যেন এই 'কলকাতা' এই নামে পরিচিত হয় সেই দিকে দৃষ্টি বেদন রেখে আমার বক্তব্য শেষ করছি।

**সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মানব মুখার্জি মহাশয় যে পটভূমিকা লোচনা শুরু করেছেন সেই পটভূমিকাকে আমি স্বাগত জানাই। আজকে যেখানে সর্বত্র ব্যবহার প্রয়োজন সেই হিসাবে তিনি ক্যালকাটার নাম পরিবর্তন করে যে কলকাতা করার কথা বলেছেন এতে আমি স্বাগত জানাই এবং এতে কোনও বিতর্কের বিষয় সেই সঙ্গে সঙ্গে বহরমপুরকে ইংরাজিতে যে 'বেরহামপুর' বলা হয় মেদিনীপুরকে এবং কাঁথিকে 'কন্টাই' বলা হয় সেটাও পরিবর্তন করে বাংলাতে যেমন বলা পুর, মেদিনীপুর এবং কাঁথি সেইভাবে রাখা হোক। এই ব্যাপারে বুদ্ধদেববাবু যে

প্রস্তাব এনেছেন যে ১৪০০ সালে পশ্চিমবঙ্গের নাম পরিবর্তন করার, তাতে এটাও স্ব উপনীত হোক এই আবেদন আমি রাখছি।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এখানে মাননীয় সদস্য মুখার্জি যে প্রস্তাব এনেছেন যে বাংলায় কলকাতা যেমন নাম আছে সেইভাবে ইংরা হিন্দিতেও যাতে নাম করা হয় কলকাতা এই প্রস্তাবকে সমর্থন জানাই। বাংলা ভাষা রাজ্যের কাজকর্ম হয় এবং বিধানসভার কাজকর্ম হয় সেই ব্যাপারে মাননীয় অধ্যক্ষ দৃষ্টি দিতে অনুরোধ করছি। মাননীয় বুদ্ধদেববাবু যে প্রস্তাব দিয়েছেন পশ্চিমবঙ্গ নাম করার জন্য তাঁকে ধন্যবাদ জানাই। তিনি যে রাজ্যে বাংলা ভাষার ব্যবহার প্রবর্ত ব্যবস্থা করেছেন এবং বাংলা সংস্কৃতির ক্ষেত্রে একটি দৃষ্টান্ত স্থাপন করেছেন তারজন্য ধন্যবাদ জানাই। রবীন্দ্র শতবর্ষের সময়ে আমাদের রাজ্যে এইরকম একটা কথা হয় আমাদের রাজ্যের অর্থাৎ পশ্চিমবঙ্গের সমস্ত কাজকর্ম বাংলা ভাষাতেই করা হবে দুর্ভাগ্যের বিষয় যে, শতবর্ষ কেটে গেল, আমরা ইতিমধ্যে প্রায় ৩২ বছর চলে এলা তবুও বাংলা ভাষায় সমস্ত কাজকর্ম হচ্ছে না। সেইজন্য আমি আপনার মাধ্যমে করছি যে, যাতে রাজ্যে এই বাংলা ভাষার প্রচলন হয় এবং প্রশাসনিক দিক থেকে এর ব্যবহার হয় সেইদিকে দৃষ্টি দেবেন।

[1-30 – 1-40 p.m.]

**শ্রী নরেন হাঁসদা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য মানববাবু যেটা আমি তাঁর সঙ্গে একমত যে কলকাতার নামকরণ হোক এবং বাংলা ভাষা মর্যাদা পা দাবি করছি। আমার প্রশ্ন হল, আমি বাঙালি না বিহারী না উড়িষয়া এটা আমি সঠি বুঝতে পারছি না। আমি কে? মানববাবু বাঙালি, উনার মাতৃভাষা বাংলা। কি বাঙালি, বিহারী না উড়িয়া, আমি কে? আমি ভারতীয়, কিন্তু আমি বাঙালি নই, আমি নই, আমি উড়িয়া নই। মোট ৩।। কোটি ঝাড়খণ্ডী মানুষ, এদের ঝাড়খণ্ডী ভাষাকে দেওয়া হোক। বাংলা ভাষা মর্যাদা পাক এটা আমরা চাই, সঙ্গে সঙ্গে ঝাড়খণ্ডী ভা স্বীকৃতি দেওয়া হোক।

**শ্রী মানব মুখার্জি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, এই সম্পর্কে আমি নরেনবাবুকে রায়ের একটি কবিতা শোনাই—

"খিলখিল্লির মুল্লুকেতে থাকত নাকি দু বেড়াল,
একটা শুধোয় আর একটাকে, তু বেড়াল না,
মুই বেড়াল?"

উনি যে সব প্রশ্ন করছেন সুকুমার রায় পড়লে উনি তার উত্তর পেয়ে যা

মিঃ স্পিকার ঃ মাননীয় সদস্য নির্মল দাস মহাশয় যে কথা বলেছেন তার উত্তরে বলছি
র বিধানসভায় সব কিছু বাংলায় করা যায়, আইন প্রণয়ন করা ছাড়া। আমাদের
নে আছে বাংলা ভাষায় আইন প্রণয়ন করতে হলে হিন্দি অনুবাদ দিতে হবে অথেনটিক্যাল
সেবে। যদি কোনও শব্দের ব্যাখ্যার প্রয়োজন হয়, তাহলে হিন্দি শব্দ গ্রহণ করা হবে,
গ্রহণ করা হবে না। কোনও প্রান্তিক ভাষায় আইন করতে গেলে হিন্দির অনুবাদ থাকা
র। যার ফলে সর্ব ভারতীয় স্তরে হিন্দি ভাষী রাজ্যগুলিতেও আইন প্রণয়ন করেন
তে। কারণ একটা লিমিটেশন আছে। তামিলনাড়ু থেকে আরম্ভ করে ইভিন গুজরাটও
গুজরাটি ভাষায় আইন প্রণয়ন করতে পারেন না, তাদের ইংরাজিতে আইন প্রণয়ন
হয়। তার কারণ গুজরাটিতে আইন প্রণয়ন করতে গেলে হিন্দিতে আগে করতে হবে।
থা হচ্ছে, আইন প্রণয়নটা ইংরাজিতে করতে হবে। কিন্তু সরকারি দপ্তরের কাজ বাংলা
করা যেতে পারে।

শ্রী নির্মল দাস ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বিশেষ করে বলছি, এর
আমি বলেছি শিয়ালদহে বিপর্যয়ের কথা। প্রকৃত পক্ষে সাম্প্রতিক যে ভাড়া বেড়েছে
বাজেটে, তার বিরুদ্ধে আজকে পশ্চিমবাংলার সমস্ত বামপন্থী ছাত্র, যুব সংগঠন, তারা
রেল রোকো আন্দোলন শুরু করেছে সকাল থেকে ১২ ঘন্টার জন্য। প্রকৃত পক্ষে
বাংলার মানুষ এতে সামিল হয়েছে, যাত্রীরা নাকাল হলেও তারা সামিল হয়েছেন।
দের ক্ষোভ এবং বিক্ষোভ থেকে শিক্ষা গ্রহণ করে কেন্দ্রের জনবিরোধী সরকার মানুষের
যে ভাড়া বৃদ্ধি চাপিয়ে দিয়েছে তা প্রত্যাহার করে নিন। এই দাবি আমি এই সভার
কেন্দ্রীয় সরকারের কাছে রাখছি এবং আপনার মাধ্যমে কেন্দ্রীয় রেল মন্ত্রীর বিষয়টির
দৃষ্টি আকর্ষণ করছি। আজকে পশ্চিম বাংলায় ছাত্র যুবরা যে প্রতিরোধ আন্দোলন,
ল রোকো' আন্দোলন করলেন তা দেখে আমি আশা করব কেন্দ্রের জনবিরোধী সরকার
গ্রহণ করবেন।

শ্রী আব্দুস সালাম মুন্সী ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি বিদ্যুৎ
র কিছু দিন পূর্বের একটি সার্কুলারের প্রতি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।
দিন আগে বিদ্যুৎ দপ্তর থেকে একটা সার্কুলার ইস্যু করা হয়েছে—যে সমস্ত এলাকায়
র্মার ইত্যাদি চুরি হয়ে যাওয়ার জন্য বিদ্যুৎ সরবরাহ বিঘ্নিত হচ্ছে যে সমস্ত এলাকায়
করে যন্ত্রপাতি বসিয়ে বিদ্যুৎ সরবরাহ করার জন্য যে ব্যয় হবে তার ৫০% সেই
র কনজিউমারদের দিতে হবে। চুরি হলে বা পুড়ে গেলে কনজিউমারদের ৫০% খরচ
রতে হবে। এই সার্কুলারের পরে আবার একটা সার্কুলার দিয়ে বলা হচ্ছে, ১৯৯৩
১শে আগস্ট পর্যন্ত এ সার্কুলার আপাতত পেন্ডিং থাকবে। অর্থাৎ আপাতত ৫০%
জমা দিতে হবে না। ৩১শে আগস্ট পর্যন্ত পূর্বের সার্কুলারটা কার্যকর হবে না। এতে
মনে হচ্ছে ৩১শে আগস্ট-এর পরে ওটা কার্যকর হবে। অর্থাৎ যদি কোথাও যন্ত্রপাতি
য় বা পুড়ে যায় তাহলে গ্রাহকদের ৩১শে আগস্ট-এর পর থেকে ৫০% খরচ বহন

করতে হবে। তাদের এই খরচ দিতে বাধ্য করতে হবে। আমার মনে হয় এটা জনস্বার্থ বিরোধী কাজ। এর ফলে গ্রামের মানুষ গ্রামীণ বৈদ্যুতিকরণের সুযোগ-সুবিধা বঞ্চিত হবে। তাই আমি বিদ্যুৎ মন্ত্রীকে অনুরোধ করছি তিনি অবিলম্বে এ সার্কু সম্পূর্ণরূপে প্রত্যাহার করে নিন।

**শ্রী অঞ্জন চ্যাটার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আজকে গোটা জুড়ে বাম এবং গণতান্ত্রিক ছাত্র এবং যুব-সংগঠনগুলি কেন্দ্রীয় সরকারের রেল বা এবং রাজ্যের বকেয়া রেল প্রকল্পগুলি না দেওয়ার প্রতিবাদে রেল অবরোধ আন্দোলন ব স্যার, আপনি জানেন এমন কি ১৯৯১-৯২ সালের আর্থিক বছরে রাজ্যের যে রেল প্রকল্প কথা ঘোষণা করা হয়েছিল সেগুলির কাজও এখনও পর্যন্ত শুরু হয়নি। এ অবস্থায় এই সভা থেকে দাবি করছি যে, কেন্দ্রীয় সরকার অবিলম্বে জনবিরোধী রেল বাজেট প্র করে নিন এবং আমাদের রাজ্যসহ গোটা উত্তর-পূর্বাঞ্চলের প্রতি রেল-পথ নির্মাণ সম্প্রসারণের ক্ষেত্রে যে বঞ্চনা করা হচ্ছে তা বন্ধ হোক। তাঁরা আমাদের রাজ্যের ব রেল প্রকল্পগুলির অনুমোদন দিন এবং সেগুলির কাজ শুরু করুন। যে প্রকল্পগুলি ইতি অনুমোদন পেয়েছে সেগুলির কাজ শুরু করে শীঘ্র সম্পূর্ণ করুন।

**শ্রী সৌগত রায়ঃ** স্যার, আপনি নিশ্চয়ই সংবাদপত্রে দেখেছেন যে, গতকাল রশিদ আর একটা ডেরা ধরা পড়েছে ফ্রী স্কুল স্ট্রীটে। সেখানে মোগল দরবার বলে তার অফিস ছিল এবং সেখানে ওয়েস্ট পেপারের বিরাট ব্যবসা চলত। কিন্তু কি ভাবে রশি ছেড়ে দেওয়া হচ্ছে দেখুন। পুলিশ তাকে ছেড়ে দিচ্ছে। সকালবেলা পুলিশের কাছে এ খবর যায়। তা সত্ত্বেও বিকেল পর্যন্ত পুলিশ সেখানে যায়নি। লালবাজার থেকে ফোর্স নি। ফলে সেখান থেকে সমস্ত লোক পালিয়ে যেতে সুযোগ পায় এবং ইনক্রিমি ডকুমেন্টসগুলি উধাও হয়ে যায়। বিকেলে সেখানে মাত্র দু'জন পুলিশ অফিসার যান। অ বার বার শুনছি পুলিশের একাংশ রশিদ খানের সঙ্গে যুক্ত। পুলিশ রিপোর্ট দিয়েছে শাসক-দলকে টাকা দেয়। শুধু মূল শাসক-দলকেই নয়, শাসক দলগুলির আর একটা যাদের বৌবাজার স্ট্রীটে অফিস রশিদ তাদেরও টাকা দেয়। এখন এগুলি পুঙ্খানুপুঙ্খরূপে করা দরকার। আমরা এবিষয়ে সম্পূর্ণ এক-মত যে, এক মাত্র সি. বি. আই. তদন্ত হ পুলিশের না বলা কথা সব বেরিয়ে পড়বে এবং মাফিয়া ডন রশিদের সমস্ত লীঙ্ক একরূপে হবে।

[1-40 – 2-30 p.m.]

(including adjournment)

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্রঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সৌগতবাবু এই মাত্র যা বলে আমি তার প্রতিবাদ করছি। আমি আপনার মাধ্যমে বলতে চাই, রেলের ভাড়া যেটা বা সেটা তো বাড়ছেই, কিন্তু উত্তরবঙ্গে যারা যায় তাদের প্রতিদিন এই ফরাক্কা ব্যারেজের উ

। যাবার জন্য যেদিন থেকে আরম্ভ হয়েছিল সেইদিন থেকে টাকা (ট্যাক্স) দিতে হচ্ছে। র ভাড়া এ. সি. টু-টায়ার ১১৫ টাকা, ফার্স্ট ক্লাস ৫৯ টাকা। স্লিপার করেছে ৫৮ টাকা। সি চেয়ারকার ৪৭ টাকা। থ্রি-টায়ার ৩৩ টাকা। এছাড়া ব্রিজের ট্যাক্স দিতে হবে। আমার বা হচ্ছে আর কদিন এইভাবে ট্যাক্স দিতে হবে? এই ট্যাক্স মকুব করার জন্য কেন্দ্রীয় কারকে বলা হোক। এখন ভাড়া বাড়ার সঙ্গে সঙ্গে ব্রিজের ট্যাক্সও বেড়ে গেছে। ৫৯ টাকা জর ট্যাক্স সেখানে করে দিয়েছে। সাধারণ মানুষের স্বার্থে একটা প্রস্তাব করে কেন্দ্রীয় কারকে ব্রিজের ট্যাক্স তুলে দেওয়ার ব্যাপারে বলা হোক।

**শ্রী মানিক ভৌমিক ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ ছি। শ্রী অজিত পাঁজা যখন পশ্চিমবাংলার স্বাস্থ্যমন্ত্রী ছিলেন তখন গ্রামীণ স্বাস্থ্যকে আরও মুখী করার জন্য তিনি প্রতিটি গ্রাম-পঞ্চায়েত সংলগ্ন এলাকায় দাতব্য হোমিওপ্যাথি কিৎসালয় খুলেছিলেন। যাদের নিয়োগ করা হয়েছিল তাদের স্যালারি দেওয়া হবে বলা ছিল। কিন্তু আমি দেখছি, এই ভ্রষ্টাচারী বামফ্রন্ট সরকারের আমলে ঐসব স্বাস্থ্যকেন্দ্রগুলি -ধুঁকে চলছে। গত ১৯৯২-৯৩ সালের মার্চ মাস পর্যন্ত ঐসব স্বাস্থ্যকেন্দ্রের ডাক্তার এবং দের ভাতা দেওয়া হয়নি। যেখানে মানুষ আন্ত্রিকে মারা যাচ্ছে, হাসপাতালে ওষুধ নেই, ক্তার নেই, নার্স নেই, কমপাউন্ডাররা আসে না, সেখানে যখন প্রতিটি গ্রাম-পঞ্চায়েত কায় ঐসব ডাক্তার এবং কর্মীরা কাজ করছেন, তখন তাদের ভাতা দেওয়া হোক।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার পাণ্ডুয়া এলাকায় যে গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রটি রয়েছে ানে একটি এক্স-রে মেশিন বসানো হয়েছে এবং ঘর তৈরি করা হয়েছে। কিন্তু একজন নিসিয়ান না যাবার ফলে সেই এক্স-রে মেশিনটি নষ্ট হয়ে যেতে বসেছে। কয়েক লক্ষ ব্যয় করে এই মেশিন বসানো হয়েছে, কিন্তু তা কাজে লাগানো যাচছে না। এর ফলে কার মানুষের কষ্ট হচ্ছে। দূর-দূরান্তে গিয়ে তাদের ছবি তুলতে হচ্ছে। তাই আমি নার মাধ্যমে আবেদন করছি এই বিষয়ের প্রতি নজর দিন।

**শ্রী জটু লাহিড়ী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কয়েকদিন ধরে আন্ত্রিক নিয়ে আলোচনা হ। আমার নিজের কেন্দ্রে আন্ত্রিকে ৫ জন মারা গেছে। এ ব্যাপারে যদিও আমরা সবাই ছি, কিন্তু স্বাস্থ্য দপ্তর এ ব্যাপারে নির্বিকার। দুইল্যা, উনসানি, বালিটিকুরী, জগাছা, শান্তিনগর তি এলাকায় ঘরে-ঘরে আন্ত্রিক রোগ হয়েছে। স্বাস্থ্য দপ্তরকে এ ব্যাপারে বারবার জানানো ছে। শুধু কিছু ব্লিচিং পাউডার, কিছু হ্যালোজেন ট্যাবলেট দিয়ে দায়িত্ব পালন করেছে। লা এবং হাওড়া হাসপাতালে রোগীরা বেড পাচ্ছে না। বাড়ির লোকেরা স্যালাইনের ন নিয়ে দাঁড়িয়ে আছে। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, এ ব্যাপারে ব্যবস্থা নেওয়া হোক।

**শ্রী প্রবীণ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর

দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল আমার বিচিত্র অভিজ্ঞতা হল। এ. আই. সি. সি. অধি
শেষ করে হাওড়া স্টেশনে ফিরলাম। ফিরে ট্যাক্সি নেব বলে দাঁড়ালাম, যাব
কনস্টিটুয়েন্সিতে। ট্যাক্সি স্ট্যান্ড-এর ওখানে যে পুলিশ চার্জে ছিলেন তাঁকে বললাম।
বললেন, ট্যাক্সি অতদূর যাবে না, আপনি দালালের মাধ্যমে ট্যাক্সি ধরুন। দালালকে
৫০০ টাকা না দিলে যাবে না। আমার বক্তব্য হচ্ছে, পুলিশ বলছে, দালালের মাধ্যমে
ধরতে। এইভাবে হাওড়া স্টেশনে একশ্রেণীর পুলিশ, দালাল এবং ট্যাক্সি ড্রাইভাররা
অত্যাচার শুরু করেছে সে ব্যাপারে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করুন যাতে সাধারণ
সুষ্ঠুভাবে যাতায়াত করতে পারে তারজন্য ব্যবস্থা গ্রহণ করার অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি ব্যাপারে
স্পোর্টস মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে Indian Air
Gold Cup. অত্যন্ত জনপ্রিয়, পশ্চিমবঙ্গে তো বটেই, সেই খেলাটা শুরু হয়েছে, অল
ফুটবল ফেডারেশন থেকে নির্দিষ্ট টাইম করে দেওয়া হয়েছে, সেই শিডিউল থাকা
মোহনবাগান গ্রাউন্ডে খেলার ব্যবস্থা করা সত্ত্বেও হঠাৎ যিনি পুলিশ কমিশনার তিনি
আইনশৃঙ্খলার কি অবস্থা, পুলিশ দিতে পারবেন না। অতএব যুব ভারতী ক্রীড়াঙ্গনে
করতে বাধ্য করলেন। ওখানে শেষ মুহূর্তে কোনও গাড়ি পাওয়া যায় না, এত ভাল
মোহনবাগান, ইস্টবেঙ্গল, মহামেডান স্পোর্টিং তা ছাড়া বাংলাদেশ কত ফুটবল টীম
খেলছে কোনও ফুটবল প্রেমী ১০/১২ জনের বেশি যেতে পারে না, প্রথম শ্রেণীর
হওয়া সত্ত্বেও বর্তমান পুলিশ কমিশনার তাঁর আপত্তির কারণ—আগের পুলিশ কমিশনার
কে. সাহা, তার পেট্রন, এই দুই পুলিশ কমিশনারের ঝগড়ার ফলে ফুটবল প্রেমীদের অ
একটু বুঝে দেখুন। মাননীয় অম্বিকাবাবু, আমি যারা ফুটবল খেলা দেখি, এবং প্রা
কোটি টাকা এই টুর্নামেন্টের সঙ্গে যুক্ত ওখানে স্পনসর্ড পেলনা। পুলিশের অত্যাচারে
হচ্ছে, পুলিশের অত্যাচারে ফুটবল খেলা মার খাচ্ছে, পুলিশ কি ধর্মের ষাঁড় হয়ে গে
আপনি যদি আমাদের সেমিফাইনাল এবং ফাইনাল খেলাটা দেখার একটু সুযোগ করে
তাহলে আমরা এ টুর্নামেন্টের খেলাটা একটু দেখতে পাই।

**শ্রী নরেন হাঁসদা :** স্যার, একটি গুরুত্বপূর্ণ সমস্যার সমাধানের জন্য আমি মন্ত্রী ম
দৃষ্টি আকর্ষণ করছি। ঘরের মধ্যে যদি কুমীর থাকে তাহলে পরিবারের যে অবস্থা হয় ঝাঁ
এক নম্বর ব্লকে লালগড়ে সেই অবস্থা হয়েছে। ওখানকার বি. ডি. ও. সরকারি টাকা
ইন হ্যান্ড রেখে দিয়েছেন প্রায় ৭০ থেকে ৮০ হাজার টাকার মতো। দুজন গ্রামসেবক
কনট্রাক্টরদের দিয়ে বাইরে সরকারি এবং বেসরকারি কাজ করিয়ে যে অংশ আসছে সেই
আত্মসাত করছে। প্রত্যেক মাসে বি. ডি. ও. ৭০ থেকে ৮০ হাজার টাকার কাজ বাই
কনট্রাক্টরদের দিয়ে করাচ্ছেন এবং সুদটা আত্মসাত করছেন।

(The House was then adjourned till 2.30 p.m.)

(ter adjournment)

.30 – 2-40 p.m.]

## CUSSION AND VOTING ON DEMAND FOR GRANT

### Demand No-21

**r. Speaker :** Now discussion on Demand No.21.

**e Printed Speech of Shri Jyoti Basu on Demand No-21 was taken as read)**

অধ্যক্ষ মহাশয়,

জ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে ১৯৯৩-৯৪ সালে ব্যয় নির্বাহের জন্য াবির অধীনে মুখ্যখাতঃ "২০৫৫-পুলিশ" বাবদ ৩৭৯,২০,২২,০০০ টাকা (তিনশ । কোটি কুড়ি লক্ষ বাইশ হাজার টাকা) মঞ্জুর করা হোক। ইতিমধ্যে ভোট-অন- ন্টে গৃহীত অর্থও এর মধ্যে ধরা হয়েছে।

। ঐ একই খাতে ১৯৯২-৯৩ সালে মোট ৩৪৮,৯৪,৫০,০০০ টাকা (তিনশ আটচল্লিশ রানব্বই লক্ষ পঞ্চাশ হাজার টাকা) মঞ্জুর করা হয়েছিল।

। বেতন ও ভাতা বৃদ্ধি, গাড়ি কেনা, নতুন নতুন পদ সৃষ্টি ইত্যাদির জন্য আরও ংস্থান রাখতে গিয়ে বিগত ১৯৯২-৯৩ সালের তুলনায় ১৯৯৩-৯৪ সালে ব্যয়-বরাদ্দ পয়েছে। পুলিশ প্রশাসনকে শক্তিশালী করার জন্য গাড়ি ও সাজ-সরঞ্জাম কেনা এবং পদ সৃষ্টির বিষয়টি আবশ্যক।

৪। বাজেট-সংক্রান্ত দাবি উপস্থাপিত করতে গিয়ে আমি বিগত বছরে যেসব গুরুত্বপূর্ণ ঘটেছিল এবং যেসব বিষয়ে স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের প্রশাসনকে ব্যাপৃত থাকতে ল সংক্ষেপে সেগুলি উল্লেখ করতে চাই। আজ দেশের কিছু অংশে আমরা সাম্প্রদায়িক, শী ও সন্ত্রাসবাদী শক্তির উদ্ভব ঘটতে দেখছি। কিছু কিছু শক্তির পিছনে রয়েছে ক্তির প্ররোচনা এবং ইন্ধন। এ-ধরনের বিপথগামী লোকজনের মোকাবিলা করতে গিয়ে বাড়াবাড়ি কিছু না হয় এবং রাজনৈতিক প্রক্রিয়ার মধ্যে দিয়ে যাতে তাদের ভারতীয় দেহের মূলস্রোতে ফিরিয়ে আনা যায় তা দেখা একান্ত জরুরি। অতএব, এইসব বিপদ করার জন্য আইন-বলবৎকারী সংস্থাগুলির সামর্থ্য বৃদ্ধি করা প্রয়োজন হয়ে পড়েছে।

.১। সভার সদস্যারা ভালভাবেই জানেন, ১৯৯২ সালের শেষ মাসটি সমগ্র জাতির ঃস্বপ্নের মতো দেখা দিয়েছিল। কিছু সংখ্যক তথাকথিত জাতীয় নেতা, রাজনৈতিক ও ধর্মীয় গোষ্ঠীর ভণ্ডামির দরুন দেশে বিশৃঙ্খলা ও অনৈক্যের সূত্রপাত হয়েছিল।

৪.২। দুর্ভাগ্যক্রমে পশ্চিমবঙ্গও এই সংক্রমণ থেকে মুক্ত ছিল না। ডিসেম্বর প্রথম সপ্তাহে কলকাতার কিছু অঞ্চলসহ এই রাজ্যের কিছু কিছু স্থানে সাম্প্রদায়িক মাথাচাড়া দিয়েছিল। হিংসাত্মক ঘটনায় পুলিশ ও সামরিক বাহিনীর গুলিতে নিহত সহ ২৯ জনের প্রাণহানি হয় এবং ১৬৮ জন আহত হন। এছাড়া, সম্পত্তির ক্ষতি সাধনের দরুন আর্থিক ক্ষতি হয়েছে। পরিস্থিতির সুযোগ নিয়ে সমাজবিরোধীদের অগ্নিসংযোগ ও অন্যান্য বিদ্বেষপ্রসূত কার্যকলাপের দরুনই মূলত সম্পত্তির ক্ষতি সাধিত হয়েছে।

৫। অবশ্য, ১৯৯২ সালের ১০ই ডিসেম্বর তারিখের পর আর কোনও বড় গোলযোগের খবর আসেনি। রাজ্য সরকার ও পুলিশ প্রশাসন প্রয়োজনের মুহূর্তে পরিচয় দিতে পেরেছিল এবং স্বাভাবিক জীবনযাত্রা গুরুতরভাবে ব্যাহত হওয়া সাফল্য রোধ করতে সক্ষম হয়েছিল। এই কালপর্বে কয়েকটি রাজ্যে জঘন্যভাবে রক্ত গেলেও পশ্চিমবঙ্গে কিছু কিছু অঞ্চলে বিক্ষিপ্তভাবে খুব অল্প সময়ের জন্য উপদ্রব ছিল। রাজ্যের জনগণ সাম্প্রদায়িক শক্তির কুৎসিত চক্রান্ত ব্যর্থ করে সাম্প্রদায়িক কাঠামো সুরক্ষিত রাখতে পেরেছিলেন। এইসব সাফল্যের জন্য আমি আমাদের সেনাবাহিনী, এবং সেই সঙ্গে পুলিশ প্রশাসনকে সাধুবাদ জানাচ্ছি। পরিস্থিতি আয়ত্তে জন্য রাজ্যের সশস্ত্র পুলিশ বাহিনীর সঙ্গে সেনাবাহিনী ও ই-এফ-আর কর্মীদের করা হয়েছিল। অত্যন্ত স্পর্শকাতর ও উপদ্রুত অঞ্চলসমূহে কার্ফু জারি করা হয়েছে যেসব অঞ্চলে উত্তেজনা ছিল সেইসব অঞ্চলে ফৌজদারি দণ্ডবিধির ১৪৪ ধারা বলে জারি করা হয়েছিল। বিগত ডিসেম্বর মাসের দুর্ভাগ্যজনক ঘটনাবলী ছাড়া আমাদে সাম্প্রদায়িক দাঙ্গার ঘটনা থেকে সম্পূর্ণ মুক্ত ছিল। এই রাজ্য বরাবরই সাম্প্রদায়িক ঘটনা থেকে মুক্ত।

৬। ১৯৯২ সালে এই রাজ্যে আইন-শৃঙ্খলা পরিস্থিতি অধিকাংশ ক্ষেত্রে শান্তি পশ্চিমবঙ্গ যে সব সময়েই জাতিভেদ থেকে মুক্ত থেকেছে, এটা রাজ্যের পক্ষে খু কথা। তফসিলি জাতি ও তফসিলি উপজাতিভুক্ত মানুষের ওপর নির্যাতনের ঘট

৬.১। মেদিনীপুর জেলার ঝাড়গ্রামে একজন লোধা তরুণীর আত্মহত্যার প্রে সম্ভাব্য কারণ অনুসন্ধান করার জন্য ১৯৫২ সালের তদন্ত কমিশন আইন মোতাবে তদন্ত কমিশন গঠন করা হয়েছে।

৭। এ বছর এমন কয়েকটি ঘটনা ঘটেছে যেগুলিতে পাঞ্জাবের জঙ্গীরা জ ১৯৯২ সালের আগস্ট মাসে বাঁকুড়া জেলায় পাঞ্জাবের সন্দেহভাজন জঙ্গীদের সঙ্গে সংঘর্ষ হয়। দু'জন সন্দেহভাজন জঙ্গী নিহত হন এবং কয়েকজন পুলিশকর্মী অ দেখা গেছে, এ ক্ষেত্রে পুলিশকর্মীর প্রশংসনীয়ভাবে তাদের ভূমিকা পালন করেছে থেকে পাওয়া তথ্যের ভিত্তিতে সন্দেহভাজন জঙ্গীদের গ্রেপ্তারের অন্যান্য ঘটনাও

নায় পাঞ্জাবের কয়েকজন জঙ্গী কলকাতায় এসে তাদের এক সহযোগীকে গুলি করে রছিল। এটা উৎসাহব্যঞ্জক যে পুলিশ অন্যান্য রাজ্য থেকে আসা সন্ত্রাসবাদীর গতিবিধির জরদারি জোরদার করেছে। উদ্ভুত পরিস্থিতির মোকাবিলা করার জন্য বিশেষভাবে প্ত পুলিশকর্মীদের প্রস্তুত রাখা হয়েছে। সন্ত্রাসবাদ দমনকারী এইসব স্কোয়াডকে যাতে পযুক্ত সাজ-সরঞ্জাম দেওয়া যায় এবং প্রশিক্ষণ দেওয়া যায় তা সুনিশ্চিত করার জন্য হণেরও উদ্যোগ নেওয়া হয়েছে। এ বিষয়ে আরও ভালভাবে সমন্বয় সাধনের উদ্দেশ্যে রাজ্যের পুলিশের সঙ্গেও ঘনিষ্ঠ যোগাযোগ রাখা হচ্ছে।

। ১৯৯৩ সালের ১৬ই মার্চ কলকাতার বউবাজার স্ট্রীটের বোমা বিস্ফোরণের ঘটনা র্মবিদারক, কারণ এর ফলে ৬৭ জন নিরীহ ব্যক্তির মৃত্যু ঘটে। রাজ্য, সেনাবাহিনী র অন্যান্য সংস্থার বিশেষজ্ঞদের সাহায্যে এই ঘটনার জোরদার তদন্ত চালানো হচ্ছে। সরানোর সময়ে বেশ কিছু হাতে তৈরি বোমা উদ্ধার করা হয়েছে। এই ঘটনায় ২ গ্রেপ্তার করা হয়েছে। এই ঘটনায় যারা মারা গেছেন তাদের প্রত্যেকের নিকট ক অনুদান হিসাবে ২০,০০০ টাকা এবং যারা আহত হয়েছেন তাদের জন্য নির্ধারিত নুদান দেওয়ার সিদ্ধান্ত সরকার নিয়েছেন। যাদের হাসপাতালে ভর্তি করা হয়েছে সকলের জন্য বিনামূল্যে চিকিৎসার ব্যবস্থা করা হয়েছে। এই অপরাধীদের সায়েস্তা রাজ্য সরকার চেষ্টার কোনও ক্রটি করবে না। যাই হোক, ইত্যবসরে আমাদের যেটুকু ম্পদ রয়েছে তা কাজে লাগানো হয়েছে এবং সারা রাজ্যে নজরদারি বাড়ানো হয়েছে। কে অবশ্য সাম্প্রদায়িক সম্প্রীতি ও সামাজিক সুস্থিতি নষ্ট হওয়ার আশঙ্কা মোকাবিলা জন্য সব রাজনৈতিক দল ও জনসাধারণের সঙ্গে একযোগে কাজ করতে হবে। এ বলা যেতে পারে যে ১৯৯৩ সালে ১২ই মার্চ যেসব শক্তির ঘৃণ্য চক্রান্তে সংঘটিত রণে বোম্বাই মহানগরীতে ভয়াবহ জীবনহানি ঘটেছে, রাজ্য সরকার ইতিমধ্যেই দ্ব্যর্থহীন তাদের নিন্দা করেছে।

৯। ১৯৯২ সালের ৮ই জুন তারিখে রাজ্যে ৬৩ - বহরমপুর, ১৫২-বালিগঞ্জ এবং - নয়াগ্রাম (তফসিলি উপজাতি) নির্বাচনক্ষেত্রগুলিতে পশ্চিমবঙ্গ বিধানসভার জন্য চন অনুষ্ঠিত হয়। বালিগঞ্জ বিধানসভা নির্বাচনক্ষেত্রের উপ-নির্বাচনে ঐ নির্বাচনক্ষেত্রাধীন র মধ্যে ও বাইরে বেশ কিছু স্থানে কংগ্রেস (আই) জনজীবনের শান্তি ও সুস্থিতি রেছিল এবং হিংসাত্মক ঘটনা ঘটেছিল। কংগ্রেস (আই) সমর্থকেরা একজন কেন্দ্রীয় হ তাঁদের কয়েকজন নেতার নেতৃত্বে পথ অবরোধ করে এবং সরকারি যানবাহন, য়ার টেন্ডার এবং মন্ত্রীর নিরাপত্তার জন্য যেসব পুলিশ কর্মচারীকে বিশেষভাবে ন করা হয়েছিল তাঁরা পুলিশের যে গাড়িটিতে ছিলেন সেই গাড়ির ক্ষতিসাধন করে। পুলিশের গাড়িটির ওপর হিংস্র আক্রমণ চালানো হয় এবং সেটির ব্যাপক ক্ষতিসাধন । তারা ইট-পাটকেলও ছোড়ে, আর তার ফলে বেশ কয়েকজন পুলিশ কর্মচারী হন। কাঁদানে গ্যাসের শেল ফাটিয়ে কাজ না হওয়ায় পরিস্থিতি মোকাবিলা করতে

পুলিশকে গুলি চালাতে হয়। গুলিতে ২ জন আহত হন এবং তাঁদের মধ্যে একজন যান। এই বিষয়ে তদন্ত করার জন্য ১৯৫২ সালের তদন্ত কমিশন আইন অনুযায়ী তদন্ত কমিশন গঠন করা হয়েছে।

১০। সভার সদস্যরা জানেন, মুর্শিদাবাদ জেলার হরিহরপাড়ায় পুলিশ বাহিনীকে জনতা হিংস্রভাবে আক্রমণ করলে ম্যাজিস্ট্রেটের আদেশবলে পুলিশের গুলিচালনার ঘটনা ঘটেছিল। এই ঘটনায় ২২১ জন ব্যক্তিকে গ্রেপ্তার করা হয়। পুলিশ ৬৭টি অ ১১১ রাউন্ড গোলাগুলি উদ্ধার করে। বর্তমানে সেখানে আইন-শৃঙ্খলা পরিস্থিতি পূ নিয়ন্ত্রণে রয়েছে। পুলিশের গুলিচালনা ও সংশ্লিষ্ট অন্যান্য বিষয়ে তদন্ত করার উদ্দেশ সরকার ১৯৫২ সালের তদন্ত কমিশন আইন অনুসারে একটি তদন্ত কমিশন গঠন ক

১১। ১৯৯২ সালে, বিভিন্ন রাজনৈতিক দল বিক্ষোভ আন্দোলন গড়ে তো আইন অমান্যের কর্মসূচির আয়োজন করে। ১৯৯২ সালের ৬ই নভেম্বর কংগ্রেস (আ ঘন্টাব্যাপী বাংলা বন্‌ধের ডাক দেয়। বন্‌ধে তেমন সাড়া পাওয়া যায়নি। বেশ হিংসাত্মক ঘটনা অবশ্য ঘটেছিল।

১১.১। ১৯৯২ সালের ৩রা নভেম্বর বি. জে. পি.-ও বিভিন্ন কারণে ভারত ডাক দেয়, বন্‌ধ সফল হয়নি। ১৯৯২ সালের ২৩শে ও ২৪শে নভেম্বর ব্যব কয়েকটি সংগঠন 'ব্যবসা বন্‌ধের' ডাক দেয়। কেন্দ্রীয় সরকার পেট্রোলজাত সামগ্রীর মূল্যবৃদ্ধি ঘটানোয় তার প্রতিবাদে এবং কেন্দ্রীয় সরকার যে জন-বিরোধী অর্থ ও শি অনুসরণ করছেন তার প্রতিবাদে বামফ্রন্ট ১৯৯২ সালের ২৩শে সেপ্টেম্বর সকাল ৬ একই সঙ্গে ১২ ঘন্টাব্যাপী বন্‌ধ ও ২৪ ঘন্টাব্যাপী 'শিল্প ধর্মঘট'-এর ডাক দেয়। দারুণভাবে সফল হয়েছিল।

১২। অযোধ্যায় বাবরি মসজিদ ধ্বংস হওয়ার পেছনে ভারতীয় জনতা পার্টি সর্বজনবিদিত হওয়ায় এখানে তার পুনরাবৃত্তির প্রয়োজন নেই। বি. জে. পি. নেতা ও প্ররোচনামূলক ও বিদ্বেষপ্রসূত ভাষণ ও প্রচারের মাধ্যমে পশ্চিমবঙ্গের ধর্মনিরপেক্ষ দূষিত করার ব্যর্থ প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন। মানুষের ভাবাবেগকে উস্কে দিতে এমনকি ঘটনাবলীকেও তারা সাম্প্রদায়িক রঙ চড়িয়ে প্রচার করতে চাইছে। বি. জে. পি.-র নেতারা কলকাতা পরিদর্শন করছেন ও বাবরি মসজিদ ধ্বংস করার সমর্থনে বক্তৃতা বি. জে. পি. নেতাদের যুক্তি ও বক্তৃতা রাজনৈতিক পরিপক্কতা ও ধর্ম-নিরপেক্ষ দৃষ্টিভ পশ্চিমবঙ্গবাসীর মনে কোনও ছাপ ফেলছে না এবং তাঁরা অযোধ্যাকান্ডে বি. জে ভূমিকাকে তীব্র ধিক্কার জানিয়েছেন।

১৩। সভার সদস্যরা জানেন, ১৯৬৭ সালের বে-আইনি কার্যকলাপ (নিবারণ) বিধানাবলী অনুযায়ী রাষ্ট্রীয় স্বয়ংসেবক সংঘ, বিশ্ব হিন্দু পরিষদ, বজরং দল,

ইসলামিক সেবক সংঘ, এই পাঁচটি সংগঠনকে ১৯৯২ সালের ১০ই ডিসেম্বর
নিষিদ্ধ করা হয়। এইসব সংগঠন নিষিদ্ধ হওয়ার সঙ্গে সঙ্গে মুদ্রণালয়সহ ৩৯টি
বন্ধ করে দেওয়া হয়েছিল এবং সারা রাজ্যে ২৪০ জন ব্যক্তিকে গ্রেপ্তার করা হয়।
র বিধানাবলী অনুসারে মোট ৭৩টি মামলা দায়ের করা হয়েছে। রাজ্য সরকার
দায়িক মনোভাবাপন্ন দল ও তাদের নেতাদের কাজকর্মের উপর তীক্ষ্ণ দৃষ্টি রেখেছে।

১৯৯২ সালে দার্জিলিং-এ পার্বত্য এলাকায় আইন-শৃঙ্খলার সামগ্রিক পরিস্থিতি
শান্তিপূর্ণ ছিল। দার্জিলিং-এর মর্যাদা প্রসঙ্গে দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদের
"রাষ্ট্র বহির্ভূত" অংশ-এর অলীক দাবি উপস্থাপন করেছেন। এটা জনসাধারণের
য়তা সৃষ্টি করারই এক অপচেষ্টা। ভারত সরকার দ্ব্যর্থহীন ভাষায় স্পষ্টই জানিয়েছেন
ং পশ্চিমবঙ্গ ও ভারতীয় যুক্তরাষ্ট্রের এক অবিচ্ছেদ্য অংশ। সংবিধানের অষ্টম
নপালী ভাষাকে অন্তর্ভুক্ত করার অব্যবহিত পরেই শ্রীসুদর্শন শর্মাকে পৈশাচিকভাবে
হয়। শ্রীশর্মা ছিলেন জি এন এল এফ-এর বিরোধী এবং নেপালী ভাষার এক
বক্তা। এই ঘটনার পরে যে খুনের মামলা দায়ের করা হয়েছে সে ব্যাপারে জোর
়। এ পর্যন্ত এ ঘটনায় তিন ব্যক্তিকে গ্রেপ্তার করা হয়েছে। পাহাড়ী এলাকায় শান্তি
র ক্ষেত্রে রাজ্য সরকার সাফল্য দেখিয়েছেন। তবে, রাষ্ট্রবিরোধী ও অন্যান্য শক্তিগুলি
জীবনযাত্রা যাতে কোনওভাবে বিঘ্নিত না করতে পারে সেজন্য পরিস্থিতির ওপর
হচ্ছে।

পৃথক রাজ্য গঠনের দাবিতে এ বছর ঝাড়খণ্ড পার্টি, ঝাড়খণ্ড মুক্তিমোর্চা ও
ল মূলত বিহারে এবং এই রাজ্যের বিহার-সংলগ্ন কিছু অঞ্চলে বেশ কিছু বন্ধ
তিক অবরোধ সংগঠিত করে। এ রাজ্যে এইসব বন্ধ ও অর্থনৈতিক অবরোধের
ভাব পড়েনি।

। এ বছর ভারত-ভূটান সীমান্ত অঞ্চলে পরিস্থিতি শান্তিপূর্ণ ছিল। ১৯৯০ ও
ালে ভূটান থেকে নেপালী ভাষাভাষী মানুষের জলপাইগুড়ি ও দার্জিলিং জেলায়
র দরুন সীমান্ত অঞ্চলে যে উত্তেজনা ছিল সে তুলনায় ঐ অঞ্চলে বর্তমানে কোনও
নেই। জলপাইগুড়ি ও দার্জিলিং জেলায় যাঁরা এসেছিলেন তাঁদের বেশিরভাগই
অন্যত্র চলে গেছেন বলে মনে হয়। ভূটানের সংলগ্ন সীমান্ত বরাবর ফলপ্রসু সতর্ক
ায় রাখার জন্য কত লোক ও সাজ-সরঞ্জাম প্রয়োজন রাজ্য সরকার তার বিশদ
জানিয়ে ভারত সরকারের কাছে একটি কর্মপ্রকল্প পাঠিয়েছে। কিন্তু কেন্দ্রীয় সরকারের
ক এ বিষয়ে কোনও সাড়া পাওয়া যায়নি।

। বাংলাদেশের সঙ্গে আন্তর্জাতিক সীমান্ত নিয়ন্ত্রণ করার প্রশ্নে কিছু কিছু অঞ্চলে
সমস্যায় পড়ছে। আইন-শৃঙ্খলা সংক্রান্ত এবং আর্থ-সামাজিক সমস্যাও মাঝে মাঝে
ছে। বাবরি মসজিদ ধ্বংস হওয়ার ফলশ্রুতিতে ভারতের কিছু কিছু অঞ্চলে সংগঠিত

সাম্প্রতিক ঘটনাসমূহ সীমান্তেও প্রতিক্রিয়া সৃষ্টি করেছে এবং পরিস্থিতিকে আরও উ করে তুলেছেন ১৯৯২ সালে ভ্রাম্যমান টাস্ক ফোর্স ও সীমান্ত-রক্ষী বাহিনী ৩৮,০ বেশি বাংলাদেশি নাগরিককে খুঁজে বের করতে ও ফেরত পাঠাতে সক্ষম হয়েছে ডাকাতি ও চোরা-চালানের মতো অপরাধ সরকারকে দারুণভাবে ব্যস্ত রেখেছে। ভ্রাম ফোর্সের সংখ্যা বৃদ্ধি সংক্রান্ত রাজ্য সরকারের পূর্ণাঙ্গ প্রস্তাবটি বেশ কিছুকাল যাব সরকারের কাছে অমীমাংসিত অবস্থায় রয়েছে। পূর্বাঞ্চলে বাংলাদেশের সঙ্গে আন্তর্জাতি দক্ষ পরিচালন পদ্ধতির জন্য ব্যবস্থাদি পর্যবেক্ষণ ও সুপারিশ করার উদ্দেশ্যে ভারত একটি স্পেশাল স্টাডি গ্রুপ গঠন করেছেন। এই আন্তর্জাতিক সীমান্তে বেড়া দেও ভারত সরকার অর্থের সংস্থান করছেন।

১৭.১। পশ্চিমবঙ্গে ৪৬২ কি.মি. দীর্ঘ সীমান্ত বেড়ার জন্য প্রথম পর্যায়ে অর্থ করা হয়েছে। রাজ্য সরকার সীমান্ত-রক্ষী বাহিনীর সঙ্গে পরামর্শক্রমে এই বেড়া কাজটিকে অগ্রাধিকার দিয়েছেন এবং ঐ প্রস্তাবটি কেন্দ্রীয় সরকারের কাছে পা কেন্দ্রীয় পূর্ত বিভাগ জেলা প্রশাসন ও জনগণের সঙ্গে আলোচনাক্রমে এই কর্মপ্রকল্প করবে যাতে স্থানীয় স্তরে কোনও সমস্যার উদ্ভব হলে সংশ্লিষ্ট সকলের সায় নিয়ে ত ফেলা যায়। ভারত-বাংলাদেশ সীমান্তে সীমান্ত-রক্ষী বাহিনীর ফলপ্রসূ টহলদারির জ সরকার একটি সীমান্ত সড়ক প্রকল্প গ্রহণ করেছে। পশ্চিমবঙ্গ সেক্টরে উত্তর ২৪- নদীয়া, উত্তর দিনাজপুর ও দক্ষিণ দিনাজপুরে এই প্রকল্পের প্রথম পর্যায়ের কাজ শুরু ৬৬৫ কি. মি. দীর্ঘ সড়কের জন্য জমি অধিগ্রহণ করা হয়েছে। সীমান্ত-রক্ষী বাহিনী বাড়াবাড়ির দরুন ঐসব অঞ্চলে বসবাসকারী মানুষজন কিছু কিছু জায়গায় ক্ষতিগ্রস্ত হ ১৯৯২ সালে সীমান্ত রক্ষী বাহিনী কখনও কখনও আপাত দৃষ্টিতে সামান্য কারণে চালিয়ে ছিল। এর ফলে ৮ জন নিহত ও ১৬ জন আহত হন। এইসব ঘটনার বি রিপোর্ট প্রতিকারমূলক ব্যবস্থা গ্রহণের জন্য ভারত সরকারের কাছে পাঠানো হয়েছে।

১৮। ১৯৭৪ সালের ভারত-বাংলাদেশ ভূমি সীমানা চুক্তির অংশ হিসাবে ১ সালের ২৬শে জুন বাংলাদেশকে তিনবিঘা করিডর লিজ দেওয়া হয়। লিজ সংক্রান্ত খুঁটিনাটি বিষয় চূড়ান্ত করার আগে বিভিন্ন রাজনৈতিক দলের নেতাদের সঙ্গে আলোচনা হয়েছিল। লিজ দেওয়ার ফলে এই করিডরের ওপর আমাদের সার্বভৌমত্ব যে কোনও ক্ষুণ্ণ হবে না এবং কুচলিবাড়ির লোকেদের স্বার্থ কোনওভাবেই ক্ষুণ্ণ হবে না, এ ব ভারত সরকার ও রাজ্য সরকারের পুনঃ পুনঃ আশ্বাস দান সত্ত্বেও কুচলিবাড়ির স সমিতির সদস্যবৃন্দসহ কিছু কিছু রাজনৈতিক দল ও গোষ্ঠী কিছু মানুষকে বিপথে চালি এবং আইন-শৃঙ্খলার সমস্যা সৃষ্টি ক'রে তিনবিঘা চুক্তি রূপায়ণে বাধা সৃষ্টি করেছি বাধাবিঘ্ন অতিক্রম করে তিনবিঘা চুক্তি অত্যন্ত দৃঢ়তার সঙ্গে রূপায়ণে পুলিশসহ প্রশাসনের ভূমিকার তারিফ করার জন্য আমার সঙ্গে যোগ দিতে আমি সভার সদ অনুরোধ করছি। ভারত-বাংলাদেশ সীমানা চুক্তির অবশিষ্ট অংশগুলির রূপায়ণের জন্য

লগুলির বিনিময় ও বিরুদ্ধ অধিকারে থাকা জমির যুক্তিসঙ্গত পুনর্বিন্যাসের জন্য ভারত সরকারকে ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ জানিয়েছি।

৯। কৃষিক্ষেত্রে ১৯৯২ সালে পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলা থেকে ফসল কাটার সঙ্গে ১৬টি সংঘর্ষের খবর পাওয়া যায়। গত বছর এই সংখ্যা ছিল ২৩। এই সব সংঘর্ষে ন মানুষ প্রাণ হারান এবং ৩৬ জন মানুষ আহত হন।

১০। ১৯৯২ সালে রাজ্যে অপরাধ পরিস্থিতি ছিল সন্তোষজনক ও নিয়ন্ত্রণাধীন। গত তুলনায় এ বছর ডাকাতি, চুরি ও রাহাজানি-সংক্রান্ত ঘটনা কম ঘটে। ১৯৯১ সালে ডাকাতি, ৮২২টি চুরি ও ১,৩৭৬টি রাহাজানির ঘটনা ঘটে। কিন্তু ১৯৯২ সালে ওই ঘটনার সংখ্যা ছিল যথাক্রমে ৫৫৫ ; ৭৭৮ এবং ১,২৪৩টি।

১০.১। এটা প্রাসঙ্গিকভাবে উল্লেখযোগ্য, পশ্চিমবঙ্গে ভারতীয় দণ্ড সংহিতা মতে গ্রাহ্য অপরাধের সংখ্যা নয়-এর দশকের চেয়ে সাত-এর দশকে ছিল অনেক বেশি। সালে এ ধরনের আদালত-গ্রাহ্য অপরাধের সংখ্যা ছিল ৭৮,৫৪৬ ; ১৯৭৩ সালে ২ ; ১৯৭৫ সালে ৮৬,৫১৪ ; ১৯৭৭ সালে ৯১,৪৫০ ; কিন্তু ১৯৯২ সালে এ অপরাধের সংখ্যা ছিল ৭২,১৭১।

১০.২। এই বছর কলকাতা বাদে পশ্চিমবঙ্গে ১৪৮টি খুনের মামলার বিচার শেষ হয়। ধ্যে ২১.৬ শতাংশের দণ্ডাদেশ হয়। ৯১টি ডাকাতির মামলার বিচার শেষ হয়, আর মধ্যে ২০.৯ শতাংশের দণ্ডাদেশ হয়। ৭৫টি রাহাজানির মামলার বিচার শেষ হয় এবং ধ্যে ১৬ শতাংশের দণ্ডাদেশ করা হয়। বানতলার ঘটনাটি সি. আই. ডি. তদন্ত করে। মলার ৭ জন অভিযুক্ত ব্যক্তির দণ্ডাদেশ হয়। তাদের সকলেই যাবজ্জীবন কারাদণ্ডে হয়। এছাড়া বেশ কিছু সংখ্যক মামলা আদালতে বিচারাধীন রয়েছে।

১০.৩। এটা খুবই আসার কথা যে, ১৯৯২ সালে এই মহানগরীতে ব্যাঙ্ক ডাকাতির যে ঘটনাটি ঘটে পুলিশ সঙ্গে সঙ্গে সেটি ধরে ফেলে এবং পুরো দলটিকে গ্রেপ্তার লুটের টাকার প্রায় সবটাই উদ্ধার করে। কলকাতা পুলিশ পাঁচটি নথিভুক্ত খুনের ৫ জন, ৩টি ডাকাতির ঘটনায় ১৪ জন এবং ২টি রাহাজানির ঘটনায় ২ জনকে দোষী করতে পেরেছে। এই বছরে কলকাতা বন্দর বিভাগের প্রাক্তন ডেপুটি কমিশনার ভি. হতার হত্যা-সংক্রান্ত মামলার বিচার শেষ হয় এবং অভিযুক্তদের মধ্যে ২ জনের দেওয়া হয়।

২১। মহিলাদের ওপর নির্যাতনের ঘটনা ঘটতে থাকায় রাজ্য সরকার খুবই উদ্বিগ্ন। সালে ৬১৫টি ধর্ষণ, পণজনিত কারণে ১৪৮টি মৃত্যু ও ৫৩টি বধূ পুড়ে মরার ঘটনা যারা এই নির্যাতনের শিকার তাদের সচেতনতার অভাব এবং সামাজিক ও অন্যান্য ধার দরুন আগে বেশির ভাগ ঘটনাই রিপোর্ট করা হত না। এ-ধরনের ঘটনা যাতে

কয়েক বছর ধরে যে জিনিস লক্ষ্য করছি এবং বিশেষ করে '৯২ সালের ৬ই ডিসে
ঘটনা আমাদের দেশে ঘটে গেল তা অত্যন্ত দুঃখজনক এবং লজ্জাজনক। এ ঘটনা আ
দেশের ঐতিহ্য, কৃষ্টি, সংস্কৃতির ওপর এক চরম আঘাত। ঐ ঘটনা দেশ-বিদেশের ম
কাছে আমাদের মর্যাদাহানি ঘটিয়েছে। প্রাসঙ্গিকভাবে একথাও আমরা বলতে পারি যে, ত
বর্তমান কেন্দ্রীয় সরকার এ ঘটনা রোধে অনীহা প্রকাশ করার ফলেই অত বড় ঘট
সম্ভব হয়েছে। যদি তাঁরা ঐ অনীহা না দেখাতেন তাহলে ঐ ঘটনাকে রোধ করা সম্ভব
আমরা দেখলাম কেন্দ্রীয় সরকারের দূরদর্শীতার অভাবে এবং টালবাহানার ফলেই ঐ
ঘটল। ঐ ঘটনার পরিপ্রেক্ষিতে পরবর্তী পর্যায়ে গোটা দেশে যেভাবে দাঙ্গা হ'ল
পশ্চিমবঙ্গের মানুষ নিশ্চিতভাবে গর্ববোধ করতে পারে। এখানে ঐ দাঙ্গাকে শুধু মাত্র
প্রশাসন দিয়েই রোধ করা হয় নি। এখানকার সংগ্রামী মানুষ তাঁদের সংগ্রামী চেতনায়
হয়ে সাম্প্রদায়িক ভেদাভেদ ভুলে ঐক্যবদ্ধভাবে খুবই অল্প সময়ের মধ্যে ঐ দাঙ্গাকে প
করেছেন। আমরা লক্ষ্য করেছি ৬ই ডিসেম্বরের ঘটনাকে কেন্দ্র করে কলকাতার বু
ঘটনা ঘটেছিল। নিশ্চয়ই আমরা তার জন্য দুঃখিত। নিশ্চয়ই সেই ঘটনায় যারা দোষী
বিরুদ্ধে উপযুক্ত প্রশাসনিক ব্যবস্থা গ্রহণ করতে হবে। সে কথা মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর
বক্তৃতার মধ্যে উল্লেখ করেছেন। সেদিন কলকাতার বুকে যে ঘটনা ঘটেছিল তা প
প্রশাসন খুবই অল্প সময়ের মধ্যে প্রতিহত করেছিল। তথাপি অত্যন্ত দুঃখের সঙ্গে
এ কথা বলতে হচ্ছে যে, সেই ঘটনায় ২৯ জনের প্রাণহানি ঘটেছে, এবং বিপুল
অর্থের সম্পত্তি বিনষ্ট হয়েছে। বেশ কিছু অগ্নি সংযোগের ঘটনা ঘটেছে। আমরা
এবিষয়ে এক-মত যে এই ঘটনা গোটা পৃথিবীর কাছে আমাদের রাজ্যবাসীর উঁচু ম
করে দিয়েছে। এর জন্য আমরা লজ্জিত। কিন্তু আমি এই প্রসঙ্গে এটাও মনে করি
ক্ষেত্রে আমাদের রাজ্যের বিরোধী দল, তথা কংগ্রেস দলের যে ভূমিকা আছে সে
পালন করছেন না। তা যদি করতেন তাহলে আমাদের রাজ্যেও যে সমস্ত ঘটনা ঘ
সমস্ত ঘটনা আরও দ্রুত প্রতিরোধ করা সম্ভব হ'ত। সাম্প্রদায়িক সম্প্রীতি আরও ভা
রক্ষা করা সম্ভব হ'ত।

[3-50 – 4-00 p.m.]

তাদের সক্রিয় করতে হবে। এক্ষেত্রে আমাদের রাজ্যবাসীর যে ঐক্যবদ্ধ প্র
মানসিকতা সেই ঐক্যবদ্ধ প্রচেষ্টা ও মানসিকতা নিয়ে এই শক্তির বিরুদ্ধে লড়
দরকার। শুধুমাত্র প্রশাসন একা প্রতিহত করতে পারে না। তাই নিশ্চিতভাবে এইকথ
এই ঘটনায়, এই খাতে প্রশাসনিক ব্যয় বেড়েছে। শুধু কলকাতার ঘটনা নয়,
সাম্প্রদায়িকতার প্রশ্নে, গ্রামে-গ্রামে যেভাবে ঘটনার বিস্তার ঘটছে—সামনে পঞ্চায়েত নির্ব
ঘটনাকে সামনে রেখে আইন-শৃঙ্খলাকে বিঘ্নিত করার চেষ্টা করবে। তাই সেই সূত্র
খাতে ব্যয়-বরাদ্দ বাড়ানো স্বাভাবিক হয়েছে। আমি এই প্রসঙ্গে নিশ্চয়ই উল্লেখ কর
আমাদের রাজ্যে পুলিশ প্রশাসনের পক্ষ থেকে কিছু কাজ নিশ্চয়ই সফলতা অর্জন

দের ক্ষেত্রে আমাদের রাজ্য নিশ্চয়ই উদাহরণ হিসাবে দেখাতে পারেন। যেখানে পেছিয়ে নুষ—তফসিলিভুক্ত, আদিবাসীভুক্ত মানুষদের উপর উচ্চশ্রেণীর মানুষরা যেভাবে অত্যাচার গ্রহের ঘটনা সারা ভারতবর্ষে ঘটছে, নিশ্চিতভাবে আমাদের রাজ্যে সেই ঘটনা নেই। টা সম্ভব হয়েছে একটা লড়াই, সংগ্রাম এবং মানুষের চেতনার মধ্য দিয়ে এবং তার শি প্রশাসনকে যুক্ত করার ফলে। সারা ভারতবর্ষে সন্ত্রাসবাদী কার্যকলাপ, বিঘ্নিত আজকে তাদের বিরুদ্ধে লড়াই এবং সংগ্রামের ক্ষেত্রে আমাদের রাজ্যের প্রশাসন তথা প্রশাসন সঠিক ভূমিকা অবলম্বন করেছে এবং এইসব কার্যকলাপের বিরুদ্ধে সফলতা করেছে। আজকে দার্জিলিং-এর পরিস্থিতিকে উত্তপ্ত করে দেবার চেষ্টা করা হচ্ছে। -এর ঘটনার পরিপ্রেক্ষিতে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের মুখ্যমন্ত্রী মহাশয় যে নিয়েছিলেন এবং তাঁর চিন্তা-ভাবনাকে যেভাবে কাজে লাগিয়েছিলেন তাতে দার্জিলিং ত স্বাভাবিক হয়েছিল। সেক্ষেত্রে কংগ্রেস দলের ভূমিকা অন্যরকম ছিল। এই মুহূর্তে দেখছি, নেপালী ভাষাকে যে স্বীকৃতি দেওয়া হয়েছিল সেই ভাষাকে কেন্দ্র করে ঐসব যে ঘটনা ঘটল এবং তাদের সামনে রেখে ওখানকার এম. পির যেসব কথাবার্তা ঠক তাতে শান্তিপূর্ণ অবস্থান ক্ষেত্রে বাধা সৃষ্টি করছে। বিরোধীদলের কংগ্রেস সদস্যরা দের দায়িত্ব এক্ষেত্রে সঠিকভাবে পালন করতে না পারেন তাহলে শুধুমাত্র পুলিশখাতে দ্ধি ঘটিয়ে পশ্চিমবাংলার বামপন্থী সরকার দেশের মানুষের শান্তি ও আইন-শৃঙ্খলা রক্ষা পারে না। সমাজবিরোধীদের একটা বৃহৎ অংশ আপনাদের সমর্থনে কংগ্রেসের আছে। মর্থনকে কাজে লাগিয়ে বিপথে পরিচালিত করলে আইন-শৃঙ্খলা বিঘ্নিত হবে। তার াম্প্রদায়িক সম্প্রীতি রক্ষা করা যাবে না। এই প্রসঙ্গে বিরোধিতার জন্য বক্তব্য না ারও বেশি গঠনমূলক সমালোচনা করে রাজনৈতিক দায়িত্ব পালন করবেন যাতে ংলার শান্তি-শৃঙ্খলা সুস্থির থাকে। আজকে আইন-শৃঙ্খলার ক্ষেত্রে কিছু কিছু ঘটনা সেইজন্য প্রশাসনিক ব্যয়-বৃদ্ধি ঘটে গেছে। আমি কয়েকটি নির্বাচনের ক্ষেত্রে দেখলাম, গ্নর উপ-নির্বাচনকে কেন্দ্র করে সেই এলাকার মানুষের শান্তি-শৃঙ্খলা বিঘ্নিত করার য়েছিল। খুব স্বাভাবিকভাবেই প্রশাসনকে যে ধরনের ভূমিকা নিতে হয়েছিল তাতে র ব্যয়বৃদ্ধি ঘটে গেল। এইরকম সারা রাজ্যে একই জিনিস লক্ষ্য করছি। শুধু ক আন্দোলনেই প্রশাসন ব্যবস্থা গ্রহণ করছে না, পশ্চিমবাংলার শান্তিপূর্ণ অবস্থানকে করার চেষ্টা প্রশাসনকে নাজেহাল করে দিচ্ছে। হাওড়া জেলার যুবকংগ্রেস সভাপতি হল। পরবর্তীকালে দেখলাম তাঁকে মারার পিছনে তাদেরই এক গোষ্ঠীর ভূমিকা আমরা দেখলাম, সেই ঘটনাকে কেন্দ্র করে সারা জেলায় অবরোধ সৃষ্টি করা হল ান্তি-শৃঙ্খলা বিঘ্নিত করল, একটা অশান্তির পরিবেশ সৃষ্টি করা হল। স্বাভাবিকভাবেই প্রশাসনকে দায়িত্ব নিতে হল। প্রশাসনের দায়িত্ব হল এই ধরনের বাতাবরণের ক্ষেত্রে কল্পনা আছে সেগুলি দেখতে হবে। তার সঙ্গে এটাও দেখতে হবে কারা পশ্চিমবঙ্গের ন-শৃঙ্খলা বিঘ্নিত করছে। কারা পশ্চিমবঙ্গের মানুষের সর্বতো শান্ত অবস্থার বিঘ্ন ঘটিয়ে । সুতরাং স্বাভাবিকভাবে মাননীয় বিরোধী সদস্যদের রাজনৈতিক প্রক্রিয়া এবং রাজনৈতিক

কর্মকান্ডের মধ্যে যদি দলীয় বিরোধ ঘটে সেই বিরোধের ফলশ্রুতি হিসাবে প্রশাসনকে
নিতে হয়। তারজন্যই ব্যয়-বরাদ্দ বাড়ছে এবং বাজেটের ক্ষেত্রে তা পরিলক্ষিত হয়েছে।
বলতে চাই যে, আমরা অনেকগুলি বড় কাজ করেছি। গতবারে নিশ্চিতভাবে পশ্চি
অনুপ্রবেশকে অর্থাৎ বাংলা দেশের নাগরিকদের আসাকে কেন্দ্র করে কোনও কোনও
রাজনীতি করার চেষ্টা করেছিলেন, সে ক্ষেত্রে সরকার পক্ষ থেকে ব্যবস্থা গ্রহণ করা হয়
সরকারের আরও সক্রিয় ভূমিকা গ্রহণ করা দরকার। সীমান্তবর্তী জেলাগুলিতে এ রকম
ঘটতে থাকে, আইন শৃঙ্খলা বিঘ্নিত করার চেষ্টা করা হয়, চোরা চালানের ঘটনা ঘটাবার
করা হয় তাহলে এই রকম অনুপ্রবেশের মতো ঘটনাকে সামনে রেখে সরকারকে আরও
দায়িত্ব নেবার জন্য এবং এই ব্যাপার নিয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলাপ-আলোচনার
আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব। সেই সঙ্গে আন্তর্জাতিক একটা চুক্তি অথ
বিঘা চুক্তিকে কার্যকর করতে গিয়ে রাজ্যের মধ্যে যে নানা ঘটনা ঘটছে, সমস্ত দল এব
এ চুক্তিকে কার্যকর করার সঙ্গে সঙ্গে ৩ বিঘা করিডর লীজ দেওয়া হয়েছে, কিন্তু ত
সব ছিট মহল আছে সেগুলির বন্দোবস্ত করে বাংলা দেশের সঙ্গে যাতে ভাল সম্বন্ধ
ওঠে—কেন্দ্র তার বক্তব্য রেখেছেন—এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ
উদ্যোগ নিয়ে এই বিষয়টিকে কার্যকর করতে হবে। কারণ, শুধু ৩ বিঘা চুক্তির মধ্যে
যে অবস্থার সৃষ্টি হয়েছে তার ছিটমহলগুলি পরিবর্তন করে হস্তান্তর করতে পারলে এর
দিয়ে বাংলাদেশের সঙ্গে আমাদের দেশের একটা ভাল সম্পর্ক গড়ে উঠবে। মাননীয় বি
সদস্যরা নারী নির্যাতনের ঘটনা, বহুবাজারের ঘটনার কথা উল্লেখ করেছেন, পশ্চিমবঙ্গে
নির্যাতনের ঘটনা ঘটছে এর জন্য আমরা খুবই দুঃখিত এবং লজ্জিত; ফুলবাগানের
সঙ্গে যে পুলিশ কর্মচারী জড়িত তাকে আমি ধিক্কার জানাচ্ছি। মাননীয় বিরোধীদলের
একটা প্রশ্ন রাখতে চাই যে এই সব নারী নির্যাতনের ঘটনাকে রাজনীতির মধ্যে না
যদি সবাই এর বিরুদ্ধে লড়াই করতে পারি, অপরাধীদের চিহ্নিত করতে পারে এবং বি
যদি সেইভাবে দেখি তাহলে আমরা সঠিক পথে চলতে পারি। ফুলবাগান এবং বহু
যেসব ঘটনা ঘটে গেছে সেগুলি খুব দুঃখজনক ঘটনা, আমি তাই আবেদন জানাচ্ছি যে
নিহত হয়েছেন তাঁদের পরিবারকে সরকারিভাবে যে সাহায্য দেবার কথা আছে সেটা
দেওয়া হয়। রাজনীতি না করে অপরাধিদের যাতে খুঁজে বার করা যায় সকলে সেই
নেবেন। আজকে শুধু কলকাতা নয়, থানাগুলিকে যাতে সংস্কার করা যায় এবং আগামী
সেগুলিকে পরিচ্ছন্নভাবে প্রশাসন ব্যবস্থা পরিচালিত করতে পারা যায় সেজন্য অ
জানিয়ে ব্যয়বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-00 – 4-10 p.m.]

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** মিঃ ডেপুটি স্পিকার স্যার, রাজ্যের পুলিশমন্ত্রী যে
পেশ করেছেন ১৯৯৩-৯৪ সালের জন্য, এই বাজেটের আমি বিরোধিতা করছি।
বিরোধী দলে রয়েছি বলেই হাউসে এর বিরোধিতা করছি তা নয়। আমরা দেখছি, পু

র পুলিশ খাতে বরাদ্দ বাড়িয়ে চলেছেন। কিন্তু এখানে যেসব পুরানো সদস্য যাঁরা ালের আগে থেকে আছেন তাঁদের নিশ্চয়ই মনে আছে, সেই সময় বিরোধী দলের াবে বর্তমানে যিনি মুখ্যমন্ত্রী তিনি কিভাবে আবহাওয়া গরম করেছেন কংগ্রেস পুলিশ দপ্তরের ব্যয়বৃদ্ধি করেছেন এই খাতে। আজকে কেন পুলিশের জন্য এই ব্যয়-শ করা হয়েছে? আজকে কোনও ক্ষেত্রে রাজ্য পুলিশের কি যোগ্যতা প্রমাণিত াকি কোনও কাজে সফল হয়েছে, কিংবা তদন্ত করে কয়েকটি ক্ষেত্রে তারা সাফল্য রছে, যে কারণে এই ব্যয়-বরাদ্দকে আমাদের সমর্থন করতে হবে? একটি মেয়ে, য়েকে কিডন্যাপড করে নিয়ে চলে গেল! তারপর অনেক বড় বড় ঘটনা ঘটে গেছে, র পর্যন্ত সেই কিডন্যাপড ঘটনার তদন্ত হয়নি, উল্টে তার বাবা খুন হয়ে গেছে। খ্যমন্ত্রী পুলিশের জন্য বরাদ্দ বাড়িয়ে চলেছেন! গত পৌর নির্বাচনে সি. পি. এম. শন স্কোয়াড হাতে রিভলভার নিয়ে ঘুরে বেড়াচ্ছে এই ছবি বিভিন্ন কাগজে বেরনো াদের একজনও গ্রেপ্তার হল না কেবলমাত্র সি. পি. এম. করবার জন্য, অথচ বরাদ্দ বৃদ্ধি করে চলেছেন পুলিশের জন্য। বেশি দূর যেতে হবে না, লালবাজার -তিনশ মিটার দূরে বউবাজারে যে ঘটনা ঘটে গেল তার জন্য একটা দিক রয়েছে। াজ্যের পুলিশমন্ত্রী হিসাবে তাঁর সোর্স অফ ইনফর্মেশন হিসাবে কাজ করে আই. বি.। পুলিশ প্রশাসনের চোখের সামনে এত বোমার মশলা এসে মজুত হল, অথচ সেটা ড হল না? এর জন্যই কি আজকে এই পুলিশ বাজেট পাস করাতে হবে? গ সাম্প্রদায়িক দাঙ্গা হয় না এর জন্য আমরা গর্বিত। তবে এরজন্য মুখ্যমন্ত্রীর তিত্ব নেই, এটা পশ্চিমবঙ্গের ট্র্যাডিশন। একটু আগে রবীন মন্ডল মহাশয় হাত-পা তা করছিলেন। কিন্তু তাঁকে এটা মনে রাখতে হবে যে, আমাদের রাজ্যে সাম্প্রদায়িক না এটা আমাদের রাজ্যের ঐতিহ্য হলেও এবারে দাঙ্গায় এবং পুলিশের গুলিতে মারা গেছেন কলকাতায়। এক্ষেত্রে পুলিশ কোনও আগাম ব্যবস্থা নিতে পারেননি। কি আজকে পুলিশের বাজেট বৃদ্ধি করতে হবে?

১৭৬-৭৭ সালে কি ছিল—একজন আই. জি, একজন এ-আইজি এবং ৬ জন ডি । আর আপনারা সেখানে ৬জন ডি. জি, ৬জন আই জি এবং ১১জন ডিআইজি । আপনারা একটা মাথা ভারী প্রশাসন তৈরি করেছেন। পুলিশের যে সংখ্যা তাতে রতবর্ষের ২৫টি রাজ্যের মধ্যে পঞ্চম স্থানে রয়েছে এই রাজ্যের পুলিশ। এই বিরাট পুলিশ নিয়েও পশ্চিমবঙ্গের দাঙ্গা বন্ধ করা যাচ্ছে না। এখানে রশিদখানের লোকেরা বোমা মজুত করে রেখেছে অথচ পুলিশ কোনও খবর রাখে না। পুলিশের কাছে তার খবর নেই, সুতরাং এই বাজেটকে সমর্থন করার কোনও প্রশ্নই উঠে না। এই রাজ্যের শের সংখ্যা তাতে ভারতবর্ষে পুলিশের, সংখ্যা ৩২.০৮ সেখানে পশ্চিমবঙ্গের পুলিশের ৮১.০১। এখানে এত পুলিশ থাকা সত্ত্বেও প্রতিদিন দাঙ্গা বেড়েই চলেছে। ক্রাইম, র্যাতন বেড়েই চলেছে। এই বাজেট বক্তৃতার মধ্যেই পুলিশ মন্ত্রী স্বীকার করেছেন নারী

নির্যাতনের সংখ্যা বেড়েই চলেছে। এর জন্য তিনি উদ্বেগও প্রকাশ করেছেন। ১৯৮
এই রাজ্যে রেপের সংখ্যা ছিল ৫৪৭টি, ১৯৯০ সালে ৫৪০ জন, ১৯৯২ সালে
দাঁড়িয়েছে ৬১৫ জন। আপনার নিয়ত এই রাজ্যে নারী, নির্যাতন বেড়েই চলেছে। এই
খুন জখমের সংখ্যা বেড়েই চলেছে। এই অবস্থাতে আমাদের মুখ্যমন্ত্রী এই রাজ্যের
কাছে তাঁর বাজেটের মঞ্জুরীকৃত অর্থের দাবি পেশ করেছেন। একটু আগেই সুদীপবাবু
বললেন যে পুলিশ খাতে বরাদ্দ বৃদ্ধি করতে যাচ্ছে অথচ পুলিশ লকআপে পুলিশে
৪২ জন মহিলার শ্লীলতাহানি হল। কংগ্রেস আমলে এই ধরনের ঘটনা ঘটেনি।
স্পেসিফিক কেস দেওয়া সত্ত্বেও কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। আমার থানায় স্পেসিফি
ঘটনা ঘটেছে, কিন্তু তার কোনও বিচার হয় নি। এই দাঙ্গার প্রশ্নে একটি কথা তুলে
চাই সেটা, হচ্ছে যে, এই দাঙ্গার ব্যাপারে প্রশ্ন তোলাতে মাননীয় মুখ্যমন্ত্রী উত্তর দিয়ে
এই দাঙ্গাতে মোট ২৯ জনের মৃত্যু হয়েছে। কিন্তু কেন্দ্রীয় সরকার বলেছেন ৪৬ জনে
হয়েছে। অথচ মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির ডিসি মেম্বারদের কাছে সার্কুলার গেছে
জানুয়ারি, তাতে বলা হয়েছে যে মোট ৩৩ জনের এই দাঙ্গায় মৃত্যু হয়েছে। জ্যোতি
যদি সৎ সাহস থাকে তো বলুন কোন হিসাবটা সত্য। যদি তিনি প্রমাণ করতে না
তাহলে বুঝতে হবে তাঁর ভাষণ অসত্য। তিনি এখানে এক রকম কথা বলেছেন আর
মেম্বারদের কাছে আরেকরকম ফিগার দিয়েছেন। মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির ডিসি মে
কাছে ১লা জানুয়ারি খবর গেছে যে ৩৩ জন মারা গেছে এবং কেন্দ্রীয় সরকার ব
যে ৪৬ জন মারা গেছে দাঙ্গাতে, অথচ মুখ্যমন্ত্রী তাঁর প্রশ্নের উত্তরে বলেছেন ২
দাঙ্গাতে মারা গেছে। এই ফিগার থেকে মনে হচ্ছে মুখ্যমন্ত্রীর ভাষণ অসত্য এবং ম
ভুল বোঝানোর চেষ্টা হয়েছে। আজকে রাজ্যের নারীদের নিরাপত্তা নেই, রাজ্যের ম
নিরাপত্তা নেই। যে রাজ্যে আইন-শৃঙ্খলা বলে কিছু নেই সেই রাজ্যে পুলিশ বাজেটের
টাকা মঞ্জুরি করার কোনও অর্থই নেই। এখানে কোটি কোটি টাকা দিয়ে পুলিশের
বাড়ানোর প্রয়োজন আছে বলে মনে করি না।

[4-10 – 4-20 p.m.]

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যের মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী ১৯
সালের যে ব্যয়-বরাদ্দ উত্থাপন করেছেন, আমি প্রথমে তাকে সমর্থন করছি। দীর্ঘক্ষণ
বিরোধী দলের বক্তব্য শুনলাম। শুনে মনে হল, এখানে একজন সদস্য তাঁর বক্তব্যে
নকশালদের জন্য কুম্ভীরাশ্রু বিসর্জন করলেন এবং মানবাধিকারের ব্যাপারটা উল্লেখ করে
আমি তাঁকে স্মরণ করিয়ে দিতে চাই, ৭১ সাল থেকে ৭৬ সাল পর্যন্ত পশ্চিমবাংলা
পরিসংখ্যান রয়েছে সিদ্ধান্ত রায়ের মুখ্যমন্ত্রীত্বের সময়, তা আমি দিতে চাই এবং এ
রিরোধী দলের অনেক সদস্য সেই মন্ত্রিসভা আলোকিত করেছিলেন। তখন দেখেছিলাম নক
পন্থী হাজার হাজার ছাত্রছাত্রী, যুবককে ওরা হত্যা করেছিল। সেদিন কোথায় ছিল এ
কুম্ভীরাশ্রু, এদের মানবাধিকার ব্যাপারটা কোথায় ছিল? আমরা যে সমাজে বাস করছি

একটা ধনতান্ত্রিক সমাজ। আমাদের নীতি হল পুলিশ খাতে ব্যয় কমাও আর শিক্ষা য় বাড়াও। কিন্তু যে ব্যবস্থার মধ্যে দিয়ে আমরা যাচ্ছি তাতে পুলিশ খাতে কিছু ব্যয় াড়াতে হচ্ছে। কারণ একটাই, এদের যে সমাজ এবং যে ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থা, ন যে সমাজ বিরোধীর সৃষ্টি হয়েছে, আমরা লক্ষ্য করছি স্বাধীনতার পরবর্তীকালে স্ত ধনতান্ত্রিক ব্যবস্থাকে আটকে রাখার জন্য সমাজ বিরোধী সৃষ্টি করা হয়েছে। সমাজ সৃষ্টি করে ধনতান্ত্রিক ব্যবস্থাকে ওরা টিকিয়ে রেখেছেন। এই সব করে চুরি, ডাকাতি, রাহাজানি, নারী ধর্ষণ, ইত্যাদি সৃষ্টি করেছেন। এই কারণে রাজ্য সরকারকে বর্তমানে লিশ ব্যবস্থাকে ঢেলে সাজানোর জন্য যে ব্যবস্থা গ্রহণ করা হয়েছে, সেইগুলো যাতে াত হয়, তার জন্য বরাদ্দ বাড়ানো হয়েছে। তার সঙ্গে সঙ্গে আমি বলছি যে সমস্ত না চলছে সেই ব্যবস্থাপনার কিছু পরিবর্তন দরকার। আমরা দেখেছি যে কংগ্রেস র উত্তরাধিকার সূত্রে পুলিশকে পেয়েছি। সেই পুলিশের মধ্যে একাংশ এখনও সেই ার মতবাদে বিশ্বাসী। তারা তখনকার কার্যকলাপ ভুলতে পারছেন না। এখন তাদের লাগাম টানার ব্যবস্থা করা হচ্ছে। এটা নিশ্চিত করতে হবে যাতে পুলিশ নিরপেক্ষ কিন্তু প্রশ্ন উঠেছে থানাতে গেলে সাধারণ মানুষের জি. ডি. পুলিশ নেয়না। এর কঠোর ব্যবস্থা নিতে হবে। যদি দেখা যায় যে তারা দোষী তাহলে যে সমস্ত পুলিশ নেয় না তার বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করতে হবে। এখানে আনন্দের কথা, অন্যান্য য়, যেখানে তদন্ত কমিশন গঠন করার ব্যাপারে নানা টালবাহানা চলে, কিন্তু আমাদের সেই জিনিস হয় না। আমরা জানি মেদিনীপুরে জেলার লোধা তরুণী, বিশিষ্ট শিক্ষিত যেভাবে আত্মহত্যা করলেন, সেখানে তদন্ত কমিশন গঠন করা হয়েছে। কিন্তু সেই কমিশনের রিপোর্ট তাড়াতাড়ি প্রকাশের জন্য দাবি জানাচ্ছি। তেমনিভাবে যারা তরুণীর ত্যার জন্য দায়ী তাদের দৃষ্টান্ত মূলক শাস্তি দেওয়া দরকার। যে ঘটনা এ রাজ্যে ঘটছে অত্যন্ত নিন্দনীয় এবং সেটা আমাদের লজ্জা। আমি দাবি করছি সে সম্পর্কে দ্রুত র্ট প্রকাশ করা হোক এবং দোষীদের দৃষ্টান্তমূলক শাস্তি দেওয়া হোক। বৌবাজারের ঘটনা আজকে চারিদিকে শোরগোল উঠেছে। এটা কোনও বিচ্ছিন্ন ঘটনা নয়। গোটা ভারতবর্ষে কে একটা আন্তর্জাতিক ষড়যন্ত্র চলছে। পশ্চিমবাংলার মতো একটা প্রগতিশীল রাজ্যেও স্ত্র করে প্রগতিশীল আন্দোলনে বিঘ্ন ঘটাবার চেষ্টা চলছে। এই ষড়যন্ত্রের পেছনে যারা ই নিরপেক্ষ তদন্ত করে তাদের আজ চিহ্নিত করা উচিত। এবিষয়ে পুলিশের বিরুদ্ধে যে ভিযোগগুলি উঠছে সেগুলিরও তদন্ত করা উচিত। পুলিশের কোনও অংশ যদি এর সঙ্গে থেকে থাকে তাহলে তাদেরও চিহ্নিত করা উচিত। কারণ আজকে এই সমস্ত ঘটনার া দিয়ে পুলিশের ভাব-মূর্তি নষ্ট হতে বসেছে। পুলিশের ভাব-মূর্তি ফিরিয়ে আনা দরকার। ক্ষেত্রেও নিরপেক্ষ তদন্তের মধ্যে দিয়ে দোষীদের চিহ্নিত করে দৃষ্টান্তমূলক শাস্তি দেবার মি দাবি জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বহরমপুরের হরিহরপাড়ার ঘটনায় ২২১ জন স্তার হয়েছিল। সেখানে ১১ রাউন্ড গুলি চলেছিল। সে ঘটনার এখন তদন্ত চলছে। আমি বি করছি সেই তদন্ত দ্রুত শেষ করে রিপোর্ট প্রকাশ করা হোক এবং দোষী ব্যক্তিদের

দৃষ্টান্তমূলক শাস্তি দেওয়া হোক। মুর্শিদাবাদ জেলা ভারত বাংলাদেশ সীমান্তে অবস্থিত। অপরাধমূলক কাজ দমন করার ক্ষেত্রে কিছু অসুবিধা থাকা সত্ত্বেও আমরা দেখছি যদি সদিচ্ছা থাকে তাহলে ডাকাতি, গুন্ডামি, রাহাজানি, সন্ত্রাস তারা বন্ধ করতে সম্প্রতি মুর্শিদাবাদে যিনি এস. পি. হয়ে গেছেন তিনি তা প্রমাণ করেছেন। আমরা করছি আজকে রাজ্যের কয়েকটি জায়গায় রাহাজানি সন্ত্রাস, অরাজকতা প্রভৃতি সুপরিকল্পিত ঘটাবার চেষ্টা চলছে এবং এর পেছনে কংগ্রেস এবং বি. জে. পি. যুগ্মভাবে আছে আমরা লক্ষ্য করছি। যখন সুরজকুন্ডে এ. আই. সি. সি., বি. জে. পি. বিরোধী প্রস্তাব তখন রাজ্য কংগ্রেস এ রাজ্যে বি. জে. পি-কে মদত দিচ্ছে। আজকে বি. জে. পি. শৃঙ্খলা ভেঙে অরাজকতা সৃষ্টি করার ক্ষেত্র হিসাবে পশ্চিমবাংলাকে বেছে নিয়েছে। বি. জে. পি বিগ্রেড প্যারেড গ্রাউন্ডে মিটিং করতে চাইছে এবং করতে না দিলে র বইয়ে দেবে বলে হুমকি দিচ্ছে। অথচ এ প্রসঙ্গে এখানে কংগ্রেস দলের একজনও কথাও বললেন না। বি. জে. পি. ধর্মীয় সাম্প্রদায়িক দল। তারা রাজ্যে অরাজকতা চেষ্টা চালাচ্ছে, অথচ কংগ্রেস সে সম্পর্কে কিছু বলছে না! আমরা মনে করি আমাদের আমাদের যথাযথ শক্তি দিয়ে বি. জে. পি.-র মোকাবিলা করতে হবে। আমরা আরও বিশ্ব হিন্দু পরিষদ, বজরং দল, জামাতে ইসলামী প্রভৃতি সংগঠনগুলোকে নিষিদ্ধ করা এবং এখন তাদের লোকরা আন্ডার গ্রাউন্ডে গিয়ে কংগ্রেস এবং বি. জে. পি.-র যোগাযোগ করছে এবং বিভিন্নভাবে অস্ত্রশস্ত্রে সজ্জিত হচ্ছে। আজকে সে সমস্ত অস্ত্রশ দরকার এবং তাদের চিহ্নিত করা দরকার। এই অবস্থায় আমাদের পুলিশ আধুনিকীকরণের বিশেষ প্রয়োজনীয়তা রয়েছে যাতে তারা পরিস্থিতির মোকাবিলা করতে তার জন্য তাদের সঠিকভাবে গড়ে তুলতে হবে। বিরোধীপক্ষ থেকে এখানে পাঞ্জাবে বলা হয়েছে। আমরা জানি পাঞ্জাবে পুলিশ কি করেছে। সে কথা এখানে আর বলাই ভাল। বিশ্বের মানুষ জানে, ভারতবর্ষের মানুষ জানে পাঞ্জাবে পুলিশ কি ভাবে করেছে। অবশ্য তার জন্য সমস্ত কৃতিত্ব দাবি করতে পারেন পাঞ্জাবের তৎকালীন সিদ্ধার্থশঙ্কর রায়। বিশ্বের কোথাও পুলিশ অত ম্যাসাকার করেনি যা পাঞ্জাবে পুলিশই সেখানে সব চেয়ে বেশি তান্ডব চালিয়েছে। এখানে একজন বিরোধী সদস্য 'পাঞ্জাব পুলিশ পশ্চিমবাংলায় এসে উগ্রপন্থী ধরেছে।' পাঞ্জাব পুলিশের পক্ষ থেকে স্বীকার করা হয়েছে, যে ঐভাবে কাজ করা তাদের ঠিক হয়নি। উগ্রপন্থী দমনে পাঞ্জ দিল্লিতে যা হচ্ছে তা কখনই নজির হতে পারে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করছি, আমাদের রাজ্যের বেশ কিছু ক্ষেত্রে থানা করার দরকার আছে, সে বিষয়ে তিনি ব্যবস্থা গ্রহণ করুন। বিশেষ করে উত্তরবঙ্গের কয়েকটি জায়গায় অবিলম্বে নতুন থানা করা দরকার। আমাদের আলিপুর- বারোবিশা, কামাখ্যাগুড়ি প্রভৃতি ভূটান সীমান্তের অঞ্চলগুলিতে আইন-শৃঙ্খলা রক্ষার নতুন থানা করা দরকার। নতুন থানা করার দাবি জানিয়ে, ব্যয়-বরাদ্দকে আর সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

20 – 4-30 p.m.]

**দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বারাষ্ট্রমন্ত্রী মহাশয় পুলিশ
ৃ উপর যে ব্যয়-বরাদ্দ এনেছেন, আমি সেই বাজেটের বিরোধিতা করে এবং আমার
শনকে সমর্থন করে বক্তব্য রাখছি। মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী পুলিশ বাজেটে ৩০ কোটি
পর বাড়িয়েছেন। রাজ্যের বর্তমান আইন-শৃঙ্খলা পরিস্থিতির পট-ভূমিতে দাঁড়িয়ে আমি
তাঁকে বলতে চাই, পুলিশ বাজেটে এক-পয়সা বাড়ানোর কোনও নৈতিক অধিকার,
কাছ থেকে বাড়তি পয়সা চাওয়ার অধিকার তাঁর আছে কিনা? আমি এই প্রসঙ্গে
মত বউবাজারের যে ঘটনার কথা এখানে বলা হয়েছে—বউবাজারের ঘটনাটা কি?
মধ্যরাত্রির ঘটনা এবং এই ঘটনার অন্যতম নায়ক হিসাবে সাট্টার সম্রাট ১ জন
য়েছে। আমি এই ঘটনা সম্পর্কে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে জিজ্ঞাসা করতে চাই—এই
নক ঘটনা ঘটে গেল, সেই ঘটনার জন্য ৬৭ জনের মৃত্যু হল এবং সেই সংখ্যাটা
ড়ছে। এইরকম মর্মান্তিক ঘটনা এতগুলি মানুষের জীবন-দীপ নিভে গেল, এতগুলি
স্বান্ত হয়ে গেল—এই এতবড় অপরাধমূলক ঘটনার সত্য উদঘাটনের জন্য যথার্থ
ক্ষ তদন্ত হবে কিনা? কারণ ইতিমধ্যে এর উপর এই হাউসে যে বিবৃতি দিয়েছেন এবং
কাজ যেভাবে পরিচালনা হচ্ছে তাতে স্বভাবতই এই আশঙ্কা জনমনে দেখা দিচ্ছে যে
র্যন্ত যথার্থ অপরাধীর সাজা হবে কিনা? কারণ প্রথমত এই অপরাধমূলক ঘটনার
সাট্টার নায়ক যিনি তাঁকে ঘটনা ঘটার ১০ ঘন্টা পরে পুলিশ অ্যারেস্ট করল। তাঁর
গুলি আছে সেই ডেরাগুলিতে পুলিশ তল্লাশিকরল ৪৮ ঘন্টা পরে। ফলে এই
র জন্য অপরাধী তার সমস্ত তথ্য প্রমাণ যাতে অতি সহজে গায়েব করে দিতে পারে
থেষ্ট সময় পুলিশ প্রশাসন কিন্তু দিয়েছে। এমন কি ঐ বিস্ফোরণের ঘটনায় যাঁরা
াদের ধ্বংসস্তূপ থেকে ঐ সাট্টার সম্রাট এবং তার লোকজন পুলিশের সামনে সেই
ত ব্যক্তির পকেট থেকে কাগজ-পত্র সমস্ত নিয়ে যায়। এইসব জিনিসের ফলে খুব
ভাবেই আশঙ্কা হচ্ছে যে শেষ পর্যন্ত এই তদন্তের পরিণতি কি দাঁড়াবে। সরকারি
মৃত্যুর সংখ্যা ৬৯।৭০ জন। কিন্তু যিনি এই ঘটনার জন্য দায়ী, সেই সাট্টার নায়কের
এখন পর্যন্ত পুলিশ ৩০২ ধারায় খুনের আসামী হিসাবে কেস রুজু করতে পারছে
একটা অদ্ভুত ব্যাপার। অদ্ভুত ব্যাপার, সব ভাল, সমস্ত জিনিসটা কোথায় গিয়ে
শেষ পর্যন্ত এটা আমাদের উদ্বেগের ব্যাপার। আজকে অভিযোগ আসছে সাট্টা সম্রাটের
ক দলের প্রধান শরিক দলের যোগাযোগ রয়েছে। তখন তার সততা নিরূপিত হবে
ানুষের কাছে? প্রশ্ন এসেছে যে রাজ্য সরকারের একেবারে খোদ পুলিশ হেডকোয়ার্টার্স
র তার কয়েক গজের মধ্যে এই রকম সাট্টা সম্রাটের রাজত্ব চলছে দিনের পর দিন
পর মাস, বছরের পর বছর, অপরাধীরা এই কার্যকলাপ চালিয়ে যাচ্ছে, অথচ
ধরপাকড়ের ব্যবস্থা কিছুই নেই। স্বাভাবিকভাবেই মানুষের মধ্যে সন্দেহগুলি ঘনীভূত
মধ্যে যেগুলি এসেছে তার মধ্যে সততা থাকতে পারে, কিন্তু এখন তাঁদের বিরুদ্ধে
লি আসছে তা নিরপেক্ষ তদন্ত করে আজকে সেটা প্রমাণ করুন এবং

কোনওরকম রাজনৈতিক আনুগত্য বিচার না করে অপরাধীদের যাতে কঠোর সাজা যাতে কোনও রকমে অব্যাহতি না পায় রাজ্য সরকারের তদন্তের মধ্যে দিয়ে জনগণের প্রমাণ প্রতিষ্ঠা করুন। আজকে হরিহরপাড়ার প্রশ্নে ১০ প্যারাতে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী 'পুলিশের সঙ্গে সশস্ত্র মানুষের সংঘর্ষ হওয়ায় আত্মরক্ষার জন্য পুলিশ গুলি চালি গুলি চালানোর ঘটনা ঘটল, খুবই দুঃখজনক ঘটনা; হরিহরপাড়ার ঘটনা কি আপনার। হরিহরপাড়ায় পুলিশ যেভাবে সমাজ বিরোধীদের আশ্রয় দিয়েছিল সেই সমাজবিরো দৌরাত্মের প্রতিকারের দাবিতে দলমত নির্বিশেষে হরিহরপাড়ার জনসাধারণ আন্দোলন এবং ২রা নভেম্বর তারিখে নিরপরাধ মানুষগুলি যখন ডেপুটেশন দিতে এসেছি পুলিশ নৃশংসভাবে তাদের উপর গুলি চালিয়েছিল, হত্যা করেছিল এবং তার প্রতি ঘন্টা বাংলা বন্‌ধ, ৪৮ ঘন্টা মুর্শিদাবাদ বন্ধ এবং ৯৬ ঘন্টা হরিহরপাড়া বন্‌ধ সর্বোপরি পুলিশকে বয়কট করা হয়েছিল। সমাজবিরোধীদের সহযোগী পুলিশ, শাসকদল পরিকল্পিত গণহত্যার পরিকল্পনা নিয়েছিল, এর ফলেই নৃশংস গণহত্যা পুলিশে এই জঘন্য ঘটনা আড়াল করার জন্য জনসাধারণের উপর গুলি চালিয়েছিল, কি বলেছিলেন? ডি. জি. বলেছিলেন যে অপরাধীরা এক দিনে বাড়েনি, কয়েক ধীরে ধীরে এই অপরাধীরা শক্তি সঞ্চয় করেছিল এবং ঐ জায়গা একেবারে অপ মুক্ত অঞ্চল হয়ে গিয়েছিল .স· :. অস্ত্র তৈরীর ৪টে কারখানা পুলিশ উদ্ধার করে জি. বলেছিলেন আজকে এই সমাজবিরোধীদের ধরবার জন্য যারা দাবি তুলেছিল উপর পুলিশ গুলি চালিয়েছিল পুলিশের সহযোগিতায় সমাজ বিরোধীরা নারী নির্যাতন নিরীহ মানুষের জীবন নিয়েছে, অসংখ্য পরিবারের যথাসর্বস্ব লুঠ করেছে, নারীর ভূলুণ্ঠিত করেছে। শুধু হরিহর পাড়া নয় শাসকদলের ছত্র ছায়ায় গোটা প সমাজবিরোধীদের মুক্তানচল গড়ে উঠেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত বছর ২৪শে আন্তর্জাতিক খ্যাতনামা চলচ্চিত্রকার সত্যজিত রায়ের অন্তেষ্টিক্রিয়ার সময় শ্মশানে ম কান্ড করল করল সেটা গোটা পশ্চিমবঙ্গ তো বটেই গোটা ভারতবর্ষের লজ্জা। পুলি কর্তারা সবাই সেখানে উপস্থিত ছিলেন, স্বপন দে কে ধরার ব্যাপার নিয়ে তৎকালী কমিশনারকে সরে যেতে হল। স্বপন দে ধরা পড়ল, কিন্তু ধরা পড়ার ৬ মাসে চার্জশীট দিতে না পারার জন্য জামিনে বেকসুর খালাস পেয়ে গেল।

আমি বলতে চাই, এখানে অপরাধীদের বিরুদ্ধে চার্জ আনছেন পুলিশ, কিন্তু ত ছয় মাসের মধ্যে চার্জ-শীট না দিতে পারার ফলে অপরাধীরা ছাড়া পেয়ে যাচ্ছে এখনও শ্রীধরকে ধরা গেল না? আজকে জুয়া এবং সাট্টা ডনরা লালবাজারে নাকের উপর, জ্যোতিবাবুর প্রশাসনের নাকের ডগার উপর বসে রয়েছে। একদিকে মদের জুয়ার বিরুদ্ধে অভিযান করছেন, অপরদিকে ঢালাওভাবে মদের দোকানের লাইসেন্স যাচ্ছেন। আজকে কলকাতার বুকের উপর যে সাম্প্রদায়িক দাঙ্গা হয়ে গেল সেটা দুর্ভাগ্য কিন্তু কলকাতার বুকে এই দাঙ্গা হতো না যদি প্রশাসন আগাম সতর্কতা মূলক

তেন। যারা দাঙ্গাবাজ তাদের গ্রেপ্তার করা হলো না রাজনৈতিক কারণে। যে
গ্রেপ্তার করা হল তাদের আবার ছেড়ে দেওয়া হল। এর ফলে দাঙ্গাবাজ যারা
রে রেসট্রেন্ড হবে? এর ফলে তারা তো আরও প্রশ্রয় পাবে! কাজেই এটা
আমি বলতে চাই, এই যে ক্রিমিনালাইজেশন অফ পলিটিক্স রাজনীতির দুর্বৃত্তকরণের
দের ঐ অপরাধজগতের সঙ্গে মাখামাখি, এটাই আজকে সমাজের পক্ষে সবচেয়ে
, সবচেয়ে বড় বিপদ। এর হাত থেকে যদি সমাজকে রক্ষা করা না যায় তাহলে
বে মারাত্মক। এই কলকাতা, যে কলকাতার নাম পন্ডিত নেহরু দিয়েছিলেন
, যে নগরী হচ্ছে বামপন্থী আন্দোলনের পীঠস্থান, আজকে সেই কলকাতা হয়ে
মাজবিরোধীদের দৌরাত্মের নগরী। এটা আমাদের কাছে উদ্বেগের ব্যাপার। আজকে
নার সঙ্গে আমাদের এই পরিস্থিতি লক্ষ্য করতে হচ্ছে, কিন্তু বামফ্রন্ট সরকারের
রকম চিত্র দেখতে হবে এটা অন্তত পশ্চিমবঙ্গের মানুষ আশা করেননি। কংগ্রেস
বিজেপির রাজত্বে এই জিনিস কাম্য নয়। কিন্তু সেটাই হচ্ছে এবং এটা বাস্তব।
ভাবে সমাজবিরোধীরা বামপন্থী দলকে গ্রাস করে বামপন্থার বিনাস ঘটিয়েছে সে
ড়বাজারের ঘটনার মধ্যে দিয়ে সকলের চোখ খুলে দিয়ে গেছে। বড়বাজারের ঐ
কে যারা প্রকৃত বামপন্থার চর্চা করেন তাদের কাছে যদি একটা শিক্ষা হিসাবে কাজ
র নতুনভাবে সংগ্রামে উজ্জীবিত করে তাহলে সেটা হবে দেশের পক্ষে কল্যাণ,
ক্ষে কল্যাণ।

রমনীকান্ত দেব বর্মন ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের স্বরাষ্ট্রমন্ত্রী আজকে যে
ত বরাদ্দ প্রস্তাব এখানে উত্থাপন করেছেন আমি তাকে সর্বান্তকরণে সমর্থন করছি।
রাষ্ট্রমন্ত্রী তিনি আজকে যে বাজেট বিবৃতি পেশ করেছেন তাতে পরিষ্কারভাবে
সরকার পুলিশের যে দৃষ্টিভঙ্গি, পুলিশের চিন্তাভাবনার কথা বলেছেন। সেখানে
র বাস্তব পরিস্থিতির কথা অস্বীকার করেননি। এইবার পুলিশ বাজেটে গতবারের
া বৃদ্ধি পেয়েছে সেটা হচ্ছে ৩০ কোটি ২৫ লক্ষ ৭২ হাজার টাকা। এটা মূলত
হয়েছে পুলিশ কল্যাণে, অর্থাৎ তাদের বাসস্থান, ভাতা, বেতন, গাড়ি ইত্যাদি বাবদ
নকি পুলিশি প্রশাসনকে আধুনিকীকরণ করার জন্য এবং তাকে আরও শক্তিশালী
ন্য বৃদ্ধি করা হয়েছে। আমাদের এই পুলিশবাহিনী তারা আমাদের দেশেরই সন্তান
বিত্তের সন্তান। তাদের প্রতি সামাজিক দায়-দায়িত্ব, কর্তব্য থাকার দরকার সরকারের
ইদিক থেকে সরকার তার বাজেট বৃদ্ধি করেছেন তাকে আমি সম্পূর্ণভাবে স্বাগত
। আমি এতক্ষণ ধরে বিরোধীপক্ষের বক্তৃতা শুনলাম। এই বিরোধীদলই অর্থাৎ কংগ্রেসি
দিল্লিতে সরকার পরিচালনা করছেন। তাঁরা পশ্চিমবঙ্গে দীর্ঘ ২৮ বছর সরকার
া করেছেন। পুলিশ খাতে তারা কোনও ইতিবাচক ভূমিকা পালন করতে সক্ষম
খানে অনেকেই নারী ধর্ষণ, মারামারি ইত্যাদির কথা বলে গেলেন এবং বৌবাজারের
ম্পর্কে বললেন কিন্তু পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের যে নেতিবাচক দিকের সঙ্গে

ইতিবাচক দিকগুলোও আছে সেই ব্যাপারে কেউ উল্লেখও করলেন না। আমি এই সঙ্গে বলতে পারি যে, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের আমলে পুলিশের এখন কিছু করতে পারেননি কিন্তু এটা ঠিকই যে পুলিশের মৌলিক দৃষ্টিভঙ্গির কিছুটা পরিবর্তন সক্ষম হয়েছেন। কংগ্রেসি আমলে এই পুলিশ প্রশাসন দিয়ে তারা বড়লোকের স্বার্থ, স্বার্থ এবং মালিকশ্রেণীর স্বার্থে ব্যবহার করতেন। তাদের জন্যই এই পুলিশকে ব্যব হত। সেখানে বামফ্রন্ট সরকার পুলিশকে সাধারণ মানুষের স্বার্থে, শ্রমিক মানুষের স্ব খেটে খাওয়া মানুষের স্বার্থে ব্যবহার করেছেন। এই কারণেই পুলিশ বাজেটের উপর ক্ষুব্ধ এবং সমালোচনা করছেন। আজকে যে পুলিশ বাজেট সম্পর্কে আমাদের মুখ্যমন্ত্রী দিয়েছেন তাতে এত সুন্দরভাবে পরিসংখ্যান দিয়েছেন যা সর্বভারতীয় আলোকে যায়। পশ্চিমবঙ্গের পুলিশ অন্য যে কোনও রাজ্যের চেয়ে অনেক বেশি তৎপর। কংগ্রেস শাসিত রাজ্যে যে আইনশৃঙ্খলার অবস্থা তাতে যে কোনও মুহূর্তে ওখানে হয়ে যেতে পারে। অথচ তারা পশ্চিমবাংলার আইনশৃঙ্খলার কথা বলছেন। আমরা সরকার ১৬ বছর ধরে ক্ষমতায় আছি, কোনও কোনও বছর একটা না একটা হয়েছে, সমস্ত নির্বাচন সুস্থ এবং অবাধ নির্বাচন হয়েছে। পশ্চিমবাংলার মানুষ গর্বিত। পশ্চিমবাংলার পুলিশের যে ভূমিকা তা সারা ভারতবর্ষে প্রশংসনীয়। কারণ এখানকার পুলিশ সাম্প্রদায়িকতা থেকে মুক্ত, বিচ্ছিন্নবাদ থেকে মুক্ত, যেটা অন্য রাজ্যে নয়। সেই জন্য মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রীর আনা বাজেটকে সর্বান্তকরণে সমর্থন জানিয়ে বিরোধীদলের আনা কাট-মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জটু লাহিড়ী:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী তথা যে পুলিশ খাতে ব্যয়বরাদ্দ এনেছেন, তার বিরোধিতা করে এবং আমাদের কাট সমর্থন করে আমি বক্তব্য রাখছি। স্যার ১৬ বছর ধরে ক্ষমতায় থেকে ন্যায়নীতি সব বিসর্জন দিয়েছেন এরা। একদিন যারা পুলিশ বাজেটের বিরোধিতা করতেন, অথচ ১৬ বছর ধরে প্রতি বছর পুলিশের বাজেট বাড়াতে বাড়াতে আজকে ৩৮০ কোটি টাকায় এসেছেন। তার কারণ নাকি পুলিশ জনগণের কল্যাণের জন্য কাজ করছে। আমরা বিশেষ করে কলকাতা পুলিশের সম্পর্কে, সারা ভারতবর্ষে একটা গর্ব ছিল কলকাতা এবং পশ্চিমবঙ্গ পুলিশের একটা সুনাম ছিল। কিন্তু এই পুলিশকে গত ১৬ বছর ধরে স্বার্থে, ক্ষমতায় থাকার স্বার্থে কাজে লাগিয়ে এই পুলিশকে এমন জায়গায় নিয়ে যে পুলিশের সেই গৌরব আর আজকে নেই। আমরা দেখলাম বালিগঞ্জের নির্বাচনে সহায়ক করে মানুষের ভোটাধিকার কেড়ে নিয়ে এই সি. পি. এম. পার্টি নির্বাচনে পরিণত করেছেন। আমি বলতে চাই শুধু হাওড়া জেলায় ৭৮ সাল থেকে ৯২ সাল কংগ্রেসের নেতৃস্থানীয় ব্যক্তি খুন হয়েছেন ১৬ জন। অথচ কাউকে শাস্তি দেওয়া আমতার কান্দুয়ায় হাত চিহ্নে ভোট দেবার অপরাধে গোপাল পাত্রকে নৃশংসভাবে হত্যা হল। খণ্ডেশ্বর বাগ, রামু ধাড়া, কেশব খাড়া, চমতকারী পাত্র, টুম্পা পাত্র, এদের হত্যা

হয়েছে কংগ্রেসকে ভোট দেবার জন্য। এরা বলছেন যে আজকে পুলিশের জন্য নক কাজ করছেন, তার জন্য বাজেট বাড়াতে হবে। আজকে পুলিশ এদের সহায়ক ছে। যার জন্য সি. পি. এম. ক্যাডারদের কেশাগ্র এরা স্পর্শ করে না। বালিগঞ্জ একজন পথচারীকে এরা নৃশংসভাবে গুলি করে হত্যা করেছে। আমার বক্তব্য লা শ্মশানে আমাদের সকলের শ্রদ্ধেয় সত্যজিত রায়ের অন্তেষ্টি ক্রিয়ায় একজন রোধী অশালীন আচরণ করার পর সাহাদা বলে পুলিশ কমিশনারকে ডেকেছিল বলে শ কমিশনারকে অপসৃত হতে হয়েছিল। তাহলে লালবাজারের খুব কাছে রশিদের র টন টন বোমার মশলা জমিয়ে রাখা হয়েছিল, যার জন্য বিস্ফোরণ হল, কাদের মা জমানো হয়েছিল, আমরা জানি সামনে ত্রিপুরায় নির্বাচন সেখানে এই বোমা হত। সাথে সাথে আগামী পঞ্চায়েত নির্বাচনেও মানুষের ভোটাধিকার কেড়ে নেবার দ এবং তার সাঙ্গোপাঙ্গদের মাধ্যমে প্রস্তুতি নেওয়া হচ্ছিল। এক্ষত্রে পুলিশ এখনও ক ভূমিকা পালন করছে। সে জন্যই আমি বলছি আজকে পুলিশ খাতে যে ভাবে দ বৃদ্ধি করা হচ্ছে সে ভাবে এই ব্যয়-বরাদ্দ বৃদ্ধি করা কখনই উচিত নয়। অপদার্থ শাসনের জন্য বরাদ্দ বৃদ্ধিকে কখনই সমর্থন করা যায় না। স্যার, নারী নির্যাতন নের বিষয়ে জ্যোতিবাবু নিজেই উদ্বেগ প্রকাশ করেছেন। এ রাজ্যে ১৯৯২ সালে র্ষনের ঘটনা ঘটেছে। ১৪১টি বধূ নির্যাতনের ঘটনা ঘটেছে এবং ৫৩ জন বধূকে ারা হয়েছে। এ সমস্তই খুবই দুঃখের এবং লজ্জার, কিন্তু বর্তমানে এ রাজ্যে কিছুই নেই, কারণ এখানে রক্ষকই ভক্ষক। নারীর সম্ভ্রম, পশ্চিমবাংলার একটা গর্বের বিষয় কিন্তু আজকে পশ্চিমবাংলায় নারীর সম্ভ্রম কি করে রক্ষিত হবে? আজকে পুলিশই যে ভক্ষক হয়ে গেছে। আমরা দেখলাম ফুলবাগানে একটা অসহায় মেয়েকে পুলিশ অন্ধকারে তুলে নিয়ে এসে থানার মধ্যে ধর্ষণ করল। থানার মধ্যে পুলিশ অফিসারদের তিতে ঐ জিনিস ঘটল। আমরা দেখলাম কাঁথিতে একটি মেয়ে তাঁর সাথীকে সঙ্গে নিয়ে হোটেলে রাত্রি-যাপন করতে গিয়েছিল, পুলিশ সেই হোটেলে ঢুকে সেই মহিলাকে ধর্ষণ। আমরা দেখলাম হাওড়া স্টেশনে পুলিশ—যে পুলিশের প্রশংসা মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী ন, সেই পুলিশ একটা মেয়েকে বা একজন মহিলাকে ধর্ষণ করল। সব চেয়ে লজ্জার সেই মহিলার কেস ডায়রি নেওয়া হয়নি। ফলে ঘটনাটির কোনও কেস হয়নি। আমরা াম সিঙ্গুর থানার লক্ আপ-এ একটি মহিলা ধর্ষিত হলেন। তদন্তের নামে একটা তিনবার ও. সি. বদল হ'ল। পরবর্তীকালে দেখলাম চার্জসিট না দিয়েই সে কেসের ল রিপোর্ট দিয়ে দেওয়া হ'ল। আজকে প্রতিটি থানায় এই জিনিস আমরা দেখছি। কেস রাখা হচ্ছে খুন থেকে শুরু করে ধর্ষণ পর্যন্ত সব কেসেরই, কিন্তু পরবর্তীকালে দেখা অপদার্থ পুলিশ চার্জসিট দিচ্ছে না বার বার কোর্ট রিমাইন্ডার দেওয়া সত্ত্বেও। শেষ চার্জসীট না দিয়ে ফাইনাল রিপোর্ট দিয়ে দেওয়া হচ্ছে। জ্যোতিবাবু আজকে পুলিশ শকে এই অবস্থায় এনে দাঁড় করিয়েছেন। একদিকে জ্যোতিবাবুর ক্যাডাররা গুন্ডামি া, ধর্ষন করবে, সন্ত্রাস সৃষ্টি করবে তাতে তিনি প্রশ্রয় দেবেন, অন্যদিকে পুলিশকে

বলবে, সন্ত্রাস সৃষ্টি করবে তাতে তিনি প্রশ্রয় দেবেন, অন্যদিকে পুলিশকে বলবেন, অন্যায় কর, আমি তো আছি। এই হচ্ছে জ্যোতিবাবুর আসল রূপ, একই অঙ্গে এরকম একই অঙ্গে দুই রূপ ইতিহাসের পাতায় দ্বিতীয় কারও আর খুঁজে পাওয়া জ্যোতিবাবু এমনই একজন মুখ্যমন্ত্রী যাঁর একই অঙ্গে দুই রূপ। একদিকে তিনি অন্ধ তাঁর পুত্রের দল, দুঃশাসনের দল শত অন্যায় করলেও তিনি তা দেখতে পান না। করছে, সন্ত্রাস সৃষ্টি করছে, তিনি কিছুই দেখতে পাচ্ছেন না। পুত্র সন্দেহে বা ক্যাডার তিনি অন্ধ। ক্যাডারদের শত অন্যায়ও তিনি দেখতে পান না। অপর দিকে তিনি ভূমিকা পালন করছেন। ক্ষমতায় থাকার জন্য, তাঁর দলীয় শাসন কায়েম রাখ বিরোধীদের শত প্রতিবাদকে তিনি গ্রাহ্যের মধ্যে নেন না। তাই তো আমরা দেখি বৃদ্ধির প্রতিবাদে হাওড়া স্টেশনে যখন বিমলা আন্দোলন করছিল তখন পুলিশ তাঁ করে হত্যা করল, কিন্তু সে পুলিশের কোনও বিচার হ'ল না। স্কুলের ছাত্র প্রান্তিক করতে গিয়ে পুলিশের গুলি খেল, অথচ কোনও বিচার হ'ল না। জলের দাবিতে আন্দোলন করতে গিয়ে পুলিশের গুলি খেয়ে মরল, তার কোনও বিচার হ'ল না। হরি নিরীহ মানুষ পুলিশের গুলিতে মারা গেল, জ্যোতিবাবু বললেন, 'সমাজবিরোধীরা ঐসব গোলমাল করছিল।' অথচ উনি একবারও বললেন না যে, ওখানে ক'জন মা যে পুলিশ ঐ কাজ করেছে সেই পুলিশের তিনি কি বিচার করেছেন সে কথাও বল এই সমস্ত কারণে আমি এই পুলিশ বাজেটের বিরোধিতা করে আমাদের পক্ষের কা সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-50 – 5-00 p.m.]

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী তথা পু মহাশয় পুলিশ খাতে যে ব্যয়-বরাদ্দের দাবি এনেছেন আমি সেই দাবিকে সমর্থ পারতাম যদি রবীনবাবুর কথা সত্য হয় তাহলে সমর্থন করব। রবীনবাবু তাঁর বক্ত বলতে বলে ফেলেছেন যে রাজ্যে ক্রাইম বাড়ছে, সমস্যা বাড়ছে, ডাকাতি বাড় নির্যাতন বাড়ছে, সুতরাং পুলিশ খাতে বাড়তি টাকা বাড়াতে হবে। তাই যদি হয়, তা কোটি টাকা কেন, মুখ্যমন্ত্রী মহাশয় যদি ৬০ কোটি টাকা চান তাতেও আমাদের আপ কিন্তু ওঁকে বলতে হবে, ৬০ কোটি টাকা দিলে আর দেশের এইসব অরাজকতা থা কিন্তু উনি একথা বলতে পারবেন না, তাই এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করতে পা ১৯৫৩ সাল থেকে লক্ষ্য করে আসছি, মুখ্যমন্ত্রী মহাশয় তখনকার সময়ে বিরোধীদে ছিলেন। তিনি সারা জীবন একটি কথা বলে আসছেন, যে পুলিশ খারাপ, পুলিশ পুলিশ কংগ্রেসের দালাল, পুলিশ তাজা মানুষকে মারে। এই কথা বলে আমাদের মুখ্যমন্ত্রী তখনকার সময়ে হাউস মাতাতেন। কিন্তু পরবর্তী সময়ে দেখা যাচ্ছে, পুলি আর একটি কথাও বলেন না। সাত-সাতজন মারা গেল হরিহরপাড়ায়। নুরুল ১৯৬৬ সালে বারাসাতে ইলেকট্রিক তার কাটছিল। পুলিশ গুলি করল। এটা ছিল

সেই সময় নুরুল ইসলামের মৃত্যুকে কেন্দ্র করে বামেরা কত গান গেয়েছিলেন। সেই
য়ে মাত করে দিয়েছিল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, হরিহরপাড়ায় সাত-সাতজন মারা
তার পরে আর কোনও কথা নেই।

(গোলমাল)

কন্তু একাই স্তব্ধ করে দেব। আমাকে যদি এইভাবে বাধা দেওয়া হয় তাহলে আমি
াবুকে বলতে দেব না। আমি একাই যথেষ্ট। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সেদিন
ক পুলিশ নিয়ে নিল। এখন কথা হচ্ছে, কংগ্রেসের আমলে পুলিশের গুলিতে ছিল
যন্ত্রণা হত মানুষের। আজ ওঁদের আমলে পুলিশের গোলাপ ফুলের গুলি, সেই সময়ে
র গুলিতে জান বাঁচাতে বড়ই কষ্ট হত, এঁদের আমলে পুলিশের গোলাপফুলের গুলি
করে মারে আর ফুরুত করে জান চলে যায়, এঁদের গুলি ভাল। মাননীয় উপাধ্যক্ষ
আমি বলছি এই সভায় গত বছরে বাজেট সেসনে আমাদের মাননীয় তথ্যমন্ত্রী
বক্তব্যের জবাবি ভাষণে বলেছিলেন—আমি বলেছিলাম থানায় থানায় মন্দির হচ্ছে,
মন্দির তৈরিতে আপত্তি নেই কিন্তু পুলিশের মন্দিরের মানে হচ্ছে টাকা আদায়ের
আমি সেটাতে আপত্তি করেছিলাম—উনি তার জবাবে বলেছিলেন আমি সব থানার
ভেঙ্গে দেব। সেই মাননীয় তথ্য মন্ত্রীকে আমি জিজ্ঞাসা করি এই সভায় দাঁড়িয়ে আপনি
তি দিলেন যে মন্দির ভাঙ্গবেন এখন সেই প্রতিশ্রুতি কোথায়? আপনাকে কাঠগড়ায়
করা দরকার। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একজন মাননীয় মন্ত্রী এখানে প্রতিশ্রুতি
সত্ত্বেও কিছু হল না? আমি কোরানের একটা কথা বলি, 'লাকুম, দিলকুম ওলিয়াদিন'
ানে হচ্ছে যার যার ধর্ম তার তার কাছে। সুতরাং আমি যদি খাঁটি মুসলিম হই অন্য
আপত্তি থাকতে পারে না। কোনও মন্দির রক্ষায় আপত্তি নেই, কিন্তু মন্দিরকে আশ্রয়
পুলিশের বাৎসরিক লক্ষ লক্ষ টাকা আয় হবে আর সাধারণ মানুষের উপর নির্যাতন,
হবে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত সেসনে আমি নিজে এখানে প্রিভিলেজ এনেছিলাম,
াগর থানায় পুলিশের পক্ষ থেকে আমাদের প্রতি যে অত্যাচার হয়েছিল সে কথা আমি
লাম মাননীয় স্পিকার তখন বলেছিলেন যে সিরিয়াস কেস, সুতরাং তিনি গ্রহণ
লেন পরে দেখা গেল আজ পর্যন্ত সেই প্রিভিলেজ মোশন এল না। একজন এম. এল.
দি বিচার না পায় তাহলে দেশের সাধারণ লোক বিচার পাবে? এঁদের আমলে বিচার
কোনও সম্ভাবনা নেই। মাননীয় ভুতের মুখে রাম নাম করলেন তাঁর বক্তব্যের সময়ে
নিজম নিয়ে খুব নাচানাচি করলেন, শুনবেন, আমার বলার ইচ্ছা ছিল না, আমি
ম, তাই আমাকে বলতে হবে আপনাদের কথার পরিপ্রেক্ষিতে এখানে বলতে হবে।
র সময়ে গার্ডেনরীচ, মেটিয়াবুরুজ থেকে কিছু মুসলিমকে ধরে নিয়ে এসে তাদের উপর
চার করা হল, উপর তলার অফিসাররা ছুটে এলেন, লজ্জা করে না? শেষ বারে
ন কমিউনিজম প্রতিষ্ঠিত হবে, দুনিয়া থেকে যখন কমিউনিজম চলে যাচ্ছে তখন [*]

* [Expunged as ordered by the chair.]

কমিউনিজম প্রতিষ্ঠিত হবে। আমার সময় কম, তাই এর পূর্ণ বিরোধিতা করে আমার মোশনের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** নাম বাদ যাবে।

[5-00 – 5-10 p.m.]

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মিঃ স্পিকার স্যার, আজকে বিধানসভায় মাননীয় স্বরাষ্ট্র বাজেট পেশ করেছেন তাকে আমি সমর্থন জানাচ্ছি এবং বিরোধী পক্ষের আনীত স প্রস্তাবের বিপক্ষে বলছি। আমার এই রাজের তিনটি অভিজ্ঞতা হয়েছে ; রাজ তি ব্রিটিশ-রাজ, কংগ্রেসি-রাজ এবং বামফ্রন্ট সরকারের রাজ। ব্রিটিশ-রাজ ছিল এক কথ যায় পুলিশ-রাজ, কংগ্রেসি-রাজ—সেটাও ছিল পুলিশ-রাজ এবং আজকে যে রাজ চল হল জনগণের রাজ। এই মূল পার্থক্যটা বুঝতে হবে। দুই নম্বর কথা হচ্ছে, ভা বর্তমানে সবচেয়ে বড় বিপদ যেটা সেটা হচ্ছে সাম্প্রদায়িকতা। আমি বিরোধী সদস্যদে জিজ্ঞাসা করি, এই দাঙ্গা হয়ে গেল, এটা হল কেন? আমরা বলেছিলাম, পরিষ্ক বলেছিলাম, ব্যবস্থা নিন, আমরা আছি। কিন্তু কোনও ব্যবস্থা নিলেন না তাঁরা, ফলে মসজিদ ভাঙ্গা হল। ঐ মসজিদ ভাঙ্গার আগে এবং পরে দাঙ্গা হয়েছে। এখানে রবীন যে কথা বলেছেন যে, সাম্প্রদায়িকতার বীজ ছিল পুলিশের মধ্যে, আমি সেটা সমর্থন বোম্বেতে যে ঘটনা ঘটল, তারপর প্রধানমন্ত্রী পি. ভি. নরসিমা রাও সেখানে ছুটে গিয়ে এবং সেখানে গিয়ে তিনি সুধাকর নায়েককে বাতিল করলেন। ছয়দিন ধরে সেখানে চলেছে এবং তার সঙ্গে যেটা চলেছে সেটা হল, বিভিন্ন জাতপাতের মানুষকে বোম্বে তাড়িয়ে দেওয়া হয়েছে। কিন্তু তার বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। তারজন্য রাও শারদ পাওয়ারকে সঙ্গে নিয়ে যেতে হল। পশ্চিমবঙ্গের ক্ষেত্রে এটা স্বীকার করে যে, এখানে কিছু দুঃখজনক ঘটনা ঘটলেও পুলিশ সঙ্গে সঙ্গে ব্যবস্থা গ্রহণ করেছে রায়ট ছড়াতে পারেনি। কারণ কংগ্রেস রাজত্বের পুলিশের সঙ্গে এখানকার পুলিশের পার্থক্য রয়েছে। দাঙ্গা যখন এখানে বাধে তখন আমি মেদিনীপুর শহরে সংখ্যালঘুদের ছিলাম। সেখানে হঠাৎ রটে গেল যে, মুসলমানদের মসজিদ ভাঙ্গা হয়েছে। কিন্তু সে সঙ্গে সঙ্গে সেখানে পুলিশ ছুটে এল, ফলে মেদিনীপুর শহরে দাঙ্গা হল না। যদি দাঙ্গা হত তাহলে সমস্ত জেলা জ্বলে যেত। সামান্য দাঙ্গা হয়েছে কলকাতায়, কিন্তু পু ক্রেডিট দিতে হবে, সেটা তারা সঙ্গে সঙ্গে বন্ধ করতে পেরেছেন। আর একটি লক্ষ্য বিষয়, গ্রামাঞ্চলে কোনও দাঙ্গা হল না। কেন হল না?

আমরা আমাদের অভিজ্ঞতায় দেখছি যে উত্তরপ্রদেশ, গুজরাট এবং বোম্বেতে জায়গায় পুলিশ দাঙ্গায় অংশগ্রহণ করেছেন। কিন্তু পশ্চিমবঙ্গে আমরা দাঙ্গা হতে একথা কেউ অস্বীকার করতে পারবেন না। এই দাঙ্গা ঘটাতে কারা সাহায্য করেছে সকলেই জানেন। এই বৌবাজারের ঘটনা ঘটেছে রশিদকে নিয়ে যে ঘটনা ঘটেছে তা

ঘটনা একথা কেউ অস্বীকার করতে পারে না। এই ব্যাপারে এনকোয়ারী চলছে, সমস্ত তথ্যাদি লাই ডিটেক্টর দিয়ে বার করার চেষ্টা করছেন। তাদের কাছ থেকে স্টেটমেন্টও রার চেষ্টা করছে। যতটুকু দুর্বলতা রাজ্য সরকারের আছে তা কাটিয়ে উঠবে। এই সংক্রান্ত যেটুকু অসুবিধা আছে তা আমরা কাটিয়ে ওঠার চেষ্টা করছি। শুধু পুলিশের ণ-সংগঠন করে নয়, এই সঙ্গে সঙ্গে নারীরা নিজেরাও সচেতন হয়েছে, তারা প্রতিবাদ বধূ হত্যা, নারী নির্যাতন নারীর উপরে ব্যাভিচার তার সম্বন্ধে ব্যবস্থা নেওয়া হচ্ছে। সময়ে এটাও আমরা কাটিয়ে উঠতে পারব। এখানে এস. সি. এবং এস. টিরা ভাবে চলাফেরা করতে পারেন যা কোনও রাজ্যে নেই। অন্যান্য রাজ্যে জোতদার-রদের হয়ে পুলিশ গরিব মানুষদের খুন করে এবং তারজন্য সরকার থেকে কোনও নেওয়া হয় না। কিন্তু সেইদিক থেকে আমাদের বামফ্রন্ট সরকার অনেক দৃঢ়তার সঙ্গে করছে এবং আমাদের পুলিশ বাহিনী যথেষ্ট সততার সঙ্গে কাজ করছে। আমরা যেখানে দুর্বলতা আছে তা কাঠিয়ে ওঠার চেষ্টা করছি। সারা ভারতবর্ষে বিচ্ছিন্নতাবাদী আন্দোলন, বাদী ব্যবস্থা যেভাবে বিরাজ করছে সেই সমাজের মধ্যে বাস, তার পাপ আমাদের গায়ে না তাতো হতে পারে না। সুতরাং বামফ্রন্ট সরকারের আপ্রাণ চেষ্টা সত্ত্বেও কিছুটা তো আসবেই। কিন্তু তার মধ্যেও আমরা যথেষ্ট উন্নতি করতে সক্ষম হয়েছি। এই কথা এই ব্যয়বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী সাবিত্রী মিত্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী যে ট পেশ করেছেন তার বিরোধিতা করে সমস্ত কাটমোশনকে সমর্থন করে কয়েকটি কথা হাউসের কাছে তুলে ধরতে চাই। এই বাজেট দেখে মনে হল যেন ঠাকুরমার ঝুলির গল্প বলা হচ্ছে। এই ১৬ বছরে বামফ্রন্ট সরকারে ব্যাভিচার ভরে গেছে এবং প্রশাসন হতে চলেছে। এখানে কোটি কোটি টাকা বরাদ্দ করা হচ্ছে এবং এই বিরাট পুলিশবাহিনীকে ল করছে আলিমুদ্দিন স্ট্রীট। ওখানে আপনাদের পার্টির এল. সি. এসদের দিয়ে পুলিশ র বানিয়েছেন। তারাই পুলিশের হয়ে কাজ করছে। পশ্চিমবঙ্গের মানুষ আগামীদিনে নাদের এই কাজকে কখনোই মেনে নেবে না। আজকে, এই রাজ্যে কংগ্রেসিরা খুন হচ্ছে, গ্রেসিদের বাড়ি লুঠ হচ্ছে। ক্রমশ রাজ্যে নারী নির্যাতন বাড়ছে। পশ্চিমবঙ্গের মতো রাজ্যে কোটালা নামে এক লোধা মহিলাকে সিপিএমরা খুন করল। অতীতে পশ্চিমবঙ্গে এইরকম কখনও ঘটেনি।

[5-10 – 5-20 p.m.]

আমরা দেখছি যে মাননীয় জ্যোতি বসু বিদেশ যাত্রা করছেন রশিদের হাত ধরে, আবার নে যাচ্ছেন, কোনও মাথা ব্যথা নেই, অথচ পশ্চিমবঙ্গ তখন কি হচ্ছে, আজকে থানায় য়রি করতে গেলে কেস ডায়রি নেওয়া হয় না। আমার এলাকা মালদায় এস. পি. আমাকে ছেন ম্যাডাম কী করব, তেল নেই, এরপর আমাদের সাইকেলে করে যেতে হবে। তারপর

পেট্রোল পাম্প থেকে রিভলভার দেখিয়ে তেল নিতে হবে। বুঝে দেখুন এস. পি. আজকে এই কথা বলেন, আজকে মুখ্যমন্ত্রী তবে কাদের জন্য পুলিশ বাজেট এত বাড়া এই সব টাকা কোথায় যাচ্ছে? আজকে ৪/২ নং অনুচ্ছেদের পরিপ্রেক্ষিতে বলতে পশ্চিমবাংলার সাম্প্রদায়িক উত্তেজনা কারা ছড়াচ্ছে, আদবানিদের সঙ্গে কারা মিটিং করে মানের গলায় কারা মালা দিয়েছিল? মালদায় কারা রথ চালাতে দিয়েছিল, ইট পুজো করতে দিয়েছিল? ৬ নং অনুচ্ছেদে আপনারা কি বলছেন—একজন অসহায়া লোধা র মৃত্যুর জন্য কারা দায়ী, ঐ সি. পি. এম. এর জল্লাদ বাহিনী এর জন্য দায়ী। এবার নং অনুচ্ছেদ দেখুন, উগ্রপন্থীদের ধরতে ব্যর্থ একজন ও. সি. বাথরুমে লুকিয়ে আত্ম করেন। অথচ পাঞ্জাব থেকে পুলিশ এসে তাদের গ্রেপ্তার করে। মাননীয় অধ্যক্ষ ম আজকে ৯ নং অনুচ্ছেদের পটভূমিকায় বলতে চাই, ৩৩ পারসেন্ট যে মহিলাদের জন্য পঞ্চায়েত নির্বাচনে আসন রাখার কথা হয়েছে, আমি দাবি করছি, তাদের সকলকে সিকি দিতে হবে, তা নাহলে তারা ইলেকশন কন্টেস্ট করতে পারবে না। বালিগঞ্জ ইলেক মতো একটা নরমেধ যজ্ঞ হবে। ১৫ এবং ২০ নং অনুচ্ছেদে যা বলা হয়েছে, সেই স শুধু আমি এই কথা বলব যে আজকে ৬ জন আই. জি., ডি. আই. জি. ডি. জি. করা হচ্ছে, কিন্তু খুন, ডাকাতি, রাহাজানি, নারী ধর্ষণ কিছুই কমেনি, বরং বেড়েছে। ম অধ্যক্ষ মহাশয় ২০/২ এর অনুচ্ছেদে চার্জ শিটের কথা বলা হয়েছে। চার্জ শিট সাধ এস. পি. দেন। অথচ পশ্চিমবাংলার বিভিন্ন থানায় এক শ্রেণীর পুলিশ আজকে সি. পি. এর ক্যাডার হয়ে কাজ করছে, এদের জন্য ব্যয়-বরাদ্দ দাবি আমরা কি করে সমর্থন ক চুরি, ডাকাতি, রাহাজানির ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি, অর্থ বেশি বরাদ্দের ফলে ৯০ ৯২ সাল একটা ক্ষেত্রে ৯১ এর জায়গায় এটা হচ্ছে ৫১ এবং আর একটা ক্ষেত্রে জায়গায় হয়েছে ৫৬, এইটুকু উন্নতির জন্য এত বড় টাকা পুলিশ বাজেটে দেওয়া, সমর্থন করি না। তদন্তের নামে প্রহসন হচ্ছে।

মাননীয় জ্যোতিবাবু ২১ নং অনুচ্ছেদে নারী নির্যাতনের কথা বলেছেন। আমরা ১৯৯১ সালে এ রাজ্যে রেকর্ডভুক্ত ধর্ষণের সংখ্যা হচ্ছে—৪৬১। ১৯৯২ সালে এই বৃদ্ধি পেয়ে হয়েছে—৬১৫। এখানে সরকার পক্ষের সদস্যরা দিল্লির কথা টেনে এনে অন্য স্টেটের কথা বলে কি পশ্চিমবাংলার ঘটনাগুলো ঢাকা যাবে? অন্য রাজ্যে কি না হচ্ছে তা আমরা জানতে চাই না। আমরা পশ্চিমবাংলার মানুষ, পশ্চিমবাংলায় কি তাই দেখতে চাই। আর যদি দিল্লির কথা বলতেই হয় তাহলে পশ্চিমবাংলার ঘটনাং সঙ্গে দিল্লির ঘটনা গুলোর একটু তুলনা করে বলাই ভাল। ১৯৯১ সালে পশ্চিমব রেপ্-এর ঘটনা ঘটেছে ৪১৬টি, আর ১৯৯১ সালে দিল্লিতে রেপ্-এর ঘটনা ঘটেছে ১ মলেসটেশন ১৯৯১ সালে দিল্লিতে হয়েছে ২০০টি, পশ্চিম বাংলার হয়েছে ৩৫৩টি। ডেথ ১৯৯১ সালে পশ্চিমবাংলায় ঘটেছে ৫৩৮টি, দিল্লিতে ঘটেছে ১৩৩টি। ১৯৯১ পশ্চিমবাংলায় স্বামী বা পরিবারের অন্যান্য আত্মীয়দের দ্বারা বধূ নির্যাতনের ঘটনা

দিল্লিতে হয়েছে ১১২টি। তথাপি অন্য রাজ্যে এই সমস্ত ঘটনা ঘটছে বলে পশ্চিম ঘটবে, এটা কোনও যুক্তি নয়। মাননীয় মুখ্যমন্ত্রী, অন্য রাজ্যে যেহেতু এই সমস্ত ছে, সেহেতু আমাদের রাজ্যেও ঘটবে, এই যুক্তি কি আমাদের মেনে নিতে হবে? খছি প্রতিবছর পশ্চিমবাংলায় নারী নির্যাতন এবং খুনের ঘটনা ক্রমশ বৃদ্ধি পাচ্ছে। াবের মতো রাজ্যেও গত তিন মাসে খুনের ঘটনা ৫০% কমেছে, ডাকাতি শতকরা কমেছে এবং অপহরণের ঘটনা শতকরা ৪০ ভাগ কমেছে।

নীয় মুখ্যমন্ত্রী, তাঁর ভাষণের ১১ নং অনুচ্ছেদে কংগ্রেসের ডাকা 'বাংলা বন্‌ধ'-এর খ করেছেন। তিনি মুখে গণতন্ত্রের কথা বলেন, অথচ কার্যক্ষেত্রে আমরা দেখছি তন্ত্রে বিশ্বাস করেন না। কংগ্রেসের ডাকা বাংলা বন্ধকে সমর্থন করার অপরাধে তে শিক্ষক যোগেন গিরি এবং আদিবাসী যুবক পরিমল সোরেনকে সিপিএম-এর খুন করেছে।

র, আমার সময় শেষ হয়ে এসেছে, সে জন্য আমি আর বেশি কিছু বলছি না। রশিদ, লাল্লু, ভুল্লু প্রভৃতিকে বাঁচাবার জন্য যে বাজেট এখানে পেশ করা হয়েছে র বিরোধিতা করে, আমাদের আনা কাট-মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ

মতী নিরুপমা চ্যাটার্জি: মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী পুলিশ ব্যয়-বরাদ্দের দাবি এখানে উপস্থিত করেছেন তাকে সমর্থন জানিয়ে আমি কয়েকটি ছি। স্যার, বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর থেকেই আমরা লক্ষ্য করছি যখনই স্বরাষ্ট্র মন্ত্রী এখানে পুলিশ বাজেট পেশ করেন তখনই আমাদের বিরোধী দলের হৈ-চৈ, চিৎকার চেঁচামেচি শুরু করে দেন এবং প্রতিবারই প্রথমে যেটা তাঁরা বলেন ছে, পুলিশ খাতে এত টাকা বরাদ্দ করা হচ্ছে কেন? এ বছরও তাঁরা এই কথা ৎকার করলেন। আমি তাঁদের পরিষ্কার বলতে চাই যে, তাঁরা গোটা দেশটাকে যে নিয়ে এসেছেন তাতে এক ভয়াবহ পরিস্থিতির সৃষ্টি হয়েছে। এই ভয়াবহ পরিস্থিতির পশ্চিমবঙ্গে যদি বামফ্রন্ট সরকারকে কাজ করতে হয়, যদি আজকে শান্তি-শৃঙ্খলা রক্ষা হয়, যদি মানুষের গণতান্ত্রিক অধিকার রক্ষা করতে হয় তাহলে আমাদের পুলিশ কে আরও সংগঠিত করার দরকার আছে বলে আমি মনে করি। সুতরাং পরিস্থিতির গুরুত্ব আরোপ করে সামর্থ অনুসারে মাননীয় মন্ত্রী যথাযথভাবে ব্যয়বরাদ্দ পেশ করেছেন। বিরোধী দলের সদস্যরা রশিদ সম্পর্কে কয়েকটা কথা বললেন। আমি তাঁদের এই বলতে চাই যে, স্যার, আজ ৪৬ বছর আমাদের দেশ স্বাধীন হয়েছে, এই ৪৬ বছরে কত রশিদ গোটা দেশে তৈরি করেছেন তা কি জানেন না? আজকে গোটা দেশটাকে কোথায় নিয়ে চলে গেছেন, আজকে দেশের সমস্ত সমাজবিরোধীরা কংগ্রেসের পতাকাতলে হাজির হয়েছে। যাঁরা প্রকৃত দেশকে ভালবাসেন তাঁরা আজকে কংগ্রেসে স্থান পাচ্ছেন

না। স্থান পাচ্ছে কারা? যারা সমাজবিরোধী।

[5-20 – 5-30 p.m.]

আজকে কংগ্রেসিরা যে কথা বলেছেন—আমি মনে করি—সঠিক কথা নয়। তাঁদের ভাবতে বলব, স্বাধীনতার পরে আমাদের দেশে ৬ বার দাঙ্গা হয়েছে। এই সাম্প্র দাঙ্গার বিরুদ্ধে বাংলাদেশের মানুষ লড়াই করেছে এবং লড়াই করে বলেছে আমরা দাঙ্গার বিরুদ্ধে, আমরা দাঙ্গা চাই না, শান্তি চাই। কিন্তু অত্যন্ত লজ্জার, ৬ ডিসে ভারতবর্ষের বুকে যে ঘটনা ঘটে গেছে—এটা অত্যন্ত লজ্জাজনক এবং কালিমালিপ্ত কর আমরা দেখছি, মাননীয় বিরোধীদলের সদস্যরা এখানে দাঙ্গার বিরুদ্ধে যত কথাই বলু কেন, আমরা এলাকায় দেখছি, গ্রামবাংলায় দেখছি, ৮ তারিখে যে মিছিল বেরিয়েছে যখন আমরা বলছি, সাম্প্রদায়িক দাঙ্গার বিরুদ্ধে ঐক্যবদ্ধ লড়াই করতে হবে, তখন আ দেখছি, কংগ্রেস দলের সদস্যরা গ্রাম-বাংলায় মিছিল করে বলছে, ''বাবরি মসজিদ ভা কে, জ্যোতি বসু আবার কে''। এই হচ্ছে তাদের শ্লোগান এবং এইভাবে তারা উস্কানি দি যাতে দাঙ্গা হয় গ্রামবাংলায়। এই ধরনের বিভিন্ন শ্লোগান দিয়ে মানুষকে বিভ্রান্ত করার করছে এবং বিচ্ছিন্নতাবাদী শক্তিকে মদত দেওয়া হচ্ছে। বি. জি. পি কারা? দিনেরবে কংগ্রেস সেজে বসে রয়েছে আর রাত্রিবেলা কংগ্রেসি বন্ধুদের একটা অংশ বি. জে. পি এলাকায় বিভ্রান্তি সৃষ্টি করার চেষ্টা করছে। আমরা দেখতে পাচ্ছি, সংখ্যালঘু এলাকায় গোপনে তাঁদের বিভিন্ন রকমের ভয় দেখাচ্ছে। ১৯৭২ সালের কথা আমাদের মনে আ কংগ্রেসিরা রাত্রিবেলা নকশাল সেজে আমাদের কর্মীদের খুন করেছে, এমনকি পুলিশ কর্মী খুন করেছে। সুতরাং কংগ্রেসের ইতিহাস আমাদের জানা আছে তাই আমি বলতে কংগ্রেসের একটি অংশ বি. জে. পি হয়েছে এবং তারাই গ্রামে-গ্রামে প্রচার করছে। আ ভারতবর্ষে কংগ্রেস শেষ হয়ে যাচ্ছে, তাই বি. জে. পি দলকে নিয়ে এসে তাদের উপর করে দাঁড়াবার চেষ্টা করছে। সেইজন্য এইসব কথা বলে প্রচার চালাচ্ছে। তাই আমি ব আপনারা আজকে যে ধরনের পথ নিয়েছেন, এটা মারাত্মক পথ। তারা বিভিন্ন প্রে প্রোরোচনামূলক উস্কানি দিচ্ছে। মাননীয় কংগ্রেস দলের সদস্যরা মনে করছেন, পশ্চিমবঙ্গ বুকে গণতান্ত্রিক অধিকার কেড়ে নেবার জন্য আগামী পঞ্চায়েত নির্বাচনে হানাহানি, কাটা করে দেশে একটা অশান্তি সৃষ্টি করে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারকে বিব্রত করবে আশায় তারা বিভোর হয়ে আছেন। আজকে যে ভুল পথে আপনারা পরিচালিত হ পশ্চিমবাংলার মানুষ তার বিরুদ্ধে ঐক্যবদ্ধ সংগ্রামের মধ্য দিয়ে এগিয়ে যাবে। যতই বি. পি আসুক, যতই ঝাড়খন্ডীরা আসুক, যতই জামাত-ই-ইসলাম আসুক, যতই কং আসুন—পশ্চিমবাংলার মানুষ সংগ্রামের মধ্য দিয়ে এগিয়ে যাবে। এই কথা বলে, যে প্রস্তাব আনা হয়েছে তাকে সমর্থন জানিয়ে এবং বিরোধীদের আনীত কাট-মোশনের বিরো করে আমার বক্তব্য শেষ করছি।

সুকুমার দাস : মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী ২১ নম্বর ডিমান্ডে তাঁর যে বাজেট প্লেস করেছেন সেই বাজেটের বিরোধিতা করে এবং আমাদের আনীত নর সপক্ষে কয়েকটি কথা বলতে চাই। আমরা যে যুগে বাস করছি সেটা নৈতিক যুগ। অতীতের স্বাধীনতা সংগ্রামে, গণতান্ত্রিক অধিকার রক্ষার সংগ্রামে আমাদের াদর্শের যে শিক্ষা পেয়েছিলাম, আজকে বামফ্রন্ট সরকারের ১৬ বছরের রাজত্বে তা য়ে গেছে। সমস্ত ক্ষয়িষ্ণু সমাজের পথপ্রদর্শক এই বামফ্রন্ট সরকার। আমি এই বব, হরেকৃষ্ণ কোঙার যখন বেঁচে ছিলেন তখন তিনি বলেছিলেন, আমাদের সরকার রকারের মতোন হবে না। আমাদের সরকার হবে কৃষকের সরকার, আমাদের বে শ্রমিকদের সরকার, আমাদের সরকার হবে গণতান্ত্রিক অধিকার রক্ষার সরকার। জকে বামপন্থীবন্ধুদের জিজ্ঞাসা করি, আজকে পুলিশ লক-আপে মৃত্যু হচ্ছে না? লি খেয়ে মরে না, ছাত্র গুলি খেয়ে মরে না, মহিলা, উদ্বাস্তু মরে না? কে বাকি গণতান্ত্রিক আন্দোলন প্রথম যখন শুরু হয়েছিল, ১৯৭৯ সালের ৩০শে মার্চ পতে গুলি চালানো হয়েছিল, ৩০ জন মারা গিয়েছিল। ১৯৭৯র নভেম্বরে টালিগঞ্জে শ্রমিক মারা গিয়েছিল এই রকম করে হিসেব করলে দেখা যাবে তখন প্রায় ৭২টি গুলি চলেছিল। বামফ্রন্ট সরকারের আমলে কে মরেছে? শ্রমিক রঘুনাথ রায়, কৃষক লদার, মানস ব্যানার্জি, শিক্ষিকা বিমলা দে, হাওড়া স্টেশনে। এই রকম অসংখ্য আছে। আমি মনে করি আজকে যাঁরা এইসব খুনের ব্যাখ্যা করেন তাঁদের বলব যে ভূমিকা প্রগতিশীল হলেও স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের ভূমিকা প্রগতিশীল কিনা সেটা বিষয়। আমি দুটি উদাহরণ আপনাদের কাছে রেখে যাব। লালবাজারের ১০০ গজের হেডকোয়ার্টার্সের কাছে রশিদের আড্ডা, আজকের দিনে যখন ১০০ জন লোকের প্রাণহানি মানুষ মৃত্যুবরণ করল বামফ্রন্টের বন্ধুদের জিজ্ঞাসা করি যে আপনাদের বিবেক বলে আছে? মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী এবং তুষার তালুকদারের বিরুদ্ধে প্রতিবাদ করে কোনও কথা বলতে পারছেন না, আপনাদের বিবেক বলে কিছু নেই, আপনারা বামফ্রন্ট সরকারের আত্মা নিয়ে কবরের শান্তি বিরাজ করতে চলেছেন। আমি আর একটা উদাহরণ দিতে ১৯৯২ সালের ২১শে এপ্রিল মাননীয় সদস্য দেবপ্রসাদবাবু যেটা বললেন সত্যজিত অন্ত্যেষ্টিক্রিয়ার সময় স্বপন দে কে গ্রেপ্তার করতে গেলে সে কি বলেছিল, তখন স্বপন বলে চিৎকার করেছিল। শুধু স্বপন নয়, রিপোর্ট ছিল যে কে একজন শ্রীধর তার আলীপুরের উকিল শ্রী শম্ভুনাথ পাইন চিত্রটা তুলে ধরেছিলেন, বলেছিলেন এতবড় রে বেড়াচ্ছে কিছুদিন আগে জামিনের জন্য আমার কাছে এসেছিল, একে কেউ রতে পারছে না? আজকে তাই আপনাদের কাছে প্রশ্ন রেখে যাব, পুলিশ যে রছে, তাতে কোনও সাধারণ মানুষ বিচার পাচ্ছে না। আজকে গণতান্ত্রিক আন্দোলনের ছেন, পুলিশের ও. সি. এল. সি দ্বারা পরিচালিত হয়। আজকে আসামীদের ধরা পুলিশের গাড়ির তেল না দিলে আসামী ধরতে যায় না। আপনারা রাজি আছেন? সর্বদলীয় কমিটি করুন, থানায় থানায় পুলিশ কি করছে তার বিচার করা হবে।

মাননীয় পঞ্চায়েত মন্ত্রী বলেছিলেন রাস্তা করব, গ্রামের ছেলেরা কন্ট্রাক্টর ইঞ্জিনিয়ার না তা কেমন করে হবে? তারপর ১৭ জন সি. পি. এম. বন্ধুর নাম বেরিয়েছে; ডায়রিটা বার করুন, মাননীয় জ্যোতিবাবু কি বক্তব্য রাখবেন? উনি একবারও বলেন বিধানসভায় দাঁড়িয়ে যে আমার সঙ্গে রশিদের কোনও সম্পর্ক নেই? সি. বি. আই তদন্ত করানোর কথা বলেছেন? আজকে পুলিশ নিরীহ নিপীড়িত মানুষকে হত্যা শান্তিপুর, মরিচঝাঁপি, টালিগঞ্জ প্রভৃতি জায়গায় পৌর নির্বাচনের সময়ে পুলিশ গুলি আবার সেই পুলিশই রিভলবার নিয়ে সি. পি. এম. কে রক্ষা করে, কংগ্রেসের লোকদের দিতে দেয় না এই কি পুলিশের নিরপেক্ষতার পরিচয়? মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী তাঁর রাখবেন, আজকে পুলিশ সাধারণ মানুষের কথা শোনে? হাড়োয়া এবং হুগলিতে ব্লকের [***] কি বক্তব্য রেখেছেন, 'আমরা কারও দয়ায় আসিনি।' সরলদেব জানেন। আজকে পুলিশের সঙ্গে সাট্টা এবং প্রোমোটার কম্বিনেশনে এমন একটা রাজ করেছেন ছোট দল হিসাবে আমরা বিচার পাচ্ছি না।

[11-10 – 11-20 p.m.]

সি. পি. আই. এর কামাক্ষা ঘোষ মহাশয় যা বলেন এখানে, বাইরে তার উল্টো বলেন। আজকে সি. পি. আই., কংগ্রেস, আর. এস. পি., ঝাড়খন্ড, ফরোয়ার্ড ব্লক এ বলছেন? তবে যারা রশিদের পয়সায় জয়লাভ করবেন বলেন তাদের কথায় আমি গুরুত্ব না, কিন্তু যারা সাংবাদিক জগতে রয়েছেন আদর্শে বিশ্বাস করেন—আমি মনে করি সব সদস্যের বিবেক মারা গেছে—তাঁরা প্রতিবাদে গর্জে উঠবেন। আজকে সাধারণ যদি নিরাপত্তা না দিতে পারেন তাহলে আমরা কি করে নিরাপত্তা দাবি করব? আমরা পঞ্চায়েত নির্বাচন কিভাবে হয় জানি এবং তারই জন্য আমরা চাই পঞ্চায়েত ভোট বুথভিত্তিক না হয়ে ব্লকভিত্তিক হোক। ১০ই ডিসেম্বরের দাঙ্গায় আপনারা বলেছেন সি. পি. এম. পেপার বলেছে ৩৩ জন, অন্যান্য পেপার বলেছে ৪৬ জন মারা গেছেন। মধ্যে কার কথা সত্যি? মৃত্যু নিয়েও এখানে রিগিং? হাসপাতাল বলেছে ১০০ জন হয়েছেন, সেখানে জ্যোতিবাবু বলেছেন ৬২ জন মার্ডার হয়েছেন। এঁরা আজকে মৃত্যু রিগিং করছেন। এই সেদিন সি. পি. এম. নাম্বুদ্রিপাদের সঙ্গে বেঙ্গল লাইন কেরল নিয়ে ঝগড়া করেছিলেন এবং তার ফলে সেদিন কলকাতার প্ল্যানেটরী সেসন থেকে চলে গিয়েছিলেন। তিনি অযোদ্ধার প্রশ্নে বিজেপি থেকে সাবধান করেছিলেন। কিন্তু জ্যোতি বেঙ্গল লাইন নেওয়ায় সেদিন তিনি সাম্প্রদায়িকতার বিরুদ্ধে কথা বলে এই পীঠস্থান চলে গিয়েছিলেন। মনে রাখবেন, পশ্চিমবঙ্গের বাইরে কিন্তু আরও ২৪টি রাজ্য আছে সেখানে সংখ্যালঘুদের রক্ষা করছে এই কংগ্রেস দল। সেখানে কেনও সি. পি. এম. আজকে মুসলিম সম্প্রদায় আহত হয়েছেন, কিন্তু এই ফেডারাল স্ট্রাকচারে উপায়

Note : * [Expunged as ordered by the chair.]

র মুখ্যমন্ত্রীকে বিশ্বাস করা ছাড়া। তবে তাঁকে বিশ্বাস করে আমরা আঘাত পেয়েছি। ; রাজ্যের মুসলিম এবং আদিবাসী সমাজকে রক্ষা করছে কিন্তু কংগ্রেস। সেখানে ম. আছে মাত্র একটি রাজ্যে। আজকে আপনাদের এই কথাটা স্মরণ করিয়ে দিচ্ছি। লিম সম্প্রদায়ের কাছে আবেদন করব, কারণ ভারতবর্ষে কংগ্রেস দুর্বল হলে তার বীজ ছড়াবে। যদি জ্যোতি বসুদের বৃদ্ধি হয়, যদি কংগ্রেসকে দুর্বল করেন রতবর্ষ দুর্বল হবে। তাই আমি এই বাজেটকে সমর্থন করতে পারছি না। আমাদের ট-মোশনকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

ডেপুটি স্পিকার ঃ অশোক ঘোষ মহাশয়ের নাম বাদ যাবে।

নরেন হাঁসদা ঃ মিঃ ডেপুটি স্পিকার স্যার, মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী যে বাজেট পেশ আমি তার বিরোধিতা করছি। আজকে পশ্চিমবঙ্গের যে সমস্যা এবং এই বাজেটের যা, এই দুই এর মধ্যে কয়েক যোজন দূরত্ব। ফলে প্রতি মানুষের উপর ঘনিয়ে কালো মেঘ। এই কালো দিনের বিরোধিতা করতে গিয়ে এই বাজেটের বিরোধিতা এই সরকারের কাছে পশ্চিমবাংলার আদিবাসী উপজাতি মানুষ নিরাপত্তা পাননি।

ননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী উপস্থিত, তাঁর আমি বলছি, ওই যে লোধা মহিলা চুনি কোটালকে খুন করা হল তারজন্য সরকার কটি কমিশনও গঠন করা হয়েছে। কিন্তু সেই কমিশন কাদের স্বার্থে গঠিত হয়েছে জকে আমাদের ভাবতে হবে। এই কমিশন কি এস এফ আই কে দিয়ে করানো তাই যদি করা হয়ে থাকে তাহলে কোনওদিনই আসল দোষী ধরা পড়বে না। দর দৃষ্টিভঙ্গি হচ্ছে যে কিভাবে এটাকে আড়াল করা যায় এবং তার চেষ্টাই চলছে। আমি আসব ঝাড়খণ্ডীদের একজন গবেষক এবং ডেপুটি ম্যাজিস্ট্রেট শ্রী মহেন্দ্র মাঝির ঘটনায়। কারা এই মহেন্দ্র মাঝিকে খুন করেছে? সি পি এমই খুন করেছে এবং মই এরজন্য দায়ী। ওইসব খুনীরা আজকে সিপিএমের মদতপুষ্ট হয়ে ঘুরে বেড়াচ্ছে র্তমানে তারা আবার বিজেপির সঙ্গে অ্যালায়েন্স করেছে। রবীনবাবু যে বি জে পি নেক কথা বলে গেলেন তার পরিপ্রেক্ষিতে আমি বলতে চাই যে বিজেপি এবং কোনও তফাৎ নেই। আমাদের রাজ্যের সিপিএমের আজকে কোনও চরিত্র নেই। বি জে পি এবং সিপিএম একটাই কয়েন হয়ে গেছে। কয়েনের এ পিঠ এবং ও বীন বাবু বললেন যে অন্য রাজ্যে বি জে পি পুলিশের সমর্থন পেয়ে 'শ্রী রাম' ধ্বনি রা মন্দির বানাচ্ছে আর আমাদের রাজ্যে পুলিশ যথেষ্ট সজাগ। এই যদি হয় তাহলে বীনবাবুকে একটা প্রশ্ন করি, আপনাদেরই বা বিজেপির সঙ্গে তফাৎ কোথায়? আজকে সাধারণ মানুষের নিরাপত্তা কোথায় এটা আপনাদের ভেবে দেখতে হবে। আজকে শই একটা অংশ রাজনৈতিকভাবে মদতপুষ্ট হয়ে সাধারণ মানুষ ডায়েরি করতে গেলে য়রি নেয় না। সেই ডায়রি করতে গেলে আগে সিপিএম হতে হবে তবে তারা

ডায়েরি ডায়েরি নেবে। আজকে পশ্চিমবঙ্গে একটা ভয়ঙ্কর কালোদিন এবং জঙ্গলের চলছে। আগামীদিনে যাতে উপজাতি সম্প্রদায়ের কোনও আর অধিকার না থাকে তার পি এম সর্বদা চেষ্টা করছে। সেইকারণে মাননীয় মুখ্যমন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ ক তা ঝাড়খণ্ডীদের স্বার্থ বিরোধী এবং নারী জাতির স্বার্থবিরোধী বাজেট তাই এই ব বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-40 – 5-50 p.m.]

**শ্রী অঞ্জন চ্যাটার্জি:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয় যে বাজে পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে দু-একটি কথা স সামনে তুলে ধরতে চাই। আপনাদের যেটা উল্লেখ করার দরকার সেটা হচ্ছে যে, বিরো সদস্যরা বললেন যে বাজেটে ৩০০ কোটি টাকার বেশি ধরা হয়েছে। এই প্রসঙ্গে বিরোধীপক্ষকে স্মরণ করিয়ে দিতে চাই যে এইসবের মধ্যেও তাদের সরকার কল্যাণে আমাদের দেশে মুদ্রাস্ফীতি ঘটিয়েছে ১১ শতাংশ, বাজেট বৃদ্ধি হয়েছে ৮ শতাংশ। গৃহীত নীতির ফলেই আজকে জিনিসপত্রের দাম বাড়বে এবং রাজ্য সরকার তাদের শক্তিশালী সংগঠনের মধ্যে থেকেও এই সীমিত ক্ষমতার মধ্যে থেকে সমস্ত কিছুর থে থাকবেন তা হতে পারে না। পাশাপাশি আমরা এই কথা বলতে চাই যে আমরা উত্তরাধি একটা পুলিশি ব্যবস্থা পেয়েছি। আপনি জানেন যে প্রথমে ব্রিটিশ সাম্রাজ্যবাদ এবং পরব আমাদের দেশের কংগ্রেসি সরকার, যারা পুলিশকে ব্যবহার করেছে মূলত সাধারণ বিরুদ্ধে। স্বাধীনতার অব্যবহিত পরে ৫৯ সালে খাদ্য আন্দোলন এবং ৬৬ সালে আন্দোলনে আন্দোলনের আমরা দেখেছি যে কী ভাবে পুলিশকে সাধারণ মানুষের ব্যবহার করা হয়েছে এবং পরবর্তীকালে ৭২ থেকে ৭৭ সাল পর্যন্ত এই পুলিশ বা গণতান্ত্রিক আন্দোলনের বিরুদ্ধে প্রয়োগ করা হয়েছে, গণতান্ত্রিক আন্দোলনের বিরুদ্ধে করা হয়েছে। ৭৭ সালে ক্ষমতায় আসার পর আমরা এই কথা পরিষ্কারভাবে করেছিলাম যে একটি জনমুখী প্রশাসন, একটি জনমুখী পুলিশ প্রশাসন আমরা গড়ে নিঃসন্দেহে এই কথা বলতে চাই, বিগত দেড় দশকে আমাদের শাসনের মধ্যে দিয়ে এ রাজ্যে যে পুলিশি প্রশাসন গড়ে তোলা হয়েছে তা গোটা ভারতবর্ষের মানুষের কাছে দৃষ্টান্ত স্থাপন করেছে। কংগ্রেসিরা এই সম্পর্কে বললেন না এখানে, বিভিন্ন রাজ্যের এখানে দিলেন কিন্তু তারা একবারও বললেন না যে এই সময়ের মধ্যে তারা গণ আন্দোলনের বিরুদ্ধে পুলিশ প্রয়োগ করা হয়েছে বললেন, কিন্তু তারা হিসাবে দিলেন সাল পর্যন্ত আমাদের রাজ্যে ১১ শত গণ আন্দোলনের কর্মীকে তারা খুন করেছেন, হাজার মানুষকে তারা বিনা বিচারে আটক করেছেন। হাজার হাজার মানুষকে তারা এল করেছেন। যে নকশালপন্থীদের সম্পর্কে তারা কুম্ভীরাশ্রু বর্ষণ করছেন, এ কাশীপুরে গণ হত্যা করা হয়েছে। কিন্তু আজকে বিগত ১৫ বছর ধরে তারা একটা দৃষ্টান্ত প্যারলেন না, যেখানে একটি কংগ্রেসি কর্মীকে রাজনৈতিক কারণে আটক করা হয়েছে,

াকে এইভাবে আধা ফ্যাসিবাদী কায়দায় তারা যে ভাবে সন্ত্রাস সৃষ্টি করেছিলেন
া কোনও ঘটনা ঘটানো হয়েছে? তারা বিভিন্ন প্রশ্ন তুলতে গিয়ে নারী নির্যাতনের
ছন। আমি যে কথা বলতে চাই এই রকম একটা সমাজ ব্যবস্থা যেখানে পুঁজিবাদী
ছে সেখানে এই ধরনের অবস্থা থাকবে। কিন্তু আমাদের রাজ্যে এটা বিশেষ বৈশিষ্ট,
তবর্ষে আজকে নারীদের উপর নির্যাতন হচ্ছে ধর্ষণ বাড়ছে, নারী নির্যাতন বাড়ছে
ফলে। আজকে বহু নির্যাতন হয়েছে, কিন্তু ভারতবর্ষে মধ্যে একটি মাত্র রাজ্য
রী নির্যাতনের বিরুদ্ধে সরকার একটা বলিষ্ঠ পদক্ষেপ গ্রহণ করছেন। ওরা বানতলার
ছন, ওরা বিরাটীর কথা বলেছেন, ওরা ফুলবাগানের কথা বলেছেন। কিন্তু একবারও
লন না যে বানতলার ঘটনায় যারা অপরাধী তাদের বিচার হয়েছে, তাদের সাজা
য়েছে। ফুলবাগানের ঘটনায় যারা যুক্ত, তাদেরকে গ্রেপ্তার করা হয়েছে, তাদের
করা হয়েছে। অথচ আমাদের পাশের রাজ্য ত্রিপুরা, যে ত্রিপুরাতে তারা পাঁচ বছর
ব করেছেন সেই উজার ময়দানের ঘটনাতে নারীদের গণ ধর্ষণ করা হয়েছে। কিন্তু
অপরাধীকেও গ্রেপ্তার করা হয়নি, একজন অপরাধীকেও তারা সাজা দেবার ব্যবস্থা
এমন কি মিনিমাম তাদের বিরুদ্ধে যে অভিযোগ দায়ের করা দরকার, সেই অভিযোগ
রা দায়ের করেননি। আমাদের রাজ্যে এই কাজের ক্ষেত্রে সরকার আরও অন্যান্য
তারা গ্রহণ করছেন। ইতিমধ্যে মহিলাদের জন্য বিশেষ সেল গঠন করা হয়েছে।
র দিয়ে আগামীদিনে আমাদের রাজ্যে নারীদের নির্যাতনের ক্ষেত্রে যারা যুক্ত তাদের
াতে কঠোর ব্যবস্থা নেওয়া যায়। সাম্প্রদায়িকতার প্রশ্নে ওরা আমাদের রাজ্য সরকারের
া সেই ভূমিকার সমালোচনা করেছেন। কিন্তু সারা ভারতবর্ষে একটা রাজ্য দেখান
া এ চারটে বি. জে. পি. শাসিত রাজ্য, কংগ্রেস শাসিত রাজ্য গুজরাট, কংগ্রেস
জ্য মহারাষ্ট্র, সেই সমস্ত রাজ্যে ৬ই ডিসেম্বরের দাঙ্গার পর তারা কোনও অপরাধীদের
্যবস্থা নিয়েছেন? প্রকাশ্যে বম্বেতে দাঙ্গার পর ওখানে শিব সেনার যিনি নেতা, সেই
কারে, তিনি প্রকাশ্যে ঘোষণা করেছিলেন যে বাবরি মসজিদের ভাঙার ক্ষেত্রে শিব
দি যুক্ত থাকে, তার জন্য আমি গর্বিত। কিছুদিন আগে বোমা বিস্ফোরণের পর তিনি
করেছিলেন যে এর প্রতিশোধ তিনি নেবেন। অথচ মহারাষ্ট্রে একটা কংগ্রেস সরকার
একটা কথা বলা হল না, প্রতিবাদ পর্যন্ত করা হল না। কেবলমাত্র যারা নিষিদ্ধ
া কর্মী, যারা নেতা, তাদের প্রকাশ্যে যে সমস্ত কথা বলতে দেওয়া হচ্ছে—আজকে
করতে দেওয়া হয়েছে। গতকাল লোকসভায় আপনি দেখেছেন, সেখানে বিতর্কিত
থা বেরিয়ে এসেছে। যে ঐ প্রাক্তন বি. জে. পি. শাসিত রাজ্য যেখানে আজকে
াষ্ট্রপতি শাসনের নামে কংগ্রেস সরকার চলছে, লোকসভায় আলোচনা হয়েছে যে
রাজ্যের যারা পদস্থ অফিসার, তাদের একটা অংশ, তারা প্রকাশ্যে বি. জে. পি.'র
রাজ্যের প্রশাসনকে পরিচালনা করছেন, সেখানে কোনও ব্যবস্থা তারা গ্রহণ করছেন
কে উত্তর প্রদেশের বিষয় বিভিন্ন বক্তা উল্লেখ করেছেন যে বাবরি মসজিদ ভাঙার
নকার সংখ্যালঘুদের সেই এলাকা থেকে তাড়িয়ে দেওয়া হয়েছে, সেখানকার ইমামের

ছেলেকে খুন করা হয়েছে, অথচ উত্তরপ্রদেশে বর্তমানে রাষ্ট্রপতি শাসনের নামে কংগ্রেসের রাজত্ব রয়েছে। একজনকেও গ্রেপ্তার করা হয়নি। একটা সমাজ বিরোধীর যারা এই দাঙ্গার সঙ্গে যুক্ত, তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। ওরা বিচ্ছিন্ন কথা বলেছেন! আজকে আমি একথা বলতে পারি যে, স্বাধীনতার পরবর্তীকাল থেকে গৃহীত নীতির ফলে বিভিন্ন রাজ্যের মধ্যে বৈষম্য বেড়েছে। কেন্দ্র রাজ্য সম্পর্কে ফেডারেল স্ট্রাকচারে যা বলা আছে তাকে অনুসরণ না করার জন্য রাজ্যগুলোর মধ্যে বেড়েছে। তার ভেতর দিয়েই বিভিন্ন রাজ্যে বিচ্ছিন্নতাবাদী শক্তি মাথা চাড়া দিয়ে উঠেছে সাম্রাজ্যবাদী শক্তি পেছন থেকে তাদের মদত দিয়ে উস্কে দিয়েছে। এর বিরুদ্ধে কংগ্রেসি সরকার এবং কংগ্রেস শাসিত রাজ্যগুলো কোনও বলিষ্ঠ পদক্ষেপ নেয়নি, যে ঝাড়খন্ডী সদস্য বসে আছেন তাঁকে সমর্থন করে এখানে উপস্থিত হতে সাহায্য আমি কংগ্রেসি বন্ধুদের জিজ্ঞাসা করছি,—দার্জিলিং থেকে যিনি লোকসভায় নির্বাচিত তিনি কাদের সমর্থনে নির্বাচিত হয়েছেন? অবশ্য এটা দেশের মানুষদের বুঝতে অসুবিধা না। আমরা দেখেছি দার্জিলিং-এ বিচ্ছিন্নতাবাদী আন্দোলনের বিরুদ্ধে লড়তে গিয়ে যেমন গণতান্ত্রিক আন্দোলনের কর্মীরা প্রাণ দিয়েছেন, অপরদিকে তেমন আমাদের পুলিশ বাহিনী, প্রশাসন ঐ আন্দোলন প্রতিরোধ করার ক্ষেত্রে একটা গৌরবজনক পালন করেছে। ৬ই ডিসেম্বরের ঘটনার পরবর্তী ক্ষেত্রে আমরা দেখেছি সরকারের দৃষ্টিভঙ্গি থাকলে, গুড-উইল থাকলে সাম্প্রদায়িক সম্প্রীতি এবং দেশের ঐক্য, প্রশাসন দিয়ে অক্ষুন্ন রাখা যায়, রক্ষা করা যায়। গোটা রাজ্যে দাঙ্গাকে, বিশেষ করে ঘটনাগুলোকে কয়েক ঘন্টার মধ্যে মোকাবিলা করা হয়েছে। দাঙ্গাকে গোটা রাজ্যে পড়তে দেওয়া হয়নি। এর থেকেই প্রমাণ হয় যে, যদি বিকল্প দৃষ্টিভঙ্গি দিয়ে সঠিকভাবে পরিচালনা করা যায় তাহলে আমাদের মতো সমাজ ব্যবস্থা এবং রাষ্ট্র মধ্যে দাঁড়িয়েও জাতীয় ঐক্য, জাতীয় সংহতিকে রক্ষা করা সম্ভব। ওঁরা পুলিশ বৃদ্ধি নিয়ে কথা বলছেন। আমরা আগে বলেছি এবং এখনও বলছি, পুলিশ কর্মীরা সমাজেরই মানুষ, তাঁরা আমাদের ঘরের ছেলে—তাঁদেরও বেতন এবং সুযোগ-সুবিধা প্রয়োজন আছে। বামফ্রন্ট সরকার পুলিশকেও অধিকার দিয়েছে তাঁদের দাবি-দাওয়া লড়াই করার, আন্দোলন করার। কাজেই আগামীদিনে প্রয়োজন হলে তাঁদের সুযোগ বৃদ্ধির জন্য সরকারকে আরও বেশি অর্থ বরাদ্দ করতে হবে। প্রয়োজন হলে করা হবে। পাশাপাশি বলতে চাই, যত দিন যাচ্ছে ততই দেশে বিচ্ছিন্নতাবাদী শক্তি, শক্তি মাথা চাড়া দিয়ে উঠছে। এমন কি কেন্দ্রীয় সরকার পর্যন্ত ঘোষণা করছেন, সাম্রাজ্যবাদী শক্তি এই সমস্ত আন্দোলনের পেছনে মদত দিচ্ছে। কাজেই সঠিকভাবে মোকাবিলা করতে হলে পুলিশের আধুনিকীকরণের দরকার আছে। সেই প্রচেষ্টা এক কথা মাননীয় মুখ্যমন্ত্রী অত্যন্ত সঠিকভাবে তাঁর বাজেট ভাষণের ভেতর দিয়ে বলে প্রসঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমার আবেদন, দেশের বর্তমান পরিস্থিতিতে বি আন্দোলন এবং সাম্প্রদায়িক দাঙ্গা মোকাবিলায় পুলিশবাহিনীর আধুনিকীকরণের যেমন

...যেমন করতে হবে তেমন আমাদের রাজ্যে মাঝে মাঝেই রাজনৈতিক সন্ত্রাস ...চেষ্টা করছে, তার বিরুদ্ধেও যথাযথ ব্যবস্থা গ্রহণ করার জন্য পুলিশবাহিনীকে ...তে হবে। এই কথা বলে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী যে বাজেট বরাদ্দ ...কে সমর্থন করে, বিরোধীদের কাট-মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ

সৌগত রায়ঃ স্যার, আমি মুখ্যমন্ত্রী যে পুলিশ খাতের ব্যয়-বরাদ্দের দাবি নিয়ে ...রে তীব্র বিরোধিতা করছি এবং আমাদের সমস্ত কাট-মোশনগুলো সমর্থন করছি। ...ছরে বামফ্রন্ট সরকারের জ্যোতিবাবু মুখ্যমন্ত্রী থাকার সময়ে পুলিশ খাতে ব্যয় ...শ বৃদ্ধি পেয়েছে। ৫০০% বৃদ্ধি পেয়েছে। ১৯৭৮ সালে যেটা ৬০ কোটি টাকা ...কে সেটা ৩৮০ কোটি টাকা হয়েছে। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার একটা পুলিশ ...র এবং পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারের মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু একজন পুলিশ ...ন্ত্রী। রাস্তা দিয়ে মুখ্যমন্ত্রী যখন মোটর করে যান তখন সেই মোটরগুলো দেখলেই ...তে পারবেন মুখ্যমন্ত্রী জনগণ থেকে বিচ্ছিন্ন, ভীত সন্ত্রস্ত মানুষ। আটটা গাড়ি যায় ...তার মধ্যে পাঁচটা গাড়িতে ছেলে পুলিশ এবং একটা গাড়িতে মেয়ে পুলিশ ...পর মুখ্যমন্ত্রী একটা গাড়িতে 'ভ্যাস্‌পা' নামক কুকুরটাকেও নিয়ে যাবেন। তিনি ...যান তখন এখান থেকে খরচা করে কুকুরটাকেও নিয়ে যাবেন। তিনি যখন ...তখন এখান থেকে খরচা করে ১৪ জন লোক তাঁর সঙ্গে দিল্লিতে যায়। ...ন গিয়েছিলেন তখন ওয়াকি-টকিসহ একজন ডি. আই. জি.-কে সঙ্গে নিয়ে ...লন্ডনে দু-জন আই. পি. এস. অফিসারকে সঙ্গে নিয়ে গিয়েছিলেন। এই খরচা ...জ্য সরকার, রাজ্যের গরিব মানুষ। অসীমবাবুকে জিজ্ঞাসা করলে তিনি বলবেন ...মি মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই—তাঁর সিকিউরিটির জন্য আজ পর্যন্ত রাজ্য ...ত টাকা খরচ হয়েছে? তাঁর সাহস থাকলে তিনি বলুন।

[... - 6-00 p.m.]

সাহস থাকলে বলুন, এই রাজ্যের গরিব জনগণের কত টাকা তাঁর নিজের ...ন্য খরচ করেছেন? আর বুদ্ধদেববাবু গর্ব করে বলছেন যে উনি সিকিউরিটি ...তো কায়দা। মুখ্যমন্ত্রীকে সিকিউরিটির বেড়াটোপে বন্দি করে সিকিউরিটি ছাড়া বুদ্ধদেববাবু ছড়ি ঘোরাচ্ছেন। মুখ্যমন্ত্রীকে আমি যেটা বলেছিলাম—মুখ্যমন্ত্রী আগ্রার সাজাহান, সিকিউরিটির ঘেরাটোপে বন্দি। তাই আমি এই বাজেটের বিরোধিতা মুখ্যমন্ত্রীর জন্য বাজেট, আমি এই বাজেটকে সমর্থন করি না। আপনি বলতে ...১ বছরের বাজেট বক্তৃতা আমি ভাল করে পড়েছি—কোনও প্রশংসার কাজ ...ন্ত্রীর ৩২ অনুচ্ছেদের বাজেটে তিনটি প্রশংসার কাজ আছে। একজনের নাম ...এস. পি অনিল কুমার। তিনি সি. পি. এমের ডি. ওয়াই. এফের প্রেসিডেন্টকে

ধরে অ্যারেস্ট করেছেন। আমি শ্রী অনিল কুমারকে এই হাউসে প্রশংসা করতে চা
কৃতিত্ব বানতলায়, যাঁরা ইনভেস্টিগেশন অফিসার ছিলেন—সেখানে কন্ডিশন হয়ে
আমি প্রশংসা করতে চাই। তৃতীয় কৃতিত্ব বিনোদ মেহেতাকে, সেখানে যারা
করেছিল সেই ব্যাপারে যে কনভিকশন হয়েছে, আমি তার প্রশংসা করতে চাই।
কথা বলে আমি আসতে চাই মূল পয়েন্টে। রবীনবাবু বললেন, রাজনীতিতে দুর্বৃত্ত
ক্রিমিনালাইজেশন অফ পলিটিক্স। রবীনবাবু, মখ্যমন্ত্রীকে আমি বলছিলাম, "জয় হ
কেন তোর যায় না, হায় ভিরু প্রেম হায় রে"। আর আপনাকে আমি বলি, "
বীনা, দেখতো তুমি চেয়ে আমারে চিনিতে পার কিনা"। ভল্লুককে চেনেন? শ্রীধর
মোগলকে চেনেন? আনসারিকে চেনেন? রশিদ খাঁকে চেনেন? আজিজকে চেনেন? এ
পার্টির সঙ্গে লিঙ্ক লোক। কলকাতায় আজকে যারা মাফিয়া ডন তারা সি. পি. এ
মদতে এগিয়ে এসেছে। এরাই আজকে দায়ী রাজ্যের পলিটিক্সের ক্রিমিনালাইজে
আজকে পলিটিক্সে ক্রিমিনালাইজেশনের জন্য যদি কেউ দায়ী থাকে তার নাম সি
যদি পলিটিলাইজেশন অফ পুলিশের জন্য কেউ দায়ী থাকে তার নাম সি. পি. এ
কি শুনেছেন—লালবাজারে পুলিশের পক্ষ থেকে বামফ্রন্ট সরকার জিন্দাবাদ, মুখ্যম
ধ্বনি দেওয়া হয়? পুলিশের মধ্যে পলিটিক্স ঢুকেছে, পুলিশে পচন শুরু হয়েছে
রাজ্যের পুলিশ কিছু করতে পারে না। আপনি বললেন না—যে দাঙ্গা কল
হয়েছে? কলকাতার দাঙ্গায় ৪৬ জন মারা গেছেন। পশ্চিমবাংলার লোকেরা দা
রবীন্দ্রনাথ, নজরুল, শরৎচন্দ্রের দেশের লোক করে না। দাঙ্গা করেছে কলকা
এম-এর ক্যাডাররা। মেটিয়াবুরুজে করেছে ঝুনু, মোগলরা, ট্যাংরায় করেছে ভা
দিলীপরা। এরা সব সি. পি. এমের ক্যাডার এবং তাদের আপনারা ধরতে পা
কারণ এই পলিটিসাইজ পুলিশের হিম্মৎ নেই সি. পি. এম ক্যাডারের গায়ে হা
আড়াই মাস পরে (দাঙ্গার) ভাল্লুককে গ্রেপ্তার করে ২ দিনের মধ্যে বেল হয়ে
বেল হয়ে যায়। রশিদকে নিয়ে যদি আমরা চিৎকার না করতাম তাহলে রশি
বেল হয়ে যেত। আমরা জানি, পুলিশের কি অবস্থা? আমরা জানি, কলক
কমিশনার হয়ে এসেছিলেন বি. কে. সাহা। তিনি এসে উপঢৌকন দিয়েছিলেন,
ইলেকশনে সি. পি. এমের নগ্ন দৌরাত্মের বিরুদ্ধে তিনি চুপ করে বসে ছিলেন।
অফিসাররা বোঝেন না যে, সি. পি. এমের প্রয়োজন ফুরিয়ে গেলে ছেঁড়া জু
তাদের ফেলে দেওয়া হয়। বি. কে. সাহাকে সরিয়ে দেওয়া হল। তুষার তালুকদা
তাঁর আসার পর রশিদের ঘটনা ঘটেছে। তাঁর আসার পর দাঙ্গা হয়েছে। তাঁর
বালিগঞ্জে ইলেকশন হয়েছে। তিনিও বুঝতে পারছেন না এই সি. পি. এম পা
যখন ফুরিয়ে যাবে—যতই লেনিনের ছবি মাথার উপর টাঙান—, ওঁকেও ছেঁড়া জু
ফেলে দেবেন—আমি এটা জানি। আমি তাই বলতে চাই, কলকাতায় যে দাঙ্গা
দাঙ্গা সম্পর্কে আমি জুডিসিয়াল এনকোয়ারীর দাবি করছি এবং আমি মনে করি
এনকোয়ারী হলে সত্য বার হবে। আপনারা—আপনারা লড়বেন কমিউনালিজম

সব চেয়ে বড় গলা আপনাদের আছে? যে লোকটা অযোধ্যায় বাবরি মসজিদ ভেঙেছে, কল্যাণ সিং উত্তরপ্রদেশের বাইরে জামাই আদরে কোনও রাজ্যে মিটিং করেছেন? আমাদের রাজ্যে। যে লোকটা দাঁড়িয়ে থেকে দেখল বাবরি মসজিদ ভাঙা হচ্ছে, তাঁকে মুক্ত ভাবে ঘুরতে কোনও রাজ্যে দেওয়া হয়েছে? এই পশ্চিমবাংলায়। আদবানীর রামরথ নিরুপদ্রপে চলে কোন রাজ্যে? এই পশ্চিমবাংলায়। বিহারের লাল্লু তাঁকে গ্রেপ্তার করেছিল। আমাদের মুখ্যমন্ত্রী জ্যোতি বসু তাঁকে গ্রেপ্তার করেছে। কে লড়বে সাম্প্রদায়িকতার বিরুদ্ধে? কে সাম্প্রদায়িকতার বিরুদ্ধে? কলকাতায় এক দিকে টেররিস্টদের আশ্রয়স্থল, একদিকে তসলিমান এসে আশ্রয় নেয়, আর অন্য দিকে কিছুদিন ধরে দেখছি উমা ভারতী থেকে ওর সমস্ত বি. জে. পি. নেতা কলকাতায় আসছেন, তার কারণ ওরা জানে যে যত যতই এরা বাইরে কথা বলুক ভিতরে ভিতরে এদের সঙ্গে সম্পর্ক রয়েছে, এরা করে চলছে। মূলত তাই আমি মাননীয় রবীনবাবুর একটি কথায় ফিরে যাই রবিনবাবু বলেন না গণতান্ত্রিক আন্দোলন থেকে আপনারা এসেছেন। গণতান্ত্রিক আন্দোলনে আপনারা গুলি চালাবেন না? কিন্তু কতবার গুলি চালিয়েছেন? গত কয়েক বছরে আপনারা ...টি জায়গায় গুলি চালিয়েছেন, আমার কাছে হিসাব আছে। আপনারা গুলি চালিয়েছেন ...য় মারা গেছে। আপনাদের আমলে পুলিশের গুলিতে অন্তত ২৭০ জন মারা গেছে। ...বাণী নীরবে নিভৃতে কাঁদে।' এ রাজ্যে হিউম্যান রাইটসের রেকর্ড সবচেয়ে খারাপ। মাননীয় বুদ্ধদেববাবু —যখন সুজাত ভদ্ররা পি. টি. আরের ছেলেরা হিউম্যান রাইটের ...ছিলেন তখন মাননীয় বুদ্ধদেববাবুর নির্দেশে তাদের বার করে দেওয়া হয়। ছেলেগুলো ...ছিল এই বলে ডিসমিস করে দেওয়া হয়। আজকে মাননীয় বুদ্ধদেববাবু—ভয় ...দি দুটো প্রশ্ন মাননীয় মুখ্যমন্ত্রীকে করতেন তাহলে এমন কিছু মহাভারত অশুদ্ধ হয়ে ...কিন্তু আজকে তাঁরা ফেস করলেন না। তার কারণ অ্যামনেস্টী ইন্টারন্যাশনাল তারা ...টেস্ট রিপোর্ট দিয়েছে, তাতে তারা বলছে যে গত ৫ বছরে পশ্চিমবাংলায় লকআপ ...য়েছে ৪৩টা, পুলিশ কাস্টোডিতে ৮২টা কেস এবং ডেথ ২৭০টা। শুধু লক আপ সংখ্যা ৪৩টা ছিল, এবং আমি স্যার, আরও আপনাকে বলছি ১৯৭৭ থেকে ১৯৮৯ এই ১২ বছরে লকআপ ডেথ এফিলডিয়ার বলছে ১০৮টা, আর সরকারি হিসাব ...ছে ৯১টা। স্যার, আপনি আইনজ্ঞ, আপনি জানেন স্যার, মাননীয় দিলীপ বোস, ...হাইকোর্টের জাসটিস একটা ল্যান্ডমার্ক জাজমেন্ট দিয়েছেন ৯/৭/৯২ তারিখে সেখানে ...টি পুলিশ কাস্টডিতে ডেথের সংখ্যা লিপিবদ্ধ করা হয়েছে। দিলীপবাবু সেখানে উদ্ধৃত ...পুলিশ কমিশনারের রিপোর্টে কোথায় এনকোয়ারী করা উচিত উনি নির্দেশ দিয়েছেন। ...শ্যাল বি জুডিশিয়াল প্রুভ অ্যাজ সুন অ্যাজ রিপোর্টস অফ কাস্টডি ভায়োলেন্স ...নেটিং ইন লক আপ ডেথ, রেপ ইন কাস্টডি অব আদার অ্যাবিউসেস অফ ফিমেল উইদিন দি পুলিশ স্টেশন কাম টু দি নলেজ অফ দি অথরিটি অর আইডেন্টিফায়েড অথরিটি। এ পর্যন্ত লক আপ ডেথ ইনভেস্টিগেট করেছেন মাননীয় দিলীপবাবুর ...টে এটা রয়েছে। লক আপ ডেথের ব্যাপারে আপনারা সুপ্রীম কোর্টে অ্যাপীল করেছেন,

সঞ্জীব, তীর্থঙ্করের ব্যাপারেও অ্যাপীল করেছিলেন কিন্তু সেই অ্যাপীল টেকেনি। বিচারকে দাবিয়ে দিতে চান। আপনাদের এই জাজের হিউম্যান রাইটসের, সেখানে কমিশনারের রিপোর্টকে কোর্ট করা হয়েছে ঐ জাজমেন্টে এবং সেখানে বলা হয়েছে, কমিশন বলেছিলেন রুস্তমজীর চেয়ারম্যানশিপে যে এই তিনটে কেস অবশ্যই জুডি এনকোয়ারী হবে।

১। Alleged rape of a woman in police custody.

(২) Death of previous heart caused while in police custody

৩। Death of two or more persons arising out of police firing disturb in the unlawful assembly under section 141 of the crimina cedure code.

আমি এখুনি হিসাব দিচ্ছিলাম যে কতগুলি কেস অফ ডেথ হয়েছে। আমি বলে যে ৮২টি কেস অফ পুলিশ কাস্টডি। আমি বলেছিলাম যে ১৯৮৭ থেকে ৮৯ এখন পর্যন্ত মোর দ্যান এ হানড্রেড ইন লকআপ কাস্টডি। আমার বন্ধু মাননীয় বন্দ্যোপাধ্যায় মহাশয় বলেছেন, ক্রিয়ারলি বলি ডেথ আর রেপের সংখ্যা নীহারবানু ফুলবাগান থানার নীহারবানুর রেপ নিয়ে এর মধ্যে অন্তত ১০টি কেস ইজ ফর্টি হ্যাভ একসিডেন্ড। পুলিশ আন্ডারে মহিলারা রেপ হচ্ছে। This is the human record of a Government which claims its present democratic mov আপনাদের লজ্জা হয় না? আপনাদের বিবেকে হাত দিয়ে বলুন কটা কেসে জুডি এনকোয়ারী করেছেন? আপনারা কত সম্মান দেন তা জানা আছে। এই রাজ্যে ১৬টি কমিশন অ্যাপয়েন্ট করা হয়েছিল, সেই ১৬টি এনকোয়ারী কমিশনের মধ্যে মাত্র ৪টি আপনারা ফাইনাল রিপোর্ট দিয়েছেন, বাকি ১২টি কেস সম্বন্ধে এখন কিছু জানা আপনাদের আমলে জুডিশিয়াল এনকোয়ারী হয়, কিন্তু তা চেপে রাখা হয়। লক আপ হচ্ছে, পুলিশের হাতে যে লোক মরছে সবাই তো কংগ্রেস নয়, পলিটিক্যাল ওয়ার মারা গেছে। সি. পি. এম. ৫টা, নকশাল ৫টা, কংগ্রেস ৫টি এবং এস. ইউ. সি. আ পি. ফরওয়ার্ড ব্লক একটা করে রয়েছে। এই কলকাতায় শহরে শুধু ১৯৮৭ থেকে এই ১২ বছরে যে লকআপ ডেথ গুলি হয়েছে কেন এগুলির প্রত্যেকটা হাইকোর্টের অনুসারে, ন্যাশনাল পুলিশ কমিশনারের রিপোর্ট অনুসারে আপনারা এনকোয়ারী করে

[6-00 – 6-10 p.m.]

আমাদের নাসীরুদ্দিন খান যখন মুসলমানদের উপর অত্যাচার করেছেন বলে ক তখন আপনারা চিৎকার করছিলেন, বলছিলেন যে, উনি কমিউনাল কথা বলছেন কাগজও বলেছে, 'Nearly 150 Muslim youths, who were picked up

from the Metiabruz area during the riots in December and held Behala Police Station, were not only severely beaten and humil- it were also forced to chant "Jai Shri Ram" while in detention.'.. ই পুলিশ, লজ্জা হয় না আপনাদের? নাম করে বলছি—আবদুল রশিদ ফরটি, এ দি মৌলানা আজাদ জুনিয়র হাইস্কুল এবং ফরোয়ার্ড ব্লকের নেতা, তাঁকে সারা একবার মেটিয়াব্রুজ থেকে বেহালা থানা, সেখান থেকে আলিপুর সেন্ট্রাল জেলে হয়েছে। পশ্চিমবঙ্গের পুলিশ কি কাজ করেছেন সে সম্পর্কে আর একটি নাম ই। 'Abul Kalam Siraj and Rafiq Ahmed both 22 years old and of Katalberia Road in Metiabruz said they were playing carrom local club on December 9 when policemen barged in and them. With his left leg in a plaster-cast, Siraj said, he was so badly that his knee cap was shattered.'.... আপনাদের পুলিশ গরিব যুবকদের পিটিয়ে পিটিয়ে হাঁটুর মালাই-চাকি ভেঙ্গে দিয়েছে। এখানে রায়ট হয়নি লজ্জা লাগছে না। এই রায়টে কোটি কোটি টাকা ক্ষতি হয়ে গেছে, মুখ্যমন্ত্রী বিবৃতি : তিনি বলেছেন, 'কংগ্রেস (আই) একটি বন্ধ ডেকেছিলেন, কিন্তু তাদের সেই (আই) বন্ধ ইভোকড্ লিটল্ রেসপন্স অন্ নভেম্বর সিকস্থ কিন্তু কংগ্রেস (আই) লার্জ সাকসেস হয়েছে এবং সেটা রেডিও এবং টি. ভিতেও বলেছে। কিন্তু তিনি পড়েন না, তাই সেক্রেটারি তাঁকে খুশি করবার জন্য যা লিখে দিয়েছেন সেটাই যে, কংগ্রেস (আই) এর বন্ধ ইভোকড লিটল রেসপন্স। মুখ্যমন্ত্রী বিবৃতি দিয়ে মিথ্যা ছেন যে, কংগ্রেস (আই) এর বন্ধ সফল হয়নি,' কিন্তু মুখ্যমন্ত্রীই লেফ্‌ট ফ্রন্টের বন্ধ সেপ্টেম্বরে হয়েছিল সে সম্পর্কে বলেছেন যে, লেফ্‌ট ফ্রন্ট বন্ধ ওয়াজ এ সাকসেস। বিবৃতি দিয়ে এইভাবে তিনি মিথ্যা কথা বলেছেন। মুখ্যমন্ত্রী বালিগঞ্জের র কথা বলেছেন। এটা তিনি বলতে পারেন কিনা জানি না, কারণ এটা নিয়ে কমিশন হয়েছে। আমার কাছে ছবি আছে—পুলিশ একজনকে কুকুরের মতো গুলি র গাড়িতে তুলছে সেখানে। লজ্জা করে না আপনাদের? ঐ বালিগঞ্জ নির্বাচন রিগিং লোভে এই কাজ করেছেন। সেখানে কমিশনার স্বীকার করেছেন যে, তিনি ভুল তথ্য প্রথমে তিনি পাঁচজন সেখানে মারা গেছেন বলেছেন, কিন্তু পরে বলেছেন তিনজন ন। আপনার দলের লোক সেখানে রিগিং করেছিলেন একথা আপনার মনে পড়ে ক মাননীয় মুখ্যমন্ত্রীর এ বাজেটকে কেন সমর্থন করব? বৌবাজারে বোমা পড়ল, জন ২০ হাজার করে সেখানে প্রধানমন্ত্রী দিয়েছেন ৫০,০০০ করে। বৌবাজারে করা হয়েছিল ত্রিপুরা নির্বাচনে ব্যবহার করবার জন্য। যেগুলো বাঁচত সেগুলো ন্বায়েত নির্বাচনে ব্যবহৃত হত। সেই বোমায় আজকে ১০,০০০ লোক মারা যেতে আপনারা বলেন গণতন্ত্রের কথা! সেদিন রাইটার্স বিল্ডিং থেকে মমতা ব্যানার্জিসহ ও বধির অন্তঃস্বত্তা মেয়েকে বের করে দিয়েছিলেন। সময় আসছে যখন ঐ রাইটার্স বিল্ডিং থেকে টেনে বের করে দেবে। তাই বলছি—

শোন রে সি. পি. এম., শোন রে মজুতদার,
তোদের প্রাসাদে জমা হল কত মৃত মানুষের হাড়—
হিসাব কি দিব তার?
প্রিয়ারে আমার কেড়েছিলি তোরা
ভেঙ্গেছিস ঘরবাড়ি,
সে কথা কি আমি জীবনে মরণে
কখনও ভুলিতে পারি?
আদিম হিংস্র মানবিকতার যদি আমি কেউ হই
স্বজন হারানো শ্মশানে তোদের
চিতা আমি তুলবই, তুলবই, তুলবই।
এই বলে বাজেট বরাদ্দের বিরোধিতা করছি।

**শ্রী জ্যোতি বসু :** আমি আমার ব্যয়-বরাদ্দকে সমর্থন করে ছাঁটাই প্রস্তাবের বি করে আমার বক্তব্য রাখছি। এখানে এবারে উঠেছে এবং বারেবারেই উঠে যে পুলি অনেক বরাদ্দ বেড়েছে। পুলিশের জন্য হ্যাঁ, কিছুটা আমাকে বাড়াতে হয়েছে, সেটা অপরাধ নয়। যে পরিমাণ জিনিসের দাম বেড়েছে তাতে মাগ্গী ভাতা, পে কমি বাবদ আমাকে কিছু বাড়াতেই হয়েছে। কিন্তু কংগ্রেসি রাজত্বের সঙ্গে আমাদের ক এবং ওদের কত বেড়েছে সেটা আগে খবর নিন। সুতরাং এইসব কথা না বলে ম কথা বলবেন তা হয় না। আমাদের খরচ কি বাবদ বেড়েছে সেটা আগে দেখুন। মনে করি আরও বেশি কিছু খরচ করার দরকার ছিল। আমাদের যেসব যানবাহন রেডিও ইত্যাদি আছে তার বিভিন্ন ব্যাপারে আধুনিকীকরণ করার দরকার এবং বরাদ্দ আরও বাড়ানো দরকার বলে আমি মনে করি। আমরা যে অবস্থার মধ্যে কা তাতে আমাদের দেশে এটা খুবই প্রয়োজন হয়ে পড়েছে। দুর্ভাগ্যবশত এটা না হ হ'ত। তাছাড়া কংগ্রেসিদের নিজেদের মধ্যে মারামারি লড়াই এত বেশি বেড়ে গেছে এই মারদাঙ্গা থামাতে পুলিশের দরকার হয়ে পড়েছে। **(গোলমাল)**

**Mr. Speaker :** We can not go in this way. He is making his What is this? Don't disturb. Please take your Seat. Behave yours

**শ্রী জ্যোতি বসু :** এই পুলিশকে খুব জটিলতার মধ্যে এবং কঠিন কাজ ক এর একটা ইতিবাচক দিকও আছে এবং তার মধ্যে পুলিশকে কাজ করতে হয়। (গো

**মিঃ স্পিকার :** টেক ইয়োর সীট। আপনার ভাল না লাগলেও শুনতে হবে। যখন বলেছেন তখন উনি শুনেছেন, এবার উনি বলছেন, আপনারা শুনবেন।

শ্রী জ্যোতি বসু : আজকে সকালেই একটা আলোচনাতে শুনলাম যে ওঁদের আরও ...রিটির দরকার। ওরা তো নিজেদের মধ্যে মারামারি করছে আর এইসব কারণে পুলিশ ...। সেই কারণে আমাদের বেশি করে পুলিশ রাখতে হচ্ছে (গোলমাল) মিঃ স্পিকার ...আমি তো আমার বক্তব্য অনুযায়ী বলব। ওদের বক্তব্য অনুযায়ী আমি তো বক্তব্য ...না। ওরা বক্তৃতা চলাকালীন এইসব করবেই। পার্লামেন্টারী সিস্টেমে এইরকম ব্যবহার ...লে না। সুতরাং এই যে পুলিশের ইতিবাচক দিকটা আছে সেটার ব্যাপারে বিরোধীপক্ষরা ...লবেন না। এখানে সাম্প্রদায়িকতার ব্যাপারে, এস. সি. এস. টির ব্যাপারে অন্য ...স রাজ্যের তুলনায় এই রাজ্যের অবস্থা অনেক ভাল। অন্যান্য কংগ্রেসি রাজ্যে যা ...এখানে সেই জিনিস হয় নি, তারজন্য আমরা গর্ব অনুভব করতে পারি। এখানকার ...সম্পর্কে ইলেকশন কমিশনার প্রশংসা করেছেন। সঠিকভাবে ৪টি নির্বাচন হয়ে গেছে, ...র পঞ্চায়েত এবং কয়েকটি পৌরসভার নির্বাচনও সুষ্ঠুভাবে হবে যা কংগ্রেসি রাজ্যে ...এর সাথে সাথে পুলিশের নৈতিবাচক দিকটাও নিশ্চয় আছে। এই ব্যাপারে পুলিশের ...আলোচনা করেছি, কমিশনারের সঙ্গেও আলোচনা করছি। আমাদের এখানকার ...জেন্সের একটা দুর্বলতা আছে। শুধু কলকাতা শহরে নয়, সমস্ত জেলাতেই এই ইন্টালিজেন্স ...ভাল করে স্ট্রেনদেন করতে হবে, শক্তিশালী করতে হবে যাতে অনেক জিনিস আগের ...বুঝতে হতে পারে। এর আবার একটা নেগেটিভ দিকও আছে এবং এই ব্যাপারে পুলিশকে বলেওছি। এমনও দেখেছি এবং এই ব্যাপারে আমি খোলাখুলিভাবে বলতে ...য়, কেউ বোমা মেরে চলে গেল কিন্তু পুলিশ তারপর সেটা পারস্যু করল না। এই ...জন বোমা মারলেন, তার পারস্যু করবেন না, তাকে ধরবেন না এইকথা আমি ...ক বহুবার বলেছি। তার ফলে যেটা দেখা যায় সেটা হচ্ছে যে তখন নাগরিকরা বলে ...ই সাজার ব্যবস্থা করব এবং তারাই কেসটা হাতে নিতে চায়।

6-10 – 6-20 p.m.]

...টা ঠিক নয়। সেই জন্য এটাও পুলিশকে দেখতে হবে, এই সব যারা করে, সেখানে ...করে তাদের গ্রেপ্তার করতে হবে। আপনি দিনের বেলা না পারেন অন্য সময় ..., পরের দিন করবেন। কিন্তু এই সব করতে হবে। তা নাহলে এরা মনে করেন, এই ...লিশ এল লাঠিটাঠি একটু মারল, টিয়ার গ্যাস ছুঁড়ল, আমি সেফ আমি কোথাও চলে ...। এই সব নেগেটিভ কিছু দিক আছে। সেইগুলো আমাদের নিশ্চয়ই দেখতে হবে। আর ...লেছি যে এটা আমাদের পক্ষ থেকে বলা হয়েছে যে যদি আইন-শৃঙ্খলা ইত্যাদি ...আলোচনা করতে হয় পুলিশ বাজেটে। শুধু আমরা তো আলাদা হয়ে নেই ভারতবর্ষ ...তাহলে ভারতবর্ষের অন্য রাজ্যে কী হচ্ছে, তার সমস্ত ফিগার আমি দিয়েছি আমার ...সেইগুলো আছে, তার পুনরুল্লেখ করছি না যে বড় বড় শহরগুলোতে বা যাদের ...মরা নিজেদের তুলনা করতে পারি, সেই সমস্ত রাজ্যের সঙ্গে, সেইগুলো তো মিলিয়ে ...ই বুঝতে পারবেন। তাও আমরা বলছি আত্ম সন্তুষ্টির কোনও জায়গা নেই। সেদিক

থেকে আমাদেরটা নিশ্চয়ই তুলনামূলকভাবে অনেক ভাল আইন-শৃঙ্খলার ব্যাপারে, ব্যাপারে। কিন্তু ফিগার তো আছে, ফিগারগুলো দেখুন না? আমাদের এই পরিসংখ্যান বিরোধীরা ঘাবড়ে যাচ্ছেন, পরিসংখ্যান তো আমরা তৈরি করতে পারি না, যা পরি আছে কেন্দ্রীয় সরকারের কাছে আছে। আমাদের কাছে যা আছে সেটা নিয়ে আমরা এখানে বলা হয়েছে যে রায়ট এখানে নাকি ভয়ঙ্কর অবস্থা এবং ভারতবর্ষের সঙ্গে চলে না, এত খারাপ এখানে, এটা বলছেন। আমি বলছি এটা কোনও অজ্ঞ লোক, মূর্খ লোক, কোনও পাগলও এই সব কথা বিশ্বাস করবে না। কারণ কংগ্রেস সব থেকে আমি কৃতজ্ঞ তাদের কাছ থেকে আমি আজকে একটা ১০ লক্ষ টাকার চেক ওরা বলেছে আপনি ম্যানেজ করছেন, এটা আমাদের সকলে মিলে করতে হবে বলেছেন। কর্ণাটক থেকে আমি পেয়েছি, ওদের মুখ্যমন্ত্রীর কাছ থেকে। আরও অন্য সঙ্গে আমার কথা হয়েছে, শারদ পাওয়ারের সঙ্গে কথা হয়েছে, অনেকের সঙ্গে হয়েছে, হোম মিনিস্টারের সঙ্গে কথা হয়েছে। অথচ এখানে বলা হচ্ছে, কী বল একজাম্পলটা কী? একদিন বোধ হয়, সেদিন শুক্রবার ছিল, আট তারিখ না নয় তারি রায়টের সময়, সেদিন দু-ঘন্টার ছুটি দেওয়া হয়েছিল, বললাম আমরা তুলে নিচ্ছি, কারফিউ ছিল আমরা তুলে নিচ্ছি। দুটো কারণে একটা নামাজের কথা ছিল, তারা কাছে অ্যাপ্রোচ করেছিল, আর একটা ছিল যে দু-ঘন্টার ছুটি দিয়েছিলাম এই কার অনেকে বলছেন বাজার করতে পারছি না, কতদিন কারফিউ চলবে, সারাদিন রা ইত্যাদি। সেই জন্য বললাম দু-ঘন্টার মধ্যে যার যা খুশি করে নিন আপনাদের বাজার আবার কারফিউ ইমপোজ হল। এখানে আরও অসত্য কথা বলা হচ্ছে যে ফোর্ট উই থেকে নাকি মিলিটারীরা আসতে চাইছিল আমি বারণ করেছিলাম। আমাদের সরকার করেছিল। আমিই তো প্রথম শারদ পাওয়ারকে ফোন করি। তাঁকে বলি, যা খবর আর আমার এখানেও যে সমস্ত ঘটনা হতে চলেছে বলে মনে হচ্ছে তাতে মিলিটারী কোনও উপায় নেই। মিলিটারী এবং পুলিশকে এক যোগে কাজ করতে হবে। সমস্ত ভার পক্ষে এটা প্রয়োজন এবং আমার এখানে আপনি করুন। উনি যথেষ্ট সাহায্য করেছিলেন, উনি তক্ষুণি ১০ মিনিটের মধ্যে ফোর্ট উইলিয়ামে ফোন করেছিলেন, অফি আমার কাছে আধ ঘন্টার মধ্যে এসেছিলেন, তারা বললেন আমরা এখানে তৈরি হচ্ছি একটু সময় লাগবে আমাদের। কারণ ব্যারাকপুর এবং কোথায় সব ওদের ফৌজ থাকে সময় লাগবে। আমি বললাম যে আসুক। একটা কথা ওরা আমার কাছে জানতে চেয়ে সেটা হচ্ছে যে প্রয়োজনে আমরা গুলি করতে পারি তো? আমি বললাম আর কিছু হয়, অনর্থক তো আপনারা গুলি করবেন না এবং পুলিশ একযোগে কাজ করবে কেউ যদি মন্দির, মসজিদ আক্রমণ করে, আর কোনও উপায়ে যদি ঠেকাতে না তাহলে গুলি করবেন। কেউ যদি কোনও মানুষকে হত্যা করতে চায় দল বেঁধে, যদি না পারেন গুলি করবেন, ওরা সন্তুষ্ট হয়ে চলে গেলেন। আর সুন্দরভাবে এক যোগে হয়েছে, অথচ সেটা নিয়েও এখানে নিন্দা হচ্ছে। কি আর করা যাবে, কিছু করার

আমি বলেছি সাধারণভাবে পুলিশ আমার ধারণা নিরপেক্ষভাবে কাজ করছে। ওরা না, নিরপেক্ষভাবে কাজ করছে না। সব আপনাদের দিকে হয়ে কাজ করছে। ওদের আমাদের এগার শত ছেলেকে খুন করা হল, একটা মামলা হল না।

খানে বলা হয়েছে, আমরা চালাচ্ছি না পুলিশ বিভাগ, ঐ নাকি আলিমুদ্দিন স্ট্রীট হবাষ্ট্র বিভাগ চালানো হচ্ছে! আমরা যদি এতই ইন্‌এফিসিয়েন্ট হয়ে থাকি এবং দ্দিন স্ট্রীট থেকে চালাতে হয় তাহলে তো আর কিছুই বলার থাকে না! একটা কথা রিষ্কার বলতে চাই, পুলিশের কাজে আমরা ইন্টারফেয়ার করি না। শুধু মেদিনীপুরের ন কনভিক্ট হয়েছে, তাতে কংগ্রেসের কয়েক জন আছে, কিন্তু বেশিরভাগই আমাদের তাহলে কি করে কনভিক্ট হ'ল? আমরা ইন্টারফেয়ার করলে, আমাদের পার্টি অফিস লিশকে পরিচালনা করলে আমাদের লোক কি করে কনভিক্ট হ'ল? এ-রকম বর্ধমানে ২৪ জন কনভিক্ট হয়েছে। বীরভূমে ১৯ জন হয়েছে। গত ১/২ বছরের মধ্যে এমন ৩৭ জন কনভিক্ট হয়েছে যারা সবাই আমাদের লোক বলে পরিচিত। মুর্শিদাবাদে বাঁকুড়ায় ১৩৩ জন আমাদের লোক কনভিক্ট হয়েছে।

র যদি খুনের হিসাব দেখি তাহলে দেখব যে, ১৯৯১ সালে সি. পি. আই. (এম)- গেছে ২৬ জন, কংগ্রেসের ৮ জন, ফরোয়ার্ড ব্লকের ২ জন, বি. জে. পি.-র ১ পি. আই. (এম. এল.)-এর ৩ জন, ঝাড়খণ্ডী ২ জন, জি. এন. এল. এফ. ৩ অন্যান্য ৬ জন। তারপর ১৯৯২ সালে সি. পি. আই. (এম)-এর ৪৬ জন মারা যন থেকে কংগ্রেস এবং তার সঙ্গে ৪টে সংবাদপত্র প্রচার শুরু করল—'রাজ্যে লা নেই' তখন থেকে আমরা দেখছি কংগ্রেস আরও বেশি করে মার-দাঙ্গা করছে দের লোক বেশি মরছে। ওরা যখন থেকে মুক্ত আকাশের তলায় বলতে শুরু পুলিশকে মারতে হবে, গাড়ি পোড়াতে হবে, থানা দখল করতে হবে, রাইটার্স' ক্রমণ করতে হবে" তখন থেকেই কংগ্রেসের ২১ জন, আমাদের ৪৬ জন এবং পার্টির ২/১ জন মরতে শুরু করল।

পরেও ওঁরা বলছেন, এখানে নাকি নিরপেক্ষতা নেই! ওঁদের সময়ে কি রকম া ছিল সে তো আমরা দেখেছি। কংগ্রেস আমাদের ওপর যে বর্বর অভিযান তাতে আমাদের হাজারের ওপর মানুষ মারা গেছিল, খুন হয়েছিল। একটা মামলা নি, কিছু হয়নি। বরঞ্চ আমরা দেখেছি যারা খুন করেছিল, সে সব ছেলেদের বিভিন্ন দেওয়া হ'ত। বাসের পারমিট দেওয়া হ'ত, আরও অনেক কিছু দেওয়া হ'ত। সময়ে এ জিনিস হয় না। আমি বলছি, সাধারণভাবে আমরা নিরপেক্ষতা রক্ষা হবে এটাও ঠিক এবং এটাও দেখছি যে—২/৪টে জায়গায় এরকম খবরও মধ্যেও মারামারি হ'ল, কংগ্রেসিরা আমাদের ওপর আক্রমণ করল, পুলিশ নিরপেক্ষতা য়ে কংগ্রেসের ১০ জনকে ধরল, আমাদেরও ৫ জনকে ধরল। কংগ্রেসের ১০

জনকে ধরার সাথে সাথে যারা আক্রান্ত তাদেরও ৫ জন অ্যারেস্টেড হ'ল। এরকম আছে। আমি অনেক জায়গার সম্বন্ধে এরকম রিপোর্ট পাচ্ছি।

আমাদের প্রশাসনের তুলনা করতে হলে কংগ্রেসের বিগত দিনের, ২৮ বছরের শাসন সঙ্গে তুলনা করতে হবে এবং এখন কি হচ্ছে ভারতবর্ষের কংগ্রেস শাসিত রাজ্যগু তাদের সঙ্গেও তুলনা করে দেখতে হবে।

তারপর ওঁরা এখানে কতগুকলো পুরনো বস্তা পচা কথা বলে গেলেন। নতুন বলতে পারছেন না। হ্যাঁ, আমরা জানি এ রাজ্যে রেপ-টেপ একটু বেশি হলে ওঁ হন। তা বানতলার ঘটনার কন্‌ভিক্ট হয়ে গেছে। বিরাটীর ঘটনার চার্জশিট হয়ে ফুলবাগানের ঘটনারও চার্জশিট হয়ে গেছে। এ পুরনো ঘটনাগুলোর কথা ওঁরা আবার তু তার মানে ওঁদের আর কিছু বলার নেই। সেইজন্য ঐসব কথা বলছেন।

তবে আজকে প্রশ্নোত্তরের সময়ে এখানে দিল্লি নিয়ে একটা কথা উঠেছে। ঐ আমরা সবাই এক-মত। দিল্লিতে বাঙালি অঞ্চলে যে সমস্ত ঘটনা ঘটেছে বা ঘটছে সে বিষয়ে আমরা কংগ্রেসের সঙ্গেও একমত। ওখানে বাংলা ভাষা যাঁরা বলেন তাঁদের খুঁজে বের করা হচ্ছে। কিন্তু দিল্লিতে তো প্রধানমন্ত্রী, স্বরাষ্ট্রমন্ত্রী বাস করেন, ত করছেন? সেখানে বাঙালিরাই রুখে দাঁড়িয়েছেন। তাঁরা পুলিশের সাহায্য পাননি। তাঁরা নি রুখে দাঁড়িয়েছেন। তারজন্য আমরা গর্বিত। তাঁরা বলেছেন, "এসব জিনিস আমরা হ না।" ঐসব লোকেদের খুঁজে বের করেছে—বস্তি ইত্যাদিতে কংগ্রেস ঐসব তৈরি ক তাদের রেশন কার্ড দিয়েছিল, ভোটার লিস্টে নাম তুলে দিয়েছিল। তাদের কেউ কেউ না কেউ কেউ নাগরিক নাও হতে পারে। আজকে আশ্চর্য হয়ে ওঁদেরই কাছ থেকে শু "আপনি মুখ্যমন্ত্রী আপনি দেখুন, ইত্যাদি।" তা আমি ইতিমধ্যেই কথা বলেছি। ওখ সরকার থেকে আমাকে বলেছে, "আমরা এসব হতে দেব না।" আমি যত দূর জানি আর ঐসব হচ্ছে না।

[6-20 – 6-30 p.m.]

আপনাদের রাজত্বে—দিল্লি তো আপনাদের, কোনও কিছু করতে পারছেন না। আইন-শৃঙ্খলার কথা বলা হয়। খুন এই কংগ্রেসিরাই করে, আর বলেন, আইন-শৃঙ্খল নিজেদের মধ্যে খুনোখুনি করে বলেন পুলিশ কোথায়, জ্যোতিবাবুর পুলিশ? তারপর মনে পড়ছে,—ইন্দিরা গান্ধীর মৃত্যুর পর কারা ১৪টি বাস পোড়াল এবং আক্রমণ ঐ কংগ্রেসিরা। আমি ততক্ষণে রাজীব গান্ধীর সঙ্গে দেখা করে এসেছি। রাজীব গান্ধী করেছেন যে জ্যোতি বসুর সঙ্গে কো-অপারেট কর, এই জিনিস কর না, এই জিনিস পারে না। ততক্ষণে দিল্লিতে সাড়ে ৩ হাজার শিখ খুন হয়েছে, নারী, পুরুষ শিশু করেছে? কংগ্রেসিরা খুন করেছে। মামলা কিছু হচ্ছে না। আমি আসার পর কল

: আমার সঙ্গে দেখা করলেন এবং তাঁরা একসঙ্গে দেখেছি শান্তি যাতে বজায় থাকে রছেন। ঠিক রাজীব গান্ধী যখন মারা গেল—কি কারণে জলপাইগুড়িতে ফৌজ লং কারা করেছে জলপাইগুড়িতে? বি. জে. পি., বা অন্য পার্টি বা আর. এস. —ই কংগ্রেসিরা করেছে। আমাদের ফৌজ নামাতে হয়েছিল এবং স্তব্ধ করতে মার বউবাজারের কি ঘটনা, সেটা এখনই বলতে পারব না, কারণ তদন্ত হচ্ছে। বের বেরুবে, রসিদের খবর বেরুবে। কারা কারা তাদের সমর্থন করছে খবর কিন্তু তদন্ত হচ্ছে। এখানে অদ্ভুত দাবি শুনছি, সি. বি. আইকে কেন দিচ্ছেন না। ছি. এইসব কেন বলা হচ্ছে। যে পুলিশ ইনভেস্টিগেট করছে তারা সি. বি. থেকে দক্ষতা রাখেন না এটা কোথায় প্রমাণ হল? আর যদি এটা হয়, এদের মধ্যে : তদন্ত করছেন—

(গোলমাল)

this stage Shri Subrata Mukherjee rose to speak)

. **Speaker:** Mr. Mukherjee, please take your seat. I would not ıy point of order at this state. I am on my legs. I will not ou now. Please take your seat.....(noise)......(Shri Subrata ee was seen standing in his seat)....For the last time I warn you have to take your seat....(noise).....(Shri Subrata Mukherjee l seen standing)...Mr. Mukherjee, I name you under rule noise)....Please withdraw from the House.....(noise and tions)....(Shri Subrata Mukherjee: Sir, We want CBI (noise)....Mr. Mukherjee, I name you under rule 348 and you for the rest of the session....(noise).....

ope we have the consensus of the House.

: motion was then put and agreed to.

· **Speaker:** Mr. Mukherjee, I request you to please v.....(noise and interruptions)...

....(noise and interruptions).....

Several Congress (I) Hon'ble Members rose to speak)...

....(noise).....

**সুব্রত মুখার্জিঃ** যাব না, সি. বি. আই.কেই দিতে হবে সি. বি. আই. চাই।

.....(noise).....

**Mr. Speaker :** The time of this debate is extended by on

The Marshall will take assistance of other security officers Mr. Mukherjee from the House.

.....(noise and interruptions).....

[6-30 – 6-44 p.m.]

......(গোলমাল).......

(এই সময় কংগ্রেস দলের মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জিকে নিরাপত্ত সহায়তায় বাইরে নিয়ে যাওয়া হয়)

......(গোলমাল).......

(এই সময় কংগ্রেস দলের মাননীয় সদস্যবৃন্দ সভাকক্ষ ত্যাগ করেন)

**শ্রী জ্যোতি বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলছি যে, বউবাজার সম্বন্ধে যে এনকোয়ারী হচ্ছে সেটা শেষ না হলে আমি এ-সম্পর্কে কোনও রিপোর্ট দিতে ব্যাপারটি নিয়ে এখন তদন্ত চলছে। ওরা বলেছেন যে, সি. বি. আই.-কে দিয়ে তদন্ত করা হচ্ছে না। কেন্দ্রীয় সরকারকেও কোনও কোনও ক্ষেত্রে সি. বি. আই.-এ করতে হয়। আমাদেরও সেটা যদি দরকার থাকত নিশ্চয়ই করতাম। এখানে আ বোম্বে থেকে বিবেশষজ্ঞ আনিয়েছি। ফোনে সারদ পাওয়ারের সঙ্গে কথা বলে তাঁ যে, আমাদের এখানে একটা ঘটনা ঘটে গেছে, বিশেষজ্ঞদের এখানে পাঠান। বুঝতে পারছি না, আমাদের পুলিশের উপর ওদের যদি বিশ্বাস না থাকে তাহ পুলিশের উপরই বা আমাদের বিশ্বাস থাকবে কেন? আমাদের পুলিশ যদি ইনএফি তাহলে ওদের পুলিশও তো এফিশিয়েন্ট হতে পারে না। তাই বলছি, এই মুহূর্তে আইকে দিয়ে এনকয়ারী করা সম্ভব নয়।

এরপর আর একটি কথা বলছি, এখানে দার্জিলিং সম্বন্ধে বারবারই বলে আগামীকাল দার্জিলিং যাচ্ছি। ফিরে এসে এ-সম্পর্কে আপনাদের দেওয়া কলিং আ উত্তরে আমার কি বক্তব্য সেটা বলতে পারব। ওখানে আমাদের যে পার্টি কনফা তাতে আমরা যাচ্ছি। এখানে একজন বলছিলেন যে, রাজীব গান্ধীর সঙ্গে নাকি চুক্তি হয়েছিল। আমি বলছি, ঐ চুক্তি রাজীব গান্ধীর সঙ্গে নয়, আমার সঙ্গে হয়েছি তিনি সাহায্য করেছিলেন মাত্র।

এখানে আর একটি প্রশ্ন তোলা হয়েছিল থানার লক-আপে মলেস্টেশ

র ভাষণের উপর আলোচনা চলবার সময়। আমি সেটা আজকে সঙ্গে এনেছি। ওরা
় দিতে পারবেন, কারণ এখন তো ওরা হাউসেই নেই, একটা অবস্থা সৃষ্টি করে
রে চলে গেলেন। এটা ইংরেজিতে লেখা, আমি পড়ে দিচ্ছি। এতে বলছে—Failure
Government to prevent moleslation in Police custody এ-সম্পর্কে
ট কাট-মোশনও আছে—molestation in police custody have been rare
t Bengal but it is not a fact that this is rampant in West Bengal
the list of 42 cases submitted to the Hon'ble Speaker alleging
tion in police custody since 1982, 13 could not be traced which
29 cases. It has been ascertained that only in two cases there
gation of molestation in police custody. One was that of Kakali
it Singur P.S. which was not substantiated. The second was the
gan P.S. case in which the policemen have been chargesheeted.
the remaining 27 cases, in 22 cases policemen were involved
was not in police custody. They have been suitably proceeded
and criminal cases have been started against erring police per-
it of which in two cases, one of Narkeldanga P.S. and the
Chinsura P.S., the concerned personnel were acquitted by the
n the remaining five cases, police personnel were not involved
ed. In one case army Jawans and in another case sepoys of
F were involved, which in the other three members of the
ere involved.

ond point, Death in Police custody.

enesty International in its latest report has mentioned 43 cases
ed) of death from 1985 to 1991.

a detailed examination of this report, the so-called deaths of
sons, they have claimed, Swapan Das, Raj Kumar Molla, Sk.
Ali Molla and John Mondal could not be established or traced
do not know who they are. Enquiry as per provisions of law
in respect of 39 cases of alleged deaths in police custody. Out
ises, only four cases were of police charge with homicide. In
of Motia Rahaman Gaji of Hasnabad, the Officer-in-Charge
ged with murder but was acquitted by the Additional Sessions
f Barasat. In the three other cases, namely, Keshpur, Karaya
i Police Stations, police officers and constables are facing trials.
ourse as criminal cases have been started against them, relating
in police custody, police persons who were found guilty of

negligence of duty in six cases were prosecuted departmentally. T remaining 29 cases have been observed to be natural deaths suicides police custody and have been substantiated to be so through enquir conducted in accordance with law by Magistrates. On 20th Mar 1992 morning police staff from Moyna Police Station went to Ga village to arrest some accused person in Case No.52 of 1992 stan on a complaint of one Sukdeb Mondal against his brother Kanai Mond The incident was the outcome of a dispute relating to land. The poli party was gharaoed and assaulted by some people, most by wom Nine women were arrested in this connection. On the same day pr testing against this arrest, some local people in the area came to Mo Police Station and assulted some police officers and pushed the poli jeep in a nearby pond. In this connection Moyna P.S. Case No.59 1992 was started and 12 persons were arrested. These two cas which were started at Moyna Police Station against some men a women have ended in charge-sheet. It is not a fact, therefore, that t police had committed any excess. আরেকটি মানিক ভৌমিক কাটমোশন ম

তারপর সত্যরঞ্জন বাপুলি যে দুই কেসের কথা বললেন সেই দুজনের কেস পর্ থানার অধীনে পুলিশ কেস হয়েছে। এখানে যে কথা বলা হয়েছে যে, আমি নাকি থেকে আর্মি চাইনি, এমন কি যখন খবর আসতে আরম্ভ করল তখনও আমি আর্মির চাই নি। জোর করে নাকি আর্মি এসেছে—এই কথাটি একেবারে ঠিক নয়। এর বেশি বলব না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডঃ জয়নাল আবেদিন একটি বক্তৃতায় বললেন রাজ্যপালের ভাষণের উপরে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবের উপরে বক্তৃতার সময়ে বললে বাসু কমিশন অফ ইসলামপুর এনকোয়ারী, যেটা ১৯৮০-৮১ সালে হয়েছিল তার আস অ্যাসেম্বলিতে দেওয়া হয়নি। আমি তাতে বলছি যে, এটা কংগ্রেসি সরকারের আইনে সেখানে এনকোয়ারীর রিপোর্ট ইচ্ছা করলে উইথহেল্ড করতে পারেন, হাউসে দিতে না পারেন। আমাদের জুডিশিয়াল এনকোয়ারী করা শুরু হলে সেটা পক্ষে বা বিপক্ষে যাইহো না কেন আমাদের উত্তর দিতেই হবে। যাইহোক উনি চলে গেছেন, থাকলে ভাল হত। ৮.১০.৮২ তারিখে হাউসে প্লেসড্ হয়েছিল। উনি পরে জেনে নিতেও পারবেন। এর বেশি কিছু আর আমার বলার নেই, বাজেট বরাদ্দকে সমর্থন করে কাটমোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Now, I put all the cut motions to vote except cut motion No.12 on which I understand a Division will be demanded.

The motions (Cut Motion Nos. 1 to 11 and 13 to 18 that the amount of the Demand be reduced by Rs.100/- were then put and los

The Motion that the amount of Demand be reduced by Rs.100/- (Motion No.12) was then put and a division was taken with the ...ing results.

NOES

Abdul Haque, Shri

Abdul Quiyom Molla, Shri

Abu Ayes Mondal, Shri

Abul Basar, Shri

Acharya, Shri Prabhat

Adak, Shri Kashinath

Adhikari, Shri Nityananda

Anisur Rahaman, Shri

Bal, Shri Saktiprasad

Basu, Shri Bimal Kanti

Basu, Shri Jyoti

Basu, Shri Subhas

Baora, Shri Samar

Barman, Shri Jogesh Chandra

Bauri, Shri Madan

Bera, Shri Bishnupada

Bera, Shrimati Chhaya

Bhattacharjee, Shri Buddhadeb

Biswas, Shri Benoy Krishna

Biswas, Shri Kamalakshmi

Biswas, Shri Sushil

Bouri, Shri Haradhan

Chakrabarty, Shri Deb Narayan

Chakrabarty, Shrimati Kumkum

Chatterjee, Shri Anjan

Chatterjee, Shri Dhirendra Nath

Chatterjee, Shrimati Nirupama

Chattopadhyay, Shrimati Sandhya

Chatterjee, Shrimati Santi

Chatterjee, Shri Tarun

Choudhury, Shri Bansa Gopal

Chowdhury, Shri Bikash

Chowdhury, Shri Sibendra Narayan

Chowdhury, Shri Subhendu

Das, Shri Ananda Gopal

Das, Shri Debesh

Das, Shri Jagadish Chandra

Das, Shri Nirmal

Das, Shri S. R.

Dasgupta, Shrimati Arati

Dasgupta, Shri Asim Kumar

Deb, Shri Rabin

Deb Sarma, Shri Ramani Kanta

Dey, Shri Lakshmi Kanta

Dey, Shri Narendra Nath

Duley, Shri Krishnaprasad

Ganguly, Shri Bidyut

Ganguly, Shri Shanti

osh, Shri Biren

osh, Shri Kamakhya Charan

sh, Shri Malin

sh, Shri Sunil Kumar

sh, Shri Susanta

a, Shri Sachindra Nath

a, Shri Sundar

er, Shri Krishnadhan

ngir Karim, Shri SK.

dar, Shri Badal

Shri Haripada

a, Shri Manindra Nath

rdar, Shri Dinesh

Kar, Shri Nani

Koley, Shri Barindra Nath

Mahboob Zahedi, Shri

Majhi, Shri Bhandu

Maji, Shri Pannalal

Majhi, Shri Raicharan

Malakar, Shri Nanigopal

Malik, Shri Sreedhar

Mamtaz Begum, Shrimati

Mondal, Shri Dhiren

Mondal, Shri Kshitiranjan

Mondal, Shri Rabindra Nath

Mondal, Shri Manik Chandra

Manna, Shri Janmenjoy

Md. Ansaruddin, Shri

Minj, Shri Prakash

Misra, Shri Surya Kanta

Mitra, Shrimati Jayasree

Moitra, Shri Birendra Kumar

Mostafa Binquasem, Shri

Mukherjee, Shri Anil

Mukhopadhyay, Dr. Ambarish

Mukherjee, Shri Dipak

Mukherjee, Shri Manabendra

Mukherjee, Shri Narayan

Mukherjee, Shri Nirmal

Munda, Shri Chaitan

Naskar, Shri Sundar

Neogy, Shri Brajo Gopal

Omar Ali, Dr.

Oraon, Shri Jagannath

Paik, Shri Sunirmal

Pathak, Shri Patit Paban

Phodikar, Shri Prabhas Chandra

Pramanik. Shri Abinash

Putatunda, Shrimati Anuradha

Roy, Shri Banamali

Ray, Shri Dwijendra Nath

Roy, Shri Mrinal Kanti

lay, Shri Subhash Chandra

en, Shri Dhirendra Nath

eth, Shri Lakshman Chandra

haw, Shri Prabin Kumar

haikh Khabiruddin Ahmed, Shri

ingh, Shri Lagan Deo

inha, Shri Khagendra Nath

inha, Shri Prabodh Chandra

inha, Dr. Nirmal

k. Nazmul Haque, Shri

oren, Shri Khara

irkey, Shri Monohar

YES

irkar, Shri Deba Prasad

e Ayes being 1 and the Noes being 112 the Motion was lost.

ie Motion of Dr. Asim Kumar Dasgupta moved on 23rd March, hat a sum of Rs.3,79,20,22,000 be granted for expenditure under id No.21, Major Head : "2055—Police" was then put and agreed

## Adjournment

ie House was then adjourned at 6.44 p.m. till 11 a.m. on the 2nd April, 1993 at the Assembly House, Calcutta.

## roceedings of the West Bengal Legislative Assembly
## ıbled under the provisions of the Constitution of India

he Assembly met in the Legislative Chamber of the Assembly ouse, Calcutta on Friday, the 2nd April, 1993 at 11.00 a.m..

### PRESENT

Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 12 Ministers, ters of State and 132 Members.

-00 - 11-10 a.m.]

### POINT OF ORDER

**মানস ভূঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল স্বরাষ্ট্র দপ্তরের বাজেট বিতর্কে ষ্ট্র মন্ত্রী তথা মুখ্যমন্ত্রী বক্তব্য রাখছিলেন তখন বৌবাজারের ঘটনার পরিপ্রেক্ষিতে রোধী দলের সদস্যরা-ঐ ঘটনার সি.বি.আই তদন্তের দাবি জানাচ্ছিলাম। আমাদের সঙ্গে আমাদের দলের সহকারি নেতা শ্রী সুব্রত মুখার্জিও ঐ দাবি জানাচ্ছিলেন। দাঁড়িয়ে উঠে ঐ দাবি জানাচ্ছিলেন তখন আপনি ওকে বসতে বলেছিলেন। সময় আমাদের দাবি মেনে নেবার জন্য মুখ্যমন্ত্রীকে চাপ দিচ্ছিলাম।

**স্পিকার :** কালকের ঘটনা নিয়ে কোনও ডিবেট হতে পারে না।

**মানস ভূঁইয়া :** স্যার, আপনার সিদ্ধান্তকে চ্যালেঞ্জ জানাবার ক্ষমতা আমাদের নি অলমাইটি। এ নিয়ে কোন বিতর্ক হতে পারে না। সে সময়ে আপনি হাউসের বীণ সদস্য, আমাদের দলের সহকারি নেতা শ্রী সুব্রত মুখার্জিকে এই সেসনের র করেন এবং আপনার সিদ্ধান্ত তিনি মেনে নেন। এই অবস্থায় বিরোধী দল পস্থিত থাকবে, বিতর্কে অংশ গ্রহন করার সুযোগ থাকবে, কিন্তু তাদের অন্যতম দ এবং সহকারি নেতা উপস্থিত থাকবেন না, এটা আমাদের কাছে সুখকর হচ্ছে ই আপনার সিদ্ধান্তকে চ্যালেঞ্জ জানাবার কোনও এক্তিয়ার আমাদের নেই। তথাপি স্বার্থে, সংসদীয় রীতি-নীতির স্বার্থে আপনার কাছে আমার অনুরোধ আপনি বিষয়টা করুন। স্বাস্থ্যকর পরিস্থিতির মধ্যে সংসদীয় রীতি-নীতি বজায় থাকুক। অতীতে নজির আপনি সৃষ্টি করেছেন। আপনার কাছে আমার প্রার্থনা, আপনি আপনার বিবেচনা করুন। আপনি নিশ্চয়ই সংসদীয় রীতিতে বিরোধী দলের ভূমিকাকে করতে পারেন না। আমাদেরও আমাদের দলের অন্যতম প্রবীণ সদস্য এবং লের সহকারি নেতাকে বাদ দিয়ে এখানে হাউসের কাজকর্মে অংশ গ্রহণ করা অতএব আমি আর একবার আপনার কাছে আবেদন রাখছি, আপনি বিষয়টা করুন।

**রবীন্দ্রনাথ মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, গতকাল সকালে আপনি এই সভার

সদস্যদের কাছে সভা পরিচালনার ক্ষেত্রে সাহায্য চেয়ে একটা রুলিং দিয়েছিলেন। তারপ স্বরাষ্ট্রমন্ত্রীর বাজেট বক্তৃতার সময় মাননীয় সদস্য সুব্রতবাবু যে পদ্ধতিতে ইন্টারঅ্যা করেছেন সেটা ঠিক সংসদীয় পদ্ধতি হিসাবে বিবেচিত হতে পারে না। স্বাভাবিকভ তখন আপনি সঠিক সিদ্ধান্ত নিয়েছিলেন। কিন্তু এই সভার নজির আছে, আপনি ইতি যথেষ্ট লিবারাল হয়ে উদারতা দেখিয়ে আপনার সিদ্ধান্তের পরিবর্তন ঘটিয়েছেন। ডাঃ ভূঁইয়া যা বললেন তাঁর পরিপ্রেক্ষিতে আমি মনে করি সুব্রতবাবু এই সভার অনেক দি পুরনো সদস্য এবং এখন গুরুত্বপূর্ণ বাজেট সেসন চলছে, সুতরাং তিনি উপস্থিত থা সুযোগ পেলে আমরা খুশি হব। আমরা আরো খুশি হব সুব্রতবাবু সহ যদি গোটা কং দলটা এখানে বিরোধি দলের গুরুত্বপূর্ণ দায়িত্ব পালনের ক্ষেত্রে তাঁদের দায়িত্বশীল পরিচয় দেন। আমরা চাই তাঁরা এই সেসনের পুরো সময় সভার কাজে অংশ গ্রহণ সভার মর্যাদা বৃদ্ধিতে সাহায্য করুন। অতএব আমি আশা করব আপনি আপনার গতকা সিদ্ধান্তটি পুনর্বিবেচনা করবেন।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** স্যার, যে প্রস্তাব এসেছে আমি তাকে সমর্থন করছি। তবে একটা থেকে গেছে। কাল সকালবেলা আলোচনা হয়েছে যে হাউসের আচরণবিধি সকলে চলবে। আপনি সকলকে তা স্মরণ করিয়ে দিয়েছেন পরশু দিন যে ঘটনা ঘ তারই পরিপ্রেক্ষিতে। ইদানিংকালে লক্ষ্য করছি, বিরোধী দলের কিছু কিছু সদস্য বি করে সুব্রত মুখার্জি বারবার একই জিনিস ঘটাবার চেষ্টা করছেন। কোন নতুন সদস্য বা যাঁরা এমনি সদস্য তাঁদের ক্ষেত্রে একটা প্রশ্ন থেকে যায়, কিন্তু উনি বহু পুরানো স এবং প্রাক্তন মন্ত্রী। এখন বর্তমানে তিনি দায়িত্বে আছেন, দলের সহকারি নেতা। আমি ত করব, এই জাতিয় ঘটনা ভবিষ্যতে আর করবেন না। কালকে যে ঘটনা ঘটেছে ত আপনি ক্ষমা ঘেন্না করে এবারের মতন ক্ষমা করে দেবেন।

**শ্রী নির্মল দাস ঃ** গতকাল যে ঘটনা ঘটে গেল, আমাদের দেশে সংসদীয় ব্যব যাঁরা পক্ষে ওকালতি করছেন, সংসদীয় ব্যবস্থার পথ বলে মনে করছেন তাঁদের পক্ষ থে যে ধরনের ঘটনা কালকে এখানে সংগঠিত করা হয়েছে সেটা অত্যন্ত দুর্ভাগ্যজনক। আসলে এটা আসলে মনে হয়েছে আমাদের ছিন্নমস্তা কালির মতন। সংসদীয় রাজনীতিতে বিরোধিদের যে গুরুত্বপূর্ণ ভূমিকা যেটা নিয়ে আলোচিত হয়েছে সেটাকে সামনে নিয়ে বিরোধীদের যিনি নেতা বিশেষ করে উপনেতা এবং সিনিয়র লিডারদের একটা প্রবণতা দেখা দিচ্ছে প প্রদীপের সামনে আসা, সংবাদপত্রের মাধ্যমে সামনে চলে আসা। এই যে একটা ট্রাডি প্রতিদিন প্রায় এর পুনরাবৃত্তি ঘটাচ্ছে। যদিও আপনি মাঝেমধ্যে বলেছেন সভার মর্যা পশ্চিমবাংলার বিধানসভার যে ট্রাডিশন সেই ট্রাডিশনকে সম্মান জানাবার জন্য তাকে ধরে রাখতে পারি। সুব্রতবাবু যা করেছেন তা খুবই দুর্ভাগ্যজনক এবং তিনি নিশ্চয়ই আজ অনুতপ্তও বটে। সেইজন্য তাঁর দলের হুইপের পক্ষ থেকে যে আবেদন রাখা হয়েছে সে আবেদনে আমরা সাড়া দেবো এবং আপনি নিশ্চয়ই তা বিবেচনা করবেন। আমরা চাই সুব্রতবাবু আসুন, অংশগ্রহন করুন। দায়িত্বশীল বিরোধীদলের নেতা হিসাবে আসুন। কি

ই ঘটনার যাতে পুনরাবৃত্তি যেন না হয় সেই ধরনের ব্যবস্থাপনা আপনাদের কাছ থেকে শা করছি। আমরা চাই, বিরোধীদল আজ এ হল যোগ্য ভূমিকা পালনে ব্রতী হন।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** গতকাল যে ঘটনা সুব্রতবাবু ঘটালেন—আমি বুঝতে পারছি —কি উদ্দেশ্য নিয়ে তিনি এই কাজ করলেন। তিনি জানতেন এবং ভাল করে বুঝেছিলেন য এই কাজটা ঠিক হচ্ছে না। কিন্তু ওনার উদ্দেশ্য কি তা আমি বুঝি না। সংসদীয় গণতন্ত্র ম্বন্ধে সুব্রতবাবুর জ্ঞান কারও থেকে কম বলে আমি মনে করি না। কিন্তু তিনি সেটা ঙঘন করলেন। আজকে বিরোধীদলের পক্ষ থেকে যে আবেদন রাখা হয়েছে আমি মনে রি সেই ব্যাপারে বিবেচনা করা উচিত এবং আশা করি ভবিষ্যতে যাতে এইরকম ঘটনা ার না হয় সেটা যেন বিরোধীদল লক্ষ্য রাখবেন।

[11-10—11-20 a.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কোন মন্তব্য আমি করতে চাইনা। য প্রস্তাব এই সভায় এসেছে আমি মনে করি সেই প্রস্তাব সর্বসম্মত হওয়াই বাঞ্ছনীয়। ামি এই প্রস্তাব সমর্থন করছি।

**শ্রী নরেন হাঁসদা ঃ** মানতা স্পিকার, জোহাদ, স্যার, গতকালকার ঘটনা যা ঘটে গেছে সই ব্যাপারে মাননীয় সদস্য ডাঃ মানস ভূঁইয়া যে প্রস্তাব এনেছেন আমি সেটাকে সমর্থন রছি। সংসদীয় গণতন্ত্রে বিরোধীদলের একটা ভূমিকা আছে, এটা আপনি স্বীকার করেন, ারই পরিপ্রেক্ষিতে মানসবাবু যে প্রস্তাব এনেছেন আমি তাকে সমর্থন করছি।

**শ্রী প্রশান্ত শূর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিধায়ক মানস বাবু যে প্রস্তাব রেছেন আপনার সুবিবেচনা রক্ষার জন্য, সেই সুবিবেচনার কথা আমিও বলছি। শুধু আপনার কাছে আমার একটা অনুরোধ যে, বিরোধীদলের মাননীয় নেতারা ডিবেট নিশ্চয়ই রবেন এবং এখানে আমি বিরোধীদলের এমন দেখছি না যে একেবারেই সংসদীয় গণতন্ত্র সম্বন্ধে অজ্ঞ, বরং বহু অভিজ্ঞ সদস্য এখানে আছেন। মাননীয় সুব্রত বাবুর কথা বলা নিষ্প্রয়োজন, তিনি মন্ত্রীও ছিলেন। মাননীয় সৌগত রায় সুদিপ বন্দ্যোপাধ্যায় এবং মাননীয় জ্ঞানসিং সোহনপাল পুরনো সদস্য। আপনি বার বার একটা অনুরোধ করেছিলেন এই সভার মর্যাদা কি করে রক্ষা করা যায় আপনি বার বার গতকাল আপনার বক্তব্যে প্রথম অধিবেশন শুরু হওয়ার সময় আপনার বক্তব্য যে ভাবে রেখেছিলেন সবাইকে সহযোগিতার জন্য অনুরোধ করেছিলেন বিশেষ করে এই বাজেট অধিবেশনে। স্বরাষ্ট্র দপ্তর সম্বন্ধে সমালোচনা থাকতে পারে, সমালোচনা মাননীয় মুখ্যমন্ত্রী সেইভাবেই গ্রহণ করে থাকেন, তাঁর বক্তব্যগুলির মধ্যে দিয়ে তিনি দেখিয়েছেন যেখানে দুর্বলতা, ত্রুটি তা স্বীকার করেছেন, তা সত্ত্বেও আপনি যে নির্দেশ দিয়েছিলেন সেই নির্দেশ শুধু তিনি অমান্যই করলেন না বেশির ভাগ সদস্য মিলে সুব্রতবাবুর বাইরে চলে যাওয়ার যে নির্দেশ দিয়েছিলেন সেই নির্দেশকে অগ্রাহ্য করে ঘিরে রাখলেন। মার্শালকে বলতে হল মার্শাল পারল না, তারপর অতিরিক্ত-মার্শালকে সহযোগিতার জন্য লোক এনে-আপনি দেখেছিলেন-কিভাবে তাঁকে সভা থেকে সরিয়ে

দেওয়া হল। স্বাভাবিক ভাবে বিরোধীদলের বিক্ষোভ হতে পারে, তাঁরা সভা পরিত্যাগ করলেন। আমি অনুরোধ করব মাননীয় সুব্রত বাবু আসবেন, নিশ্চয়ই আসবেন, এবং এ অধিবেশনে থাকবেন বিতর্ক করবেন, আমরা বিতর্ক চাই, আমাদের যেখানে দুর্বলতা, ত্রু এই সমালোচনার মধ্যে দিয়ে আমরা সেগুলি সংশোধন করব। কিন্তু আজকে সভায় যা এই ধরনের কাজ কর্ম পরিচালনায় বাধা সৃষ্টি হয় তাহলে কি করে হবে আমি বুঝে পারছি না। আপনি ওনাকে আসতে বলুন, তবে ভবিষ্যতে এ ধরনের কাজ করবেন না, প্রতিশ্রুতি যদি না পাওয়া যায় তাহলে কি করে সভার কাজ পরিচালনা করবেন জানি আমরাও ভাবছি যে কি. করে তাহলে বক্তব্য রাখব। আমি আপনার কাছে অনুরোধ রাখ সুব্রতবাবু আসবেন, অংশ গ্রহণ করবেন, বিধানসভার মর্যাদা রক্ষা করে সেই ভাবেই ব্যবহা করবেন। আমি দেখেছি মাননীয় বিরোধীদলের সদস্য শ্রী জ্ঞানসিং সোহনপাল মহাশ কিভাবে তাঁর দলকে পরিচালনা করার চেষ্টা করেন। গতকাল বিরোধী দলনেতা ছিলেন ন থাকলে ঐ রকম হত না। আমি আশা করব এই সভার মর্যাদা রক্ষা করে বির্তক যাতে স্বাভাবিক ভাবে হতে পারে সেই সুযোগ সবাইকে করে দেবেন। এই আবেদন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

## RULING FROM CHAIR

**Mr. Speaker :** Dr. Manas Bhunia has moved a resolution unde proviso (2) of rule 348 for revocation of the suspension of the Hon'bl Member Shri Subrata Mukherjee for the rest of the session which the House adopted yesterday due to his continuous obstruction of the business of the House disregarding the authority of the Chair and abusing the rules of the House.

Now, the question arises that at a point of time—we have already been very lenient as regards application of the rules. In this regard also. I intend to be very lenient, at this point of time also. My only comment on this ocassion would be that members get equal opportunity to debate in this House. No member can complain that he has not been given an opportunity to make his submissions. I have personally been very liberal, extremely liberal. On ocassions I have also ignored protests and continuous disturbances in the House. I have ignored on purpose. But what happened yesterday was when the Chief Minister of the State was replying to a budget debate, cut motions of the opposition had been moved. In parliamentary system the Chief Minister has equal right as any other member in the House. It is true the House belongs to the opposition in Parliamentary system. That means that in the House the opposition will use the opportunity for bringing out the defects of the Government, weaknesses of the Govt., failings of the Government. That is a weapon of the opposition to use through debates, not through disturbance, not

ough abuse of process, not through violation of rules. If they can't ke use of the debate they cannot fill that shortcomings of gap by this lent protestations or demonstration. That is violation of parliamentary cess. It should never be done. And other thing which is most unfor- iate is that a tendency is growing now-a-days it is happening in other ts of India very glaringly and unfortunately now coming to West Bengal. st Bengal is a part of India. We cannot remain absolutely free from versities taking place in other parts of the country. When Marshal is ected to remove a member from the House he carries out the duty iveyed to him under the authority of the House. He is a servant of the use. Physical resistance is now being offered to the Marshal to carry his duties of the House which is a very serious breach of Privilege the House and that physical resistance is offered not only by the ticular member but by other members also who have not been named. at is even more glaring. It means an attempt has been made to show ce, to show physical power in obstructing the process of the House. at is very unfortunate because inside the House there can be no show physical power. There should never be show of physical power, that es against the rules of democracy. People have elected us here to bate, not to flex muscles. Parliament is not the place where muscles ll be shown. One may be very strong physically, for that there is hting ground, boxing rings are there, wrstling pads are there in their ality. Don't disturb me here. It is very unfortunate. The question is, mbers may fight among themselves, they have got their own hands, iat Marshal has got to do? Why should you flex your muscles against Marshal? Because he is a servant, he is equally your servant as my vant or of any other member. It is grave misconduct. It should never done. I hope members will take a note of it and keep it in their mind. took a very serious note of it. It should never be done in future. vertheless, I put the motion to vote. I think we have consensus of the use. The suspension order passed yesterday may be withdrawn and the n'ble Member Shri S. Mukherjee may be permitted to rejoin the House. think we have consensus of the House.

...... (Voices : Ayes) ......

It is adopted.

## Starred Questions
## (to which oral Answers were given)

### রাজ্যে চটকলগুলির বর্তমান অবস্থা

*২৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *৮৬) শ্রী আব্দুল মান্নান ঃ শ্রম বিভাগের মন্ত্রী মহাশয়

অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কতগুলি চটকল চালু এবং বন্ধ আছে;

(খ) বন্ধ চটকলগুলির শ্রমিক কর্মচারির সংখ্যা কত; এবং

(গ) বন্ধ শিল্প-সংস্থার কতজন শ্রমিক কর্মচারী ওই সময়ে অনাহারে মারা ও কতজন আত্মহত্যা করেছেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক**

(ক) উল্লিখিত চালু চটকলের সংখ্যা ৫৪টি এবং লক আউট হয়েছে এরূপ চ সংখ্যা ৫টি

| (খ) বন্ধ চটকলগুলির নাম | শ্রমিক কর্মচারীর সংখ্যা |
|---|---|
| ১) বজবজ জুট ইন্ডাস্ট্রিজ লিঃ দক্ষিন ২৪ পরগনা। | ৩০০০ |
| ২) অ্যাংলো ইন্ডিয়া জুট মিল, জগদ্দল, উঃ ২৪ পরগনা | ৫৫০০ |
| ৩) ফোর্ট উইলিয়াম জুট মিল হাওড়া। | ৩২০০ |
| ৪) বিড়লা জুট অ্যান্ড ইন্ডাস্ট্রিজ লিঃ বালি, হাওড়া। | ৪০০০ |
| ৫) গ্যাঞ্জেস্ ম্যানুফাকচারিং কোঃ বাঁশবেড়িয়া, হুগলি। | ৬০০০ |

(গ) এরূপ কোনও তথ্য আমাদের জানা নাই।

[11-20—11-30 a.m.]

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় তথ্য দিলেন এবং 'গ' প্রশ্নের উত্ত বললেন যে এই ধরনের তথ্য জানা নেই। কিন্তু অবিরত সংবাদপত্রে খবর প্রকাশিত হ যে কর্মচ্যুত শ্রমিকদের অনেকেই অনাহারে আত্মহত্যা করছেন। আপনি বললেন যে আপন কাছে কোনও খবর নেই। আপনি এই বিষয় নিয়ে কোন অনুসন্ধান কমিটি তৈরি করবে যারা বিস্তারিত ভাবে এই বন্ধ কারখানায় কতজন শ্রমিক মারা গেছে সেটা জানার জন্য

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** যে প্রশ্ন করেছেন তার উত্তর আমি দিয়েছি। এর চেয়ে বে আমি বলতে পারছিনা।

ডাঃ মানস ভূঁইয়া ঃ মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি কি এই বিষয়ে কোনও অনুসন্ধান
ন? কারণ আপনি যে কথা বলেছেন সেটা ঠিক নয়।

শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ এই রকম কোনও পরিকল্পনা নেই।

ডাঃ মানস ভূঁইয়া ঃ ভাল কথা, শ্রমিক দরদী শ্রমমন্ত্রী বলছেন যে শ্রমিকদের আত্মহত্যার
; খবর সংগ্রহ করার কোন পরিকল্পনা নেই। এবারে আমার পরের প্রশ্নে আসছি।
়া শ্রমমন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি যে সমস্ত কারখানা বন্ধ হয়ে আছে
া খোলার জন্য সরকার কি কি পদক্ষেপ নিয়েছেন?

শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ বজবজ জুটমিল, অ্যাংলো ইন্ডিয়া জুট মিল এবং গ্যাঞ্জেস
াকচারিং, এই তিনটা বি.আই.এফ.আর-তে আছে। আর ফোর্ট উইলিয়াম এবং বালিতে
এই দুটো নিয়ে ত্রিপাক্ষিক আলোচনা চলছে, আমার সঙ্গেও কথা হয়েছে, এখন দুই
ারা নিজেরা ঘরোয়া কথাবার্তা বলছে, আলোচনা করছে।

শ্রী সৌগত রায় ঃ মাননীয় মন্ত্রী মহাশয় ঠিকই বলেছেন যে ৩টি জুটমিল বি.আই.এফ.
াছে, আর ২টি নিয়ে আলোচনা চলছে। মন্ত্রী মহাশয় কি জানাবেন যে বি.আই.এফ.আরে
পর্যন্ত যে ৩টি জুট মিল আছে তারা কোনও প্যাকেজ অ্যানাউন্স করেছে কিনা, আর
টা নিয়ে আলোচনা চলছে সেটা কতদুর এগিয়েছে।

শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ মুসকিল হচ্ছে, জুট ইন্ডাস্ট্রি, ইন্ডাস্ট্রি হিসাবে আমার দপ্তর নয়,
া কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রি দপ্তরের। তবে যেটুকু আমার কাছে খবর আছে সেটা হচ্ছে
ঞ্জেস ওরা একটা প্যাকেজ করেছেন এবং নূতন একজন লোক এসেছে, তিনি স্কীম
রছেন, সেই স্কীম এখনও বি.আই.এফ.আর ফাইনালাইজ করেনি। আসওয়াল নাকি একজন
সছেন। তারপর অ্যাংলো ইন্ডিয়া জুট মিলের ব্যাপারে মার্চ মাসে একটা মিটিং হয়ে
ণ্টা জায়গায় যাওয়ার কথা ছিল। গিয়েছে কিনা আমার কাছে খবর নেই। বজবজ জুট
লের ব্যাপারে বি.আই.এফ.আর-এ গেছে, কো-অপারেটিভ ইত্যাদির কথা বলেছে। তারপর
া প্রোমোটার সেই সমস্ত খোঁজ করার কথা বলেছে। আমার যেটুকু শোনা, খবর সঠিক
তে পারব না প্রোমোটারের মধ্যে পুরানো যিনি ছিলেন তিনি নাকি প্রোমোটার হতে
ছেন। কো-অপারেটিভের প্রস্তাব ইউনিয়নগুলি গ্রহণ করেন নি। আর অন্যগুলির ব্যাপারে
লোচনা হচ্ছে। একটা জায়গায় বালি জুট মিলে তারা সংখ্যা কমাতে চাচ্ছেন, ছাঁটাই-এর
া বলেনি। তাঁরা বলেছেন যে আমরা রি-ডিপ্লয়মেন্ট করব। ইউনিয়নের পক্ষে দাবি হচ্ছে
ানো যে সিদ্ধান্ত ছিল ম্যানিং ১৯২০ সেটা হবে, এই নিয়ে দর কষাকষি চলছে। ফোর্ট
লিয়ামে সেখানে ওরা একটা বড় সংখ্যা বলেছে যে ওদের আমরা রিপ্লেস করব এবং
টা নিয়ে একটা আলোচনা চলছে। আরো কিছু কিছু প্রস্তাব ইউনিয়ন সাইডে আছে।
মরা মাইনে দেবার কথা বলেছিলাম, বালি কিছুটা এগিয়েছে ডেফিনিট খবর আমার কাছে
ই, লেটেস্ট খবর আমার কাছে নেই, লেবার কমিশনারকে বলেছি বাইপার্টাইট আলোচনায়
হল তাড়াতাড়ি একটা রিপোর্ট দিতে।

**শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কোন অনাবাসী ভ
শিল্পোদ্যোগী. এই বন্ধ জুট মিল অধিগ্রহণ করে চালাবার প্রস্তাব দিয়েছে কিনা?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আমি তো আগেই বলেছি এটা আমার দপ্তর নয়, এটা
অ্যান্ড ইন্ডাষ্ট্রি দপ্তরের। যখন এটা শুরু হয় তারপর সরাসরি আমার কাছে আসে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় ঠিকই বলেছে যে চটকল ইন্ডাষ্ট্রিটা আ
হাতে নয়, কিন্তু শ্রমিকদের ব্যাপারটা আপনার হাতে। বজবজে যে প্যাকেজটা এসেছে
আপনি উল্লেখ করেন নি। চাঁপদানি মেসার্স একটা প্রপোজাল পাঠিয়েছে, সেটা নূতন
পাঠিয়েছে, সেটা বি.আই.এফ.আর-এর কনসিডারে আছে। আপনার ইউনিয়ন সই ক
আমাদের ইউনিয়ন সই করেছে। সেটা কি অবস্থায় আছে জানতে পারিনি। ঘনশ্যাম
এসেছে, সিক মিল গুলি কিনছে কোর্টের মাধ্যমে, সমস্ত সম্পত্তি নিয়ে আবার সে
সিক করে দিয়ে চলে যাচ্ছে।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** জুট ইন্ডাষ্ট্রি, বি.আই.এফ.আর ইত্যাদি এই গুলি স
আমার দপ্তরে নয়। আপনি ডিটেল্‌স ইনফরমেশন চাইছেন। আমার কাছে ভাষাভাষা
থাকলেও অ্যাসেম্বলিতে বলতে হবে, সেই জন্য আমি ভাষাভাষা কথা বলতে পারব
তবে বলতে পারি নজর আমার আছে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** এই যে জুট মিল বন্ধ হয়েছে এখানে অনেক কর্মচারী না
পেয়ে মারা যাচ্ছে। এই যে ৫ জন মারা গিয়েছে এটা আপনি জানেন কিনা? এরা
ইন্ডাষ্ট্রিয়াল ওয়ারকার, সংগঠিত শ্রমিক।

(নো-রিপ্লাই)

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যা বললেন তাতে বোঝা
২ হাজার ৭০০ মতো শ্রমিক ছাঁটাই হয়ে আছে। এই যে ৫ টি জুট মিল বন্ধ হয়ে আ
এই মিলগুলি কত দিন ধরে বন্ধ হয়ে আছে?

[11-30—11-40 a.m.]

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** বজবজ জুট মিল -মার্চ,'৮৯, অ্যাংলো ইন্ডিয়া -মে, '৯১, যে
উইলিয়াম -জুলাই '৯২, বিড়লা -আগস্ট, '৯২, গ্যাঞ্জেস -আগস্ট, '৯২। আর একটা প্র
যেটা আছে, সেটা আমি বলিনি, সেটা হচ্ছে বি.আই.এফ.আর. ইজ হেয়ারিং দি কেস
বজবজ জুট মিল। এর ফিক্‌সড ছিল, তারিখটা ১১ই মার্চ। কি রেজাল্ট হয়েছে তা আ
জানি না-আমি অফিসিয়ালি জানি না।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আপনারা টাকা যে ফাঁকি দিয়ে পালিয়ে বেড়াচ্ছে তাকে ধরছে
না কেন? ওকে অ্যারেস্ট করা হচ্ছে না কেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এটা লেবার ডিপার্টমেন্টের ব্যাপার নয়। ওকে অন্য ভাবে ...রেস্ট করা হয়েছিল। সেলস্ ট্যাক্সটা অন্য দপ্তরের ব্যাপার। তবে আমি এইটুকু বলতে ...রি, এই যেগুলো ক্রমাগত বন্ধ হচ্ছে তাদের কাছ থেকে অন্য রেভেনিউ যাতে মাঝে ...ঝে আদায় করা হয় সেই ব্যাপারে ঐ দপ্তরের যিনি মন্ত্রী আছেন তাঁর সঙ্গে কথা হয়।

**শ্রী আব্দুস সালাম মুন্সী ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় 'খ' প্রশ্নের উত্তরে বললেন যে ...য়েক হাজার চটকল শ্রমিক কর্মচ্যুত হয়ে আছেন। আপনি শ্রমমন্ত্রী হিসাবে এই শ্রমিকদের ...চার জন্য বিকল্প ব্যবস্থার কথা কিছু চিন্তা করছেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এটা আমাদের এক্তিয়ারের মধ্যে নেই।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় বললেন যে বহু কর্মচারী এই ভাবে ক্ষতিগ্রস্ত ...য়েছেন। এই ক্ষেত্রে রাজ্য সরকারের ঘোষিত একটি নীতি ছিল যাতে সাধারণ মানুষ না ...খয়ে মারা না যায়। কর্মচ্যুত কর্মচারিরা কষ্টে আছেন। এই অবস্থায় রাজ্য সরকার কি এই ...মস্ত চটকলের শ্রমিক যারা ডিস্ট্রেস্‌ড অবস্থায় আছেন তাঁদের সাহায্য দেবার কোনও ...রিকল্পনার কথা চিন্তা করছেন, কোনও রিলিফ ফান্ড করে কোনও ভাবে সাহায্য দেওয়া ...য় কিনা ভাবছেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** একই প্রশ্ন উনি করেছিলেন। একই উত্তর, আমার দপ্তরের এই ...কম কোনও এক্তিয়ার নেই।

## বিগত আর্থিক বছরে রেশনে সরবরাহকৃত সামগ্রীর দাম বৃদ্ধি

*২৮১। (অনুমোদিত প্রশ্ন নং *১১১১) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ...মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯২-৯৩ বছরে রেশনে কোন কোন দ্রব্যের দাম বাড়ানো হয়েছে ও বৃদ্ধির পরিমান কত;

(খ) দাম বাড়ানোর কারণগুলি কি কি; এবং

(গ) দাম বাড়ানোর ফলে সরবরাহের কোনও সুবিধা হয়েছে কি?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ**

(ক) ১৯৯২-৯৩ বছরে রেশনে চাল, গম এবং চিনির দাম বাড়ানো হয়েছে। ১১.১.৯৩ থেকে গমের কেন্দ্রীয় দর প্রতি কুইন্টালে ৫০ টাকা এবং সব রকমের চালের দর প্রতি কুইন্টালে ৬০ টাকা করে বাড়ান। তবু, নতুন দাম খুচরো গমে প্রতি কিলোগ্রামে ৪৭ পয়সা, সাধারণ চালে প্রতি কিলোগ্রামে ৫৬পঃ এবং অতি মিহি চালে প্রতি কিলোগ্রামে ৫৬পঃ করে বেড়েছে। এছাড়া ১১.১.৯৩ তারিখ থেকে রিভ্যাম্পড এলাকায় গমের দাম কিলোগ্রাম প্রতি ৫৫পঃ চালের দাম প্রতি

কিলোগ্রামে ৬০পঃ করে বেড়েছে। ১৭.২.৯৩ থেকে কেন্দ্রীয় সরকারের
চিনির খুচরো দর প্রতি কিলোগ্রামে ১টাঃ ৪০পঃ করে বেড়েছে।

(খ) কেন্দ্রীয় সরকার রেশনে দাম বাড়ান। তাঁরা জানিয়েছেন, সংগ্রহ মূল্য বৃদ্ধি
কারণে দর বাড়ানো হয়েছে।

(গ) না।

[11-40—11-50 a.m.]

**শ্রী প্রশান্ত প্রধান ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, গত দুই কেন্দ্রীয় সরকার কোন কোন জিনিসের দাম বাড়িয়েছেন এবং রাজ্য সরকারকেও এ বাড়াতে বাধ্য করেছেন কিনা এবং তার প্রতিবাদে আপনারা কি করেছেন?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** কেন্দ্রীয় সরকার মাঝেমাঝে চাল, গম চিনির দাম বাড়িয়েছেন। ১.১.৯০ সাল থেকে তা আজ পর্যন্ত গমের মূল্য বেড়ে শতকরা ৬১.৭৬ হয়েছে। সাধারণ চালের দাম বেড়েছে ৭৯.০১ ভাগ। রেশনে রিভ্যাম্পেড্ এরিয়াতে, কেন্দ্রীয় সরকার স্বল্প মূল্যে বেশি পরিমাণ চাল গম দেওয়ার কথা সেখানে ৯০ সাল থেকে গমের দাম বেড়ে ৮১.৮২ ভাগ হয়েছে। শতকরা সাধারণ চালের দাম ৯ ভাগ এবং গত দু বছরে চিনির দাম বেড়ে ৫৮.০১ ভাগ হয়েছে। এইবার ১১ তারি চাল, গমের দাম বাড়ানো হল এবং ১৭ই ফেব্রুয়ারি যে চিনির দাম বাড়ানো হল প্রতিবাদে আমি কেন্দ্রীয় মন্ত্রীর কাছে টেলেক্স মেসেজ পাঠিয়েছিলাম। এবং অনু করেছিলাম যে, এই দাম বৃদ্ধির ফলে সাধারণ বাজারেও জিনিসের দাম বাড়বে এবং স্বল্প আয়ের মানুষের অসুবিধা হবে, অতএব বিষয়টা পুনর্বিবেচনা করতে বলেছিলাম। তাই নয়, ২১,২২ তারিখে দিল্লিতে যে মিটিং হয়েছে তাতে রাজ্যের খাদ্যমন্ত্রিদের যে সেই মিটিংয়ে আমি তীব্র প্রতিবাদও করেছিলাম। তাতে তারা বলেছিলেন যে আন্তর্জা অর্থভান্ডার থেকে ঋণ নেওয়ার জন্য সুদ শোধ হিসাবে এটা করা হয়েছে। দরবৃদ্ধি করার জন্য আমরা গণবন্টন ব্যবস্থার যে মূল লক্ষ্য নিয়েছি, এরফলে সেই লক্ষ্য থেকে যেতে হচ্ছে। তাছাড়া দরবৃদ্ধি এমন একটা সময়ে করা হল যে, যখন পার্লামেন্টের সেসা আগে গণতন্ত্র বিরোধী এই ধরনের কাজ ওঁনারা করলেন এবং আমরা তা উল্লেখও কর

**শ্রী প্রশান্ত প্রধান ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় ঠিকই বলেছেন যে, সরবরাহ ব্যবস্থায় ঘটছে এবং সেই পরিপ্রেক্ষিতে আমি আপনার কাছে জানতে চাই যে, রেল রেকের ব্যা সরবরাহের ক্ষেত্রে অসুবিধা হচ্ছে, এই অজুহাত দেখিয়ে বামফ্রন্ট সরকার দীর্ঘদিন ধরে করে আসছে যে, ১৪টি নিত্যপ্রয়োজনীয় জিনিস রেশনের মাধ্যমে সরবরাহ করতে হবে পরিপ্রেক্ষিতে আমার প্রশ্ন যে রেল রেকের ব্যাপারটি এবং ১৪টি নিত্যপ্রয়োজনীয় জিনি ব্যাপারে আপনারা কি ভাবছেন এবং ওরাই বা কি ভাবছেন?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** ১৪টি নিত্যপ্রয়োজনীয় জিনিস যাতে রেশনের মাধ্যমে পা

তে পারে সেই আবেদন আমরা বহুবার কেন্দ্রের কাছে করেছি এবং বামফ্রন্ট সরকারের দিনের স্লোগান যে এই ১৪টি নিত্যপ্রয়োজনীয় জিনিস কম দামে রেশনের দোকান ফং দিতে হবে। কিন্তু কেন্দ্রীয় সরকার তা কোনও গ্রাহ্য করেন নি। আমরা রাজ্যে চেষ্টা ছি কিছু কিছু ক্ষেত্রে যারা ম্যানুফাকচারার তাদের সঙ্গে কথাবার্তা বলে তারা বাজারে যে ন জিনিস বেচে তার থেকে কিছুটা কম মূল্যে রেশনের দামে দিতে পারেন কিনা। এই পারে আমরা কিছু কিছু কাজ করেছি। কিছু কিছু জিনিস দেওয়ার চেষ্টা করছি। আর লের রেকের ব্যাপারে বলছি সেটা হচ্ছে এফ.সি.আই.-এর সাথে রেলের বিবাদ আছে, লের রেক পাওয়া যায়না তার ফলে এফ.সি.আই-এর যে দায়িত্ব আমাদের রাজ্যের ৩৮টি মে রাখা সেই দায়িত্ব তারা সুষ্ঠুভাবে সব সময় পালন করতে পারছে না।

**শ্রী সুকুমার দাস :** মন্ত্রী মহাশয় আমার প্রশ্ন হচ্ছে, আপনারা সাধারণত বলেন চাল ৎপাদনে আপনারা প্রথম স্থান গ্রহণ করেছেন, তার মানে ১ কোটি ২০ লক্ষ মেট্রিক টন ই রকম একটা পরিকল্পনার কথা বলেছেন। তা সত্ত্বেও আপনাদের রেশনে চাল সরবরাহ রার জন্য মাসে কত পরিমাণ চাল দরকার, সাথে সাথে বছরে কত চাহিদা আছে, সেইজন্য ত টাকা আপনাকে খরচ করতে হচ্ছে?

**শ্রী নরেন্দ্রনাথ দে :** আমাদের রাজ্যে চাল উৎপাদন বৃদ্ধি পেয়েছে। ৭৭ সালে খানে আমাদের রাজ্যে মোট উৎপাদন ছিল ৭১.০১ লক্ষ মেট্রিক টন সেখানে ৯২ সালে ২৪.৭৩ লক্ষ মেট্রিক টন উৎপাদন হয়েছে। কিন্তু তা সত্ত্বেও আমাদের খাদ্যশস্যর ঘাটতি কে গেছে। আমাদের ৯১ সালের সেনসাস অনুযায়ী দেখা যাচ্ছে আমাদের রাজ্যে নাকসংখ্যা ৬ কোটি ৮০ লক্ষ, কিন্তু এই ২ বছরে ২.২ শতাংশ কম পাউন্ড বৃদ্ধির হিসাব রলে দেখা যাবে ৭ কোটি ১০ লক্ষ আমাদের জনসংখ্যা। এবং প্রত্যেকের যদি ৫০০ গ্রাম রে ধরা যায় চালের একটা হিসাব আছে ৪৫৩.৬ গ্রাম সেটা তাদের পক্ষেই প্রযোজ্য যারা র সঙ্গে অন্যান্য প্রোটিন ইনটেক্ট করে, কিন্তু আমাদের এখানে সেই সুযোগটা না থাকায় মরা এটাকে ৫০০ গ্রাম হিসাবে ধরি, তাতে দেখা যাচ্ছে ২৮.৭৯ লক্ষ মেট্রিক টন মাদের রাজ্যে খাদ্য শর্ট পড়ছে। এটা আমরা কেন্দ্রীয় সরকারকে বলি এফ.সি.আই.-এর ধ্যমে আমাদের এই রাজ্যে খাদ্যশস্য দেবার জন্য।

**শ্রী শান্তিরঞ্জন গাঙ্গুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয় রাজ্য সরকার চাল গমের দাম মাবার কথা ঘোষণা করেছিলেন তার কি হল মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী নরেন্দ্রনাথ দে :** রাজ্য সরকারের পক্ষ থেকে ৯৩ সালের ১লা জানুয়ারি ঘোষণা য়েছিল যে গমের দাম কে.জি.তে ৮ পয়সা, সাধারণ চাল যেটা কমন রাইস বলে কে.জি.তে ১১ পয়সা, মিহিচাল বা ফাইন রাইস যেটা সেটা কে.জি.তে ৯ পয়সা, সুপার ফাইন বা তি মিহি কে.জি.তে ১০ পয়সা করে কম হবে, এই ঘোষণা করা হয়েছিল ১৯ তারিখ থকে এটা করা হবে। তার পরে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে ১১ তারিখ থেকে ঘোষণা করা হল গমের দাম কে.জি.তে ৫০ পয়সা, চালের দাম প্রতিক্ষেত্রে কে.জি.তে ৬০ পয়সা

করে বৃদ্ধি করা হবে। আমরা সিদ্ধান্ত নিয়েছিলাম কেন্দ্রীয় সরকারের এই যে মূল্য সেখানে সেই মূল্যবৃদ্ধি কার্যকর করার ক্ষেত্রে রাজ্য সরকারের যে ঘোষণা সেই ঘোষ থাকবে। অর্থাৎ কেন্দ্রীয় সরকারের থেকে গমে যখন ৫০ পয়সা বৃদ্ধি করেছে, কে সরকার যখন ইস্যুপ্রাইস বাড়িয়েছে, সেই থেকে কিছু ইন্টারেস্ট ইত্যাদি যোগ করলে বি বেড়ে যায়। কেন্দ্রীয় সরকার—৫০ পয়সা বাড়ছে ঘোষণা করলে আমাদের এখানে পয়সা বেড়ে যায়। যখন ৫৫ পয়সা কেজিতে বাড়ানো হল, তখন আমাদের এখানে কেজি ৪৭ পয়সা বাড়ল চালের ক্ষেত্রে এবং গমের ক্ষেত্রে। সুতরাং আমাদের যে ঘোষণা যদি কার্যকরী না হত তাহলে ৮,৯,১০,১১ পয়সা আরও কেজি প্রতি বেড়ে যেত।

**শ্রী প্রবোধ পুরোকায়েত ঃ** সম্প্রতি রেশন শপে যে মুসুরিরডাল দেওয়া হচ্ছে দাম বাঁইরের থেকে বেশি। এর ফলে সাধারণ মানুষ তা নিচ্ছে না। ডিলাররা এখন মুসু ডাল না নিলে অন্য কোন জিনিস দিচ্ছে না। এই রকম কোনও অভিযোগ আপনার কা এসেছে কি?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মাননীয় সদস্য যেটা বললেন সেটা নিয়ে একটা বিতর্ক আছে রিটেইল প্রাইস কিছু জায়গায় বেশি আছে। আমরা মুসুরির ডালের দাম আরও কম ঘোষ করতে চলেছি। তবে এই রকম কোনও অভিযোগ আমাদের কাছে নেই কন্ডিশন বা টাই আপ করার ব্যাপারে আমাদের কাছে কোনও অভিযোগ নেই।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আমাদের হাওড়া জেলার রেশন গুলি ডানকুনি থেকে আসে। কিন্তু ওখানে একটা অসুবিধাজনক পরিস্থিতি সৃষ্টি হওয়ার ফলে লিফটাররা চার সপ্তাহ ধরে মাল তুলতে পারছে না। এই সম্বন্ধে আপনি কোনও ব্যবস্থা গ্রহণ করবেন কি?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** ডানকুনিতে কয়েকদিন আগে একটা বিরোধ চলছিল। সেখানে লেবার ট্রাবল চলছিল। সেটা সম্প্রতি মিটে গেছে। এখন লিফটিং-এর কোনও অসুবিধা নেই।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** ১৪টি নিত্য প্রয়োজনীয় দ্রব্য সমহারে বন্টনের ক্ষেত্রে বর্তমান কেন্দ্রীয় সরকার কিছু করছেন না। আমার তার কাছে প্রশ্ন বামফ্রন্ট সরকারের বন্ধু সরকার যে ১১ মাস ক্ষমতায় ছিল তখন আপনাদের আবেদনের পরিপ্রেক্ষিতে তারা কী সিদ্ধান্ত গ্রহণ করেছিলেন।

**মিঃ স্পিকার ঃ** না, না, হবেনা। **নট অ্যালাউ।**

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় আমার সাপ্লিমেন্টারি হচ্ছে রেশনে চাল এবং গমের দাম বাড়ার ফলে বিশেষ করে সংশোধিত রেশন এলাকায় রেশনে চালের এবং গমের যা দাম বাজারে চালের এবং গমের দাম তার থেকে কম। কার্যত গ্রামাঞ্চলে স্ট্যাটুইটারি রেশন ব্যবস্থা কোনও সাধারণ মানুষের কল্যাণ করছে না। এই ব্যাপারে সরকার কী ভাবনা-চিন্তা করছে।

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** এটা তো একটা সমস্যা। কয়েকটি জেলায় এমন ঘটনা ঘটেছে। নে চালের যা দাম বাজারে তার থেকে সামান্য কম দাম বা কিঞ্চিত কম। আমাদের ৃ এই রকম তথ্য এসেছে। তার উপর আমাদের রাজ্যের মানুষ সেদ্ধ চাল খেতে স্ত। কিন্তু কেন্দ্র থেকে আতপ চাল পাঠানো হয়। গত ২২শে মার্চ দিল্লিতে যে বৈঠক ছিল তাতে আমি বলেছি আমাদের রাজ্যের মানুষ সেদ্ধ চাল খেতে অভ্যস্ত। সি.আই-য়ের চেয়ারম্যান আমাকে আশ্বাস দিয়েছেন এই ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করবেন।

*২৮২। হেল্ড ওভার।

### অযোধ্যা পাহাড়ের নিচে চা বাগান তৈরির পরিকল্পনা

*২৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *১০৭০) **শ্রী গৌতম রায়চৌধুরি ঃ** সমবায় বিভাগের মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়ার অযোধ্যা পাহাড়ের নিচে রাজ্যের সমবায় দপ্তরের উদ্যোগে চা বাগান করার কোনও পরিকল্পনা আছে কি না ; এবং

(খ) থাকলে, তা কিরূপ?

**শ্রী সরল দেব**

(ক) হ্যাঁ, পরীক্ষামূলকভাবে চা চাষের একটি পরিকল্পনা গৃহিত হয়েছে।

(খ) পুরুলিয়া জেলায় আর্শা ব্লকের অন্তর্গত অযোধ্যা পাহাড় সংলগ্ন ভুদা মৌজা এলাকায় বর্তমানে পরীক্ষামূলকভাবে চা চাষের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। পশ্চিমবঙ্গ কেন্দ্রীয় সমবায় ভূমি উন্নয়ন ব্যাঙ্ক, চা-পর্যদ (টি বোর্ড)-এর সহযোগিতায় এই প্রকল্প রূপায়ণ করছে। নমুনা চাষের আশানুরূপ ফল পাওয়া গেলে সমবায় ভিত্তিতে বৃহত্তর চা-চাষ প্রকল্প গ্রহণ করা হবে।

[11-50—12-00 Noon]

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে পরীক্ষামূলকভাবে এই প্রকল্প রু হয়েছে এবং ভাল ফল পাবার পর সিদ্ধান্ত নেওয়া হবে। আমার প্রশ্ন এখানে যে কোয়ালিটির চা হবে তার দাম সম্পর্কে আগাম কোনও তথ্য পাওয়া যাবে কি?

**শ্রী সরল দেব ঃ** এই গোটা পরিকল্পনাটাই টি.আর.এ-নাগরাকাটার উপর দেওয়া য়েছে। সেখানে সম্প্রতি যে রির্পোট দেওয়া হয়েছে তাতে বলছে যে, পাতা সেখানে ভাবে গজাচ্ছে তা আশানুরূপ ভাল এবং দ্বিতীয়ত সেখানকার কোয়ালিটি উত্তরবঙ্গের য়ার্সের মতন হবে বলে তারা প্রাথমিকভাবে আমাদের জানিয়েছেন।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, ঐ চা বাগানে কাজ করার

জন্য যে শ্রমিক লাগবে সেই রকম দক্ষ শ্রমিক কি ঐ এলাকায় পাওয়া যাবে?

**শ্রী সরল দেব ঃ** পরিকল্পনাটা আমরা জুন মাসে ব্যাপকভাবে নেব। এটা সুখার সময় যাচ্ছে। যদি জুন মাসে দেখি যে পাতা স্বাভাবিকভাবে হচ্ছে তাহলে টি অ্যাশোসিয়েশন নাগরাকাটার, যারা সাহায্য করছে তাদের দিয়ে আমরা ঐ এলাকার আ অধ্যুষিত এলাকার মানুষদের ট্রেনিং দেবার ব্যবস্থা করবো এবং ঐ অঞ্চলে যে অনাবাদী জমি পড়ে আছে সেগুলিকে সমবায়ের আওতায় এনে সেখানে চাষবাসের করবো। ট্রেনিং দেওয়ার ব্যবস্থা করে ওখানকার স্থানীয় লোকদের সেই কাজের উ করে তোলা হবে।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবে, কেন্দ্রীয় সমবায় উন্নয়ন ব্যাঙ্কের মাধ্যমে কাজ করা হবে, না, সরাসরি ঐ এলাকার শ্রমিকদের নিয়ে স সমিতি করা হবে?

**শ্রী সরল দেব ঃ** মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি যে এটা হচ্ছে হেক্‌টর জমিতে একটা ট্রায়াল প্রজেক্ট হচ্ছে। যারা জমি দিচ্ছেন—বিনা পয়সায় দিচ্ছে তাদেরই লোকদের আমরা ওখানে নিয়োগ করেছি। যারা সমবায় সমিতি করবেন, যারা দেবেন তাদের পরিবারের লোকরা সেখানে কাজ পাবেন এবং সমবায় সমিতি হলে তা সেখানে পরিচালনা করবেন। আমরা শুধুমাত্র ভূমি উন্নয়ন ব্যাঙ্ক এবং টি বোর্ড, তা টেকনিক্যাল অ্যাসিস্ট্যান্স দেব।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বললেন যে এক হেঃ জমি পরীক্ষামূলকভাবে করা হচ্ছে। পরীক্ষামূলক থেকে সিদ্ধান্ত নিতে কত সময় লাগবে এ প্রাথমিক যে ফল পাওয়া গিয়েছে তাতে সেখানে ইল্ড অ্যাট পার দার্জিলিং বা তরা এলাকার মতন কিনা?

**শ্রী সরল দেব ঃ** গত বছর সেপ্টেম্বর মাসে আমরা নাগরাকাটা থেকে চারাগু এনে বসিয়েছিলাম। টি বোর্ড তারা বলছে একটা বছর না গেলে এটা কমার্শিয়ালি পুরে করতে পারব কি পারব না, সেই সম্পর্কে সুনির্দিষ্ট তথ্য তখন জানাতে পারবেন। অর্থাৎ আরও ছয় থেকে আট মাস সময় লাগবে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ মাননীয় মন্ত্রী মহাশয় যে পরীক্ষামূলক** ভাবে চা বাগান গড়ে তোলার চেষ্টা করছেন, এতে প্রাথমিক ভাবে রাজ্য সরকারের তরফ থেকে কত টাকা বিনিয়োগ করা হয়েছে অথবা কোঅপারেটিভের যারা সদস্য, তারা কত টাকা বিনিয়োগ করেছে জানাবেন কি?

**শ্রী সরল দেব ঃ পুরো টাকাটাই এই ট্রায়াল প্রজেক্টের জন্য** দিয়েছেন। তিন লক্ষ টাকার পুরোটাই টি বোর্ড দিয়েছে। সমবায় ভূমি উন্নয়ন ব্যাঙ্ক বা কোঅপারেটিভ কেউই দেয়নি।

শ্রী নিত্যানন্দ অধিকারী ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, অযোধ্যা পাহাড়ের র এবং এই পাহাড়ের পাদদেশে যে পরীক্ষামূলক চা চাষ হচ্ছে, তাতে উত্তরবঙ্গ থেকে নও বিশেষজ্ঞ এসেছে কি না?

শ্রী সরল দেব ঃ মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি অযোধ্যা পাহাড়ের উপর চা বাগান হচ্ছে, সেটা বন দপ্তরের অধীনে, কাজেই এই বিষয়ে আমি কিছু বলতে পারব আমরা যেটা করছি, সেটা হচ্ছে অযোধ্যা পাহাড়ের পাদদেশে আরসা থানার অন্তর্গত কাবাদে, টি.আর.এ. সেটা করছে। সেখানে নাগরাকাটা থেকে বিশেষজ্ঞ হিসাবে টেকনিক্যাল ং এর লোকদের আনা হয়েছে।

## সি.এইচ.জি. স্কীমে কর্মী সংখ্যা

*২৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫৫১) শ্রী শৈলজাকুমার দাস ঃ স্বাস্থ্য ও পরিবার ণ্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ৩১শে জানুয়ারি, ১৯৯৩ পর্যন্ত রাজ্যে কমিউনিটি হেল্‌থ গাইড স্কীম-এ কর্মী সংখ্যা কত ; এবং

(খ) তাদের স্থায়ীকরণ ও ভাতা বাড়ানোর কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

শ্রী প্রশান্তকুমার শূর

(ক) ৩৯,৫৯৮ জন

(খ) না সমগ্র পরিকল্পনাটি কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রণাধীন। রাজ্য সরকারের এ বিষয়ের কিছু করণীয় নাই।

শ্রী শৈলজাকুমার দাস ঃ মন্ত্রী মহাশয় বললেন পরিকল্পনাটা কেন্দ্রীয় সরকারের। কিন্তু রাজ্যে দীর্ঘদিন ধরে এতগুলো লোক মাত্র ৫০ টাকার বিনিময়ে দিন রাত পরিশ্রম ছে, কাজ করছে, তাদেরকে অন্ততপক্ষে কিছু অ্যালাউন্সেস বাড়াবার ব্যবস্থা করতে পারবেন ?

শ্রী প্রশান্তকুমার শূর ঃ মাননীয় সদস্যকে জানাতে পারি যে কেন্দ্রীয় সরকার ৭৭ লে ২রা অক্টোবর এই পরিকল্পনাটা গ্রহণ করেছিল, তাতে তাদের সাম্মানিক হিসাবে ৫০ কা আর ওষুধ পত্রের জন্য ৫০ টাকা দিত। কিন্তু ৮৫-৮৬ সালে এই ওষুধ বাবদ ৫০ কা, সেটা বন্ধ করে দেয় কেন্দ্রীয় সরকার। বারেবারে আমরা এই কথা উত্থাপন করেছি ং আমাদের যখন মন্ত্রিদের সভা ডাকেন কেন্দ্রীয় সরকারের স্বাস্থ্যমন্ত্রী, তখন তাঁর দৃষ্টি মরা বারে বারে আকর্ষণ করেছি এবং ৯০ সালে অনেক চেষ্টার 'পরে তখনকার স্বাস্থ্যমন্ত্রী মাকে একটা চিঠি লিখেছিলেন ৩রা মে ১৯৯০ সালে। তিনি আমার চিঠির উত্তরে

লিখলেন, Voluntary Health Guide scheme has been reviewed. M honorarium under the scheme has been proposed to be raised fro 50/- to Rs. 100/- P.M. Medicines, kits are also proposed to be su voluntary Health Guide.

[12-00—12-10 P.M.]

আমি নিজে স্বেচ্ছাসেবী কর্মিদের একটা সাধারণ সভায় গিয়ে ঘোষণা করে কেন্দ্রীয় স্বাস্থ্যমন্ত্রীর এই ধরনের একটা আশ্বাস পেয়েছি যে, আরো ৫০ টাকা বাড়ানো এবং ওষুধ-পত্র আবার সরবরাহ করা হবে। কিন্তু দুঃখের বিষয় ১৭ ই সেপ্টেম্বর, ওঁদের আন্ডার সেক্রেটারি আমাদের সেক্রেটারিকে আর একটা চিঠিতে লিখলেন, I directed to invite your attention to Ministry's letter number such such. It has not been possible to effect such revamping enhancem during 90-91 due to financial constrains. As such the subsistence give the voluntary Health Guide will be confined to the present honorariu Rs 50/- P.M. during 90-91 আরো লিখলেন যে, Medicine. kits are also posed to be supplied to the voluntary Health Guide. দুঃখের বিষয় মা অধ্যক্ষ, কেন্দ্রীয় স্বাস্থ্যমন্ত্রীর নির্দেশে আমি কেন্দ্রীয় সরকারের একটা সভায় গিয়েছি সেখানে কেন্দ্রীয় স্বাস্থ্য মন্ত্রী প্রস্তাব এনেছিলেন, ভলান্টারি হেল্‌থ গাইড স্কিম তাঁরা দেবেন। আমি সেখানে খুব জোরাল ভাষায় তাঁর প্রস্তাবের বিরোধিতা করেছিলাম। রাজ্যের স্বাস্থ্যমন্ত্রিরাও তখন আমাকে সমর্থন করেন এবং ঐ প্রস্তাবের বিরোধিতা কর আমরা সকলেই তখন বলি যে, এই স্কিমের মাধ্যমে একটা ভাল কাজ হচ্ছে, কর্মিরা গ্রা মানুষের সঙ্গে যোগাযোগ রেখে কাজ করছে এবং স্বাস্থ্য সচেতনতা বৃদ্ধি করছে। এ র একটা সংস্থাকে আপনারা তুলে দেবেন! এই কথা আমরা বলেছিলাম। সমস্ত রাজ সরকারের এবং স্বাস্থ্য মন্ত্রীদের প্রচেষ্টায়, কেন্দ্রীয় সরকার তাঁদের প্রস্তাব প্রত্যাহার ক নেন। ওষুধ সরবরাহ বন্ধ হয়ে গেছে, এখন স্বাস্থ্য কর্মীদেরও তুলে নেবার চেষ্টা করছে কেন্দ্রীয় সরকার। কেন্দ্রীয় সরকারের এই যে প্রতিক্রিয়াশীল নীতি, জনবিরোধী নীতি, ঐ নীতির বিরুদ্ধে এই সভা থেকে আপনাদের সকলেরই প্রতিবাদ করা উচিত। তানাহলে জনগণের স্বাস্থ্য রক্ষার জন্য যে সব ব্যবস্থা আমরা গ্রহণ করেছি সে সব বজায় রাখাই নয়, সেসব বৃদ্ধি করার দায়িত্ব যদি কেন্দ্রীয় সরকার গ্রহণ না করেন তাহলে রাজ্য সরকারের পক্ষে কেন্দ্রীয় সরকারের ঘোষিত ঐ সমস্ত পরিকল্পনাগুলোর একটাও কার্যকর করা কখনই সম্ভব নয়।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### রাজ্যের চটকলগুলির বন্ধ থাকার কারন

*২১৫। (অনুমোদিত প্রশ্ন নং *৫৪৫) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** শ্রম বিভাগের

দয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ৩১ শে জানুয়ারি, ১৯৯৩ পর্যন্ত পশ্চিমবঙ্গে কয়েকটি চটকল বন্ধ আছে;

(খ) সত্যি হলে, সেগুলির নাম কি;

(গ) এই মিলগুলি বন্ধ থাকার কারণ কি; এবং

(ঘ) এই মিলগুলি খোলার ব্যাপারে কি পদক্ষেপ গ্রহণ করা হয়েছে?

**শ্রমবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বন্ধ চটকলগুলির নাম নিম্নে দেওয়া হল ঃ-

১। বজবজ জুট ইন্ডাস্ট্রিজ লিঃ, দক্ষিণ ২৪ পরগনা।

২। অ্যাংলো ইন্ডিয়া জুট মিল, জগদ্দল, উঃ ২৪ পরগনা।

৩। ফোর্ট উইলিয়াম জুট মিল, হাওড়া।

৪। বিড়লা জুট অ্যান্ড ইন্ডাস্ট্রিজ লিঃ, বালি হাওড়া।

৫। গ্যাঞ্জেস ম্যানুফ্যাকচারিং কোং, বাঁশবেড়িয়া হুগলি।

(গ) মিলগুলি বন্ধ থাকার প্রধান কারন হচ্ছে 'লক আউট'।

(ঘ) উপরোক্ত ১,২ ও ৫ নং ক্রমিক সংখ্যায় বর্নিত মিল ৩টি বর্তমানে বি.আই.এফ.আর.-এর বিবেচনাধীন আছে। অন্য ২টি মিল শ্রম অধিকার আপোষ মীমাংসার মাধ্যমে খোলার চেষ্টা করছেন।

## রেশন সামগ্রীর সুষ্ঠ বিলি-বন্টন না হওয়ার কারণ

*২৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *১১৯০) **ডাঃ মানস ভুঁইয়া ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক উত্তর দেবেন কি—

(ক) সারা রাজ্যে ১৯৯২ সালের জানুয়ারি থেকে ১৯৯৩ সালের ১৫ই ফেব্রুয়ারি পর্যন্ত রেশনের মাধ্যমে রেশন সামগ্রীর সুষ্ঠু বিলি-বন্টন না হওয়ার কারণ কি;

(খ) উক্ত সময়ে পূর্ণ রেশন ও আংশিক রেশন এলাকাতে কি কি রেশন সামগ্রী সরবরাহ করা হয়েছে; এবং

(গ) রাজ্যে রেশন দ্রব্য বন্টনে অসুবিধা দূর করতে রাজ্য সরকার কি কি ব্যবস্থা করেছেন?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গত প্রায় এক বৎসর যাবৎ খাদ্য নিগম কর্তৃপক্ষের এই রাজ্যে অ গুদামগুলিতে চাল, গম ও চিনির প্রয়োজন অনুযায়ী স্থানভিত্তিক মজুত থাকা যেটুকু, মাল মজুত থাকে সেটুকু রাজ্যসরকারকে সরবরাহ করার ব্যা খাদ্য নিগমের শ্রমিক কর্মচারী সমস্যা এবং খাদ্য নিগম কর্তৃপক্ষের প্রশা তৎপরতার অভাবে বিঘ্নিত হওয়া ইত্যাদি মূলত রেশনে বিতরণযোগ্য স বন্টনের ব্যাঘাতের জন্য দায়ী।

(খ) উক্ত সময়ে পূর্ণ রেশন এলাকাতে চাল, গম এবং চিনি ছাড়া আটাও সর করা হয়েছে; এছাড়াও কেরোসিন তেল, গুঁড়া মশলা, দেশলাই, বিস্কুট, ঘি এবং ভোজ্য তেলও সরবরাহ হয়েছে। আংশিক রেশন এলাকায় চাল, এবং চিনি ছাড়াও কেরোসিন তেল, বিস্কুট, গুঁড়া মশলা, দেশালাই, মোম ইত্যাদি দেওয়া হয়ে থাকে।

(গ) এই রাজ্যে রেশনে সামগ্রী বন্টনের অসুবিধা দূর করতে রাজ্য সরকার, কে সরকার ভারতের খাদ্য নিগমের বিভিন্ন কর্তৃপক্ষের সঙ্গে সব সময় আ আলোচনা করছেন। এছাড়া রাজ্য সরকার কর্তৃক খাদ্য সামগ্রী বিতরণের দা ভারতীয় খাদ্য নিগমের নিকট হইতে গ্রহণের পর সুষ্ঠু বন্টনের জন্য নিম্নলি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ঃ-

(১) এফ.সি.আই হতে খাদ্যসামগ্রী কেনার পর সেগুলি গুদামজাত করি জন্য এফ.সি.আই এর অধীনে যে সমস্ত সরকারি গুদাম আছে তা আর দরকার না থাকায় সরকার সেগুলি খাদ্য নিগমকে ফেরত দি বলেছেন। খাদ্য নিগম অধিকাংশ গুদামই ফেরৎ দেননি।

(২) যে গুদামগুলি সংস্কার করা দরকার সেগুলি রাজ্য সরকারের আর্থি সঙ্গতি বিবেচনা করে দফায় দফায় সংস্কার করা হচ্ছে। সরকারি গুদা ছাড়াও সি.ডব্লু.সি.এস.ডব্লু.সি. কো-অপারেটিভ, ব্যক্তিগত মালিকানা প্রভৃ গুদাম প্রয়োজন অনুসারে ভাড়া লইবার ব্যবস্থা করা হইতেছে। উপজাতি খরাপ্রবণ ও পার্বত্য এলাকার গণবন্টনে ব্যবস্থায় উন্নতির জন্য নূত গুদাম নির্মাণের জন্য রাজ্য সরকারের প্রস্তাব কেন্দ্রীয় সরকার অনুমোদ করেছেন এবং ১৬টি গুদাম (৫০০ এম.টি) নির্মাণের জন্য ৯৬.৪৮ লক্ষ টাকা অনুমোদিত হয়েছে। এ ছাড়াও কেন্দ্রীয় সরকার ১৮টি মোবাইল ভ্যান কেনার জন্য ৭২ লক্ষ টাকা অনুমোদন করেছেন। তার মধ্যে

শতকরা ৫০ ভাগ ধার এবং শতকরা ৫০ ভাগ অনুদান হিসাবে পাওয়া গিয়েছে।

**পাট কেনার জন্য সমবায় ব্যাঙ্ক মারফৎ সমবায় সমিতিকে ঋণ দান**

*২৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৮৬) **শ্রী মোজাম্মেল হক :** সমবায় বিভাগের প্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কোন কোন জেলা সমবায় ব্যাঙ্ক সরাসরি চাষীর কাছ থেকে পাট কিনতে আসা মার্কেটিং সমবায় সমিতি বা প্রাথমিক কৃষি সমবায় সমিতিকে ঋণ দিয়েছে ; এবং

(খ) কোন জেলায় সমবায় সমিতির মাধ্যমে সর্বাধিক পরিমাণ পাট কেনা হয়েছে ?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) নদীয়া জেলা কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ক, মুর্শিদাবাদ জেলা কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ক, কুচবিহার ইউনিট ও উত্তর চব্বিশ পরগনা ইউনিট সরাসরি চাষীর কাছ থেকে পাট কিনতে আসা মার্কেটিং সমবায় সমিতি বা প্রাথমিক কৃষি সমবায় সমিতিকে ঋণ দিয়েছে।

(খ) মুর্শিদাবাদ জেলায় সমবায় সমিতির মাধ্যমে সর্বাধিক পরিমাণ পাট কেনা হয়েছে।

**umber of Defaulter Establishments for Non-Payment of their Contributions to Statutory Funds**

*288. (Admitted Question No. *693) **Shri Sobhandeb ttopadhyay** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of Labour Department be pleased to state—

(a) up to 28th February, 1993 the number of establishments who have defaulted in payment of their Contributions to Statutory Funds and withheld Contributions made by their workers;

(b) the number of Public Sector Units in (a) above;

(c) the accumulated dues of these establishments;and

(d) the steps taken/proposed to be taken against such establishments violating their Statutory obligation?

**The Minister in-charge-of Labour Department.**

(a) 1215 establishments defaulted in payment. Of them 5 establishments with held payment of the workers' share.

(b) 40 establishments

(c) Rs. 133.56 crores have not been transferred to Board of Trustee Rs. 18.52 crores have not been deposited by the establishment to the statutory funds.

(d) (i) Prosecutions U/S 14 of EPF & MP Act, 1952

(ii) Prosecutions U/S 406 and 409 of the Indian Penal Code

(iii) Recovery proceedings U/S 8-B of the EPF & MP Act, 1952

(iv) Action U/S 8F of EPF & MP Act, 1952.

**বালুরঘাট সদর হাসপাতালে ঔষধের অভাব**

*২৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *১০৪) **শ্রী খারা সরেন ঃ** স্বাস্থ্য ও পরিবার ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বালুরঘাট সদর হাসপাতালে ঔষধের অভাব রয়েছে; এ

(খ) সত্যি হলে, কারণ কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) বর্তমান আর্থিক বৎসরে ওষুধ ক্রয় ব্যবস্থার বিকেন্দ্রীকরণ করা হয়েছে এই ব্যবস্থার প্রাথমিক অবস্থায় বেশ কিছু ক্ষেত্রে অনুমোদিত ওষুধ সরবরাহকারীদের জেলাগুলিতে ওষুধ সরবরাহে অসমর্থতার জন্য সাময়িকভাবে জেলার হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্রগুলিতে নিয়মিত ওষুধ সরবরাহে কিছুটা অসুবিধার সৃষ্টি হয়েছে। এই অসুবিধা নিরসনের জন্য কেন্দ্রীয় ঔষাধাগারের (সেন্ট্রাল মেডিক্যাল স্টোর্স) ভারপ্রাপ্ত উপ-স্বাস্থ্য অধিকর্তাকে জরুরি ভিত্তিতে ওষুধ ক্রয় ও রাজ্যের সমস্ত স্বাস্থ্যকেন্দ্রে সরবরাহের জন্য প্রয়োজনীয় নির্দেশ দেওয়া হয়েছে। আশা করা যায় খুব শীঘ্রই অবস্থার উন্নতি হবে। বালুরঘাট সদর হাসপাতালে ওষুধ সরবরাহের জন্য বিশেষ নির্দেশ দেওয়া হয়েছে।

**রাজ্যে অতিথি নিয়ন্ত্রন আইন লঙ্ঘনের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ**

*২৯১। (অনুমোদিত প্রশ্ন নং *১৪২) **শ্রী অমিয় পাত্র ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) 'পশ্চিমবঙ্গ অতিথি নিয়ন্ত্রণ আইন' লঙ্ঘনের জন্য চলতি বছরে কয়টি ক্ষেত্রে

ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ; এবং

(খ) এই আইন কার্যকর করার দায়িত্বে কারা আছেন?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই আইন লংঘনের কোনও ঘটনা সরকারের গোচরে নাই।

(খ) রাজ্য সরকারের খাদ্য ও সরবরাহ দপ্তর এ রাজ্যের পুলিশের এনফোর্সমেন্ট বিভাগ এই আইন কার্যকর করে।

## Public Distribution System

292. (Admitted Question No. *1285): **Shri Jatu Lahiri** and **Shri ugata Roy** : Will the Minister-in-charge of the Food & Supplies partment be pleased to state—

(a) whether it is a fact that allocation of Public Distribution items by the Central Government are supplemental in nature and are not intended to meet the entire demand of the Public Distribution System in the State;

(b) if so,—

(i) what arrangements have been made by the State Government to meet the full requirements of Public Distribution System in the State; and

(ii) the average monthly requirements of the State and the average monthly allocation of PDS items by the Centre to West Bengal during 1992?

**The Minister-in-charge of Food & Supplies Department :**

(a) No.

(b) Does not arise.

## চটশিল্পে ত্রিপাক্ষিক চুক্তি

*২৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *৮৬১) **শ্রী আবুল বাসার ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৯২ সালে চটশিল্পে ত্রিপাক্ষিক চুক্তিটি বাস্তবায়িত হয়েছে কি না ; এবং

(খ) না হয়ে থাকলে, কতদিনে হবে বলে আশা করা যায়?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৫১টি চটকল ঐ ত্রিপাক্ষিক চুক্তি কার্যকর করেছে। ৬টি চটকল এখনও ঐ চুক্তি কার্যকর করে নি।

(খ) উক্ত ৬টি চটকল ঐ ত্রিপাক্ষিক চুক্তি কবে নাগাদ কার্যকর করতে পারবে এখনই নিশ্চিত করে বলা সম্ভব নয়।

## রেশন সামগ্রী সরবরাহে বাধা

*২৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৯) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রেশনের মাধ্যমে প্রয়োজনীয় সামগ্রী সরবরাহের ব্যাঘাত হচ্ছে ; এবং

(খ) সত্যি হলে, তার কারণ কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ রেশনের মাধ্যমে চাল, গম এবং চিনি সরবরাহে আংশিকভাবে ব্যাহত হয়।

(খ) এই রাজ্যের রেশনে চাল, গম ও চিনির নিয়মিত সরবরাহ নির্ভর করে কেন্দ্রীয় সরকারের বরাদ্দের উপর। তাছাড়া সরবরাহ নির্ভর করে বরাদ্দকৃত এই সব সামগ্রী ভারতের খাদ্য নিগম কর্তৃক রাজ্য সরকারকে নির্দিষ্ট পরিমাণে ও যথাসময়ে সরবরাহের উপর। গত প্রায় এক বছর যাবৎ ভারতের খাদ্য নিগম কর্তৃপক্ষের এই রাজ্যে অবস্থিত গুদামগুলিতে চাল, গম ও চিনির মজুত কম থাকায়, যেটুকু মাল মজুত থাকে সেটুকু রাজ্য সরকারকে সরবরাহের ক্ষেত্রে খাদ্য নিগমের শ্রমিক কর্মচারিদের আন্দোলনজনিত কারণে এবং খাদ্য নিগমের প্রশাসনিক উদ্যোগের অভাবে রাজ্যের রেশনে বিতরণযোগ্য সামগ্রী বন্টনের ব্যাঘাত হইতেছে।

## আই.পি.পি. প্রকল্পে হাসপাতাল উদ্বোধন

*২৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫৯) **শ্রী আবু আয়েস মন্ডল ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে বেশ কিছু সংখ্যক 'আই.পি.পি.-ফোর' প্রকল্পভুক্ত হাসপাতাল উদ্বোধনের অপেক্ষায় পড়ে আছে ; এবং

(খ) সত্যি হলে, এরূপ হাসপাতালের সংখ্যা কত?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** সত্য।

(খ) তেইশ (২৩)

**রেশনে চাহিদামতো দ্রব্য সরবরাহ**

*৩০০। (অনুমোদিত প্রশ্ন নং *৯৭৮) **শ্রী দিলীপ মজুমদার** : খাদ্য ও সরবরাহ গের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

কেন্দ্র রাজ্যকে চাহিদামতো রেশনজাত দ্রব্য সযমানুযায়ী সরবরাহ করছে কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** :

।

**মেদিনীপুর জেলার হাসপাতালগুলিতে ডাক্তারের শূন্য পদ**

*৩০২। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮২) **শ্রী সুশান্ত ঘোষ** : স্বাস্থ্য ও পরিবার কল্যাণ গের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মেদিনীপুর জেলায় হাসপাতালগুলিতে ৩১শে জানুয়ারি, ১৯৯৩ পর্যন্ত মোট কতগুলি ডাক্তারের পদ শূন্য আছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** :

ঐ জেলার বিভিন্ন স্বাস্থ্য কেন্দ্রে ৬০ টি ডাক্তারের পদ শূন্য আছে।

**রাজ্যে গম সংগ্রহের পরিমাণ**

*৩০৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৫০৫) **শ্রী অঙ্গদ বাউরি** : খাদ্য ও সরবরাহ বিভাগের প্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

বর্তমান আর্থিক বছরে রাজ্য সরকার কত পরিমাণ গম সংগ্রহ করেছেন?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** :

বর্তমান আর্থিক বৎসরে রাজ্য সরকারের গম সংগ্রহের কোনও পরিকল্পনা নাই।

**ডাক্তারদের একই হাসপাতালে চাকুরির মেয়াদকাল সম্পর্কিত নীতি**

*৩০৪। (অনুমোদিত প্রশ্ন নং *৬০২) **শ্রী শিবপ্রসাদ মালিক** : স্বাস্থ্য ও পরিবার াণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাসপাতালের ডাক্তারদের একই হাসপাতালে চাকুরির মেয়াদকাল সম্পর্কে সরকারের কোনও নীতি আছে কি না; এবং

(খ) থাকলে ঐ নীতি কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ আছে।

(খ) একাদিক্রমে কোন হাসপাতালে বা স্বাস্থ্যকেন্দ্রে ৩ বৎসরের অধিক কর্মরত ডা অন্যত্র বদলির জন্য বিবেচিত হতে পারবেন।

**নূতন রেশন কার্ডের অভাব**

*৩০৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৬১৪) **শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** খাদ্য ও সরব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, নূতন রেশন কার্ডের অভাবে আবেদনকারীদের রেশন কা দেওয়া যাচ্ছে না;

(খ) সত্যি হলে, এই ধরনের কত আবেদনপত্র বর্তমানে জমা রয়েছে; এবং

(গ) এই চাহিদা পূরণের জন্য সরকার কী ব্যবস্থা নিচ্ছেন?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, ইহা সত্য নহে।

(খ) এ প্রশ্ন ওঠে না।

(গ) এ প্রশ্ন ওঠে না।

[12-10—12-20 p.m.]

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received four notices of Calling Attention namely :-

1. Reported riot in Alipore Jail in the night of 25.3.1993 : Shri Saugata Roy
2. Alleged misrepresentation of facts by some news media regarding order of transfer of teaching doctors in Medical Colleges. : Shri Anjan Chatterjee

3. Alleged sanctioning of I.R.D.P. loans for influencing poor people in the ensuring Panchayat Election. : Shri Sobhan Deb Chattopadhyay

4. Alleged molestation of Scheduled Caste women by police and antisocials on 23.8.92 at Moina of Midnapore district (It is out of order) : Shri Manik Bhowmik

I have selected the notice of Shri Saugata Roy on the subject of ported riot in Alipore Jail in the night of 25.3.93. The Minister-in-arge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on ı April, 1993.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, I call upon the Minister-in-Charge of Public orks Department to make a statement on the subject of alleged endan-red condition of 'Gauranga Setu' due to erosion of the River Bhagirathi.

(Attention called by Shri : Biswanath Mitra)

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission.

মাননীয় বিধায়ক শ্রী বিশ্বনাথ মিত্রের দৃষ্টি আকর্ষণী নোটিশ সম্পর্কে আমি বিধানসভাকে নাতে চাই যে সমস্যাটি সম্পর্কে পূর্ত (সড়ক) বিভাগ সজাগ এবং সতর্ক আছেন।

গৌরাঙ্গ সেতু নদীয়া ও বর্ধমান জেলাসহ আরও কয়েকটি জেলার মধ্যে একটি রুত্বপূর্ণ যোগাযোগ মাধ্যম। সেতুটি ভাগীরথী ও জলঙ্গী নদীর সঙ্গমস্থলের দুই কি.মি. ক্ষণে অবস্থিত।

সেতু নির্মাণ কাজ শুরু হবার আগে নদীস্রোত নদীর মাঝবরাবর বইত। কিন্তু সেতু র্মাণের সময়ে লক্ষ্য করা যায়। যে অজ্ঞাত কারণে নদীস্রোত দিক পরিবর্তন করে ষ্ণনগরের দিকে বইতে শুরু করেছে। নদীর জলপ্রবাহ বিচার করে ভাগীরথি নদীর ঐ শে সেতুর যে দৈর্ঘ্য হওয়া উচিত বলে সাধারণভাবে বিবেচনা করা হয়ে থাকে, গৌরাঙ্গ তুটি তার চেয়ে প্রায় ১০০ মিটার দীর্ঘ হবে বলে প্রথমেই স্থির করা হয়েছিল। পরে র্মাণের সময়ে নদীর প্রকৃতি পরিবর্তনের সম্ভাবনা লক্ষ্য করে সেতুটির দৈর্ঘ্য আরও কিছুটা ড়ানো হয়।

তা সত্ত্বেও সেতু উদ্বোধনের অব্যবহিত পর থেকেই নদীর বাঁদিকে ভাঙ্গন শুরু হওয়ায়

সেতুটির নিরাপত্তায় আশঙ্কা দেখা দেয়। সমস্যাটির গুরুত্ব উপলব্ধি করে পূর্ত (স বিভাগ সেচ ও জলপথ বিভাগ, কলকাতা পোর্ট ট্রাস্ট এবং অন্যান্য নদীসম্পর্কে বিশেষ সঙ্গে যোগাযোগ করে তাঁদের পরামর্শ অনুযায়ী নদীর ভাঙ্গন ও সেতুর কূপের ক্ষয় স্বল্প ও দীর্ঘমেয়াদি কয়েকটি কার্যক্রম গ্রহণ করেন। ঐ খাতে ১৯৮৮-৮৯ ১৯৯১-৯২ পর্যন্ত ৬৫.৫৯ লক্ষ টাকা খরচ করেছেন।

কিন্তু এসব সত্ত্বেও বাঁদিকের তীরভূমির ভূমি ক্ষয় রোধ করা যায় নি। লক্ষ্য গেছে যে, ভূমিক্ষয় কেবলমাত্র সেতুর নিকটবর্তী অংশেই সীমাবদ্ধ থাকেনি বরং উত্তরের প্রায় তিন কি.মি. অঞ্চলে ছড়িয়ে পড়েছে। সে কারণে ঐতিহাসিক মায়া অস্তিত্বও বিপন্ন হয়ে পড়েছে। সমস্ত পরিস্থিতি বিচার করে উচ্চতর পর্যায়ে আমরা কয়ে আলোচনা করেছি। যেসব আলোচনায় উল্লেখিত বিশেষজ্ঞ বিভাগগুলি ছাড়াও মুখ্য নদীয়া জেলাপরিষদের সভাধিপতি জেলাশাসক উপস্থিত ছিলেন। সেখানেও কিছু কা নির্ধারিত হয়। পুনের কেন্দ্রীয় জলশক্তি গবেষণা কেন্দ্রের সঙ্গেও যোগাযোগ করা কলকাতা পোর্টট্রাস্ট ভাগীরথি নদীর গতিপথ নিয়ন্ত্রণের জন্য একটি নদী সমীক্ষার করেছেন এবং সম্প্রতি তাঁদের রিপোর্টটি পাওয়া গেছে। এখন তা পরীক্ষা করে দেখা হ সেচও জলপথ বিভাগও নদীর গাইড বাঁধ নির্মানের জন্য একটি পৃথক প্রাক্কলন করেছেন। অবশ্য নদীর পরবর্তি প্রকৃতি পরিবর্তনের পরিপ্রেক্ষিতে সেটি অপ্রতুল হয়েছে মনে করা হচ্ছে। ফলে প্রস্তাবিত দৈর্ঘ্যের চেয়ে আরও দীর্ঘ গাইড বাঁধ নির্মাণ জরুরি পড়েছে। তাছাড়া নদীর স্রোত যথাবিধি চালনার জন্য নদীর মাঝবরাবর বেশ কিছু নিয়মিত ড্রেজিং করে গভীরতা বাড়ানো দরকার। এবং এই কাজগুলির পরিমাণ নির্ধা জন্য বিশেষজ্ঞদের নিয়ে বিস্তারিত সমীক্ষা প্রয়োজন।

আমি আগেও বলেছি যে সেতুর নিরাপত্তার প্রশ্নে পূর্ত (সড়ক) বিভাগ সতর্ক র এবং সীমিত আর্থিক সঙ্গতির মধ্যে যতটুকু করণীয় তা করেছেন। প্রয়োজনীয় ব্য গ্রহণের ফলে সেতুটির নিরাপত্তায় কিছুটা সুফল পাওয়া গেছে। কিন্তু মূল প্রশ্ন ছিল ভাগীর ভাঙ্গনরোধকরা, পূর্বদিকের বিস্তীর্ণ অঞ্চল রক্ষা করা, বিশেষত মায়াপুরের মতো আন্তর্জা খ্যাতিসম্পন্ন ঐতিহাসিক স্থানটি রক্ষা করা। ভাগীরথির এই অংশটি জাতীয় জলপ অন্তর্ভূক্ত। এর ভাঙ্গন রোধ করে সেতুসহ পূর্বদিকের ভূভাগটিকে রক্ষা করার প্রশ্নে সীমা আর্থিক ক্ষমতায় রাজ্যসরকার যথাসাধ্য করছেন। আজও এ বিষয়ে পর্যালোচনার উচ্চপর্যায়ের একটি সভা মহাকরণে অনুষ্ঠিত হচ্ছে। তাই আমাদের প্রত্যাশা ভাগীর ভাঙ্গন রোধের মতো সমস্যাটিকে জাতীয় সমস্যারূপে বিবেচনা করে কেন্দ্রীয় সর রাজ্যসরকারের প্রতি তাঁদের সক্রিয় সহযোগিতার হাত প্রসারিত করবেন। তাহলেই সমস্যার সার্বিক সমাধান সম্ভবপর হতে পারে।

## Message under Rule 181

**Message regarding ratification of the Constitution (Sevent second) Amendment Bill and the Constitution (Seventy-thir**

**Amendment Bill.**

**Mr. Speaker :** Secretary to report under Rule 181 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly regarding the ratification of the Constitution (Seventy-second) Amendment Bill and the Constitution (Seventy-third) Amendment Bill.

Now Secretary will read a message under Rule 181.

[12-20—1-00 p.m.] (including adjournment)

**Secretary :** Members are informed that message under rule 181 of the Rules of procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly has been received from the Rajya Sabha Secretariat for ratification of the amendments to the Constitution of India falling within the purview of clauses (c) and (e) of the proviso to clause (2) of Article 368 thereof, proposed to be made by the Constitution (Seventy Second Amendment) Bill, 1991 and (Seventy Third Amendment) Bill, 1991, as passed by both the Houses of Parliament.

**Mr. Speaker :** Now I call upon Dr. Omar Ali to make his statement.

## STATEMENT ON CALLING ATTENTION

**ডাঃ ওমর আলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২৯শে মার্চ এই বিধানসভায় মাননীয়া সদস্যা শ্রীমতী সাবিত্রী মিত্র মালদহ জেলায় আর.এল.আই. সম্পর্কিত বিষয়ে আমার দৃষ্টি আকর্ষণ করতে গিয়ে তিনি যে তথ্য উপস্থাপিত করেছেন তা ভুল তথ্য এবং খুবই বিভ্রান্তিকর। তিনি বলেছেন যে তাঁরা জেলার ৩৮১টি আর.এল.আই. স্কীমের মধ্যে ৩০০টি অকেজো আছে, চলছে মাত্র ৮১টি। কিন্তু প্রকৃত পক্ষে ৩৮১টি স্কীমের মধ্যে ৩০৯টি চালু আছে। ৭২টি চালু নেই। এই ৭২টির মধ্যে ডিজেলে ৫০টি, এবং ইলেকট্রিকে চলে ২২টি, অকেজো অবস্থায় আছে। এর মধ্যে ৪০টির ক্ষেত্রে নদীর গতি পথ পরিবর্তন করার ফলে সোর্স ড্রাই আপ হয়ে গেছে, সেই কারণে সেগুলি অচল, আর ৩২টির ক্ষেত্রে ট্রান্সফরমার সোর্স লাইন এবং যন্ত্রপাতি চুরির ফলে এই অবস্থায় আছে। এর মধ্যে আবার ইতিমধ্যেই ১৫টি ক্ষেত্রে আমরা উদ্যোগ নিয়েছি, জেলাপরিষদে যোগাযোগ করে যাতে অল্টারনেটিভ সাইট আমাদের হচ্ছে সেই সাইটে লিফট ইরিগেশন স্থানান্তরিত করতে পারব। তার মধ্যে ৯টি অল্টারনেটিভ সাইট জেলাপরিষদ থেকে আমরা পাচ্ছি এবং আরও ৬টি পাওয়ার অপেক্ষায় আমরা আছি। সেদিন মাননীয় সদস্য বীরেন মৈত্র মহাশয় একটা প্রশ্ন তুলেছিলেন যে দীর্ঘদিন চেষ্টা করা সত্ত্বেও তিনি যেগুলি চেয়েছিলেন আর.এল.আই. সেগুলি হচ্ছে না। আমি তাঁকে বলি এই ৯টি স্কীম যা আমরা পাচ্ছি জেলাপরিষদের কাছ থেকে তার মধ্যে ৩টি দক্ষিণ ভাকুরিয়া, উত্তর ভাকুরিয়া এবং উত্তর ভাকুরিয়া-২, এই ৩টিই উপযোগী নয়, যাতে আর.এল.আই. স্কীম চালু করা সম্ভব হয়। সুতরাং মাননীয়া সাবিত্রী মিত্র বিভ্রান্তিকর তথ্য পরিবেষন করে

মাননীয় সদস্যদের কাছে যেভাবে বলা হয়েছিল তা খন্ডন করবার জন্য এই বিবরণ সামনে রাখছি।

(At this stage the House was adjourned till 1-00 p.m.)

(After Adjournment)

(1-00—1-10 p.m.)

**Mr. Speaker :** There will be no Mention Hour today. I will take the Zero Hour Mention Cases as many as possible for fifteen minu

## ZERO HOUR

**শ্রীমতী মমতাজ বেগম :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালতিপুর ব্লকের কান্দারন মৌজার কান গ্রামে দীর্ঘদিন থেকে বিদ্যুৎ দেবার স্কিম মঞ্জুর হয়ে থাকা সত্ত্বেও এখনও পর্যন্ত সেই শুরু হয়নি। যাতে অবিলম্বে পোল বসিয়ে বিদ্যুৎ সংযোগ দেওয়া হয় তারজন্য অনু করছি।

**শ্রী সমর বাওড়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। যখন বামফ্রন্ট সরকার সীমাবদ্ধ আর্থিক ক্ষ নিয়ে হাসপাতালগুলিতে ওষুধ সরবরাহের প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন তখন বামফ্রন্ট সরকা এই সীমিত প্রচেষ্টাকে বাঞ্চাল করবার চক্রান্ত চলছে। গত ২৮শে মার্চ তারিখে বর্ধ মেডিক্যাল কলেজ হসপিটাল থেকে, যে হসপিটালে চারটি জেলার রোগীদের চিকিৎ ব্যবস্থা করা হয়, এক লক্ষ টাকারও বেশি মূল্যের ওষুধপত্র পাচার করে বিক্রি করতে গি হাতে-নাতে ধরা পড়েছেন যে ব্যক্তি তিনি একজন কংগ্রেসি। তিনি এবং তার স্ত্রী দু মিলে যখন ঐ ওষুধ বিক্রি করতে যাচ্ছিলেন তখন সাধারন মানুষ তাদের ধরে পুলি হাতে তুলে দেন। আজকে জেলা কংগ্রেস মহল থেকে তাদের ছাড়িয়ে আনবার জ তদবির-তদারক চলছে। বিষয়টিকে গুরুত্ব দিয়ে দেখে যাতে এই চক্রান্তের বিরুদ্ধে প্রয়োজ ব্যবস্থা অবলম্বন করা হয় তারজন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে বার বলা সত্ত্বেও সভাকে এড়িয়ে যাওয়া হচ্ছে। মুখ্যমন্ত্রী আগামি কাল দার্জিলিং যাচ্ছেন, কি গোর্খা ল্যান্ড আন্দোলন নতুন করে মাথা চাড়া দেবার পক্ষে সুভাষ ঘিসিং বারবার হুম দিচ্ছেন এবং রাজ্য সরকারের কাছ থেকে পার্বত্য পরিষদের ৭৩ কোটি টাকা যদি দেও না হয় তাহলে আন্দোলন চলবে বলে তারা বলছেন। তারা বলছেন, প্রয়োজনীয় ইউটিলাইজে সার্টিফিকেট তারা রাজ্য সরকারের কাছে পাঠিয়েছেন এবং মুখ্য সচিব তার প্রাপ্তি স্বীকার করেছেন। কিন্তু গোটা ব্যাপারটা যদি হাউসের কাছে না বলেন তাহলে এ-ব্যাপারে আমাদে জানবার কোনও সুযোগ থাকছে না। কালকে যখন সি.পি.এম. পার্টির দলীয় কাজে দার্জিলি

ন তখন ঘিসিং এর সঙ্গে বৈঠক করে দার্জিলিং এর সমস্যা সমাধানের উদ্যোগ গ্রহণ ! কারণ দার্জিলিং এর সমস্যা ক্রমেই যে অগ্নিগর্ভ হয়ে উঠছে তাতে আমরা নিশ্চিত। দ্রর পার্লামেন্টেও এই নিয়ে আলোচনা হয়েছে. সেজন্য মুখ্যমন্ত্রীর কাছে আমাদের দাবি, লিংয়ে যখন উনি যাচ্ছেন তখন আলোচনা করে দার্জিলিংয়ের সমস্যা মেটানোর জন্য করুন।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ য় এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। গত ৩০শে মার্চ দঃ ২৪ পরগনা জেলার বড়াল ও.এন.জি.সি'র কর্মিরা ৬ হাজার ফিট মাটির নিচে তেল আবিস্কার করেছে। আমাদের য এই ধরনের আবিস্কার দ্বিতীয়বার হল। এর আগে চাকদায় এই রকম তেল পাওয়া এটা ও.এন.জি.সি'র কর্মিদের একটা সাফল্য এবং তার জন্য আপনার মাধ্যমে তাদের নন্দন জানাচ্ছি। কিন্তু পাশাপাশি আপনার মাধ্যমে এই সভায় জানাচ্ছি যে ও.এন.জি.সি'র পক্ষ এই পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায় তাদের যে টেডিং সেন্টার আছে, সেগুলি তারা দেবার চেষ্টা করছেন। ইতিমধ্যে ৬টি ফিল্ড পার্টির মধ্যে ৩টিকে তারা কাটিয়ে দিয়েছেন তার ফলে প্রায় ৫ হাজার কর্মী আজকে কাজ হারিয়েছেন। এখনও চেষ্টা চলছে আরো ক তুলে দেবার জন্য। আমি আপনার মাধ্যমে ও.এন.জি.সি.'র এই কাজের জন্য প্রতিবাদ চ্ছি। সেই সঙ্গে সঙ্গে পশ্চিমবঙ্গকে এই যে তেলের ক্ষেত্র তৈরি হয়েছে তাকে যথাযথ । যাতে ব্যবহার করা যায় তার জন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট ব একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে, বজবজে সি.ই.এস.সি'র ৎ কেন্দ্র নির্মাণ জনিত সমস্যা। এখানে পরিবেশ সংক্রান্ত সমস্ত আইনকে লঙ্ঘন করে শত প্রান্তিক চাষী, দরিদ্র চাষিকে তার জমি থেকে উচ্ছেদ করা হয়েছে। ভূমি সংস্কারের মে যারা জমি পেয়েছিল, সেই প্রাপ্য জমি থেকে তাদের উচ্ছেদ করা হয়েছে বজবজে লি গ্রামে বিদ্যুৎ কেন্দ্র নির্মাণের নামে। তার ফলে সেখানে কয়েক শত চাষিকে তাদের থেকে উচ্ছেদ করা হয়েছে। আজকে গোয়েঙ্কাকে জলের দামে এই জমি দেওয়া ছে। আমার প্রশ্ন হচ্ছে, রাজ্য সরকারের কাছে গোয়েঙ্কা বেশি অবস্থাপন্ন, না এই চাষিরা া অবস্থাপন্ন? এই ব্যাপারে ভূমিরাজস্ব দপ্তর কি করছে? আমরা শুনেছি যে কেন্দ্রীয় কারের পরিবেশ দপ্তর থেকে একটা প্রতিনিধি দল আসছে এটা তদন্ত করার জন্য. আমি ন্য রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যে জনস্বার্থ বিরোধী এই পদক্ষেপের তীব্র বাদ জানানো হোক।

**শ্রী সুভাষ বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ত্রাণমন্ত্রীর দৃষ্টি র্ষণ করছি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে। গত পরশুদিন কল্যাণীতে ২২টি উদ্বাস্তু বাড়ি পুড়ে াভূত হয়েছে। এতে প্রায় ১১ লক্ষ টাকার সম্পত্তি নষ্ট হয়েছে। এখন পর্যন্ত তারা খোলা কাশের নিচে বাস করছেন। সেজন্য আমি অনুরোধ করবো যে তাদের জন্য কিছু রিলিফ ানো হোক, সাহায্য পাঠানো হোক তাহলে এই পরিবারগুলিকে বাঁচানো যাবে। সেজন্য

আমি ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে অবিলম্বে জেলা প্রশাসনকে জানাতে।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষি ও বিপনন মন্ত্রী এবং সেই সঙ্গে মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বি পশ্চিমবঙ্গে গত বছর রেকর্ড পরিমাণে আলু উৎপন্ন হয়েছে। প্রায় ৫০ লক্ষ টন উৎপন্ন হয়েছে। অবস্থাটা এমন একটা জায়গায় গিয়ে দাঁড়িয়েছে যে দরিদ্র কৃষকরা বাজারে বিক্রয় করতে পারছেনা এবং আলুর মূল্য বাজারে নামতে নামতে একটা জনক সীমারেখা ছাড়িয়ে গেছে, ফলে কৃষকরা মাথায় হাত দিয়ে বসে আছে। এই বি রাজ্যসরকার, আমরা, সর্বস্তরের মানুষ যখন দাবি তুলেছে যে বাজার নিয়ন্ত্রণ করে, ঃ নিয়ন্ত্রিত অবস্থায় রেখে মূল্য নির্ধারণ করা যাতে কৃষকরা বাঁচে এবং রপ্তানির ক্ষেত্রে আম রাজ্যে আলুকে কতটা আমরা সাহায্য করতে পারি সেটা নিয়ে বিচার-বিবেচনা চলছে। সূত্রে আমরা কেন্দ্রীয় বাণিজ্য মন্ত্রী প্রণব মুখার্জির কাছে আবেদন করেছিলাম। আমরা দে যে রাজ্য সরকারও এই বিষয়ে কথা বলেছেন। এখানে কৃষিমন্ত্রী আছেন, আমি তার আকর্ষণ করে একথা বলতে চাই যে আলু যাতে রপ্তানি করা যায় এবং আলু চাষি যাতে বাঁচানো যায় তার ব্যবস্থা করা হোক।

[1-10—1-20 p.m.]

**শ্রী অঞ্জন চ্যাটার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটা বিষ হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আজ গোটা রাজ্যের কয়েক হাজার রেল হকার বিভি দাবি নিয়ে মাননীয় মুখ্যমন্ত্রির কাছে ডেপুটেশনে গিয়েছেন। তাদের দাবি-দাওয়ার ম আছে তাদের লাইসেন্স দিতে হবে, রেলের পুলিশ প্রশাসনের জুলুম বন্ধ করতে হবে এ নিয়মিত ট্রেন চলাচলের ব্যবস্থা করতে হবে। এই হকাররা দীর্ঘ দিন ধরে এই পেশা নিযুক্ত, এর মাধ্যমে তারা জীবন-জিবিকা নির্বাহ করে। আমরা লক্ষ্য করছি রেলের পুলি প্রশাসনের একটা অংশ বিনা কারনে তাদের হয়রানি করছে, বিভিন্ন ধরনের অত্যাচার করছে আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রির কাছে আবেদন জানাচ্ছি এরা যে পেশায় নিযুক্ত আছে এদের মাধ্যমে বহু মানুষের জীবন-জিবিকা নির্বাহিত হচ্ছে, রেল পুলিশের অত্যাচার যাতে বন্ধ হয়, তাদের লাইসেন্স দেবার দাবি স্বীকার করে নিয়ে তাদের লাইসেন্স দেবার ব্যবস্থা তিনি যেন করেন।

**শ্রী কলিমুদ্দিন সামস্‌ :** মাননীয় স্পিকার স্যার, এখানে ডাঃ মানস ভুঁইয়া মহাশয় আলুর সম্বন্ধে যে প্রশ্ন তুলেছেন হাউসের মধ্যে সেই সম্বন্ধে দু-একটা কথা বলতে চাই। এই কথা ঠিক যে চাষী ভাইদের অসুবিধা হয়েছিল। অসুবিধার কারণটা হচ্ছে যে কিছু আলুর আড়তদার যারা কলকাতায় থাকে, যাদের পটেটো কিং বলা হয় তারা একটা চক্রান্ত করেছিল, আলুর প্রাইসটা যে কোন রকমেই হোক তারা উঠতে দিচ্ছিল না। মাননীয় অর্থমন্ত্রী অসীম দাসগুপ্ত মহাশয়, মাননীয় বিনয় চৌধুরি মহাশয়, নীহার বোস মহাশয়, নরেন্দ্রনাথ দে মহাশয় এবং আমি, সকলে মিলে একটা মিটিং করি, মাননীয় অর্থমন্ত্রী এই

ডেকে ছিলেন। আমরা মনে করেছিলাম যে আলুর দাম যে কমে যাচ্ছে চাষী ভাইরা আলুর দাম পাচ্ছে না তার কারণ ক্যালকাটায় ৫-৭ জন আলুর আড়তদার আছে, আলুর আছে তারা চক্রান্ত করে আলুর দাম উঠতে দিচ্ছে না। অর্থমন্ত্রী চ্যালেঞ্জ করেছিলেন এই রকম অবস্থা রাখবেন তো নিশ্চয়ই সরকারের পক্ষ থেকে অ্যাকশন নেব। সঙ্গে অর্থমন্ত্রী সরকারের মাধ্যমে আলু কেনার জন্য ২৫ কোটি টাকা দিয়েছিলেন এবং কো-অপারেটিভ ব্যাঙ্ক থেকে ১ কোটি ২৫ লক্ষ টাকা ধার নেবার সিদ্ধান্ত নিয়েছিলেন। আবার গভর্নমেন্ট থেকে ১২৫ টাকা কুইন্টাল হিসাবে সাপোর্টিং প্রাইস ঠিক করে দিয়ে রেগুলেটেড মার্কেটের মাধ্যমে আলু কেনার জন্য বলা হয়েছিল। আমার ডিপার্টমেন্টের অফিসারদের ইন্সট্রাকশন দিয়েছিলাম যে ডি.এম. এবং সভাধিপতিকে সঙ্গে নিয়ে মাঠে যান, মাঠে গিয়ে ১২৫ টাকা কুইন্টাল হিসাবে যে আলু প্রয়োজন হয় সেটা চাষিদের কাছ থেকে কিনুন। গভর্নমেন্ট সরকারের আর্থিক অসুবিধা থাকা সত্ত্বেও এই কাজ অর্থমন্ত্রী করেছিলেন। আমরা দেখলাম যে যে গভর্নমেন্ট আলুর আড়তদারদের বিরুদ্ধে অ্যাকশন নেবার পর আলুর দাম বাড়তে লাগলো, আলুর দাম বাড়তে লাগলো। আমার কাছে যা রিপোর্ট এসেছে তাতে আমি জানতে পেরেছি সরকার ১২৫ টাকা আলুর কুইন্টাল পিছু সাপোর্টিং প্রাইস দেবার পর ১২৫ টাকা কি তার বেশি দামে এখন আলু পাওয়া যাচ্ছে। আলুর দাম কমার পেছনে একটা চক্রান্ত ছিল, পটেটো কিং-রা নিজেদের স্বার্থে তারা এই সব করেছিল। সরকারের অ্যাকশনের ফলে এটা শেষ হয়ে গেছে। যেখানে ২ কোটি টাকার আলুর দাম হচ্ছে সেখানে ২ কোটি টাকা নিয়ে অফিসাররা যাচ্ছে অন দি স্পট। যদি কোথাও আলু চাষীদের কাছ থেকে ওর থেকে কম দামে কেউ আলু কেনে তাহলে তাকে না বিক্রি করে আমাদের অফিসারের মাধ্যমে বিক্রি করবেন ১২৫ টাকা দরে। এক্সপোর্ট সম্বন্ধে আমি বলি যে, ডাঃ মানস ভুঁইয়া আমার সঙ্গে কথা বলেছিলেন। প্রণব মুখার্জি, সেন্ট্রাল মিনিস্টার, রাজি হয়েছিলেন। প্রয়োজন হলে এক্সপোর্টের জন্য পারমিশন দেবেন। আমাদের পশ্চিমবাংলায় আলুর উৎপাদন সারপ্লাস নয়। ঢালাও অর্ডার দিলে এক্সপোর্টের জন্য, আলু সারপ্লাস এখানে নেই, আলু এখানে শর্ট পড়বে। তাই আমাদের এ সম্বন্ধে আগে চিন্তা করতে হবে। আমি ডাঃ মানস ভুঁইয়াকে বলেছি, তাঁকে নিয়ে, প্রণব মুখার্জি, মাননীয় কমার্স মিনিস্টার' এর সঙ্গে কথা বলে শিলিং ফিক্সড করে যদি এক্সপোর্টের ব্যবস্থা করা যায় তাহলে সেটা সরকার নিশ্চয়ই করবেন।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** স্যার, গতকাল এখানে স্বরাষ্ট্র দপ্তরের বাজেট ব্যয় বরাদ্দ ছিল। আমরা এখানে মুখ্যমন্ত্রীর ভাষণ শুনলাম, দেখলাম এবং বুঝলাম। আজকে সংবাদপত্রে দেখলাম, সেই রশিদ, যে নাকি অনেকগুলো মানুষের মৃত্যুর কারণ .....

**মিঃ স্পিকার :** হবে না। আপনি এটা মেনশন হিসাবে দিয়েছিলেন। এখন জিরো আওয়ার হচ্ছে। এটা হবে না-মেনশন হবে না।

**শ্রী নরেন হাঁসদা :** স্যার, আদিবাসি অধ্যুষিত ঝাড়গ্রাম এর একটি গুরুত্বপূর্ণ সমস্যার সমাধানের জন্য আপনার মাধ্যমে কেন্দ্রীয় তথ্য ও সম্প্রচারমন্ত্রির দৃষ্টি আকর্ষণ করছি।

পশ্চিমবাংলার মানচিত্রে আদিবাসী অধ্যুষিত ঝাড়গ্রাম যথেষ্ট তাৎপর্যপূর্ণ। ওখানকা টিভি রিলে সেন্টার খোলার জন্য দীর্ঘদিন আন্দোলন করছে। কিন্তু এখন পর্যন্ত চ না। তাই আপনার মাধ্যমে মাননীয় তথ্য ও সম্প্রচার মন্ত্রীর কাছে দাবি করছি, ব টিভি রিলে সেন্টারটি যত তাড়াতাড়ি সম্ভব খোলার ব্যবস্থা করেন।

## LEGISLATION

### The West Bengal Duty on Inter-State River Valley Authority Electricity (Amendment) Bill,1993

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to introduce the West E Duty on Inter-State River Valley Authority Electricity (Amendment) 1993.

(Secretary then read the Title of the Bill.)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the Bengal Duty on Inter-State River Valley Authority Electi (Amendment) Bill, 1993 be taken into consideration.

**শ্রী সৌগত রায় :** স্যার, আমি আপনার অনুমতি নিয়ে ওয়েস্ট বেঙ্গল ডিউটি ইন্টার স্টেট রিভার ভ্যালি অথরিটি ইলেকট্রিসিটি (অ্যামেন্ডমেন্ট) বিল, '৯৩ নিয়ে কয়ে কথা বলছি। এই বিলের ব্যাপারে আগেই মন্ত্রী বলেছেন। ওয়েস্ট বেঙ্গল গভর্ন ইলেকট্রিসিটি ডিউটি বিলটিতে এর মধ্যে এই হাউসে অ্যামেন্ডমেন্ট করা হয়েছে, যে নাম হচ্ছে 'বেঙ্গল ইলেকট্রিসিটি ডিউটি অ্যাক্ট'। এটা ডিভিসি'র ক্ষেত্রে যা ও ইলেকট্রিসিটি ডিউটি আদায় করা যায় সেজন্য আনা হয়েছে।

[1-20—1-30 p.m.]

সেখানে তিনি এই বিলটি পাস করলেও কার্যকর হবে না, রাষ্ট্রপতির সম্মতি লাগবে যেহেতু ডিভিসি একটা ইন্টার স্টেট অথরিটির কিন্তু তাসত্ত্বেও তিনি এই বিলটি এনেছে নরম্যাল ফলো আপ করার ব্যাপার আছে বলে। এই বিলের উপরে পরে বলব, তার আগে মাননীয় অর্থমন্ত্রীকে বলতে চাই যে, মাননীয় অর্থমন্ত্রী একটি ঘোষনা করেছেন এবং তা সংবাদপত্রেও হেড লাইন হয়েছে এবং সারা ভারতবর্ষে একটা চাঞ্চল্যের সৃষ্টি হয়েছে মাননীয় অর্থমন্ত্রীর আজকেই শেষ লেজিসলেটিভ বিজনেস, এরপরে অনেকদিন তিনি হয়তো উত্তর দিতে আসবেন না, সেইজন্য আমি ওঁনার কাছে একটা ক্ল্যারিফিকেশন সিক করব সেটা হচ্ছে যে, আমরা হাউসে স্বল্প সঞ্চয় নিয়ে আলোচনার সময়ে অভিযোগ তুলেছিলাম যে এই রাজ্যের চিট ফান্ড এবং নন ব্যাঙ্কিং ফিনান্সিয়াল ইনস্টিটিউশনের কাজ বন্ধ না করলেই মার খাবে। স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে যেটা আগেও হয়েছে এবং ডঃ অশোক মিত্রের সময়ে তিনি নিজে বলেছেন যে, সঞ্চয়িতা এবং পিয়ারলেসের বিরুদ্ধে কড়া ব্যবস্থা নেওয়া হোক। যেহেতু পিয়ারলেস থেকে রাজ্য সরকার মাইনে বাবদ টাকা নিয়েছেন সেইহেতু

্য সরকার ৬৩কোটি টাকা পিয়ারলেসের কাছ থেকে মাইনে বাবদ নিয়েছেন। সেই
ণে রাজ্য সরকার তার বিরুদ্ধে কোনও ব্যবস্থাই নিচ্ছেন না। আমরা দেখলাম যে,
মন্ত্রী তাঁর জবাবে বললেন যে আমরা দরকার হলে পিয়ারলেসের লাইসেন্স ক্যানসেল
র দেব। রিজার্ভ ব্যাঙ্ক কেন যে লাইসেন্স দিচ্ছে জানিনা, আমরা চাইনা পিয়ারলেসের
ইসেন্স থাকুক। আমি আবার বলছি অর্থমন্ত্রী যতই এটা তুলে দিতে চান না কেন অন্যান্য
ন্ত্রীরা এটা তুলে দেওয়ার সমর্থনে নেই। পরিবহন মন্ত্রী তো এই পিয়ারলেসের সহযোগিতায়
ড ব্রিজ বানিয়েছে এবং ট্যুরিজম মন্ত্রী তথা পর্যটন মন্ত্রী পিয়ারলেসের হাতেই কয়েকটি
রিস্ট লজ তুলে দিতে চান। আমি এই মূল বিলের উপরে বলার আগে ওঁনার কাছে
নতে চাই যে এই পিয়ারলেস সম্পর্কে ওঁর চূড়ান্ত সিদ্ধান্তটা কি এবং এই ব্যাপারে
ন্দ্রীয় সরকার বা রিজার্ভ ব্যাঙ্ককে লিখেছে কিনা। আমার যতটুকু জানা আছে তাতে আমি
ছি যে এই ইলেকট্রিসিটি ডিউটিজ থেকে খুব বেশি টাকা আদায় হয় না। স্টেটের যে
কস রেভিনিউ ৩হাজার ১২২ কোটি টাকা তারমধ্যে ৩০কোটি টাকা এসেছে ইলেকট্রিসিটি
উটিজ থেকে, এটা গত বছরের হিসাব অনুযায়ী সেখানে টোটাল রেভিনিউয়ের ১ পারসেন্ট
ই খাতে এবং এতে অ্যাডিশনাল রেভিনিউ মেজার যে নিলেন তাতে খুব বেশি অতিরিক্ত
য় হবে না। আগের দিনে কি ছিল ইলেক্‌ট্রিসিটি কম কনজিউম করছে যে তাকে বেশি
রে ট্যাকস্ দিতে হবে। সেটা ওঁর মতে রিগ্রেসিভ ডিউটিজের স্ট্রাকচার। এখন এই হাই
ল্টেজ কনজিউমার্সদের হাইরেট দিতে হবে এবং মূলত কমার্সিয়াল পারপাসেই এটা
বস্থা করলেন। সেখানে ১২.৫ পার্শেন্টি অন নিট চার্জ ফর ইলেক্‌ট্রিসিটি কনজিউমার্স।
র, আপনি জানেন যে, ডোমেস্টিক কনজিউমাররা ৪০০ থেকে ৫০০ র বেশি কনজিউম
রে না। যে কোনও বাড়িতে পাম্প ইত্যাদি চললেও ১০০০ ওয়াটের বেশি হয় না। হাই
ল্টেজ কনজিউমাররা কমার্সিয়াল পারপাসে মেশিন ইত্যাদি ইন্ডাস্ট্রি ক্ষেত্রে ব্যবহার
রেন। ফলে তারা বেশি ইলেক্‌ট্রিসিটি কনজিউম করবে। আমাদের অর্থমন্ত্রীর উদ্দেশ্য
চ্ছে যে, ডোমেস্টিক এবং লোওয়ার কনজাম্পশনে এ্যাফেক্‌ট না করে হাই ভোল্টেজ
নজাম্পশনের কাছ থেকে বেশি আয় করা হোক। কিন্তু তাঁর বাজেট স্পিচে কোথাও এই
লেক্‌ট্রিসিটি ডিউটির কত এক্‌সট্রা আয় হবে সেটা পরিষ্কার ভাবে কিছু বলেননি। মানে
র কোনও অ্যাসেসমেন্ট নেই, এক্‌জাক্টলি কত, তার মানে দেখা যাচ্ছে ওর ইলেক্‌ট্রিসিটি
উটির ফলে আর্নিং কমে যাচ্ছে। অবভিয়াসলি আমি ওকে জিজ্ঞাসা করেছিলাম অ্যাডিশনাল
রভিনিউ মেজার যেটা সেটা এর মধ্যে আসেনা। মাননীয় মন্ত্রীকে এটা ক্লারিফাই করতে
লব। এই ইলেক্‌ট্রিসিটি ডিউটির ফলে কতটা বেশি টাকা আদায় করতে পারবেন? আর
কটা জিনিস আমি এই প্রসঙ্গে বলতে চাই। রি-স্টাকচারিং করে এই ইলেক্‌ট্রিসিটি ডিউটিটা
নি আবার এখানে প্যাটার্নটা চেঞ্জ করে দিয়েছেন। কিলোওয়াট আওয়ারে ইলেক্‌ট্রিসিটি
নজিউমড কত হচ্ছে তার পাশাপাশি ওদের চার্জ লেভি। এখন সেই চার্জ ইউনিটে হবে।
ার উপর কত ইলেক্‌ট্রিসিটি বিল দিচ্ছে তার উপর রাজ্য সরকারের ইলেক্‌ট্রিসিটি ডিউটি
পরে। যেটা উনি বলছেন অ্যাডভেলোরাম, এটা অ্যাডভেলোরামের উপর করা হবে। এতো
সিডিউরাল চেঞ্জ, এতে ২।৩ অংশ পারসেনটেজ আর্নিং বেড়ে যাবে। এই ভাবে চার্জ যদি
বড়ে যায় তাহলে কিছুটা আর্নিং বেড়ে যেতে পারে এটা হয়ত উনি মনে করেছেন। আমি

জানিনা উনি এক্‌জাকটিলি কত প্রজেক্ট করছেন। এর ফলে আর একটা জিনিস উনি করেছেন এটা পরশুদিন দেখলাম সেটা রিলেটেড টু নিউ ইনসেনটিভ, নূতন যে ইউনিটগুলি করা হবে, সেই ইউনিটগুলির ক্ষেত্রে বলেছেন ইনসেনটিভ স্কিম যেগুলি স্টেট গভর্নমেন্ট অ্যানাউন্স করেছেন New eligible unit will be exempted from the payment of electricity duty for five years from the date of start of commercial production. এবং যদি আমি ওর কথা ঠিক বুঝে থাকি তাহলে এই একই বেনিফিট, সমস্ত সিক ইনডাস্ট্রি বনধ রয়েছে সেটা টেকওভার করবে। ওরাও ৫ বছরের জন্য ইলেকট্রিসিটি ডিউটি থেকে ছাড় পাবে। সেখানে আমাদের যেটা মনে হয়েছে ইলেকট্রিসিটি ডিউটি, ইন কেস অফ অ্যান্ড ওন্ড ওয়ান খুব বড় পারসেনটেজ নয়, তার মানে যে কোন কনজিউমার একটা লোকের যদি ১০০ টাকা হয় তাহলে সাড়ে ১২ টাকা ইলেকট্রিসিটি ডিউটি ম্যাকসিমাম হতে পারে। তাহলে উনি যেটা ম্যাকসিমাম রিলিফ দিচ্ছেন ইলেকট্রিসিটি বিলের উপর, সাড়ে ১২ পারসেন্ট ম্যাকসিমাম রিলিফ দিচ্ছেন। এবং ইনডাস্ট্রির ক্ষেত্রে এই সাড়ে পারসেন্ট হাই ভোল্টেজ কনজিউমডয়ে ইলেক্‌ট্রিসিটি বিলের উপর হবে, তাই আমি আবার বলছি আমাদের রাজ্যে ইনসেনটিভ স্কিম আছে, আমাদের রাজ্যে ইনসেনটিভ স্কিম দেয়না এটা কিন্তু সাফিসিয়েন্টলি উৎসাহব্যাঞ্জক নয়। এটা কনসেশন দিচ্ছেন। এই ইলেকট্রিসিটি কনসেশনের টোটাল প্যাকেজ এটা ডাজনট অ্যামাউন্ট টু সাফিসিয়েন্ট আমাউন্ট যার জন্য রাজ্যে কেউ শিল্প প্রতিষ্ঠা করতে আসবে? শিল্প প্রতিষ্ঠা করতে গেলে যে দরকার কমিউনিকেশন পাওয়ার, ডেলি কমিউনিকেশন, রোড কমিউনিকেশন অ্যান্ড আদার কমিউনিকেশন এবং যেটা দরকার কোয়ালিটি অফ লাইফ, রাজ্যের মানুষ কি মানের, আপনি কমপেয়ার্ড টু বোম্বে, ব্যাঙ্গালোর, ম্যাড্রাস অ্যান্ড দিল্লি তার উপরই তো লোকে নূতন ইনভেস্টমেন্ট প্যাটার্ন ঠিক করবে। তার উপরই নির্ভর করে ফিনান্সিয়াল ইনস্টিটিউশন কতটা এগিয়ে আসবে। যদিও আজকে এখানে কোনও লাইসেন্সিং-এর ব্যবস্থা নেই, তবে কেউ ইউনিট করতে পারে। সবচেয়ে বেশি যেটা লেবার প্রফিটাবলিটি কন্ট্রাক্ট হচ্ছে কিনা, ইনডাস্ট্রিয়ালে লেবার প্রফিটাবলিটি কতটা হবে, সুতরাং উনি যেটা কনসেশন দিয়েছেন ইলেকট্রিসিটি ডিউটি এবং সেলস ট্যাক্স ৯ বছর দিয়ে, এটা আমার মনে হয়না একটা সাফিসিয়েন্ট প্যাকেজ হবে। এই যে ইলেকট্রিসিটি ডিউটি নিয়ে আলোচনা হচ্ছে এই যে বলা হচ্ছে পাওয়ার সিচুয়েশন একটু ইমপ্রুভ করেছে, পার্টিকুলার পাওয়ার স্টেশন আগের থেকে খারাপ হয়েছে। পাওয়ার স্টেশনগুলিতে দেখা যাচ্ছে পাওয়ার ফেলিওর হচ্ছে, টিউব লিকেজ, গ্রিড খারাপ, ইলেকট্রিসিটি লোকেদের মধ্যে ঝগড়া সেই কারণে ইলেকট্রিসিটি পাওয়ার যা হতে পারত তার জায়গায় আপনি সার্টেন পারসেনটেজ করছেন। আমরা যদি দেখি ইন টার্মস অফ অ্যাকচুয়াল জেনারেশন অফ ইলেকট্রিসিটি খুব যে বেশি বাড়ছে তা নয়, তার কারণ শঙ্কর সেন বিদ্যুৎমন্ত্রী হওয়ার পরে একটা কোলাঘাটে ইউনিট হওয়ার ফলে নূতন কোনও ইউনিট অপারেশন আসেনি।

সেখানে আমরা দেখেছি পাওয়ার জেনারেশনের ক্ষেত্রে যেটা স্টেট গভর্নমেন্টের মেইন প্রোজেকশন ছিল এবং যে বক্রেশ্বরের ১৯৮৮ সালে ভিত্তি প্রস্তর স্থাপন করা হয় সেটার

[1-30—1-40 p.m.]

এই বছরে তিনটে ইউনিট হয়ে যাওয়া উচিত ছিল। কিন্তু এখনো পর্যন্ত বক্রেশ্বরের ল দেওয়া ছাড়া আর মেঝেতে সিমেন্ট করা ছাড়া আর কিছুই হয়নি। বক্রেশ্বরে টাকা দেবে সেটাই এখনো ঠিক হয়নি। এই হাউসে জ্বালাময়ী বক্তৃতা আমরা শুনেছিলাম। । বসন্ত শাঠে বলেছিলেন এন.টি.পি.সি.-র হাতে ছেড়ে দিন, তখন ওরা বলেছিল হাউসে র করব সোভিয়েত ইউনিয়নের ঋণ নিয়ে আমরা বক্রেশ্বর করব। আল্টিমেটলি সোভিয়েত নিয়নের ঋণ নিয়ে যদি আপনারা বক্রেশ্বর করতে পারেন তাহলে ভালো। কিন্তু দেখা । যে সোভিয়েত ইউনিয়ন ভেঙ্গে গেছে। এখন জাপানের ও.ই.সি. এফের সঙ্গে কথাবার্তা ছে। যদিও নরসিমা রাও ওয়েস্ট বেঙ্গলের হয়ে কেসটা খুব পুশ করেছে। ও.ই.সি.এফ তিনটে ইউনিট নেয়, তাহলে এ.বি.এল-এর বয়লার এবং জাপানের কাছ থেকে যে বাইন পাওয়া যাবে তার সঙ্গে এটা ম্যাচ করবে না। তাহলে আবার থার্ড পার্টির খোঁজ তে হবে। এখানে জার্মান হচ্ছে থার্ড পার্টি। তাহলে এখনো পর্যন্ত পুরো ব্যাপারটাই য়ার নেই। রাজ্যের মেজর যে পাওয়ার প্রজেক্ট সেটা যদি মার খেয়ে যায়, তাহলে লকট্রিসিটি ডিউটি বাড়িয়ে দু-চার কোটি টাকা কমিয়ে কোনও মেজর চেঞ্জেস হবেনা। । নিশ্চয় আপনি বুঝতে পারছেন। সেখানে রাজ্য সরকার পুরোপুরি ভাবে নির্ভর করছে ইভেট সেক্টরগুলির উপর। প্রাইভেট সেক্টর ইলেক্ট্রিসিটির ক্ষেত্রে বিশেষ করে র.পি.গোয়েঙ্কার মালিকানায় যে সি.ই.এস.সি. তার উপর নির্ভরশীল হয়ে পড়েছে রাজ্য কার। বজবজের ছাড়পত্র পেয়েছে এবং বলাগড়ের ক্লিয়ারেন্স সার্টিফিকেট দিয়ে দিয়েছে। ন্তু বলাগড় এখনো অনেকটা দূরে আছে। তাছাড়া লোকাল লোকেরও অনেক অভিযোগ ছে। ইলেকট্রিসিটির ক্ষেত্রে রাজ্যের ফিউচার কি? ইনফ্রাস্ট্রাকচার ইন টার্মস অফ পাওয়ার দার সেটা ক্লিয়ার নেই। মুখ্যমন্ত্রী চেষ্টা করছেন সাগরদিঘিতে বাংলাদেশের গ্যাস এনে হু করা যায় কি না। কিন্তু পলিটিকাল রিজনস্-এর জন্য এটা এখনও সম্ভবপর না। hat is the energy future of the State in terms of creating an infrastruc- re for new industrial investment আশা করি উনি এখানে ক্লিয়ার কাট বলবেন ং ইলেক্ট্রিসিটি ডিউটির ব্যাপারে সেন্ট্রাল গভর্নমেন্টের সার্ভেতে বলেছে-সমস্ত রাজ্যের লক্ট্রিসিটি বোর্ডের প্লান্ট লোড ফ্যাক্টর হিসাব দিচ্ছে সেখানে কোলাঘাটকে যদি আলাদা রেন তাহলে ওয়েস্ট বেঙ্গল ডেভেলপমেন্ট কর্পোরেশন ৬০ থেকে ৭০ পারসেন্টের মধ্যে। য়েস্ট বেঙ্গল স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ডের প্লান্ট লোড ফ্যাক্টর হচ্ছে ৩০ পারসেন্ট। র্থমন্ত্রী তার বাজেট বক্তৃতায় কখনো এফিসিয়েন্সি, প্রডাকটিভিটি, বেশি জেনারেশন এইসব থা বলেননি। সেন্ট্রাল গভর্নমেন্টের ইকনমিক সার্ভে সারা ভারতবর্ষের একটা কম্পারেটিভ সাব দিয়েছে। এন.টি.পি.সি-র এভারেজ ৭০ পারসেন্ট ; নেওড়াখোলা পাওয়ার কর্পোরেশন ০ পারসেন্ট ; প্রাইভেট সেক্টর ৬০ পারসেন্ট, আর.এস.ই.বি ৩৫ পারসেন্ট-এর বেশি লাতে পারছে না কেন্দ্রীয় অর্থমন্ত্রী বাজেটে ছাড় দিয়েছেন নিউ পাওয়ার জেনারেশনের ক্ষেত্রে They are exempted from duty এটা যে কত ম্যাসিভ ছাড় আমাদের মাননীয় অর্থমন্ত্রী আশা করি সেটা বুঝতে পারছেন। এই অ্যাডভানটেজটা নিতে পারলে এস.ই.বি.

এবং সি.ই.এস.সির বাইরে নতুন পাওয়ার কোম্পানী পশ্চিম বাংলায় আসতে পারত। মাননীয় অর্থমন্ত্রী তার কোন অ্যাডভানটেজ নেবার চেষ্টা করছেন কিনা এটা আজকে আমরা আশা করি হাউসে বলবেন। আমরা হাউসে পুরো গ্রান্ট সম্বন্ধে-কি স্কিম আছে, কি ট্যাক্সেস কি ইনসেনটিভ, কি রিলিফ, কি ডিউটি সমস্ত নিয়ে আলোচনা করেছি। আমি এখনও বলছি যে পশ্চিমবাংলা রাজ্যে ট্যাক্সের ব্যাপারে এফোর্ট সাফিশিয়েন্ট নয়। উনি প্রায়ই এখানে কোট করেন নাইনথ ফিনান্স কমিশন সম্পর্কে এবং বলেন যে আমাদের রিসোর্স মবিলাইজেশন খুব ভাল। কিন্তু আমরা বারবার দেখিয়েছি যে রিসোর্সের অভাবে আমাদের পরিকল্পনা মার খাচ্ছে। সেখানে আমাদের মবিলাইজেশন যে কখনও সাফিশিয়েন্ট সেকথা আমরা বলতে পারছি না এবং আবার ওকে সেই একই কথা বলছি বাজেট অ্যাট এ গ্লান্স দেখিয়ে। সেখানে এনার্জি, পাওয়ারের ক্ষেত্রে গতবার দেখুন ছিল বা ইনভেস্টমেন্ট করার কথা ছিল ১৭৮ কোটি টাকা অথচ করেছেন ১৪০ কোটি টাকা। ফলে ৩৮ কোটি টাকা উই আর স্টিল শর্ট, প্ল্যানের টার্গেট মিট করতে। অথচ সেখানে নন প্ল্যানে আমরা দেখছি যে খরচ বেড়ে গিয়েছে। ৫৩৩ কোটি টাকার একটা কথা বলেছেন যেটা শিশু সুলভ প্রশ্ন, সেটা ইলেক্‌ট্রিসিটি বোর্ডের আগের লোনটা ইনক্যুটিতে কনভার্ট করার ব্যাপার। তিনি বলেছেন তার ফলে ঐ এক্সপেন্ডিচারটা বেড়ে গিয়েছে। এ বছর উনি প্ল্যানে রেখেছেন ১৩৪ কোটি টাকা পাওয়ারের জন্য। এক মেগাওয়াট ইলেক্‌ট্রিসিটি তৈরি করতে রাফলি আমরা যদি ধরি ১।। থেকে ২ কোটি টাকা লাগবে তাহলে এই ১৩৪ কোটি টাকা যদি প্ল্যানে দেন তাহলে এতে তো ১০০ মেগাওয়াটও হবে না। আপনি যদি রাজ্যের জন্য বছরে ৫০০ বা হাজার মেগাওয়াট বাড়াতে না পারেন বা ২১০-এর দুটো অন্তত ইউনিট না আনতে পারেন তাহলে তো রাজ্যের ক্রমবর্ধমান চাহিদা সেটা মেটাতে পারবেন না। তাই আমি যেটা বলছিলাম যে ইলেক্‌ট্রিসিটি বোর্ড ও জেনারেলি অন্যান্যরা ডিউটি যা নেবে বোথ ইলেক্‌ট্রিক সাপ্লাই এবং ইলেক্‌ট্রিসিটি বোর্ড সেখানে মেজর প্রবলেম হচ্ছে রং মিটার। এটা কিছুতেই ভাল হচ্ছে না। সি.ই.এস.সি. প্রাইভেট সেক্টর, তারা একটা পদ্ধতি অবলম্বন করেন যে কোন এলাকায় ট্যাপিং বা হুকিং যদি বেশি হয় হয়ত কোনও বস্তি এলাকায় এটা হল—তখন সেই ট্যাপিং এবং হুকিং-এর জায়গায় সেটা ডোমেস্টিক কনজিউমার বা-ল' অ্যাবাইডিং কনজিউমারদের উপর অ্যাড করে দেয়। রাজ্য বিদ্যুৎ পর্ষদ তো এটা করতে পারে না ফলে তাদের ক্ষেত্রে এই ট্যাপিং হুকিং-এ যে লস হয় সেটা থেকে যায়। তা ছাড়া এ ক্ষেত্রে ইরাটিক মিটার রিডিং আমরা দেখছি। আপনি বলেছেন যে টোটাল চার্জ যা হবে তার উপর নেবেন কিন্তু ব্যাপার হচ্ছে সেখানেও ইলেক্‌ট্রিসিটির বিল যা আসছে both in case of SEB areas and also in case of CESC areas, সেখানে মিটার রিডিং কখনও মানুষ সঠিকভাবে পাচ্ছে না। আজকে যে বিল এনেছেন এখানে ডি.ভি.সি. থেকে যারা পাওয়ার নেয়— দুর্গাপুর, আসানসোল এবং কোলিয়ারি বেল্টেই সাধারণত নেয়, এখানে মেজিয়া যদি এসে যায় তাহলে ডি.ভি.সি. একটু বেশি দিতে পারে। কিন্তু সেখানে দেখা যাচ্ছে ডি.ভি.সি'র ম্যানেজমেন্টের সঠিক কাজের অভাব। সেখানে রাজ্য সরকারের অধিকার হয়ত বেশি নেই, তার কন্ট্রোল পুরোপুরি সেন্ট্রাল মিনিস্ট্রির হাতে কিন্তু ডি.ভি.সি.কে কার্যকর করার জন্য

াদের একটা নতুন উদ্যোগ নেওয়ার দরকার আছে। তাদের হেড অফিস কলকাতায় ন্তু ডি.ভি.সি'র প্ল্যান্টগুলি ভাল পাওয়ার দিচ্ছে না।

[1-40—1-50 p.m.]

তাই আমি আমার বক্তব্য শেষ করার আগে বলবো, ওঁর যে বিলটা, এটা একটা টন বিল এবং ওঁর বাজেট অ্যানাউন্স প্রোগ্রাম এর কনক্লুশনে উনি আমাদের পিয়ার লেস ব্যাপারে উনার শেষ বক্তব্যে কিছু বলবেন। পশ্চিমবাংলার জন্য এনার্জি ফিউচার কি, টা বলবেন। প্রেজেন্ট ফাইন্যান্সিয়াল পোজিশন কি তা বলবেন। সি.ই.এস.সি'র নুতন নারেশন ক্যাপাসিটি বাড়াতে দেবেন কি না, সেই সম্পর্কে বলবেন। উনি বলবেন নুতন নও প্রাইভেট সেক্টারকে কোনও পাওয়ার কোম্পানিকে ওয়েস্ট বেঙ্গলে ইনভাইট রার কথা ভাবছেন কি না। উনি বলবেন ইলেক্‌ট্রিসিটি বোর্ডের পাওয়ার জেনারেশন প্রুভ করার চেষ্টা করবেন কি না। শেষে বলবেন ইলেক্‌ট্রিসিটি বোর্ড এবং সি.ই.এস.সি.তে লস মিটারিং হচ্ছে, কনজিউমারদের উপর যে জুলুম হচ্ছে, সেটা বন্ধ করতে পারছেন কি । সব শেষে বলবেন যে ইলেক্‌ট্রিসিটি ডিউটিতে এত কম টাকা আদায় হয়, ওয়ান রসেন্ট অব রেভিনিউ, এটা হিউজ ক্যালকুলেশন প্রত্যেক জায়গায় পারসেন্টেজ কষে বার রতে হয়। এই ডিউটি অন্য কোন ভাবে বার করা যায় কি না। যদি স্টেট ডিপোজিট াবিলাইজেশন বাড়াতে হয়, ইমপ্রুভ করতে হয় তাহলে একটা ইউনিট থেকে টাকা নিয়ে র্জ করা, এই রকম কোনও পদ্ধতির কথা ভাবছেন কি না উনি বলবেন। দি ওয়েস্ট ঙ্গল ডিউটি অন ইন্টার স্টেট রিভার ভ্যালি অথরিটি ইলেকট্রিসিটি অ্যামেন্ডমেন্ট বিল, ৩, সম্বন্ধে বললাম। যেহেতু এতে কোনও ব্যাপক ডোমেস্টিক কনজিউমারদের উপর ড়ানোর ব্যাপার নেই, সেই জন্য বিরোধিতা করার কিছু নেই। তবে লার্জার কনজিউমারদের াছ থেকে যদি নিতে চান তাহলে আরও বেশি পাওয়ার আমাদের রাজ্যে এনসিয়োর রতে হবে। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তরুন চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দি ওয়েস্ট বেঙ্গল ডিউটি অন ইন্টার স্টট রিভার ভ্যালি অথরিটি ইলেক্‌ট্রিসিটি অ্যামেন্ডমেন্ট বিল, ৯৩, যে বিলটা এসেছে, াকে সমর্থন করে দু চারটি কথা বলছি। সৌগত বাবু বললেন যে বিরোধিতা করার কোন শ্ন নেই এবং উনার যেহেতু বিরোধিতা করার প্রশ্ন ছিল না, সেইজন্য উনি বিলের উপর বশি না বলে উনি পিয়ারলেস, বক্রেশ্বর সম্বন্ধে বলে সময় কাটালেন। অ্যাকচুয়ালি বিরোধিতা করার কিছু নেই। আমাদের স্টেট এর মধ্যে ইলেক্‌ট্রিসিটির যে ট্যারিফ ঠিক করা হয়, সেই ট্যারিফটা দেওয়া হয়েছে ইন্টার স্টেট রিভার ভ্যালি অথরিটিকে। কারণ এখানে উনি বলেছেন তিনটি স্টেট নিয়ে, ডি.ভি.সি। যেমন ওয়েস্ট বেঙ্গল, বিহার এবং সেন্ট্রাল গভর্নমেন্ট। অতএব উনাদের যে কন্ডিশন ছিল সেই কন্ডিশন হলে যে রিভার দামোদরের উপর ওরা শুধু ইলেক্‌ট্রিসিটি দেবেন না, আরও কিছু কিছু কাজ করার দায়িত্ব ছিল। কিন্তু অ্যাকচুয়ালি ক্ষমতাটা কন্ট্রোল হয়েছে স্টেট গভর্নমেন্ট এবং বিহার গভর্নমেন্টের মূলতঃ স্টেট গভর্নমেন্টের। সেইহেতু ফাইনান্সটা অলরেডি পাস হয়ে গেছে, যেহেতু এটা প্রেসিডেন্টের পারমিশন নিতে

হবে, সেইজন্য এই বিলটা। এই বিলে যে ভাবে বড় বড় ইন্ডাস্ট্রির উপর কর হয়েছে, সেটা ঠিকই হয়েছে। উনি একটা কথা বলেছেন, খুব বেশি টাকা আসবে না ক্ষেত্রে, ডোমেস্টিক কনজিউমারদের ক্ষেত্রে কোনও বৃদ্ধি হয়নি, এমন কি স্মল তাদের ক্ষেত্রে ইলেক্‌ট্রিসিটি বৃদ্ধি হয়নি। বড় বড় যাদের ইন্ডাস্ট্রি আছে, তাদের নিশ্চয়ই এটা বাড়াতে হবে। কারণ আপনারা জানেন আমাদের ডিউটিটা আমরা পা ওদের কাছ থেকে। আমাদের ম্যাক্সিমামটাই আসে ই.সি.এল.-এর কাছ থেকে। তা দুর্গাপুর সিমেন্ট এবং প্রয়োজন হলে ডি.এস.পি.-ও আমাদের কাছ থেকে বিদ্যুত সুতরাং এ ক্ষেত্রে সঠিক ভাবেই ডিউটি ইমপোজ করা হচ্ছে এবং আমি এটাকে করছি। আর একটা কথা এখানে বলা দরকার। সেটা হ'ল, ইতিমধ্যেই বিদ্যুতের উৎ খরচ অনেক বেড়ে গেছে এবং সে জন্যও আমাদের আর্থিক ঘাটতি হচ্ছে। উৎপাদন বাড়ার মূল কারণ হচ্ছে, কয়লার দাম কেন্দ্রীয় সরকার একতরফা ভাবে বাড়িয়ে দিচ্ছে যে কয়লার প্রয়োজন আছে সে কয়লা আমাদের স্টেট পাচ্ছে না। সৌগতবাবু এ সব অবতারণা করলেন বলেই আমাকে এ সব কথা বলতে হচ্ছে। কেন্দ্রীয় সরকার আম কাছে কয়লার দাম পায়, এই অজুহাত দেখিয়ে আমাদের ওদের কাছ থেকে যে প্রাপ্য তা কেটে রাখছে। অথচ আমি এই প্রসঙ্গে ডি.পি.এল.-এর কথা বলতে পারি, সেখানে গভর্নমেন্ট সেন্ট্রাল গভর্নমেন্টের কাছে টাকা পায়, কিন্তু তারা তা দেবার নাম করছে উপরন্তু ওরা আমাদের টাকা কেটে রাখছে। এই ভাবে তো চলতে পারে না। এখানে সাম কিছু টাকার কর বসানো হচ্ছে, এতে আপত্তি করার কিছু নেই। স্মল ইন্ডাস্ট্রিকে রক্ষা ও এবং বৃদ্ধি করার দিকে লক্ষ্য রেখেই এই ট্যারিফ্ ঠিক করা হচ্ছে। বরাকর থেকে দুর্গাপুর পশ্চিম দিক পর্যন্ত বিশাল অঞ্চলের স্মল ইন্ডাস্ট্রিগুলোকে যে বিদ্যুত সরবরাহ করা হয় বিদ্যুত সরবরাহকে অব্যাহত রাখারই ব্যবস্থা করা হচ্ছে। সে সমস্ত স্মল ইন্ডাস্ট্রির কোন অসুবিধা হবে না। দুর্গাপুর সিমেন্টের মতো বড় ইন্ডাস্ট্রিগুলো যে বিদ্যুত নেয় তাদের ক্ষে গুলো চিন্তা করে ডিউটি ঠিক করা হচ্ছে। মাননীয় বিরোধী সদস্য এখানে বক্রেশ্বর প্রস উল্লেখ করলেন। এই প্রসঙ্গে তিনি স্টেট গভর্নমেন্টের কি কি দোষ আছে, স্টেট গভর্নমেন্ট কি কি করছে না ইত্যাদি বলে গেলেন। উনি কি জানেন না যে, বক্রেশ্বরের ব্যাপার কেন্দ্রীয় সরকারের দায়িত্বই বেশি ছিল! বাইরের দেশের সঙ্গে কোনও বিষয়ে কোনও চুক্তি করতে হলে তা কেন্দ্রীয় সরকারকেই করতে হয়। এটাই আমাদের দেশের প্রচলিত প্রথা। সেখানে ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্টের কিছু করার ক্ষমতা নেই। আইন-গত কোনও ক্ষমতা নেই। কিছু করতে গেলে আইন তা পারমিট করবে না। সেন্ট্রাল গভর্নমেন্টকে বার বার বলা সত্ত্বেও তারা এ ক্ষেত্রে তাদের করণীয় কর্তব্য করছে না। সেন্ট্রাল গভর্নমেন্টের পক্ষ থেকে যখন আমরা দেখলাম কোন কিছুই করা হ'ল না, তখন আমরা 'রক্ত দিয়ে বক্রেশ্বর তৈরি কথা বলেছিলাম। এটা আর কিছুই নয়, এটা একটা উদাহরণ হিসাবে আমরা স্থাপন করতে চেয়েছিলাম। এবং সে হিসাবে এটা আমরা করবই, এবিষয়ে কোনও সন্দেহ নেই। যখন কেন্দ্রীয় সরকার এবিষয়ে আর কোনও চিন্তা ভাবনা করল না তখন আমাদের চিন্তা ভাবনা করতে হ'ল এবং আমাদের এটা করতে হবে, আমরা এটা করবই। প্রধানত বিদ্যুতের প্রয়োজন হয় দেশের শিল্পকে বাড়াবার জন্য। আমরা জানি যে কটি জিনিসকে ধরে একটা

দেশের মান ঠিক করা হয় বিদ্যুত তার মধ্যে অন্যতম। কিন্তু আজকে যে ভাবে আন্তর্জাতিক অর্থ ভান্ডার থেকে, আই.এম.এফ. থেকে ঋণ নেওয়া হচ্ছে, যে সমস্ত শর্তে ঋণ নেওয়া হচ্ছে তাতে আমাদের দেশে আর কোনও ইন্ডাস্ট্রি গড়ে উঠবে না। তথাপি এই অবস্থার মধ্যে আমাদের যেমন বক্রেশ্বর গড়তে হবে তেমন অন্যান্য শিল্পও গড়ে তোলার চেষ্টা করতে হবে। সৌগত বাবু বললেন, বক্রেশ্বরে কোন কিছুই হয় নি, কোনও কাজই হয় নি। উনি জানেন না যে, ওখানে কিছুটা কাজ ইতিমধ্যেই হয়েছে, আমাদের টাকা নেই, তা নাহলে ইতিমধ্যে আমরা আরো খানিকটা এগিয়ে যেতে পারতাম। গত বছর ওঁদের কেন্দ্রীয় সরকার আমাদের প্রাপ্য টাকা থেকে ৭১ কোটি টাকা কেটে নিয়েছে, ফলে আমরা অর্থনৈতিক সঙ্কটের মধ্যে পড়েছি। এখন আমাদের নতুন করে চিন্তা ভাবনা করতে হচ্ছে। যেহেতু আমাদের ঘাটতি বাজেট সেহেতু কোথা থেকে কতটুকু টাকা পাওয়া যায় তা আমাদের চিন্তা ভাবনা করে দেখতে হচ্ছে। এ বিষয়ে আমাদের খুবই সিরিয়াসলি চিন্তা করতে হচ্ছে এবং সেই উদ্দেশ্যেই আজকে এই বিল আনা হয়েছে।

[1-50—2-00 p.m.]

আর একটি কথা এই প্রসঙ্গে বলে রাখা ভাল, ডি.টি.পি.এসের বিদ্যুত স্টোরেজ আছে। ডি.পি.এল থেকে ওরা বিদ্যুৎ নেয়। আমাদের যখন একসেস হয়ে যায় তখন ওরা নেয়, কিন্তু ওদের কাছ থেকে যখন আমরা বিদ্যুৎ নিই—আমাদের কাছ থেকে কম দামে নেয় কিন্তু ওদের কাছ থেকে আমাদের বেশি দামে নিতে হয়। আমাদেরই বিদ্যুৎ নিয়ে ওরা বেশি টাকা রোজগার করছে। সেইজন্য ডিউটির প্রয়োজন রয়েছে। এই অবস্থার মধ্যে এই সময়ে যে বিল এনেছেন নিশ্চয়ই সকলে তাকে সমর্থন করবেন। আমাদের বিরোধীদলের সদস্য মাননীয় সৌগতবাবু বলেছেন এই বিল নিয়ে বলার কিছু নেই, তিনি এই বিলকে সমর্থন করেছেন। আমি আশা করব, এই বিল সর্বসম্মতিক্রমে পাস হবে। কারণ আমাদের অর্থনৈতিক সঙ্কট এমন অবস্থায় পৌঁছেছে যেহেতু উনি বললেন কি করা হচ্ছে—সেইজন্য এই বিল আনা হয়েছে। দুর্গাপুরের কথা বলতে পারি। ডি.ভি.সি. এবং দুর্গাপুর ফার্টিলাইজার, দুর্গাপুর অপথ্যালমিক গ্লাস ফ্যাক্টরি সব শেষ করে দিচ্ছে কেন্দ্রীয় সরকার। কেন্দ্রীয় সরকারের বাজেটারি প্রভিসন নেই। ১৯৯৩-৯৪ সালে ফার্টিলাইজারে বলেছেন যে অর্থ নেই। এম.এম.সির অবস্থা তথৈবচ সেইজন্য স্মল ইন্ডাস্ট্রিগুলি মার খাচ্ছে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বিদ্যুতের উপর যে টারিফ রেখেছেন আশা করি সর্বসম্মতিতে পাস হবে এবং এই বিলটাকে সকলে সমর্থন করবেন, কিছু টাকা আদায়ের জন্য। কারণ বড় বড় ইন্ডাস্ট্রিগুলির জন্য টাকা ধরা হয়েছে। তাদের বেশি টাকা দিতে হবে। স্মল ইন্ডাস্ট্রি বা ডোমেস্টিক কনজিউমার যারা তাদের একেবারে গায়ে লাগবে না। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল দাস :** মাননীয় অর্থমন্ত্রী মহাশয় দি ওয়েস্ট বেঙ্গল ডিউটি অন ইন্টার-স্টেট রিভার ভ্যালি অথরিটি ইলেক্ট্রিসিটি (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৩ যেটা এনেছেন আমি সেটাকে সমর্থন করছি। আমরা জানি, রাজ্য সরকারকে কিছু ক্ষেত্র চিহ্নিত করতে হচ্ছে,

কিছু অর্থ সংস্থানের ব্যবস্থা করতে হচ্ছে, যারজন্য এখানে এই বিল আনা হয়েছে। প্রকৃ
এই বিল সাধারণ মানুষের স্বার্থের কোনও পরিপন্থি হবে না। সাধারণ যারা ইলেক
কনজিউমার তাদের খুব বেশি কিছু যায় আসবে না। যারা অতি সাধারণ প্রোডিউসার
ছোট ছোট ইন্ডাস্ট্রির মালিক তাদের খুব বেশি চাপ এর ভিতর দিয়ে আসবে না
আমাদের যেটা স্টাডি তা হচ্ছে, সম্প্রতি গত ২ মাস আগে আমাদের ইরিগেশন
ওয়াটার ওয়েজ সাবজেক্ট কমিটির পক্ষ থেকে আমরা বর্ধমানে গিয়েছিলাম।
ইঞ্জিনিয়ারদের সঙ্গে বৈঠক করেছি। তাদের যে স্টাডি রিপোর্ট তা হচ্ছে, ঐ ডি.ভি.সি
হওয়ার পরে দীর্ঘদিন ধরে মডার্ণাইজেশন করার কোনও ব্যবস্থা নেয়নি কেন্দ্রীয় স
এবং কোন অর্থ বরাদ্দ করছে না এবং আগে যে ব্যবস্থাপনা ছিল সেটাই এখন রয়ে
ডি.ভি.সির মাধ্যমে যে বিদ্যুৎ উৎপাদন হতে পারত, বিদ্যুৎ উৎপাদনের যে লক্ষ্য ছিল
লক্ষ্যের কাছাকাছি যেতে পারেনি। এটা খুবই লজ্জার, যদিও আমাদের ভারতবর্ষের
অন্যতম বৃহৎ প্রকল্প এবং আন্তর্জাতিক সুনাম আছে। আমি এই প্রসঙ্গে যে কথা ব
চাইছি। আন্তঃ রাজ্য যেসব জলবিদ্যুৎ প্রকল্পগুলি রয়েছে সেই জল বিদ্যুৎ প্রকল্প
যথাযথভাবে ব্যবহার করা প্রয়োজন। কারন তাতে করে নতুন নতুন শিল্প সম্ভাবনার
খুলে যাবে এবং সাধারণ যারা কনজিউমার তারা উপকৃত হবে। এই প্রসঙ্গে নিশ্চয়ই
যায়, ডি.পি.এলের মাধ্যমে বিদ্যুৎ দেবার ক্ষেত্রে চেষ্টা করলেও যেখানে কয়লার স
আছে সেই সমস্ত তাপবিদ্যুৎ কেন্দ্রগুলিতে প্রয়োজনীয় কয়লা পাবার ক্ষেত্রে কোনও ব
নেই। কেন্দ্রীয় সরকার যে পলিসি নিচ্ছেন, যেভাবে কয়লার দাম বাড়িয়ে দিচ্ছেন তা
আগামী দিনে বিদ্যুৎ প্রকল্প কতটুকু থাকবে? বিকল্প হচ্ছে জলবিদ্যুৎ এবং সৌর
পরিচালিত যে সমস্ত সেক্টরগুলি আছে, রাজ্য সরকার সঠিকভাবে সেই সমস্ত অনুস
করেছেন বিশেষ করে আমাদের মাননীয় পাওয়ার মিনিস্টার ডঃ শঙ্কর সেন মহাশয় দা
নেওয়ার পর যে ভাবে এগিয়েছেন তাতে শুধু আমরাই তাঁকে অভিনন্দিত করছি না রাজ
বাসীও এগিয়ে আসবেন। মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীম দাশগুপ্ত মহাশয় এই বিলটা এনেছে
এবং আমি মনে করি এই বিল আনার প্রয়োজন ছিল। এখানে যারা ট্যাপিং করে ফল
মিটারিং করে বিদ্যুত চুরি করে এদের একটু চিহ্নিত করা খুবই জরুরি, তা যদি করা হয়
এবং যে পরিমাণ জলবিদ্যুত—যেমন আমাদের তিস্তা, তিস্তা জলবিদ্যুত যেটা সম্প্রতি
উৎপাদন শুরু করবে বলে আমরা দেখছি, আমরা সবাই গিয়েছিলাম—একটা অঙ্গ রাজ
প্রকল্প তিস্তা, সেখানে যে মেগাওয়াট উৎপন্ন হবে তার ফলে প্রকৃত পক্ষে উত্তরবঙ্গে
চিরকার উপকার হবে, কখনও কখনও যদি বেশি উৎপাদন হয় লক্ষ্য মাত্রার, তাহলে
দক্ষিনবঙ্গও কিছু কিছু জেলাতে আসতে পারে। সেজন্য যে বিল আনা হয়েছে তাতে
সকলকে উদ্যোগ নিয়ে দেখতে হবে। যারা ফাঁকি দেয় সেই ফাঁকি বন্ধ করতে গেলে
ইলেক্ট্রিসিটি ডিপার্টমেন্টের উপর নির্ভর করলে হবে . ডিপার্টমেন্টাল কো-অর্ডিনেশন
করতে হবে। সেখানে অর্থ দপ্তর সেই সমস্ত অর্থের সংগ্রহের জন্য ব্যবস্থাপনা আছে
অনেক ত্রুটি বিচ্যুতি আছে। বিলগুলি যেভাবে পাঠান, সাধারণ কনজিউমারসদের মধ্যে
অত্যন্ত ক্ষোভ আছে। কলকাতা বা মফস্বল জেলা থেকে একই অভিযোগ পাওয়া যায়
সেখানে আমার মনে হয় মনিটারিং করার ব্যবস্থা বিশেষ জরুরি। সেখানে ডিউটির জন্য

ক্ষেত্রকে যে বিল আনা হয়েছে ডিউটি ইমপোজ যদি রিয়েলি কার্যকর হয় আমার মনে হয় হলে সবচেয়ে বেশি হবে। নূতন নূতন কিছু কিছু ট্যাপিং, ফলস্ মিটারিং করা হচ্ছে মনি ভাবে শুধু যে সাধারণ মানুষ কিছু কিছু ক্ষেত্রে করছে তা নয় কিছু শিল্প ও কারখানার মালিক নূতন নূতন ফলস ট্যাপিং এবং ঐ সমস্ত অসামাজিক কাজ করছে। গুলি ধরা দরকার, এখানে এক শ্রেনীর কর্মচারী আছেন, কেউ কেউ সন্দেহ করছেন লেকট্রিসিটি ডিপার্টমেন্টের একশ্রেনীর কর্মচারী এর সাথে যুক্ত। এইগুলি বন্ধ করা দরকার না হলে যে বিল আনা হয়েছে তার উদ্দেশ্য ব্যাহত হবে, আমি অনুরোধ করব বিশেষ রে চা বাগানের ব্যাপারে ১০৮টি চা বাগানের মালিক এবং ইউনিয়ন যুক্ত হয়ে ডোমেস্টিক নেকশনের জন্য চেষ্টা করেন, এখন মালিকরা বলে বেড়াচ্ছেন যে কানেকশন দিচ্ছে না, মরা গিয়েছিলাম ডিপার্টমেন্ট বলছেন না কানেকশন দিতে ওঁরা রাজি আছেন। টাকা জমা চ্ছে না, ট্যাপিং হচ্ছে সেটা যদি বন্ধ হয় বিদ্যুত যদি পায় আমার মনে হয় ডিউটি বিল এসেছে সত্যই কার্যকর করা যাবে এবং রাজ্যের কোষাগারে সম্প্রসারিত হবে নূতন নূতন দ্যুত সংযোগ সম্প্রসারিত হবে, কনজিউমারস বাড়বে। এই বিল আনার জন্য ধন্যবাদ নিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, Duty on Interstate River alley Authority Electricity (Amendment) Bill, 1993. এর সমর্থনে বক্তব্য রাখতে ঠে আমি যেহেতু মাননীয় বিধায়ক সৌগতবাবু বিলকে সমর্থন করেছেন তাই আমি তাকে ন্যবাদ এবং অভিনন্দন জানাচ্ছি। এই বিলটি বস্তুত পক্ষে যে ট্যাকসেশন, ইং. ৩১শে মার্চ ই সভায় গ্রহণ করা হয়েছে সেখানে ইলেক্ট্রিসিটি বিল রাজ্যের মধ্যে বিদ্যুত সংস্থাগুলির ক্ষেত্রে যা বলা হয়েছিল তার লজিক্যাল এক্সটেনশন যেখানে উৎপাদক সংস্থা ডি.ভি.সি.।

[2-00—2-10 P.M.]

এবং যেহেতু এটা একাধিক রাজ্যকে নিয়ে, তাই এরজন্য যে বিল সেটা ভিন্নভাবে স্থাপন করলাম, কারণ এটা মহামান্য রাষ্ট্রপতির অনুমতির জন্য পাঠাতে হবে। এই লোচনা প্রসঙ্গে এই বিলের সঙ্গে একেবারে যুক্ত নয় এমন কিছু প্রসঙ্গ মাননীয় বিধায়ক সৌগত রায় মহাশয় এনেছেন। তারমধ্যে যতগুলো সম্ভব উত্তর দিচ্ছি। একটি বক্তব্য খা হয়েছে বাইরের আর্থিক সংস্থা থেকে ঋণ এবং স্বল্প সঞ্চয়কে কেন্দ্র করে। গত পরশু ন আমাদের বক্তব্যে আমরা পরিষ্কার করে রেখেছি এবং তার আগে একটি অধিবেশনে সম্পর্কে লিখিত বক্তব্য রেখেছি। কাজেই এক্ষেত্রে আর কিছু বলার প্রয়োজন নেই। আর কটি বক্তব্য রাখা হয়েছে বিদ্যুতের বিষয়ে। বলা হয়েছে, উৎপাদন কত বেড়েছে এবং মতা কত বেড়েছে? ইনস্টলড ক্যাপাসিটি বৃদ্ধির বিষয়টা আর্থিক সমীক্ষায় বিদ্যুতের রিচ্ছদে আছে। তবুও সেটা বলছি। গত দুই বছরে ৩০০ মেগাওয়াট যুক্ত করা হয়েছে দ্যুৎ উৎপাদনে-র ক্ষমতা এবং লাগাতার এই প্রক্রিয়াটা চলবে। উৎপাদন কত বৃদ্ধি হয়েছে? ক্ষেত্রে একটা নতুন খবর আছে। সাঁওতালদিহি যে সময় শুরু হয়, সেটা ওদেরই সময়ে, র জন্ম মুহূর্ত থেকে যে সমস্যা ছিল, এতদিন পর তার ইউনিটগুলিকে চালু করা গেছে

এবং সেখানে বিদ্যুৎ উৎপাদনের হার শতকরা ৩০ ভাগ হয়েছে। তারপর একটি হয়েছে যে, বক্রেশ্বরের ক্ষেত্রে ও.ই.সি.এফ. এর ঋণ পাবার ব্যাপারে। এ-ব্যাপারে বিদ্যুৎমন্ত্রী যে উত্তর দিয়েছেন তারপর কিছু বলা উচিত নয়। এবং এই ব্যাপারে অ দেশের সঙ্গে আলোচনা চলছে, কাজেই সেটা বলাও ঠিক নয়। তবুও সাধারণভা যে, একটি স্কেল নেন-শূন্য থেকে দশ, দশ মানে চূড়ান্ত পর্যায়ে, তাহলে আম আমরা অবশ্যই ঐ স্কেলের ৯-কে অতিক্রম করেছি। এটাও একটু যুক্ত করবে যেহেতু অন্য একটি দেশের সঙ্গে আলোচনা চলছে, তাই এর বেশি বলা উচি তারপর বলা হয়েছে চাহিদা এবং যোগান সম্পর্কে, এ-ব্যাপারে আগামী দিনের সম্পর্কে জানতে চাওয়া হয়েছে। চাহিদা এবং যোগানের মধ্যে যে ব্যবধান সেটা যে দিনে কমবে এটা দায়িত্ব নিয়ে বলতে পারি। ভারতবর্ষে যেটা তুলনীয় রাজ্য, যে র এক্ষেত্রে উপর দিকে রয়েছে, চাহিদা এবং যোগানের মধ্যে ব্যবধান কমাবার বিষ রাজ্য শীর্ষ রাজ্যগুলির কাছাকাছি চলে যাচ্ছে। ব্যবধান থাকবে কিন্তু সেই ব্যবধান ক্ষেত্রে আমরা শীর্ষস্থানের দিকে চলে যাচ্ছি। শিল্পে উৎসাহ দেবার ক্ষেত্রে আমরা ভাবে বলেছি যে উৎসাহ দেবার ক্ষেত্রে একটি বছরে কর ছাড়, এক রকম দৃষ্টিভঙ্গি ভবিষ্যতের ক্ষেত্রে কর রিলিফ আর একটি দীর্ঘ মেয়াদি দৃষ্টিভঙ্গি। কেন্দ্রীয় স বাজেটে যে রিলিফ দেওয়া হয়েছে সেটা বলা হয়েছে। যদি দুটি বাজেট নেন, সরকারের আগের বছরের বাজেটে যদি ২ হাজার কোটি টাকা বিদেশি পণ্যের রিলিফ দেওয়া থাকে, আগের বাজেটে কেন্দ্রীয় সরকার ২ হাজার কোটি টাকা বাড়া উৎপাদন শুল্কের উপরে চাপিয়েছিল। এই বছর এক হাজার কোটি টাকার একটু উৎপাদন শুল্কের উপরে রিলিফ দেবার সঙ্গে সঙ্গে কেন্দ্রীয় বাজেটে তার দ্বিগুন রিলিফ বিদেশি পণ্যের উপরে আমদানি শুল্কের উপরে দেওয়া হয়েছে। তার মানে ছাড় ক্ষেত্রে নির্বিচারে আমদানি শুল্কের উপরে অনেক বেশি ছাড় দেওয়া হয়েছে। তাই দেশীয় শিল্পের ক্ষেত্রে দেখেন, আমি মনে করি যে একটা বাড়তি অসুবিধার সৃষ্টি হ আর একটু যুক্ত করে বলি, কেন্দ্রীয় সরকার যখন উদার নিতির কথা বলেছেন, সরকারের যে উৎসাহ নীতি ছিল, সেন্ট্রাল ইনসেনটিভ স্কিম, সেটা হঠাৎ তুলে দি কেন? দীর্ঘমেয়াদি কর থেকে ছাড় ইত্যাদি কেন্দ্রীয় সরকার করবেন, এটা করলেন একটা বিশেষ অংঞ্চল, উত্তর-পূর্বাঞ্চল ছাড়া রাখলেন না, তুলে দিলেন। সেখানে দাঁড়িয়ে উৎসাহ প্রদানের সম্ভাবনা করা হয়েছে রাজ্যের ক্ষেত্রে ৫, ৭, ৯ বছর পর্যন্ত বিক্রয় কর এবং মাল্টিপ্লায়ার ইন্ডাস্ট্রির ক্ষেত্রে ১১ বছর পর্যন্ত বিক্রয় কর ছাড়, যা অন্য কোনও নেই, কেন্দ্রীয় সরকারের নেই, রুগ্ন এবং বন্ধ শিল্পের ক্ষেত্রে সমান ছাড়ের সুযোগ, আমরা আগে কখনও করিনি। যদি কেউ তুলনা করতে চান, এটা কিন্তু পরিবেশ সৃষ্টি ক দিক থেকে অনেক বেশি সাহসী পদক্ষেপ আমরা বলব। একই ক্ষেত্রে প্রশ্ন উঠ পরিকাঠামোর ব্যাপারে। আমি আবার বলছি, আমার কাছে তথ্য আছে সমস্ত রাজ্যে পরিকাঠামোকে একত্রিত করে একটা গড় তার মধ্যে সেচের ব্যবস্থা আছে, বিদ্যুৎ আ শিক্ষা আছে, রাস্তা আছে, সমস্ত কিছু নিয়ে একটা সূচক সর্বভারতীয় ক্ষেত্রে করা হয়ে উৎস হচ্ছে সেন্টার ফর সেন্ট্রাল মার্কেটিং এজেন্সি। এখানে সর্ব ভারতীয় গড় হচ্ছে ১০

ক্ষেত্রে দুটি রাজ্যের কথা বলছি। আমরা তুলনামূলক ভাবে এগিয়ে আছি। কর্নাটকের স্থান কিন্তু এক শতের কাছাকাছি। মহারাষ্ট্রের সূচক ১১১। পশ্চিমবঙ্গের সূচক কিন্তু ৫। এটা কিন্তু সামগ্রিক পরিবেশের ক্ষেত্রে জোর গলায় বলা উচিৎ। তবে আমরা করছি টা এই রাজ্যে সব চেয়ে আকর্ষণীয় যে কোনও শিল্পপতি, মাঝারি, বড়, ছোট, তা হল নকার দক্ষ শ্রমিক। একটা প্রশ্ন বারবার এসেছে লেবার প্রফিটেবিলিটি নিয়ে। আমি জ নিয়ে দেখেছি, আমার হাতে তথ্য আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা তথ্য আমি গাড় করেছিলাম। লেবার প্রফিটেবিলিটি আপনি মাপবেন কি করে? অ্যানুয়াল সার্ভে অব ডিয়া শিল্পগুলির উপরে যে বার্ষিক প্রতিবেদন কেন্দ্রীয় সরকার দেন, তার সর্বশেষ তথ্য ৮৮-৮৯ সালের যেটা তা থেকে একটা ছোট্ট গবেষণা আমি করেছিলাম। এফিসিয়েন্সি ং তার ঠিক বিপরীত দিকটা দেখুন, শ্রমিকের উপরে কত খরচ হয়েছে প্রতিদিন-বন্ধ কছে, খোলা থাকছে, ধর্মঘট থাকছে সব নিয়ে ওয়ার্কিং-ডে শ্রমিক পিছু খরচ করার সাব দেখুন, এফিসিয়েন্সি না বাড়লে এটা হয় না। পশ্চিমবঙ্গের ক্ষেত্রে ৮৩ টাকা পার র্কিং-পার ডে দক্ষ শ্রমিক কাজ করার জন্য। এই অর্থে পাওয়া যাবে?

[2-10—2-20 P.M.]

উড়িষ্যায় সেটা ৯৫ পার ওয়ারকার পার ডে, বিহার ৯৬ এবং মহারাষ্ট্রে ১০৯। এই পাতটা উল্টে দিন। তার মানে এই অনুপাতটা উল্টে দিলে লেবার প্রোডাকটিভিটি য়া যাবে। ঠিক উল্টে যাবে। শ্রমিকদের যে কনট্রিবিউশন করার ক্ষমতা সেখানে চমবাংলার কাছে কেউ নেই। শ্রমিকদের কাছে নিয়ে তাকে কনফিডেন্স দিয়ে কাজ নো আমার মনে হয় এটাই সব চেয়ে বড় জোর হয়েছে। একটা প্রশ্ন করা হয়েছে যে লকট্রিসিটি ডিউটি যেটা আনা হয়েছে তাতে অতিরিক্ত আদায় কত হবে। মাননীয় অধ্যক্ষ শয়, আগের দিন আলোচনায় আমি ফিগার দিয়েছিলাম, আমার মনে হয় ঠিকমতো মনে ই মাননীয় বিরোধী দলের সদস্যদের। সামগ্রিক ভাবে ২৫ কোটি টাকা অতিরিক্ত আদায় ব। তার মধ্যে ১ কোটি টাকার মতো হবে আজকে যে বিল আপনাদের কাছে আনা য়েছে সেটা মাননীয় রাষ্ট্রপতি অনুমোদন দিলে হবে। এই বিলের সব চেয়ে যেটা জোরের য়গা সেটা হচ্ছে এই বিলে সাধারণ লিরিফ দেওয়া হচ্ছে, ছোট উৎপাদকদের রিলিফ ওয়া হচ্ছে। খুব বড় উৎপাদক, বড় গৃহস্থ তাদের রেটটা বাড়ছে। গরিব গৃহস্থ, সাধারণ হস্থদের রেট কমছে। আমি আগেই বলেছি রিলিফ সম্বন্ধে আবার উল্লেখ করছি ডোমেস্টিক ইউনিটের ক্ষেত্রে সামগ্রিক ভাবে দেখলে নিচের থেকে শতকরা ৯৬ জন গৃহস্থের দাম মবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যদি ব্যক্তিগত অভিজ্ঞতা মেনে নেন, এই বিল আসার প্রায় মাস আগে অর্ডিনেন্স হয়েছিল, তাতে দেখা গেছে কম হয়েছে। একই ভাবে ছোট শিল্পের ক্ষেত্রে ছোটদের রিলিফ দেওয়া হয়েছে, বড় শিল্পদের ক্ষেত্রে বৃদ্ধি করা হয়েছে। একই ভাবে মার্সিয়াল এসটাবলিশমেন্ট ছোটদের রিলিফ এবং বড়দের হার বৃদ্ধি করা হয়েছে। আগে স্টেটা ছিল, এখন তার পরিবর্তন করলাম। তার ফলে সামগ্রিক ভাবে ছোট গৃহস্থ এবং বসায়ি সংগঠনদের একত্রিত করলে যারা ছোট গ্রাহক তাদের ক্ষেত্রে রিলিফ কত দেখুন,

সেটা হল ৯৫ পারসেন্ট কমলো। ৫ পারসেন্ট বৃদ্ধি পেল। যেখানে বৃদ্ধি পেল সেটা শিল্পের ক্ষেত্রে। লক্ষ্য করুন মাননীয় অধ্যক্ষ মহাশয়, যেগুলি পাওয়ার ইনটেনসিভ, সেখা কিন্তু এর আগে একটা রিডিউসড রেট একটু কম হারে, ৫ পারসেন্ট সেখানে একটা রি রাখা হয়েছে। এর উপর নূতন শিল্প হিসাবে যারা আসবে এবং বন্ধ রুগ্ন কারখানা তা ৫ বছর এই ইলেক্‌ট্রিসিটি ডিউটির চত্তর থেকে রিলিফ দিয়ে দেওয়া হয়েছে। রিলিফ দি যে লজিক্যাল এক্‌সটেনশন আগের বিলে সেটা আপনারা গ্রহণ করেছেন। যে প্রশ্নগু প্রাসঙ্গিক সেই প্রশ্নগুলির উত্তর দিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Du on Interstate River Vally Authority Electricity (Amendment) Bill, 199 be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 5**

The question that clauses 1 to 5 do stand part of the Bill was th put and agreed to.

**Clause 6**

**Mr. Speaker :** There is one amendment to clause 6 of Shri Lakshi Kanta Dey. The amendment is in order and I now request Shri Dey to move his amendment.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that in Clauses 6 in sub-clause (a) in item (iii), in the proposed Section V,-

(i) in article (1), under the heading "Low and medium voltage energy", for the words "supplied by a licensee is consumed by a consumer", the words "is consumed" be substituted;

(ii) in article (2), under the heading "High Voltage energy:" in clause (a) for the words "supplied by a licensee is consumed by a consumer", the words "is consumed" substituted.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I accept the amendment.

The motion of Shri Lakshmi Kanta Dey (amendment No. 1) was then put and agreed to.

The question that clause 6, as amended, do stand part of the Bill was then put and agreed to.

**Clause 7 & Preamble**

The question that Clause 7 and Preamble do stand part of the Bill

hen put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, I beg to move that the West ngal Duty on Inter-State River Valley Authority Electricity mendment) Bill, 1993 as settled in the Assembly including this endment be passed.

The Motion was then put and agreed to.

### 37th Report of the Business Advisory Committee

**Mr. Speaker** : I beg to present the 37th Report of the Business lvisory Committee which met in my Chamber today and recommended following revised programme for the 7th Aprill, 1993.

**Wednesday, 7.4.93** : Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1993 (introduction, Consideration and Passing) .....1 hour

Demand No. 73-Cottage and Small Scale Industries Department ..... 2 hours

Demand No. 41-Scheduled Castes and Scheduled Tribes Welfare Department ...... 2 Hours

Now, the Minister-in-Charge of Parliamentary Affairs may move the otion for acceptance.

**Shri Prabodh Chandra Sinha** : Sir, I beg to move that the 37th port of the Business Advisory Committee as presented in the House be reed to.

The Motion was then put and agreed to.

## VOTING ON DEMAND FOR GRANT

### Demand No-57

The Budget speech of **Shri Saral Deb** on Demand No 57 was taken read

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি ১৯৯৩-৯৪ সালের জন্য ৫৭ সংখ্যক দাবির অধীন ৪২৫-সমবায়", "৪৪২৫-সমবায়ে মূলধন বিনিয়োগ" এবং "৬৪২৫-সমবায় সমিতিসমূহকে দান" এই খাতগুলিতে মোট ৪৪ কোটি ২৭ লক্ষ ৪৮ হাজার (চুয়াল্লিশ কোটি সাতাশ ক্ষ আটচল্লিশ হাজার) টাকা ব্যয় বরাদ্দের দাবি মঞ্জুর করার জন্য আবেদন করছি। ইতিপূর্বে

অন্তর্বর্তিকালীন ব্যয়ের জন্য অনুমোদিত ১৪ কোটি ৭৭ লক্ষ (চৌদ্দ কোটি সাতাত্ত
টাকা এই প্রস্তাবের অন্তর্ভুক্ত হয়েছে।

সরকারি ঘোষিত নীতির সঙ্গে সঙ্গতি রেখে সমবায়ের বিভিন্ন ক্ষেত্রে বাজে
বরাদ্দ এরূপভাবে নির্ধারণ করা হয়েছে যাতে সমাজের দুর্বলতম শ্রেনীর আর্থিক সুযে
সুনিশ্চিত হয় এবং সর্বোপরি রাজ্যের সমবায় আন্দোলনের বর্তমান পরিকাঠামোর বৈ
পরিবর্তন ঘটে। স্বল্প বাজেট বরাদ্দ নিয়ে, প্রাপ্ত আর্থিক সুযোগের সদ্ব্যবহারের জন্য
সকল প্রচেষ্টা গ্রহণ করা হয়েছে, যাতে সমবায় আন্দোলনকে গন-আন্দোলনে রূপ
করা যায়। উল্লিখিত উদ্দেশ্যে বাস্তবায়িত করার জন্য নিম্নে বর্নিত সুপরিকল্পিত
গ্রহণ করা হয়েছে।

**সর্বজনীন সদস্যভুক্তি প্রকল্প**

এই গুরুত্বপূর্ণ প্রকল্পের মাধ্যমে ক্ষুদ্র ও প্রান্তিক চাষিরা প্রত্যেকে পঞ্চাশ টাক
সরকারি অনুদান পেয়ে থাকেন এবং এই অনুদানের সাহায্যে সমবায় সমিতির শেয়ার
সদস্য হন। এর ফলে সদস্য-চাষীগণ উৎপাদনমূলক কাজকর্মের জন্য কম সুদে
সমিতি থেকে মূলধন পেয়ে থাকেন। ১৯৯২-৯৩ সালে এই প্রকল্পে ৫৮ হাজার
সদস্য তালিকাভুক্তির জন্য ২৯ লক্ষ টাকা বাজেট বরাদ্দ রাখা হয়েছে যাতে প্রক
সদস্যের সংখ্যা বৃদ্ধি পেয়ে হয় ১২ লক্ষ ৬৫ হাজার।

১৯৯৩-৯৪ সালে এই প্রকল্পের মাধ্যমে ২০০০ জন নতুন সদস্যভুক্তির জন্য
টাকা বাজেট বরাদ্দ ধার্য করা হয়েছে।

**স্বল্প-মেয়াদি ঋণ**

বর্তমান আর্থিক বৎসরে স্বল্পমেয়াদি ক্ষেত্রে ঋণ দাদন ও আদায়ের ক্ষেত্রে
উন্নতি পরিলক্ষিত হয়েছে। ১৯৯২-৯৩ মরশুমে ধার্য লক্ষ্যমাত্রা ১৪৬ কোটি ৫৯
টাকার মধ্যে গত ১৫ই নভেম্বর'৯২ তারিখ পর্যন্ত, সমবায় ব্যাঙ্কগুলির মাধ্যমে ৭০
৩৯ লক্ষ টাকা ঋণ প্রদান করা হয়েছে। উক্ত সময় পর্যন্ত ঋণ আদায়ের পরিমাণ ছিল
কোটি ৬৯ লক্ষ টাকা অর্থাৎ ব্যাঙ্কের চাহিদার ১৬.৩৭ শতাংশ। ১৯৯১-৯২ সালে
সময় পর্যন্ত ঐ হার ছিল ১২.৭৩ শতাংশ। আশা করা যাচ্ছে যে, ১৯৯৩-৯৪ সালে
দাদন ও আদায়ের ক্ষেত্রে আরও উন্নতি পরিলক্ষিত হবে।

**কৃষি ও গ্রামীণ ঋণ মকুব প্রকল্প**

কেন্দ্রীয় সরকার ও ন্যাবার্ড-এর নির্দেশনা অনুসারে, রাজ্য সরকার "কৃষি ও গ্রা
ঋণ মকুব প্রকল্প-১৯৯০" নামে একটি প্রকল্প চালু করেন। এই প্রকল্পের আর্থিক ব্যয়
কেন্দ্রীয় ও রাজ্য সরকার উভয়ে সমভাবে বহন করছে। এই প্রকল্পে স্বল্পমেয়াদী ঋ
ক্ষেত্রে মোট ১১৬ কোটি ৩১ লক্ষ টাকা দাবির মধ্যে ১৭টি কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ক ও র

বায় ব্যাঙ্কের ৩টি ইউনিটকে এ পর্যন্ত মোট ৯৫ কোটি ৩১ লক্ষ ৪০ হাজার টাকা কার মঞ্জুর করেছে।

**সদস্য সংখ্যা সম্প্রসারণ ঃ**

এ রাজ্যে সমবায় ক্ষেত্রে প্রাথমিক সমবায় সমিতিগুলির মোট সদস্যসংখ্যা ৩২ লক্ষ হাজারের মধ্যে ২৬ লক্ষ ৯৭ হাজার জন অর্থাৎ প্রায় শতকরা ৮০ শতাংশ ক্ষুদ্র ও ন্তিক গোষ্ঠিভুক্ত।

**আমানত সংগ্রহ ঃ**

৩১-৩-৯২ তারিখ পর্যন্ত পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় ব্যাঙ্ক ২২৫ কোটি টাকা এবং ান্য কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কগুলি ৩৩০ কোটি টাকা আমানত সংগ্রহ করেছিল বর্তমান র্থিক বৎসরের শেষে এর পরিমাণ ৬০০ কোটি টাকারও অধিক হবে বলে আশা করা ়।

**প্রাথমিক সমবায় কৃষি ঋণদানে সমিতি শক্তিশালীকরণ প্রকল্প ঃ**

বিগত কয়েক বৎসর ধরে প্রাথমিক সমবায় সমিতিগুলি, বিশেষ করে যারা গ্রামীণ াকায় দুর্বলতম গোষ্ঠিকে সমবায় ঋণদান কাজে রত, সেগুলিকে শক্তিশালী করার প্রচেষ্টা লছিল। সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে কেন্দ্রীয় সরকার নিযুক্ত 'টাস্ক ফোর্স' (Task rce) এর সুপারিশক্রমে রাজ্যের ৬৬০০ টি প্রাথমিক ঋণদান সমিতির মধ্যে ২০০০টিকে ক্তিশালীকরণের সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছিল। কেন্দ্রীয় ও রাজ্য সরকার উভয়েই সমভাবে কল্পের ব্যয়ভার বহনের সিদ্ধান্তে সম্মত হয়। কিন্তু রূপায়ণের প্রারম্ভেই কেন্দ্রীয় সরকার কল্পের আর্থিক দায় বহনে অসম্মত হওয়ায় কেবলমাত্র রাজ্য সরকারের নিজ প্রচেষ্টাতেই ই প্রকল্প রূপায়ণ করতে হচ্ছে। এমতাবস্থায়, সীমিত আর্থিক সামর্থের মধ্যেও ১৯৮৭-৮৮ ল থেকে এই প্রকল্পের মাধ্যমে এ পর্যন্ত ৪২২টি প্রাথমিক ঋণদান সমিতিকে সাহায্য ওয়া হয়েছে। ১৯৯২-৯৩ সালে আরও ১০০টি নতুন সমিতিকে এই প্রকল্পের আওতায় নার জন্য ৫১ লক্ষ টাকা বাজেট বরাদ্দ রাখা হয়েছে। ১৯৯৩-৯৪ সালে উক্ত প্রকল্পে ০টি নতুন সমিতিকে অন্তর্ভুক্ত করার প্রস্তাব করা হয়েছে। আশা করা হচ্ছে অষ্টম পঞ্চবার্ষিকী রিকল্পনার শেষে ৮৫০টি সমিতিকে এই প্রকল্পের আওতাভুক্ত করা সম্ভব হবে।

**বর্গাদার এবং পাট্টাগ্রহীতাদের আর্থিক সহায়তা ঃ**

১৯৯২ সালে খরিপ ও বোরো মরশুমে ধার্য লক্ষ্যমাত্রা ১ লক্ষ ৬০ হাজার জনের ধ্যে ২০,৩১৯ জন চাষীকে মোট ১ কোটি ১০ লক্ষ ৫৪ হাজার টাকা প্রদান করা হয়েছে।

**অংশীদারি মূলধনে সহায়তা**

১৯৯১-৯২ সালে রাজ্য সরকার ১৪৬টি সমিতিকে অংশীদারি মূলধন বাবদ ৩৩কোটি

৪০ লক্ষ টাকা প্রদান করেছে। ১৯৯২-৯৩ সালে ন্যাবার্ডের কাছে ২টি কেন্দ্রীয় স ব্যাঙ্কের জন্য ৩২ লক্ষ টাকা এবং ২১৩টি প্রাথমিক কৃষি ঋণদান সমিতির জন্য ৬১ ৮৬ হাজার টাকা মঞ্জুর করার জন্য সুপারিশ করেছে। ১৯৯৩-৯৪ সালে ৩টি কে সমবায় ব্যাঙ্ক এবং ৮০টি প্রাথমিক কৃষি ঋণদান সমিতির জন্য মোট ২০ লক্ষ টা লক্ষ্যমাত্রা প্রস্তাবিত হয়েছে।

**শস্য বিমা**

খরা, বন্যা ইত্যাদি প্রাকৃতিক দুর্যোগে খারিফ এবং বোরো ধান, তৈলবীজ এবং ড ইত্যাতি শস্যের হানি ঘটলে কৃষকদের সহায়তার উদ্দেশ্যে শস্য বিমা প্রকল্প চালু আ ১৯৯১-৯২ সালে শস্যহানির জন্য ১৩ লক্ষ ১৪ হাজার টাকা ক্ষতিপূরণ বাবদ পাও গেছে। ১৯৯২ সালের খারিফ মরশুমে এ বাবদ ৫০ লক্ষ ৫২ হাজার টাকা প্রিমিয়াম প্রদ করা হয়েছে।

**সুসংহত সমবায় উন্নয়ন কর্মসূচি**

নদীয়া জেলার সমবায় ও সংশ্লিষ্ট ক্ষেত্রে সার্বিক উন্নয়নের জন্য উপরিউক্ত কর্মসূ রূপায়িত হচ্ছে। আমাদের দেশে এই রাজ্যেই সর্বপ্রথম এই ধরনের কর্মসূচি গৃহিত হয়েছে ১৯৯১-৯২ সালে এই প্রকল্পে অনুমিত মোট ৩ কোটি ৩১ লক্ষ ৪৫ হাজার টাকার মধ্যে ৯১ লক্ষ ৯১ হাজার টাকা মঞ্জুর করা হয়েছে। ১৯৯২-৯৩ সালে আরও ৪৯ লক্ষ ৭৫ হাজার টাকা দেওয়া হয়েছে।

সম্প্রতি এন সি ডি সি হুগলি জেলাতেও এই কর্মসূচির রূপায়ণ প্রকল্প মঞ্জুর করেছে এবং তদনুসারে রাজ্য সরকারও প্রয়োজনীয় অনুমতি দিয়েছে।

**সুদ বাবদ অনুদান**

ক্ষুদ্র ও প্রান্তিক চাষিদের সুবিধা দানের জন্য এবং নির্দিষ্ট সময়ে ঋণ পরিশোধে উৎসাহ দেবার উদ্দেশ্যে রাজ্য সরকার ঐ শ্রেনীর চাষিদের সুদ বাবদ অনুদান প্রদান করে থাকে। চাষিরা অবশ্য মোট প্রদেয় সুদের ৪ শতাংশ দেবেন এবং অবশিষ্ট সুদ দেবে রাজ্য সরকার। ১৯৯২-৯৩ সালে এ বাবদ ১ কোটি ১৯ লক্ষ ২০ হাজার টাকা মঞ্জুর করা হয়েছে।

**রিস্ক ফান্ড**

এই প্রকল্পের আওতায় রাজ্য সরকার প্রাথমিক কৃষি ঋণদান সমিতিগুলি কর্তৃক পূর্ববর্তী বৎসরে প্রদত্ত বিনিয়োগের চেয়ে ৪ শতাংশ এবং কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কগুলি প্রদত্ত বিনিয়োগের চেয়ে ২ শতাংশ অতিরিক্ত বিনিয়োগ করে। এর ফলে ক্ষুদ্র ও প্রান্তিক চাষিদের আর্থিক সহায়তা প্রদানের ঝুঁকি এড়ানো সম্ভব হয়। ১৯৯২-৯৩ সালে ৭৮২টি প্রাথমিক কৃষি ঋণদান সমিতি এবং ৬টি কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ককে মোট ৪২ লক্ষ ১৪ হাজার টাকা দেওয়া

ছে। আশা করা যায় ১৯৯২-৯৩ সালে এ বাবদ ১৫ লক্ষ টাকা ব্যয় হবে। পরবর্তী প্রকল্পটি ব্যাপকভাবে রূপায়িত হবে। ১৯৯৩-৯৪ সালে ২২ লক্ষ ২ হাজার টাকা ত হবে বলে আশা করা হচ্ছে।

### দীর্ঘমেয়াদী ঋণ

চলতি বছরে দীর্ঘমেয়াদী ঋণ দানের ক্ষেত্রে উল্লেখযোগ্য অগ্রগতি হয়েছে। ৩১শে '৯২ পর্যন্ত কেন্দ্রীয় সমবায় ভূমি উন্নয়ন ব্যাঙ্ক কর্তৃক দীর্ঘমেয়াদী ঋণ বাবদ ১৯ কোটি বিনিয়োগের লক্ষ্যমাত্রার প্রেক্ষিতে ১৫ কোটি ৭৭ লক্ষ টাকা বিনিয়োগ করা হয়েছে। ১-৯২ সালে সমবায় ভূমি উন্নয়ন ব্যাঙ্কগুলি কর্তৃক মোট ১৫ কোটি ৫৫ লক্ষ টাকা আদায় করা গিয়েছে। ১৯৮৯-৯০ থেকে ১৯৯১-৯২ পর্যন্ত দীর্ঘমেয়াদী ঋণের ক্ষেত্রে য়োগ এবং আদায়ের একটি চিত্র নিচে দেওয়া হল ঃ

| বৎসর | লক্ষ্যমাত্রা টাকা | বিনিয়োগ টাকা | আদায় টাকা |
|---|---|---|---|
| ১৯৮৯-৯০ | ২১ কোটি | ১৩ কোটি ২০ লক্ষ | ৮ কোটি ১৯ লক্ষ ৬০ হাজার |
| ১৯৯০-৯১ | ১৭ কোটি | ১৪ কোটি ৭ লক্ষ | ১৭ কোটি ২১ লক্ষ |
| ১৯৯১-৯২ | ১৯ কোটি | ১৫ কোটি ৭৭ লক্ষ | ১৫ কোটি ৫৫ লক্ষ। |

### আবাসন সমবায়

বর্তমানে ২৩টি সমবায় ভূমি উন্নয়ন ব্যাঙ্ক ১ লক্ষ ৫০ হাজার টাকা মূল্যের নির্মাণের জন্য প্রত্যেক গৃহহীন ব্যক্তিকে ১ লক্ষ টাকা পর্যন্ত আর্থিক সহায়তা প্রদান তে পারবে। সম্প্রতি অ-কৃষি ক্ষেত্রের জন্য যে প্রকল্প চালু করা হয়েছে তাতে ক্ষুদ্র শিল্পী এবং ক্ষুদ্র শিল্পোদ্যোগীরাও বিপুল পরিমাণে উপকৃত হবে।

### কৃষি এবং গ্রামীণ ঋণ মকুব প্রকল্প, ১৯৯০

এই প্রকল্প অনুযায়ী কেন্দ্রীয় সমবায় ভূমি উন্নয়ন ব্যাঙ্কের ৮৫ হাজার ঋণ গ্রহিতাকে য়ার জন্য মোট ২৬ কোটি ৭৬ লক্ষ টাকার দাবির মধ্যে এ পর্যন্ত ২১ কোটি ৬৯ লক্ষ া মঞ্জুর করা হয়েছে।

### ঋণপত্র ক্রয়ে অংশগ্রহণ

১৯৯২-৯৩ সালের বরাদ্দকৃত ৪৬ লক্ষ ৭৫ হাজার টাকার মধ্যে পশ্চিমবঙ্গ কেন্দ্রীয় বায় ভূমি উন্নয়ন ব্যাঙ্ককে ঋণপত্র ক্রয় বাবদ রাজ্য সরকার এ পর্যন্ত ১৪ লক্ষ ৮৭ জার টাকা প্রদান করেছে। ১৯৯২-৯৩ এবং ১৯৯৩-৯৪ সালে এই খাতে আরও অগ্রগতি শা করা হচ্ছে।

**সুদ বাবদ অনুদান প্রকল্প**

ক্ষুদ্র এবং প্রান্তিক চাষী, ভাগচাষী এবং স্বনিযুক্ত প্রকল্পে কর্মরত ব্যক্তিদের সম সমিতি থেকে গৃহিত ঋণ সময়মত পরিশোধে উৎসাহদানের উদ্দেশ্যে প্রকল্পটি চালু আ চলতি আর্থিক বৎসরে (১৯৯২-৯৩) সময়মত ঋণ পরিশোধকারি ক্ষুদ্র ও প্রা চাষিদের এ বাবাদ ১ কোটি ৫৫ লক্ষ ৮০ হাজার টাকা মঞ্জুর হয়েছে।

**সমবায় ভূমি উন্নয়ন ব্যাঙ্কগুলিকে অংশীদারি মূলধন প্রদানের সহায়তা**

১৯৯১-৯২ সালে ১টি সমবায় ভূমি উন্নয়ন ব্যাঙ্ককে ১৫ লক্ষ ৪০ হাজার ট দেওয়া হয়েছে। ১৯৯২-৯৩ সালে প্রাথমিক সমবায় ভূমি উন্নয়ন ব্যাঙ্কগুলির জন্য ১৮ টাকা প্রদানের প্রস্তাব আছে।

**বিপনন এবং রূপায়ণ ক্ষেত্র**

**সার বিতরণ**

পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় বিপনন সংস্থা (বেনফেড)-এর নেতৃত্বে এই রাজ্যে ২৩ প্রাথমিক বিপনন সমবায় সমিতি রয়েছে। ১৯৯২-৯৩ সালে ডিসেম্বর'৯২ পর্যন্ত ১৪ কোটি ২ লক্ষ টাকা মূল্যের ৪ লক্ষ ৬৬ হাজার মেট্রিক টন সার বিতরণ করা হয়েছে বৎসরান্তে সার বিতরণের পরিমাণ বৃদ্ধি পেয়ে ১৮৬ কোটি ১২ লক্ষ টাকা মূল্যের ৫ ল ৯৮ হাজার মেট্রিক টনে পৌছানোর সম্ভাবনা রয়েছে। ১৯৯৩-৯৪ সালে ২৩০ কোটি টাক মূল্যের ৫ লক্ষ ৫০ হাজার মেট্রিক টন সার বিতরণের লক্ষ্যমাত্রা স্থির করা হয়েছে। ছাড়া ডিসেম্বর ১৯৯২ পর্যন্ত ৮১ লক্ষ টাকা মূল্যের কীট ও জীবানুনাশক ঔষধাদি এব ৯০ লক্ষ টাকা মূল্যের কৃষি উৎপাদন সহায়ক সামগ্রি বিতরণ করা হয়েছে।

১৯৯৩-৯৪ সালে কীট ও জীবানুনাশক ঔষধাদি এবং কৃষি সহায়ক আনুষঙ্গিক দ্রব্যাদি জন্য লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে যথাক্রমে ১ কোটি ৩৫ লক্ষ টাকা এবং ১ কোটি ৫০ লক্ষ টাকা। ৬৫ লক্ষ টাকা মূল্যের বীজ ইতিমধ্যেই এই বৎসরে বিতরণ করা হয়েছে। ১৯৯৩-৯৪ সালে ৭২ লক্ষ টাকার বীজ বিতরণের লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে।

**কৃষি পণ্যের সংগ্রহ**

৩১শে ডিসেম্বর '৯২ পর্যন্ত ৩২ কোটি টাকার মধ্যে ১২ কোটি ৪ লক্ষ টাকার কৃষি পণ্য সংগ্রহ করা হয়েছে। ভারতীয় পাট নিগম (জে সি আই) পাটের জন্য সহায়ক মূল্য প্রকল্প নিয়ে এগিয়ে এলে ১৯৯৩-৯৪ সালে ৪০ কোটি টাকা মূল্যের কৃষি পণ্য সংগৃহিত হবে বলে আশা করা হচ্ছে।

**হিমঘর**

১৯৯২-৯৩ সালে ১ লক্ষ ৭১ হাজার মে.টন সংরক্ষণ ক্ষমতা সম্পন্ন ৪২টি হিমঘরের

য়ে ১ লক্ষ ৬১ হাজার মে.টন আলু সংরক্ষিত হয়েছে। আশা করা যাচ্ছে যে এনসিডিসি ৯৩-৯৪ সালের মধ্যে রাজ্য সরকারের প্রস্তাব মঞ্জুর করলে জলপাইগুড়ি জেলার ধূপগুড়িতে বং কোচবিহারে প্রতিটি পাঁচ হাজার মে.টন সংরক্ষণ ক্ষমতা সম্পন্ন আরও দুটি সমবায় মঘর স্থাপন করা যাবে।

**গুদামঘর**

ডিসেম্বর ১৯৯২ পর্যন্ত সমবায় ক্ষেত্রে ৩ হাজার ১ শত ৮৫টি গুদামঘর রয়েছে। ওই দামঘরগুলির ধারণক্ষমতা মোট ৪ লক্ষ ৭৭ হাজার ৮ শত মে.টন। মার্চ, ১৯৯৩-এর ধ্য আরও ১৩টি গুদামঘর নির্মাণ সম্পন্ন হয়ে ধারণক্ষমতা আরও ২০ হাজার ৮ শত ৫০ .টন বৃদ্ধি পাবে বলে আশা করা হচ্ছে। ১৯৯৩-৯৪ সালে আরও ১০ হাজার মে.টন রণক্ষমতা সম্পন্ন গুদামঘর নির্মানের লক্ষ্যমাত্রা স্থির করা হয়েছে।

**ক্রেতা সমবায়**

ক্রেতা সমবায় ক্ষেত্রে এই রাজ্যে ২৫টি পাইকারি ক্রেতা সমবায় এবং ৭৪৬টি প্রাথমিক েতা সমবায়ের একটি পরিকাঠামো রয়েছে। ১৫টি বিভাগীয় বিপনি, ৭৬টি বৃহদায়তন রা বিক্রয় কেন্দ্র, ১৫৫টি ক্ষুদ্রায়তন খুচরা বিক্রয় কেন্দ্র এবং ১০টি চলমান বিপনি এই বায়গুলির সঙ্গে যুক্ত। এনসিডিসি-র প্রকল্প অনুসারে ভোগ্যপণ্য বিতরণের জন্য এই বস্থা করা হয়েছে। ওই প্রকল্প অস্থায়ী গ্রামীণ এলাকায় ১৯২টি নেতৃস্থানীয় সমিতিব সঙ্গে হাজার ৯ শত ৮৮টি সমবায় সমিতিকে ভোগ্যপণ্য বিতরণের কাজে যুক্ত করা হয়েছে। ৯২-৯৩ সালে হাওড়া এবং তমলুকে আরও ২টি নতুন পাইকারি ক্রেতা সমবায় সমিতি ঠত হয়েছে। ১৯৯২ পর্যন্ত স্বয়ংসেবা প্রকল্প অনুযায়ী ৬০টি বিপনি চালু করা হয়েছে।

কেন্দ্রীয় সরকারি প্রকল্প (সেন্ট্রাল স্পনসর্ড স্কিম) গুলি বাতিল করে রাজ্য সরকারের হাতে হস্তান্তরিত করায় এবং ক্রেতা সমবায়গুলিকে কেন্দ্রীয় আর্থিক সহায়তা প্রদান বন্ধ করায় বৃহদায়তন এবং ক্ষুদ্রায়তন খুচরা বিক্রয়কেন্দ্রগুলি চালু করায় এবং শহরাঞ্চলে বিভাগীয় বিপনিসমূহ চালু করার কাজ দারুণভাবে ব্যাহত হয়েছে। আর্থিক সীমাবদ্ধতা সত্ত্বেও গ্রাম এবং শহরাঞ্চলে অগ্রাধিকারের ভিত্তিতে ভোগ্যপণ্য বিতরণের কাজ সম্পন্ন করার দায়িত্ব রাজ্য সরকার হাতে নিয়েছেন।

১৯৯২-৯৩ সালে ক্রেতা সমবায় ক্ষেত্র শক্তিশালী করার জন্য রাজ্য পরিকল্পনা খাতে ১৬ লক্ষ ৯ হাজার টাকা বরাদ্দ করা হয়েছিল। ১৯৯২-৯৩ সালে ৩২৫ কোটি টাকার ভোগ্যপণ্য বিতরণের লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে।

১৯৯৩-৯৪ সালের জন্য রাজ্য পরিকল্পনা খাতে শহরাঞ্চলের জন্য ১০ লক্ষ এবং গ্রামাঞ্চলের জন্য ২০ লক্ষ মোট ৩০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। শহরাঞ্চলের প্রকল্প অনুযায়ী অংশীদারী মূলধন সহায়তা হিসেবে শীর্ষ ক্রেতা সমবায় সংস্থা (কনফেড), ২টি পাইকারি ক্রেতা সমবায় এবং ১০টি প্রাথমিক ক্রেতা সমবায় সমিতিকে অর্থ সাহায্য করা হবে। এ ছাড়া ২টি সমবায় ক্যান্টিন সমিতিকে ভরতুকি প্রদান করা হবে।

**আবাসন সমবায়**

এই রাজ্যের নিম্ন এবং মাঝারি আয়ের জনসাধারণের আবাসনের ক্ষেত্রে সহা করার বিষয়ে পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় হাউসিং ফেডারেশনের একটি গুরুত্বপূর্ণ ভূমি রয়েছে। রাজ্য সরকারের গ্যারান্টির পরিপ্রেক্ষিতে ভারতীয় জীবনবিমা নিগম ফেডারেশন অর্থ প্রদান করে। কিছু অনিবার্য কারনে বর্তমান বৎসরে ফেডারেশন আশানুরূপ কাজ কর পারে নি। বর্তমানে অবস্থার উন্নতি ঘটেছে এবং রাজ্য আগের মতো ওই ফেডারেশনে মাধ্যমে উপকৃত হবে।

ফেডারেশনকে নিজ উদ্যোগে গৃহ নির্মাণ করতে এবং একই সঙ্গে ওই কাজে আবাস সমবায়গুলির সহায়তা নিয়ে তাঁদের ওই ঘরগুলি হস্তান্তর করার অনুমতি দেওয়া হয়েছে

**অন্যান্য সমবায়**

(ক) **ইঞ্জিনিয়ার সমবায়**

৩১-১২-৯২ পর্যন্ত বেকার ইঞ্জিনিয়ারদের সমবায় সমিতির সংখ্যা ৮৮২। ঐ সমিতিগুলি সরকারি দপ্তরগুলির নানাধরনের কাজ করছে।

(খ) **ঠিকা শ্রমিক সমবায়**

ব্যক্তিগত ঠিকাদারদের শোষনের হাত থেকে রক্ষা করার জন্য ১ হাজার ৩ শত ৪টি ঠিকা শ্রমিক সমবায় আছে। ওই সমিতিগুলি রাজ্য সরকার অংশীদারী মূলধন, ঋণ এবং ভরতুকি প্রদানের মাধ্যমে সহায়তা করে থাকে।

**পরিচালন ও প্রশাসন**

নানা ধরনের এবং এত প্রচুর সংখ্যক সমবায় সমিতির পরিচালন ব্যবস্থা তদারকি করা একটি দুরূহ কাজ, আর্থিক অপ্রতুলতা হেতু সবসময় সুষ্ঠু ব্যবস্থা নেওয়া আরও কষ্টকর হয়ে পড়ছে। তবুও রাজ্য সরকার ক্রমান্বয়ে রেঞ্জস্তরে প্রশাসনিক ভবন নির্মাণ করার কথা এবং সদর দপ্তরে জনসাধারণের সঙ্গে যোগাযোগ রাখার ব্যবস্থা চালু করার কথা ভাবছে। এই উদ্দেশে ৫ লক্ষ টাকার সামান্য বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

**সমবায় প্রশিক্ষণ এবং শিক্ষা**

সমবায় প্রশিক্ষণ এবং শিক্ষার ক্ষেত্রে শীর্ষ সংস্থা রাজ্য সমবায় ইউনিয়নের নেতৃত্বে জলপাইগুড়ি, ইসলামবাজার, উত্তরপাড়া, বড়শূল, ঝাড়গ্রাম এবং কালিম্পং-এ অবস্থিত ৬টি সমবায় প্রশিক্ষণ কেন্দ্র কাজ করে চলেছে। রাজ্য সরকার শিক্ষাপ্রকল্পগুলির জন্য প্রয়োজনীয় আর্থিক অনুদান মঞ্জুর করে থাকে। এখানে ২৪ সপ্তাহের জুনিয়র বেসিক কোর্স ছাড়াও সারা বৎসর ধরে সেমিনার, কর্মশালা ইত্যাদির মাধ্যমে জনসাধারণকে বিশেষত দুর্বলতর শ্রেনীর জনসাধারণকে সমবায় সম্বন্ধে শিক্ষা দেওয়া হয় এবং তাদের সমবায় আন্দোলনের উপকারিতা সম্পর্কে অবহিত করা হয়। উপরোক্ত ৬টি প্রশিক্ষণ কেন্দ্রে ১৯৯২-৯৩ সালে

নুয়ারি, ১৯৯৩ পর্যন্ত) পরিকল্পনা বহির্ভূত খাতে এই বাবদ বরাদ্দকৃত সমস্ত টাকা অর্থাৎ লক্ষ টাকা খরচ করা হয়েছে। এখন পর্যন্ত পরিকল্পনা খাতে এই বাবদ ৭ লক্ষ ৩০ ার টাকা মঞ্জুর করা হয়েছে।

সরকার অবশ্য প্রয়োজনে আরও টাকা মঞ্জুর করার কথা বিবেচনা করেছেন।

### নেতাজি সুভাষ সমবায় পরিচালন কেন্দ্র

জাতিয় সমবায় ইউনিয়ন (এন.সি.ইউ.আই) কর্তৃক পরিচালিত কল্যানিতে অবস্থিত াজি সুভাষ ইনস্টিটিউট অফ কো-অপারেটিভ ম্যানেজমেন্ট সমবায় পরিচালনা সংক্রান্ত ত্তর ডিপ্লোমা কোর্স, অন্যান্য ক্ষেত্রীয় ডিপ্লোমা, সার্টিফিকেট এবং স্বল্পকালীন কোর্স-এর ্যমে প্রশিক্ষণ দিয়ে থাকে। বর্তমানে তারা এন সি ডি সি-র আর্থিক সহায়তায় সমবায় তির আধিকারিকদের ব্যবসা উন্নয়ন প্রকল্প (বি ডি পি) সম্পর্কে প্রশিক্ষণ দিচ্ছে।

### পে-কমিটির রিপোর্ট চালু করা

সীমাবদ্ধ আর্থিক ক্ষমতাসত্ত্বেও রাজ্য সরকার রাজ্যের সমবায় সমিতিগুলি কর্মচারিদের ি সহানুভূতিশীল। প্রাথমিক কৃষি ঋণদান সমবায়, প্রাথমিক বিপনন সমবায়, পাইকারি তা সমবায়, প্রাথমিক ক্রেতা সমবায় এবং কৃষি সেবা সমবায় এই পাঁচ ধরনের সমিতির চারিদের ১৯৮৯ সাল থেকে মাথাপিছু ১০০ টাকা হারে অ্যাডহক অনুদান দেওয়া হ। সমবায় কর্মচারিদের জন্য গঠিত পে-কমিটির রিপোর্টের সুপারিশগুলি কার্যকর করার পদ্ধতিগত দিকটি চূড়ান্ত রূপ নিয়েছে। এ বাবদ ১৯৯৩-৯৪ সালে বাজেটের যথোপযুক্ত বরাদ্দ করার প্রস্তাব করা হয়েছে।

### তথ্য ও প্রচার

রাজ্য সমবায় ইউনিয়ন প্রদর্শনী, মেলা, সেমিনার ইত্যাদির মাধ্যমে রাজ্যের সমবায় ন্দালনের প্রচারের বন্দোবস্ত করে।

রাজ্য সমবায় ইউনিয়ন সমবায় কংগ্রেসে যোগদান এবং সমবায় সপ্তাহ উদযাপনও থাকে। ১৯৯২-৯৩ সালে এ বাবদ ২ লক্ষ টাকা বরাদ্দ আছে। এ ছাড়া ইউনিয়ন ডার' নামে একটি মাসিক পত্রিকা, বিভিন্ন রকমের বিবৃতি, ছোট পত্রিকা, লিফ্‌লেট, মিনার সংক্রান্ত তথ্যাবলি, সমবায়ের বিভিন্ন বিষয়ের উপরে লিখিত বই, বিশেষত সমবায় তিগুলি এবং প্রশিক্ষণ কেন্দ্রগুলির পক্ষে প্রয়োজনীয় এমন বই প্রকাশ করে।

### সমবায় নিরীক্ষা অধিকার

পৃথক সমবায় নিরীক্ষা অধিকার গঠন করার পর থেকে রাজস্ব আদায়ের ক্ষেত্রে খযোগ্য অগ্রগতি ঘটেছে। পৃথকীকরণের পূর্বে বার্ষিক 'অডিট সেস' আদায়ের পরিমাণ ২২ লক্ষ টাকার মত। নিরীক্ষা অধিকার গঠনের পর 'অডিট সেস' আদায়ের ক্ষেত্রে ক উন্নতি ঘটেছে। ১৯৯১-৯২ সালে ওই বাবদ ১ কোটি ৪ লক্ষ টাকা আদায় হয়েছে।

এটাও উল্লেখযোগ্য যে ১৯৯১-৯২ সালে নিরীক্ষা অধিকার ১৬ হাজার ৯ শত ১টি স নিরীক্ষার কাজ হাতে নিয়ে ১২ হাজার ৭ শত ৭৫টি সমিতির নিরীক্ষার কাজ করেছে। আশা করা হচ্ছে যে ১৯৯২-৯৩ সালে 'অডিট সেস' বাবদ আদায়ের পরি কোটি ১০ লক্ষ টাকা হবে এবং ১৬ হাজার সমিতি নিরীক্ষিত হবে।

**সমবায় আন্দোলনের বিভিন্ন দিক ঃ**

(১) রাজ্য সরকারের সমবায় দপ্তর বয়ন শিল্পকে সমবায়ের মাধ্যমে রক্ষা করার বি বিবেচনা করছে। এই বিভাগ তুলা উৎপাদকদের সমবায় সমিতি গঠনে উৎসাহী করার ভাবছে। অনুরূপভাবে, বীরভূম এবং মুর্শিদাবাদ জেলায় আখ চাষিদের সমবায় গ কথাও ভাবা হচ্ছে। অযোধ্যা পাহাড়ে চা উৎপাদকদের সমবায় সমিতি গঠনের বিষয় বিবেচনাধীন রয়েছে। ইতিমধ্যে সেপ্টেম্বর, ৯২ থেকে পশ্চিমবঙ্গ সমবায় ভূমি উন্নয়ন কর্তৃক চা পর্ষদ এবং বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ের কারিগরি দক্ষতায় পুরুলিয়া জে সিরকাবাদ অঞ্চলে পরিক্ষামূলকভাবে চা চায-এর কাজ শুরু করা হয়েছে।

(২) পাট প্রক্রিয়াকরণের কাজও সমবায় ক্ষেত্রে নেওয়া হচ্ছে। পরীক্ষামূলক প্র হিসেবে উত্তর ২৪ পরগনা এবং নদীয়াতে পাট উৎপাদকদের সমবায় সমিতি গঠনে উৎসা করা হবে। ভারত সরকারের বয়ন মন্ত্রককে উত্তর ২৪ পরগনা এবং নদীয়াতে দুটি আকারের জুট মিল স্থাপনের প্রস্তাব বিবেচনা করতে অনুরোধ করা হয়েছে।

(৩) রাজ্য সরকার মালদায় একটি আমজাত দ্রব্য প্রস্তুতকারি ইউনিট, দার্জিলিং একটি ফলজাত দ্রব্য প্রস্তুতকারি ইউনিট, মধু উৎপাদনকারী সমবায় এবং শহরাঞ্চল গ্রামীণ উভয় এলাকার দরিদ্র জনগণের আয় সংস্থানকারী অন্যান্য শ্রেণীর সমবায় সমি গঠনের বিষয়ে উৎসাহ দানেরও সিদ্ধান্ত নিয়েছেন।

(৪) রাজ্য সরকার, রাজ্যের মহিলা সমবায় সমিতিগুলির জন্য আরও প্রকল্প গ্র করার বিষয় বিবেচনা করছে। এর ফলে মহিলারা আরও সম্পদ সংগ্রহের মাধ্যমে স্ব নিযুক্তির পদ পাবেন এবং অর্থনৈতিক স্বাধীনতা ভোগ করতে পারবেন।

পরিশেষে আমি 'এন সি ডি সি' এবং 'ন্যাবার্ডে'র পক্ষ থেকে আরও বেশি সহযোগিতা চাইছি যাতে সমবায় ক্ষেত্রের আর্থিক চাহিদা পূরণ করা সম্ভব হয়। আমি 'ইফকো' এবং 'কৃভকো'-কেও নানা ধরনের সার সরবরাহ বৃদ্ধি করার জন্য অনুরোধ করছি। রাজ্যের শীর্ষস্থানিয় সমবায় সংগঠনগুলিকে ও প্রাথমিক সমিতিগুলিকে আরও বেশি করে সহায়তা করার আবেদন করছি যাতে রাজ্যের তৃণমূলে অবস্থিত সমিতিগুলি সমবায় আন্দোলনের পরিমাণগত এবং গুনগত পরিবর্তন আনয়নে সমর্থ হয়।

আমি এই সভাকে এটা জানাতে পেরে আনন্দিত যে সমবায় আন্দোলন গ্রামীণ, বিশেষত অর্থনৈতিকভাবে দুর্বলতর অংশের জনগনের জীবনধারা উন্নত করতে ক্রমশ গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করছে। আশা করা যায় যে সব স্তর থেকে সাহায্য এবং সহযোগিতা লাভ করে

বায় আন্দোলন গ্রামে বসবাসকারি অসংখ্য জনগণের আর্থিক অবস্থার উন্নতি ঘটাতে ন্যস্ত কা পালন করতে সমর্থ হবে।

**Mr. Speaker** : There are four cut motions on Demand No-57. All the Cut motions are in order.

**Shri. Subrata Mukherjee** :
**Shri. Saugata Roy** : Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re.1/-

**Shri. Subrata Mukherjee** : Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-

**শ্রী শৈলজাকুমার দাস** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, সমবায় দপ্তরের মন্ত্রী মহাশয় যে বরাদ্দের দাবি উত্থাপন করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের পক্ষ ে যে ছাঁটাই প্রস্তাবগুলো আনা হয়েছে তাকে সমর্থন করছি। এই সমবায় দপ্তরকে শষ করে সমবায় ভিত্তিক অর্থনীতির যে অবস্থা আজকে পশ্চিমবাংলায়, তাতে একে টা বিশেষ জায়গায় নিয়ে যাওয়া উচিত ছিল পরিবর্তিত আর্থ-সামাজিক প্রেক্ষাপটে। এই দ্দকে কিজন্য সমর্থন করতে পারছি না? আজকে মন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দের দাবি াপন করে যে বাজেট ভাষণ রেখেছেন ১৯৯৩-৯৪ সালের জন্য, তাঁর সেই বাজেট ষণের বইটি আমার হাতে আছে। তেমনি আমার হাতে ১৯৯২-৯৩ সালের বইটিও য়েছে। মন্ত্রী মহাশয় বিগত বছরে হতাশাব্যঞ্জক পরিস্থিতি দেখে এবারের বাজেট ভাষণটি ই সংক্ষিপ্ত করবার চেষ্টা করেছেন। গতবারের বইটি ১৯ পৃষ্ঠার ছিল। এবারের বইটি র্দ্ধেক, ৯ পৃষ্ঠায় নেমে এসেছে। এমনটি কেন হল? হওয়ার কারণ আছে। তিনি নিজেই ই ভাষণের মধ্যে দিয়ে এই কথা প্রমাণ করেছেন। তাঁর উপায় ছিল না, তিনি অসহায়। র ব্যয় বরাদ্দের পরিমাণ কত? আমরা দেখতে পাচ্ছি ১৯৯২-৯৩ সালের জন্য তাঁর প্তরের জন্য বরাদ্দ ছিল ৪৭ কোটি ৭৫ লক্ষ ৪১ হাজার টাকা। যেখানে জনসংখ্যা বাড়ছে, খানে পশ্চিমবাংলায় আরও সমবায় সমিতি দিনের পর দিন হচ্ছে, মানুষ সাধারণ ভাবে বায় সমিতি তৈরি করছে, সেখানে আমরা কিন্তু দেখতে পাচ্ছি ১৯৯৩-৯৪ সালের জন্য র বাজেট বরাদ্দ ধরা হয়েছে ৪৪ কোটি ২৭ লক্ষ ৪৮ হাজার টাকা।

[2-20—2-30 p.m.]

আপনার তো উপায় নেই, অর্থমন্ত্রী তো টাকা দেননা, টাকা না দিলে আপনি করবেন করে? অর্থমন্ত্রী টাকা দিতে তো কুণ্ঠা করছেন। মাননীয় সমবায় মন্ত্রী ইতিমধ্যেই ৯২-৯৩ সালের পশ্চিমবঙ্গের সমবায় আন্দোলনকে জোরদার করতে এবং এই আন্দোলনকে রো এগিয়ে নিয়ে যেতে এবং এর প্রসার এবং প্রচারের জন্য ১০ কোটি টাকা ধরেছেন। াজনা খাতে যে বরাদ্দ ছিল তাতে ১০ কোটি টাকা বরাদ্দ করা হয়েছিল কিন্তু পেয়েছেন ত? ওই খাতের টাকা কাট ছাট দিয়ে এক কোটি টাকারও নিচে অর্থাৎ কম পেয়েছেন।

এতে কি করে সমবায় আন্দোলন চলবে বলে আপনি আশা করেন? এই অল্প টাকা পশ্চিমবঙ্গের মানুষকে কিভাবে আকৃষ্ট করা যাবে? এইসব কারনেই এই বাজেটের বিরোধিতা করছি। মাননীয় সমবায় মন্ত্রী এই সমবায় আন্দোলনকে আরো জোরদার জন্য তাঁর পুস্তিকাতে নতুন পরিকল্পনার কথা ঘোষণা করেছেন। কিন্তু এই নতুন পরিক কথা তো ঘোষণা করলেন, কাজটা করবেন কি করে? অর্থ পাবেন কোথা থেকে? তা তো এই দপ্তরে দুর্নিতিতে পরিপূর্ণ এবং রাজনীতিতে নগ্ন দলবাজি এবং দলবাজির খবর কয়েকমাস ধরে বিভিন্ন খবরের কাগজে ফলাও করে বেরিয়েছে। আজকে এই মহা কলকাতার হাউসিং কোঅপরেটিভগুলোর অবস্থা কি— সেখানে মহারাষ্ট্র, গুজরাট রাজ্যগুলিতে আবাসনের সমস্যা সমাধানের জন্য তারা অনেক পরিকল্পনা নিয়েছেন এব রূপান্তরিত করতে পেরেছেন। সেখানে আপনারা এখানকার মানুষদের আবাসন দিতে পার না। আজকে হাউসিং কো-অপারেটিভের কি অবস্থা তা সেখানে তাদের দুর্নীতির একজিকিউটি অফিসারকে সরে যেতে হল। হাউসিং কো-অপারেটিভের যে আন্দোলন ত যে সিটু ইউনিয়ন আছে তারসঙ্গে অফিসারের দ্বন্দ লেগে যায় এবং শেষকালে মান মন্ত্রীর হস্তক্ষেপে ওই একজিকিউটিভ অফিসারকে সরিয়ে সিটুর দাবির কাছে মাথা করতে বাধ্য হয়েছেন। তা না হলে তাঁর গদি থাকত না। সেখানে একটা অফিসারকে বে করে বেতন বৃদ্ধির ব্যাপারে নয়, হাউসিং আন্দোলনকে জোরদার বা প্রচার বাড়ানোর জ নয়, শুধু তাঁর গদি রক্ষার জন্য ওই অফিসারকে সরিয়ে দেওয়া হল। সি.আর ভট্টাচার্য অন্য জায়গায় সরিয়ে দিতে বাধ্য হয়েছেন। এরফলে সিটুর নেতাদের জয় হল এবং আ দুর্নীতির অনুপ্রবেশ ঘটল। এই দুর্নীতি এমনভাবে ঢুকল যে এই হাউসিং কো অপারেটিভগুলোতে অচলাবস্থার সৃষ্টি হল। আসলে ওই একজিকিউটিভ অফিসার থাকে তো আরো বহু জিনিস ফাঁস হয়ে যেত তাই মাননীয় মন্ত্রী তাঁকে সরিয়ে দিলেন। এই ঘটনা ঘটল এর একটা জুডিশিয়াল এনকোয়ারী করা হোক এবং জুডিশিয়াল এনকোয়ারি সমস্ত রিপোর্ট হাউসে পেশ করা হোক। তারপরে শুধু হাউসিং কো-অপারেটিভ নয়, বেনফ্রেডে আজকে অবস্থাটা কি- আজকে বেনফ্রেডেও দুর্নীতি চলছে, সুতরাং এইতো হচ্ছে কো অপারেটিভের অবস্থা। আপনি বিশেষ করে পশ্চিমবাংলার সমবায় সমিতিগুলির কথা বলেছেন কোন সমবায় সমিতি, যে সমবায় সমিতিগুলিকে আপনি পুনরুজ্জিবিত করতে চান সেই সমবায় সমিতিগুলি? সংখ্যা কত ৬ হাজার ৬ শত, এই ৬ হাজার ৬ শত সমিতি যদিও আজকে সংখ্যায় অনেক বেড়েছে, ইতিমধ্যে বেড়েছে ৯২-৯৩ সালে যাদের সংখ্যা ছিল ৬ হাজার ৬ শত, এবারেও সেই ৬ হাজার ৬ শত সমবায় সমিতির কথা উল্লেখ করেছেন, তাদেরকে শক্তিশালী করার জন্য রিভাইটালাইজ স্কিম সেটা বছরে কয়টা করতে চান? আপনি বলেছেন অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ৬ হাজার ৬ শতর মধ্যে ৮৫০টিকে রিভাইটালাইজ করবেন তাহলে ক'টি পরিকল্পনা লাগবে? এই সমবায় সমিতিগুলিকে শক্তিশালী করার জন্য? তাদের পুনরুজ্জিবীত করে সমবায়ের মানুষের স্বার্থে, গরিব কৃষকের মানুষের স্বার্থে তাদেরকে হাতিয়াররূপে ব্যবহার করবেন, তাই আমার দাবি আজকে যদি আরো ব্যাঙ্ক ঋণদান সমিতিগুলি আর্থিক সাহায্যের হাত না বাড়ান তাহলে সমবায় আন্দোলন শেষ হয়ে যাবে। পশ্চিমবাংলার সমবায় [illegible] সমবায় আন্দোলন

হয়ে যাবে। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি কতগুলি পরিকল্পনার কথা বলেছেন কিন্তু
য় একটা জিনিস দেখলাম আমাদের মেদিনীপুর জেলায় ব্যাপকভাবে যে ২টি এলাকায়
র কাঠি উৎপাদন হয়, সেই মাদুর শিল্প বিশেষ করে সবং, রামনগর প্রভৃতি জায়গার
দ্ধে এই বাজেট বক্তৃতায় কিছু বলা নেই। আমি আশা করব আপনি অন্ততঃ জবাবী
ণে এই মাদুর শিল্পর কথা মনে রেখে, মাদুর শিল্পের সঙ্গে জড়িত মানুষদের জন্য
নি অন্ততপক্ষে তাদের জন্য ব্যবস্থা গ্রহণ করবেন। আপনি জানেন মাননীয় অধ্যক্ষ
...য়, মাননীয় মন্ত্রী মহাশয় গত বাজেট বক্তৃতায় তিনি স্বীকার করেছিলেন যে পশ্চিম-
ংলায় যে বিভিন্ন ব্যাঙ্ক ঋণ দান সমিতি আছে, সেই ঋণ দান সমিতির যারা কর্মচারী
াছে, যারা কাজ করে তারা খুব স্বল্প মাইনে পায়। অথচ তার ম্যানেজার বলেন, সেই
ানেজারের সাথে চতুর্থ শ্রেনীর কর্মচারী যারা তারা নামমাত্র মাইনে নিয়ে কাজ করেন,
দের ব্যাপারে আপনি ঘোষণা করেছিলেন, অঙ্গিকার করেছিলেন, এই বিধানসভায় দাঁড়িয়ে
জেট বক্তৃতায় বলেছিলেন সামনের আর্থিক বছর পে কমিশনে যে কথা ঘোষণা করা
য়েছে তার ৪০ ভাগ টাকা দেওয়া হবে। কিন্তু আজও সেই টাকা দেওয়া হয়নি। যদিও
পনি আবার বলেছেন আগামী আর্থিক বছরে তাদেরকে ঐ ৪০ ভাগ টাকা সরকার থেকে
ওয়া হবে, আমি মনে করি আপনার এই বাজেট বক্তৃতায় মানুষ ধোঁকা খেয়েছে, সরকারি
র্মচারী তারা বঞ্চিত হয়েছে। আগামি আর্থিক বছরে তাদের জন্য এই ব্যবস্থা আপনি
রবেন এটা অন্ততঃপক্ষে আমি আশা করছি। যেখানে আপনি বারে বারে বলছেন যে
বায়কে সরকারের নিয়ন্ত্রণমুক্ত করতে চাই, সরকারি নিয়ন্ত্রণ বাঁধন থেকে আলগা করে
ত চাই, সেক্ষেত্রে বলব এই সমবায় সমিতিগুলিতে আগে কি ব্যবস্থা ছিল, সেখানে
কারের যে নমিনি মনোনীত করা হত সমিতিতে, সেখানে আজকে কি হয়েছে, এলাকার
...য়করা, সমস্ত বিধায়করা মনে করেন তাদের নাম সুপারিশ করতে এ.আর.সি.এস.-র
মাধ্যমে তাদেরকে মনোনীত করা হত কিন্তু এই ক্ষমতা আপনি কেড়ে নিয়েছেন, অনেক
সমিতিতে দেখা যাচ্ছে যে সমিতির মানুষ নয়, সে সমবায় সমিতির সঙ্গে যুক্ত ছিল না।

[2-30—2-40 p.m.]

আমার দাবি— আগের যে ব্যবস্থা ছিল বিধায়করা তাদের এ.আর.সি.এসের মাধ্যমে
যে সুপারিশ করে পাঠাবে সমবায় সমিতিগুলিতে তারা মনোনীত হয়ে কাজ করার সুযোগ
পাবেন। ২৭(৯) ধারায় বলা হয়েছে একটা সমবায় প্রতিষ্ঠানে একটা অফিস বিয়ারার, যদি
সে চেয়ারম্যান হয়, সেক্রেটারি হয় দুটো টার্মের জন্য অফিস বিয়ারারের পদ পায় তাহলে
একটা পদের জন্য তাকে অবসর গ্রহণ করতে হবে। দুটো টার্মের জন্য অফিস বিয়ারার
হলে কেন তাকে একটা টার্মের জন্য অবসর গ্রহণ করতে হবে। এই সুযোগটা তাদের
ফিরিয়ে দিতে হবে, এই দাবি আপনার কাছে আমি রাখছি। আপনি জানেন এটা নিশ্চয়
সমস্যা। মেদিনীপুর জেলার আরেকটা সমস্যার কথা আমি বলছি। আপনি জানেন সারা
ভারতবর্ষের মধ্যে মেদিনীপুর হচ্ছে বৃহত্তম জেলা। এখানে তিনটে কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ক
কাজ করছে। এই তিনটে সমবায় ব্যাঙ্ক এমন যে একটা এরিয়ার মধ্যে এরা কাজ করে

থাকে। এদের কোন এরিয়া ভাগ নেই। মেদিনীপুর জেলার কাঁথি মহকুমাতে বলাগড়িয়া, মুগবেড়িয়া, বিদ্যাসাগর এই তিনটি কেন্দ্রে সমবায় ব্যাঙ্ক কাজ করে থাকে। আমরা বলেছি কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কের অধীনে এনে এলাকাগুলোকে ভাগ করার জন্য। যাতে কৃষক, সাধারণ মানুষদের ঋণ পাওয়ার ক্ষেত্রে এবং ঋণ দেওয়ার ক্ষেত্রে সুবিধা হতে পারে। এই দাবি আমি করছি। সাথে সাথে আপনারা জানেন আজকে দুই প্রকারের লোন পশ্চিমবাংলাতে দেওয়া হয়। সমবায় যে ঋণ দেওয়া হয় তার একটা হচ্ছে এস.টি লোন এবং আরেকটা হচ্ছে এল.টি লোন। এই এল.টি লোনটা দেওয়ার অধিকার শুধু আরবান ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাঙ্কের। কৃষি ঋণ দেওয়ার ক্ষমতা আজকে তাদের নেই। যদি সেটা না করতে পারেন তাহলে হবে না। আরবান ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাঙ্কগুলোর উপর নির্ভর করে সমবায় আন্দোলনের মধ্যে দিয়ে, সমবায় ঋণের মধ্যে দিয়ে স্বল্প মধ্যবিত্ত মানুষের, কৃষকের যাতে উপকার করা যায় তার চেষ্টা আপনি করবেন। বর্গাদার, চাষী, এদের যে সাহায্য করতে চাই সেই সাহায্য করা যাচ্ছে না। তাই আমার দাবি হচ্ছে, এই ব্যবস্থাটা আপনি করুন যার মধ্যে দিয়ে প্রাইমারি সোসাইটিগুলির মাধ্যমেও এই লোন দেবার ব্যবস্থা করা যেতে পারে। তারপর পাকেসর যে সাধারণ সভা যেটা হয় সেখানে আপনার নিয়ম অনুযায়ী নিয়ম হচ্ছে রুলসের মধ্যে যে এক নং এজেন্ডা থাকবে নির্বাচনের ব্যাপারে। এ ক্ষেত্রে আমাদের অভিজ্ঞতায় দেখছি যে এখানে এক নং এজেন্ডাতে নির্বাচনের ব্যবস্থা থাকার জন্য সেখানে যেই নির্বাচন শেষ হয়ে গেল সঙ্গে সঙ্গে সাধারণ সভাও শেষ হয়ে যায়। কাজেই আমি বলব, এখানে রুলসের পরিবর্তন করা দরকার। কারণ এর ফলে প্রাইমারি সোসাইটির মেম্বাররা তাদের ভবিষ্যতের কর্মপন্থা বা কার্যাবলির ব্যাপারে অংশ গ্রহণ করতে পারেন না। তারপর যে সমস্ত রেঞ্জ আছে—আমাদের মেদিনীপুর জেলাতে তিনটি রেঞ্জ আছে, অন্যান্য জেলাতে একটি করে রেঞ্জ আছে সেখানে প্রাথমিক সমবায় সমিতিগুলি যাতে শুধু ঋণ দেওয়া এবং তা আদায় করার মধ্যে সীমাবদ্ধ না থাকে সেটা দেখা দরকার। সেখানে বিভিন্ন স্কিমের মাধ্যমে এগুলিকে বহুমুখী করার চেষ্টা করা হচ্ছে। তারমধ্যে সেখানে যদি আপনি রেঞ্জ ভিত্তিক হোলসেল কনজিউমার না করেন তাহলে ঐ ঋণ দেওয়া এবং নেওয়ার বাইরে তাদের আর কিছু কাজ থাকবে না। সেইজন্য আমি বলব, রেঞ্জ ভিত্তিক একটা করে হোলসেল কনজিউমার করতে হবে। তারপর ঐ ঋণ মকুবের ধাক্কার ব্যাপারে আমি আসছি। ভারতবর্ষের এক সময়কার উপপ্রধানমন্ত্রী শ্রী দেবীলাল হঠাৎ একদিন ঘোষণা করলেন যে সমস্ত কৃষিঋণ মকুব করা হবে। সম্প্রতি আপনার সমবায় দপ্তর থেকে একথা বলা হয়েছে যে শুধু ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাঙ্কগুলি পশ্চিমবাংলায় কেবল কৃষকদের এল.টি.লোন দেবে না, হাউসিং লোনও দিতে পারবে। কিন্তু যে সমস্ত ব্যাঙ্কগুলি অদ্যাবধি লোন দিল এবং তার বেশিরভাগ ৬০ পারসেন্ট টাকা আদায় করে বরাবর একটা নজির সৃষ্টি করে গিয়েছে তারা আজকে উপেক্ষিত হচ্ছে। কি ভাবে? তারা এই ঋণ মকুবের ধাক্কায় ঋণ আদায়ের রেট থেকে নেমে গিয়েছে। বিভিন্ন জেলাতে আমরা দেখছি এই ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাঙ্কগুলি দাদন দিয়ে সেই ঋণ আদায় করতে পারে নি। আমাদের মেদিনীপুর জেলার কন্টাই, তমলুক ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাঙ্ক যারা শতকরা ৭০/৮০ ভাগ লোন আদায় করে এসেছে তারা আজকে এই ঘর তৈরি করার জন্য যে ঋণ সেটা ৬০

সেন্ট আদায় হচ্ছে না বলে দিচ্ছেন না। এ ব্যাপারটা দেখার জন্য আমি অনুরোধ নাচ্ছি।

[2-40—2-50 p.m.]

এবং আপনার গত বারের বাজেটের মধ্যে আমি একটা জিনিস দেখলাম, সেটা ছিল যে পশ্চিমবাংলায় আর্বান কোঅপারেটিভ ব্যাঙ্কের যে একটা বিশেষ ভূমিকা পালন করে ক সেই কথা স্বীকার করলেন এবং স্বীকার করে কিছু বক্তব্য রেখেছিলেন এবং বলেছিলেন র কিছু উন্নয়ন ঘটানো যায় কি না, তার সমস্যাগুলো বোঝবার চেষ্টা করেছিলেন, তার স্যাগুলো দুরীকরণের জন্য কিছু অর্থ ও বিভিন্নভাবে সাহায্য করবার চেষ্টা করেছিলেন ং এক লক্ষ টাকা আরবান কো অপারেটিভ ব্যাঙ্কগুলোর ডেভেলপমেন্টের জন্য রেখেছিলেন। ন্তু এবারে বাজেটের মধ্যে এই ব্যাঙ্কগুলো সম্পর্কে আপনি একটি কথাও বলেননি। অথচ ই ব্যাঙ্কের ব্যাপারে অর্থমন্ত্রী কিছুক্ষণ আগে ছিলেন তিনি থাকলে তাঁকে শোনাতাম গতবারে নি বাজেটের সময় ঘোষণা করেছিলেন যে কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রণাধীন রাষ্ট্রায়ত্ত ঙ্কগুলো পশ্চিমবাংলার মানুষের প্রতি সুবিচার করছে না। সেইজন্য সমবায় প্রতিষ্ঠান, লোকে ব্যাঙ্কে রূপান্তরিত করা হবে। গতবার বাজেট বক্তৃতায় এই কথা তিনি বলেছিলেন। ন্তু এই সমবায় ব্যাঙ্ক সরকারি সাহায্য না নিয়ে এই আর্বানাইজ্‌ড ব্যাঙ্কগুলো পশ্চিম-ংলায় যে বিভিন্ন প্রায়রিটি সেক্‌টার রয়েছে তাদের বিভিন্ন ভাবে দাদন দিয়ে আসছে এবং খানে জীবন এবং জিবীকার প্রশ্নে একটা ভূমিকা পালন করে আসছে। মন্ত্রী মহাশয় সেই র আরবানাইজ্‌ড ব্যাঙ্কের ব্যাপারে একটা কথাও বলেন নি। আপনি জানেন আজকে, আমি র্ছি ঐ জায়গায় যুক্ত রয়েছি বলে নয়, আজকে পশ্চিমবাংলায় এমন ব্যাঙ্ক আছে শুধু শ্চিমবাংলার মফস্বলে এক নং ব্যাঙ্ক নয়, সমগ্র পূর্বাঞ্চলে শীর্ষ স্থানীয় ব্যাঙ্ক কনটাই ারবান কো অপারেটিভ ব্যাঙ্ক যার আমানত ৩৮ কোটি টাকা এবং ৩০ কোটি টাকা দাদন য়েছে এবং বিভিন্ন প্রায়রিটি সেক্‌টারে দাদন দিয়ে আসছে। মন্ত্রী মহাশয় আপনার সদিচ্ছা াছে সমবায় আন্দোলনকে পশ্চিমবাংলায় ব্যাপক ভাবে ছড়িয়ে দেবার এবং সেই আর্থ-ামাজিক কাঠামোতে সমবায় আন্দোলনের প্রেক্ষাপটে দাঁড়িয়ে সমবায় আন্দোলনকে হাতিয়ার রেছেন। কিন্তু পারবেন কি করে, আপনার বাজেট বইতে যা দেখলাম, যেখানে ৯২-৯৩ ালে বাজেট বরাদ্দ যা ছিল সেখানে ৯৩-৯৪ সালে বাজেট বরাদ্দ কমিয়ে দেওয়া হয়েছে। ০ কোটি টাকা ছিল ৯২-৯৩ সালে, সেখানে আপনারা এক কোটি টাকাও পাননি। সেই ার্থিক দৈন্য দশার ছায়া প্রতিফলিত হচ্ছে এই বাজেট বক্তৃতায় এবং হাউজিং কো অপারেটিভ, বনফেডে যে জিনিস চলছে, এই ব্যাপারে স্পষ্ট ভাবে জবাব দেবেন। সুতরাং এই বাজেটের বরোধিতা করে আমাদের কাট মোশানের সমর্থনে বক্তব্য রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পান্নালাল মাঝি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের সমবায় দপ্তরের মন্ত্রী যে াজেট পেশ করেছেন, তাকে সমর্থন করে দু-একটি কথা বলতে চাই বিরোধী দলের যে দু'জন সদস্য এক সময়ে সমবায় মন্ত্রী ছিলেন, এতদিন তাঁরাই তাঁদের দলের পক্ষে এখানে সমবায় সম্বন্ধে বক্তব্য রাখতেন। আজ দেখছি তাঁরা পিছু হটেছেন এবং একজন জুনিয়র

কুস্তিগিরকে পাঠিয়েছেন সমবায় আন্দোলন সম্পর্কে আজে-বাজে কথা বলে মানুষকে বি করার জন্য। স্যার, ওঁরা কোনও কিছুতেই ভাল দেখতে পান না। অথচ ওঁরাই গ্র কৃষকদের জন্য এক সর্বনাশা ব্যবস্থা সৃষ্টি করে তার মধ্যে গরিব কৃষকদের ফেলে গেছিলেন। তা হচ্ছে মহাজনি ব্যবস্থা। এমন কি সমবায় ব্যবস্থা এবং অন্যান্য ব্যবস্থার না ওঁরা মহাজনি ব্যবস্থা অব্যাহত গতিতে চালিয়ে গেছেন। আমাদের বিরোধী বন্ধুরা গ্রাম মহাজনি ব্যবস্থা সংঘটিত করে, তাকে নেতৃত্ব দিয়ে অন্যান্য সমস্ত ব্যবস্থাকে দুর্বল দিয়েছিলেন। অথচ আমরা জানি সমবায়ের মধ্যে দিয়ে সর্বস্তরের সাধারণ মানুষের থাকার সুযোগ রয়েছে। উন্নয়নমূলক কাজের সুযোগ রয়েছে সমবায় আন্দোলনের প্রসা মধ্যে। কিন্তু আমরা জানি এসব কথা এখানে বসে বিরোধী দলের বন্ধুদের একটু হবে। কারণ ওঁদের অতীতে মহাজনি কারবারের মধ্যে দিয়ে, কালোবাজারির মধ্যে দিয়ে মুনাফা হ'ত সে মুনাফার সুযোগ থেকে আজ ওঁরা বঞ্চিত হচ্ছেন। সেই সুযোগ পা না বলেই ওঁদের আমাদের ওপর গোসা হচ্ছে। স্যার, কয়েকটা দৃষ্টান্ত দিলেই অবস্থাটা বুঝতে পারবেন। আমাকে বেশি দূর যেতে হবে না, আমাদের স্টেট কো-অপারে ব্যাঙ্ক, সেটা আমাদের রাজ্যে সমবায় ঋণদানের ক্ষেত্রে শীর্ষ স্থানে এবং সমবায় আন্দো তার ভূমিকা অত্যন্ত গুরুত্বপূর্ণ। এই স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ককে নিয়ে ওঁরা কি করেছিলে নানা রকম দুর্নীতি, অপকর্ম, নানা রকম গোলমাল সেখানে সৃষ্টি করে গেছিলেন। পর্যন্ত সেটা একটা ঠুঁটো জগন্নাথে পরিণত করেছিলেন। মামলা করে, অ্যাডমিনিস্ট্রে বসিয়ে এক যুগ কাটিয়ে দিয়েছিলেন। পরবর্তিকালে আমরা সেই সমবায় ব্যাঙ্ককে নির্বাচনে মাধ্যমে কমিটি তৈরি করি সুষ্ঠু পরিচালন ব্যবস্থার মধ্যে নিয়ে এসেছি। যাঁরা সেখা নির্বাচিত হয়ে এসেছেন তাঁরা বামফ্রন্ট সরকারের সাহায্যে সেই ব্যাঙ্কে এমন একটা জায়গ উন্নীত করেছেন যা ওঁরা কল্পনাও করতে পারেন না। গোটা ভারতবর্ষের সমবায় আন্দোলনে ক্ষেত্রে সেই ব্যাঙ্ক আজকে একটা দৃষ্টান্ত। অতীতে যে ব্যাঙ্ক কোটি কোটি টাকা লোকসা দিত, তৎকালীন ডাইরেকটররা প্রতি মাসে টি.এ.ডি.এ. বাবদ লক্ষ টাকা খরচ করত সেখা আজকে সেসব বন্ধ হয়েছে, লোকসান বন্ধ হয়েছে এবং যোগ্য ও সঠিক পরিচালনার মধ্যে দিয়ে বিরাট দৃষ্টান্তমূলক অ্যামাউন্ট, ৭ কোটি টাকার বেশি মুনাফা অর্জন করেছে। ডিভিডেন দিচ্ছে, এমপ্লয়িদের পুরস্কৃত করছে। অতীতে আমাদের বিরোধী দলের যে সমস্ত লোকের সেখানে ডাইরেক্টর ছিলেন তাঁদেরও সম্মান জানাচ্ছে, সম্বর্ধনা দিচ্ছে। এই হচ্ছে বামফ্রন্ট সরকারের আমলে স্টেট সমবায় ব্যাঙ্কের ভূমিকা। এরপরও কি ওঁরা বলবেন যে বামফ্রন্ট সরকারের আমলে সমবায় আন্দোলনের কিছু হচ্ছে না? আমরা দেখেছি ওঁরা সমবায়কে সামনে রেখে পিছন দিয়ে সমস্ত টাকা আত্মসাৎ করতেন। ওঁদের সময়ে সাধারণ মানুষদের সমবায় সমিতির সদস্য হবার সুযোগ ছিল না। আজকে সদস্যপদ সর্বজনীন করা হয়েছে। গরিব কৃষক, ক্ষেতমজুর, বর্গাদারদের হাতে সব সময় টাকা থাকে না, তারা শেয়ার কিনতে পারে না, সমবায়ের মেম্বার হ'তে পারেননা। তবুও তাঁরা আজকে বিভিন্ন সমবায় সমিতির সদস্য হচ্ছেন। অতীতে ঐ সমস্ত মানুষদের সমবায় সমিতির মেম্বার হবার প্রশ্নই উঠত না। কারণ সমবায় সমিতি গুলোকে সে সময়ে মুষ্টিমেয় মানুষ গোষ্ঠিবদ্ধ করে পারিবারিক সমবায় সমিতিতে পরিণত করে রেখেছিল।

[2-50—3-00 p.m.]

মবায়ের যাঁরা নেতৃত্ব দিতেন তাঁরা পারিবারিক সংগঠনে পরিণত করেছিলেন। কিন্তু সরকারের আমলে সেটার পরিবর্তন হয়েছে। আজকে সকলে সমবায় সমিতির চ্ছেন। সমিতিতে যে অর্থনীতির ব্যবস্থা আছে, যে সুযোগ আছে তা তারা কাজে চান এবং নিজেদের বাঁচাবার ক্ষেত্রে সুযোগ পেতে চান। তাই সদস্য হবার জন্য আগ্রহ দেখা যাচ্ছে। বামফ্রন্ট সরকার সেইভাবে লক্ষ্য রেখে তাদের মেম্বার হবার শেয়ার মানি যোগান দিচ্ছে। বর্গাদার চাষী এবং পাট্টা হোল্ডার তাদেরকে মেম্বার জন্য ৫০ টাকা শেয়ার বাবদ দেওয়া হচ্ছে এবং তারা সমিতির মেম্বার হচ্ছে। তারা বায় সমিতি থেকে ঋণ নিচ্ছেন এবং ছোট-ছোট শিল্পীরাও ঋণ নিচ্ছেন। এর মধ্য রা তাদের জীবিকা নির্বাহের পথ দেখে নিচ্ছেন এবং এইভাবে তারা জীবিকা নির্বাহ বঁচে আছে। কিন্তু কংগ্রেসি আমলে তো অনেক বেশি সুযোগ ছিল। তারা এইদিকটা চিন্তা করেনি। অর্থনৈতিক সঙ্কট আজকে ভারতবর্ষে যা সৃষ্টি হয়েছে ওদের আমলে তটা ছিল না। অনেক সুযোগ ছিল যদি ওরা সৎ উদ্দেশ্য নিয়ে, দায়িত্ব বোধ নিয়ে জন্য কাজ করতেন তাহলে ভারতবর্ষের চেহারা পাল্টে যেত, গ্রামের চেহারা অন্য য়ে যেত। তাহলে আমাদের এত কষ্ট স্বীকার করতে হতো না, এতে আরো বাড়িয়ে যেতে পারতাম। তাই বলছি, বড় বড় কথা বলে কিছু হবে না, কাজ করে দেখিয়ে য়, জনকল্যাণমূলক কাজ করতে হয়। তাই বলছি, সেই সমস্ত কাজ ওরা করেনি। বামফ্রন্টসরকারের সাহায্য নিয়ে সমবায় সমিতিগুলির উন্নতি করে যাওয়া হচ্ছে। ন সদস্য গতবারে ৫৮ হাজার হয়েছে এবং সব মিলিয়ে এটা এখন ১২ লক্ষের মতন পর্যন্ত সদস্য হয়েছে। সামনের বছর আরো এইভাবে শেয়ার ৫০ টাকা করে দিয়ে হবার জন্য বরাদ্দ করা হয়েছে। সামনের বছর আরো ২ হাজার সর্বজনীন সদস্য সুযোগ পাবেন। কিন্তু আপনারা কোনওদিনও তা করেননি। শুধু তাই নয়, কৃষি ঋণ যটা দেওয়া হয়েছে সেটা সর্বকালের মধ্যে সর্বাধিক ঋণ দেওয়া হয়েছে। মাননীয় ক্ষ মহাশয়, ১৯৯৩ সালের জানুয়ারি পর্যন্ত ১০০ কোটি টাকা ঋণ দান করা হয়েছে। র্বকালের মধ্যে সর্বাধিক। এই খোঁজ-খবর কংগ্রেসিরা কি রাখেন? অবশ্য রাখবেই বা করে? ওখানে গেলে তো আর মধু লুটতে পারবে না। জনকল্যাণমূলক কাজ যে সেটা আজকে মানুষ জানতে পেরেছে এবং তারা তা কাজে লাগাচ্ছে। শুধু তাই নয়, ধ্যে ৫০ কোটি টাকা বকেয়া ঋণ আগে যা ছিল তা আদায় হয়েছে। বকেয়া ছিল বেশি। গতবারে যে আদায়ের হার ছিল ২৩ পারসেন্ট এখন সেই আদায়ের হার ২৮ পারসেন্ট। এটা নিঃসন্দেহে একটা উল্লেখযোগ্য দিক। বিরোধীদলের বন্ধুরা যাঁরা কের সিটে বসেন তাঁরা কিন্তু ঋণ আদায়ের ক্ষেত্রে কোনও উৎসাহ দেখাতেন না। যে গরিব মানুষরা ঋণ নেয় তাঁরা যাতে ফেরৎ না দেয় তারজন্য ডিসকারেজ করেন। আজ মানুষ সমবায় সমিতিগুলিকে বাঁচিয়ে রাখার জন্য সাহায্যকারি শক্তিশালী সংগঠন র তাঁরা বুঝেছেন, তাই তাঁরা ঋণ পরিশোধ করছেন এবং এই ঋণ পরিশোধের সনটেজ বাড়ছে এবং দাদনও বাড়ছে। কুম্ভীরাশ্রু ঝরিয়ে গেলেন, এই রকম দেখা যায়

না, অবশ্য এটা ঠিকই কুম্ভীরাশ্রু ছাড়া সত্যিকার দরদ, সত্যিকার ব্যথা, মানুষের অস্
বন্ধ করবার ক্ষমতা আপনাদের নেই। থাকলে আজকে ওখানে যেতেন না। বামফ্রন্ট সরক
প্রথম, সমবায়ের প্রাথমিক সমিতির কর্মচারিদের পে-স্কেল তৈরি করার সম্পর্কে ১৯৮২
সালে চিন্তা করেছিলেন। সেই কমিটি যখন পে-স্কেল নিয়ে আলোচনা করেন তখন অন
রাজ্যে কি আছে, না আছে দেখবার জন্য বিভিন্ন রাজ্যে যান। আমি অত্যন্ত বিনয়ের স
বলছি আমিও সেই কমিটির সদস্য ছিলাম এবং মাননীয় নির্মল বোস মহাশয়ও স
ছিলেন। আমরা গিয়ে দেখেছিলাম কোনও রাজ্যে ব্যবস্থা নেই। আজকে বলা হয় আমা
এ রাজ্যে সমবায় আন্দোলন দুর্বল অন্যান্য রাজ্যে বেশ ভাল অবস্থা। যারা নিজে
জিনিসের মূল্যায়ন না করে অন্য জায়গায় জিনিসের প্রতি নজর দেন তাঁরা আর
বুঝবেন। অন্য কোনও রাজ্যে পে-স্কেল নেই, সেখানে কিছুই নেই। সেখানকার অ
আরও খারাপ। কর্মচারিদের ক্ষেত্রে তখন কমন ক্যাডার হয়েছিল কেন্দ্রীয় সরকার প্র
দিয়েছিলেন যাঁরা ম্যানেজার, প্রাইমারি সোসাইটির পক্ষে ম্যানেজার থাকবেন তাঁদের এ
পে-স্কেল দেবার জন্য। কমন ক্রেডিট সোসাইটি করেছিলেন যেটা ৫০ পারসেন্ট কেন্দ্
সরকার বহন করবেন আর রাজ্য সরকার ৫০ পারসেন্ট বহন করবেন। কেন্দ্রীয় সরক
শেষ পর্যন্ত পিছু হটে চলে গেলেন রাজ্যসরকার তাঁর যে প্রতিশ্রুতি ছিল তার থে
বিন্দুমাত্র সরে যান নি, তাই তাঁর এই অবস্থা। শুধু এ ক্ষেত্রে নয়, এই রকম অনেক ক্ষে
কেন্দ্রীয় সরকার পিছিয়ে গেছেন। সুদ ছাড় দেবার কথা যেটা ছিল, গরিব কৃষকদের জ
তার জন্য কিছু রেমিশন দেবেন শেষ পর্যন্ত কেন্দ্রীয় সরকার তাও প্রত্যাহার করেন। গরি
কৃষক, বর্গাদার, পাট্টা হোল্ডার ঋন নেবে, তার সুদের একটা অংশ ছাড় দেবে। কেন্দ্
সরকার প্রতিশ্রুতি ভঙ্গ করলেন বামফ্রন্ট সরকার গরিব খেটে খাওয়া মানুষকে বাঁচানে
জন্য শোষকদের বিরুদ্ধে দাঁড়িয়েছিলেন। এখানে সুদের ছাড়ের কথা বলা হয়েছে তা ওঁদে
আমলে কখনও হয় নি। কাজেই এসব ওঁদের নজরে পড়ছে না। এটা সম্পূর্ণ অবাস্তব ক
যে কর্মচারিদের পে-স্কেল আপনারা জানেন এখানে এসব বলে কোনও লাভ নেই মাননী
সমবায় মন্ত্রী কিছুদিন আগে রেডিও, টি.ভি., ঐসব জায়গায় একই কথা বলেছিলেন। সমবা
সমিতির ৪০ পারসেন্ট এবং গভর্নমেন্ট ৬০ পারসেন্ট সমবায়কে সংগ্রহ করতে হবে। তাদে
গ্রস প্রফিট, প্রস্তাব ছিল সরকার তাদের জন্য স্কেল দিচ্ছে, ম্যানেজার সাবসিডি দিচ্ছে আর
অনেক কিছু দিচ্ছে এটাকে লোভনীয় করতে হবে তার ব্যবস্থা ছিল না। সমবায় আন্দোলনে
ধনতান্ত্রিক অর্থনৈতিক ব্যবস্থা মানুষের বেঁচে থাকার জন্য সমবায় আন্দোলন ছাড়া আ
কোনও পথ নেই। তাই একে আরও শক্তিশালী করার দরকার। কর্মচারিদের সাহায্যে
ব্যাপারে একটা প্রস্তাব ছিল সেখানে ৬০ পারসেন্ট সমবায় দেবে এবং বাকি ৪০ পারসেন্
সরকার দেবে।

সেটা কার্যকর হয়েছে এর থেকে আনন্দের কথা আর কি হতে পারে? এরজন্য
সরকারকে ধন্যবাদ দেওয়া উচিত। এরজন্য আমি সমস্ত সমবায় আন্দোলনের পক্ষ থেকে
ধন্যবাদ জানাচ্ছি যে, সরকার এইরকম একটা গুরুত্বপূর্ণ দায়িত্ব গ্রহণ করেছেন। এরফলে
সমস্ত সমবায় আন্দোলন শক্তিশালী হবে এবং গরিব মানুষের স্বার্থে কাজটা সঠিকভাবে

য়িত হবে। আজকে এটাই সবচেয়ে বড় কথা।

[3-00—3-10 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আর একটি ঘটনার কথা এখানে তুলে ধরতে । সমবায় সমিতির সদস্যদের প্রাথমিক কৃষি ঋণদান সমিতি থেকে ঋণদানের স্বার্থে গুলিকে শক্তিশালী করবার জন্য সপ্তম পরিকল্পনাকালে কেন্দ্রীয় সরকার একটা টাস্কফোর্স করে কাজ শুরু করেছিলেন এবং ৬,৬০০-র মধ্যে ২০০০ টি প্রাথমিক সমবায় সমিতি নির্বাচিত করা হয়েছিল। কিন্তু পরে কেন্দ্রীয় সরকার ঐ প্রকল্পে আর্থিক দায় বহন ত অস্বীকৃত হন। যেখানে কেন্দ্রীয় সরকার সমবায়ের প্রতি এইরকম ব্যবহার করছেন খন এখানে বিরোধী দলের সদস্যরা সমবায় সমবায় বলে চিৎকার করছেন! কেন্দ্রীয় কার টাস্কফোর্স গঠন করেছিলেন একে শক্তিশালী করবার জন্য, কিন্তু পরবর্তীকালে খান থেকে তারা সরে দাঁড়ালেন। কিন্তু বামফ্রন্ট সরকার জনসাধারণের কাছে দায়বদ্ধ। টে খাওয়া গরিব মানুষের স্বার্থ দেখাই হচ্ছে বামফ্রন্ট সরকারের কাজ। সেজন্য তাঁরা রে যেতে পারেন না। এবং তারই জন্য বামফ্রন্ট সরকার বারবার নির্বাচিত হয়ে ক্ষমতায় সছেন। এই প্রকল্প চালান খুবই কঠিন, খুবই ব্যয়সাধ্য। তবুও সীমিত আর্থিক ক্ষমতা য়েও এই সরকার এইরকম স্কিম গ্রহণ, করে চলেছেন। ইতিমধ্যে ৪২২টি সমিতিকে এই কল্পের আওতায় আনা হয়েছে এবং প্রতি বছরই এর সংখ্যা বাড়বে। ধীরে ধীরে অন্য মিতিগুলিকেও এর আওতায় আনা হবে। তবে এটা বলা দরকার, কেন্দ্রীয় সরকার যদি ই ব্যাপারে সাহায্য করতেন তাহলে সমবায় আন্দোলন আরও শক্তিশালী হত এবং উপকার জনসাধারণের দারিদ্র দূরীকরণের ক্ষেত্রে। ন্যাবার্ডের বিরোধিতা সত্ত্বেও রাজ্য সরকার বায় ঋণ পরিশোধের ক্ষেত্রে ২ কোটি ৭৫ লক্ষ টাকা ছেড়ে দিয়েছেন, সুদ ছাড় দিয়েছেন। ট্রাক্টরদের নাম পরিবর্তন হয়েছে এখন। ওরা দীর্ঘমেয়াদি ঋণ দিয়ে থাকেন ট্রাক্টর, ওয়ার টিলার কেনার জন্য। ইতিমধ্যে তারা কিছু ঋণ দানও করেছেন। এটা অভিনন্দনযোগ্য। পনারা জানেন যে অন্যান্য যেসমস্ত ঋণদান ব্যবস্থা আছে সেখান থেকে ঋণ নেওয়া মের মানুষের সাধ্য ছিলনা। সে জন্য এই ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাঙ্ক চালু করার পরিকল্পনা ওয়া হয়েছে। সেজন্য আমরা গ্রামের মানুষের পক্ষ থেকে ধন্যবাদ জানাচ্ছি এবং এটা ত ব্যাপক ভাবে হয়, এই সুযোগ যাতে সাধারন মানুষ পায়, সেটা সুনিশ্চিত করে রবেন, এই অনুরোধ জানাচ্ছি। আর একটা কথা আমি এখানে বলব। সত্যি কথা বলতে লে একথা বলতে হবে যে আজকে পশ্চিমবাংলায় সমবায় আন্দোলন রাহুমুক্ত হয়েছে। টা নাহলেও আজকে বেশির ভাগ মানুষ সমবায় জিনিসটা কি সেটা তারা বুঝেছে। আগে া সমবায় কথাটা শুনেছে, কিন্তু তাকে কোনওদিন ধরতে পারেনি, জানতে পারেনি। তারা বায়ের কাছে যেতে পারতো না। সমবায় বলতে আগে মানুষ বুঝত যে এটা গোষ্ঠির কেদের মধ্যে, পরিবারের মধ্যে সীমাবদ্ধ। আজকে সমবায় চারিদিকে ছড়িয়ে পড়েছে। কে মানুষ তাকে নিজের প্রতিষ্ঠান বলে মনে করে এবং সেজন্য লোক এগিয়ে আসছে। ই এক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের ভূমিকা কি সে সম্পর্কে আপনি রিপোর্ট দিয়েছেন।

আপনারা জানেন যে কেন্দ্রীয় সরকারের বর্তমান যে বাজেট সেটা ধনিক শ্রেণীর স্বার্থ র করার বাজেট। তারা বিলাসী দ্রব্যের উপরে ট্যাক্স ছাড় দিয়েছেন এবং অপর দিকে গ মানুষ যে সব জিনিস ব্যবহার করেন সেই সব জিনিসের উপরে ট্যাক্স বাড়িয়েছেন। প পশ্চিমবঙ্গ সরকার বিলাসী দ্রব্য যেগুলি অবস্থাপন্ন মানুষ ব্যবহার করেন সেগুলির উ ট্যাক্স বসিয়েছেন, অপরদিকে গরিব মানুষ যেসব জিনিস ব্যবহার করেন সেই সব জিনিসে উপরে ট্যাক্স কমিয়ে দিয়েছেন। এই যে দুটো বিকল্প অর্থনীতি, এটা আমাদের ভাবে হবে। কেন্দ্রীয় সরকার আর একটা বিপর্যয় সৃষ্টি করেছেন সেটা হচ্ছে তাঁত শিল্পে। আমাদে এখানে যে অ্যাপেক্স বডি বা কর্পোরেশন আছে, রুর‍্যাল ডেভেলপমেন্ট কর্পোরেশন আছে যে প্রাইমারি সোসাইটি আছে, তারা যে সুতো কেনেন, তার একসাইজ ডিউটির উপরে একটা সাবসিডি ছিল এবং সেটা তারা বরাবরই পেতেন। এবারে কেন্দ্রীয় সরকার সেই সাবসিডি তুলে দিয়েছেন। প্রাইমারী সোসাইটিগুলি যে সাবসিডি পেতেন সেগুলি তুলে দিয়েছেন। এটা শুধু পশ্চিমবঙ্গে নয়, গোটা ভারতবর্ষে যে কয়েক লক্ষ প্রাইমারি সোসাইটি আছে, তারা এখন থেকে আর কোনও সাবসিডি পাবেন না। এর ফলে তাদের চড়া দামে সুতো কিনতে হবে। তার ফলে পাওয়ার লুম, মিল ইত্যাদির সঙ্গে যদি তাদের কম্পিটিশনে যেতে হয় তাহলে এই তাঁত শিল্পগুলি দুর্বল হয়ে পড়বে এবং আস্তে আস্তে ভবিষ্যতে ধ্বংস হয়ে যাবে। পশ্চিমবঙ্গে যে তাঁত শিল্প দুর্বল ছিল সেটা আজকে পুনঃ প্রতিষ্ঠিত হতে চলেছে, নুতন ভাবে মাথা তুলে দাঁড়িয়েছে, সেই সময়ে কেন্দ্রীয় সরকার প্রাইমারি সোসাইটি, ইনডিভিজুয়াল উইভার্সদের যে সুযোগ-সুবিধা ছিল সেটা বন্ধ করে দিচ্ছেন। এই হচ্ছে কেন্দ্রীয় সরকারের কাজ। কাজেই শুধু বড় বড় কথা বললেই হয়না, সত্যিকারের কাজের মাধ্যমে সেটা প্রমান করতে হয়। সততার সঙ্গে, নিষ্ঠার সঙ্গে গরিব মানুষ, কৃষক, শ্রমিক তাদের অবস্থা বুঝে তাদের জন্য কাজ করতে হবে। ধনী, জমিদার, পুঁজিপতি শ্রেনীর স্বার্থ রক্ষা করার জন্য কাজ করলে হবেনা। তা যদি আপনারা করেন তাহলে ভবিষ্যতে মানুষ আপনাদের নদীর জলে ফেলে দেবে। এই কথা বলে মাননীয় সমবায় মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ পেশ করেছেন, তাকে সমর্থন করে, বিরোধীদের সমস্ত কাট মোশনের বিরোধিতা করে, আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[3-10—3-20 p.m.]

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার সমবায় মন্ত্রী সমবায় আন্দোলনকে জোরদার করার জন্য যে ৪৪ কোটি ২৭ লক্ষ ৪৮ হাজার টাকার ব্যায়বরাদ্দের দাবি পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের আনা কাটমোশনগুলিকে সমর্থন করছি। প্রথমে বলি যে ভারতবর্ষের সমবায় আন্দোলন কেন? যে কথা মহাত্মা গান্ধী বলে গিয়েছিলেন যে গ্রামীণ অর্থনৈতিক বুনিয়াদ শক্ত করার জন্য এই সমবায়। আপনার কথাই বলছি, আপনি বলেছেন "সমবায় আন্দোলন গ্রামীণ, বিশেষত অর্থনৈতিক ভাবে দুর্বলতর অংশের জনগণের জীবনধারা উন্নত করতে গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করছে"। বাজেট বক্তৃতায় প্রথমে আপনি স্বীকার করেছেন আপনার বাজেট কম। আপনার সরকারের ঘোষিত নীতির সঙ্গে সঙ্গতি রেখে সরকার বিভিন্ন ক্ষেত্রে যে ভাবে আপনার বাজেট বরাদ্দ

রিণ করেছেন তাতে ভাল ভাবে পশ্চিমবাংলায় সমবায় আন্দোলন জোরদার করা যায় । স্বল্প বাজেট বরাদ্দ আপনি স্বীকার করেছেন। আপনি সমবায় আন্দোলনকে পরিণত ছেন। করলে খুশি হতাম এবং সমর্থন করতাম। কিন্তু আমরা দেখতে পাচ্ছি অত্যন্ত ভাল র কথা বলে লোককে ভুলিয়ে রাখার চেষ্টা করছেন। সমবায় অত্যন্ত গুরুত্বপূর্ণ দপ্তর। ন্তু আপনাদের অর্থমন্ত্রী অসীম দাসগুপ্ত মহাশয় যে বাজেট বক্তব্য রেখেছেন অবাক হয়ে বেন সেই বাজেট বক্তব্যে সমবায় সম্পর্কে একটা কথাও লেখা নেই। ভাল করে বইটা লে দেখা যাবে বাজেট বক্তব্যে সমবায় সম্পর্কে একটা কথাও তিনি বলেন নি। আপনারা বলেছেন? আপনি বলেছেন পশ্চিমবাংলায় কো-অপারেটিভ মুভমেন্ট এগিয়ে চলেছে। ন্তু যদি আপনারা দেখেন আমাদের যে অ্যাকচুয়াল বাজেট তার থেকে আমাদের যেটা বাজেট সেই প্লান বাজেটে কত পেলাম। আপনারা যখন বলেছেন আমরা দিনের পর সমবায় আন্দোলনকে একটা গণ আন্দোলনে পরিণত করব এবং সেটা করতে গেলে শ্যই বাজেটের টাকা বাড়াতে হবে। একটু আগের থেকে বলি। ১৯৯১-৯২ সালে নীয় অর্থমন্ত্রী যে প্লান বাজেট পেশ করেছিলেন তাতে দেখতে পাচ্ছি সমবায়ে দিয়েছিলেন কোটি ৯০ লক্ষ টাকা। এমবার্গো বলে যে একটা লাল ফিতের ফাঁস তৈরি হয়েছিল সেই ফিতের ফাঁসে আটকে গিয়ে পেল ৪ কোটি ৫০ লক্ষ টাকা। ১৯৯১-৯২ সালে যাও দিয়েছিলেন ১৯৯২-৯৩ সালে এসে সেটা কমে গেল। যদি সমবায় আন্দোলনকে গণ ন্দালনে পরিণত করতে হয় তাহলে আমরা আশা করব ১৯৯১-৯২ সালে যেটা ৬ টি ৯০ লক্ষ টাকা ছিল সেটা বৃদ্ধি পাবে। ১৯৯২-৯৩ সালে বরাদ্দ হল ২ কোটি ১১ টাকা। পেল কত? লজ্জার ব্যাপার, মাত্র ৩২ লক্ষ টাকা। অর্থাৎ ১৯৯১-৯২ সালে ধরা ছিল তার থেকে কম পেয়ে দাঁড়ালো সাড়ে ৪ কোটি টাকা আর ১৯৯২-৯৩ ধরা হলো ২ কোটি ১১ লক্ষ টাকা আর পেল মাত্র ৩২ লক্ষ টাকা। এই হল কো-রেটিভ মুভমেন্টের নমুনা। এবারে বরাদ্দ করা হয়েছে ২ কোটি টাকা। আপনি নিজেও নন না কত পাবেন। আপনি এটা মনে করে বসে আছেন যে দিলে ভাল হবে না দিলে না। বামফ্রন্ট সরকার যে ভাবে চলছে সেই ভাবেই সমবায় দপ্তর চলছে। অথচ আমরা তে পাচ্ছি পুলিশের বাজেট দিনের পর দিন বেড়ে যাচ্ছে। সমবায় কর্মিদের মাইনে য়ে দেবেন বলেছেন। খুব ভাল কথা, এটা হলে ভাল হবে, আমরা এটা সমর্থন করব। নার সমবায় কর্মীদের সঠিক মাইনে কত, আপনার সোর্স অফ ইনকাম কত? আপনার র এটা বলবেন। ভারতবর্ষের অন্যান্য রাজ্যে যেখানে সমবায় আছে সেই সমস্ত রাজ্যে য় কর্মীদের মাইনে সরকার দেয় না। গুজরাট, মহারাষ্ট্র, তামিলনাড়ু এই সমস্ত রাজ্যের ট বরাদ্দ যদি দেখেন তাহলে দেখবেন কোনও রাজ্যেই সমবায় কর্মীদের মাইনে স্টেট মেন্ট দেয় না। আপনি ঘোষনা করে দিলেন সমবায় কর্মীদের মাইনে এখন থেকে সরকার দেবে। আলটিমেটলি বাড়িয়ে দিলেন। এটা বেকারভাতার মতো হয়ে যাবে। নার একচুয়াল বাজেট যেটা আছে, প্লান বাজেটে যেটা ধরা আছে সেই টাকা দিয়ে ও সম্ভব নয়। এই স্টান্ট দিয়ে মাইনে বাড়ানোর পর এম্বার্গোর অজুহাত দিয়ে সেটা তুলে নেওয়া হয় তাহলে আমরা হিসাব করে দেখেছি যে টোটাল অনেক টাকা ঘাটতি ঘাটতি হবে ৪০ কোটি টাকা। বাজেট বরাদ্দ ধরা হয়েছে ৪৪ কোটি ২৭ লক্ষ ৪৮

হাজার টাকা। এই অবস্থায় এম্বার্গোর কারণে আপনি যদি টাকা না পান তাহলে ঘাটতি দাঁড়াবে ৪০ কোটি টাকা। এই টাকা যেখানে পাবেন না, সেই অবস্থায় কি করবেন। পশ্চিমবঙ্গ সরকার যুবকদের ভাঁওতা দিয়ে বেকার ভাতা প্রবর্তন করেছিল, পরে সেটা উইথড্র করে নিয়েছিল। এখানে আপনি যেটা করছেন তাতে শেষ পর্যন্ত আপনাকে উইথড্র করতে হবে। কৃষি উন্নয়ন সমিতির ব্যাঙ্ক যেগুলো আছে সেগুলো উঠে যাবে কিনা তা দেখা দরকার। আন্দোলনে পরিনত করতে গিয়ে বিরাট ভাবে গ্রামে সেই সমস্ত লোক, যারা অর্থনৈতিক দিক থেকে পিছিয়ে পড়া শ্রেনী তারা ক্ষতিগ্রস্ত হবে। মন্ত্রী মহাশয় তাদের ব্যাপারে কিছুই করতে পারবেন না। হাউসিং ফেডারেশনকে নিয়ে কাগজে অনেক লেখালেখি হয়েছে। সি.আর.ভট্টাচার্য্য সেখানে ছিলেন, তাঁকে সরিয়ে দিলেন কার চাপে? বামফ্রন্টের শরিক দলের ইউনিয়ন সি.আর.টি.ইউ-এর চাপে আপনি তাঁকে তাঁর পদ থেকে সরিয়ে দিলেন। এর ফলে হাউজিং কো-অপারেটিভ, আবাসন পর্ষদ কি স্বাভাবিক অবস্থায় ফিরে এসেছে? আপনি বলেছেন, 'এই রাজ্যের নিম্ন এবং মাঝারি আয়ের জনসাধারণের আবাসনের ক্ষেত্রে সহায়তা করার বিষয়ে পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় হাউসিং ফেডারেশনের একটি গুরুত্বপূর্ণ ভূমিকা রয়েছে।' এল.আই.সি. এতে টাকা দেয়। এরপর বলেছেন অনিবার্য কারণে ফেডারেশন আশানুরূপ কাজ করতে পারেনি। এই অনিবার্য কারণটি কি? বর্তমান বৎসরে ফেডারেশন আশানুরূপ কাজ করতে পারেনি। অবশ্য আপনি পরে বলেছেন '........বর্তমানে অবস্থার উন্নতি ঘটেছে।' এই অনিবার্য কারণ মানে হচ্ছে মন্ত্রীর সঙ্গে সি.আই.টি.ইউ'-এর ঝগড়া অবশেষে তার কাছে আত্মসমর্পণ। বামফ্রন্টের অন্য শরিকদলের মন্ত্রী যাঁরা আছেন, তাঁদের সি.পি.এম'এর কথা যদি শোনেন তবে ভাল, না শুনলে কমল গুহকে দেখতে পাচ্ছি, তেমনি পিছনে বসতে হবে। যতীন চক্রবর্ত্তিকে এর আগে তাড়িয়ে দেওয়া হয়েছে। আমি ব্যক্তিগত ভাবে মন্ত্রী মহাশয়কে জানি, উনি আমার মাস্টার ছিলেন। উনি সৎ লোক, উনি চেষ্টা করছেন। উনি লড়াই করবেন কার সাথে? সি.আই.টি.ইউ-এর সাথে যদি লড়াই করেন, যদি সঠিক ভূমিকা নিতে যান তাহলে কমল গুহ বা যতীন চক্রবর্ত্তির মত অবস্থা হবে। বিনয় কোঙার মিটিং করে যে কথা বলেছিলেন, তার বিরুদ্ধাচরণ করার কোনও উপায় ছিল না। সেজন্য আপনি তাদের কাছে সারেন্ডার করে সি.আই.টি.ইউ.এর চাপে পড়ে সি.আর.ভট্টাচার্যকে সরিয়ে দিয়েছিলেন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, পয়েন্ট অর্ডার। স্যার, হাউসে কোরাম নেই। আপনি গুনে দেখুন কোরাম নেই।

(এই সময়ে কোরাম বেল বেজে ওঠে)

**ডেপুটি স্পিকার ঃ** প্রবীর বাবু, কোরাম হয়ে গেছে, আপনি আপনার বক্তব্য রাখুন।

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** হাউসিং ফেডারেশনের সভাপতিকে সরিয়ে দিলেন এবং বললেন অনিবার্য কারণে করা হয় নি, এতে কতটা লাভ হল তাতো দেখলেন না।

এরফলে লোনি মেম্বাররা সাফার করছে, অনেকে টাকা পাচ্ছে না। আপনার সরকার

[3-20—3-30 p.m.]

এই লোনি মেম্বারদের টাকা রিয়েলাইজ করতে কী ব্যবস্থা নিয়েছেন? এই ব্যাপারে ই বললেন না তার বক্তৃতার মধ্যে এবং এখানে যে ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাঙ্কগুলো ছ সেই ব্যাঙ্কগুলোর কাজ কি? সেই ব্যাঙ্কগুলো ভূমি সমস্যার সমাধানের জন্য গৃহহীনদের লক্ষ টাকা করে আর্থিক সহায়তা গৃহ নির্মাণের জন্য দিয়েছেন। ল্যান্ড ডেভেলপমেন্ট ঃ যে লোন দিয়েছে সেই লোন রিয়েলাইজ হচ্ছে কিনা সেটাও তো দেখার দরকার ছ। পাশাপাশি ওই ব্যাঙ্কের চেয়ারম্যানরা গাড়ি করে ঘুরে বেড়াচ্ছেন এবং পলিটিক্স র বেড়াচ্ছেন। অথচ এই আর্থিক অবস্থার মধ্যে থেকে লোন দিচ্ছে কিন্তু সেই লোন য়েলাইজ হচ্ছে না। আজকে মহারাষ্ট্র, গুজরাট এবং তামিলনাডুতে কো-অপারেটিভ মুভমেন্ট ভাবে এগিয়ে গেছে পশ্চিমবঙ্গেঁ তার কিছুই হয় নি, সেইদিক থেকে ব্যর্থ হয়েছেন। রেকটি কথা বলি, আমাদের সেন্ট্রাল গভর্নমেন্ট তাঁরা একটা নির্দেশ দিয়েছেন যে প্ল্যানিং মশন একটা মডেল অ্যাক্ট চালু করেছেন। সেই মডেল অ্যাক্ট উড়িষ্যা গভর্নমেন্ট াকসেপ্ট করেছে। এই মডেল অ্যাক্টের দ্বারা কো-অপারেটিভ মুভমেন্ট বা সমবায় মিতিগুলো যে আন্দোলন তা আরো জোরদার হবে। এই সমবায় সমিতিগুলো বেনামি বায় সংস্থা। আজকে যদি সত্যি সমবায় আন্দোলনকে জোরদার করতে হয় তাহলে নিং কমিশনের দেওয়া মডেল অ্যাক্টের গ্রহণ করুন তাহলে পশ্চিমবঙ্গের সমবায় আন্দোলন লো হবে। এখানে বলেছেন যে আপনার বাজেট বক্তৃতায় যে, প্রাথমিক কৃষি ঋণদান বায় সমিতিগুলোকে আরো শক্তিশালী করতে হবে। তাতে সেন্ট্রাল গভর্নমেন্ট যে টাস্কফোর্স ন করেছেন। সেখানে ৬ হাজার ৬০০টি সমবায় সমিতির মধ্যে ২ হাজারটিকে শক্তিশালী রার কথা বলেছেন। এবং এক্ষেত্রে কেন্দ্রীয় সরকার আর্থিক দায় দায়িত্ব নিচ্ছেন না লছেন। কেন্দ্রীয় সরকার কেন দায়িত্ব নেবে? আপনারা কেন্দ্রীয় সরকারের টাকায় পার্টিফান্ডে বহার করবেন এতে পশ্চিমবঙ্গের কোন উন্নয়ন সাধিত হবে? যেখানে আপনার ২ হাজারটি মবায় সমিতি করার কথা সেখানে কোথাও ১০০টি, কোথাও ৮০টি এইরকম করছেন। ইরকম কো-অপারেটিভ গড়লে কখনোই উন্নতি হবে না। সবচেয়ে মজার কথা হচ্ছে যে, াপনার দীর্ঘমেয়াদি ঋণের ক্ষেত্রে আপনার লক্ষ্যমাত্রা ছিল ২১ কোটি টাকা, সেখানে িনিয়োগ করলেন ১২ কোটি ২০ লক্ষ টাকা আর আদায় করলেন ৮ কোটি ১৯ লক্ষ ২৭ জার টাকা। অনাদায় রইল ৫ কোটি, এটা রিয়েলাইজ করার ক্ষেত্রে আপনি কি ভূমিকা িয়েছেন। ১৯৯০-৯১ সালে আপনার যা লক্ষ্যমাত্রা ছিল ১৭ কোটি টাকা সেইক্ষেত্রে াপনি বিনিয়োগ করলেন ১৪ কোটি ৭ লক্ষ টাকা। যেখানে আপনি আদায় করলেন ১৭ কাটি টাকা সেক্ষেত্রে আপনি কেন ১৭ কোটি টাকা বিনিয়োগ করলেন না? তাহলে কি ক্ষেত্রে আপনি বলুন আমরা কি ধরব? ১৯৯১-৯২ সালে যা লক্ষ্যমাত্রা ছিল ১৯ কোটি াকা, সেখানে আপনি বিনিয়োগ করলেন ১৫ কোটি টাকা। আপনি বাজেট বক্তৃতায় যেটা লছেন আপনার কার্যধারার সঙ্গে কিন্তু কোনও মিল খুঁজে পাচ্ছি না। এবং আপনার সমবায় গুরের যে ব্যর্থতা অন ফেডারেশন যে চূড়ান্ত দুর্নীতি চলছে, বেনফেডে যে ব্যাপক ভাবে র্নীতি চলছে পার্টিবাজি চলছে একটু ভালভাবে কাজ করার ইচ্ছা থাকলে আপনার রুলিং

পার্টি আপনাকে কাজ করতে দেবে না। আপনি যদি সত্যিকারের পশ্চিমবাংলায় ম করতে চান তাহলে আপনি মন্ত্রিত্ব ছেড়ে দিন, লড়াই করুন ফাইট করুন, আপনি আমা সমর্থন পাবেন। আপনি সমবায় আন্দোলনকে এগিয়ে নিয়ে যান আপনাকে আমরা সম করব। বনগাঁয় একটা ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাঙ্ক ছিল সেটাকে ভেঙে দিয়েছেন যাদবপু আমার কন্সটিটিউয়েন্সিতে একটা সমবায় সমিতি আছে সেখানে ৫ বছর ধরে কো ইলেকশন হচ্ছে না, আমরা তো বলছি নির্বাচন করুন, আমরা হারি হারব, আজকে ৫ ব সেখানে নির্বাচন হচ্ছে না, সরকারি অনুদান পাওয়া যাচ্ছে না। এই ভাবে আপনি প্রতিটিক্ষে ব্যর্থ হচ্ছেন বলে আপনার বাজেট বক্তৃতাকে সমর্থন করতে পারছি না এবং আমার কাটমোশনকে সমর্থন করে আমার বক্তব্য এখানেই আজকের মতো শেষ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সমবায়মন্ত্রী যে ব্যয়বরা এখানে উপস্থাপিত করেছেন তাকে সমর্থন করে এবং কাটমোশনগুলির বিরোধিতা ক আমি দু-চারটি কথা বলতে চাই। কংগ্রেসের বন্ধুরা বললেন যে এতে অর্থমন্ত্রীর উল্লেখ নে আমিও বলছি অর্থমন্ত্রীর এতে উল্লেখ না থাকতে পারে কিন্তু বিজনেস অ্যাডভাইসা কমিটিতে কংগ্রেসের বন্ধুরা আছেন এবং স্পিকার মহোদয়তো ওদের কথা বেশি ক রাখেন কো-অপারেটিভ একটা ডিপার্টমেন্ট গ্রাম স্বরাজ বলে আমরা যা বুঝতাম এখন কংগ্রেস বলে, গ্রামে ৩টি জিনিস থাকবে একটা পঞ্চায়েত, কোঅপারেটিভ সোসাইটি, আ একটা প্রাইমারি স্কুল। কোঅপারেটিভ যদি এতটাই মেজর জিনিস হয় কংগ্রেসিরা তারা যে বিজনেস অ্যাডভাইসারি কমিটিতে আছেন তারা ৪ ঘন্টা আলোচনা চান না কেন, আমি মনে করি কোঅপারেটিভকে যদি গুরুত্ব দেওয়ার দরকার হয়, এতদিন যে গুরুত্ব দেওয়া হয়নি- কংগ্রেস আমলে হয়নি-এখনও হচ্ছে বলে মনে হয়না। আমি মনে করি গ্রামের সমাজ ব্যবস্থায় কোঅপারেটিভই এই দেশকে উন্নত করতে পারে। কিন্তু কোঅপারেটিভকে মাননীয় মন্ত্রী যে ভাবে চালাচ্ছেন, এই ব্যাপারে বলব মাননীয় মন্ত্রীর প্রতি আমার আস্থা আছে, আমি তাকে ধন্যবাদ জানাচ্ছি, এই আর্থিক সমাজ ব্যবস্থার মধ্যে দিয়ে তিনি যে ভাবে এগিয়ে যাবার চেষ্টা করছেন তার জন্য তাকে ধন্যবাদ জানাচ্ছি। আমি আপনাকে ধন্যবাদ জানাই ১৬ বছরের যে ব্যাকলগ ছিল ৫৬ জন সি.ডি.ও.কে আপনি প্রমোশন দিয়েছেন, রেজিস্টারের কাঁচটাচ ভেঙেছে, এটাকে এড়িয়ে যে দিতে পেরেছেন তার জন্য ধন্যবাদ জানাচ্ছি। ৮০ জন সি.আই.কে. প্রমোশন দিয়েছেন তার জন্য ধন্যবাদ জানাচ্ছি। আমি ওনাকে পরিষ্কার ভাবে বলি ডাঃ রায় যখন সমবায় মন্ত্রী তখন আমরা তার সঙ্গে কাজ করেছি।

[3-30—3-40 p.m.]

আজকে ওরা বলছে পশ্চিমবাংলায় সমবায় এগোচ্ছে না। ডাক্তার রায় বলেছিলেন আমাদের বাঙালিরা যদি থুথু ফেলেন তাহলে একটা ক্যানেল তৈরি হবে। আমাদের মাননীয় সমবায় মন্ত্রী কি করবেন তিনি পুরোনো ব্যক লগ নিয়ে এসেছেন। পুরোনো মাথাভারী প্রশাসন, যারা নিউ সেক্রেটারিয়েটে বসে আছেন তারাই সমবায় আইন করবে। আগে সমবায় ছিল ফর দি পিপল, বাই দি পিপল, অফ দি পিপল। আর এখন হয়ে গেছে ফর

মপ্লয়িজ, অফ দি এমপ্লয়িজ, বাই দি এমপ্লয়িজ। এখন অফিসাররা যা করছে তাতে
া এগোতে পারে না। পঞ্চায়েত একটা দলে চলতে পারে, সরকার একটা দল নিয়ে
 পারে, কিন্তু সমবায় সমিতিতে সমস্ত দলের লোক যদি না থাকে তাহলে চলতে
না। আইন বলছে মানুষের থেকে সরকারি কর্মচারিদের ক্ষমতা বেশি। যাই হোক,
সের তরফ থেকে বলা হয়েছে মহিলা সমিতির অক্ষমতা প্রকাশ। কিন্তু তাদের তো
দ দেওয়া উচিত ছিল ভারতবর্ষের মধ্যে মাত্র আমাদের রাজ্যেই সাতটা মহিলা সমিতি
করছে এবং শিঘ্রই আরো দুটো হবে। আর্থ-সামাজিক ক্ষেত্রে সারা দেশের সঙ্গে এ
ই যে অবস্থা চলছে তা সাধারণ মানুষের পক্ষে মোটেই সুখকর নয়। রাজ্য সরকারের
 আর্থিক ক্ষমতা বিভিন্ন ক্ষেত্রে বিশেষ করে অর্থনৈতিক ক্ষেত্রে ঔদাসীন্য, এই প্রেক্ষাপটে
র সমবায় মন্ত্রী তার বাজেট পেশ করেছেন। তাই সমবায় মন্ত্রীর এই বাজেটকে সমর্থন
ছি। এই কারনে যে বিভিন্ন বাধা-বিপত্তি দূর্নিতি, সমবায় মানসিকতার অভাব—সব
সত্ত্বেও রাজ্যে সমবায় আন্দোলন বিগত বৎসরের তুলনায় ১৯৯২-৯৩ তে আন্দোলনের
তি হয়েছে এবং ১৯৯৩-৯৪ সালে বিভিন্ন উন্নয়নমূলক প্রকল্পগুলির সুষ্ঠু রূপায়ণের
ম আরও এই আন্দোলন এগিয়ে যাবে। এর ইঙ্গিতই এই বাজেটের মধ্যে পাচ্ছি। এর
মাননীয় মন্ত্রিমহাশয়কে আমি ধন্যবাদ জানাচ্ছি। ধন্যবাদ জানাচ্ছি যে প্রত্যেক গৃহহীন
কে একলক্ষ টাকা করে দেওয়া হবে তার জন্য। যদিও এটা আমি খবরের কাগজে
ছি, যদি কাজে রূপ পাই তাহলে ভালো। তবে মহিলা কো-অপারেটিভের বাই ল্
া দেখতে পাচ্ছি না। উনি দু হাজারের মতো সদস্যভুক্তি করবেন বলেছেন তার জন্য
 ধন্যবাদ জানাচ্ছি। এখনো পর্যন্ত ১২ লক্ষ ৬৫ হাজার সদস্য আছে, ওটাকে উনি ১২
৬৫ হাজার করবেন এর জন্য ওনাকে সমর্থন জানাচ্ছি। সমবায়ের ক্ষেত্রে প্রাথমিক
য় সমিতিগুলির শতকরা ৮০ শতাংশ ক্ষুদ্র ও প্রান্তিক চাষী একথাটা মনে রাখতে হবে।
সের লোকরা অনেক কথা বললেন—এটা হচ্ছে না, ওটা হচ্ছে না ইত্যাদি। কিন্তু
াল গভর্নমেন্ট যে ৬ হাজার ৬০০র মধ্যে ২ হাজারকে শক্তিশালী করতে হবে বলেছিলেন
 সেখানে ওরা কিছু সাহায্য করবেন এবং আমাদের সরকার কিছু দেবেন—এইভাবে
বলেছিলেন অর্থাৎ কেন্দ্র ও রাজ্য সরকার যে খরচ বহন করবেন বলেছিলেন সেখানে
রা দেখলাম যে ওরা পালিয়ে গেলেন। যাইহোক, সেখানে আমরা দেখলাম যে আপনি
 সমবায় বিভাগ থেকে নিজ প্রচেষ্টাতে ব্যবস্থা নিয়েছেন এবং ৪২২ টাকে সাহায্য
য়া হয়েছে এবং ১৯৯২/৯৩ সালে আরও ১০০ টাকে আর্থিক সাহায্য দেওয়া হবে।
র মনে হয় এটাকে আরো জোরদার করা দরকার এবং এ সম্পর্কে নতুন করে ভাবনা
 করা দরকার। তারপর ন্যাবার্ড আপত্তি করা সত্ত্বেও আপনি যে অনুদান দিচ্ছেন সেজন্য
নাকে আমি আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। ন্যাবার্ডের আপত্তি সত্ত্বেও যেটা করেছেন এই
মেন্টটা জোরদার করার ক্ষেত্রে এটা মস্তবড় পদক্ষেপ বলে মনে করি। তারপর মার্কেটিং
 প্রসেসিং-এর ক্ষেত্রে ১৯৯২/৯৩ সালের ডিসেম্বর পর্যন্ত যে ১৪৫ কোটি ২ লক্ষ টাকা
র ৪ লক্ষ ৬৬ হাজার মেঃ টঃ সার বিতরণ করা হয়েছে সেজন্য আমি আপনাকে
াদ জানাচ্ছি। এটা আরো করা দরকার। এরপর আমি আপনার দৃষ্টি আকর্ষণ করে বলি
বেনফেড ফেল করছে ফলে মিনারেল কো-অপারেটিভ ঢুকে যাচ্ছে। এটাও একটা

গভর্নমেন্ট সংস্থা কিন্তু বেনফেডের ব্যাপারটা আপনাকে দেখতে অনুরোধ জানাচ্ছি। তারপর হিমঘর ও গুদামঘরের ধারণ ক্ষমতা যে বাড়ানো হয়েছে তারজন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি তারপর ক্রেতা সমবায়ে ১৯৯২/৯৩ সালে যে ৩২৫ কোটি টাকার ভোগ্যপণ্য বিতরণ লক্ষ্যমাত্রা স্থির করেছেন তারজন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। এরপর আমি আর এক কথা বলব, আপনি এখানে বলেছেন যে কো-অপারেটিভে পে কমিটির রিপোর্ট চালু করবে বিশেষ করে ম্যানেজারদের ক্ষেত্রে। এটা করুন ভাল কথা কিন্তু এই প্রসঙ্গে আমি যে বলব সেটা হয়ত একটু বেসুরো লাগবে, আপনাকে শ্রদ্ধা করি, আপনার উপর আস্থা আ তাই বলছি যে এটা কেমন করে করবেন? কত টাকা পেয়েছেন এবার? আপনার ডিপার্টমে থেকে যতদূর খবর পেয়েছি তাতে বলতে পারি পরশু গোটা রাত্রি জেগে আপনারা অফিসার ২ কোটি ১১ লক্ষ টাকা পেয়েছিলেন, ১০ কোটি টাকা বরাদ্দ হয়েছিল, সেখানে ২ কো টাকার জি.ও. পেয়েছিলেন, গোটা রাত্রি জেগে থেকে ৩২ লক্ষ টাকার মাত্র চেক পেয়েছে জানিনা টাকাটা উঠবে কিনা, আবার এমবারগো হয়ে যাবে কিনা। এখানে যে ৩৮ ল টাকার দায়িত্ব নিতে যাচ্ছেন, বেতন দেবেন, কথাটা শুনতে খারাপ লাগবে, মনে হ সমালোচনা করছি কিন্তু আসলে আমি সমালোচনা করছি না। আমি তখন কংগ্রেসে ছিলা নাগপুর সম্মেলনে বলা হয়েছিল সমস্ত জমিতে কো-অপারেটিভ ফার্মিং হবে, আমি শ্রীমর্ত ইন্দিরা গান্ধীকে বলেছিলাম যে এটা হবে না, হতে পারে না, হওয়া সম্ভব নয়। ড রায়কেও আমি বুঝিয়েছিলাম, এখানে হয়নি। তারপর ডাঃ জয়নাল আবেদিন যখন কে অপারেটিভের মিনিস্টার ছিলেন তখন বলেছিলেন পুলিশ দিয়ে ট্যাক্স আদায় করতে আমি সেই সময়ই বলেছিলাম যে তা হবে না, শুধু পেপার ট্রানজাকশন হবে। সেই পেপা ট্রানজাকশনের ফল আজকেও আমরা ভুগছি। কাজেই গোটা ব্যাপারটা নিয়ে আপনা এবং মন্ত্রিসভাকে চিন্তা করতে হবে। এতে কো-অপারেটিভের উন্নতি হচ্ছে না, ক্ষতি হ ভাবতে হবে। এই যে ৩৮ লক্ষ টাকার দায়দায়িত্ব নিচ্ছেন এটা কাদের কাছে যাবে? কো অপারেটিভ সোসাইটির কাছে যাবে। কো-অপারেটিভে বেতন বাড়াবেন বলছেন, যা অ্যাপয়েন্টমেন্ট দিয়েছেন তাদের সঙ্গে কনসাল্ট করেছেন কি? করেন নি। এই টাকা যদি দিতে পারলেন না তখন ঐ ম্যানেজাররা এই টাকাটা তুলে নেবে ঐ ঋণ যা আদায় হ তা থেকে এবং সেটা তারা পকেটে পুরবে।

[3-40—3-50 p.m.]

সেক্রেটারিকে ঘেরাও করবো। সমস্ত কোঅপারেটিভগুলোর ইরোশন এখন হচ্ছে আরও হবে, ইরোশন হয়ে এক সময়ে এই কোঅপারেটিভগুলো উঠে যাবে। একবার বেত বাড়লে কমানো যায় না। কিন্তু এই যে মাইনে বাড়াচ্ছেন, কাদের জন্য, কিসের জন্য বাড়াচ্ছেন? আপনারাই বলেন এটা কুক্ষিগত হয়ে কিছু লোকের হাতে ছিল। আমি বলতে পারি কমিশন করুন, দেখবেন যে সেক্রেটারি আছে বা যে সেক্রেটারি আগে ছিল, তার ভাই, ভাইপো, নয় জামাইকে সেক্রেটারি করে বসিয়ে দেওয়া হয়েছে। আমি জানি আমা পার্টির লোক কালকে কালো পতাকা দেখাবে, এই সব কথা আমি এখানে বলছি বলে আমি উদাহরণ দিয়ে বলছি, কোতলপুর মোল্লা বাড়ির সোসাইটিতে সেক্রেটারির ভাইপো

ানেজার হিসাবে বসিয়ে দেওয়া হয়েছে, যে ম্যাট্রিক পাশও নয়। সেই ম্যানেজারকে ১৭ ত টাকা, ১৩ শত টাকা করে মাইনে দিতে হচ্ছে। সুতরাং এটা করলে সমবায় সমিতিগুলোর পর এই চাপ এসে পড়বে এবং তা সামলাতে পারা যাবে না। আমরা আগে যখন কোঅপারেটিভ করেছি তখন পাঁচসিকা দামের কন্ট্রোলের কাপড় নিজের হাতে বিক্রি করেছি, থায় করে বয়ে নিয়ে এসেছি, তার জন্য এক পয়সাও টি.এ. নিইনি। সেদিন যে আদায় ত, লেন্‌ডিং ক্ষমতা এত কম ছিল, কিন্তু আদায়ের অবস্থা ভাল ছিল। আমি বেতন ড়ানোর বিপক্ষে নই, কিন্তু যোগ্যতা থাকলে দিন। যে ভাবে আজকে কোঅপারেটিভ ছে তাতে আমি মনে করি আগামি দিনে কোঅপারেটিভগুলো উঠে যাবে। আমার কথা ক না বেঠিক সেটা পরে আপনারা বুঝতে পারবেন। কালকে কালো পতাকা দেখাবেন মি বিরোধী কথা বলছি বলে, কিন্তু আমি মনে করি ১২ লক্ষ মেম্বারের স্বার্থ আগে না হাজার লোকের স্বার্থ আগে? আমি এটা বলে যেতে বাধ্য হলাম। আমাকে এখানে ঠিয়েছেন সাধারণ মানুষ, এখানে আমাকে নির্বাচিত করে তারা পাঠিয়েছেন, তাদের কথা মাকে বলতেই হবে। সর্বশেষে বলি, উত্তরবঙ্গের প্রতি বঞ্চনা। পাট বেশি হয় উত্তর-ঙ্গর কুচবিহার এবং মালদহে, কিন্তু আপনি সিলেক্‌ট করলেন নদীয়া এবং ২৪ পরগনাকে। ; পরগনায় আপনার বাড়ি আপনি করতে পারেন। আর একটা কথা বলি, হাউসিং ডারেশন সম্পর্কে। আমাকে আপনারা তাড়িয়েছেন। আমি আপনাকে হাত জোড় করে নি যে আমাকে মেম্বার করুন, আমাকে নমিনেশন দিন। আমাকে বললেন হাউজিং ডারেশন থেকে রিজাইন করতে হবে কোঅপারেটিভের স্বার্থে, আমি রিজাইন করলাম। ন্তু দেখলাম হাউজিং ফেডারেশন যে তিমিরে ছিল সেই তিমিরেই আছে। আমি আর শষ কিছু বলতে চাই না, এই কথা বলে আমার বক্তব্য আমি শেষ করছি।

**শ্রী নরেন হাঁসদা ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় সমবায় মন্ত্রী মহোদয় সমবায় বাজেট পেশ করেছেন তা বাস্তব থেকে অনেক দূরে অবস্থান করছে। ফলে তাঁর জট বিবৃতিটি একটি মুখরোচক বিবৃতি মাত্র। বাস্তবের সঙ্গে এর কোনও সম্পর্ক নেই। ল তাঁর এই বাজেটটি একটি হতাশাব্যাঞ্জক বাজেট। মাননীয় সমবায় মন্ত্রী সরল বাবুর জট শহরের মানুষের কাছে সোজা সরল মনে হলেও গ্রাম বাংলার পিছিয়ে পড়া অনুন্নত ষদের কাছে সরলবাবু মোটেই সোজা সরল নন, বড়ই কঠিন। মামনীয় সদস্য বীরেন হ্র মহাশয় সরলবাবুকে ধন্যবাদ জানালেন। কিন্তু আমি সরল বাবুকে ধন্যবাদ জানাতে াছি না। কারন আমি তাঁর বাজেট দেখে হতাশ হয়েছি। তিনি কিছু কিছু ক্ষেত্রে ঋণ মকুব ার কথা এবং সাবসিডি দেবার কথা ঘোষণা করেছেন। এর জন্য কি তাঁকে সাধারণ ষ ধন্যবাদ জানাবেন? আপাত দৃষ্টিতে ধন্যবাদ জানানোর মতো ঘটনা হলেও ঋণ যারা য়েছেন এবং অনুদান যাঁরা পাবেন তাঁরাই শুধু ধন্যবাদ জানাবেন। স্যার, এই প্রসঙ্গে আমার টা গল্পের কথা মনে পড়ে যাচ্ছে। আমাদের এলাকায় 'পাহাড়ি পূজা' বলে একটা মেলা আমি সেই মেলা দেখতে গিয়েছিলাম। সেখানে আমার ভীষণ খিদে পেয়ে যায়। আমি । লক্ষ্য করি একটা দোকানে একজন দোকানদার চিৎকার করে বলছে, লুচি পার পিস্ পয়সা সঙ্গে তরকারি ফ্রি। আমার কাছে কোন পয়সা ছিল না। আমি ভাবলাম লুচি পার

পিস্ ৫০ পয়সা হলে হবে কি, তরকারিটা ফ্রি। তা আমি যদি লুচি না খেয়ে শুধ খাই তাহলে পয়সা লাগবে না। আমি দোকানদারের কাছে গিয়ে তরকারি চাইল সে আমাকে বলল, 'লুচি কিনলে তবেই তরকারি পাওয়া যাবে'। সমবায় মন্ত্রীর সাবসিডিও ঠিক ঐ রকম। ঋণ নিলে তবেই সাবসিডি পাওয়া যাবে। অর্থাৎ ঐ ঋণ প টাকার মধ্যেই সাবসিডি ধরা আছে। অর্থাৎ সরলবাবুর সাবসিডি ঘোষণার মধ্যে দি পক্ষে মানুষকে বিভ্রান্ত করছেন। এই অবস্থার মধ্যে দিয়ে আমরা দেখছি গ্রাম পিছিয়ে পড়া মানুষদের উন্নয়নের পথ বন্ধ হয়ে যাচ্ছে এবং তাদের তিনি আরো দিচ্ছেন। স্যার, যাঁরা অন্ধ, যাঁদের চাকরি যাবার সম্ভাবনা আছে তাঁরাই শুধু এই ব সমর্থন করবেন। আমি অন্ধ নই এবং আমার চাকরি যাবার কোনও সম্ভাবনা নেই বাস্তবের সঙ্গে সম্পর্ক যুক্ত তাই আমি এই বাজেটকে সমর্থন করতে পারছি বাজেটের মধ্যে উল্লেখ করা হয়েছে, সমবায় মন্ত্রী সার বিতরণের কেন্দ্র খুলছেন কথা। প্রশ্ন হচ্ছে, যে সময়ে চাষিদের সারের প্রয়োজন হয় সে সময়ে সমবায়ের চাষিদের কাছে সার পৌঁছয় কি? না পৌঁছয় না। কখন পৌঁছয়? ভাদ্র মাসে, আশ্বিন তাহলে চাষিরা কি তত দিন অপেক্ষা করে থাকবে? না, কখনই থাকতে পারে না। বাজার থেকে, বহুজাতিক সংস্থাগুলোর কাছ থেকে বেশি দাম দিয়ে সার কিনতে কীটনাশক ওষুধ কিনতে হয়। সমবায় সমিতির মাধ্যমে সার এবং কীটনাশক যখন পৌঁছয় তখন তা আর চাষিদের কোনও কাজে লাগেনা। ফলে সেগুলো পরবর্তী কালোবাজারে বিক্রি হয়। অর্থাৎ আজকে সার, কীটনাশক, কোনও কিছুই তারা সময় পাচ্ছে না। ফলে কোন অনুদানই তারা পাচ্ছে না। এক শ্রেনীর কালোবাজারি নিয়ে কালোবাজারি করছে। এটা মাননীয় মন্ত্রী মহাশয়ের জানা দরকার। মাননীয় সরলদেব মহাশয়কে আজ জানাতে হবে—সরষের ন্যায্য দাম কি চাষিরা পেয়েছে মাথার ঘাম পায়ে ফেলে উৎপন্ন করল তারা কোন গ্যারান্টি পেয়েছে, ন্যায্য মূল্য পেয়

[3-50—4-00 p.m.]

১৬ বছর বামফ্রন্ট সরকার ক্ষমতায় থাকার পর আজকে চাষিদের এই হাল হয়ে আজকে চাষিরা থালা, ঘটি-বাটি এবং বউয়ের গহনা বিক্রি করে ঋণ নিয়ে চাষ করছে তারা উৎপাদিত ফসলের ন্যায্য দাম পাচ্ছে না। সরকার তাদের ন্যায্য দাম দিতে পারে না। আজকে বাজার কারা নিয়ন্ত্রণ করছে? ধানের দাম, আলুর দাম কি হবে—এটা কে নিয়ন্ত্রণ করছে? ঐ বড়লোকেরা, অসাধু মানুষেরা। ফলে হচ্ছে কি? চাষিরা তাদের ফসলের যে ন্যায্য দাম তা থেকে বঞ্চিত হচ্ছে। আজকে ১৬ বছর রাজত্ব করার পর আপনারা বাহবা নিতে চাচ্ছেন? আজকে হিমঘর কাদের দখলে আছে? একশ্রেনীর সি.পি.এমের মদতপুষ্ট বেয়াদপ মানুষের দখলে আছে। চাষিরা আলু চাষ করছে। হিমঘরে আলু রাখার জন্য তাদের বন্ড দরকার। কিন্তু সেই বন্ড বাইরে চলে যাচ্ছে। সি.পি.এমের মদতপুষ্ট লোকেদের হাতে বন্ড চলে যাচ্ছে। সেই বন্ড চাষিরা মোটা অঙ্কের টাকা দিয়ে সংগ্রহ করছে। ফলে চাষিদের কি লাভ হচ্ছে? লাভের গুড় পিঁপড়ে খেয়ে নিচ্ছে। আর চাষিদের সর্বনাশ হয়ে যাচ্ছে। হিমঘরের মালিকরা লাভবান হচ্ছে, বেয়াদপ গুন্ডারা লাভবান হচ্ছে

...র মতো চাষিরা গুড় খেতে পারছে না। ফসল হচ্ছে চাষিদের আর রশিদের মতন ...কেরা, জ্যোতিবাবুর মদতপুষ্ট লোকেরা খেয়ে নিচ্ছে। চাষিরা যেভাবে পিছিয়ে আছে ...ভাবেই পড়ে থাকছে। এইসব পিছিয়ে পড়া মানুষরা বামফ্রন্ট সরকারের কাছ থেকে ...নক কিছু আশা করেছিল। আজকে বলুন তো? দীর্ঘদিনধরে সমবায় সমিতির সাথে যে ...স্ত কর্মচারী যুক্ত তারা এই সরকারের কাছ থেকে কি পেয়েছে? আপনারা বলেছিলেন ...রি দেব, পেরেছেন দিতে? আপনারা বলেছিলেন পে-কমিশনের রিপোর্ট কার্যকর করবেন। ...ন্তু বাস্তবে আজ পর্যন্ত তা হয়নি এখন তাদের সুইসাইড করতে হচ্ছে, হতাশার মধ্যে দিন ...টাচ্ছে। আজকে বামফ্রন্ট সরকার এদের উদ্ধার করবেন কিভাবে? সারা পশ্চিমবাংলার ...ছিয়ে পড়া মানুষ আজ হতাশাগ্রস্ত, সমবায় সমিতির কর্মচারিরা আজ হতাশাগ্রস্ত, চাষি-...সে মানুষ যারা মাথার ঘাম পায়ে ফেলে ফসল উৎপাদন করছে তারা আজকে বঞ্চিত ...চ্ছে। তাই এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** সমবায় দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় আজকে যে ব্যয়-বরাদ্দের ...জেট পেশ করেছেন আমি তাকে সর্বান্তকরণে সমর্থন করে এবং কংগ্রেস দল যে কাট-...মশন নিয়ে এসেছে তার বিরোধিতা করে আমি সমবায় সম্পর্কে কিছু বলছি। সমবায় ...মিতি হচ্ছে গ্রামের দুর্বলতর শ্রেনীর আর্থিক প্রতিষ্ঠান। সুতরাং সমবায় আন্দোলনকে আরো জোরদার করতে হবে সরকারের ঘোষিত নীতি অনুসারে। আমাদের রাজ্যে পঞ্চায়েত ব্যবস্থা অনুন্নত শ্রেনীর বেঁচে থাকার যেমন একটি প্রতিষ্ঠান হিসাবে স্বীকৃতি পেয়েছে, সারা ভারতবর্ষে এই আন্দোলন যেভাবে আজকে ছড়িয়ে পড়ছে ঠিক তেমনি সমবায় আন্দোলনকে বামফ্রন্ট সরকার সেইভাবে ছড়িয়ে দেবার জন্য, আরো জোরদার করার জন্য এবং গ্রামের সবচেয়ে অর্থনৈতিক দিক থেকে পিছিয়ে পড়া শ্রেনী-সে চাষী হতে পারে, ক্ষেতমজুর হতে পারে, বর্গাদার হতে পারে বা অন্যান্য যেসব সম্প্রদায় আছে যেমন তন্তুজীবী সম্প্রদায়, মৎস্যজীবী তাদের স্বার্থে সমবায় সমিতিগুলিকে আরো জোরদার করতে হবে। আমরা কংগ্রেস আমলে দেখেছি, এই সব সমবায় সমিতিগুলি নামেমাত্র ছিল। বাস্তবে এর কোনও কার্যকারিতা ছিল না। সাধারণ মানুষের ক্ষেত্রে কোনওদিন কিছু লক্ষ্য করেনি। আমরা দেখেছি, অনুন্নত শ্রেনী, পিছিয়ে পড়া মানুষ—সে কৃষকই বলুন, তন্তুজীবীই বলুন তারা গ্রামের যারা জোতদার-জমিদার, মহাজন যারা সুদের কারবারি তাদের কাছ থেকে লোন করে, সুদের উপর টাকা নিয়ে তারা চাষবাস এবং কাজকারবার করত। চাষ করে যে ফসল তারা পেত এবং তার থেকে উপার্জিত অর্থ তারা যা পেত তা সবই ঐ সব জোতদার মহাজনদের হাতে তুলে দিয়ে খালি হাতে ফিরে আসত। সেদিক থেকে এই সমবায় আন্দোলনকে উপলব্ধি করার দরকার আছে। সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গে সমবায় আন্দোলন বামফ্রন্ট সরকারের আমলে জোরদার হচ্ছে। আমরা দেখেছি গ্রামের বেশিরভাগ মানুষ যারা চাষবাস করে তারা এই সমিতির সদস্য হয়েছে। আমরা দেখেছি সমিতির যারা কর্মচারী ছিলেন তাঁরা কোনও বেতন পেতেন না। ঐ যে সমবায়গুলি আছে তাদের যা আয় তার থেকে সামান্যতম অংশ বেতন বা অনারেরিয়াম হিসাবে পেতেন, ম্যানেজার তাঁদের ৫০/৬০ টাকা দেওয়া হত, ফলে সেই কর্মচারিদের পক্ষে সমিতির কাজ চালানো সম্ভব

হতনা। যে টাকা আয় করতেন ব্যাঙ্ককে জমা পড়ত না, অনেক ক্ষেত্রে সমিতির কর্মচারি সেক্রেটারি প্রেসিডেন্ট ডাইরেকটার বোর্ড থাকত তাঁরা নিয়ে নিতেন। তখন স্বল্প সমিতিগু ডিফাংট হয়ে গেল, সরকার ব্যাঙ্কগুলিতে টাকা দিতেন না, ভাগ্যক্রমে ঐ কেন্দ্রে জন সরকার তাঁরা কৃষকদের স্বার্থে ১০ হাজার টাকা লোন মকুবের নীতি গ্রহণ করেছে ডিফলটার যে সামতিগুলি তাঁরা সেই টাকা পাওয়ার ফলে সমিতিগুলি আবার ফাং করছে। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার ফলে কর্মচারিদের স্বার্থে কমন ক্যাডার থে ২৫০টা দেওয়ার ব্যবস্থা করে। সেই টাকা তারা পাচ্ছে। সেই সরকারের যে অর্থ আর্থি সঙ্গতি অনুসারে কর্মচারিদের ক্ষেত্রে কোনও সময় ১৫০, কোনও সময় ১০০ কোনও স ৫০ সঙ্গতি অনুসারে কর্মচারিদের দিয়ে থাকেন। এর ফলে কর্মচারিরা নিজেদের পা দাঁড়াবার চেষ্টা করছেন। বামফ্রন্ট সরকারের অর্থ না থাকার ফলে পে-কমিশনের রিপে অনুযায়ী যা দেবার কথা ছিল তা দিতে পারা যায় নি। আনন্দের বিষয় সেই কর্মচারিদে ৪০ পারসেন্ট সরকার দেবেন আর বাকিটা সমবায়ের নিজস্ব আয় থেকে দেওয়া হবে। এ ভাবে গ্রামীণ সমিতিগুলিকে চাঙ্গা করার জন্য আমরা চেষ্টা করছি। আমরা দেখেছি তন্তুবা সমিতিগুলি একরকম উঠে গিয়েছিল বলা যেতে পারে সমবায়ের মাধ্যমে সুতা পাচ্ছে কাপড় বুনছে, কাপড় দিচ্ছে, মজুরি দিচ্ছে। আমাদের গ্রামীণ সমবায় সমিতিগুলি জোরদা করার কথায় মাননীয় শৈলজা বাবু বললেন ৬৬০০টি সমবায়ের মধ্যে ৮৫০টি কো-অপারেটি বাড়বে। তিনি একটি জিনিস এড়িয়ে গেছেন যে ট্যাক্স রাজ্য সরকার এবং কেন্দ্রী সরকারের সব সমবায়গুলির মধ্যে ২ হাজারটি শক্তিশালী করার কথা ছিল। কাজ আরম্ভ করার সঙ্গে সঙ্গে কেন্দ্রীয় সরকার সরে পড়লেন। আর্থিক সঙ্গতি না থাকার ফলে বামফ্রন্ট সরকার এগোতে পারলেন না, সীমিত ক্ষমতার মধ্যেও বামফ্রন্ট সরকার কৃতিত্ব দেখিয়েছেন, কেন্দ্রীয় সরকার পিছিয়ে গেলেন। কংগ্রেস দলের পক্ষ থেকে একটু কেন্দ্রীয় সরকারের কাছে সুপারিশ করুন না সমবায় সমিতিগুলিকে শক্তিশালী করার জন্য বামফ্রন্ট সরকার যে প্রচেষ্টা করছেন সেই প্রচেষ্টা থাকবে, কংগ্রেস আমলে অনেক ক্ষেত্রে দেখছি সমিতি করার ব্যাপারে তাঁরা হাইকোর্ট করে রেখে দিয়েছেন।

[4-00—4-10 p.m.]

হাইকোর্ট থাকবার ফলে সমিতিগুলিতে নির্বাচন হচ্ছে না। ফলে সমিতিগুলি মার খাচ্ছে। এখনও সেগুলো কংগ্রেসের নীতিতেই চলছে, নতুন নীতি গ্রহণ করা হয়নি। কাজেই আজকে সমবায় সমিতিগুলিতে জন প্রতিনিধিদের নিয়ে কমিটি করা যায় কিনা ভাবতে হবে। এটা করতে পারলে কো-অপারেটিভ আন্দোলন জোরদার হবে এবং তারা ভুলভ্রান্তিটা ধরতে পারবেন। আমরা দেখতে পাচ্ছি কৃষকরা তাদের উৎপাদিত ফসলের ন্যায্য দাম পাচ্ছেন না। জুট কর্পোরেশন অফ ইন্ডিয়া, তারাও দেখছি ঠিকমতো পাট কিনছেন না এবং পাটের সহায়ক মূল্যও নির্ধারণ করতে পারছেন না। ফলে ফড়েদের কাছে জলের দামে পাট বিক্রি করতে বাধ্য হচ্ছেন। তাই কো-অপারেটিভের মাধ্যমে আজকে চাষিদের কাছ থেকে ফসল কেনার ব্যবস্থা করতে হবে। সমবায়ের মাধ্যমে আজকে চাষিদের কাছ থেকে ফসল

ব্যবস্থা করতে হবে। সমবায়ের মাধ্যমে আজকে যদি সার এবং চাষের সরঞ্জাম দের কাছে কন্ট্রোল রেটে পৌঁছে দেওয়া যায় তাহলে তারা উপকৃত হবেন, যেমনভাবে য়িদের কাছে সুতো পৌঁছে দেওয়া হচ্ছে। আমরা দেখছি, যেসব লেবার কো-অপারেটিভ ছ সেখানে নানাপ্রকার বাধ্যবাধকতা রয়েছে। সেখানে অনেক ক্ষেত্রেই রেজিস্ট্রেশনের দেওয়া হলেও রেজিস্ট্রেশন দেওয়া হচ্ছে না। আমার কাছে সংবাদ আছে, জলপাইগুড়ি ার মাদারিহাটের বসুন্ধরা কো-অপারেটিভ। তারা দীর্ঘদিন হল রেজিস্ট্রেশনের জন্য ড করেছেন এবং সমস্ত রকম টার্মস অ্যান্ড কন্ডিশন ফুলফিল করেছেন, কিন্তু রেজিস্ট্রেশন ন না। একইভাবে এইরকম বহু সমবায়কে রেজিস্ট্রেশন দেওয়া হচ্ছে না। এই বিষয়ে দিতে হবে। .....................

( এই সময় মাইক অফ হয়ে যায়)

**শ্রী প্রবোধচন্দ্র পুরকায়েত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সমবায় মন্ত্রী ৪৪ কোটি ২৭ ৪৮ হাজার টাকার যে বরাদ্দ উপস্থাপন করেছেন, আমি এই বরাদ্দ দাবির ব্যাপারে কটি কথা বলতে চাই। সমবায় আন্দোলনকে আমাদের পশ্চিমবঙ্গে যেভাবে গুরুত্ব ারে দেখবার কথা এবং এই আন্দোলন বিস্তৃতি লাভ করবার কথা ছিল সেটা বিগত ফ্রন্ট সরকারের আমলে সেইভাবে বিস্তৃতি লাভ করেনি। একথা ঠিক যে, গ্রামীণ নীতিতে কো-অপারেটিভের ভূমিকা গুরুত্বপূর্ণ। আমাদের ভারতবর্ষে কো-অপারেটিভ ন্দোলন গড়ে উঠেছিল কৃষকদের মহাজনদের কবল থেকে অব্যহতি দেবার জন্য। কিন্তু ক্ষেত্রে আমরা দেখেছি, যে সমস্ত সমবায় সমিতি গড়ে উঠেছে সেগুলো এতকাল পর্যন্ত ণ মহাজন, প্রভাবশালী ব্যক্তি এবং ধনী চাষিদের কুক্ষিগত ছিল। বামফ্রন্ট সরকার তায় আসার পরে সমবায় আইনের কিছু কিছু সংশোধন করার পরে এখন যে সমবায় তিগুলি গড়ে উঠেছে, সেই সমবায় সমিতিগুলি কিছু কিছু ক্ষেত্রে গুরুত্বপূর্ণ ভূমিকা করেছে। কিন্তু আমরা জানি যে বহু ক্ষেত্রে এই সমবায় সমিতিগুলি অকার্যকর অবস্থায় আছে। এই সমবায় সমিতিগুলি বেশির ভাগ কাগজে-কলমে আছে, কিন্তু এর যে শ্য. সমবায় সমিতিগুলির মাধ্যমে গরিব মানুষকে, ক্ষেতমজুরকে, পাট্টাদারকে সাহায্য ার কথা, সেই ভাবে এই সমবায় সমিতিগুলি তার ভূমিকা পালন করতে পারছেনা। শির ভাগ জায়গায় ডিফাংক্ট অবস্থায় পড়ে আছে। বিগত কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্ত যায়ী সমবায় সমিতিগুলির মাধ্যমে যে ঋণ দেওয়া হয়েছিল, সেই ঋণ মকুব করার যে ান্ত, সেই সিদ্ধান্তের পরিপ্রেক্ষিতে যে সমস্ত সমবায় সমিতি ডিফাংক্ট ছিল, তাদের ঋণ কুব পরে সেই সমিতিগুলির প্রাণ সঞ্চারিত হয়েছে। এই সমবায় সমিতিগুলি যাতে ঠিক য়ে নির্বাচন করা হয় এবং সেই নির্বাচন যাতে গণতান্ত্রিক পদ্ধতিতে হয় এবং সমবায় মিতিগুলি পরিচালনার দায়িত্ব যাতে সাধারণ মানুষের মধ্যে থেকে নেওয়া হয়, সেদিকে পনি লক্ষ্য রাখবেন। আপনি বলেছেন যে সমবায় সমিতিগুলির সদস্য সংখ্যা বৃদ্ধি করার চেষ্টা নিয়েছেন। সেই প্রচেষ্টায় যে সমবায় সমিতিগুলি চলছে তাতে আমরা দেখছি যে র, কাপড় ইত্যাদি ব্যবসার ক্ষেত্রে ঠিকমতো হচ্ছে না, সেখানে প্রচন্ড দুর্নীতি চলছে। মরা দেখেছি বাজারে যে দামে সার বিক্রয় হচ্ছে, আর সমবায় সমিতি যে দামে সার

সরবরাহ করছে সেটা দামেও বেশি এবং মাপেও সঠিক থাকেনা। আমরা অনুসন্ধা দেখেছি এবং কো-অপারেটিভ যারা চালান তাদের সঙ্গে কথা বলে জেনেছি যে সংস্থ সার সরবরাহ করার কথা তারা ঠিক সময় মতো সার সরবরাহ করেনা। তার ফলে জায়গা থেকে সার কিনে তাদের কৃষকদের কাছে বিক্রয় করতে হয়। এর ফলে সংস্থা সার সরবরাহ করে সেখানেও একটা দুর্নীতি চলছে। কাজেই এগুলির দিকে মন্ত্রী মহাশয়কে নজর দিতে বলব। আর একটা কথা বলব। ভূমি উন্নয়ন যে ব্যাঙ্ক, এ একটা দুর্নীতি কাজ করছে। এখানে কিছু ব্যক্তি আছে যারা এই দুর্নীতিকে আশ্রয় সাধারণ গ্রামের চাষি, বর্গাদার, প্রান্তিক চাষি, এদের ঋণ দেবার নাম করে নানা ঠকাচ্ছে এবং তাদের কাছ থেকে টাকা নিয়ে ঋণ পাইয়ে দিচ্ছে এবং এই ঋণ গ্র ক্ষেত্রে একটা দীর্ঘ পদ্ধতির মাধ্যমে তাদের যেতে হয়। তার ফলে যে উদ্দেশ্য নিয়ে ভূমি উন্নয়ন ব্যাঙ্ক গঠিত হয়েছে সেটা সাধিত হচ্ছে না। তার কারণ এর ফলে তারা ঋণ পরিশোধ করতে পারছেনা, বহুক্ষেত্রে অনাদায়ি পড়ে থাকছে। কাজেই এই দি আপনি আশা করি দৃষ্টি দেবেন এবং ভূমি উন্নয়ন ব্যাঙ্কের মাধ্যমে যাতে কৃষকরা উ হতে পারে সেটা দেখবেন। আর একটা কথা বলেছেন যে পে কমিশনের রিপোর্ট অনু কর্মীদের, ঋণ দান সমবায় সমিতির ম্যানেজার যারা আছেন, তারা যাতে আগামিদিনে দি পরিমাণে সরকারি অর্থ পায় তার জন্য আপনি ব্যবস্থা করছেন। এই বিষয়টা দীর্ঘদিন ঝুলে ছিল এবং এটা সম্বন্ধে আমরা জানি বামফ্রন্ট সরকারের প্রধান শরিক এটাতে দিয়েছিল। যাইহোক, মন্ত্রী মহাশয় উদ্যোগ নিয়েছেন, যারা সমবায়ে আছেন তাদের আগামি এই পে কমিশনের সুপারিশ অনুযায়ী অর্থ দেবার জন্য ব্যবস্থা করছেন।

[4-40—4-20 p.m.]

অপরদিকে তিনি বলেছেন আবাসন সমবায়ের ব্যাপারে। এই ব্যাপারে প্রচন্ড দুর্নী আছে। মাননীয় সদস্য বীরেনবাবু তিনিও এই ব্যাপারে বলেছেন। তিনি আবাসন সমবায় সদস্য হিসাবে মনোনীত হয়েছেন, তিনি তাঁর অভিজ্ঞতা দিয়ে বলেছেন। এটা সবচে আশ্চর্যের বিষয়। মাননীয় মন্ত্রীর উদ্যোগ আছে, প্রচেষ্টা আছে, তিনি কর্মোদ্যোগী, তি চেষ্টা করছেন। কিন্তু সমবায়ের মধ্যে রন্ধ্রে রন্ধ্রে দুর্নীতি ঢুকে আছে। এই দুর্নীতি বন্ধ করু তা না হলে সমবায় যে উদ্দেশ্য নিয়ে গঠিত হয়েছে পশ্চিমবাংলার বুকে সেই উদ্দে সাধিত হবে না। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শুভেন্দু চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সমবায় মন্ত্রী ১৯৯৩-৯ সালের জন্য যে ব্যায় বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন করছি। বিরোধী পক্ষ থেকে যে কাট মোশন এনেছেন তার বিরোধিতা করছি। ওনারা কাট মোশন যেগুলি এনেছেন সেই বিষয়ে মাননীয় মন্ত্রী উত্তর দেবেন। তথাপিও আমি বলতে চাই ওনারা যে কাট মোশন এনেছেন সেটা দেখলে বোঝা যাবে সমবায় সম্পর্কে তাঁদের অভিজ্ঞতা নেই ওনাদের সম্পর্কে বলতে গিয়ে বলতে হয় জেসাস ক্রাইস্টের মতো যে দে ডু নট নো হোয়াট দে আর সেইং। ওনারা কিছু জানেন না কি সম্পর্কে কি বলেছেন। এখানে শৈলজাবাবু

দিনীপুরের সমবায় আন্দোলন সম্পর্কে বললেন। কিন্তু ওনার জায়গায় কটা সেন্ট্রাল কো-পারেটিভ ব্যাঙ্ক আছে উনি জানেন না। উনি বলেছেন ৩ টি আছে কিন্তু ৪টি। উনি ছেন বাজেট বরাদ্দ কমে গিয়েছে, এটা নিয়ে ওনার খুব মাথাব্যাথা ওনার সম্পর্কে বেশি বলছি না, শুধু একটা কথা বলতে চাই সেটা হল উনি যখন মেদিনীপুরের কো-পারেটিভ নিয়ে বলছেন তখন যদি ওখানকার দুর্ণীতির কথা বলতেন তাহলে ভাল হত। দিনীপুরে ইছাবনি মারকেটিং সোসাইটিতে চালে জল ঢুকিয়ে দিয়ে তাঁদের সমস্ত বোর্ড ডিরেক্টারসরা পালিয়ে গিয়ে বেঁচে ছিলেন। এই কথাটা তিনি যদি বলতেন তাহলে ল হত। প্রবীরবাবু অসীমবাবুর সম্পর্কে যেটা বলেছেন সেটা অসীমবাবু বলেন নি। গত দিন বলা হয়েছে নন-ব্যাঙ্কিং ফাংশানিং সম্পর্কে। তিনি বলেছেন যে, ইভিন পিয়ারলেস পর্কে তিনি বলেছেন যে, সমস্ত নন-ব্যাঙ্কিংগুলির লাইসেন্স রিজার্ভ ব্যাঙ্ক দেয়, এই নের সমস্ত লাইসেন্স সাসপেন্ড করতে বলেছেন। রাজ্যের নিজস্ব ব্যাঙ্ক করার কথা, কিন্তু ই ব্যাঙ্ক এখনও করা সম্ভব হয় নি বলে স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক এবং সেন্ট্রাল কো-পারেটিভ ব্যাঙ্ক রাজ্যের ব্যাঙ্ক হিসাবে ফাংশানিং করছে। স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্কই ভবিষ্যতে স্টেট গভর্নমেন্ট ব্যাঙ্ক। সি.সি.বি. ফাংশানিং করছে বিভিন্ন জায়গায়। আপনারা নেন যে গভর্নমেন্টের যে বিজনেস ডেভেলপমেন্ট প্রোগ্রাম আছে সেটা বিভিন্ন প্রাথমিক িতিতে কনজিউমার কো-অপারেটিভ সোসাইটি হিসাবে কাজ করছে। প্রবীরবাবু সমবায় র্মিদের মাইনে দেবার ব্যাপারে বলেছেন যে সরকারের সমস্ত টাকা নাকি পার্টি ফান্ডে চলে র. সমবায় কর্মিদের মাইনের ব্যাপারে কোনও স্কেল ছিল না, এবারে সেই স্কেলের স্থা করা হয়েছে। সমবায় মন্ত্রী আগে ঘোষণা করেছিলেন যে ৪০ পারসেন্ট সরকার বাকি তারা কালেকশন করবে। উনি বলে চলে গেলেন যে এই ৪০ পারসেন্ট টাকা ন দিতে পারছেন না? কেন তিনি জানেন না? আমাদের ৭১ কোটি টাকা সেন্ট্রাল র্নমেন্ট মেরে দিয়েছে। আপনারা সমবায়ে কি করেছেন? আগে আপনারা যখন ক্ষমতায় লেন তখন সমবায়কে ঠুঁটো জগন্নাথ করে রেখেছিলেন। পঞ্চায়েতকে যে ভাবে রেখেছিলেন, বায়কে ঠিক সেই অবস্থায় রেখেছিলেন। তখন সমবায় ছিল কতকগুলো বাস্তুঘুঘুর ড্ডাখানা। গাঁয়ের মোড়ল মাতব্বররা সমবায়ের ফল ভোগ করত। মন্ত্রী মহাশয় তাঁর তৃতার মধ্যে বলেছেন, তাঁর সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে সমবায় আন্দোলনকে গণ আন্দোলনে সারিত করতে চান। সর্বজনীন সদস্য ভুক্তি প্রকল্পে পঞ্চাশ টাকা করে সরকার থেকে ওয়া হচ্ছে। এটা প্রতি বছরই দেওয়া হচ্ছে। ১৯৯৩-৯৪ সালে দু হাজার নতুন সদস্যের না এক লক্ষ টাকার প্রভিসন রাখা হয়েছে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমাদের হাতে যে সময় আছে তাতে হবে না। আমি আরও ধঘন্টা সময় বাড়াবার প্রস্তাব রাখছি। আশা করি এতে সকলের মত আছে।

(ধ্বনি-'হ্যাঁ।')

(এই সময়ে আধ ঘন্টা সময় বাড়ানো হয়।)

**শ্রী শুভেন্দু চৌধুরি ঃ** ওঁরা গুজরাট, মহারাষ্ট্রের কথা বলেছেন। ওখানে মুভমেন্ট হয়ে গেছে। নিশ্চয়ই আমাদের সমবায় মুভমেন্ট পিছিয়ে ছিল। তবে কথা, আপনারা শুনুন এশিয়ার মধ্যে বৃহত্তম কো-অপারেটিভ, যেটি আমাদের বর্ধমান আছে। তার নাম হচ্ছে 'শ্রীধরপুর কো-অপারেটিভ।' এটি আমাদের এই পশ্চিমবঙ্গে এই ভাবে কো-অপারেটিভকে প্রসারিত করতে চাই আমরা। আপনারা শুধু গুজরাট, ম মধ্যে জানেন না। আমাদের ঘরের মধ্যে, গাঁয়েতে যে জিনিস আছে তাকে ভিত্তি ক মহাশয় আরও প্রসারিত করার চেষ্টা করছেন। কৃষি-ঋণ মকুব করার জন্য আমাদের কা কমে গিয়েছিল, কালেকশনটা মার খেয়েছিল। তবে গ্রামেগঞ্জে শতকরা ৮০ ভা প্রান্তিক চাষী আমাদের সদস্য-ভুক্তির মধ্যে এসেছেন। আর একটি কথা, কোল্ড স্টো কথা। কোল্ড স্টোরেজের ক্ষেত্রে আমাদের স্থান দ্বিতীয়। ১৯৯২-৯৩ সালে এর ক্ষম ১ লক্ষ ৮০ হাজার টন। উত্তর প্রদেশের স্থান প্রথম, যারা পশ্চিমবঙ্গের চাইতে ক বড়। আমরা সেখানে দ্বিতীয়, এটা আমাদের গৌরবের কথা নয়? আমরা আরও স্টোরেজ তৈরি করতে চাই যেমন, কুচবিহারের ধুপগুড়িতে পাঁচ হাজার মেট্রি ক্ষমতাসম্পন্ন কোল্ড স্টোরেজ আমরা করব। এন.সি.ডি.সি.র সার্ভে অনুসারে ১৮ ভায়াবল সোসাইটিকে ভায়াবল করা হয়েছে, যাদের টার্নওভার দশ লক্ষ টাকার আমাদের ১৮০০ নিজস্ব গোডাউন আছে, সেখানে ৩২০০ গোডাউন করার প্রস্তাব আ আছে। রাজ্য সরকারের পক্ষ থেকে ২০ পারসেন্ট শেয়ার ক্যাপিটাল দেবার কথা অর্থমন্ত্রী স্বীকার করেছেন। 'বেনফেডে' যেখানে দুর্নীতির বাসা ছিল, সেটা ভেঙে হয়েছে। এটা অ্যাচিভমেন্ট নয়। আমাদের প্রোমোশন লিস্ট যেটা ১৬ বছর ধরে ছিল, সেটা হয়েছে। এরফলে সরকারি কর্মচারিরা কাজে উৎসাহিত হচ্ছেন। কেন্দ্রীয় সর কথা শুনবেন? কেন্দ্রীয় সরকার সমবায় সম্পর্কে কত ভাল কথা বলেন। কিন্তু মিষ্টি তো আর চিড়ে ভেজে না? টাকা না পেলে কিছু হয় না। ওঁরা অনেক ভাল কথা মডেল কো-অপারেটিভ করতে চান, ন্যাবার্ড, এন-সি-ডি-সি কাজ করবে বলছেন। বে দিয়ে কাজ করাতে চান। অর্থাৎ সবই তারা লুটে নিয়ে চলে যাবে। ওঁদের মারফৎ করার কথা বলবো-সেন্ট্রাল কাজ করছেন কি রকম বলব? সিক্সথ প্ল্যানে কত রেখেছিলেন-৩.২। সেভেনথ প্ল্যানে ০.৯৪ ভাগ। অষ্টম যোজনায় কিছুই নেই, শূন্য রে গরু যদি বদমায়েস হয়, তার লাথি খাওয়া যায় যদি কিনা সেই গরু দুধ দেয়। আব কথা বলি, এখানে একটু আগে বলা হয়েছে-সেন্ট্রাল স্পনসর্ড স্কীমের কথা বলা হ ঐ প্রকল্পে টাকা দেবে বলে কিছুই দেয়নি, কিছু করা হয়নি। আমরা কিন্তু করেছি

[4-20—4-30 p.m.]

আমরা সমস্ত জায়গাতেই এই ব্যবস্থাটার একটা গণতান্ত্রিকরণের চেষ্টা করেছি আগে টাস্ক ফোর্সের কথা বলা হয়েছে। টাস্ক ফোর্স পাওয়ার ক্ষেত্রে ৫০ পারসেন্ট ও একে ৬ হাজার ৬০০ টাকা করে দেওয়ার করা হয়েছে এবং এইভাবে তাদের শক্তি করার চেষ্টা হয়েছে। কিন্তু শেষ পর্যন্ত দেখা গেল যে টাকা এল না তখন আবার ২ টাকা উইথড্রল করে নেওয়া হল। তবে এই উইথড্রল করে ভালোই আমরা

১৯৮৭-৮৮ সালে ৪২২টি সমিতিকে প্রান্তিক ঋণ সাহায্য দিয়েছি। ১৯৯১-৯২ সালে ১০০টি মিতিকে ৫১ লক্ষ টাকা দিয়েছি। ১৯৯৩-৯৪ সালে ৮০টি সমিতিকে অন্তর্ভুক্ত করেছি। মামরা অষ্টম পঞ্চবার্ষিকি পরিকল্পনায় ৮৫০টি সমিতিকে অন্তর্ভুক্ত করেছি। আমরা ট্রাডিশন লাকাতেও যেমন পুরুলিয়াতে চা চাষের ব্যবস্থা করতে যাচ্ছি বন দপ্তরের কো-অপারেটিভ সস্টেমের মাধ্যমে। সমবায়ের মাধ্যমে আমরা তুলোর চাষ করতে চেষ্টা করছি। বীরভূম, র্শিদাবাদে আখের চাষ কো-অপারেটিভের মাধ্যমে করতে যাচ্ছি। এছাড়া পাট প্রক্রিয়া রণের মাধ্যমে দুটি মিনি জুট মিলকে আমরা লাইসেন্স দিয়েছি। উত্তর ২৪ পরগনায় এবং দীয়াতে এই দুটি জুট মিল অবস্থিত। আমরা সমবায় আন্দোলনকে স্বাভাবিকভাবেই প্রগতিশীল বতে চাই। শুধু শহরের মধ্যে আর থাকতে চাই না আরো বৃহত্তরভাবে ছড়িয়ে দিতে চাই। সইকারণে এই বাজেট বরাদ্দকে সর্বান্তকরণে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কামাখ্যানন্দন দাসমহাপাত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সমবায়মন্ত্রী যে য়বরাদ্দ উপস্থিত করেছেন তাকে আমি সমর্থন করছি। স্যার, আমি প্রথমেই বলে রাখতে ই যে পশ্চিমবঙ্গে এই বামফ্রন্ট সরকার এই ভূমি সংস্কারকে ভিত্তি করে যেমন এখানে ডমোক্রেটিক রিফর্মসের কর্মসূচিতে এগিয়েছেন এবং সেইদিক থেকে ভূমি সংস্কার যেমন বচেয়ে গুরুত্বপূর্ণ দপ্তর ঠিক তেমনি সমবায় দপ্তরেরও বিশেষ গুরুত্ব আছে। সেইদিক থকে সমবায়মন্ত্রীর দায়িত্ব অনেক বেশি। পশ্চিমবঙ্গের গ্রামের খেটে খাওয়া মানুষরা যাতে াদের জমিতে এক ফসলিকে দু-ফসলিতে পরিণত করতে পারে সেটা দেখার দায়িত্ব এই পুরের। ভূমি সংস্কার করে যেমন জমির উপরে খেটে খাওয়া মানুষকে সত্ত্ব দেওয়া রকার তেমনি তারা যাতে জমিতে দু-ফসলি, তিন ফসলি করতে পারেন সেটা দেখাও মবায় দপ্তরের দায়িত্ব। সেখানে জমিতে দু-ফসলি, তিন ফসলি করতে গেলে কৃষকদের াকার দরকার, সেই টাকা যাতে তাদের কাছে এসে পড়ে তারজন্য এই দপ্তরের দায়িত্ব অনেক বেশি। এবং সেইভাবে তাদের কাজ এগিয়ে নিয়ে যেতে হবে। এইদিক থেকে ভূমি সংস্কার এবং সমবায়ের সমান দায়িত্ব বর্তাচ্ছে। এই দপ্তরে ১৫-১৬ বছর ধরে যে প্রোমোশনল এফেয়ার্সগুলো আটকে ছিল তার যে জটিলতা দূর করতে পেরেছেন এরজন্য আমি খুবই আনন্দিত। ৫৬জন সিডিওকে এবং ৮০জন সি আই কে যে প্রোমোশন দিতে পেরেছেন তারজন্য আনন্দিত। সমবায়ের ম্যানেজারের পদের ক্ষেত্রে তাদের যে স্কেল তার ৪০পারসেন্টের দায়িত্ব আপনারা নিয়েছেন। গ্রামীণ ঋণের ক্ষেত্রে আপনারা যে ব্যবস্থা নিয়েছেন তাতে আপনাকে সাধুবাদ জানাই। আমি এই প্রসঙ্গে দু-একটি কথা বলছি, যদি পারেন বিবেচনা করে দেখবেন। আমরা জানি এই সমবায় দপ্তরে অর্থ সঙ্কট চলছে, রাজ্যেরও অর্থ সঙ্কট চলছে। ভূমি সংস্কার এবং কৃষি সংস্কারের মধ্যে দিয়ে পুনরুজ্জিবনের যে কর্মসূচি নিয়েছে ভূমি দপ্তর সেই রকম একই দায়িত্ব নিয়েছে সমবায় দপ্তর। সেক্ষেত্রে আমি অনুরোধ করব আগামি আর্থিক বছরে যে সাহায্য দেবার জন্য বিভিন্ন প্রকল্প নিয়েছেন তাতে যে দু'হাজার টাকা পর্যন্ত দেওয়ার প্রকল্প নিয়েছেন সেটা যাতে বিবেচনার সাথে দেখা হয় সেই দিকটা দেখবেন। এটা এর সাহায্য পেতে গ্রামের সাধারণ মানুষদের খুবই অসুবিধা হচ্ছে। সমবায় আন্দোলনকে নস্যাৎ করার একটা চক্রান্ত চলছে। এটা যাতে না হয় সেই দিকটা বিবেচনা

করতে অনুরোধ করছি। ঋণ মকুবের প্রশ্নে এখনো পর্যন্ত ২১ কোটি টাকার যে ঘা রয়েছে সেই ঘাটতি আপনারা এখনো মেটাতে পারেন নি। আমি এই প্রসঙ্গে অনুরোধ ক যে, ঋণ দেওয়ার ক্ষেত্রে অ্যাডমিনিস্ট্রেটিভ লুপ হোলস্ কতগুলি আছে সেগুলো দূর ক ব্যবস্থা করুন। এই বিষয়ে আপনার নোটিশে বিষয়টি আনতে চাই, বিষয়টি বিবেচনা ক দেখবেন। আমি কিন্তু একটি কথা আপনাকে বলতে চাই পশ্চিমবাংলার সমবায়ের গুরু কথা বিবেচনা করে এক্‌জিসটিং যে স্কিমগুলি আছে এবং নূতন যে বিভিন্ন সমবায় আন্দো হচ্ছে এবং যা প্ল্যান বাজেট করতে চান তাতে করে দাঁড়াচ্ছে আপনি যে আশা ভরসা নি এগুচ্ছেন সেটা শুধু আশান্বিত, কিন্তু আমার মাথায় এটা ঢুকছে না, আমাদের রাজ্য সরকা অনেক সঙ্কট আছে, কিন্তু যত সঙ্কটই থাকুক না কেন আপনার প্ল্যান বাজেট দেখ স্যাংশন ১১ কোটি ১০ লক্ষ টাকা অথচ আপনি ঈয়ার বিফোর লাস্ট যা খরচ করে সেটা হচ্ছে সাড়ে ৪ লক্ষ টাকা, এর জাস্টিফিকেশন কি? আমি যতদূর জানি গত অ বছরে প্ল্যান স্যাংশন হয়েছে ১৩ কোটি ৮০ লক্ষ টাকা, আপনি ৩৫ লক্ষ টাকাও খ করেননি। আমি মনে করিনা রাজ্য সরকারের এমন ভয়াবহ সঙ্কট যে আপনি ৩৫ লক্ষ টা খরচ করবেন, এটা আমার মাথায় ঢুকছে না। এটা যদি আপনি ক্লিয়ার করেন তাহ সকলেরই উপকার হবে। আপনি যদি এই রেটে খরচ করেন লেস দ্যান ফিফটি পারসে ঈয়ার বিফোর লাস্ট প্রায় ৬০ শতাংশও খরচ করতে পারলেন না। ১০ কোটির জায়গ ৩৫ লক্ষ টাকা এটা কত পারসেন্টেজ হয় আমি জানি না, আপনি একটু দেখে নেবেন, এ রেটে যদি আপনি খরচ করেন তাহলে পশ্চিমবাংলার যে কো-অপারেটিভ আন্দোলন ডাইমেনশন কো-অপারেটিভ মুভমেন্ট যাতেই যান তা পারবেন না। শুধু কি সর্বভারতে ক্ষেত্রে সঙ্কট যে কেন্দ্রীয় সরকার এটা সৃষ্টি করছেন তার শিকার সমস্ত রাজ্যই, তাই কো অপারেটিভ মুভমেন্টের ব্যাপারে বলব এখানে অ্যাজ এ হোল যে অগ্রগতি পশ্চিমবাংলা ক্ষেত্রে ঘটেছে, এক্ষেত্রে আপনি তা পালন করতে ব্যর্থ হবেন, আপনি দয়া করে এটা বিবে করে দেখবেন। আমি আশা করব আপনি এই পয়েন্টটা ক্লারিফাই করবেন। আমি অন্য বিষয়টা বলতে চাই সেটাও আমি আপনার কাছে তুলে ধরতে চাই। আপনি নূতন স্কিমে কথা বলেছেন, আমাদের মেদিনীপুর জেলার একটা শিল্প আছে যা ভারতবর্ষে কোথা নেই, শৈলজাবাবু বলেছেন ২টো থানায় হয়, শুধু দুটো থানা নয়, রামনগর, এগরা, পটাশপু সবং এই ৪টে থানায় এই মাদুর শিল্পটা আছে। পশ্চিমবাংলায় যেমন মাদুর শিল্প আ তেমনি মাদ্রাজেও এই শিল্প আছে, যন্ত্রচালিত মাদুর শিল্প শুরু হয়েছে তার সঙ্গে প্রতিযোগিতা হস্ত নির্মিত মাদুর শিল্প হটে যাচ্ছে। এখানকার এই মাদুর শিল্প মাদ্রাজের সঙ্গে প্রতিযোগিতা তার বাজার হারিয়েছে অথচ এই হস্তনির্মিত শিল্পের প্রভূত উন্নতির সম্ভাবনা আছে এবং সম ভারতবর্ষে এই শিল্প মার্কেট বিস্তার করতে পারে, শুধু এটা নয়, এটাকে এক্সপোর্টও করে পারে। এই চারটি থানায় কয়েক লক্ষ মানুষ বাস করেন তারা এই শিল্পের উপর নির্ভরশীল লক্ষ লক্ষ টাকার এই কারবারে পাইকাররা বড় বড় ব্যবসাদাররা তারা এখানে মুনাফা করে আর আমাদের মাদুর চাষিরা মার খাচ্ছে, শিল্পটা মার খাচ্ছে। আমি সাধারণ বাজেটে বলেছিলা এই মাদুর শিল্প নিয়ে, এই তন্তুবাঈদের নিয়ে কোঅপারেটিভ করেছেন, ফিশারম্যানদের নিয়ে কোঅপারেটিভ করেছেন, আমি আপনাকে অনুরোধ করব আপনি যদি ভরসা দেন আপনি

দর নিয়ে একটা স্কিম করতে পারেন, এই মাদুর শিল্পের জন্য আপনি এদের যন্ত্র দিয়ে ন্ন করতে পারেন, এদের জিনিসগুলি অবিলম্বে পারচেজ্ করা প্রয়োজন, এই পাইকারদের হ থেকে রক্ষা করা দরকার? সেখানে ধান চাষ হয়না, সেখানে একমাত্র চাষ হচ্ছে ঐ র কাঠি, এই মাদুর কাঠিকে আংটির মধ্যে—দশ হাত মাদুরকে ঢুকিয়ে দিতে পারব। রকমই একটা অসম্ভব শিল্প। তাই আমার দাবি এই শিল্পকে যদি রক্ষা করতে চান হলে এই জিনিসটা নিয়ে আপনি বিচার করবেন। আপনি কায়েমি স্বার্থের হাত থেকে বায়কে রক্ষা করেছেন, আপনি বহুক্ষেত্রে সরকারের পক্ষ থেকে প্রতিনিধি হিসাবে যাদের নীত করেছেন অনেকক্ষেত্রে তাদেরকে আমরা দেখতে পাচ্ছি। অনেক ক্ষেত্রে আমরা তে পাচ্ছি কায়েমি স্বার্থের হয়ে সমবায় কাজ করছে। এটা কখনই অ্যান্টি পিপলের যেন কাজ না করে, অ্যান্টি টয়েলিং মাস যেন না হয়ে যায় এটা আপনাকে দেখতে । ঐ অফিসাররা কেন গ্রামীণ ভূস্বামিদের স্বার্থ রক্ষা করবে। এই বিষয়টা বিবেচনা করার অনুরোধ করে আপনার ব্যয়-বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-30—4-40 p.m.]

**শ্রী সরল দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আমার ব্যয়-বরাদ্দের ৫৭ নং ধারা র্থনে এবং সৌগত বাবু এবং সুব্রত বাবু যে কাট মোশন এনেছেন তার সম্পূর্ণ বিরোধিতা আমি আমার বক্তব্য রাখছি। আমি অত্যন্ত দুঃখের সঙ্গে বলছি, হাউস চলে বিরোধীদের কার উপর। বিরোধী দলের ভূমিকা কি? সমবায় সম্বন্ধে তারা এত বড় বড় কথা লেন, অথচ কংগ্রেস বেঞ্চের যারা সমবায় আন্দোলন করে এসেছে আজকে তারা অনেকেই পস্থিত প্রায়। মাননীয় সদস্য শৈলজা দাস বক্তৃতা করতে গিয়ে সমস্ত ব্যাপারটাই প্রায় য়ে ফেলেছেন। তিনি শুধু রাজ্য সরকারের উপর দোষ আরোপ করলেন। শৈলজা বাবু লেন সমবায়ে পশ্চিমবাংলা পিছিয়ে আছে। আমাদের সদস্য আছে ৩২ লক্ষ ৩১ হাজার, মধ্যে ২৬ লক্ষ ৯৭ হাজার হচ্ছে মারজিনাল ফার্মার। এদিকে আপনারা মহারাষ্ট্র, রাটের সঙ্গে তুলনা করছেন। মহারাষ্ট্র এবং গুজরাটে, সেখানে সুগার লবি, কটন লবি জার মুখ্যমন্ত্রী কে হবে, কেন্দ্রে কে যাবেন এসব ঠিক করে। আমাদের রাজ্যে কিন্তু সেই নিসটা হচ্ছে না। সুতরাং এই ব্যাপারে মহারাষ্ট্র, গুজরাতের সঙ্গে তুলনা করলে চলবে না। রা এই পনেরো বছরে বারো লক্ষের উপর সদস্য করেছি, ইউনিভার্সাল মেম্বারশিপ রছি। এটা একটা গুরুত্বপূর্ণ ব্যাপার। আমাদের মাননীয় সদস্য বলছেন টাকা যাতে পাওয়া সেই ব্যাপারে পুনর্বিবেচনা করতে। তিনি তো একবারও বললেন না শর্ট টার্মে আমরা ০ কোটি লক্ষ্যমাত্রা রেখেছিলাম ১৯৯১-৯২ সালে, আমাদের অ্যাচিভমেন্ট পূরণ হয়েছে ৮ কোটি টাকা। আমরা ৭২ পারসেন্টের উপর কালেকশন করেছি। ১৯৯২-৯৩ সালে ক্ষ্যমাত্রা ছিল ১৪৮ কোটি টাকা-শর্টটার্মে সেখানে আমরা ১৪০ কোটিতে গিয়ে পৌঁছেছি। মধ্যে ২৮.৫৬ পারসেন্ট আমরা কালেকশন করেছি। আপনারা ৩০ বছর রাজ্যে ক্ষমতায় লেন, আর আমরা ১৫ বছর হল ক্ষমতায় এসেছি। ওদের আমলে ওরা সেন্ট্রাল কো-পারেটিভ ব্যাঙ্ক-এর যারা শেয়ার হোল্ডার, তাদের এক পয়সাও ডিভিডেন্ড দেয়নি, আমরা

৯ কোটি টাকা শেয়ার হোল্ডারদের ডিভিডেন্ড দিয়েছি। লংটার্মে ১৯৯১-৯২ সা
কোটি টাকা আমাদের লক্ষ্যমাত্রা ছিল, সেখানে আমরা ১৫ কোটি ৭৭ লক্ষ টাকায়
পৌঁছেছি এবং কালেকশন হয়েছে ১৫ কোটি ৫৫ লক্ষ টাকা। ১৯৯২-৯৩ সালে আ
লক্ষ্যমাত্রা ছিল ২৫ কোটি টাকা, ইতিমধ্যে আমরা ২৩ কোটিতে গিয়ে পৌঁছেছি। আ
রাজ্যে এই কেন্দ্রীয় সরকারের অনুসৃত নীতির ফলে কলকারখানা যা ছিল তাও
বন্ধ হয়ে যাচ্ছে। ফলে বেকারি বাড়ছে। প্রায় ৫৮ লক্ষ বেকার যুবক যুবতি এম্প
এক্‌সচেঞ্জে নাম লিখিয়েছে। আমাদের ল্যান্ড ডেভেলপমেন্ট ব্যাঙ্কগুলি থেকে আমরা
ফার্মিং লোন দিচ্ছি। এটা ১০ হাজার থেকে ৭/৭।। লক্ষ টাকা পর্যন্ত। আমাদের
উন্নয়ন ব্যাঙ্ক থেকে গ্রামের মানুষকে গ্রামীণ গৃহনির্মাণের জন্য লোন দিচ্ছি। সৌগতবা
কাটমোশনে উল্লেখ করেছেন যে, সমবায়িকা এবং আমাদের ক্যালকাটা হোলসেলে
হচ্ছে না কেন? এটাতে কোর্ট কেস আছে বলে হচ্ছে না। বেহালা হোল সেলে
আন্ডার সেকশন ২৫, ক্লজ ওয়ানে নমিনেটেড বোর্ড করেছি। বিধাননগরেও তাই, নমি
বোর্ড। নর্থ সুবারবনে নির্বাচিত সংস্থা। কৃষ্ণনগর হোলসেলে নির্বাচিত সংস্থা। মেদি
কোর্ট কেস আছে। ওয়েস্ট বেঙ্গল স্টেট কনজিউমার ফেডারেশনে, সেখানে কোর্ট
আছে। কোর্ট কেস থাকার ফলে নির্বাচন হচ্ছে না। যেখানে কোর্ট কেস নেই
সেখানে ব্যবস্থা নিতে বলেছি। যেমন কনজিউমার ফেডারেশনকে আমরা ব্যবস্থা
বলেছি নির্বাচনের জন্য। সুতরাং গণতন্ত্রিকরণের বিরুদ্ধে আমরা নই। বারবার একটা
বলা হচ্ছে যে সরকারি অফিসার এবং কর্মচারিরা মাথা ঘামাচ্ছেন না। দুর্নীতি যদি না
তাহলে যেখানে স্বাভাবিকভাবে চলছে সেইভাবেই চলা উচিত। মাননীয় সদস্য শুভে
উল্লেখ করেছেন যে শ্রীধরপুরে একটা প্রাইমারি কো-অপারেটিভ সোসাইটিতে ডিপ
হচ্ছে ৪।। কোটি টাকার উপর। সেখানে তো আমাদের সরকার ছড়ি ঘোরাচ্ছেন
মাননীয় সদস্য প্রবোধবাবু বেনফেডের কথা বলেছেন। আপনারা জানেন যে এক
সেখানে ২০ বছরের উপর মৌরসী পাট্টা করে বসেছিল এবং লোকজন সব তা
আমলে নিয়োজিত হয়েছিল। আমরা সুপ্রিম কোর্ট পর্য্যন্ত মামলা করে দীর্ঘ ২০ বছর
সে জায়গা থেকে দুর্নীতির মূল উচ্ছেদ করেছি এবং সেখানে একজন দক্ষ অফিসার নি
করার ব্যবস্থা করছি। সার সম্পর্কে আপনারা কিছু কিছু কথা বলেছেন। এ সম্পর্কে
কিছু অভিযোগ যে আসছে না তা নয় তবে আপনাদের আমি বলব, লিখিতভাবে আপ
যদি অভিযোগ দেন তাহলে আমি নিশ্চয় তদন্ত করে দেখব। একজন মাননীয় সদস্য ম
অ্যাক্টের কথা বলেছেন। আমাদের এই রাজ্যে যে কো-অপারেটিভ আইন আছে
সম্পর্কে প্রথম কথা হচ্ছে, এটা একটা স্টেট সাবজেক্ট এবং এখানে কো-অপারেটিভ
যে আইন আছে তার মধ্যে দিয়ে প্রভুত উন্নয়ন করা যায়। ডাঃ আবেদিন এই স
দপ্তরের যখন মন্ত্রী ছিলেন তখন তিনি কিছু করবার চেষ্টা করেছিলেন। উনি জানে
রাজ্যের হাতে যে আইন আছে তা যথেষ্ট, মডেল অ্যাক্ট গ্রহণ না করেও অনেক কিছু
যায়। তারপর প্যাক্‌সের উন্নয়নের কথা বলেছেন। আমি পুনরাবৃত্তি না করেও বলছি
এটাতে ফিফটি ফিফটি শেয়ার দেওয়ার কথা ছিল কিন্তু কেন্দ্র দিল না। না দেবার

আমাদের নিজস্ব অর্থ ভান্ডার থেকে যে টুকু ক্ষমতা আছে তার ভিত্তিতে ইতিমধ্যেই ৪২২ টিতে আমরা উন্নয়ন প্রকল্প গ্রহণ করেছি এবং ১৯৯২/৯৩ সালে ১০০ টিতে করবার জন্য ৫১ লক্ষ টাকা বরাদ্দ করেছি। ১৯৯৩/৯৪ সালে ৮০ টিতে এবং ৮ম পঞ্চবার্ষিকি পরিকল্পনার মধ্যে আমরা ৮৫০ টিকে উন্নয়নের পথে নিয়ে যাব। মাননীয় একজন সদস্য বলেছেন যে গত বছরও ৬হাজার ৬শোটি সোসাইটির কথা বলেছিলেন, এবারেও তাই বলেছেন। না, তা নয়। আমাদের ৭ হাজার ৫০০ টির মতন সোসাইটি আছে। এরমধ্যে ৬হাজার ৬শোটি আমরা বলছি এফেকটিভ। এদের ভ্যায়াবল করবার জন্য আমরা এদের বি.ডি.পি. প্রকল্পের আওতায় আনবার প্রচেষ্টা নিয়েছি। আমরা জেলায় জেলায় একথা ঘোষণা করেছি এবং সেটা করবার জন্য আমাদের দপ্তরের পক্ষ থেকে কেন্দ্রীয় মন্ত্রী জাফর সাহেবকে আমরা লিখেছিলাম যে, তৃতীয় এন.সি.ডি.সি, থার্ড প্রকল্প শেষ হয়ে গিয়েছে চতুর্থটা এখনও ফাইনালাইজ হয়নি, একটা ট্রানজিট পিরিওড চলছে। এই সময় ভারতবর্ষের কিছু কিছু রাজ্য তারা এন.সি.ডি.সি. থার্ড প্রকল্পের পুরো টাকা খরচ করতে পারে নি।

[4-40—4-50 p.m.]

সুতরাং আমরা পশ্চিমবাংলায় এস.কিউ.এস. ৩২০০ গোডাউন করতে চাই, আনুমানিক ব্যয় ৬৪ কোটি টাকা লাগবে। আপনারা যদি অনুমোদন দেন তাহলে আমরা করতে পারব। আমরা ১০০ টাকায় ১০০ টাকা দিয়েছিলাম। এল.সি.ডি.সি. বলেছেন ৭৫ পারসেন্ট ঐ সোসাইটিগুলোর শেয়ার আর ২৫ পারসেন্ট রাজ্যের শেয়ার, সেই মঞ্জুর এসেছে। আমরা মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রীর মঞ্জুরি পেয়েছি। ইতিমধ্যে কিছু কিছু জায়গায়, বহু জায়গায় ৫/৭ বছর নির্বাচন হয়নি। এইগুলো সব পারিবারিক সম্পত্তিতে পরিণত হয়েছিল এক সময়। বিশ্ব কবি রবীন্দ্রনাথ-এর যে উদ্দেশ্য—সুদখোর মহাজনদের হাত থেকে গরিবদের বাঁচানো। কিন্তু সোসাইটিগুলো পারিবারিক সোসাইটিতে রূপান্তরিত হয়েছিল। বামফ্রন্ট সরকার আসার পর বহু জায়গায় নির্বাচনের ব্যবস্থা করা হয়েছে এবং এতদিন আপনি জানেন ১৫ মাস পর্যন্ত আমাদের ডিরেক্টারেটের পাওয়ার ছিল। তারফলে গভর্নমেন্টে যেতে হত। বিভিন্ন জায়গায় গভর্নমেন্ট ঢালাও ভাবে ডিরেক্টার অর্ডার দিয়েছে। তিন বছরের উপরে আপ টু টেন ইয়ারের মধ্যে ব্যবস্থা হোক। আমরা ইতিমধ্যে আপনারা জানেন এই রাজ্যে যেমন সঙ্কট আছে, কেন্দ্রের সঙ্কট আছে, পরিকল্পনা বাজেট অনেক কম হয়েছে, কিন্তু একটা কথা স্মরণে থাকা দরকার, পরিকল্পনা খাতে বরাদ্দকৃত ৭১ কোটি টাকা কেন্দ্র দেন নি। ফলে সমস্ত দপ্তরের বাজেট সঙ্কুচিত হয়েছে। আমরা চেষ্টা করছি প্ল্যানড বাজেটে তো বরাদ্দ হয়ে গেছে, সাপ্লিমেন্টারি বাজেটে কিছু করা যায় কি না এই সম্পর্কে অর্থমন্ত্রী আলোচনা করছেন, সুতরাং গুরুত্ব দেওয়া হয়নি এই কথা ঠিক নয়। গুরুত্ব সকলে মিলে দিয়েছে। শৈলজা বাবু বলেছেন মেদিনীপুর জেলায় ওভার ল্যাপিং হয়েছে। ব্যাঙ্কের যারা চেয়ারম্যান, তাদের সঙ্গে আমরা আলোচনা শুরু করেছি, কনসেনসাস হয়ে একটা সিদ্ধান্তে আসা যায় কি না সেটা দেখছি। উনি বলেছেন মেদিনীপুর একটা বিশাল জেলা সেখানে একটি মাত্র কনজিউমার সোসাইটি কেন? উনি বোধ হয় জানেন না, ইতিমধ্যে আমরা তিনটে করব

বলে ঠিক করেছি, একটা আছে আরও দুটো হবে। ইতিমধ্যে তমলুকে, ঘাটালে হর্ল নিয়ে একটা কনজিউমার সোসাইটি রেজিস্টার্ড হয়ে গেছে। আর একটার কাজ দ্রুত এগো তারপর আরও বলেছেন ব্যাঙ্কের পারফমেন্স স্যাটিসফ্যাক্টারি নয়। আমি সব কটায় নিয়ে দেখেছি সব কটাই ভাল চলছে এবং মুগবেড়িয়া ব্যাঙ্ক, তমলুক ব্যাঙ্ক, বিদ্যাসাগর ভাল ভাবে চলছে। মাননীয় সদস্য কামাক্ষা বাবু এবং শৈলজা বাবু যে কথা বলে মেদিনীপুরে মাদুর শিল্প এর একটা উল্লেখযোগ্য ভবিষ্যত আছে। আমি এই ব্যাপারে বল চাই, এই বাজেট অধিবেশনের পরে আপনাদের সঙ্গে এই সম্পর্কে আলোচনা করব। ও আমাদের প্ল্যানড বাজেট নামে মাত্র, তবুও আমি বলব মেদিনীপুরের ১০ লক্ষ কৃষিজী মানুষের স্বার্থ আমরা দেখব, আমার দপ্তর পিছিয়ে থাকবে না। তারপরে হাউসিং ফেডারেশ কথা তুলেছেন। আমি আপনাদের বলতে চাই যে, হাউসিং ফেডারেশনে কিছু শ্রমিক অস থাকা সত্ত্বেও আমাদের গত ৬ কোটি ৬৫ লক্ষ টাকা আদায় হয়েছে। কিছু শ্রমিক অস ছিল, তথাপি আমরা মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে আলোচনা করে সুষ্ঠু ব্যবস্থা গ্রহণ কর আমাদের চাহিদা ছিল আড়াই কোটি টাকা, ইতিমধ্যেই আমরা এল.আই.সি.-র কাছ থে দু' কোটি টাকা পেয়েছি। প্রতি বছর মার্চ মাসে আমরা রুটিন ট্রান্সফার করি। অ্যাডিশ ডাইরেক্টর লেভেলে, জয়েন্ট ডাইরেক্টর লেভেলে সেই ভাবেই ট্রান্সফার করা হ এতে চাপের কোনও ব্যাপার নেই। কো-অপারেটিভ হাউসিং-এর লোনী সদস্য, তারা সুদ সহ টাকা ফেরত দিয়েছেন। কিছু কিছু সদস্য বলেছেন, ভারতবর্ষের কোথাও সম কর্মচারিদের বেতন দেওয়া হয় না, এখানে দিলে সমবায় সমিতিগুলি মরে যাবে এবং বেকার ভাতার প্রসঙ্গ উল্লেখ করেছেন। আমি মাননীয় সদস্যদের অবগতির জন্য বলছি ১৯৭৩ সালে, কংগ্রেসের আমলেই একটা পে কমিটি বসেছিল, সেই পে কমিটির সুপা আমরা ৮৪ সালে, কার্যকর করেছি। এটা কি আমাদের অপরাধ হয়েছে? ১৯৮৪ সা অ্যাডহক ৫০ টাকা করে দেওয়া হয়েছিল। ১৯৮৯ সালে সেটা বাড়িয়ে ১০০ টাকা দেওয়ার ব্যবস্থা হয়েছে। এরফলে আমরা কতগুলো কন্ডিশনও আরোপ করেছি। তবে পশ্চি বাংলায় সমবায় কর্মচারিদের আন্দোলন দীর্ঘদিন ধরে চলছে। কিন্তু আমরা তাদের বে দিচ্ছি, এ কথা ঠিক নয়। আমরা সমবায় সোসাইটির কর্মচারিদের বলেছি—নির্বাচিত সোসাই হতে হবে, আপটুডেট অডিট থাকতে হবে তবেই আমরা তাদের পারফরমেন্সের ৪০% টাকা দেব এবং এই প্রস্তাব আমরা ক্যাবিনেটের কাছেও রেখেছি। সেখানে আম আরো একটা কথা বলেছি, ১লা এপ্রিল, '৯৩ সাল থেকে এই প্রস্তাব কার্যকর করা হবে যদি ক্যাবিনেট আমাদের প্রস্তাব অনুমোদন করে, বাজেটে যদি টাকা শুধু অ্যালোকেশন নয়, অ্যাকচুয়াল রিলিজ অফ ফান্ড যদি হয় তাহলে নিশ্চয়ই আমরা সমবায় কর্মচারিদে ঐ বেতন দেব। আমি আরো বলতে চাই যে, প্রাইমারি সোসাইটিগুলোকে যদি ভায়েব করতে হয় তাহলে সে কাজ শুধু মাত্র নির্বাচিত বোর্ডের মুষ্টিমেয় কয়েকজন সদস্যের দ্বা সম্ভব নয়, সমবায় কর্মচারিদের নিয়ে একটা যৌথ উদ্যোগ গ্রহণ করতে হবে। সোসাইটি সদস্যরা কর্মচারিদের নিয়ে যদি একটা যৌথ উদ্যোগ গ্রহণ করেন তাহলেই পশ্চিম বাংলা সমবায় আন্দোলন সফলতা লাভ করবে। আমি একথা বলতে পারি যে, আমরা পশ্চি

বাংলার সমবায় আন্দোলনে নিশ্চয়ই একটু গতি সঞ্চার করতে পেরেছি। হ্যাঁ, মহিলা সমবায়ের ক্ষেত্রে আমরা পিছিয়ে আছি। এটা আমাদের দুর্বলতা। তথাপি এখানে ৭৮ টি মহিলা সমবায় সমিতি কর্মরত আছে। বিভিন্ন ক্ষেত্রেই এগুলি আছে। ইন্ডাস্ট্রিয়াল প্রসেসিং ইউনিট আছে। সেগুলিকে কি ভাবে ভায়েবল করা যায় তার জন্যে ইতিমধ্যেই আমাদের দপ্তর উদ্যোগ গ্রহণ করেছে। জয়নাল আবেদিন সাহেব পাঁচ বছর সমবায় মন্ত্রী ছিলেন, তিনি জানেন মণিপুরের মতো রাজ্য ছোট রাজ্য যার আমাদের রাজ্যের যে কোনও একটা মহকুমার সঙ্গে তুলনা করা যায়, সেখানেও মহিলা ব্যাঙ্ক আছে। মহারাষ্ট্রে ২৬টি মহিলা ব্যাঙ্ক আছে। আমি কয়েক দিন আগেই পুনায় গিয়েছিলাম, সেখানে দেখলাম একটি মহিলা ব্যাঙ্কে ১৭০ জন চাকরি করেন।

[4-50—5-03 p.m.]

সেখানে ২ হাজার থেকে সাড়ে ৭ হাজার টাকা বেতন দিচ্ছে। সিস্টার নিবেদিতা কো-অপারেটিভ ব্যাঙ্ক মহিলাদের। সেখানে ২৫ কোটি টাকা ডিপোজিট হয়েছে। অথচ আপনারা (কংগ্রেসিরা) ৩০ বছর ধরে এই রাজ্যে ক্ষমতায় ছিলেন। এ ব্যাপারে কোনও উদ্যোগ গ্রহণ করেননি। পশ্চিমবাংলায় ৫০ ভাগ জুড়ে আছে মহিলারা। সেই মহিলাদের স্বয়ংম্ভর হওয়ার কোনও প্রচেষ্টা আপনারা নেননি। পুরুষ-শাসিত সমাজব্যবস্থা দিয়ে তাদের দাবিয়ে রাখবার জন্য কোনও প্রচেষ্টা নেননি। আমরা ৭টি মহিলা ব্যাঙ্ক করেছি এবং ৭টি জেলায় তা উদ্বোধন করেছি। এই মাসের মধ্যে আরো দুটির উদ্বোধন হবে। গত বছর বাজেট বক্তৃতার ১৬ নম্বর প্যারাগ্রাফে বলেছিলাম পশ্চিমবাংলার প্রতিটি জেলায় কম করে ১টি মহিলা ব্যাঙ্ক হবে এবং তার শেয়ার হোল্ডার হবে মহিলারা, বোর্ড অফ ডিরেক্টরস হবেন মহিলারা এবং বেনিফিসিয়ারিজ হবেন মহিলারা। ইতিমধ্যে ৭টি ব্যাঙ্ক চালু করেছি এবং প্রত্যেকটি লাভে চলছে। আমি আশা করেছিলাম এই সুখবরে আপনারা অভিনন্দন জানাবেন। কিন্তু আপনারা শুধু বিরোধিতা করলেন। তারপর আপনারা বলছেন, সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্ক থেকে রাজ্য সরকার যে লোন নিয়েছেন তার কি করেছেন? স্টেট গভর্নমেন্ট ৪০ কোটি টাকা লোন নিয়েছে। স্টেট গভর্নমেন্টের শেয়ার পার্টিসিপেশন আছে। এটা রাজ্যের ব্যাঙ্ক। রাজ্য সরকারকে টাকা দিয়ে কি অপরাধ করেছি? আমি মনে করি টাকা দিয়ে ঠিক কাজ করেছি। স্টেট গভর্নমেন্ট টাকা ফেরৎ দিয়েছে এবং সুদও দিয়েছে। ৫০ লক্ষ ৪১ হাজার টাকা সুদ দিয়েছে। সুতরাং সমালোচনা করার কোনও ব্যাপার নেই। আপনাদের আমলে জরুরি অবস্থার সময়ে সমবায় অফিসারদের প্রতি আপনারা এমনভাবে অবিচার করলেন যে তাঁরা মামলা করলেন। তাঁদের স্টাগনেশন হয়ে গিয়েছিল, প্রমোশন হয়নি। আমি সমবায় দপ্তরের সি.ডি.ওকে এ.আর.সি.সি. এবং সি.আইকে সি.ডি.ও করে অর্থাৎ প্রমোশন দিয়ে সমবায় দপ্তরের গতি সঞ্চার করতে পেরেছি, পশ্চিমবাংলায় একটা নতুন সম্ভাবনার দ্বার খুলে দিয়েছি। সেইজন্য আশা করব, এই ব্যয়-বরাদ্দের দাবি সমর্থন করবেন এবং কাট-মোশনের সম্পূর্ন বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker :** I now put to vote Cut Motions except cut

motion Nos. 2 and 4 on which I understand a Division will be demand

The motions of Shri Subrata Mukherjee and Shri Saugata Roy tl the amount of the Demand be reduced to Re.1/- (Cut Motion Nos. 1 3) were then put and lost.

The Motions of Shri Subrata Mukherjee that the amount of the D mand be reduced by Rs.1/-(Cut Motions No. 2-3) and that the amount reduced by Rs. 100/- (cut motion No. 4) were than put and a divisi was taken with the following results.

**NOES**

Abu Ayes Mondal, Shri

Acharya, Shri Prabhat

Baora, Shri Samar

Bera, Shrimati Chhaya

Biswas, Shri Sushil

Chakraborty, Shri Deb Narayan

Chakraborty, Shrimati Kumkum

Chakraborty, Shrimati Tania

Chatterjee, Shri Dhirendra Nath

Chattopadhyay, Shrimati Sandhya

Chatterjee, Shri Tarun

Chowdhury, Shri Benay Krishna

Chowdhury, Shri Sibendra Narayan

Chowdhury, Shri Subhendu

Das, Shri, Ananda Gopal

Das, Shri Bidyut Kumar

Das, Shri Paresh Nath

Das, Shri S. R.

Das Mahapatra, Shri Kamakshyanandan

Deb, Shri Saral

Deb Sarma, Shri Ramani Kanta

Dey, Shri Lakshmi Kanta

Ganguly, Shri Santi Ranjan

Ghatak, Shri Santi Ranjan

Ghosh, Shri Biren

Halder, Shri Krishnadhan

Jamadar, Shri Badal

Jana, Shri Haripada

Majhi, Shri Bhandu

Malik, Shri Shiba Prasad

Mamtaz Begum, Shrimati

Mondal, Shri Rabindra Nath

Mondal, Shri Raj Kumar

Md. Ansaruddin, Shri

Md. Mahamuddin, Shri

Md. Nizamuddin, Shri

Md. Yakub, Shri

Moitra, Shri Birendra Kumar

Mukherjee, Shri Narayan

Oraon, Shri Jagannath

'aik, Shri Sunirmal

'hodikar, Shri Probhas Chandra

'radhan, Shri Prasanta Kumar

'ramanik, Shri Abinash

Saha, Shri Kripa Sindhu

Sanyal, Shri Kamalendu

Sarkar, Shri Nayan

Sarkar, Shri Sisir Kumar (Murshidabad)

Sen, Shri Dhinendra Nath

Sinha, Shri Prabodh Chandra

Toppo, Shri Salib

**AYES**

Abedin, Dr. Zainal

Abu Hena, Shri

Abdus Salam Munshi, Shri

Adhikari, Dr. Tarun

Banerjee, Shri Prabir

Chattopadhyay, Shri Shobhan Deb

Das, Shri Sukumar

Gyan Singh Sohanpal, Shri

Mitra, Shri Somendra Nath

Nasiruddin Khan, Shri

Nurul Islam Chowdhury, Shri

Poddar, Shri Deokinandan

**ABST :**

Purkait, Shri Probodh

The Ayes being 12 and the Noes 51 the motion was lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 23rd Mar 1993 that a sum of Rs. 44,27,48,000 be granted for expenditure un Demand No.57 Major Heads. 2425 Co-Operative, 4425-capital outlay Co-operation and 6425 Loans for co-operation.

(This is inclusive of a total sum of Rs. 14.77,00,000 already vo

account in March 1993), was then put and agreed to.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার বন্ধুদের উল্লাস ৬ তারিখের থাকবে না, সেটাতে আপনি নিঃসন্দেহ থাকবেন। আমি যে কথা বলতে চাই মাননীয় ল দেব এখানে বললেন কেন্দ্রীয় সরকার প্ল্যানিং কমিশনের ৭১ কোটি টাকা দেয়নি, জন্য রিসোর্স ক্রন্চ হয়েছে অনেক ইম্পলিমেনটেশন হতে পারেনি। এই অভিযোগ ানসভায় অনেক শুনেছি ট্রেজারি বেঞ্চ, পসিবল গ্রাউন্ড থেকে কেন্দ্রীয় সরকার ন্যায্য ওনা থেকে রাজ্য সরকারকে বঞ্চিত করছে। We will examine it for the interest the state আমাদের কাছে প্রস্তাব নিয়ে কেউ আসেনি। We are prepared to ampion their cause, support their cause. কিন্তু সেই দক্ষতা যদি না থাকে উড যদি না থাকে এখানে সিনিয়ার মিনিস্টার মাননীয় বিনয় চৌধুরি মহাশয় রয়েছেন া মাঠে, ঘাটে বলছেন হাউসে বলছেন এই রকম কেস হচ্ছে If there is a plausible ound we will champion their cause. এইসব ওয়াইল্ড অ্যালিগেশন করে লাভ ই। আমাদের বক্তব্য হচ্ছে আজকে আমরা জানতে চাই আপনাদের কি বক্তব্য, কেন ন্দ্রীয় সরকার রাজ্যকে বঞ্চিত করল? ভারতবর্ষের আরও অঙ্গ রাজ্যগুলির সম্বন্ধে ব্যবস্থা য়েছেন এখানে কি এমন অন্যায় আচরন দেখলেন যে ডবল স্ট্যানডার্ড তৈরি হয়েছে, জদের ব্যর্থতা ঢাকবার জন্য সব কেন্দ্রীয় সরকারের উপর চাপাবেন? Let the Chief inister come out with the plausible ground and we will champion their use. আপনি আজকে এখানে ইউনিটির কথা মুখ দিয়ে বলছেন, কিন্তু আপনি প্রপাগেট চ্ছেন অ্যাজ ইফ ইউ আর বিইং ইনস্পায়ার্ড বাই সাম আউটসাইড একস্ট্রানিউয়াস লমেন্টস-এই জিনিস তো হতে পারে না। ভারতের ইনটিগ্রিটি, এই নিয়ে আলোচনা াক, আমরা প্রিপেয়ার্ড। একটা ডেট করুন। আপনি বারবার কালকে বেইল আউট করে ল মুখ্যমন্ত্রিকে পুলিশ বাজেটে। অ্যাসেম্বলিতে এইরকম কোনও রেকর্ড নেই। আপনার কোনও গ্রাউন্ড থাকে, কাম আপ, (....**নয়েজ অ্যান্ড ইন্টারাপশন**......) কাম আপ উইথ গ্রাউন্ড। আজকে ৫০ লক্ষ টাকা সুদ দিয়ে টাকা নিয়েছেন। আপনি তো বললেন না, বুলিওয়ালার কাছ থেকে টাকা নিতে কত সুদ দিয়েছেন! এটা তো আপনাদের দুমুখো তি-পিয়ারলেসের কাছ থেকে টাকা ধার নিয়ে মাইনে দিলেন, আবার কালকে নাকি লোচনা হয়েছে আপনারা পিয়ারলেসকে বন্ধ করে দিচ্ছেন, তাদের লাইসেন্স ক্যানসেল রে দিচ্ছেন। তাহলে এটা কি ব্ল্যাকমেইলের চেষ্টা? চম্বলের ডাকাতরা এই চেষ্টা করেন। ই সরকার তাহলে কি চম্বলের ডাকাতের রূপ নিয়েছেন? এটা তো ঠিক হচ্ছে না। াজেই আপনি প্রস্তাব নিয়ে আসুন। আমি সরলবাবুকে বলছি, আমি মনে করি আপনি য়িত্বশীল, সি.পি.এম.এর মতো আপনি সুযোগ সন্ধানি নন। কাজেই আপনার যদি বেসিস থাকে তাহলে এই অভিযোগ আপনি প্রত্যাহার করবেন। কাম আউট উইথ দি প্রোপোজালস। উই উইল চ্যাম্পিয়ন ফ্রম দিস সাইড। (...... **নয়েজ অ্যান্ড ইন্টারাপশন**......)

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী দলনেতা যে কথা লছিলেন, আমি শুধু একটি কথা বলব—কাঁচের ঘরে বাস করে অন্য দিকে ঢিল মারা

উচিত নয়। জয়েন্ট পার্লামেন্টারি কমিটির মিটিং হয়েছে, আজকের কাগজে এটা বে দেখবেন। সেখানে স্বীকার করতে হয়েছে। তারা ফিনান্স মিনিস্টার মনমোহন সিংকে তো তাদের স্বীকার করতে হয়েছে যে, প্রায় ১০ হাজার কোটি টাকা বিভিন্ন ব্যাঙ্ক ব্যাঙ্কের নিয়ম-কানুন না মেনে .......(**নয়েজ অ্যান্ড ইন্টারাপশন......**) এইভাবে চিৎকার তো হবে না। এই রকম অনেক বিষয় অল-পার্টি পার্লামেন্টারি কমিটি দেখিয়েছে

## ADJOURNMENT

At this stage, the House was then adjourned at 5-03 p.m. till a.m. on Monday, the 5th April, 1993, at the Assembly House, Ca

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Monday the 5th April 1993 at 11-00 a.m.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 12 Ministers, Ministers of State and 122 Members.

[11-00 – 11-10 a.m.]

### Held over Starred Questions
### (to which oral answers were given)

**হরিহরপাড়া ৩৩ কে.ভি. সাব-স্টেশন**

*৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *৭০২) **শ্রী মোজাম্মেল হক ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ জেলার অন্তর্গত হরিহরপাড়া থানার চোঁয়া মৌজায় ৩৩ কে.ভি বিদ্যুৎ সাব-স্টেশন স্থাপনের সিদ্ধান্ত কয়েক বছর আগে সরকার গ্রহণ করা সত্ত্বেও উক্ত সাব-স্টেশনটির স্থাপনের কাজ আরম্ভ হয় নি;

(খ) সত্যি হলে,

(১) এর কারণ কি; এবং

(২) কবে নাগাদ এ কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ**

(ক) হ্যাঁ

(খ) (১) জমি অধিগ্রহণ সংক্রান্ত সমস্যার সমাধান না হওয়ায়।

(২) জমি অধিগ্রহণের কাজ সমাপ্ত হলেই চোঁয়া মৌজায় ৩৩ কে. ভি. সাব-স্টেশনটি নির্মাণের কাজ শুরু করা হবে।

**শ্রী শিশির সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এই জমি অধিগ্রহণের ব্যাপারে কি কোনও বাধা আছে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** হ্যাঁ, বর্তমানে বাধা আছে। মুর্শিদাবাদ জেলার হরিহর পাড়ার মৌজায় ৩৩ কে. ভি. সাব-স্টেশান নির্মাণের অর্ডার দেওয়া হয়েছিল ২১.৪.৮৯ তারিখে।

সাব-স্টেশনের জন্য জমি অধিগ্রহণের সমস্যার মীমাংসা না হওয়ায় কাজ শুরু করা স্থানীয় লোকজনের কাছ থেকে বাধা আসে। যে কমপেনসেশান দেওয়া হচ্ছিল তা সন্তুষ্ট নয় সেই কারণে বাধা আসে। কথাবার্তা চলছে। এখনও পর্যন্ত কিছু মীমাংসা

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন, সরকার সিদ্ধান্ত নিলেন যে ৩৩ কে. ভি. সাব. স্টেশন তৈরি করা হবে। আমরা বিভিন্ন ভাবে যে জমি অধিগ্রহণের ব্যাপারে বিভিন্ন পরিকল্পনা রুপায়ণের ক্ষেত্রে অন্তরায় হয়ে দাঁ এর পদ্ধতিটা কি? আগে জমি অধিগ্রহণ করে তারপরে সিদ্ধান্ত গ্রহণ করা কি সমিচী আগে একটা সিদ্ধান্ত নেওয়া হয়। তারপরে জমি অধিগ্রহণের নামে কত বছর পড়ে তার কোনও নিশ্চয়তা নেই। কাজেই জমি অধিগ্রহণ করে তারপরে সিদ্ধান্ত ঘোষ কি বাস্তব সম্মত নয়?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমি আপনাকে মেথডটা বলছি। আমরা যখন ৩৩ সাব-স্টেশন করতে চাই, যেখানে এটা করতে হবে, সেই সম্পর্কে মেথডটা আমি

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** কত সালে এটা শুরু হয়েছিল?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** এটা ১৯৮৯ সালে শুরু হয়েছিল। মেথডটা হচ্ছে, টেকনিক্যাল পয়েন্ট অব ভিউ থেকে ১, ২, বা ৩টে জমি আইডেনটিফাই করা হয় ত যে লাইন যাচ্ছে তার কাছাকাছি যেটা সুবিধা হবে। এটা সম্পূর্ণ টেকনিক্যাল পয়ে ভিউতে করা হয়। তারপরে ডি.এম, ল্যান্ড অ্যাক্যুইজিশান ডিপার্টমেন্টে পাঠানো হয়। ত স্থানীয় ইলেকটেড রিপ্রেজেনটেটিভের সঙ্গে কথাবার্তা বলে জমি ঠিক করা হয়। ত অধিগ্রহণ করা হয়। এই জমি অধিগ্রহণ করা হয়েছে। তারপরে যখন কমপেনসেশা আসে তারও একটা রুলস আছে। তখন স্থানীয় যারা কমপেনসেশান পাবেন, তার কমপেনসেশানে সন্তুষ্ট না হওয়ায় বাধা দিচ্ছে। এই ব্যাপারে তাদের সঙ্গে কথাবার্তা

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** তারা তো আর কোর্টে গিয়ে বাধা দেয়নি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** বেশীর ভাগই এলাকা থেকে বাধা দেওয়া হচ্ছে।

**ফরাক্কার তাপবিদ্যুৎ কেন্দ্রের জন্য জমির অধিগ্রহণ ও ব্যবহার**

*১৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৮০৮) **শ্রী আবুল হাসনাৎ খাঁন ঃ** বিদ্যুৎ বি ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ফরাক্কার কত মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদনের লক্ষ্যমাত্রা স্থির করে রাজ্য সর মাধ্যমে প্রয়োজনীয় জমি অধিগ্রহণ করা হয়েছিল ; এবং

(খ) ঐ লক্ষ্যমাত্রা পূরণের প্রয়োজনীয় ব্যবস্থা কেন্দ্রীয় সরকার করছেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ**

(ক) ফরাক্কায় মোট ২১০০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদনের লক্ষ্য মাত্রা স্থির করা হয়েছে। উহার মধ্যে প্রথম পর্যায়ে ৩টি ২০০ মেগাওয়াট ইউনিট দ্বিতীয় পর্যায়ে দুইটি ৫০০ মেগাওয়াট ইউনিট এবং তৃতীয় পর্যায়ে একটি ৫০০ মেগাওয়াট ইউনিট স্থাপনের লক্ষ্য মাত্রা স্থির করা হয়েছে।

(খ) ১। প্রথম পর্যায়ের ৩টি ২০০ মে.ও. এর ইউনিট ইতিপূর্বেই চালু হয়েছে।

২। দ্বিতীয় পর্যায়ের ২টি ৫০০ মেগাওয়াট ইউনিটের প্রথমটির সিনক্রোনাইজেশন হয়েছে সেপ্টেম্বর ৯২ তে এবং আশা করা যাচ্ছে বাণিজ্যিক ভাবে বিদ্যুৎ উৎপাদন হবে জুন '৯৩ এ, দ্বিতীয় ইউনিটটি ১৯৯৩ এর অক্টোবরের মধ্যে চালু হবে বলে আশা করা হচ্ছে।

৩। প্রকল্পের তৃতীয় পর্যায়ের একটি ৫০০ মেগাওয়াট ইউনিট স্থাপনের বিষয়টি কর্তৃপক্ষের বিবেচনাধীন আছে।

**শ্রী শিশিরকুমার সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে বিবেচনাধীন আছে। তো অধিগ্রহণে হয়ে গেছে, অসুবিধাটা কোথায়?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** এই ৫০০ মেগাওয়াটের ইউনিটটি আমরা এখনই শুরু করব ২ বছর বাদে করব। আপনি জানেন যে সমগ্র পূর্বাঞ্চলে বিদ্যুৎ ঘাটতিটা এখন অনেক গিয়েছে। এই সঙ্গে যদি ৫০০ মেগাওয়াটের ইউনিটটি যদি আসে তার মানে আরো ৮ দরকার হবে। সেই জন্য সেন্ট্রাল ইলেক্ট্রিসিটি অথরিটি এখনও পুরোপুরি ছাড়পত্র নি। আমরা কাজ শুরু করবো, তবে ২টি ইউনিট এলে বোঝা যাবে সর্বাঙ্গিন অবস্থাটা প্রথম ইউনিটটি সিংক্রোনাইজ হয়ে গেছে, জুন মাসে বাণিজ্যিক ভিত্তিতে আসবে। তার টা সঠিক ভাবে দেখলে নেই। ইতিমধ্যে পশ্চিমবাংলার বিদ্যুৎ সংস্থাগুলির উৎপাদন ড় গিয়েছে, আমাদের স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ডের উৎপাদন বেড়ে গিয়েছে। এই লোডটা চনা করে তৃতীয় পর্যায়ের ব্যাপারটা খতিয়ে দেখা হচ্ছে।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** ছাড়পত্র না পাওয়ার জন্য উৎপাদনে দেরি হচ্ছে। উৎপাদন ম্ভ হলে আমাদের রাজ্যে কত মেগাওয়াট বিদ্যুৎ এই উৎপাদনের ক্ষেত্রে সাহায্য পাব?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** ব্যাপারটা একটু বুঝিয়ে বলি। ২০০ মেগাওয়াটের ৩টি ইউনিটে পাদন হচ্ছে, তার ৩৫ পারসেন্ট আমাদের পাওয়ার কথা। ৫০০ মেগাওয়াটের একটি নিট এই বছরের জুন মাসে এসে যাবে অর্থাৎ আগামী ৩ মাসের মধ্যে এসে যাবে। তার পারসেন্ট অর্থাৎ প্রায় ২০০ মেগাওয়াট আমাদের কোটা। আরো একটা ইউনিট আশা যাচ্ছে অক্টোবর-নভেম্বর মাসে আসবে, তার ৩৫ পারসেন্ট আমাদের কোটা। বাকি রে যাবে, আসামে যাবে, উড়িষ্যায় যাবে, পূর্বাঞ্চলের অন্যান্য রাজ্যে যাবে। সমগ্র ইস্টার্ন

রিজিয়ানে যে লোড সেটার সম্বন্ধে খতিয়ে দেখা হচ্ছে। দুটি ইউনিট হয়ে যাচ্ছে ত ইউনিটটি কেন্দ্রের বিবেচনাধীন আছে। কিছুদিন বাদে কি লোড ডেভেলপড করবে অনুযায়ী ছাড়পত্র পাওয়া যাবে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় বিদ্যুৎ মন্ত্রী বললেন যে ইতিমধ্যে পশ্চিমবাংলার কেন্দ্রগুলির উৎপাদন বৃদ্ধি পেয়েছে, তার সঙ্গে সঙ্গতি রেখে কতটা পাব সেটা এখনও বলতে পারছেন না, এটা হিসাব করে দেখবেন। বর্ত্তমান পরিস্থিতিতে এই জুন মাসে একটি ৫০০ মেগাওয়াটের ইউনিট স্টার্ট করব এবং আর একটি ইউনিট বছরের সেপ্টেম্বর মাসে এসে যাবে বললেন। এই অবস্থায় পশ্চিমবাংলায় পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্ষদ এবং সহযোগী বিদ্যুৎ সংস্থা থেকে যে বিদ্যুৎ পাচ্ছেন তাতে পশ্চিমব ঘাটতি পূরণ হয়ে গিয়ে এক্সেস বিদ্যুৎ অন্য রাজ্যকে দেবার কথা ভাবছেন?

[11-10—11-20 a.m.]

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমরা বর্তমানে যে বিদ্যুৎ উৎপাদন করতে পারি, এটা আমাদের সার্প্লাস। আমরা মেশিন বসিয়ে রাখছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** তবু লোডশেডিং কেন?

**ডঃ শঙ্কর সেন ঃ** এটা সিস্টেমের ব্যাপার। আমি এখানে অনেকবার বলেছি, থেকে উৎপাদন বেশি হলে লোডশেডিং হলেও আমরা এটাকে লোডশেডিং বলি আমরা এটাকে বলি সিস্টেমের ফল্ট হয়েছে। আমি অনেকবার বলেছি, এখানে জল কেন্দ্র নেই, সেজন্য ফ্রিকোয়েন্সী মেনটেন করা যাচ্ছে না। রাত্রিবেলা চাহিদা না থাকার আমাদের মেশিন বন্ধ রাখতে হচ্ছে। সন্ধ্যাবেলায় দু-তিন ঘন্টা চাহিদা মতো বিদ্যুত আমাদের অসুবিধা হয় না। কোলাঘাটে আমাদের দুটি ইউনিট বসানো আছে। আমরা ব রাত্রি দশটা সাড়ে দশটার পর ওড়িষ্যা, আসাম এবং বিহারকে বিদ্যুত দিচ্ছি-এই স্টেটকে আমরা বিদ্যুত দিচ্ছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** আপনি কৃষিক্ষেত্রে বেশি বিদ্যুত দেবেন কি?

**মিঃ স্পিকার ঃ** এই ভাবে প্রশ্ন হবে না।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি-আপনি বলেছেন হরিহরপাড়ায় ৩৩ কে.ভি. বিদ্যুৎ স্টেশন স্থাপনের সিদ্ধান্ত কয়েক বছর আগে সরকার করা সত্ত্বেও কাজ আরম্ভ হয় নি-একই ভাবে আমার কেন্দ্র গোবরডাঙ্গায় আপনি বলে উইদিন এ শর্ট টাইম ৩৩ কে.ভি.ট্রান্সফর্মার বসানো হবে-সেই কাজ আজও শুরু হ এর উত্তর জানা আছে?

**মিঃ স্পিকার ঃ** গোবরডাঙ্গার ব্যাপার হবে না।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আপনি ঠিকই বলেছেন যে বিদ্যুৎ উদ্বৃত্ত হচ্ছে। চাহিদা থেকে ডাকশন ভাল, আমরা খুশি। ডাঃ মানস ভুঁইয়া যেটা বলছিলেন, তাসত্ত্বেও লোডশেডিং হ কেন—সেটাও ধরে নিলাম যে এটা টেকনিক্যাল ফল্ট। কিন্তু গ্রামে দু-তিন দিন পর্যন্ত ডশেডিং চলছে। এটা কিসের ফল্ট? অতীতে যেটা বলেছেন, এটা চুরির কারণে হয়। মার প্রশ্ন হচ্ছে, দীর্ঘদিন ধরে চুরি হবে কেন? এটা বন্ধ হবে কিনা, আর বাইরে যেটা ক্রি করছেন সেটা কি হারে—কমার্শিয়াল হারে, না কি হারে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** স্যার, আমি একটু সময় নেব। মাননীয় বিধায়কদের এটা জানা কার, এটা খুব ইন্টারেস্টিং প্রশ্ন। চাহিদা থেকে বেশি উৎপাদন হচ্ছে অথচ গ্রামেগঞ্জে, কাতার জায়গায় জায়গায় বিদ্যুত ব্যহত হচ্ছে। কলকাতায় থার্ড নভেম্বর থেকে আমরা নরেস্ট্রিকটেড পাওয়ার দিচ্ছি, প্রয়োজনমতো বিদ্যুত তাঁরা নিতে পারেন। আমার যেটা ন হয়েছে, গত দেড় দু বছর ধরে, বিশেষ করে সাওতালদিতে নতুন ভাবে বেশি করে দ্যুৎ উৎপাদন করতে শুরু করেছে। এটা আগে থেকে অ্যাপ্রিহেন্ড করা যায়নি। যারজন্য স্ট্রিবিউশন লাইনে, বিশেষ করে ট্রান্সফর্মারের ক্যাপাসিটি বাড়ানোর যে ব্যাপার আছে গে থেকে সেটা অ্যাপ্রিহেন্ড না করার জন্য কিছু কিছু জায়গায় ট্রান্সফর্মার ওভার লোডেজ য় যাচ্ছে। কিছু কিছু ট্রান্সফর্মারের যেমন ক্যাপাসিটি আছে—এটা ছোট হতে পারে আবার ড় হতে পারে—ধরুন, ৩৩ কে.ভি. সাব স্টেশন আছে, ৬টা থেকে সাপ্লাই দেওয়া যায়। ন্তু ট্রান্সফর্মার ওভারলোডিং হয়ে যাওয়ার জন্য ৪টাতে সাপ্লাই দিলাম, ২টা অফ করে লাম। আবার দুটিতে সাপ্লাই দিলাম ৪টি অফ করে দিলাম। একে আমরা টেকনিক্যাল র্মে রোটেশনাল লোডশেডিং বলি। এটা কিছু কিছু জায়গায় হচ্ছে, কলকাতা শহরের কিছু ছু জায়গায় হচ্ছে। যার জন্য জনসাধারণের কাছ থেকে দাবি উঠেছে যে ৩৩ কে.ভি. ব-স্টেশনগুলো তাড়াতাড়ি করা হোক। আমরা চেষ্টা করছি, আমাদের বাজেট প্রতিবেদনে খতে পাচ্ছি আমরা কতকগুলি সাবস্টেশন শুরু করেছি। অনেক জায়গায় অনেকগুলি সুবিধা রয়েছে। এছাড়াও সাব-স্টেশনের নূতন লাইন টানতে হবে, চুরির ব্যাপারও আছে। টা ঠিকই ডিফিকাল্ট জায়গা নিয়ে যে শেষ প্রশ্নটা করলেন সেটার ব্যাপারে বলি রেটটা ক করে, ইস্টার্ন রিজিওনাল ইলেক্ট্রিসিটি বোর্ড, গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার এই সংস্থা তারা টার পুল রেট ঠিক করে। অন্যান্য স্টেটের সঙ্গে কি রেট হবে। যদি সন্ধ্যাবেলায় ২।৩ ইউনিট সাডেনলি বন্ধ হয়ে যায় তখন কিন্তু আমরা অন্যের কাছ থেকে পাওয়ার নিই, র একটা লেনদেন-এর ব্যাপার আছে, এটা ইস্টার্ন রিজিওনাল ইলেক্ট্রিসিটি বোর্ড ঠিক রে, বর্তমানে যেটা সেল করছি এটা হচ্ছে ৯৩ শতাংশ।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** আপনি বললেন সারপ্লাস বিদ্যুত হচ্ছে তার জন্য অন্য জ্য পৌঁছানো হচ্ছে, কিন্তু গ্রামাঞ্চলে অনেকে বিদ্যুত-এর জন্য অ্যাপ্লাই করেছে কিন্তু নেকশন পাচ্ছে না, এই ব্যাপারে রাজ্যের মানুষের যে চাহিদা সেটা মেটাবার জন্য পনার এটা কি সারপ্লাস রাখা সম্ভব পর?

**মিঃ স্পিকার ঃ** এই প্রশ্নটা হবে না, এটা ওঠে না।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় মন্ত্রী জানাবেন কি, আন্ডার ফ্রিকোয়েন্সি র‍্যালির যে ব[illegible] আপনার বিদ্যুত দপ্তর করেছেন যার ফলে কিছু কিছু এলাকায় ঘনঘন লোডশেডিং [illegible] এটার সম্বন্ধে কিছু জানাবেন কি?

**মিঃ স্পিকার ঃ** নট অ্যালাউড, এটা হবে না।

**মৎস্য চাষে বিশ্বব্যাঙ্কের সাহায্য**

*১৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *৫২৪) **শ্রী তপন হোড় ঃ** মৎস্য বিভাগের মন্ত্রী মহা[illegible] অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে মৎস্য চাষ উন্নয়নে বিশ্বব্যাঙ্ক থেকে টাকা পা[illegible] গিয়েছে; এবং

(খ) সত্যি হলে, (১) কত টাকা পাওয়া গিয়েছে; এবং (২) কোন কোন প্রক[illegible] উক্ত টাকা বিনিয়োগ করা হয়েছে?

**শ্রী কিরণময় নন্দ ঃ**

(ক) হ্যাঁ

(খ) ১। বিশ্বব্যাঙ্ক ৯০ (নব্বুই) কোটি টাকা মঞ্জুর করার অঙ্গীকার করেছে; তারমধ্[illegible] ৭৭ (সাতাত্তর) লক্ষ টাকা ছাড়ার আদেশ কেন্দ্রীয় সরকার থেকে পাও[illegible] গিয়েছে;

২। সার্ভে ইত্যাদি প্রাথমিক পর্যায়ের কাজেও অন্যান্য প্রস্তুতির কাজে ঐ টাক[illegible] খরচ হবে।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি কোন কোন প্রকল্পের ক্ষেত্রে আপনি সার্ভে করার কথা বলছেন?

**শ্রী কিরণময় নন্দ ঃ** এই প্রকল্পে মোট ১৭টি বিল এবং ৫টি নোনা জলের মৎস্যচাষের ক্ষেত্রে শুরু করা হয়েছে। এই ১৭ টি বিলের মধ্যে হুগলি জেলায় কোল, দেকোল, নদীয়া জেলায় ছাড়িগঙ্গাঁ, পলদা, ভালুকা, বারো বিন; মুর্শিদাবাদ জেলায় ভান্ডারদহ, বেলুন; কুচবিহার জেলায় গড়াইনদীর চড়া, ঘোরাডোবা, ; উত্তর ২৪ পরগনায় সিন্দ্রালী, পেট্রাপোল, গোপালনগর, আকাইপুর, আগ্রেইল, পুন্ডিপুর, বেরবাড়ী; আর ৫টি চিংড়ি চাষের ক্ষেত্র হল- মেদিনীপুর জেলায় দীঘা, দাদনপাত্রবার, নয়াচর, দক্ষিণ ২৪ পরগণায় ক্যানিং দীঘির পাড়[illegible]

**শ্রী তপন হোড় ঃ** এই যে সার্ভে করা হয়েছে, এই প্রকল্পগুলি রূপায়ণের ক্ষেত্রে পঞ্চায়েত বা জেলাপরিষদকে কোন দায়িত্ব দেওয়া হবে?

**শ্রী কিরণময় নন্দ ঃ** এই সার্ভেটা পুরোপুরি টেকনিক্যাল সার্ভে, বিশেষ করে নোনা

লের মৎস্যচাষের ক্ষেত্রে, এইগুলির ব্যাপারে বিশ্বব্যাঙ্ক আর কেন্দ্রীয় সরকার ওরা নিজেরা স্থা ঠিক করে দিয়েছে কি ভাবে সার্ভে করা হবে আর যেগুলি হচ্ছে বিলে মৎস্য চাষ খানে স্লুইজ গেট করা হবে, এটার টেকনিক্যাল সার্ভেটা আমাদের ইঞ্জিনিয়াররা করছে।

[11-20—11-30 a.m.]

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ৯০ কোটি টাকা বিশ্বব্যাঙ্ক কে মঞ্জুরি হয়েছে এবং আপনি পাবেন, এই পরিপ্রেক্ষিতে আমি জানতে চাই যে, আপনি জেলাগুলির প্রকল্পের নাম বললেন তাতে মেদিনীপুর জেলার একটিমাত্র প্রকল্পের নাম লেন, কিন্তু আমরা জানি মেদিনীপুর জেলা মৎস্যচাষের উপযুক্ত জায়গা, সুতরাং এখানে গুলি প্রকল্প করেছেন?

**শ্রী কিরণময় নন্দ :** মেদিনীপুর জেলায় ৩টি প্রকল্প নিয়েছি যথা দীঘা, দাদনপাত্রবার ং নয়াচর।

**শ্রী সমর বাউরা :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, এইযে ৯০কোটি া বিশ্বব্যাঙ্ক থেকে কেন্দ্রীয় সরকার মারফৎ পাওয়ার কথা এক্ষেত্রে যে সুদে টাকা চ্ছেন তাতে কেন্দ্রীয় সরকারের কত পারসেন্ট সুদে নিচ্ছেন এবং আপনারা অর্থাৎ রাজ্য কার কে কত পারসেন্ট সুদে দিচ্ছেন?

**শ্রী কিরণময় নন্দ :** কেন্দ্রীয় সরকার কত পারসেন্ট সুদে বিশ্ব ব্যাঙ্ক থেকে টাকা চ্ছেন তা রাজ্য সরকারের জানা নেই, তবে আমরা জেনেছি যে, কেন্দ্রীয় সরকার যে দর হারে টাকা নিচ্ছেন তার চেয়ে বেশি হারে আমাদের সুদের টাকা দিতে হচ্ছে।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, আপনি বলেছেন ভালোই টাকা পেয়েছেন এবং অতীতে আপনি পাহাড়ে মৎস্য চাষের কথা ঘোষণা রছিলেন এবং এখন শুনছি আপনি নদীতে মাছ চাষ করবেন, আমার প্রশ্ন হচ্ছে যে, পনি মাছ ছাড়ার প্রকল্প ঘোষণা করেছেন তা কি এই টাকার মধ্যে আছে? কারণ এই য় পি.এ. কমিটিতে আলোচনা হয়েছে যে নদীতে মাছ চাষ হলে গুনবে কি করে?

**শ্রী কিরণময় নন্দ :** এই প্রকল্পগুলো কোথায় কোথায় হবে তা আমি পড়ে শুনিয়ে লাম, এছাড়া যদি আলোচনা করতে চান তাহলে পরে উত্তর দেবো।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, এই যে শ্বব্যাঙ্ক থেকে টাকা আসবে তার থেকে মালদহ জেলার সাগরদীঘি প্রকল্পের জন্য দেওয়া বে কিনা, কারণ এই সাগরদীঘি প্রকল্পে অর্থাভাব চলছে।

**শ্রী কিরণময় নন্দ :** এখানে যে প্রকল্পগুলোর কথা বলা হল তাতে করে এই প্রকল্পগুলো লত মৎস্যজীবী সম্প্রদায় সমিতির অন্তর্ভুক্ত এবং তাদের জন্যই নানাভাবে এই প্রকল্পগুলো তরি হয়েছে। মৎস্যজীবী সম্প্রদায় সমিতির একটা অংশ। সাগরদীঘি প্রকল্প এই প্রকল্পের

মধ্যে পড়ে না। এই সমস্ত প্রকল্পের ক্ষেত্রে জেলা পরিষদে আলোচনা হয়ে তাদের সি অনুযায়ী কাজ করা হয়।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, এই যে প্রকল্পগু কথা ঘোষণা করলেন তাতে এই প্রকল্পগুলো কবে নাগাদ মৎস্যচাষী কো-অপারেটি হাতে কার্যকর ব্যবস্থা দেওয়া হবে এবং কবে নাগাদ এই প্রকল্পের কাজ শেষ হবে?

**শ্রী কিরণময় নন্দ ঃ** এই প্রকল্পগুলোর মেয়াদ ৭বছরের। এই বছর থেকে প্রক কাজ শুরু হয়েছে এবং আগামী ৭ বছরের মধ্যে কাজ শেষ হবে। যেভাবে প্রকল্পের যেভাবে প্রকল্পের কাজ শেষ হবে তখন সেইভাবে নিয়ম নীতি অনুযায়ী তার ব্যবস্থা হবে।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, এই কোটি টাকার ঋণ বিশ্বব্যাঙ্কের থেকে পাওয়ার কথা এবং এই ব্যাপারে বিশ্ব ব্যাঙ্কের কোনও শর্ত আরোপ করা হয়েছে কিনা এবং বিশ্ব ব্যাঙ্কের সঙ্গে কোনও বৈঠক হয় কিনা? রাজ্য সরকারের সঙ্গে সরাসরিভাবে কোনও আলোচনা হয়েছে কিনা দয়া করে জানাবেন?

**শ্রী কিরণময় নন্দ ঃ** যে কোন একস্টারনাল হেল্প পেতে গেলে আমাদের কেন্দ্র সরকারের মাধ্যমে নিতে হয়, কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করতে হয়। তারপর রাজ্য সরকারের সঙ্গে আলোচনা হয়। স্বভাবতই আমাদের এই প্রকল্পগুলো মঞ্জুর লাভ করে বিশ্বব্যাঙ্কের সঙ্গে আলোচনা করেই। আমাদের এখানে মৎস্যজীবী বেকার যুবক যারা আ তারা যাতে অগ্রাধিকার পায় সেইভাবেই প্রকল্পগুলোকে গুরুত্ব দিয়ে আমরা গড়ে তু আর এই ঋণের শর্ত হল ২৫ বছরের মধ্যে শোধ করতে হবে, তার মধ্যে পাঁচ ব ইন্টারেস্ট ফ্রি।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি হাওড়া জেলাকে আপনি বঞ্চিত করলেন কেন? হাওড়া জেলায় একটা মৎস্যবীজ খামার আছে মালিপাঁচঘড়ায় তাকে আপনি বঞ্চিত করলেন কেন?

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় সদস্য বীরেনমৈত্রের প্রশ্নের উত্তরেই আমি বলেছি হাওড়ার নিশ্চিন্দিপুরে যে মৎস্য বীজ খামার আছে সেটা সরকারি খামার। কিন্তু যে সমস্ত বড় বড় বিল আছে, যারা অর্থের অভাবে কাজ করতে পারছে না তাদের, আর যেখানে মৎস্য চাষের ক্ষেত্র নেই সেখানে নতুন নতুন ক্ষেত্র তৈরি করার জন্য আমরা চেষ্টা করছি

**শ্রী শিশিরকুমার সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় মুর্শিদাবাদ জেলার ভাণ্ডারদহ ও বেলুইনিতে ও হাওড়া জেলায় এই প্রকল্পের সার্ভের কাজ আরম্ভ হয়েছে কি না, হয়ে থাকলে অগ্রগতি কতদূর?

**শ্রী কিরণময় নন্দ ঃ** যে সমস্ত বিলে আমাদের এই প্রকল্পগুলো গ্রহণ করা হয়েছে ইসব বিলের সার্ভের কাজগুলোর টেকনিকাল পয়েন্ট কিছু আছে। সেই কাজগুলো আরম্ভ য়েছে এবং এখনও কিছু কাজ বাকি আছে, সেটা হলেই আমরা কাজ শুরু করব।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন কো-অপারেটিভগুলোর হাতে শারীগুলোর দায়িত্ব দেবেন। অনেক জায়গায় ফিশারম্যান কো-অপারেটিভ তৈরি হয়েছে। দরবনের চরল্যান্ড ফিশারী কো-অপারেটিভের হাতে দায়িত্ব হ্যান্ডওভার করার জন্য কোনও া-অর্ডিনেশন মৎস্য দপ্তর করছেন কি না?

**শ্রী কিরণময় নন্দ ঃ** এই ব্যাপারে আমরা ভূমি রাজস্ব দপ্তরের সঙ্গে কথাবার্তা বলেছি ং বেশ কিছু জায়গা হস্তান্তর করা হয়েছে।

**মীনদ্বীপ মৎস্য প্রকল্পে বিশ্বব্যাঙ্কের ঋণ**

*১৯২। (অনুমোদিত প্রশ্ন নং *৫৬৫) **শ্রী শৈলজাকুমার দাস ঃ** মৎস্য বিভাগের রপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মীনদ্বীপ মৎস্য প্রকল্পে বিশ্বব্যাঙ্কের মঞ্জুরীকৃত ঋণের পরিমাণ কত;

(খ) কয়টি পর্যায়ে ঐ টাকা পাওয়া যাবে; এবং

(গ) তন্মধ্যে ৩১শে জানুয়ারি, ১৯৯৩ পর্যন্ত কত টাকা পাওয়া গেছে?

**শ্রী কিরণময় নন্দ ঃ**

(ক) প্রায় ৩১কোটি টাকা

(খ) আগামী ৭ বছরে ঐ টাকা পর্যায়ক্রমে পাওয়া যাবে।

(গ) এই প্রকল্প বাবদ ৩১-১-৯৩ পর্যন্ত কোনও টাকা পাওয়া যায়নি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি এখন মীনদ্বীপে প্রকল্পের কাজ চলছে সেই প্রকল্পের টাকা কোথা থেকে খরচ করছেন? রাজ্য সরকার ত টাকা খরচ করেছে এবং কেন্দ্রীয় সরকার কত টাকা খরচ করেছে?

**শ্রী কিরণময় নন্দ ঃ** মীনদ্বীপ প্রকল্পটা আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে গ্রহণ রা হয়েছে। যখন বিশ্বব্যাঙ্কের অন্তর্ভুক্ত হয় তখন সার্ভের কাজগুলো কেন্দ্রীয় সরকার রছে।

[11-30—11-40 a.m.]

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** তাহলে বোঝা যাচ্ছে যে কেন্দ্রের টাকাতেই হচ্ছে। আপনি ললেন এখনও পর্যন্ত বিশ্বব্যাঙ্ক থেকে টাকা পাওয়া যায় নি কেবলমাত্র সার্ভের টাকা ছাড়া।

বিশ্বব্যাঙ্ক থেকে যে ৭টি পর্যায়ে টাকা আসবে সেটা কবে থেকে পেতে শুরু করব মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী কিরণময় নন্দ :** প্রথমেই বলি, টাকাটা কেন্দ্রীয় সরকারের টাকা নয়। সুদ দিয়ে টাকাটা আমাদের নিতে হচ্ছে। আগেই বলেছি যে এটা কোন জায়গার টাকা নয়। কাজটা সার্ভে শেষ হবার পর যখন আমরা শুরু করব নিয়মটা হচ্ছে এটা হল রিজার্ভ ফান্ড। আমরা যেভাবে টাকাটা খরচ করতে পারব ও চাইব সেইভাবে ওরা টাকাটা ছাড়বে। যখন সার্ভের রিপোর্ট পেয়ে কাজ শুরু করতে পারব তখন বুঝতে পারব কোন কোন পর্যায়ে কত টাকার প্রয়োজন হবে।

**শ্রী শৈলজাকুমার দাস :** মাননীয় মন্ত্রী মহাশয় কাজের অগ্রগতি দেখে কি বলতে পারেন যে কোন সাল থেকে বিশ্বব্যাঙ্কের টাকা পেয়ে মৎস্যচাষ শুরু করতে পারবেন?

**শ্রী কিরণময় নন্দ :** আমি প্রথমেই বলেছি যে এ বছর থেকেই আমরা কাজটা শুরু করে দিচ্ছি।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল :** মাননীয় মন্ত্রী মহাশয় একজন ডায়নামিক মৎস্য মন্ত্রী। গত বছর ধরে আমরা জানি আমাদের এই রাজ্য ভারতবর্ষের মধ্যে মাছের উৎপাদনে প্রথম স্থান অধিকার করে আছে। কিন্তু আমরা দেখছি বাজারে মাছের দাম একটু বেশি—ছোট মাছ, পোনা বা বড় মাছ সবই। এই যে মৎস্য উৎপাদনের জন্য এত লক্ষ লক্ষ কোটি কোটি টাকা খরচ হচ্ছে, এই মুহূর্তে আপনার কোনও পরিকল্পনা আছে কি যাতে এই দামটা একটু কমানো যায়, একটু হাতের নাগালের মধ্যে আনা যায়, দামটা অ্যারেস্ট করা যায়?

**শ্রী কিরণময় নন্দ :** এই প্রশ্নের উপর এই অতিরিক্ত প্রশ্নের জবাব কি করে দেব? এটা মৎস্য বাজেটের উপর বিতর্কের জবাবের সময় বলব।

**শ্রী সৌগত রায় :** মাননীয় মন্ত্রী মহাশয়, আমরা যতদূর কাগজে পড়েছি তাতে দেখেছি বিশ্বব্যাঙ্ক মোট একশো কোটি টাকা বিভিন্ন মৎস্যচাষ প্রকল্পের জন্য দিচ্ছেন যারমধ্যে এই ৩১ কোটি টাকাটাও আছে। মাননীয় মন্ত্রী মহাশয় এখানে বলেছেন যে মীনদ্বীপের মৎস্য প্রকল্পের জন্য তারা যে টাকাটা দিচ্ছেন পরবর্তী কালে সেটা শোধ দিতে হবে। আমি জানিনা এতে ঋণের ফাঁদে আমরা পড়ব কিনা। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে যেটা জানতে চাই সেটা হল, বিশ্বব্যাঙ্ক যে ৩১ কোটি টাকা মঞ্জুর করেছেন মীনদ্বীপে মৎস্য চাষ প্রকল্পের জন্য সেখানে বিশ্বব্যাঙ্কের কি এমন কোনও শর্ত আছে যে এই টাকাটা দেওয়া হবে যদি মীণদ্বীপের অর্ধেকটা বা কিছু একটা অংশ প্রাইভেট সেক্টারকে ব্যক্তিগত মালিকানায় যারা মাছ চাষ করবেন তাদের দেওয়া হয়? না, সরকার ইচ্ছা করলে পুরোটা সরকারের তরফ থেকে করতে পারবেন?

**শ্রী কিরণময় নন্দ :** আমি প্রথমেই বলেছি যে আমরা বিশ্ব ব্যাঙ্ক থেকে মৎস্যচাষের জন্য যে টাকাটা পাচ্ছি তার দুটি ভাগ। একটা হচ্ছে বিল ফিশারিশ-এর জন্য যেখানে

...সমবায় সমিতি আছে এবং দ্বিতীয়টি হচ্ছে যেখানে আমরা চিংড়ি মাছের আয়তনক্ষেত্র ...হবে। সেখানে ৭০ ভাগ জায়গা আমরা দেব মৎস্যজীবী সমবায় সমিতিকে আর ৩০ ...জায়গা আমরা দেব ব্যক্তিগত উদ্যোগে যারা মাছ চাষ করতে আগ্রহী তাদেরকে।

**শ্রী সৌগত রায় ঃ** এই যে কিছু অংশ ব্যক্তিগত মালিকানায় যারা মাছ চাষ করবেন ...দিতে হবে এটা কি বিশ্বব্যাঙ্কের শর্তের মধ্যে আছে?

**শ্রী কিরণময় নন্দ ঃ** শর্ত নয়। এটা আলোচনা করে পরস্পরের মধ্যে আমরা, কেন্দ্রীয় ...এবং বিশ্বব্যাঙ্ক আলোচনা করে এটা স্থিরিকৃত হয়েছে।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন, মীনদ্বীপে কত একর জায়গায় ...হয়েছে এবং কত একর জায়গার উপর এই প্রকল্প কার্যকর হবে এবং কোন সালের ...শেষ হবে?

**শ্রী কিরণময় নন্দ ঃ** টোট্যাল ১২শো হেক্টর নিয়ে নতুন জলাশয় গড়ে উঠবে। আর ...বলেছি যে টোট্যাল প্রকল্পটি ৭ বছরের মধ্যে শেষ হয়ে যাবে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে এ ব্যাপারে আলোচনা হয়েছে। ...কি আনরিটিন এগ্রিমেন্ট? আর ব্যক্তিগত মালিকাধীনের যারা এগিয়ে আসছেন শ্রী চন্দন ...তাদের মধ্যে কি অন্যতম একজন?

**শ্রী কিরণময় নন্দ ঃ** এইসব অবান্তর প্রশ্নের কোন উত্তর হয়না। শুনছেন এখনও ...শুরু হয়নি আর আপনি বলছেন কে এগিয়ে এসেছেন, কাদের দিচ্ছেন। কাজ ...যেখানে শুরুই হয়নি, সার্ভের কাজ চলছে সেখানে আপনার প্রশ্নটা কি অবান্তর নয়?

**শ্রী নটবর বাগদি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, বিশ্বব্যাঙ্ক থেকে কয়েকটি পর্যায়ে ...টাকা পাওয়া যাবে। এটা ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্টকে কিভাবে শোধ করতে হবে এবং কত পারসেন্ট সুদ এরজন্য দিতে হবে? আর ঠিকাদারী পদ্ধতিতে মাছ চাষের ব্যাপারটা নিয়ে যে লিজ দেওয়ার ব্যাপার আছে তাতে আমাদের দেশের প্রধানমন্ত্রীর পুত্রকে সেই লিজ দেওয়া হয়েছে বলে আমরা শুনেছিলাম। এটার সত্যতা সম্পর্কে জানাবেন কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** আমি আগেই বলেছি যে সাত বছরে শেষ হবে। ২৫ বছরে আমাদের টাকা শোধ করতে হবে। সাত বছরে আমরা যে ভাবে টাকা চাইব সেই ভাবে পাব।

**শ্রী নটবর বাগদী ঃ** অন্যান্য প্রদেশে কোন আই.আর.ডি.পি.তে কংগ্রেস সরকার ঠিকা সিস্টেমে মাছ চাষ করাচ্ছে, আমাদের রাজ্যে সেই রকম ভাবে কোন ঠিকাদারী পদ্ধতিতে চাষ করাবার ব্যবস্থা করছেন কি? কারণ এই ব্যাপারে শোনা যাচ্ছে প্রধানমন্ত্রীর পুত্রকে নাকি ঠিকাদারী দেওয়া হচ্ছে, এই সত্যতা সম্পর্কে জানাবেন কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** প্রধানমন্ত্রীর পুত্রকে দেওয়া হচ্ছে কি না এই ব্যাপারে কাছে কোনও খবর নেই। কিন্তু আমরা এইগুলো সমবায়ের মাধ্যমে করব।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আমাদের এম.এল. ঐ মীনদ্বীপ দেখাবার ব্যবস্থা করবেন কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** ২৯৪জন এম.এল.এ.কে এক সঙ্গে দেখাতে পারব না, তবে কিছু করে গেলে দেখাতে পারি।

### আদিবাসী এলাকায় বিদ্যুৎ সরবরাহ

*২০৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৯৮) **শ্রী ভন্দু মাঝি ঃ** বিদ্যুৎ বিভাগের মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আগামী আর্থিক বছরে পশ্চিমবঙ্গে আদিবাসী অধ্যুষিত মৌজাগুলি বৈদ্যুতিকরণের বিশেষ কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কোন কোন জেলায় এই কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ**

(ক) হ্যাঁ

(খ) এই ধরনের বিশেষ কাজ প্রধানত বাঁকুড়া, মেদিনীপুর, উত্তর ২৪ পরগনা, পুরুলি ও উত্তর দিনাজপুর জেলায় হবে বলে আশা করা যায়।

**শ্রী নটবর বাগদী ঃ** আমি একটা জায়গার কথা বলি, আদিবাসী এবং শিডিউলকা যে সমস্ত বস্তিগুলো এবং যে এলাকাগুলো গ্রাম থেকে দূরে প্রত্যন্ত এলাকায় যারা বা করেন এবং যারা অপেক্ষাকৃত ভাবে আর্থিক দিক থেকে পিছিয়ে আছে, সেই সম পাড়াগুলোকে বৈদ্যুতিকরণ করা সম্ভব হয়নি যে কোনও কারণেই হোক। এইগুলোকে বৈদ্যুতিকরণ করার জন্য নতুন ভাবে নোটিশ দেওয়া হচ্ছে তাতেও কিন্তু স্কীমগুলো নেওয়া হচ্ছে না। আমার জেলায় এই রকম দুটি থানা আছে যেখানে একটাও বৈদ্যুতিকরণ করা যায়নি। এইগুলো যাতে করা যায় স্পেশ্যাল কেয়ার নিয়ে, সেই বিষয়ে সরকার চিন্তা ভাবনা করবেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমার প্রশ্নোত্তরে আমি বলেছি ৪ হাজার ২২৬টি তফসিল উপজাতি মৌজার মধ্যে ১৯৯৩'র ফেব্রুয়ারি পর্যন্ত ৫০ পার্সেন্ট ২হাজার ৯৩টি মৌজা ইলেক্‌ট্রিফিকেশন হয়েছে। আমরা এই বছর আরও ৯৬টি মৌজা কে ইলেকট্রিফায়েড করার পরিকল্পনা নিয়েছি। এই মৌজাগুলো সম্পর্কে জেলা পরিষদের সঙ্গে কথা বলে আমরা স্থির করব, এটাই হচ্ছে আমাদের মেথড।

[11-40—11-50 a.m.]

**শ্রী নটবর বাগদী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এক একটি মৌজায় ৮/৯-টি করে টোলা ...হ এমনও দেখা যাচ্ছে যে, একটি মৌজার কোন একটি টোলায় কিছু ধনী লোকের ...সে এবং সেই টোলায় বিদ্যুতের খুঁটি পৌঁছেছে, বাকিগুলিতে পৌঁছয় নি এবং সেই ... টোলাগুলিতে আদিবাসীরা বসবাস করে। কাগজে কলমে গোটা মৌজাটাকেই ...লেকট্রিফায়েড় মৌজা হিসাবে দেখানো হচ্ছে। ফলে বিভ্রান্তির সৃষ্টি হচ্ছে। সুতরাং এ ...য়ে নতুন করে সার্ভে করে কাজ করার জন্য আপনার কোনও পরিকল্পনা আছে কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমাদের কতগুলো বিষয়ে জন-প্রতিনিধিদের ওপর নির্ভর ...তে হয়। তবুও আমি এই সভায় বলেছিলাম যে, মাননীয় বিধায়করা যদি আমার দৃষ্টি ...র্ষণ করেন, বিশেষ করে মৌজার ব্যাপারে, এরিয়ার ব্যাপারে তাহলে আমি সেটা ...আপ করব। আমরা সব ক'টি অথরিটির সঙ্গে এবং জেলা পরিষদের সঙ্গে যোগাযোগ ...র কাজ করি। আমি আপনাদের আরো জানাচ্ছি, কোনও এলাকায় শুধু মাত্র ধনী ব্যক্তিরা ...কার পেয়েছেন, অন্যরা পাননি এরকম অভিযোগ যদি আপনারা আমাকে চিঠি লিখে ...ন তাহলে নিশ্চয়ই আমি দেখব।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি আদিবাসী এলাকার কথা ...খ করতে গিয়ে মেদিনীপুর জেলার কথা উল্লেখ করেছেন। আপনি অনুগ্রহ করে ...বেন কি মেদিনীপুর জেলার কোন কোন মৌজা নয়, ব্লকে বিদ্যুত পৌঁছে দেবার ব্যবস্থা ...ওয়া হয়েছে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** বাঁকুড়া জেলার লাগোয়া মেদিনীপুর জেলার বিস্তীর্ণ অঞ্চল ...দিবাসী অধ্যুষিত এলাকা। তবে আমার কাছে নির্দিষ্ট হিসাবটা নেই। আমি মেদিনীপুর ...লা ভিজিট করেছি, মেদিনীপুর জেলাও এর মধ্যে আছে।

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** পুরুলিয়া জেলার কিছু কিছু আদিবাসী অধ্যুষিত মৌজাকে ... সালে ইলেকট্রিফায়েড় মৌজা হিসাবে ঘোষণা করা হয়েছিল। কিন্তু সে সময়ে ওখানে ... মাত্র খুঁটি পোঁতা হয়েছিল, আর কোন কাজ হয় নি, বিদ্যুতের তার নিয়ে যাওয়া হয় ... ঐ মৌজাগুলিকে আবার নতুন করে ইলেক্ট্রিফায়েড করার জন্য সরকারের কোনও ...রিকল্পনা আছে কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** এই কাজ তিনটি পর্যায়ে করা হয়। একটা হচ্ছে, রুর‍্যাল ...লেকট্রিফিকেশন কর্পোরেশনের কাছ থেকে ঋণ নিয়ে করা হয়। সেটাকে আমরা বলি ...ইমারি ইলেকট্রিফিকেশন। তারপর আর একটা পর্যায় হচ্ছে, ইনটেনসিফিকেশন। সেটাও ...র‍্যাল ইলেকট্রিফিকেশন কর্পোরেশনের কাছ থেকে ঋণ নিয়ে করা হয়। যদি কোনও ...য়গা একবার ডিক্লেয়ার্ড হয়ে থাকে যে, সেখানে ইলেকট্রিফিকেশন হয়ে গেছে, অহলে ...র‍্যাল ইলেকট্রিফিকেশন কর্পোরেশন আর সে জায়গার জন্য ঋণ দেয় না। তখন আমাদের

সরকারের টাকায় রিভাইটালাইজেশন স্কীমের মাধ্যমে সেগুলো করা হয় এবং সেটা আ সঙ্গতির ওপর নির্ভর করে। স্টেট ইলেক্‌ট্রিসিটি বোর্ড-এর আর্থিক সঙ্গতি এবং সরক সাবসিডির সাহায্যে অল্প করে করা হয়।

**ডাঃ মানস ভুঁইয়া** ঃ ৪,৬২৬-টি মৌজার মধ্যে ২০৯৩-টি মৌজায় বৈদ্যুতিক কাজ কমপ্লিট হয়েছে বললেন এবং এগুলি সবই আদিবাসী অধ্যুষিত মৌজা। আরো বলে এ বছর ৯৬-টি মৌজায় হাত দিয়েছেন। আমার প্রশ্ন হচ্ছে, লোকদীপ এবং কুটীর-জ্যো প্রকল্পে এই যে কাজ হচ্ছে এতে আগে যেখানে একটা খুঁটির দাম ছিল ১ হাজার টা এখন তার দাম হয়েছে সাড়ে চার হাজার টাকা। সুতরাং এখন আদিবাসী এবং তফসি সম্প্রদায়ের মানুষদের এই দুটি প্রকল্পে সাহায্য দেবার জন্য খুঁটিগুলো সাবসিডাইজড প্রোভাইড করার কোনও ব্যাবস্থা গ্রহণ করছেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন** ঃ এখন পর্যন্ত যেভাবে করা হয়েছে গ্রামীণ বিদ্যুৎ, রুরা ইলেক্‌ট্রিফিকেশনের যে প্রোগ্রাম তার সঙ্গে ম্যাচ করিয়ে কুটীর জ্যোতি এবং লোক প্রকল্প করছি। কুটীর জ্যোতি এবং লোকদ্বীপ প্রকল্প যেখানে যেখানে হবে সেখানে নিয়ে যাওয়া, খুঁটি পোঁতা কিছু কিছু জায়গায় নিয়ে যাওয়া এই কাজ রুর‍্যাল ইলেক্‌ট্রিফিকে প্রোগ্রামের মধ্যে ঢুকিয়ে দিয়েছি। সুতরাং আপনি যেকথা বললেন, কুটীর জ্যোতি লোকদ্বীপের উপর প্রেসার পড়ছে কিনা তার উত্তরে আমি বলছি, খুব বেশি পড়ছে জেনারেল রুর‍্যাল ইলেক্‌ট্রিফিকেশন প্রোগ্রামের মধ্যে ঢুকিয়ে দিয়েছি। বাকিটা কুটীর জ্যো এবং লোকদ্বীপের উপর করছি।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী** ঃ লোকদ্বীপ প্রকল্পে এই মৌজাগুলি হচ্ছে বললেন। লোকদ্বীপের অন্তর্ভুক্ত, না আলাদা?

**ডঃ শঙ্করকুমার সেন** ঃ লোকদ্বীপ প্রকল্প এর থেকে আলাদা।

**শ্রী প্রভঞ্জনকুমার মণ্ডল** ঃ এখানে প্রশ্নটা আছে, আদিবাসী অধ্যুষিত মৌজাগুলিতে বৈদ্যুতিকরণের বিশেষ কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা? আমার প্রশ্নটা হচ্ছে, এই বিশেষ পরিকল্পনাটা কি? কারণ জেনারেল পরিকল্পনা আছে, এর ক্যাটেগরিটা কি এবং কি বিশেষ ব্যবস্থা এবং আর একটা হচ্ছে, পঞ্চায়েতকে আপনি এ ব্যাপারে ইনভল্‌ভ করেছেন কিনা?

**ডঃ শঙ্করকুমার সেন** ঃ বিশেষ পরিকল্পনা বলতে আমরা সাধারণত যখন কোনও তফসিলি এরিয়ায় কাজ করতে যাই, দু-একটি কেস এইরকম আছে—লাইন অনেক দূরে আছে, সেখানে আমাদের অ্যাডিশনাল এক্‌সপেনডিচার করতে হয়। সেই অ্যাডিশনাল এক্‌সপেনডিচার আমরা সাধারণত তপসিলি আদিবাসীদের উপর না চাপিয়ে আলাদা ফান্ড করে অ্যাডিশনাল ফান্ড-এর মাধ্যমে কাজ করা। এতে প্রেসারটা কম আসে। আর আমরা যেভাবে কাজ করছি সেটা হচ্ছে, পঞ্চায়েতের ইনভল্‌ভ জেলা পরিষদের মধ্য দিয়ে হচ্ছে।

ব্লক পর্যায়ে আমরা যাচ্ছি। জেলা পরিষদ পঞ্চায়েতের সঙ্গে বসে স্থির করছেন কোন ব্লকে জায়গায় অগ্রাধিকার দিতে হবে। সেখানে আমাদের ইঞ্জিনিয়াররা আছেন। ডিস্ট্রিক্ট লেভেলে অ্যাডভাইসারী কমিটি আছে। তাঁরা স্থির করেন কোন কোন জায়গায় হবে। এইভাবে কাজ হচ্ছে।

## উত্তর ২৪ পরগনা জেলায় সি. এ. ডি. সি.'র কাজ

*৩০৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৬) **শ্রী প্রবীর ব্যানার্জি :** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর ২৪ পরগনা জেলায় সি. এ. ডি. সি.'র কতগুলি কেন্দ্র আছে; এবং

(খ) ১৯৯১-৯২ এবং ১৯৯২-৯৩ আর্থিক বছরে ঐ কেন্দ্রগুলিতে উন্নয়ন খাতে ব্যয়ীকৃত অর্থের পরিমাণ কত?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :**

(ক) দুটি (গাইঘাটা ও দেগঙ্গা)।

(খ) ১৯৯১-৯২ এবং ১৯৯২-৯৩ আর্থিক বছরে উক্ত কেন্দ্রগুলিতে উন্নয়নখাতে মোট ব্যয়কৃত অর্থের পরিমাণ নিম্নরুপ :-

| | ১৯৯১-৯২ | ১৯৯২-৯৩ |
|---|---|---|
| গাইঘাটা- | ৫,২৯,৫১৩.০০ | ৫,৫৬,৮০৪.০০ |
| দেগঙ্গা- | ৫,৭৩,২৭২.০০ | ২,৪৫,০৭৯.০০ |

**শ্রী প্রবীর ব্যানার্জি :** উত্তর ২৪-পরগনা জেলায় মাত্র ২টি উন্নয়ন কেন্দ্র আছে। এই মুহূর্তে ঐ জেলা পিছিয়ে পড়ে আছে। ওখানে আরো সি.এ.ডি.সি কেন্দ্র খোলার পরিকল্পনা রাজ্য সরকারের আছে কিনা?

[11-50—12-00 Noon]

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** এর আগে অন্য দিন একটি প্রশ্নের জবাব দিতে গিয়ে বলেছিলাম যে, আমাদের আগেকার যে সি.এম.ডি.এ. ছিল তার উদ্দেশ্য অন্যরকম ছিল। তখন ২০টির মত ছিল এবং সেটা আর বাড়েনি। এখন সমস্ত উন্নয়নের কাজ মূলত স্ট্যাটুটরি বডি হিসাবে ত্রি-স্তর পঞ্চায়েত করছে। সেজন্য উন্নয়ন করবার বিকল্প কোনও পথ নেই তা নয়, এটাকে অন্যভাবে ব্যবহার করা হচ্ছে। আর নতুন কোনও সি.এ.ডি.সি. ব্লক নয় এই সিদ্ধান্তটা সপ্তম পরিকল্পনার বছর থেকে গ্রহণ করা হয় এবং আমি নিজে বিভিন্ন এলাকা ঘুরে বোঝাই যে, এর আগে কাজকর্ম যা হয়েছিল সেটা অ্যাড-হক বেসিসে

হয়েছিল এবং সরকার সেটা বিবেচনা করে একটা পার্সপেক্‌টিভ প্ল্যান নিয়ে অর্থাৎ এ এলাকায় এত জমি আছে, কিন্তু তার মধ্যে এততে সেচের জল যাচ্ছে না, এততে দি হবে— এইরকম একটা সামগ্রিক পরিকল্পনা রচনা করে সেই লক্ষ্যের দিকে আমরা এগিয়ে যাব। সেজন্য পরিকল্পনা থেকে পরিকল্পনা রচনা এবং তার ইমপ্লিমেন্টেশনের দায়িত্বের বিকেন্দ্রীকরণ করা হয় এবং ব্লক স্তর পর্যন্ত সেটা ছড়িয়ে দেওয়া হয়। আগেও বলা হত প্ল্যানিং ফ্রম বিলো, কিন্তু মূলতঃ সেটা হত না। কিন্তু আমরা বাজেট হবার পর দুই মাসের মধ্যে ব্রেক-আপ ফিগার প্রতিটি জেলায় পাঠিয়ে দিচ্ছি। এখন আমাদের আগামী বছরের পরিকল্পনা রচনার কাজ শুরু হয় ব্লক লেভেল থেকে। ব্লক লেভেল থেকে পরিকল্পনা ঠিক হয়ে সেটা জেলা স্তরে পাঠিয়ে দেওয়া হয়। সেখানে আলোচনার পর গোটা জেলার পরিকল্পনাটা প্ল্যানিং বোর্ডে আসে। গাইঘাটা এবং দেগঙ্গায় কি কি জিনিস অন্তর্ভুক্ত হওয়ার দরকার সেটাও ঠিক করবে ডিস্ট্রিক্ট লেভেল এবং ব্লক লেভেল কমিটি। এটা এখন উপর থেকে চাপিয়ে দেওয়া হয় না।

**শ্রী প্রবীর ব্যানার্জি :** বোঝা গেলো, বর্তমানে সি.এ.ডি.সির থেকে পঞ্চায়েতের ভূমিকা বেশি। যদি তাই হয় তাহলে তাদের যে সমস্ত স্টাফ তাদের পঞ্চায়েতের সঙ্গে মিশিয়ে দিয়ে সি.এ.ডি.সি. উঠিয়ে দেবার পরিকল্পনা আছে কিনা?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** আপনার প্রশ্ন ছিল, পশ্চাদপদ এলাকায় সি.এ.ডি.সি. ব্লক করা সম্পর্কিত। আমি বলেছি যে, সি.এ.ডি.সি. ব্লক আর করা হবে না, কারণ সেখানকার ইলেকটেড বডি হিসাবে পঞ্চায়েত, ব্লক লেভেল এবং ডিস্ট্রিক্ট লেভেল কমিটি আছে এবং তারাই পরিকল্পনা ঠিক করবেন। গাইঘাটায় ১৯৯১-৯২ সালে ১৯ লক্ষ ১৫ হাজার টাকা এবং ১৯৯২-৯৩ সালে ১৫ লক্ষ ২০ হাজার ১৬২ টাকা এবং দেগঙ্গায় ১৯৯১-৯২ সালে ১৩ লক্ষ ২০ হাজার ২৬৬ টাকা, ১৯৯২-৯৩ সালে ১০ লক্ষ ২৯ হাজার ২৭২ টাকা দেওয়া হয়েছে। এটাও মনে রাখতে হবে যে, সি.এ.ডি.সি. ছাড়া অন্য ডিপার্টমেন্টও বিভিন্ন খাতে টাকা খরচ করে ডাইরেক্‌টলি। যেমন হেল্‌থ ডিপার্টমেন্ট ডাইরেক্‌টলি টাকা খরচ করেন, পাবলিক ওয়ার্কস ডিপার্টমেন্ট ডাইরেক্‌টলি টাকা খরচ করেন। এই সামগ্রীক তথ্যটা ভাল করে কো-অর্ডিনেট করলে বুঝতে পারবেন। ডিস্ট্রিক্ট প্ল্যানে এবং ব্লক প্ল্যানে সেজন্য বলা হয়েছে এবং আমাদের প্রায় একটা মোটামুটি সিদ্ধান্ত আছে যে আর ব্যক্তিগত ধরাধরি করে এই জিনিস হবেনা। সেগুলি ঐ ব্লক লেভেলে এবং ডিস্ট্রিক্ট লেভেলে প্লানিং বোর্ড থেকে পাস করে দেবে, তারপরে সেগুলি নিয়ে এখানে বিবেচনা করার পরে স্যাংশন হবে।

**শ্রী সৌগত রায় :** স্যার, মাননীয় মন্ত্রী মহাশয়ের উত্তরটা স্পষ্ট হলনা বলে প্রশ্নটা আবার করছি। এই সি.এ.ডি.সি. পরিকম্পনা কংগ্রেস আমলে হয়েছিল এবং আইডিয়া ছিল ১০ হাজারের একটা ব্লক ইয়ার মার্ক করে সেখানে অপটিমাইজেশন অব ইনপুট ইনফ্রাস্ট্রাকচার হবে যাতে কৃষকদের স্টোর হাউসিং এবং অন্যান্য যে সব অসুবিধা আছে তার জন্য বাইরে যেতে না হয়, ঐ সি.এ.ডি.সি. ব্লকের মধ্যে সীমাবদ্ধ থাকবে। এখানে মন্ত্রী মহাশয় যে হিসাব দিলেন তাতে এক বছরে ৫ লক্ষ টাকা খরচ হচ্ছে। যদি ১০ হাজার একরে ৫ লক্ষ

খরচ হয় তাহলে বোঝা যাচ্ছে একর পিছু ৫০ টাকা খরচ হচ্ছে। কাজেই এতে কি হয় সেটা মন্ত্রী মহাশয় সহজেই বুঝতে পারেন। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে স্পেসিফিক প্রশ্ন ছিল যে আপনাদের চোখে সি.এ.ডি.সি'র পরিকল্পনার ভবিষ্যৎ যেটা একজিস্টিং আছে সেটা কি আস্তে আস্তে প্রেস আউট করে তুলে দেবেন? বলছেন যে আর করবেন না। আপনি এটা কি তুলে দিতে চান? সি.এ.ডি.সি. একটা ব্লককে ইয়ার মার্ক করে উন্নত না করে ৫০, ১০০ টাকা করে যা হয় সেই রকম একটা করতে চান। এই ব্যাপারে আপনার সুস্পষ্ট দৃষ্টিভঙ্গি কি? শুধু এদের মাইনা দেওয়া না, ঐ ব্লকে যে সি.এ.ডি.সি.'র কনসেপ্ট ছিল ; পান্নালাল দাসগুপ্তর যে কনসেপ্ট ছিল অপটিমাইজেশন অব ইনপুট, সেটা কি পরিত্যাগ করেছেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** এর আগের দিনও আমি বলেছি। যখন জিজ্ঞাসা করছেন মন দিয়ে শুনুন। এটা আমি পরিষ্কার করে বলছি। প্রশ্নটা হচ্ছে। যখন সি.এ.ডি.সি. হয় ঠিক কংগ্রেসের পরিকল্পনা নয়, অন্যের পরিকল্পনা ছিল এবং ওটা মেনলি চালু তখন পান্নালাল দাসগুপ্ত। মায়ের কাছে মাসির গল্প করার আগে শুনে নিন। বাবুকে আমি বহুদিন ধরে চিনি, আমার সঙ্গে যথেষ্ট পরিচয় ছিল। তারপরে আমি এটা কি ছিল। সেখানে ছিল একটা এরিয়ার উপর থেকে একজন প্রোজেক্ট অফিসার রেন, শুধু ইলেক্‌টেড বডি নয়, কংগ্রেস নয়, অন্য কেউ নয়, একজন অ্যাপয়েন্টেড প্রজেক্ট অফিসার থাকবে। যে জায়গায় সেচের অসুবিধা আছে, অন্য কিছুর অসুবিধা আছে, ঐ জায়গায় ১০ হাজার একরের প্লানিং করবে। চাষের জন্য সেই প্লানটা তারাই করবে, কোনও ব্যক্তি নয়, এই জিনিস হয়েছে। এটা বুঝে নিন, সি.এ.ডি.সিটা হচ্ছে কমপ্রিহেন্সিভ এরিয়া ডেভেলপমেন্ট। এটা চাষের দিকে, অন্য কিছুতে ছিলনা। এটা ভাল করে বুঝতে আমি এসে বলেছিলাম যে এটা ঠিক নয়, এই ভাবে হবেনা। এই ভাবে হবেনা যে ২০টা জায়গায় করলাম। সে জন্য আমরা দেখেছি এর ভিতর দিলে কিছু টেকনিক্যাল সন, এই সব রয়েছে। সে জন্য সমস্ত ডিসমেন্টাল না করে ঐ জিনিস কখনও করা না, কারণ ঐ ভাবে হয়না, উপর থেকে চাপানো যায়না। এমন কি সোভিয়েত রাশিয়াতেও অপারেটিভ করতে গিয়েছিল না বুঝিয়ে। কাজেই কৃষকদের জোর করে উপর থেকে ডান্ডা মেরে এটা করা যায়না। এটা বুঝিয়ে অ্যাডপ্ট করাতে হয়। এই হচ্ছে নিয়ম। কাজেই সেখানে সেটা কার্যকর হয়নি। সেজন্য আমি বলেছিলাম যে এতগুলি লোক আছে তারা থেকে। এগুলি এমনভাবে ডিস্ট্রিবিউটেড, এই ২০টা বিভিন্ন অ্যাগ্রো-ক্লাইমেটিক জোনে এরা আছে। অতএব এগুলিকে শিফ্‌ট করার মেনলি ফাংশনিংটা আমরা করে দিয়েছিলাম। পান্নালালবাবু থাকতেই আমরা আলোচনা করে বলে দিয়েছিলাম যে এটা হবে, সি.এ.ডি.সি.'র আগের অবজেকটিভ যে উপর থেকে কম্যান্ড পারফরমেন্স-এর মাধ্যমে ১০ হাজার একর ডেভেলপমেন্ট নয়, সেখানে ঐ উইকার সেকশনের ডেভেলপমেন্টের জন্য চিন্তা-ভাবনা করা। সেখানে কিছু কিছু এক্সপেরিমেন্ট করে সেটা যাতে ওয়াইডলি অ্যাকসেপ্টেড হয় বিয়ন্ড দি এরিয়া, এটা চেষ্টা করা হবে। সেই জন্য দেখবেন পরবর্তীকালে এই সব জায়গায় কিছু কিছু সিড মালটিফিকেশন কাজ যেগুলি অত্যন্ত সরকার আমরা সেইগুলি করছি।

[12-00—12-10 p.m.]

জেনারেলি টোটাল সিস্টেম পঞ্চায়েত সিস্টেম তার সাথে ইনটিগ্রেটেড করা হয় না হলে ডুপলিকেশন অফ ফাংশন হয়ে যাবে। এটা হতে পারে না। এটাকে সামগ্রিক দেখতে হবে। মূল ব্লক লেভেল থেকে প্ল্যানিং হচ্ছে। পার্টিসিপেশন অফ গ্রাম পঞ্চা আছে, তারপর ডিস্ট্রিক্ট লেভেল তারপর স্টেট লেভেল। যা কিছু বলতে পারে, য আলোচনা হতে পারে এখানে। টাকাটা যেমন ভাবে আসছে সেই ভাবেই আসবে। একটা কোয়েশ্চেন আপনারা করতে পারতেন, যেটা পার্টিনেন্ট কোয়েশ্চেন ছিল, আপনারা কেউ করতে পারেন নি, আমি সেই ব্যাপারে বলে দিচ্ছি। সেখানে একটা দিতে হয় নি; গাইঘাটায় কম হয়েছে। অনেকে গালি দিচ্ছেন।

## Starred Questions
## (to which written Answers were laid on the Table)

### নদীতে চারাপোনা চাষ

*৩০৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৪) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মৎস্য বিভাগের ভ মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমান আর্থিক বছরে কতগুলি নদীতে চারাপোনা ছাড়া হয়েছে; এবং

(খ) এর ফলাফল কিরূপ?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৯৯২-৯৩ আর্থিক বৎসরে চারটি নদীতে চারাপোনা ছাড়া হয়েছে।

(খ) এ পর্যন্ত এই প্রকল্পের ফল আশাব্যঞ্জক। কারণ যে মাছ ছাড়া হয়েছে তার মৃ হার সামান্য।

### পুরুলিয়া পাম্প স্টোরেজ স্কীম

*৩০৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯১) **শ্রী নিশিকান্ত মেহেতা :** বিদ্যুৎ বিভা ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া পাম্প স্টোরেজের স্কীমটি বর্তমানে কি অবস্থায় আছে;

(খ) উক্ত স্কীমটি কেন্দ্রীয় সরকারের অনুমোদন পেয়েছে কি; এবং

(গ) উক্ত স্কীমটির কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(১) পুরুলিয়া পাম্প স্টোরেজ স্কিমটির বিস্তারিত প্রোজেক্ট রিপোর্ট মার্চ ১৯

...যো তৈরি করা সম্পূর্ণ হয়েছে।

(২) ইন্ডিয়ান ইলেক্‌ট্রিসিটি সাপ্লাই গ্রাফ্‌ট ১৯৪৮ এর ধারা ২৯ অন্তর্গতি গেজেট ...ফিকেশন এবং পরিবেশ ও বন বিভাগের সবুজ সঙ্কেত সাপেক্ষে সেন্ট্রাল ইলেক্‌ট্রিসিটি ... কর্তৃক জুলাই ১৯৯২ এ 'আর্থ প্রযুক্তি'-র সবুজ সঙ্কেত পাওয়া গিয়েছে। গেজেট ...ফিকেশন প্রকাশিত করা হয়েছে এবং পরিবেশ এবং বন বিভাগের সবুজ সঙ্কেত কেন্দ্রীয় ...রে পরিবেশ ও বন মন্ত্রণালয়ের বিচারাধীন আছে।

(৩) স্কিমটি ও.ই.সি.এফ। জাপান সরকারের বিবেচনায় আছে। আশা করা যায় ... আর্থিক বছরে কিছু প্রাথমিক কাজ শুরু করা যাবে।

### এন.টি.পি.সি. কর্তৃক বিনা ব্যয়ে রাজ্যকে বিদ্যুৎ সরবরাহের প্রস্তাব

*৩১০। (অনুমোদিত প্রশ্ন নং *১৩১৫) **ডাঃ মোতাহার হোসেন ঃ** বিদ্যুৎ বিভাগের ...প্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

এটা কি সত্যি যে, এন.টি.পি.সি. ২১০ মেগাওয়াট ক্ষমতাসম্পন্ন তিনটি ইউনিট তৈরি করতে ও উৎপাদিত বিদ্যুতের ৩৫ থেকে ৪৫ শতাংশ বিদ্যুৎ বিনা ব্যয়ে রাজ্য সরকারকে দিতে রাজি ছিল?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

সত্য নয়।

### পাথর-খাদের রয়্যালটি

*৩১১। (অনুমোদিত প্রশ্ন নং *১৪২৫) **শ্রী ধীরেন সেন ঃ** ভূমি ও ভূমি-রাজস্ব ...র ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

ক) এটা কি সত্যি যে, বীরভূম জেলার অন্তর্গত মহম্মদবাজার থানার অধীনস্থ পাঁচামীর এলাকার 'পাথর-খাদ'-এর মালিকগণ তাদের দেয় রয়্যালটি'র অর্থ হাইকোর্টের রায়ে নিযুক্ত রিসিভারের কাছে জমা দিচ্ছেন ;

খ) যদি সত্যি হয়, তবে কতদিন যাবৎ এই ব্যবস্থা চালু হয়েছে ;

গ) ৩১শে জানুয়ারি, '৯৩ পর্যন্ত এই পদ্ধতিতে রাজ্যের কোষাগারে কি পরিমাণ অর্থ জমা পড়েছে ; এবং

ঘ) আদায়ের এই ব্যবস্থা কতদিন ধরে চালু থাকবে?

**ভূমি ও ভূমি-রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ক) হ্যাঁ।

(খ) হাইকোর্টের রায় যে দিন থেকে বলবৎ হয়েছে অর্থাৎ ৬.৯.৭৯ তারিখ গ এই ব্যবস্থা চালু হয়েছে।

(গ) ৪,৩৮,২৯৯ টাকা ৭৩ পয়সা।

(ঘ) যতদিন হাইকোর্টের এই রায় বলবৎ থাকিবে ততদিন এই ব্যবস্থাই থাকিবে। বর্তমানে এই রায় প্রত্যাহারের জন্য ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। কিন্তু এ কোনও সুফল পাওয়া যায়নি।

**গোঘাটের ভিকদানে সাবস্টেশন**

*৩১২। (অনুমোদিত প্রশ্ন নং *৬২১) **শ্রী শিবপ্রসাদ মালিক** ঃ বিদ্যুৎ বিভা ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

গোঘাটের ভিকদানে বৈদ্যুতিক সাবস্টেশন নির্মাণের কাজটি কোন পর্যায়ে র

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৩ সালের জানুয়ারি মাসে হুগলি জেলার গোঘাট (আরামবাগ) এ ই.এইচ.ডি সাব-স্টেশন নির্মাণের কাজ হাতে নেওয়া হয়েছে। স্টাফ কোয়ার্টার, স্টোর এবং সীমানায় প্রাচীর দেওয়ার কাজ চলছে। সময় মতো আর্থিক সহায়তার সঙ্গতি সা সাব-স্টেশনটির ২২০।১৩২।৩৩ কে.ভি. অংশ আগামী ডিসেম্বর, ১৯৯৪ এর মধ্যে করা যাবে আশা করা যাচ্ছে।

**বিদ্যুৎ কেন্দ্রের পি.এল.এফ.বৃদ্ধি**

৩১৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৯৬) **শ্রী ব্রজগোপাল নিয়োগী** ঃ বিদ্যুৎ বিভা ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

পশ্চিমবঙ্গে বিদ্যুৎ কেন্দ্রগুলির পক্ষে পি. এল. এফ. বৃদ্ধি করার জন্য কি পদক্ষেপ গ্রহণ করা হচ্ছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গে বিদ্যুৎ কেন্দ্রগুলিতে পি.এল.এফ বৃদ্ধি করার জন্য নিম্নরূপ পদক্ষেপ গ্রহণ করা হয়েছে ঃ-

(১) নবীকরণ এবং আধুনিকীকরণ কর্মসূচী গ্রহণ।

(২) পরিকল্পনা মাফিক বিদ্যুৎ কেন্দ্রগুলির রক্ষণাবেক্ষণ, মেরামতি, ওভারহলিং কর্মসূচী গ্রহণ।

(৩) কোলমিল, আই.ডি.ফ্যান, প্রভৃতি সহযোগী যন্ত্রপাতিগুলির উপযুক্ত রক্ষণাবেক্ষণ হয় যাতে এদের কোনও একটি খারাপ হওয়ার জন্য উৎপাদন ব্যহত না হয়।

**রাজস্ব আদায়**

*৩১৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৮২০) **শ্রী শিশিরকুমার সরকার :** ভূমি ও ভূমি-রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটাকি সত্যি যে ভূমি-সহায়কগণ (তহশিলদার) পূর্বে কমিশন এজেন্ট হিসাবে কাজ করতেন কিন্তু বর্তমানে স্থায়ী সরকারি কর্মচারী হিসাবে কাজ করছেন ;

(খ) সত্যি হলে, কোন সাল থেকে এই পরিবর্তন করা হয়েছে ;

(গ) চলতি বছর-সহ বিগত চার বছরের রাজস্ব আদায়ের পরিমাণ থেকে এ কথা কি বলা যায় যে উক্ত পরিবর্তনের পর রাজস্ব আদায় কম হচ্ছে ; এবং

(ঘ) হলে, তার কারণ কি?

**ভূমি ও ভূমি-রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ ;

(খ) ১৯৮৪ সালের ১লা জুলাই থেকে।

(গ) না।

(ঘ) প্রশ্ন ওঠে না।

## Adjournment Motion

**Mr. Speaker :** Today I have received two notices of Adjournment Motion. The first is from Shri Saugata Roy on the subject of reported breakdown of talks between the Chief Minister and the Chairman of the Darjeeling Gorkha Hill Council held on 4.4.93 and the second is from Shri Abdul Mannan on the subject of alleged non-impartial functioning of the Administration in the coming Panchayat Election.

The subject matters of the Motions do not merit Adjournment of Business of the House. Regarding the subject matter of the first motion, it may be stated that a statement on a Calling Attention on the subject of reported threatening of the Chairman of the Darjeeling Gorkha Hill Council to Quit his post and the decision of the said Council to defunct the Council tabled by Shri Saugata Roy and Shri Lakshman Chandra Seth is due to be made on the 6th April, 1993.

Moreover, the Members may draw the attention of the concerned Ministers through Calling Attention, Questions, Mentions etc.

I, therefore, withhold my consent to the motions.

One Member may, however, read out the text of his Motion, as amended.

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যে পঞ্চায়েত নির্বাচন ঘোষণার পর থেকেই শাসক দলের লোকেরা কংগ্রেসের সম্ভাব্য প্রার্থীদের ভীতি প্রদর্শন করছে। সম্ভাব্য প্রার্থীদের হুমকি দিয়ে তাদের অনেককেই ঘর ছাড়া করা হচ্ছে। পুলিশ প্রশাসন আক্রান্ত কংগ্রেস সমর্থকদের নিরাপত্তা দিতে সম্পূর্ণ ব্যর্থ হয়েছে। শুধু তাই নয় তপসিলি জাতি এবং উপজাতির জন্য সংরক্ষিত আসনগুলিতে যাতে কংগ্রেস সমর্থকরা প্রার্থী হতে না পারে সেইজন্য তাঁদের পরিচয় পত্র প্রদানে প্রশাসন নানা রকম টালবাহানা করছে। সুষ্ঠ ও অবাধ নির্বাচন করতে অবিলম্বে প্রশাসনকে নিরপেক্ষ থাকতে বাধ্য করা হোক। স্যার, এটা নিয়ে একটা আলোচনা হোক।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received seven notices of Calling Attention, namely :-

(1) Present Position of gas turbine project at Alipurduar and 'Chukha' Hydro electric project : Shri Nirmal Das

(2) Alleged atrocity of the police at Begampur village following the clashes between the weavers on 27/3/93 : Shri Abdul Mannan

(3) Centre's decision to consider release of funds to DGHC, Darjeeling. : Sri Saugata Roy

(4) Non-Co-Operation of the Darjeeling Gorkha Hill Council at the meeting held on 4.4.93 with the Chief Minister. : Sri Tapan Hore

(5) Reported dacoity from the buses running in Malda District. : Shri Birendra Kumar Moitra

(6) Alleged dacoity in the village Khamarchak of Midnapore Dist. on 7.1.93 : Shri Manik Bhowmik

(7) Deplorable condition of Sabang Primary Health Centre of Midnapore Dist. : Dr. Manas Bhunia

have selected the notice of Shri Nirmal Das on the subject of ...nt position of Gas Turbine Project at Alipurduar and 'Chukha' ...droelectric Project.

Now the Minister-in-charge may please make a statement or give a ...sible date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on ... April.

## MENTION CASES

**শ্রী দেবেশ দাস :** স্যার, আগামী পঞ্চায়েত নির্বাচনে কংগ্রেস কাদের প্রার্থী দাঁড় ...? তাই নিয়ে যথেষ্ট আশঙ্কার কারণ আছে। আমি দুটি ঘটনার কথা বলছি। কলকাতার ... ওয়ার্ডের প্রার্থী, যিনি যাদবপুর বিশ্ববিদ্যালয় থেকে সাসপেন্ড হয়েছেন, তিনি ...সের প্রার্থী ছিলেন। তিনি এক হাজার একশো টাকা ঘুস নিয়েছেন একজনকে ...মেন্টে ভর্তি করে দেবেন বলে। তারপরে তাঁকে ভর্তি করতে পারেন নি। বিষয়টি ... বিষয়টি হচ্ছে তিনি কংগ্রেস করতে করতে বেআইনি কাজ করেছেন তা নয়, ... কাজ তিনি আগে থেকেই করতেন। কংগ্রেস তাঁকে প্রার্থী হিসাবে মনোনীত ... চাইছেন। মেদিনীপুরের একজন অধ্যাপক যিনি মহিলা ঘটিত কারণে সাসপেন্ড ...ন, তিনি গত বিধানসভার নির্বাচনে কংগ্রেসের প্রার্থী হয়েছিলেন। এইভাবে কংগ্রেস ...দের সদস্য পদ দিচ্ছে। এই ভাবে পলিটিসাইজেশন অব ক্রিমিন্যালস করছেন, ...দের নিয়ে রাজনীতি করছেন। এটা আপনারা করবেন না। কর্পোরেশনের নির্বাচনে ...সের প্রার্থীদের নাম ঘোষণার পরে কংগ্রেস এর একজন নেতা বলেছিলেন, এদের ...ভাগই হচ্ছে সমাজবিরোধী। পঞ্চায়েতের নির্বাচনে ঐ সব সমাজবিরোধীরাই আবার ...তে চলেছে। তারা নির্বাচনে জিতবে না। কিন্তু এইসব সমাজবিরোধীরা দলের প্রার্থী ...সমাজের বুকে স্বীকৃতি পেতে চাইছে। কংগ্রেসের কাছে অনুরোধ, এইসব অন্ধকারের ...কে অন্ধকারে ফেলে দিন। ওদের আলোয় নিয়ে আসবেন না। এইভাবে সমাজবিরোধীদের ...দাঁড় করানোর চেষ্টা হচ্ছে গণতন্ত্রের পক্ষে লজ্জা। এই ভাবে পলিটিসাইজেশন অব

ক্রিমিন্যাল্‌স করবেন না। এটা দেশের সকলের পক্ষে লজ্জার বিষয়, এটা আমাদের লজ্জা, ভারতবর্ষের লজ্জা, এই দেশের পক্ষে চরমতম লজ্জা। এই লজ্জা থেকে থাকার জন্য আমি ওদের কাছে অনুরোধ করছি।

**শ্রী সৌগত রায় :** স্যার, আজকে আপনি হয়ত জানেন যে যুব কংগ্রেসের রাজভবন অভিযান হচ্ছে রসিদ খানের ব্যাপারে এবং বৌবাজারে গত ১৬ই মার্চ তারিখে যে বোমা বিস্ফোরণ হয়েছে, যাতে ৬৭ জন লোক মারা গেছে এবং ১০০ বেশি লোক আহত হয়েছে, সেই ব্যাপারে আমরা সি.বি.আই.কে দিয়ে তদন্তের দাবি জা বিধানসভার মধ্যে এবং বিধানসভার বাইরে এই দাবি করছি। পুলিশের সহযোগিতায় সাম্রাজ্য, লালবাজারের কাছে পুলিশের নাকের ডগায় বিপজ্জনক বোমা বিস্ফোরক স্টোর করা ছিল। রশিদ খানের বিরুদ্ধে অভিযোগ রয়েছে যে শাসকদলের সঙ্গে যোগাযোগ আছে, এই সমস্ত যে খবর পাওয়া গেছে, এই ব্যাপারে তদন্ত কখনই কলকা পুলিশ বা পশ্চিমবঙ্গ সরকারের অধীনে কোনও পুলিশকে দিয়ে করানো সম্ভব নয়। কারণ, পুলিশের উচ্চপদস্থ লোকেরা সাট্টা সম্রাটের সঙ্গে যুক্ত এটা জানা গেছে। আ দেখছি যে রশিদ খানকে ইতিমধ্যে জেল হাজতে পাঠানো হয়েছে। তারফলে পুলিশ ত ইন্টারোগেট পর্যন্ত করতে পারছে না। তার ব্যাপারে সমস্ত প্রমাণ লোপাট হয়ে যেতে পা তাই সি.বি.আই.কে দিয়ে তদন্ত না হলে আগামীদিনে যুব কংগ্রেস ব্যাপকতম আ করবে।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** কেন্দ্রে যেসব কান্ড হচ্ছে তার তদন্ত কে করবে? সি.বি.আই দিয়ে তদন্তের কথা বলছেন এখানে?

(গোলমাল)

**মিঃ স্পিকার :** বসুন বসুন।

(গোলমাল)

[12-10—12-20 p.m.]

**শ্রীমতী মমতা মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এ গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় পূর্তমন্ত্রী তথা রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আমার পুরুলিয়াতে মধুকুন্ডা সিমেন্ট ফ্যাক্টরি আছে, এই সিমেন্ট ফ্যাক্টরি তাদের সিমে ম্যাবের কাঁচামাল বার্নপুর থেকে ট্রলি করে আনতে হয়। এতে প্রচুর অর্থ ব্যয় হয়। কোম্পানিটির প্রোডাকশন মার খাচ্ছে। সেইকারণে আমার অনুরোধ যদি পুরুলিয়া, ব এবং বার্নপুর জেলার সাথে সংযোগ স্থাপন করার জন্য দামোদর নদীর উপরে একটা তৈরি করা যায় তাহলে এই কোম্পানির উৎপাদন যেমন বাড়বে তেমনি রাজ্য সরকা রেভিনিউ আরো বাড়বে। স্যার, আমি যতটুকু খবর পেয়েছি তাতে জেনেছি যে, এই সি ফ্যাক্টরিটি দামোদর নদীর উপর ব্রিজ তৈরি করতে রাজ্য সরকারকে ৫০ পারসেন্ট

হায্য করবে। প্রশাসনের মাধ্যমে এই খবর জেনেছি। এরদ্বারা বিহারের রাঁচি, টাটা এবং কারোর সঙ্গে যোগসূত্র স্থাপন হবে এবং ব্যবসার দিক থেকে উন্নতি হবে। সেই কারণে মি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রী তথা রাজ্য সরকারের কাছে দাবি জানাচ্ছি যে, অবিলম্বে পুরুলিয়া, বর্দ্ধমান এবং বার্নপুরের সঙ্গে তথা বিহারের রাঁচি, টাটা, বোকারোর সাথে যোগসূত্র স্থাপিত হয় এবং ব্যবসার সুবিধা হয় সেইকারনে বার্নপুর থেকে পুরুলিয়ার মধুকুন্ডা যেতে দামোদর নদীর উপরে একটি সেতু তৈরি করা হোক এবং এই দুরবস্থার অবসান ঘটানো হোক। এই দাবি আমি আপনার মাধ্যমে জানাচ্ছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার মহোদয়, স্যার, কোল ইন্ডিয়ার সেলের প্রশ্নে রাজ্য সরকারের বক্তব্য অর্থমন্ত্রী যে বক্তব্য—রেখেছেন কয়লা মন্ত্রী গত পরশুদিন রাত্রে আমাকে টেলিফোন করে জনান যে ৫৫২ কোটি টাকা আদায় করতে ডিমান্ড নোটিশ জারি করা হয়েছে বলে অর্থমন্ত্রী যে কথা বলেছেন কয়লামন্ত্রী নিজে আমাকে টেলিফোন করে জানিয়েছেন এই ধরনের কোন নোটিশ কয়লা দপ্তর পায়নি, কোল ইন্ডিয়া পায়নি। রাজ্য সরকার গত দুই মাসে ৩০, ৩০-৬০ কোটি টাকা কোল ইন্ডিয়াতে জমা দিয়েছে। আমরা দেখলাম একদিকে কোল ইন্ডিয়ার প্রশ্নে সভাকে এই রকম ভাবে বিভ্রান্ত করা অপরদিকে পিয়ারলেসের প্রশ্নে এক রকম ভাবে অর্থমন্ত্রী বললেন যে পিয়ারলেসের লাইসেন্স বাতিল করা হবে, পরবর্তীকালে মূখ্যমন্ত্রী তাঁকে সম্পূর্ণরূপে বিরোধিতা করে বললেন পিয়ারলেস ভালভাবে কাজ করছে। আমাদের বক্তব্য হচ্ছে যে অর্থমন্ত্রী রাজ্য সরকারের ঘোষিত নীতি কোন বিষয়ে, কি তা না জেনে যে ভাবে বক্তব্য রাখছেন বা বিবৃতি দিচ্ছেন তাতে সংসদীয় গণতন্ত্রে এটা লজ্জা, কলঙ্ক হয়ে থাকছে। তিনি বলছেন কোল ইন্ডিয়াকে ডিমান্ড নোটিশ দিয়েছেন, কয়লামন্ত্রী সরাসরিভাবে বলছেন এইকথা অসত্য, তিনি দিল্লিতে বলেছেন আগামীকাল সাংবাদিক সম্মেলন করে এই বিষয়ের প্রতিবাদ করবেন। অপরদিকে আমরা দেখতে পাচ্ছি পিয়ারলেসের প্রশ্নে এক রকম সিদ্ধান্ত রাজ্য সরকারের মন্ত্রীদের মধ্যে, একে অপরের মধ্যে মিল খুঁজে পাওয়া যাচ্ছে না। অর্থমন্ত্রী অবিলম্বে বিষয়গুলি আবার সভায় এনে জানাক, এই রকম অযোগ্য অপদার্থ মন্ত্রীর এই দপ্তরে না থাকাই শ্রেয়।

**শ্রীমতী আরতি হেমব্রম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জনস্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার বিধানসভা এলাকা রানীবাঁধ থানায় অবস্থিত হুগলি কানালিতে একটা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র আছে। দীর্ঘদিন ধরে মেরামতি করা হয়েছে কিন্তু সেখানে জল এবং বিদ্যুতের অভাবে এই হাসপাতালটি দীর্ঘদিন ধরে বন্ধ হয়ে আছে। স্থানীয় কোন রোগী সেখানে থাকতে পারছে না। তাই স্যার, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ বিভাগের মন্ত্রীর নিকট দাবি জানাচ্ছি যাতে অবিলম্বে এখানে বিদ্যুৎ দেওয়া হয় এবং জনস্বাস্থ্য বিভাগের মন্ত্রীর কাছে দাবি করছি এখানে নূতন টিউবওয়েল নির্মাণ করে জল সরবরাহের ব্যবস্থা করা হোক।

**শ্রী আবদুল মান্নান ঃ** স্যার, একটু আগে আমার একটা প্রশ্নের উত্তরে বিনয়বাবু বললেন কি করে তদন্ত করা হয়। স্যার, বৌবাজারের ঘটনায় সারা ভারতবর্ষের মানুষের

দৃষ্টি আকর্ষণ করে, কারণ মাননীয় মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে কিছু মন্তব্য থাকার জন্য তার থেকে আদালতে দ্বারস্থ হতে হয়েছে। আমি চাইনা কোনও রকম অপপ্রচার হোক। বোম্বের ঘটনা সেখানকার মুখ্যমন্ত্রী শারদ পাওয়ার ইন্টেলিজেন্সের সাহায্য নিয়ে রহস্য উদঘাটনের চেষ্টা করলেন এবং প্রকৃত অপরাধীদের শাস্তি দেওয়ার জন্য নিলেন, ইন্টেলিজেন্সের সাহায্য নিলেন, সি.বি.আই.এর সাহায্য নিলেন। সেখানে দেখলাম আমাদের রাজ্য সরকার ডালমে কুছ কালা হ্যায় এই আতঙ্কে না ভুগে রহস্য উদ্‌ঘাটনের জন্য সি.বি.আই.কে দিয়ে তদন্ত করান, কেন রাজ্য সরকার পি আসছে জানিনা। এর আগেও ইদ্রিসকে মেহতা হত্যার জন্য গ্রেপ্তার করা হয়েছিল লালবাজারের লকআপে তাকে খুন করা হয়েছিল যাতে প্রকৃত রহস্য কেউ না জা পারে।

[12-20—12-30 p.m.]

প্রকৃত রহস্য আমরা জানতে পারিনা। আবার বৌবাজারের ঘটনাটা নিয়ে অনেক শোনা যাচ্ছে। কিছু কিছু কংগ্রেস নেতার চরিত্র হনন করবার চেষ্টা করা হচ্ছে। তাদের র রশিদের সঙ্গে যোগাযোগ আছে এইরকম একটা প্রচার করার চেষ্টা করা হচ্ছে। এখানে বলছি কংগ্রেস-এর কোন নেতা যদি রশিদের সাথে জড়িত থাকে তবে আমা দলের পক্ষ থেকে তাকে শাস্তি দেব এবং সরকারও দেবে। তাই এই তদন্ত জোরদার হোক। তাছাড়া রশিদের নিরাপত্তা জোরদার করা হোক এবং যে সমস্ত আসামী তাদেরও নিরাপত্তার ব্যবস্থা করা হোক। ম্যানুফ্যাকচার রিপোর্ট যেন না হয় তার সি.বি.আই তদন্তের ব্যবস্থা করা হোক। আজকে এই ঘটনার সঙ্গে অনেক মার্কসবাদি কমিউনি পার্টির নেতা জড়িত আছে। তাছাড়া মুখ্যমন্ত্রীকে নিয়েও সংবাদপত্রে অনেক খবর বেরিয়ে তাই আমি আপনার মাধ্যমে সরকারের কাছে আবেদন করছি, মহারাষ্ট্রের মুখ্যমন্ত্রী যে নিতে পেরেছেন, সেই পথ আজকে আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রী নিক এবং সি.বি.আ তদন্তের ব্যবস্থা করা হোক।

**শ্রী নটবর বাগদী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রিসভা এ ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের আগামী অলিম্পি পর্বত আরোহন বিষয়টি রাখা হয়েছে। তাই আমাদের ভারতবর্ষে প্রস্তুতি চলছে। পূর্বাঞ্চলে প্রস্তুতি শিবির রঘুনাথপুর ও জয়চন্ডী পাহাড়ে হবে। কিন্তু সেখানে পানীয় জলের কোন ব্যবস্থা নেই। তাছাড়া প্রতিনিধি যারা আসবে তাদের থাকারও কোনও ব্যবস্থা নেই। পুলি ক্যাম্পও খুব কম আছে। তাই সেখানে পানীয় জল ও টেন্টের ব্যবস্থা করার জন্য মাননীয় ক্রীড়া মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, যাতে সুষ্ঠভাবে প্রতিযোগিতাটি সম্পন্ন করা যায়।

**শ্রী প্রবীর ব্যানার্জি** : মাননীয় অধ্যক্ষ-মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। একটা চাঞ্চল্যকর ব্যাপার আমাদের নজরে এসেছে। কিছু সি. পি.এম নেতা রাজ্য সরকারের কাছে প্রস্তাব করেছে বি.বি.গাঙ্গুলি স্ট্রীটের নাম রশিদ খান স্মরণী রাখা হোক। আজকে আরও একটা খবর আমি জানাতে চাই, আগে কলকাতার

মানুষ চিড়িয়াখানা, ভিক্টোরিয়া এসব জায়গায় যেত। এখন সবাই বউবাজারের বাড়িটা দেখতে যাচ্ছে কিনা? তাছাড়া আরও দাবি উঠেছে ঐখানে রশিদ খাঁনের মূর্তি হোক। পুলিশের লোকেরা এখন বলছে 'মোর নাম এই বলে খ্যাত হোক, মোরা রশিদের লোক'।

**মিঃ স্পিকার :** এই রকম একটা সিরিয়াস ঘটনাকে খেলো করে ফেললে দেশের মঙ্গল হবে না, রাজ্যের পক্ষে মঙ্গল হবে না।

**শ্রী যোগেশচন্দ্র বর্মন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা ফালাকাটা। এই অঞ্চলের ৯০ শতাংশ মানুষ কৃষিজীবী। ছোট কৃষক, মাঝারী কৃষক, প্রান্তিক কৃষক, ক্ষেত-মজুর সম্প্রদায়ের লোকজনই বেশি। সেচ ব্যবস্থার প্রয়োজনে সেখানে শ্যালো টিউবওয়েল বসানোর চেষ্টা হচ্ছে ব্যাপকভাবে। কিন্তু আমাদের ব্লকে ৩৫০টির বেশি এস.টি.ডবলু কানেকশন হয়নি। সেচের সম্প্রসারণ হলে চাষীরা আরও আরও বেশি ফসল উৎপাদনে সচেষ্ট হবে। যদিও কেন্দ্রীয় সরকার বিদ্যুতের উপর ভর্তুকি ছাঁটাই করেছেন তবুও মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি যে এই এস.টি.ডব্লু.-র কানেকশনগুলি অবিলম্বে দেবার ব্যবস্থা করুন।

**শ্রী সঞ্জীবকুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার শিক্ষা ক্ষেত্রে শাসকদলের রাজনৈতিক হস্তক্ষেপ এবং নগ্ন দলবাজির একটি দৃষ্টান্ত আপনার মাধ্যমে মাননীয় মাধ্যমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টিতে আনছি। স্যার, আমার কেন্দ্র হাওড়া জেলার শ্যামপুরে একটি হাই স্কুল আছে তার নাম হচ্ছে নাওদা নয়নচন্দ্র বিদ্যাপীঠ। ঐ স্কুলের হেডমাস্টার রিটায়ার করেন। একদিন ১১টার সময় ঐ স্কুলের সেক্রেটারি স্কুলের সামনে দাঁড়িয়ে টিচারদের সঙ্গে আলোচনা না করে এবং ৭জন সিনিয়ার টিচারদের দাবিকে প্রত্যাখ্যান করে ও সমস্ত রীতিনিতি ভঙ্গ করে ৮ নং লোক, যিনি সি.পি.এমের লোক তাকে ঐ স্কুলের টিচার ইনচার্জ করে দেন। ঐ ৭জন যাদের দাবি উপেক্ষিত হ'ল তাদের মধ্যেও সি.পি.এমের লোক আছেন। তারা সরাসরি সি. পি. এমের মিছিল, মিটিং-এ যোগ দেন না কিন্তু তাদের উচ্চতর কোয়ালিফিকেশন থাকা সত্ত্বেও এবং সিনিয়ার হওয়া সত্বেও তাদের দাবিকে উপেক্ষা করে ৮ম ব্যক্তিকে ইনচার্জ করা হল যিনি একজন বি.এ.অনার্স, বি.এড। তিনি অবশ্য সি.পি.এমের অ্যাকটিভ ক্যাডার। সি.পি.এমের অ্যাকটিভ ক্যাডার বলে তাকে টিচার ইনচার্জ করা হল। আমি এর তীব্র প্রতিবাদ করছি এবং শিক্ষা ক্ষেত্রে এইরকম রাজনৈতিক হস্তক্ষেপ ও নগ্ন দলবাজির বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণের জন্য তার কাছে অনুরোধ করছি।

**শ্রী সুকুমার দাস :** (নট্ প্রেজেন্ট)

**শ্রী মানিক ভৌমিক :** (নট্ প্রেজেন্ট)

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমার নির্বাচনী এলাকার হাসপাতালের একটি গুরুত্বপূর্ণ সমস্যার প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, নদীয়াজেলার করিমপুর একটি সীমান্ত এলাকা। সদর টাউন থেকে তা প্রায়

৮৭ কিঃ মিঃ দূরে। এখানে একটিমাত্র গ্রামীণ হাসপাতাল আছে এবং সেই হাসপাতা একটিমাত্র অ্যাম্বুলেন্স আছে। অ্যাম্বুলেন্সের এই গাড়িটি আজ প্রায় ৫/৬ মাস হল অকে হয়ে পড়ে আছে মেরামতির অভাবে। বারবার আমরা জেলার সি.এম.ও.এইচ-এর কা ব্যাপারে আবেদন জানিয়েছি কিন্তু কোনও প্রতিকার পাই নি। এখান থেকে যে স পেশেন্টদের এমারজেন্সির কারণে অন্যত্র পাঠাতে হয় সেক্ষেত্রে সেখানকার মানুষরা অ্যাম্বুলেন্সটির উপরই নির্ভরশীল। দুঃখের বিষয় এই অ্যাম্বুলেন্সটির অভাবে সেখান মানুষরা চিকিৎসা থেকে বঞ্চিত হচ্ছেন। এর ফলে ঐ এলাকায় প্রচন্ড উত্তেজনা বিক্ষোভ মানুষের মধ্যে দেখা দিয়েছে। এ ব্যাপারে অবিলম্বে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশ হস্তক্ষেপ প্রার্থনা করছি।

**শ্রী অনিল মুদি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপ মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার বিধানসভা কেন্দ্রে মামুদ গোবিন্দ স্মৃতি শিক্ষা নিকেতনে সহ শিক্ষক পদে শ্রী গোপাল মাইতি জাল মার্কসশিট দি ১৯৮৪ সাল থেকে আজ পর্যন্ত চাকরি করছেন। এ ব্যাপারে তৎকালীন বিধানসভার সদ ডাঃ ওমর আলি, বর্তমানে যিনি ক্ষুদ্রসেচমন্ত্রী, তিনি কনট্রোলার অব একজামিনেশন কে চি দিয়েছিলেন এবং কনট্রোলার অব একজামিনেশন চিঠি দিয়ে জানিয়েছেন যে উনি যে করেছেন, পাশ করতে পারেন নি। সেখানে হাইকোর্টের সুস্পষ্ট নির্দেশ থাকা সত্ত্বেও ভদ্রলোক শিক্ষকতা করে লক্ষ লক্ষ টাকা সেখান থেকে মাহিনা হিসাবে নিয়েছেন। ত জালিয়াতির খবর তমলুক থানাতে লিখিতভাবে দিলে তার এনকোয়ারি হয়েছে এবং সে এনকোয়ারিতে এটা জালিয়াতি বলে ধরা পড়েছে। তা সত্ত্বেও তিনি কি করে চাকরি বহাল থেকে মাহিনা পাচ্ছেন তা বুঝতে পারছি না। স্যার, হাইকোর্টের নির্দেশ, ডাঃ ওম আলির চিঠির কপি এবং থানার রিপোর্ট আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীকে আমি দি ব্যবস্থা গ্রহণ করার জন্য।

[12-30—12-40 p.m.]

**শ্রী রবীন্দ্র ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পাবলিক হেল ইঞ্জিনিয়ারিং ডিপার্টমেন্টের মন্ত্রী মহাশয়ের একটি গুরুতর বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি আমার এলাকার শ্যামপুর এক নং ব্লকে ধানদারীতে কোলাপোতা বলে একটা গ্রাম আছে ওখানে বেশ কিছু ঘর তফসিলি জাতির মানুষ বাস করে। গত এক বছর যাবৎ সেখানে কোনও নলকূপ নেই। এই বিষয়ে বি.ডি.ও., এস.ডি.ও.কে বলেছি কিন্তু কোন ব্যবস্থা গ্রহ করা হয়নি। এই ব্যাপারে আমি সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি কারণ বিশে করে এখন যে রকম ভাবে আন্ত্রিক রোগ ছড়িয়ে পড়ছে, এই অবস্থায় সেখানে ভয়ান ভাবে আন্ত্রিক রোগ এবং অন্যান্য রোগ ছড়িয়ে পড়বে এই জলের অভাবের জন্য।

**শ্রী ত্রিলোচন দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, বীরভূম জেলায় সরকারি নিয়ম নীতি অনুসারে অনেক

হয়, একটা ধারা আছে, ৬১ ডিমান্ডে, that is a part of rural development আ
আপনি একজন সহযোগী নিন। এটা আমি আপনাকে অনুরোধ করছি। আপনার পক্ষে
জায়গায় সুপারভিসন করা সম্ভবপর হবে না। একদিকে পলিটিক্স করবেন, কংগ্রেসে
করবেন, একদিকে ল্যান্ড ডিস্ট্রিবিউশন করবেন, একদিকে পঞ্চায়েত করবেন—সব এক
হয় না। আপনি কোন কোন জায়গায় পঞ্চায়েতের কথা উল্লেখ করেছেন। সাধু। পঞ্চা
আবার নেহেরুর কনসেপ্ট আবার মহাত্মা গান্ধীর চিন্তা, স্বরাজ, গ্রাম স্বরাজ। রবীন্দ্রনা
স্বপ্ন। আমরা ১৯৭৩ সালে আইন করেছিলাম কমপ্রিহেন্সীভ অ্যাক্ট। এর আগে গ্রা
পঞ্চায়েত আইন, জেলা পরিষদ আইন করেছিলাম, কিন্তু আপনারা ইলেকশনে যাননি,
বয়কট দি ইলেকশন। আজকে আপনারা বিরোধীদের তাড়িয়ে দিয়ে ইলেকশন করতে
To what extent Panchayat has been involved in this? আমি আপনার
সরাসরি ইয়ারওয়াইজস জানতে চাই, ১৯৭৮ সাল থেকে ক্ষমতায় এসে আজকে
রিফর্মস ইমপ্রুভড হবার ফলে, স্টেট অ্যাকুইজিশন অ্যাক্ট চালু হবার ফলে কোন
কত জমি কতজনের মধ্যে বিলি হয়েছে? শুধুমাত্র ৯ লক্ষ একর ২০ লক্ষ মানুষকে দি
বললে হবে না। এক্ষেত্রে ইয়ারওয়াই পারফরমেন্স যদি আমাদের দেন তাহলে বোঝা
What extent you have taken toelevate them from poverty? বছরওয়াইজ এই
দিন-এইবছর জমি বিলি হয়েছে এতটা, চিফ মিনিস্টার ছিলেন ইনি, ল্যান্ড অ্যান্ড ল্
রেভিনিউ মিনিস্টার ছিলেন, এইভাবে দিন। ল্যান্ড রেভিনিউ নামের দপ্তরটাকে তো পাল্টে
দিয়েছেন। আগে ল্যান্ড ইউটিলাইজেশন দপ্তর বলে একটা দপ্তরকে জানতাম। অ্যাট এ
রেট, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আগে ক্যালকাটা গেজেট আমরা পেতাম, কিন্তু এখন Why
MLAs are being deprived from the Calcutta Gazette, from the service of
other Gazettes. It is a legitimate right of the MLAs to be acquainted with
the administration and administrative orders. আমরা এটা পাচ্ছি না এখন। আপনি
আমাদের একটা ফিগার দেবেন। সেকেন্ড অ্যামেন্ডমেন্ট এনফোর্স করার ফলে ৭(এ) (এ)তে
নোটিফাই করেছিলেন। সুয়ো মোটো দ্যাট স্টীল আর ওয়েটেড টু বি ডিস্ট্রিবিউটেড সেই
কি ডিস্ট্রিবিউটেড হয়েছে? **(শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :- এসব কোয়েশ্চেন করে জানতে হয়)**

এখানে আপনার বক্তব্যের মধ্যে সেটা জানাতে হবে। একটা দপ্তর আপনি চালাচ্ছেন,
সেখানে এসবের উত্তর দেবেন না? আপনি যে জমি বিলি করেছেন- কিছু জমি নমি
ফ্র্যাকচুয়াস ডিস্ট্রিবিউট হয়ে গেছে — যা পাট্টা দলিলের মাধ্যমে স্মল পাট্টা হোল্ডারকে
দিয়েছেন, দ্যাট ইজ নট এ ইকোনোমিক ভায়াবেল ইউনিট। আজকে তারা সেসব জমি
তুলে দিচ্ছেন অন্যকে, কারণ ওতে তাদের চলছে না। একটা সার্টেন কনডিশনে এটা প্রিভেন্ট
করবার কি ব্যবস্থা করেছেন জানাবেন। আর একটা কথা সেকশন ১৪তে আছে, সিডিউল্ড
কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবদের জমি হস্তান্তর হবে না নাইদার বাই এনি ইনস্ট্রুমেন্ট,
ওদের একটা পারসেন্টেজ জমি দিয়েছেন, কিন্তু সেটা সি.পি.এমের লোকদের দিয়েছেন।
আপনি পঞ্চায়েত মন্ত্রী নন্ ঠিকই, কিন্তু মাদাগাস্কার থেকে কোন মন্ত্রী এসে তো এটা
করছেন না! এক্ষেত্রে কো-অর্ডিনেশনটা নেশেসারি। আজকে রেকর্ডের কথা বলছি-রেকর্ড

ইং পল্যুটেড। ৫১য়ে যে অবজেকশনস ইনভাইটেড উইদিন এ ইয়ার আফটার কেশন অফ দি ফাইনাল লেজার তার কোন হিয়ারিং কেন হচ্ছে না? Why are not Revenue oficer to dispose of these applications? এটা তো আপনি করছেন ওখানে আপনাদের কো-অর্ডিনেশন কমিটির লোকেরা রামের জমি শ্যামকে দিয়ে দিচ্ছেন, সেটা আপনি জানতে পারছেন না। আপনি বলেছেন যে, ল্যান্ড রেভিনিউর ব্যাপারে লককে ছেড়ে দেবেন, কিন্তু সেক্ষেত্রে আপনি সিমপ্লিফাই করতে পারেননি। অনেক বলেছেন যে, মোর অর লেস থ্রি একরস্, অথচ রিয়াল বেনিফিশিয়ারীরা কোনও একজেম্পশন পাচ্ছেন না, উল্টো দিকে যে জমি ডিস্ট্রিবিউট করেননি ঐ জমিগুলি রা আনঅথরাইজড ভোগ-দখল করেন তাহলে সেক্ষেত্রে ড্যামেজ ফি নেবার কি আছে? To what extent, in what year, what is the quantum of damage rom your Department? এটা আপনার কাছে আমরা জানতে চাই। তা না হলে সি.পি.এম. এর ভোগে চলে যাবে। এসব আপনি দেখবেন না?

[2-20—2-30 p.m.]

মন্ত্রকে আর একটা কথা বলতে চাই। আপনি জমি নিচ্ছেন। অ্যাকর্ডিং টু দি টিউশন আর্টিকেল ৩১, আপনার একটা সার্টেন অ্যামাউন্ট দেবার কথা। আপনি বক্তৃতায় ও এটা বলেন নি, যে to what entent you have paid compensation to the rmediares আপনি এটা কি বন্ধ করে দিয়েছেন? Is the process involved? কি কমপেনসেশন দিয়েছেন? Acquired under land reforms. আপনার একটা J division assistant সেটে ১০ লক্ষ টাকার অ্যাসেসমেন্ট করেছেন। Do you k above full proof? আবার উল্টো দিকে সরকারি প্রয়োজনে রাস্তা, ক্যানেল কিম্বা ইন্সটিটিউশন। করার জন্য জমি অ্যাকোয়ার্ড করেছেন। আপনার ৮০ পারসেন্ট অ্যাডভান্স কথা কমপেনসেশন। আর ইউ সিওর যে এই কমপেনসেশন আপনার দপ্তর থেকে হয়েছে? মানুষ কান্না-কাটি করে ফিরে যাচ্ছে? যাদের জমি আপনি নিয়েছেন, যাদের তি দিয়েছেন, ৮০ পারসেন্ট কমপেনসেশন দেবেন বলেছেন, তাদের আপনি দিচ্ছেন ? মানুষ কান্না-কাটি করছে। আপনাদের খাতায় নাম না লেখালে তারা পাবেনা। এই আপনার কাছে জানতে চাইব যে এই রকম কতগুলি কেন পেন্ডিং আছে এবং লি একসপেডাইট করার জন্য আপনি কি ব্যবস্থা করেছেন? আপনি সেকেন্ড প্লানে নিয়েছেন, থার্ড প্লানে জমি নিয়েছেন, ফিফ্থ এবং সিক্সথ প্লানে জমি নিয়েছেন। কে সি.পি.এম ইচ্ছা করলে এই রাজ্যে যে কোনও জায়গায় গিয়ে তারা জমি দখল পারে। কিন্তু যেটা সরকারি নোটিশ দিয়ে নিয়েছেন তাদের কমপেনসেশন কতখানি আছে এবং এটা কখন দেবেন সেই সম্পর্কে কোনও ইঙ্গিত এখানে নেই। আর একটা আমরা দেখছি। জমি শুধু গ্রামাঞ্চলেই নেই, জমি শহরাঞ্চলেও আছে। আর্বান ল্যান্ড সম্পর্কে আপনার বক্তব্য কি? এখানে ফ্যাক্টরীতে সারপ্লাস ল্যান্ড আছে। অনেকে ল্যান্ড বিক্রি করে দিয়ে চলে যাচ্ছে। ফ্যাক্টরী সিক অর ক্লোজ-আপনি তার জন্য কি

প্রটেকশন নিয়েছেন? What is the supervision machinery there? গ্রামে যে আছে, তার থেকে শহরের জমি মূল্য থাউজেন্ড টাইম বিগার। আপনি অ্যাপ্রিসিয়েট কিন্তু আপনি সেটা খোঁজেন নি। আপনার কাছে জানতে চাইছি যে আর্বান ল্যান্ড সম্পর্কে আপনি কি ব্যবস্থা নিয়েছেন? কত জমি সরকারের হাতে এসেছে, কি সেটা ব্যবহার করা হচ্ছে? আজকে ফ্যাকটরীর সারপ্লাস ল্যান্ড বিক্রি হয়ে যাচ্ছে with government consultation on without government permission সম্পর্কে আপনি কি চেক অ্যান্ড ব্যালেন্স রেখেছেন সেটা আপনার কাছে জানতে চাই এর সঙ্গে একটা কথা বলা দরকার। আপনি জানেন ইসলামপুর সাব-ডিভিসনের দিনাজপুরের চা বাগানের সারপ্লাস ল্যান্ড, এখানে যখন হরেকৃষ্ণ কোনার ছিলেন বলেছিলেন, ইট উইল গো টু দি ল্যান্ডলেস। আজকে চা বাগানে আমরা প্লান্টেশন করছি। ইসলামপুরে 92 gardens have been set up আজকে ল্যান্ড গ্রাবিং চলে যাচ্ছে, ইনক্লুডিং গভর্নমেন্ট ল্যান্ড, pattadar land, tribal land, scheduled land সেখানে কি আপনি পার্মিশন দিয়েছেন? আপনি কি নিরীখে বিচার করছেন? চীফ মিনিস্টারের বলা আছে যে ভাল জমি আপনারা চা বাগান করতে দেবেন না। কোনও কমপ্লেন পেয়েছেন কিনা যে আমাদের জমি নিয়ে নিচ্ছ? আজকে চা বাগান মালিকরা জোর করে দখল করেছেন বাই ফোর্স, বাই মাফিয়া। আজকে এই চা বাগানওয়ালা সি.পি.এম-এর খাতায় মোটা চাঁদা দেয় বলে তাদের প্রোটেকশন দেওয়া হচ্ছে? আপনি জন্য কি ব্যবস্থা নিয়েছেন? এই ৯২ গার্ডেনস অব ইসলামপুর, এই সম্পর্কে মন্ত্রী বিরাট একটা ভূমিকা আছে। আজকে খুঁজতে গেলে দেখা যাবে এদের কেউ কেউ প্রোমোটার আজকে এই সম্পর্কে কি ব্যবস্থা করেছেন সেটা আমাদের জানাবেন? আর একটা আপত্তি এক্সপেন্ডিচার সম্পর্কে যে কথা বলেছেন, গতবার ছিল ১৫ লক্ষ, এবারে ১০ দিয়েছেন। What is the role of Land Reforms Department. আপনি বাংলা দেশ সীমান্তের জন্য ১০ লক্ষ দিয়েছেন, গতবারে ছিল ১৫ লক্ষ টাকা। হোয়াট ইওর স্পেসিফিক রোল? গভর্নমেন্ট অব ইন্ডিয়ার রেসপন্সিবিলিটি। ইট ইজ রেসপনসিবিলিটি অব দি গভর্নমেন্ট অব ইন্ডিয়া। আপনার এখানে কি রোল আছে? একটা অঙ্কের টাকা চেয়েছেন। আর একটা কথা এই প্রসঙ্গে বলে নিই। আপনি লক্ষ টাকা চার্জ বলেছেন। ল্যান্ড রেভিনিউতে চার্জ থাকার কথা নয়। এই ব্যাপারে কোন ভিত্তি আছে কি? এটা স্পেসিফিক ভাবে এক্সপ্লানেটরী নোটে বলা নেই। কথার আপনি জবাব দেবেন, বাংলা দেশের সঙ্গে বর্ডারের জন্য আপনি গতবার ১৫ টাকা চেয়েছিলেন, এবারে ১০ লক্ষ টাকা চেয়েছেন, সেটা কি পারপাসে এবং what is the nature of work that the State Land Reforms Department required to do? আর একটা কথা হচ্ছে, এখন এই টাকা রি-ইমবার্সমেন্ট করছেন কি গভর্নমেন্ট অব ইন্ডিয়াকে সেটাও জানাবেন? আপনারা ল্যান্ড অ্যাকুইজিশন একটা সিলিং নিয়ে এসেছেন। আপনাদের একটা কথা আমি বলতে চাই সেটা হল রিফর্মস অ্যাক্টে রেখেছেন উইথ দি পারমিশন—পসিবলি এটা ৩৯-এ আছে— সে অফ ল্যান্ড বদল করতে পারে ফ্রর্ম ম্যাংগো গার্ডেন। সিলিং-এর ফলে মুর্শিদাবাদ

...য় ম্যাংগো গার্ডেন নষ্ট হয়ে গেছে। আপনারা গাছ কাটা নিষেধ আছে। গার্ডেন নষ্ট ...লে কি হবে। আজকে হর্টিকালচার একটা সম্পদ, ৫০ বছর মানুষ করতে লাগে। এটাকে প্রোটেকশন কতখানি দিয়েছেন? কত জনকে ধরেছেন ফর ডেস্ট্রইং দি গার্ডেনস? আজকে ...টা আপনি একটু দেখবেন। আপনি জানেন, পৃথিবীতে ফলের বিরাট দাম আছে, আদার ...ন গ্রেনস ফলের বিরাট ডিমান্ড আছে, ইন্ডিয়াতে ডিমান্ড আছে। ইন্ডিয়া ইজ সেকেন্ড ইন ...স্ট অফ ফ্রুট প্রোডাকশন। আজকে বাগান ধ্বংস করে ফলের উৎপাদন করা যাবে না, ...মরা পেছিয়ে পড়ব, ম্যাংগো ইজ আওয়ার প্রাইড, ম্যাংগো ফলের রাজা। আজকে ...ংগো গার্ডেন যদি ধ্বংস হয় কিছু হবে না। এটাকে প্রোটেকশন কত খানি দেবেন সেটা ...পনি জানাবেন। আজকে শ্মশান পর্যন্ত সি.পি.এম দখল করে নিয়েছে। কেওড়াতলা নিমতলা ...শান বলে রেকর্ড আছে, সি.পি.এম দখল করে নিচ্ছে। খাস খতিয়ানে কতকগুলি গ্রেভিয়াড ...লে রেকর্ডেড, জমিদারের নামে রেকডেড, সরকারের হাতে বর্তেছে, এই গ্রেভিয়াড এবং শ্মশানগুলি বিভিন্ন পারপাসে দখল হচ্ছে। তাতে এক দিকে রিলিজিয়াস সেন্টিমেন্টে হিট ...রেছে অন্য দিকে সৎকার করার জন্য জায়গা পাওয়া যাচ্ছে না। আপনার কাছে কোনও কমপ্লেন আছে কিনা জানাবেন, আমি নিজে আপনাকে কমপ্লেন দিয়েছি তিনটি জায়গা নিয়ে আপনি স্ট্যাটুটরি অর্ডার দিলেন। যাইহোক এটা দেখবেন, তা না হলে সোসাল টেনশন বাড়বে। ভাগাড় দখল হয়ে আছে। সি.পি.এম অজগর, তাই সব ভক্ষণ করতে পারে সেইজন্য করে যাচ্ছে। পসিবলি সেকশন ৩৯-এ আছে ল্যান্ড কনসোলিডেশন। আপনি জানেন হাস-মুরগীর অংশ আছে, তাতে ফ্রাগমেনটেশন অফ ল্যান্ড হয়ে যাচ্ছে। বোথ হিন্দু অ্যান্ড মুসলিম ল এটা আছে। হিন্দু ল তে আছে ইভিন লেডিস, ডটারস অ্যান্ড ওয়াইভস আর এনটাইটেল্ড টু দি ইনহ্যারিটেন্স। খ্রিস্টান ছাড়া এখানে সকলেরই এই ল আছে। ফলে ফ্রাগমেনটেশন অফ ল্যান্ড হয়ে যাচ্ছে। এতে কালটিভেশন এখানে মডার্নাইজেশন করা অসুবিধা হয়ে যাচ্ছে। তা যদি না হয়ে থাকে ল্যান্ড কনসোলিডেশন বলে ল্যান্ড রিফর্মসে একটা বিধান ছিল, ৩৯এ সেকশনে ছিল। এই সম্বন্ধে প্রগ্রেস হয়েছে? আপনার বাজেট বয়ানে কোথাও এর উল্লেখ নেই। ল্যান্ড কনসোলিডেশন সম্বন্ধে চিন্তা ভাবনা করছেন? আপনি স্বপ্ন দেখেছিলেন, ভুলে গেছেন। এই বিষয়ে সম্বন্ধে উল্লেখ নেই। এটা অ্যাবানডান্ড বাই দি গভর্নমেন্ট, কারণ ল্যান্ড কনসোলিডেশনের কোন প্রপোজাল নেই। প্রোগ্রেস কোথায় হয়েছে, কোথায় মেশিনারী সেট-আপ হয়েছে এটা বলবেন। আমি আর একটা কথা বলতে চাই। মহিষী বিনবা ভাবে ইন দি ইয়ার ১৯৬২ এখানে আসেন। উনি ভুদান আন্দোলন করেছিলেন। আই রিমেমবার আমি সেই সময় ডেপুটি মিনিস্টার ছিলাম, তখন ভুদান নিয়ে একটা অর্ডিনেন্স হয়েছিল, সাবসিকুয়েন্টলী ইট ওয়াজ এ স্টাটুট। ভুদান এটা কি অ্যাবানডান হয়েছে, এই আইন রিপ্লেড হয়েছে? এতো বছর পশ্চিমবাংলা জমি পায় নি, রেস্ট অফ ইন্ডিয়া পেল? আপনার অঙ্কটা ঠিক কত? সেই জমি গুলি কি ভাবে ডিস্ট্রিবিউট হয়েছে। এই সম্বন্ধে আপনার বয়ানে উল্লেখ নেই, বিবৃতি নেই। এটা আপনার কাছে জানতে চাই।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আমি বিশেষ কয়েকটি ব্যবস্থার কথা তুলে ধরতে চাইছি। জমিটা কি, না, ইট ইজ এ নেগোসিয়েবল

[2-30—2-40 p.m.]

অ্যাসেটস এবং ল্যান্ড নট অনলি এ রিসোর্স বেস। এই নেগোশিয়েবল অ্যাসেট আপনি কতখানি অ্যাপ্রিশিয়েট করার ব্যবস্থা করতে পেরেছেন? আমি আপনাকে ইরিগেশন কথা বলছি। আপনি এখানে বলেছেন টু দ্যাট এক্সটেন্ট ইরিগেশন ল্যান্ড হয়েছে। ১পার্সেন্ট করে ইরিগেশন ল্যান্ড বাড়ছে। আবার এই কথা ঠিক, যেখানে ফ্লাড প্রোটেকশনের ব্যবস্থা নেই, সেখানে এর দাম নেই। এখানে মানিক ভৌমিক, এম.এল.এ., চিৎকার করছিলেন ওখানে বোরো চাষ করেছেন চাষিরা কিন্তু কোনও জল নেই, দে আর নট গেটিং ওয়াটার চাষী তার সর্বস্ব খুইয়ে সব ইনভেস্ট করে চাষ করেছে অথচ জলের কোনও ব্যবস্থা নেই আপনি এখানে প্রোটেকশনের কী ব্যবস্থা করেছেন? ক্রপ ইনসিওরেন্স আজকে পাঞ্জাব চালু করতে পেরেছে, আপনি এখানে ইভেন ইন সিলেক্টিভ ওয়েতে ক্রপ ইনসিওরেন্সের ব্যবস্থা করতে পারেন নি। মানিকবাবুর কথা আপনারা শোনেন নি। কিন্তু লক্ষ লক্ষ চাষী টিলার অব দি ল্যান্ড বিকজ অব দি মননু বিহেভিয়র আজকে অসুবিধায় পড়েছে। আপনি এর কী গ্যারান্টি দিচ্ছেন? এখানে ইরিগেশন শুধু ইরিগেশন হয়, ইট ইজ এ ইনপুট। ইট ইজ এ সাবসিডি। আপনি এখানে বলেছেন— ইউ উইল ক্যালকুলেট ১৭ একরের জায়গায় ১২ একর। তাহলে এখানে কত জমি সার্প্লাস হয়ে এসেছে এটা দেখা দরকার। কারণ সাইজ অব ল্যান্ড ইজ স্মল ইন ইরিগেটেড এরিয়া। আপনি কতজনকে ধরতে পেরেছেন সি.পি.এম'এর খাতায় নাম লিখিয়েছে ওরা, দে আর ফ্রি। কারণ সি.পি.এম.'এর খাতায় নাম লেখালে ভগবানও দেখতে পায় না। আর একটি কথা বলতে চাই, আমি ব্রিটিশ আমলের কথা উল্লেখ করছি। ব্রিটিশ আমলে যে বক্তব্য রাখা হয়েছিল, আপনি তো জানেন, আপনি তো এই লাইনের মানুষ, আপনি আমাদের লোক ছিলেন, এখন ওখানে তপস্যা করছেন আমি ২২৩ পাতা থেকে পড়ছি- The State of things there, and the peasants relations to the management (that is, to the proprietor) had therefore long been known to him. The relations of the peasants to the proprietor were such that the peasants were, to put it delicately, completely dependent on or to put it bluntly, slaves to, his management. This was not a living slavery such as that abolished in 1861, the slavery of certain individuals to their master, but the slavery of the peasants as a whole who had no land or very little land to the large land holders as a whole, or to those individual large land-holders among whom they lived. Nekhlyudov knew that; indeed, he could not help knowing it, estates depended, and he himself supported such a method of managing estates. আমি শুধু আপনার কাছে জানতে চাই, আজকে ল্যান্ডের উপরে পজেশন হচ্ছে-এটা গিভস হিম সিকিওরিটি এই ফিলিংসটা তার আসে। আজকে এটা টু এনসিওর দি পজেশন আপনার পার্টি ইন্টারফেয়ার করবে না, টু হোয়াট এক্সটেন্ট ইট হ্যাজ বিন পসিবল? কারণ আপনাদেরই বক্তব্য, যারা ল্যান্ড পেয়েছে দে হ্যাভ গট এ সোস্যাল স্ট্যাটাস। নিজেরাই এটা মনে করছে। আগে যে ব্রাহ্মণ, ক্ষত্রিয়, শূদ্র ও বৈশ্য ছিল। এদের মধ্যে এখানে ব্রাহ্মণরা চাষ করত না। তারা লোক

চাষ করাতো। জমির মালিক তারা অন্যকে দিয়ে চাষ করাতো, দে লিভ ইন আর্বান, দে হ্যাভ এ পজেশন টু স্টে দেয়ার ইন রুর‍্যাল এরিয়া। তাদের সম্বন্ধে আপনার ও ভাবনা চিন্তা আছে কি? দে আর ডিপেন্ডেন্ট অন ল্যান্ড। দে হ্যাভ গট সাম আদার ...শন। আপনার এখানে আছে কি? শেষ কথা যেটা আমি আপনাকে বলতে চাই ...শান সম্বন্ধে আপনি জানেন যে কর্নওয়ালিশ ১৭৯৩ সালের চিরস্থায়ী বন্দোবস্তের ... করেছিলেন। দি ভল্যুম অ্যান্ড দি সাইজ অব দি শিলিং অন ল্যান্ড রেভেনিউ ইজ ইকুয়াল নাইদার ইট ইজ ইকুয়াল অর প্রোপোর্শনেট অ্যাকর্ডিং টু দি ইল্ড—আমাদের ... প্রডিউস তত হয় না। জমিদার, এখানে সরকার, এই যে কোথায় ভ্যাকেশন আছে— ... জমি এখানে নিষ্কর, এখানে নাখরা কোন জমি, কোন জমি আয়মা, এই জমির ...সেসানের কথা আপনি চিন্তা করেছেন? ল্যান্ড রেভিনিউয়ের ক্ষেত্রে সার্টেন ক্যাটাগরি ... দিলেন এই ক্যাটাগরি বাদ দিলেন কেন? এক্ষেত্রে রেশনালাইজেশন করার কথা চিন্তা ... করছেন কিনা সেটা দেখার দরকার আছে। ল্যান্ড রেভিনিউ কি ইউনিফর্ম, না এটা ...ফর্ম নয়। বরং র‍্যাদার ডিসপ্রোপরশোনেড। কাজেই আজকে আপনার র‍্যাশনালাইজেশন ... ল্যান্ড রেভিনিউ এটা চিন্তা করা উচিত ছিল। মাননীয় মন্ত্রী মহাশয়কে আরেকটি শেষ ... বলি, আশা করি উনি তার জবাব দিয়ে কৃতার্থ করবেন। আমরা জানি ট্যাকসেশন ...হয় ৬০ হাজার টাকা করে দেবেন। এখানে সেটা সম্ভবত ২৮ হাজার টাকা পারসোনাল ...কাম ট্যাক্স একজ্যাম্পশন হবে। আপনার কাছে প্রশ্ন এই সমস্ত কৃষি নির্ভর লোকেদের ... আপনি কি ভাবছেন। ১৯৪৪ সালে যখন এগ্রিকালচারল ইনকাম ট্যাক্স প্রবর্তন হয়েছিল ... বোধহয় সীমা ধরা হয়েছিল আপটু থ্রি থাউসেন্ড এবং সেটা আজকে ১০ হাজারে ... দাঁড়িয়েছে। সেইকারণে আমি বলতে চাই যে, ট্যাকসেশন শুড বি ইমপারসোনাল ...কে আপনারা যেভাবে ট্যাক্সের নিরিখে কাজ করেছেন তাতে যারা কৃষি নির্ভরশীল ...দের ক্ষেত্রে এক রকম আর সাবসিডিয়ারি ভোকেশনাল তাদের ক্ষেত্রে এক রকম আর ...সিডিয়ারি ভোকেশনাল তাদের ক্ষেত্রে আরেক রকম, এটা চলতে পারে না। সেইজন্য ...নাকে বলছি যে, ইনকাম ট্যাক্সের এক্‌সজাম্পশন ল্যান্ডের মধ্যে যে ডিসক্রিপ্যানসি ... সেটা আগে ঠিক করুন, রেশনালাইজ করুন। এগ্রিকালচারাল সেক্টারকে যদি ট্যাক্স ... চান তাহলে সর্বক্ষেত্রে ট্যাক্স করুন, এমন কি ম্যানের উপরেও ট্যাক্স করুন। ...নারি ইনকাম ট্যাক্স এক রকম, সিলিংয়ের ক্ষেত্রে আরেক রকম এবং এগ্রিকালচারাল ...কাম ট্যাক্স আরেক রকম এ হতে পারে না। এই যে সিলিংয়ের অসমীচিন ভেদ রয়েছে ... আপনাকে দূর করতে হবে। আমি এই প্রসঙ্গে আরো জানাই যে, আপনারা তো সব ... উপরেই ট্যাক্স করেছেন, বিদ্যুতের উপরে ট্যাক্স বসিয়েছেন, সিনেমার উপরেও ...ক্স বসিয়েছেন। কোনদিন শুনব যে আপনারা বাতাসের উপরেও ট্যাক্স বসাবেন। বাতাস ... গেলেও ট্যাক্স দিতে হবে। মাননীয় মন্ত্রীকে একটি কথা বলি এই প্রসঙ্গে চার্চিলের ... স্মরণ করিয়ে দিতে চাই যে, উনি ইন্ডিয়ান ইন্ডিপেনডেন্স বিলের সময়ে বলেছিলেন ... উইল নট অ্যালাউ দেম টু টেক পাওয়ার। উই ক্যান্ট অ্যালাউ দেম টু টেক পাওয়ার ...ন্ড এভরিথিং উইল বি ট্যাক্সড। আজকে ট্যাক্‌সেসানের ক্ষেত্রে এই অসম ব্যবস্থা চালু

থাকলে সোস্যাল একটা টেনশন থেকে যাচ্ছে, এটা আপনি অস্বীকার করতে পার
এই প্রসঙ্গে আমি হেনরি জর্জের একটি কথা স্মরণ করিয়ে দিতে চাই। ট্যাক্সেশন
আমরা তো একটা বিকাশশীল দেশ এবং সেই দেশের আপনি নাম্বার টু ইন দি ক্যা
আপনি তো অনেক পড়াশুনো করেছেন। ওঁনার মতে আজকে ট্যাক্সের প্রয়োজনই ।
আজকে শহরাঞ্চলে যেভাবে ভলিউম অফ ল্যান্ড হচ্ছে সেখানে অ্যাপ্রিশিয়েশনে
ভাবছেন কি? সেখানে এই প্রসঙ্গে হেনরি জর্জের একটি কথা স্মরণ করিয়ে দিতে চা
থেকে একশ ছয় বছর আগে, ১৮৭৯ সালে, সমাজবাদি হেনরি জর্জ (১৯৩৯—১৮
একখানি বই লিখে অল্প দিনের মধ্যে বিখ্যাত হয়ে যান। বইটির নাম ছিল 'প্রোগ্রেস ঃ
পভার্টি'। তাঁর প্রধান প্রতিপাদ্য ছিল শিল্প এবং নগরায়নের বৃদ্ধির সঙ্গে সঙ্গে জমির
অভূতপূর্বভাবে বেড়ে যায়, জমির মালিকদের হাতে বিরাট অঙ্কের অনর্জিত উদ্বৃত্ত ম
এরফলে প্রগতির সঙ্গে দারিদ্র অঙ্গাঙ্গিভাবে জড়িত হয়ে পড়ে। হেনরি জর্জের প্রস্তাব
ঃ অন্যান্য সমস্ত কর তুলে দিয়ে শুধু জমির উপর কর বসানো হোক। তাতে সরক
হাতে প্রয়োজনীয় টাকা আসবে, এবং অসাম্য দূর হবে।

[2-40—2-50 p.m.]

আপনাদের তো র‍্যাশানালিষ্টিক সরকার, আপনারা কি এই লাইনে একটু ভাবেন, ত
তো আমরা কৃতার্থ হয়ে যাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি কথা বলতে
ল্যান্ডের ব্যাপারে, আপনাদের এই ল্যান্ড রেভিনিউ আপটু সেভেন পারসেন্ট। এই সঙ্গে
কথা বলা দরকার ওয়েস্ট বেঙ্গলে এখনও there is people for multiple produc
of multiple crop in agriculture. এগ্রিকালচারাল প্রোডাকশন ক্যান বি মালটি
মেনি টাইমস, আপনাদের অর্থনীতির রিফর্মসে আসছি, এটাকে সর্বশক্তি দিয়ে বাধা দিচ্ছে
ছেলেদের পাঠিয়ে দিচ্ছেন রেল লাইন বন্ধ করো। আমি আপনাদেরকে বলছি আম
শেয়ার অফ এক্সপোর্ট এগ্রিকালচারে জিরো। আমাদের এগ্রিকালচার বাজেটকে ডোমি
করছে শেয়ার অফ এগ্রিকালচারাল প্রোডাক্টস ইন এক্সপোর্ট ইজ নিল। উই আর হ
ইমপোর্ট ফ্রম আদার স্টেটস অ্যান্ড আদার রিপাবলিক্স। আমাদের এখানে ডেভেলপ
অ্যান্ড মডার্নাইজেশন করে দাস এগ্রিকালচারাল ক্রপ ক্যান বি মালটিপ্লাইড টু
রিকোয়ারমেন্টস অফ দি ইমপোর্টিং কান্ট্রিস। আপনি জানেন পাকিস্তান বাসমতি চাল
বিদেশে ৫ মিলিয়ান টন। ভারতের সেখানে শেয়ার মাত্র ২ মিলিয়ান টন, ওয়েস্ট বেঙ্গ
নীল। আমাদের প্রাইস লেভেলে উই আর গেটিং ৭০০ ডলার। টাকার অঙ্কে আমাদের
নেই টু হানড্রেড ডলার কোয়ানটাম। এখানে ওয়েস্ট বেঙ্গলের কন্ট্রিবিউশন ইড
আজকে এক্সপোর্টে একটা বুম এসেছে। গভর্নমেন্ট ইজ ট্রাইং টু এনকারেজ এক্স
আমাদের এখানে এটা ভাল হবেনা জ্যোতি বসু মুখ্যমন্ত্রী থাকলে। আজকে
ডেভেলপমেন্ট করে এদের প্রপার গাইডেন্স দিয়ে, আজকে আমাদের এগ্রিকালচারকে আম
এক্সপোর্ট আইটেমে কেন নিতে পারবে না। আপনারা খালি খুশি থাকছেন ১২৮ মে
টন প্রোডিউস করে। আমাদের এগ্রিকালচারাল প্রোডাকশন ভলিউম ত্রেফ পপুলেশন অনু
ইনক্রিজ করেনি, নাইদার ইরিগেশন ফেসিলিটি হ্যাজ বিন মালটিপ্লাইড, সেখানে আ

মডার্ন টেকনিক অ্যাপ্লাই করে ল্যান্ড ইরিগেশন অ্যান্ড আদার ফেসিলিটিস অ্যাসিওর করে আমরা এক্সপোর্ট মার্কেটে যেতে পারিনা। অ্যাট লিস্ট উইথ সফিসটিকেটেড আইটেমস লাইকস সেন্টেড রাইস এখানে বাসমতি হয় কিনা তার কোনও উদ্যোগ হয়নি। এটার উদ্যোগ ল্যান্ড রেভিনিউ ডিপার্টমেন্ট নেবেন বলে আশা করছি, আমরা কিন্তু বলে যাচ্ছি আপনারা যতই গালাগালি করুন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শেষ কথা আমি বলতে চাই, এই জমি নিয়ে আপনারা রাজনীতি করবেন না। বিগত বছরের বাজেট স্পিচের সঙ্গে এ বছরের বাজেট স্পিচের মধ্যে কোনও পার্থক্য আমরা দেখতে পাচ্ছি না। একেবারে স্টিরিওটাইপড়। আমাদের এখানে এগ্রিকালচার ইজ দি মেজার শেয়ার। এগ্রিকালচার উইদাউট ল্যান্ড হয়না। আজকে এই এগ্রিকালচার ল্যান্ডের সঙ্গে জড়িত। এটাকে যদি মডার্নাইজ না করেন এবং ল্যান্ডের অনিশ্চয়তা যদি দূর করতে না পারেন তাহলে হবে না, What will be? you must come out with your proposal including the howlers on agricultural produce আজকে আইনগুলো আপনি এখানে প্রয়োগ করেননি। আপনি এনফোর্স করেননি। এখানে রাজনীতির সংকল্প বাদ দিয়ে করুন। There is a percentage of people still below the poverty line. আনএমপ্লয়মেন্ট এখানে আছে। পাকিস্তানে একজন ফার্মার, আড়াই হাজার ঘন্টা কাজ করে। ইন্ডিয়ায় কত জমি তারা চাষ করে। It should be taken as multiple instrument on a patential instrument. আজকে এটাকে রিসোর্স বেসিস এবং eradication of poverty and generation of employment sharing through global economy through Indian export system. এই আহ্বান জানিয়ে, রাজনীতি বর্জন করে এখানে একটা কো-অর্ডিনেশন কমিটি করুন। এই আশা রেখে আমি আমার বক্তব্য রাখলাম। যেহেতু আপনি সর্বত্র ব্যর্থ হয়েছেন তাই এই দাবিও ব্যর্থ হয়েছে। ডাক্তার রায়ের স্বপ্ন, মহাত্মা গান্ধীর স্বপ্ন বাস্তবায়িত করতে আপনি তিন খাতে যে টাকা দাবি করেছেন তার সবগুলি বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শ্রীধর মালিক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী বিনয় চৌধুরি মহাশয় ভূমি ও ভূমি সংস্কার বিভাগের যে বাজেট এখানে পেশ করেছেন স্বাভাবিকভাবেই তাকে সমর্থন করে আমি দু-চারটি কথা বলতে চাই। স্যার, আজকে আমাদের কেন্দ্রীয় সরকারের যে জনবিরোধী নীতি সেই নীতির ফলে আজকে সারা দেশে সর্বগ্রাসী সঙ্কট শুরু হয়েছে, এবং যেভাবে এই সমস্যার সমাধান করা উচিত ছিল কেন্দ্রীয় সরকার তা করেননি। আজকে আমাদের পশ্চিমবাংলায় আমাদের এই দপ্তরের শ্রদ্ধেয় মন্ত্রী দীর্ঘদিন কৃষক আন্দোলনের নেতা ছিলেন এবং তার সুচিন্তিত দৃষ্টিভঙ্গি এবং সারা দেশের মানুষের জনকল্যাণমুখী যে চিন্তা-ভাবনা তাকে বাস্তবায়িত করার ক্ষেত্রে যে পথ দেখিয়েছেন এবং ভূমি সংস্কারের মাধ্যমে সাধারণ খেটে-খাওয়া গরিব মানুষের হাতে জমি তুলে দিয়ে তিনি যে পথ দেখিয়েছেন সত্যি আমাদের কাছে আজকে তা সৌভাগ্যের বিষয়। আমরা নিশ্চয় ধন্যবাদ জানাব তার যে সু-চিন্তিত যে মতবাদ বা মনোভাব এবং পশ্চিমবাংলা বামফ্রন্ট সরকারের যে নীতি সেই নীতি আজকে জাতীয় স্তরে এসে গেছে। আজকে কেন্দ্রীয় সরকার বাধ্য হয়েছেন এই

নীতিকে মানতে। আমরা দেখলাম বিরোধী পক্ষের নেতা জয়নাল সাহেব যে বক্তব্য রাখলে তাতে কিছু নেই। আমরা আশা করেছিলাম তার কাছ থেকে কিছু বক্তব্য আমরা জানব কিছু সমালোচনা আমরা শুনব। বিভিন্ন রকম ভাবে যে অসুবিধাগুলো হচ্ছে সেইগুলো ধরে কিভাবে সমালোচনা করা যায় সেইসব কথা তিনি এখানে তুলবেন।

[2-50—3-00 p.m.]

কিন্তু আমাদের কাছে এটা খুব নিষ্প্রভ হলেও অবশ্যই তার চিন্তাভাবনার মধ্যে থাকা উচিৎ সেটাই তিনি বলেছেন। তিনি ডাঃ রায়ের কথা উল্লেখ করলেন এবং বললে আমরা যারা তেভাগা আন্দোলন করেছিলাম এবং একের তিনভাগ দেবার কথা বলেছিল সেখানে ডাঃ রায় বলেছিলেন যে একের চার ভাগ অর্থাৎ ৭৫-২৫ দেওয়া হবে এবং নাকি সেই কথা বলেছিলেন। স্যার, ওর কথা শুনে আমার ছোটবেলার সেই কথাটা মনে পড়ে যাচ্ছে— 'তাই তাই তাই, এ হাত দিয়ে ভাত খাই' অর্থাৎ ফাঁকা তালি, কোন খাবারই থাকে না। স্যার, ওদের সুবিধা হচ্ছে যে ওরা কোনও কাজ করবেন না এবং না করে কেবল বড় বড় কথা বলবেন। অবশ্য ওরা যে শুধু বড় বড় কথা বলতেই অভ্য সেটা আমরা জানি। ডাঃ আবেদিনও দেখলাম সেই কাজই করলেন এবং ওর দলের বক্তব্য রাখতে গিয়ে সেই একই কথা বলে গেলেন যে, ট্রাইব্যুনালের কি হ'ল, দ্বিতী ভূমিসংস্কার বিলের ফলে গরিব কৃষকদের ক্ষতি হবে, চা বাগান নষ্ট হয়ে যাচ্ছে, বেনা জমি রাখা হচ্ছে, শ্মশানের নামে জমি রাখা হচ্ছে, ভাগাড়ের নামে জমি রাখা হচ্ছে ইত্যা ইত্যাদি। খালি মেছোঘেরির কথাটা উনি বাদ দিলেন, উনি যদি দক্ষিণ ২৪পরগনার হতেন তাহলে আশা করি নিশ্চয় সেটাও বলতেন। আমরা কিন্তু জানি এইভাবে বেনা জমি রাখতে ডাঃ আবেদিনের দলই চিরকাল অভ্যস্ত এবং দীর্ঘদিন ধরে এই কাজই করে এসেছেন। উনি বললেন যে দ্বিতীয় ভূমি সংস্কার বিলের ফলে যে সমস্ত জমি হচ্ছে তাতে নাকি সাধারণ কৃষকদের হয়রানি করা হচ্ছে। এই প্রসঙ্গে স্যার, আমি এ হিসাব বা তথ্য দিতে চাই। আমরা দেখেছি, ১৯৭০/৭১ সালে আমাদের রাজ্যের হোল্ডিং-এর সংখ্যা হচ্ছে ৪২ লক্ষ ১৬ হাজার ৩২৭। এরমধ্যে ১২।। একরের কম জ হোল্ডিং-এর সংখ্যা হচ্ছে ৪১ লক্ষ ২৫ হাজার ৯৫১ এবং ১২।। একর থেকে ১৭।। এ পর্যন্ত হোল্ডিং-এর সংখ্যা হচ্ছে ৫০ হাজার। আপনারা জানেন যে ১২।। একর পর্যন্ত এলাকায় এবং অসেচ এলাকায় ১৭।। একর পর্যন্ত জমি কোন হোল্ডিং রাখতে পার দ্বিতীয় এবং তৃতীয় ভূমি সংস্কার বিলে বলা হয়েছে যে জমির একটাই সিলিং হবে সেটা কৃষি ও অকৃষি সমস্ত মিলে হবে। উনি ল্যান্ড অ্যাকুইজিসনের কথা বলেছেন ল্যান্ড অ্যাকুইজিসন এবং জমিদারি দখল আইন-এরমধ্যে কোন ফারাক নেই। ল অ্যাকুইজিসন আইনের মধ্যে কৃষি এবং অকৃষি সমস্ত জমির একটাই সিলিং-এর কথা হয়েছে কিন্তু পরবর্তী পর্যায়ে আমরা দেখলাম যে ওদের কেন্দ্রীয় সরকার জমিদারী দ আইনের মধ্যে একটা ফাঁক রেখে দিলেন এবং আইন করলেন যে সিলিং-এর বা যতখুশি পুকুর, বাগান ইত্যাদি রাখতে পারবে। সেখানে দেবতার নামেও জমি রাখার বন্দো

ন করে দিলেন। আমরা বলতে চাই যে ল্যান্ড অ্যাকুইজিসন অ্যাক্ট এবং জমিদারী দখল দুটি হচ্ছে পরস্পরের পরিপূরক। আমাদের পশ্চিমবঙ্গে সেই সুবাদে পদক্ষেপ নেওয়া হয়। তৃতীয় ভূমি সংস্কার বিল এনে সেখানে সেই উদ্দেশ্য আমরা সফল করেছি। আমি উল্লেখ করেছি যে ১২।। একরের কম জমির হোল্ডিং-এর সংখ্যা হচ্ছে ৪১ লক্ষ হাজার ৯৫১, এরা কিন্তু তাতে ক্ষতিগ্রস্ত হচ্ছেন না। সেখানে ক্ষতিগ্রস্ত হচ্ছেন তারাই দের সংখ্যা হচ্ছে মাত্র ৪১ হাজার। যারা ফাঁকি দিয়ে জমি রেখেছে, বেনামে জমি রেখেছে, বাগান, পুকুর, শ্মশান, ভাগাড়ের নামে জমি রেখেছে তারাই ক্ষতিগ্রস্ত হবেন। আবেদিন এদের আড়াল করতে চাইলেন। কাজেই দেখা যাচ্ছে যে শতকরা ৯৯ ভাগ মানুষ, তারা এতে ক্ষতিগ্রস্ত হচ্ছেন না। ডাঃ আবেদিন তফসিলি জাতি এবং উপজাতিদের মধ্যে কত জমি বিলি করা হয়েছে তা জানতে চাইলেন। ডাঃ আবেদিনের জানা উচিৎ যে ভারতবর্ষে যত জমি বিলি হয়েছে তার শতকরা ২০ ভাগ হচ্ছে পশ্চিমবাংলায়। মহলানবিশ কমিটির রিপোর্ট হচ্ছে, ২০ একর করে যদি পারিবারিক জমি দেওয়া যেত তাহলে ভারতবর্ষে উদ্বৃত্ত জমির পরিমাণ হত ৬ কোটি ৩০ লক্ষ একর। কিন্তু সারা ভারতবর্ষের আজকে কি ছবি, ৪৯.৩৫ ভাগ বিলি করা হয়েছে, তাও সেইসব জমি আজকে সেখানে ভাগ বিলি। সেই সব বেনামী বিলি। একমাত্র পশ্চিমবাংলা যেখানে মোট জমির আজকে অনেক কম, ৩.৩৫ কি ৫০ ভাগের মত জমি এই পশ্চিমবাংলায় সারা ভারতবর্ষের মধ্যে রয়েছে, কিন্তু সেখানে আজকে ২০ ভাগ জমি উদ্বৃত্ত জমি ভূমিহীন, গরিব মানুষকে বিলি করা হয়েছে, তার মধ্যে যে সমস্ত জমি অকৃষি বলে চিহ্নিত হয়েছে সেই সমস্ত জমিগুলোকে যে ভাবে ব্যবহার করা যায় তার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের পরামর্শ অনুযায়ী পঞ্চায়েতের হাতে তুলে দেওয়া হয়েছে। সেখান থেকে নুতন নুতন উৎপাদনের ব্যবস্থা হচ্ছে, সেখান থেকে বন সৃজন করে এবং অন্যান্য বিভিন্ন রকম পুকুর, বাগান ইত্যাদি করে সেখান থেকেও উৎপাদনের ব্যবস্থা হচ্ছে। এই ভাবে জমির সদব্যবহার হচ্ছে। কিন্তু বলতে চাই যে পশ্চিমবাংলার ২৭ ভাগ হচ্ছে শিডিউল কাস্ট এবং শিডিউল ট্রাইব মানুষের সংখ্যা, প্রায় ৫৬ ভাগ মানুষ কে এই পশ্চিমবাংলার বুকেতে শিডিউল কাস্ট এবং শিডিউল ট্রাইবদের উদ্বৃত্ত জমি দেওয়া হয়েছে কোথাও বলতে পারেন সারা ভারতবর্ষের বুকে? সারা ভারতবর্ষে যেখানে জমি ২৯ ভাগ মানুষের হাতে, ২৯ ভাগ কৃষকের হাতে, যারা ক্ষুদ্র এবং প্রান্তিক কৃষক, সেই ক্ষুদ্র এবং প্রান্তিক কৃষকের সংখ্যা যেখানে ৮০ থেকে ৮৫ ভাগের মত মানুষ, তাদের হাতে সেখানে ২৯ ভাগ জমি। আর এই পশ্চিমবাংলার বুকে যেখানে এই ৬ বছরের বামফ্রন্ট সরকারের সময়েতে সেই কাজকে ত্বরান্বিত করা গেছে, সেখানে আজকে এই হিসাব-এ মোট জমির ৬০ ভাগ আজকে ক্ষুদ্র এবং প্রান্তিক কৃষকের হাতে গেছে। যদি বর্গাদারের হিসাবটা করা যায়, সেখানে ১৮ লক্ষের মতো বর্গাদার, আজকে তাদের হাতে জমি গেছে, বর্গাদার রেকর্ড হয়েছে। তা যদি হিসাব করা যায় তাহলে আজকে ৭৫ ভাগ জমি হচ্ছে সাধারণ মানুষের হাতে গেছে। গরিব বর্গাদার, গরিব ক্ষুদ্র কৃষক, গরিব জমির মালিক এবং ক্ষেত মজুর, ভূমিহীন গরিব কৃষক। তাই আজকে জাতীয় নমুনা সমীক্ষা থেকে বেরিয়েছে পশ্চিমবাংলাতে ৭৭ সালে জয়নাল আবেদিন সাহেবরা দেখতে পারেন, ৭৭ সালে যখন সেখানে ৫৮ ভাগ মানুষ গ্রামবাংলায় দারিদ্র সীমার নিচে

বাস করত, কিন্তু পশ্চিমবাংলাতে বর্তমানে ৯২ সালে জাতীয় নমুনা সমীক্ষার যে রিপো তাতে বলা হচ্ছে এখানে ২৯ ভাগ মানুষ দারিদ্র সীমার নিচে বাস করছে। কি করে এ সম্ভব হলো? স্যার, এটা তো আমাদের দেশ, কৃষিপ্রধান দেশ। শতকরা ৭৫ ভাগ থেকে ৮০ ভাগ মানুষ কৃষির উপর নির্ভরশীল, সেই সমস্ত মানুষরা বেশির ভাগ গ্রামে বসবাস করে। কিন্তু যদি কৃষির উন্নতি না হয়, যদি ভূমি সংস্কার না হয়, যদি আজকে সেচ ব্যবস্থা না হয়, যদি ভূমিহীন, গরিব কৃষক এর হাতে জমি না যায় যদি তাদের চাষ সুযোগ না দেওয়া যায়, তাহলে কি করে সম্ভব আমাদের দেশের অভ্যন্তরীণ বাজার সৃষ্টি কি করে আজকে আমাদের দেশের দারিদ্র সীমার নিচে যে সমস্ত মানুষ বসবাস করে তাদের হাতে অর্থের জোগান হবে, কি করে সম্ভব আমাদের দেশের ক্ষুদ্র শিল্প, কুটীর শিল্পের প্রসার ঘটবে, কি করে সম্ভব আমাদের দেশের কলকারখানার উৎপাদিত সম্পদ সেই সমস্ত সম্পদ সাধারণ মানুষ আজকে ক্রয় ক্ষমতার মধ্যে এসে সেইগুলো ক্রয় করতে পারবে? সে পদক্ষেপই পশ্চিমবাংলার বুকে আজকে নেওয়া হয়েছে। তাই আজকে পশ্চিম বাংলাতে এই কয়েক বছরের মধ্যে সাধারণ মানুষের অবস্থা, গ্রামের মানুষের অবস্থা অনেক পরিবর্তন হয়েছে। আজকে পঞ্চায়েতের কথা বলছেন, কিন্তু আমি বলতে চাই, আমাদের এই পঞ্চায়েতের মাধ্যমে জমি বিলির ব্যবস্থা করা হয়েছে। এই পঞ্চায়েতের মাধ্যমে জমির সঠিক ভাবে সদব্যবহার করার ব্যবস্থা করা হয়েছে, এই পঞ্চায়েতের মাধ্যমে জমি ধরা ব্যবস্থা করা হয়েছে। গণমুখী কাজ করতে গেলে যদি জমিদার জোতদারদের কাছ থেকে জমি টেনে বার করতে হয়, যদি লুকানো জমি বার করতে হয় তাহলে এই কাজই করতে হবে। তিনি ট্রাইব্যুনালের কথা বললেন এবং ট্রাইব্যুনালের এই ধরনের সমস্যার কথা বললেন কিন্তু ট্রাইব্যুনাল তো এই পশ্চিমবাংলার বিধানসভা থেকেই উত্থাপিত হয়েছে। এবং সেই আইনকে কার্যকর করার ক্ষেত্রে দেখা যাবে আরও অনেক জমি যারা ইনজাংশন দিয়ে আটকে রেখেছে—এই পশ্চিমবাংলায় দু লক্ষ আড়াই লক্ষ একর এর বেশি জমি আজকে ইনজাংশন দিয়ে জমিদার, জোতদাররা আটকে রেখেছে। সেই সমস্ত জমি যাতে ইনজাংশন দিয়ে আটকে না রাখতে পারে তারও একটা সঠিক পদক্ষেপ এই ট্রাইব্যুনালের মাধ্যমে নেওয়া হবে। তাই আজকে তারা চিৎকার করছেন। আমি বলতে চাই, আজকে এই পশ্চিমবাংলার বুকে জমির এই ব্যবস্থা, ভূমির যে সংস্কার এবং তার যে সঠিক ভাবে মানুষের হাতে জমি যাবার যে ব্যবস্থা তার মাধ্যমে আজকে পশ্চিমবাংলার বুকে এই উন্নয়ন সম্ভব হয়েছে

[3-00—3-10 p.m.]

শুধু জমিই নয়, উনি জমির পাশাপাশি সেচের কথাও বলেছেন। সমস্ত কিছু মিলিয়ে আজকে পশ্চিমবাংলা একমাত্র জায়গা যেখানে মোট জমির ৩৪ ভাগে ফসল উৎপন্ন হচ্ছে এক্ষেত্রে পশ্চিমবাংলা ভারতবর্ষের মধ্যে প্রথম স্থানে রয়েছে। এরপর দ্বিতীয় স্থানে হরিয়ানা এবং তৃতীয় স্থানে পাঞ্জাব রয়েছে। এটা কি করে সম্ভব হ'ল? যখন আমরা ১৯৭৭ সালে প্রথম ক্ষমতায় এলাম তখন আমরা এসে কি দেখেছিলাম? জমি কি রবার নাকি যে টানলে বাড়বে? জমি তো সেই একই জমি, সেই একই ধানের জমি, একই আখের জমি, একই গমের জমি। অথচ ১৯৭৭ সালে-ওঁদের সময়ে—পশ্চিম বাংলায় ফসল উৎপাদন হ'ত মাত্র

টন। বর্তমানে তা বেড়ে হয়েছে ১ কোটি ২৮ লক্ষ টন। ৫৩ লক্ষ টন খাদ্য শস্য উৎপাদন বৃদ্ধি পেয়েছে। কি করে সম্ভব হ'ল? স্যার, '৭৭ সালে আমরা যখন প্রথম পার্লামেন্টে এলাম—আমরা গ্রাম গঞ্জে কাজ করি, তখন গ্রাম-গঞ্জে ওঁরা চিৎকার করে বলছেন, 'জমি দেবে গরিব মানুষকে, যাদের দুটো ছাগলই নেই তারা লাঙ্গল, কোদাল, গরু নিয়ে জমি চা করবে! 'ওঁদের বক্তব্য ছিল, গরিব মানুষকে জমি দেওয়ার অর্থ ফসল উৎপাদন বন্ধ করা। জমিতে চাষ হবে না, ফসল উৎপাদন হবে না। সুব্রতবাবুরা ঐ সমস্ত কথা তখন বলেছিলেন। অথচ আজকে পশ্চিমবাংলায় কোন জমি পড়ে থাকছে না। সব জমিতেই চাষ হচ্ছে। এমন কি ওঁদের বেনামি যেসব জমি ছিল, ভাগাড়ের জমি, শ্মশানের জমি পর্যন্ত আজকে দখল হয়ে গেছে এবং সে সমস্ত জমিতেও ফসল উৎপাদন হচ্ছে। সেখানেও আজকে নতুন ফসলের সোনা ফলছে। এক বার নয়, দু'বার নয়, তিন তিন বার হচ্ছে। বিশেষ করে আমাদের বর্ধমান জেলায় এই জিনিস আমরা লক্ষ্য করছি। আজকে জমির মাটি পরিক্ষা করে, মানচিত্র তৈরি করে চাষের ব্যবস্থা নেওয়া হচ্ছে। এই দপ্তর থেকে সেই কাজ করা হচ্ছে। অথচ জয়নাল আবেদিন সাহেব বললেন, এই দপ্তর তুলে দেওয়া হোক, এর আর কোনও প্রয়োজন নেই! অবশ্য উনি কেন এ কথা বলছেন তা আমরা জানি। ওঁদের যে বিভিন্ন লুকানো জমি আছে তা উদ্ধার যাতে না করা যায় তার জন্যই দপ্তর তুলে দিতে বলছেন। আজও পশ্চিমবঙ্গে ৩৫ লক্ষ একর জমি ধরার সুযোগ আছে। আমরা যে পথ নিয়েছি সেই পথকে আজকে সারা ভারতবর্ষ স্বীকার করে নিয়েছি। এটা মানতে বাধ্য হয়েছে। পশ্চিমবাংলায় আমাদের ভূমি সংস্কার মন্ত্রী মহোদয় এটা প্রমাণ করেছেন যে, আমাদের ভারতবর্ষে গ্রাম উন্নয়নের ভূমি সংস্কারই হচ্ছে একমাত্র বিকল্প পথ। এই পথে সাধারণ মানুষের ক্রয় ক্ষমতা বাড়বে। খাদ্য-শস্য উৎপাদন বৃদ্ধির মধ্যে দিয়ে জনজীবনের উন্নয়ন সাধিত হবে। আজকে গোটা ভারতবর্ষে, জাতীয় স্তরে এবিষয়ে ঐক্যমত সৃষ্টি হচ্ছে। কেন্দ্রীয় সরকার এবং বিভিন্ন রাজ্য সরকারগুলি আজকে এটা মানতে বাধ্য হয়েছেন। তাঁরা বলছেন, পশ্চিমবাংলা যে ভাবে কাজ করছে সেই ভাবে কাজ করা দরকার। তবে তাঁরা কতটা করবেন, আমরা জানি না! আজকে স্বামী-স্ত্রীর একই সঙ্গে পাট্টার ব্যবস্থা করা হচ্ছে। শুধুমাত্র স্বামীর নামে পাট্টা থাকলে, স্বামী মারা গেলে স্ত্রী বঞ্চিত হ'ত, সেই জমি আবার সরকারের হাতে চলে যেত। যেহেতু স্বামীর ওপর নির্ভরশীল স্ত্রী সেহেতু যৌথ পাট্টা দেবার ব্যবস্থা করা হচ্ছে। এ ছাড়াও ছোট চাষী, বর্গাদার, প্রান্তিক চাষীদের মধ্যে সার, বীজ, কৃষি ঋণ-গ্রামীণ ব্যাঙ্ক এবং রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কের মাধ্যমে সরবরাহ করার ব্যাপক উদ্যোগ গ্রহণ করা হয়েছে। সেচের সুবিধা এবং ন্যায্য দামে ফসল বিক্রির ব্যবস্থা করা হচ্ছে। ভূমি সংস্কার থেকে শুরু করে কৃষি কার্যের উন্নতির জন্য পশ্চিমবঙ্গে বামফ্রন্ট যে উদ্যোগ আয়োজন চালাচ্ছে তা গোটা ভারতবর্ষের কাছে একটা দৃষ্টান্ত। খেটে খাওয়া মানুষ, কৃষক সমাজের জন্য আজকে অভ্যন্তরীণ বাজার সৃষ্টি হচ্ছে। অর্থনৈতিক ক্ষেত্রে নতুন পথ দেখা দিয়েছে। এর মূলে ভূমি সংস্কার। তাই আমি এই বাজেটকে সমর্থন করছি। মাননীয় মন্ত্রীমহাশয়ের বাজেট বক্তব্যের মধ্যে যা বলা হয়েছে তাই সঠিক পথ, সেটাই দেশের অর্থনীতি গড়ে তোলার পথ। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মানিক ভৌমিক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী ভূমি ও ভূ
দপ্তরের যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন সেই বিতর্কে আমি অত্যন্ত বিনীতভাবে ক
মাননীয় মন্ত্রী মহাশয়—পশ্চিমবাংলার রাজনীতিতে যে হালচাল চলছে তাতে ম
একটি কথা মনে করিয়ে দিচ্ছে—ধৃতরাস্ট্রের রাজসভায় দুর্যোধন ও দুঃশাসনের ম
বসে আছেন। দুর্যোধন ও দুঃশাসনের অত্যাচারে বিদুরের যেমন করার কিছু ছিল না,
মাননীয় মন্ত্রী মহাশয়ের ইচ্ছা থাকলেও, আন্তরিক সদিচ্ছা থাকলেও তিনি নিরুপায়
ও দুঃশাসনের চাপে। তাই ১৫ বছরের রাজত্বে পশ্চিমবাংলার হাজার হাজার একর
ভূমির মুক্তি ঘটেনি, ভূমি পুত্ররা তাদের ন্যায্য অধিকার ফেরৎ পায়নি। আজ
পার্টিরাজ কায়েম হয়েছে। সারা পশ্চিমবাংলায় লাল সন্ত্রাসের দৌরাত্মে, ক্যাডারের
ভূমি সংস্কারের নাম করে পশ্চিমবাংলায় এক সর্বনাশা ব্যাভিচার চলছে। ভূতেরা যে
নাম সহ্য করতে পারে না আমাদের বন্ধুরা দীর্ঘ ১৫ বছর ধরে আয়নায় যে মুখ
তার বাইরে আর কিছু সহ্য করতে পারছে না। মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজে
করেছেন তাতে রাজনৈতিক সফলতা আছে যতখানি, অর্থনৈতিক সফলতা ততবে
পশ্চিমবাংলায় ভূমি সংস্কারের সাফল্য আছে বলে মনে হয় না এবং অর্থনৈতিক মাপ
এই বহুল প্রচারিত ভূমিসংস্কার একটা ধাপ্পামাত্র। আমি বাজেট বইয়ের ব্যয়-বরাদ্দ খুঁ
পড়ার সুযোগ পেয়েছি। আপনি এখানে বলার চেষ্টা করেছেন, ১২.৬৯ একর জ
করেছেন। আবার বলেছেন, ৯.৩৯ একর জমি বিলি করেছেন। ২০.৫৪ লক্ষ ভূমিহীন
যাদের মধ্যে শিডিউল কাস্ট এবং শিডিউল ট্রাইব আছে ১৯ জন তাদের ভূমি দি
২.৬০ কৃষি, মজুর, কারিগর, মৎস্যজীবী এরা বাস্তু স্বত্ব পেয়েছে। আমি অত্যন্ত বিনী
বলতে চাই, এই ভূমি সংস্কারের ফলে পশ্চিমবাংলায় একর পিছু আয় শ্রমিক পিছু উৎ
বেড়েছে কি? এই যে তথাকথিত ঢাক-ঢোল পিটিয়ে ভূমি সংস্কারের কথা বলা হ
এতে একর পিছু শ্রমিকদের কোনও উৎপাদন বেড়েছে কি? বরং পার্টি রাজ, পার্টি স
সেখানে শ্রমিকদের মানসিকতা নষ্ট করে দিচ্ছে। ফলে আমরা কি দেখতে পাচ্ছি? শ্রমি
খরচা বেড়েছে কৃষি উৎপাদনে, কৃষি কাজ অলাভজনক অবস্থায় পৌছে দিচ্ছে।
উৎপাদনের জন্য যারা শ্রমিক নিযুক্ত করেন তাদের মধ্যে হতাশা আসছে। কৃষি কাজ
গৃহীত হচ্ছে না।

[3-10—3-20 p.m.]

কিন্তু অপর দিকে পাঞ্জাব, হরিয়ানা এবং অন্যান্য স্টেটগুলিতে অন্য চিত্র দে
পাচ্ছি। অত্যন্ত দুঃখের কথা, পশ্চিমবঙ্গ আজকে কৃষিতে উদ্বেগজনক অবস্থায় পৌঁছ
জন্য দায়ী পার্টি সন্ত্রাস। ১৯৭৭ সাল থেকে আজ পর্যন্ত কৃষিতে যে উন্নতি হয়েছে তার
ভূমি সংস্কারের কোনওরকম কন্ট্রিবিউশন নেই। এরজন্য ভূমি সংস্কার কোনওরকম কৃ
দাবি করতে পারে না। সেটা বলার ন্যূনতম অধিকার এদের নেই। আমি অত্যন্ত বিন
সঙ্গে বলতে চাই, এই উৎপাদন বৃদ্ধির কারণটা কি? কারণটা হচ্ছে, মানুষ নিজের তাগি
আজকে উচ্চ ফলনশীল ধানের চাষ করছেন, বিভিন্ন মৌসুমে বিভিন্ন প্রকার ফসলের চ

ছেন, উন্নত প্রথায় চাষ করছেন, কিটনাশক ওষুধের ব্যবহার হচ্ছে, ভূগর্ভস্থ জলের হার হচ্ছে এবং সর্বোপরি তারা ব্যাঙ্ক থেকে ঋণের সুবিধা পাচ্ছেন। এই সমস্তই কেন্দ্রীয় র্তির ফলে হচ্ছে এবং তারজন্য আজকে ফলন বেড়েছে। আজকে এরা ভূমি সংস্কার ক্ষে কৃতিত্ব দাবি করেন এবং এর দ্বারা রাজনৈতিক মুনাফা অর্জনের এবং ভোট ব্যাঙ্ক ভবার চেষ্টা করেন। কিন্তু আজকে যখন আমি এই হাউসে এসব কথা বলছি তখন মার নির্বাচনী এলাকার ৮,১৫০ একর জমি শুকিয়ে কাঠ হয়ে গেছে। সেখানকার মানুষের পরাধ হল, তাঁরা কংগ্রেস এম.এল.এ. কে তাদের প্রতিনিধি করে পাঠিয়েছেন এবং তারজন্য জকে ময়নার ৮,১৫০ একর জমি শুকিয়ে কাঠ হয়ে গেছে। এরাই আবার কৃষি বিপ্লবের বলেন! ভূমি সংস্কার কৃষি উন্নতির প্রাথমিক শর্ত, প্রয়োজনীয় শর্ত, কিন্তু যথেষ্ট শর্ত : ভূমি সংস্কার নেশেসারি কন্ডিশন হতে পারে, ফান্ডামেন্টাল কন্ডিশন হতে পারে, কিন্তু ফিশিয়েন্ট কন্ডিশন নয়। সাফিশিয়েন্ট কন্ডিশন হল উন্নত প্রযুক্তি, নিয়মিত সেচ, উপযুক্ত র প্রয়োগ, ন্যায্য মূল্যে উৎপাদিত ফসল ক্রয়, বিপনন ব্যবস্থা এবং ফসল-বিমা। কিন্তু ক্ষেত্রে পশ্চিমবঙ্গে আমরা কি দেখছি? আমরা দেখছি, বামফ্রন্ট সরকার প্রতিটি ক্ষেত্রে শর্ত পালনে ব্যর্থ হয়েছেন এবং আর্থিক দৈন্যদশাই হচ্ছে তার মূল কারণ। আমরা যারা াল বেল্ট থেকে নির্বাচিত হয়ে এসেছি তাঁরা দেখছে, পশ্চিমবঙ্গের রুর‍্যাল এলাকায় জকে ল' অ্যান্ড অর্ডারের যে সমস্যা সৃষ্টি হয়েছে তার ৯০ পারসেন্টই হচ্ছে ল্যান্ডকে ঘিরে একটা উদাহরণ দিয়ে বলছি, পিংলা থানার দুই কিলোমিটারের মধ্যে শেখ মকবুল ছিলেন একজন রেকর্ডেড বর্গাদার এবং তিনি ছিলেন সি.পি.এম. এর লোক। কিন্তু পার্টির বিরুদ্ধে মুখ খুলবার জন্য তাকে সাসপেন্ড করা হয় পার্টি থেকে। পরে সে মারা যাবার পর হাইকোর্টের রায়ে তার ছেলেরা তার জমিতে বর্গা রেকর্ড পান। গত বছর তারা যখন সেই জমিতে চাষ করতে যান তখন সি.পি.এম. এর নেতৃত্বে এক বিশাল বাহিনী তাদের উপর ঝাঁপিয়ে পড়ে এবং লাঠি চালিয়ে পিংলার মাটি লালে লাল করে দেয়। এর বিরুদ্ধে তারা পিংলা থানায় নালিশ করতে গেলে তারা পিংলা থানার একশ মিটারের মধ্যে ২০টি দোকান ট করে নেয়। এইভাবে ১৫ বছর পরে যে অত্যাচার চালানো হচ্ছে এটা পশ্চিমবঙ্গের মানুষ ক্ষমা করবেন না। ১।।, ২ মাস আগের ঘটনা, নির্দিষ্ট অভিযোগ। সে পাট্টা পেয়েছে, খাজনা দিয়েছে, তার রসিদ আছে তার কাছে। কিন্তু পঞ্চায়েত নির্বাচনের প্রাককালে সি.পি.এম-র লুটেরা বাহিনী তার সেই জমিতে ঝাঁপিয়ে পড়ে তাকে রক্তাক্ত করে দিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানে এই কথা বলতে চাই যে যাদের পাট্টা দিয়ে এরা ক্রেডিট দাবি করছেন, তারা কিন্তু তাদের অন্যান্য ন্যূনতম শর্তগুলি পূরণ না হওয়ার জন্য পূর্বের অবস্থায় থেকে গেছে। এই পাট্টার ব্যাপারে পঞ্চায়েত সংগঠন, কৃষক সংগঠনে সরাসরি খবরদারি বেড়েছে। তার ফলে আমরা দেখছি যে কেন্দ্রীয় সরকার যে টাকা দিচ্ছে তার ৮৬ পারসেন্ট-এর বেশি দালালদের পকেটে চলে যাচ্ছে, তার বেনিফিসিয়ারিরা মাত্র ১৩ পারসেন্ট পাচ্ছে। আজকে এদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না। আজকে যদি এদের বিরুদ্ধে ব্যবস্থা নিতে হয় তাহলে আপনাদের ভোট বাক্স যে পঞ্চায়েত সেটা বিকল হয়ে যাবে। আমরা ছোট বেলায় একটা গল্প শুনেছি। সেটা হচ্ছে, ছেলে ঘুমালো, পাড়া জুড়লো, বর্গী এল দেশে, বুলবুলিতে ধান খেয়েছে খাজনা দেব কিসে। কাজেই এটা অপারেশন বর্গা

নয়, এটা অপারেশন বর্গা। আপনারা অপারেশন বর্গার নামে নুতন করে বর্গীর আম গ্রামবাংলোয় নামিয়েছেন। এই কৃতিত্ব ইতিহাসে প্রথম, এই দাবি করেছেন। পশ্চিমবাং মানুষ বর্গীর হামলার কথা জানে। আজকে পশ্চিমবাংলোয় নুতন করে আপনারা বর্গীর দিয়েছেন, ইতিহাসের পুনরাবৃত্তি করেছেন। আজকে পশ্চিমবঙ্গে রেকর্ডেড বর্গা কত উ করা হয়েছে? আমি দায়িত্ব নিয়ে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি, আপনি দয়া করে করুন তাহলে সঠিক তথ্য জানতে পারবেন। আমি এখানে আর একটা কথা বলতে চা আপনি ১৮ অনুচ্ছেদে বলেছেন যে উন্নয়ন প্রকল্পের জন্য আপনারা জমি গ্রহণ করে কয়েকটি বড়বড় ক্ষেত্রে হলেও, আমি অত্যন্ত নির্দিষ্ট ভাবে বলতে চাই যে তমলুক হ ভারতের জাতীয়তাবাদি আন্দোলনের পীঠস্থান। সেখানে রেল স্টেশনের পাশে উন্নয়ন বা করার জন্য ২৫ লক্ষ টাকা বিশ্বব্যাঙ্ক থেকে এসে পড়ে আছে, কিন্তু জমি অধিগ্রহণ হয়নি। ১৫।১৬ বছর বিশ্বব্যাঙ্কের এই ২৬ লক্ষ টাকা কাজে লাগানো সম্ভব হচ্ছে তমলুকে বছরে ৪ কোটি ৪।। কোটি টাকা যেখানে পানের বাজারে লেনদেন হয় সে এই মার্কেটের অভাবে পান চাষিরা মার খাচ্ছে। কাজেই এই বাজেটের বিরোধিতা ক আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শৈলেন্দ্রনাথ মন্ডল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভূমি ও ভূমি সংস্কার বিভা ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ এখানে রেখেছেন, আমি তাকে সমর্থন জান এবং সমর্থন জানানোর সঙ্গে সঙ্গে একথা বলতে চাই যে, এই বাজেট ভাষণ সম্প মাননীয় বিরোধী দলের সদস্যরা এবং বিশেষ করে বিরোধী দলের নেতা দীর্ঘক্ষণ ত তথ্যের মাধ্যমে বোঝাতে চেষ্টা করেছেন যে আমাদের রাজ্যে এই দপ্তরের কাজকর্ম হয়েছে, পাশাপাশি একটা বিষয়ে তিনি অত্যন্ত গুরুত্ব সহকারে দেখাবার চেষ্টা করেছেন ভারতবর্ষে ভূমি সংস্কার অর্থ—পঞ্চায়েতি রাজের ক্ষেত্রে মহাত্মা গান্ধী, জওহরলাল নে বিধানচন্দ্র রায়, এটা তাদের স্বপ্ন ছিল। যে এই স্বপ্ন নিশ্চিত ভাবে ছিল। অনেক. যে নিশ্চিত ভারতের জাতীয় কংগ্রেসের নেতাদের সাধারণ গরিব মানুষের স্বার্থে, সাধারণ গ

[3-20—3-30 p.m.]

মানুষের মঙ্গল সাধনে তাঁদের কিছু চিন্তা ভাবনা ও কাজ আছে। কিন্তু অত্যন্ত দুঃ এবং পরিতাপের সঙ্গে বলতে হয় এই স্বপ্ন যদি স্বপ্নই থাকে তাহলে দেশের সাধা মানুষের, দেশের জনগণের কি আসে যায়? তাঁদের যে স্বপ্ন ছিল সেটা স্বপ্ন রূপে থে গেছে। তাকে বাস্তবায়িত করার ক্ষেত্রে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার কার্যকর ভূমিকা গ্র করেছে। কার্যকর ভূমিকা গ্রহণ করতে গিয়ে যে অসুবিধা এসেছে বিভিন্ন সময় তার পরিব ঘটিয়ে গ্রামের মানুষের সার্বিক উন্নয়নের ক্ষেত্রে কাজে লাগিয়েছে, এই বক্তব্য মাননীয় ম মহাশয় তাঁর বাজেট বক্তব্যের মধ্যে উল্লেখ করেছেন। স্যার, এই বিষয়ে যে কথা উল্ল করতে চাই তা হল রাজ্যে ভূমিসংস্কারের ক্ষেত্রে রাজ্য সরকারের যে দৃষ্টিভঙ্গিকে বাস্তবা করতে গিয়ে আমরা আমাদের রাজ্যে যে উদ্বৃত্ত জমি সংগ্রহ করা হয়েছে এবং বিলি ব হয়েছে সেই ব্যাপারে তথ্য দিলে এই কথা জোরের সঙ্গে বলতে পারি যে ভূমিসংস্কা

যে সারা ভারতবর্ষের মধ্যে নিশ্চিত ভাবে আমাদের রাজ্য দৃষ্টান্ত স্থাপন করেছে। কারণ
রা দেখতে পাই ১৯৯২ সালের সেপ্টেম্বর মাস পর্যন্ত এই রাজ্যে ১২.৬১ লক্ষ একর
সরকারের হাতে এসেছে এবং তার মধ্যে আমরা ৯.৩৯ লক্ষ একর জমি ২০.৫৪ লক্ষ
র মধ্যে বিলি করেছি। এই বিলিকৃত মানুষের মধ্যে অধিকাংশ মানুষ তফসিলি জাতি
উপজাতি সম্প্রদায় ভুক্ত মানুষ। অর্থনীতির দিক থেকে নিশ্চিত ভাবে তারা পেছিয়ে
মানুষ। এই জমি বিলি-বন্টন করার ফলে তাদের হাতে জমির অধিকার শুধু কাগজে
য়ে অধিকার বর্তায় নি, জমি চাষ করার অধিকার এবং সুযোগ নিশ্চিত ভাবে আছে যে
৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত কংগ্রেস আমলে কিছু কিছু অনুষ্ঠানের মারফত
নীয় মন্ত্রী মহাশয়রা পাট্টা বিলি করতেন, এই পাট্টা বিলি বন্টনের ক্ষেত্রে এই কাগজটা
গ্রামের মানুষ পেয়েছে কিন্তু জমির অধিকার তারা পায় নি। কিন্তু আজকে আমরা এই
টা অত্যন্ত জোরের সঙ্গে বলতে পারি যে নানা ঘাত প্রতিঘাতের মধ্যে দিয়ে, নানা বাধার
খীন হয়ে আমরা প্রতিরোধ করেছি, গ্রামের মানুষের হাতে জমি তুলে দিয়েছি। মাননীয়
ন্য অপারেশন বর্গার কথা বলছিলেন। অপারেশন বর্গার মধ্যে দিয়ে একজনকে সহজে
দার হিসাবে চিহ্নিত করণ, তাকে বর্গাদার হিসাবে রেকর্ড করানো—কারণ এই রেকর্ডের
রই নির্ভর করে ব্যাঙ্ক ঋণ ও অন্যান্য সরকারি সুযোগ সুবিধা পাওয়া যায়—ইত্যাদি
রা নিশ্চিত ভাবে মনে করি যে সামগ্রিক ভাবে ভূমি-সংস্কারের ফলেই এটা সম্ভব
ছে। সামগ্রিক ভাবে ভূমি সংস্কারের ফলেই আমাদের রাজ্যে কৃষি উৎপাদন বৃদ্ধি পেয়েছে।
ষর ক্ষেত্রে যে উন্নতি ঘটেছে সেটা সম্ভব হয়েছে। মানিক বাবু উল্লেখ করছিলেন যে
াব, হরিয়ানা এবং তামিলনাডুর পিছনে আমরা আছি। এই প্রসঙ্গে কি আমরা এই কথা
ত পারি না যে সেচের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের বঞ্চনার কথা? পশ্চিমবঙ্গে বড় বড়
প্রকল্পকে যদি কার্যকর করা যেত, কেন্দ্রীয় সরকারের বাধা যদি না থাকত তাহলে
রা পাঞ্জাব, হরিয়ানা ও তামিলনাডুর জায়গায় যেতে পারতাম, আমাদের উৎপাদন বেশি
পারত। তিনি উচ্চ ফলনশীল চাষ হওয়ার ফলেই নাকি এখানে কৃষির উৎপাদন
ড়ছে বলে উল্লেখ করলেন। কিন্তু আমাদের রাজ্যে যে জল ছিল তা চাষের কাজে
হারের ক্ষেত্রে চাষিরা কি কংগ্রেস আমলে সুযোগ পেত? আমাদের সময়ে পঞ্চায়েতি
থার মধ্যে দিয়ে, আর্থিক সুবিধা দিয়ে ঐ জলকে চাষের কাজে ব্যবহার করার ক্ষেত্রে
কে আমরা সুযোগ করে দিতে পেরেছি, যারফলে কৃষকের সামনে চাষ করার সুযোগ
হয়েছে। তাই কৃষি ক্ষেত্রে যে উন্নতি ঘটেছে এটা সামগ্রিক ভাবে ভূমিসংস্কার-এর
পারস্পরিক ভাবে, অঙ্গাঙ্গিভাবে যুক্ত এটা আমরা বলতে পারি। ভূমি সংস্কারের
য়ে কৃষিক্ষেত্রে উন্নতির সাথে সাথে উন্নত ধরনের বীজ সার প্রয়োগ-এর যে শিক্ষা, নানা
তির মধ্যে দিয়ে আজকে পশ্চিমবঙ্গে কৃষির উৎপাদন বৃদ্ধি পেয়েছে এবং এটা দেশের
একটা রেকর্ড সৃষ্টি করতে পেরেছে। কৃষিক্ষেত্রে যে উন্নতি হয়েছে, সারা ভারতবর্ষের
এটা যে একটা জায়গায় দাঁড়িয়েছে এটা সম্ভব হয়েছে একটা দৃষ্টি ভঙ্গির জন্য।
সংস্কারের মধ্যে দিয়ে উদ্বৃত্ত জমি সাধারণ কৃষকের হাতে আমরা যদি তুলে দিতে না
অম তাহলে জমি থাকত কিন্তু উৎপাদন বাড়ত না। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার এটা
ছে। সার্বিক ভাবে ভূমিসংস্কারের ক্ষেত্রে সারা ভারতবর্ষের মধ্যে যে নীতি এখানে

প্রণয়ন করেছে, যে দৃষ্টিভঙ্গি গ্রহণ করা হয়েছে—কেন্দ্রীয় সরকারের দৃষ্টিভঙ্গি থেকে একটা দৃষ্টিভঙ্গি—কেন্দ্রীয় সরকার আমাদের দৃষ্টান্ত অনুসরণ করেই করেছেন। কোনও ক্ষেত্রে ত্রুটি বা দুর্নীতি থাকতে পারে, সেগুলো নিশ্চয়ই দূর করা দরকার। সামাজিক ব্যবস্থার মধ্যে নানা ত্রুটি আছে, প্রশাসনিক অসুবিধা ও দুর্নীতি আছে, থেকেও আমাদের রাজ্যে যে কাজ হয়েছে ভূমি সংস্কারের যে দৃষ্টান্ত আছে তাকে রেখে আপনারা সমালোচনা করুন। কিন্তু অপারেশন বর্গায় বর্গাদারদের মধ্যে পাট্টা নজিরবিহীন যে কাজ আমরা করতে পেরেছি তাকে সামনে রেখে সমালোচনা পাশাপাশি সেটেলমেন্টের যে কাজ শুরু হয়েছে, মন্ত্রী মহোদয়ের কাছে আমি জানাতে চাই, এই কাজ আরও বেশি দ্রুততার সাথে করা দরকার।

[3-30—3-40 p.m.]

কিছু কিছু প্রশাসনিক স্তরে দেখা যাচ্ছে যে, বিভিন্ন পঞ্চায়েতের যেসব আধি আছেন বা কর্মচারী আছেন তাদের মধ্যে এই ব্যবস্থাকে বানচাল করে দেওয়ার প্রবণতা দেখা যাচ্ছে। একটা পরিষ্কার পরিচ্ছন্ন ব্যবস্থার মধ্যে তারা কিন্তু নানাভাবে গরিব মানুষ জমির বিষয়বস্তু সম্পর্কে সেরকম ওয়াকিবহাল নয়, তাদেরকে নানাভাবে করছেন। ওইসব গরিব মানুষদের অধিকারকে লিপিবদ্ধ করার ক্ষেত্রে আমি মাননীয় অনুরোধ করব তিনি যাতে সেটেলমেন্টের যে কাজ শুরু হয়েছে সেই কাজকে সময় যাতে হয় সেইদিকে দৃষ্টি দিতে হবে। বিভিন্ন পঞ্চায়েতের যেসব প্রতিনিধি আছেন সেইদিকে দৃষ্টি দেবেন, যাতে জনগণ তার সুযোগ সুবিধা পায় সেইদিকে নজর নানা ধরনের যে সমস্যা আছে সেগুলোর মোকাবিলা করতে হবে এবং প্রশাসনিক সেগুলো দূর করতে হবে। দরকার হলে তদন্ত করে যথোচিত শাস্তির ব্যবস্থা নিতে সর্বশেষে আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে যে, এই দপ্তরের যে দুটি অফিস আছে একটা অফিসে রূপান্তরিত করা হয়েছে যাতে এরদ্বারা গ্রামের মানুষরা সহজে কাজ পারে, সেই সুযোগ সুবিধা যাতে গ্রামের লোকেরা পায় সেইদিকে দৃষ্টি দিতে হবে। সংক্রান্ত যেসব কাজ আছে তা গ্রাম পঞ্চায়েত লেবেলে আর আই অফিসে স্থানান্তরিত হয়েছে। মাননীয় মন্ত্রীকে অনুরোধ করছি যে, গ্রাম পঞ্চায়েত এলাকাতে প্রশাসনিক স্তরে অফিসগুলো আছে সেগুলো ঠিকমতো তাদের ভূমিকা পালন করছে না। আমার বিধান কেন্দ্র পাঁচলাতে যে বাড়ি তৈরি হয়েছে সেখানে অফিস এখনো বসেনি, ফলে এতে মানুষের খুবই অসুবিধা হচ্ছে। বহু অফিসঘর তৈরি হয়েছে, সেই অফিসের জন্য অফিসার এবং কর্মচারী যারা নিযুক্ত হয়েছেন তারা নিয়মিত অফিসে আসে না। গ্রামের মানুষ এর সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। সুতরাং এই ব্যাপারে দ্রুত পদক্ষেপ দরকার যাতে সমস্ত জায়গাতে এই ধরনের অফিস দ্রুত চালু হতে পারে। এই প্রয়োজনীয় ব্যবস্থাও নেওয়া দরকার। তারপরে আগে যেসব তহশিলদার বা খাজাঞ্চি এখন তার পরিবর্তন হয়ে সরকারি পরিকল্পনা মতো তারা সরকারি কর্মচারী হিসাবে হয়েছেন। আজকে গ্রামের মানুষরা এই খাজাঞ্চিদের হাত থেকে রেহাই পেয়েছে

কথা কিন্তু বহুক্ষেত্রে দেখা যাচ্ছে যে, কর আদায়ের ক্ষেত্রে প্রশাসনিক স্তরে নানারকম ত্রুটি আছে, সেগুলো দূর করতে হবে। বহুক্ষেত্রে গ্রামের ভূমিহীন কৃষকরা তাদের যে সম্পত্তি আছে সেই সম্পত্তির যে কর সেটা তারা দিয়ে দিতে চায়, কিন্তু কাজে কর সেইদিকে একটু গাফিলতি দেখা যাচ্ছে। কর যাতে সময়মতো আদায় হয় সেইদিকে দিতে হবে। এই ব্যাপারে সরকারের বিশেষ উদ্যোগ নেওয়ার প্রয়োজন। সময়মতো কর না নেওয়ার জন্য বহু করের বোঝা জমা পড়ে যায় এবং গরিব মানুষের পক্ষে এই কর দিতে বিশেষ অসুবিধা হয়ে যায়। এই যে বহু ট্যাক্স বকেয়া থেকে এই ব্যাপারে প্রশাসনিক স্তরে ব্যবস্থা গ্রহণ করার আবেদন জানাচ্ছি। তবে এত সত্ত্বেও দেশের যেটুকু উন্নতি ঘটেছে সেটা বামফ্রন্ট সরকারের জন্যই ঘটা সম্ভব এবং এটা নিশ্চয় একটা আনন্দের খবর। সুতরাং যেভাবে আজকে পশ্চিমবঙ্গের সরকারের সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে ভূমিসংস্কার ব্যবস্থার নীতিকে কার্যকর করা কেন্দ্রীয় সরকারের বঞ্চনার মধ্যে দিয়ে তার জন্য বামফ্রন্ট সরকারকে ধন্যবাদ জানাচ্ছি। বঙ্গের ভূমিসংস্কার ব্যবস্থার মধ্যে দিয়ে বর্গাদারদের পাট্টা দেওয়া শুধু নয় তাদের বকে স্থিরিকৃত করার মধ্যে দিয়ে সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে, সেচের মধ্যে দিয়ে কার্যের উন্নতি সাধন করা সম্ভবপর হয়েছে, এটা সম্ভব হয়েছে সরকারের ভূমি-রর জন্য। তাই এই সরকারের ভূমিসংস্কারকে সফল করার জন্য মাননীয় মন্ত্রী যে বক্তব্য রেখেছেন তাঁকে আমি সমর্থন জানাচ্ছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় ভূমি ও ভূমিরাজস্ব মন্ত্রী চৌধুরি মহাশয় যে বাজেট পেশ করেছেন আমি সেই বাজেটের বিরোধিতা করে ব যে কাটমোশন আছে তাঁকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। প্রথমেই এই বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে ভূমি ও ভূমিসংস্কারের গ্রামীণ উন্নয়নে তার একটা র্ণ ভূমিকা এই ভূমি ও ভূমি সংস্কার দপ্তর পালন করে থাকে, এটা খুব শ্লাঘার সাথে দাবি করে থাকেন। এটা প্রতিবারেও করেন এবারেও করেছেন। বাজেট ভাষণে ৬ অনুচ্ছেদে তার ভূমিসংস্কারের ক্ষেত্রে ৮ দফা কর্মসূচির কথা মাননীয় মন্ত্রী মহাশয় ন। আমিও দফা ধরে পশ্চিমবাংলার ভূমি ও ভূমিসংস্কারের বাজেট চিত্রটা তুলে ধরে চাইছি যে ভূমিসংস্কারের ক্ষেত্রে তাদের অগ্রগতির দাবি যেটা তারা করে থাকেন যে কতখানি অন্তঃসারশূন্য সেটা আমি যুক্তি দিয়ে তথ্য দিয়ে উপস্থিত করছি। ওরা বি যেটা করেন এবারেও বিনয় বাবু বলেছেন সর্বভারতীয় ক্ষেত্রে এই উর্ধ্বসীমা ক যেটা জমি খাস করেছেন সেটা কৃতিত্বের দাবি রাখে ১২.৬৯ লক্ষ একর জমি, জমি খাস হয়েছে, এটা সর্বভারতীয় ক্ষেত্রে কৃতিত্বের দাবি করছে। আমি বলতে চাই বাংলার উদ্বৃত্ত জমির পরিমাণ কত, আপনাদের সরকারি হিসাবে ৩০ থেকে ৩৫ লক্ষ জমি যেটা বোর্ড অফ রেভিনিউ-এর দ্বিতীয় ভূমিসংস্কারের যে বুলেটিন, সেইবুলেটিনে আছে ৩০।৩৫ বা ৪০।৪৫ যাই হোক না কেন সেই তুলনায় যেটা উদ্ধার করেছেন হচ্ছে ১২.৬৯ লক্ষ একর খাস জমি।

[3-40—3-50 p.m.]

আমি খুব বিনয়ের সঙ্গে বলছি, এই যে পারফরমেন্স এটা কি খুব শ্লাঘা? নয় এই যে ১২.৬৯ লক্ষ একর জমি, যেটা সর্বসাকুল্যে আপনার উদ্বৃত্ত জ ঘোষণা করেছেন। ১৯৬৭ থেকে ১৯৬৯ এই ২২ মাসে ৯ লক্ষ একর জমি ধরা আর আপনাদের এই ১৬ বছর রাজত্বে আপনারা প্র্যাকটিকালি ৪ লক্ষ একরের মতো ভারতবর্ষের মধ্যে আপনারা কৃতিত্ব দাবি করেন। দ্বিতীয় কথা হচ্ছে আপনাদের খাস জমি বন্টন করার কথা বলছেন, ৯ লক্ষ ৩৯ একরের মত জমি বন্টন কর লক্ষ ৫৪ হাজারের বেনিফিসিয়ারির মধ্যে। এই যে ২০ লক্ষ ৫৪ হাজার ভূমিহীন আপনারা দিয়েছেন যেটা আপনাদের হিসাবে ২৩ লক্ষ ভূমিহীন এবং ২৫ লক্ষ পরিবার আছে, এটা কিন্তু একটা বিরাট সংখ্যা নয়। শুধু তাই নয় এই যে জ আপনারা বললেন করেছেন ২০ লক্ষ সাড়ে কুড়ি লক্ষ পরিবারকে অ্যাভারেজে দে করে দিয়েছেন যেটা অর্থনৈতিক দিক থেকে আত্ম স্বনির্ভর যোগ্য নয়, ইকনমিক নয়। এটাকে কি একটা বিরাট পারফরমেন্স বলা যায়? আপনারা বলে থাকেন অ বর্গা, বর্গাদারদের নাম নথিভুক্ত করা। আপারেশন বর্গার ঢক্কানিনাদ আপনারা প্রচার পশ্চিমবাংলায় অ্যাকচুয়ালি অপারেশন নিটফল কি? ১৪ লক্ষ বর্গাদারের নাম নথিভু হয়েছে। যেখানে বর্গাদারের সংখ্যা ৩০ থেকে ৩৫ লক্ষ। অর্থাৎ আজ পর্যন্ত আপ লক্ষ বর্গাদারের নাম নথিভুক্ত করতে পারেননি বিগত ১৬ বছরে। এটা কি একা সাফল্য? ছয় নম্বর অনুচ্ছেদে আপনি রেকর্ডস অফ রাইট্স যেটা করেছেন, ইন্ সেট আপ যেটা বলেছেন, ভূমিসংস্কারমুখী প্রশাসন ইত্যাদি বলেছেন তার রেজাল্ট কি একটা উল্লেখযোগ্য নয়। যেখানে আপনি মোট মৌজার সংখ্যা বলেছেন ৪১ হাজার সেখানে আপনি আজ পর্যন্ত সেখানে আপনি রেকর্ডস অফ রাইটস করতে পেরে হাজারের কিছু বেশি। আজও ১৬টা মৌজায় রেকর্ডস অফ রাইট্স সং হয়নি। ফলে পারফরমেন্স খুব একটা ভালো দাবি করা যায় না। ভূমি সংস্কার অ কথা আমি বলব। ভূমি সংস্কার নীতি আজকে অত্যন্ত নগ্নভাবে লঙ্ঘিত হয়েছে, সম্বন্ধে আপনার ডিপার্টমেন্ট নির্বাক। যেমন আমি বলব, আরবান এরিয়াতে, সেখানে বেঙ্গল ল্যান্ড রিফর্মস অ্যাক্ট-এর ৪-এর ই যে ধারা সেই ধারা লঙ্ঘন করে আরবান এরিয়াতে ল্যান্ড যেটা উদ্বৃত্ত হতে পারে সেই সমস্ত জমি কেনাবেচা হচ্ছে দলিল হচ্ছে। এটা করা হচ্ছে এই অ্যাক্টের প্রভিসনকে ভায়োলেট করে। যেটা ভা করতে না পারলে বা এ ক্ষেত্রে আপনার ডিপার্টমেন্টের নজরদারি থাকলে আজকে Land Ceiling and Regulations Act. অনেক পরিমাণে জমি খাস হতে পারতো এইভাবে Land violating the provisions of West Bengal land Re Act, 4(e) এই জিনিস হচ্ছে। আপনার ডিপার্টমেন্ট এ ব্যাপারে নির্বাক। তারপর ভূমিহ জন্য যে জমি ইয়ারমার্ক করা আছে সেই জমি থেকেও তাদের বঞ্চিত হচ্ছে। সেখানে কোটিপতি, শিল্পপতি এবং এমন কি মাল্টিন্যাশনালদের হাতে সেই হস্তান্তর করা হচ্ছে ফলে সেই জমি চলে যাচ্ছে। এমন কি সেখানে তাদের সেই

[3-50—4-00 p.m.]

নও তার ক্ষতিপূরণ পর্যন্ত দেওয়া হচ্ছে না, তার অ্যাডিকোয়েট মূল্য পর্যন্ত তারা পাচ্ছে আমি কোনও ওয়াইল্ড চার্জ বা অ্যালিগেশন আনছি না, আমি খালি আপনার কাছে একটি কনক্রিট অ্যালিগেশন আনছি, আশা করি তার জবাব দেবেন। বজবজ থানার ল্লী মৌজাতে সি.ই.এস.সি'র গোয়েঙ্কারা তাপ বিদ্যুৎ কেন্দ্র তৈরি করছেন। সেখানে ল্লী মৌজায় জে.এল. নং ৪২এ কম করে ৫৪ একর জমি থেকে শতাধিক দরিদ্র কে এভিক্ট করা হয়েছে। অত্যন্ত অন্যায় এবং বেআইনিবাবে এভিক্ট করেছে তাই তাদের জমির বাজার দরটুকু পর্যন্ত দেওয়া হয়নি। অত্যন্ত জলের দামে, ধরতে গেলে পয়সায় তাদের জমি নেওয়া হয়েছে। এর প্রতিবিধানের জন্য বারংবার আপনার দপ্তরের আকর্ষণ করা হয়েছে কিন্তু আপনার দপ্তর নির্বাক। কেন তারা বাজার দরটুকু পেল না? য়েঙ্কারা কি দুঃস্থ চাষী? তারা কি আর্থিক স্বচ্ছলতার দিক থেকে কমতি আছে? এতবড় চার সেখানে চলছে। ভাঙড় থানায় ৫ শো একর কৃষি জমি এবং ৫ শো একর অন্য এক হাজার একর জমি তা ভূমিহীনদের না দিয়ে সেখানে সেই জমি ট্যানারি কমপ্লেক্সের চর্মশিল্পপতিদের হাতে তুলে দেওয়া হল। সেখানে হাজারের উপর শেয়ার ক্রপার, হীন চাষি তাদের বঞ্চিত করা হল, তাদের এভিক্ট করা হল। সেখানে ক্ষতিপূরণের পর্যন্ত ছেড়ে দেওয়া হল। তারপর ইস্টার্ন মেট্রোপলিটন বাইপাশে ধারে বা তার বর্তী নয়াবাদ, চকগনিয়াগাছি, বরাখোলায় বিপুল পরিমাণে কৃষি জমি বেসরকারি উদ্যোগের তুলে দেওয়া হয়েছে গরিব চাষিদের বঞ্চিত করে। সেখানে সেই সমস্ত জমি নন ালচারের পারপাসে চলে যাচ্ছে এবং তা হস্তান্তর হচ্ছে। আপনার দপ্তর এ ব্যাপারে ক, নীরব। একই ভাবে দক্ষিণ ২৪ পরগণায় বাসন্তি, ক্যানিং, মেদিনীপুর জেলাতে উত্তর পরগনাতে জমি বেআইনিভাবে হস্তান্তরিত হচ্ছে। ভূমি ও ভূমিসংস্কার দপ্তর এ ব্যাপারে য়, নির্বাক। আমি আরো দৃষ্টান্ত দিয়ে সময় নষ্ট করতে চাই না, যদি প্রয়োজন হয় ল আরো দিতে পারব। যেগুলি বললাম সেগুলি সম্পর্কে আপনার জানা থাকলে আশা আপনি জবাব দেবেন। উনি ভূমি সংস্কার দপ্তরের কাজের তৎপরতার কথা বলেছেন। আমরা দেখছি এই রাজ্যে বিভিন্ন উন্নয়ন মূলক কাজগুলো, সেই কাজে অত্যাবশ্যকীয় মি অধিগ্রহণ করার কাজ, সেই কাজে ন্যূনতম তৎপরতা নেই, আপনাদের তৎপরতায় গাফিলতি আছে। যেমন তিস্তা প্রকল্প বলুন, বিভিন্ন তাপ বিদ্যুৎ প্রকল্প বলুন বা রেল বলুন, বিভিন্ন প্রকল্পে, এই প্রকল্পের কাজে যথাযথ ভাবে জমি অধিগ্রহণ ঠিক ঠিক করতে পারছি না, আপনার দপ্তরের ব্যর্থতার জন্য এই সমস্ত উন্নয়ন মূলক কাজ ভাবে ব্যর্থ হচ্ছে। বিশেষ করে আমরা দেখেছি তিস্তা প্রকল্পের ক্ষেত্রে। ফলে এই যদি ার দপ্তরের কর্মতৎপরতার নিদর্শন হয় তাহলে কি আমরা দাবি করতে পারি যে এই র ভূমি সংস্কার দপ্তর একটা উজ্জ্বল দৃষ্টান্ত তারা স্থাপন করছে? তৃতীয় কথা, আজকে ন আর একটা দৃষ্টিভঙ্গির ব্যাপার আছে। আজকে আপনি উদ্বৃত্ত জমি যেটা আমি র সেই জমি বিলি বন্টন করার ব্যাপারে, যৎসামান্য জমি যা খাস হয়েছে ১২.৬৯ লক্ষ ার মধ্যে ৩ লক্ষ ৩০ হাজার একর জমি বিলি করতে পারেননি, সেখানে আইনের

বাধার জন্য নাকি বিলি করা যাচ্ছে না। এখানে একটা দৃষ্টিভঙ্গির ব্যাপার আছে। সরকারের আমলে সেখানে জমি শুধু আইনের দৃষ্টিভঙ্গি নিয়ে নয়, তার সঙ্গে গণ আন্দো যুক্ত করে জমি দখল করা হয়েছিল। আমরা বছরের পর বছর শুনছি এই সমস্ত জমি করা যাচ্ছেনা হাইকোর্টের ইনজাংশনের জন্য, তাহলে সরকারি অর্থ আয় করে ফিস সরকার উকিল রাখা হয়েছে কেন, তারা কনটেস্ট করছে না কেন? যদি তারা ক করত তাহলে সেই সমস্ত জমিগুলো মুক্ত করা যাচ্ছে না কেন? অন্যদিকে গণ আন্দো দৃষ্টিভঙ্গি দিয়ে যা কিছু আইন সম্মত তা ন্যায় সঙ্গত নাও হতে পারে, আবার যা সঙ্গত তা আইন সম্মত নাও হতে পারে। দৃষ্টান্ত স্বরূপ বলছি, যেমন যখন রিফি এলো এবং তারা যখন জমি দখল করেছিল তখন সেটা আইন সম্মত ছিল না, কিন্তু সঙ্গত ছিল। পরবর্তীকালে সেইগুলোকে আইন সম্মত করা হল। এই সমস্ত ত্রুটি বি জন্য সরকারি কাজ ব্যহত হচ্ছে। এই জন্য এই বাজেটকে আমি সমর্থন করতে পারছি

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের ভূমি সংস্কার ভূমি সদ্‌ব্যবহার দপ্তরের মন্ত্রী মহাশয় তাঁর সাত নং এবং ৬১ নং ডিমান্ডে যে ব্যয় উত্থাপন করেছেন, তা আমি সমর্থন করছি। আমরা দীর্ঘ সময় ধরে মাননীয় বিরোধী দ নেতা ডাঃ আবেদিন মহাশয়ের বক্তব্য শুনছিলাম। তিনি যে বোঝেন না তা নয়, খুব ভাবেই সব বোঝেন। আসলে বলার মতো তাঁর কিছু ছিল না। তার জন্যই খুব অস্বস্তি অবস্থায় তিনি বক্তব্য রেখেছেন, তিনি খুব লজ্জাকর অবস্থায় তাঁর বক্তব্য রেখেছেন। সরকা ভূমি নীতির বিভিন্ন দিক সম্বন্ধে তিনি অনেক চুলচেরা বিশ্লেষণ করলেন, ডিসকাশন করে অ্যানালিসিস করলেন, কিন্তু শেষ পর্যন্ত কোনও প্রেসক্রিপশন তিনি দিতে পারলেন কারন তিনি ভাল করেই জানেন, আমাদের ভূমি রাজস্বমন্ত্রী এই বিষয়ে যথেষ্ট অভি চিকিৎসক এই ভূমি ব্যবস্থায়। রোগটা তিনি খুব ভাল করে ধরতে পেরেছেন। এ তার দাওয়াই ঠিক ভাবে প্রয়োগ করছেন। তাই ডাঃ আবেদিন যদি উল্টো পাল্টা ভু প্রেসক্রিপশন দেন তাহলে রোগ সারবে না, রোগী মারা যাবে। দিন দরিদ্র কৃষক, কৃ মজুররা মারা পড়বেন। এ জিনিসটা একটু ভাল করে বুঝুন বিভিন্ন ইতিবাচক দিকগুলি সামঞ্জস্য আছে, সেগুলির প্রতি তিনি আলোকপাত করেছেন। নিঃসন্দেহে আমরা গর্ব করা মতো অনেক কিছুই করেছি এবং সে দাবি আমরা করতে পারি। সারা ভারতবর্ষের মধ্যে আমরা একটা দৃষ্টান্ত। দেশের অন্য কোনও রাজ্যে এই নজির নেই। ভূমি ব্যবস্থার ক্ষেত্রে যে নীতি, যে কার্যক্রম আমরা গ্রহণ করেছি এবং যা রূপায়ণ করেছি তার সাফল্য আজকে আমরা পাচ্ছি। দেখতে পাচ্ছি আমাদের কৃষি ক্ষেত্রে এর প্রতিফলন। আমাদের নীতির সঙ্গে সামঞ্জস্য রেখে আজকে অবিরাম প্রচেষ্টা চলছে। যাদের স্বার্থের কথা আমরা ভাবি, যাদের জন্য আমরা এখানে আইন প্রণয়ন করছি—তাদের স্বার্থ কতখানি সংরক্ষিত হচ্ছে আমরা সময় সময় সেটা পর্যালোচনা করছি। আমরা দেখছি আমাদের প্রচেষ্টার ফলে প্রায় সাড়ে ৯ লক্ষ একর খাস জমি ভূমিহীনদের মধ্যে বা স্বল্প ভূমির মালিক যারা তাদের মধ্যে বন্টন করা হচ্ছে, তাদের সংখ্যা প্রায় ২০ লক্ষ ৫৪ হাজারের মতো। গ্রামে-গঞ্জে যে সমস্ত মানুষেরা বাস্তুহারা তাদের মধ্যে ২.৬০ লক্ষ একর বাস্তু জমি দান করা হয়েছে। কৃষি মজুর,

কারিগর, মৎস্যজীবী প্রভৃতি শ্রেণীর মানুষের মধ্যে এই সমস্ত জমি বন্টন করা। ফলে এই সমস্ত শ্রেণীর মানুষের মধ্যে আমরা সাড়া জাগাতে পেরেছি। অপারেশন নামে আমাদের বিরোধী সদস্যদের হৃদকম্প শুরু হয়। অথচ আমরা আজকে সগর্বে পারি অপারেশন বর্গার মাধ্যমে ৩৭ লক্ষ-রও বেশি পরিবার উপকৃত হয়েছে, তারা এই সমাজে মাথা উঁচু করে বাঁচার একটা সুযোগ পেয়েছে এবং এখন পর্যন্ত তারা রির শর্ত বজায় রাখতে পারছে। অবশ্য আমরা জানি এইভাবে শুধু ভূমিহীন কৃষকদের জমি পাইয়ে দিলেই হবে না, তাদের শুধু সার্টিফিকেট দিলেই হবে না, তাদের আর্থিক সামাজিক দিক দিয়ে প্রতিষ্ঠিত করার জন্য কিছু পরিপূরক কর্মসূচির দরকার আছে। দিয়েও আমাদের সরকার সজাগ আছে। বেশ কিছু পরিপূরক প্রকল্প, আর্থিক প্রকল্প গ্রহণ করা হয়েছে। বিভিন্ন ব্যাঙ্কের কাছ থেকে সাহায্য গ্রহণ করা হচ্ছে। প্রয়োজনীয় ঋণ সরবরাহ করার ব্যবস্থা করা হচ্ছে, বিভিন্ন উপকরণ সরবরাহ করার করা হচ্ছে। এই সমস্ত ব্যবস্থার মাধ্যমে আমরা নিঃসন্দেহে গ্রামের হতশ্রী মানুষগুলোর বস্থা ছিল সেই অবস্থার খানিকটা পরিবর্তন ঘটাতে সক্ষম হয়েছি। গ্রামগুলিতে ১৫/২০ আগে যে চিত্র দেখা যেত, বিশেষ করে শুখা মাসগুলোয় সে চিত্র আজ আর লোয় চোখে পড়ে না আজকে মানুষ অনেক স্বনির্ভরতার দিকে এগিয়ে গেছে এবং আত্মবিশ্বাস অনেকটা ফিরে পেয়েছে। এটাই আমাদের কাছে বড় পাওনা। আজকে ছোট জমির মালিকরা জমির খাজনা দেওয়ার দায়িত্ব থেকে মুক্তি পেয়েছে। এটা কাছে একটা বিরাট পাওনা। অতীতে আমরা দেখেছি জমির খাজনা সময় মতো না পারার জন্য অনেক জমি নিলাম হয়ে গেছে, অনেক জমি জমিদারের কাছে হয়ে গেছে। বহু স্বল্প জমির মালিককে আমরা ভূমিহীনে পরিণত হতে দেখেছি। সেই ধ্বসকে ঠেকানো গেছে। সেই ধ্বস ঠেকিয়ে দরিদ্র চাষিদের আজকে নিজ মর্যাদায় প্রতিষ্ঠা করা গেছে। আমি এই প্রসঙ্গে কয়েকটি কথা উল্লেখ করতে চাই মন্ত্রী মহাশয় নিশ্চয়ই জানেন, আমাদের জমির যে খাজনা সেটা অসেচ এলাকায় কম হয় আর সেচ এলাকায় একরকম হয়। অসেচ এলাকার থেকে সেচ এলাকায় হার দ্বিগুন। কিন্তু বাস্তবে আমার যে অভিজ্ঞতা হয়েছে তাতে দেখতে পাচ্ছি, করে বাঁকুড়া জেলার মানচিত্রে দেখানো আছে ৩ টি থানা বাদ দিয়ে বাকি সর্বত্র সেবিত এলাকা। বাস্তবে কিন্তু বহু জমি সেচ এলাকার বাইরে, সেচের জল প্রকৃতপক্ষে জমি পায় না। এটা অনেকটা ঠিক গ্রামীণ বৈদ্যুতিকরনের কর্মসূচির মতন। কোনও য় একটি পোল পোঁতা হলে সেই মৌজাটি বিদ্যুতায়ন হয়েছে বলে ধরা হয়। তেমনি র ক্ষেত্রে ১।২টি মৌজায় যদি আংশিকভাবে জল পৌঁছায় তাহলে গোটা এলাকাটা সেবিত বলে ধরা হয় এবং তারফলে খাজনার হার দ্বিগুন হয়ে যায় এবং জমির সিলিং হেক্টরের জায়গায় ৫ হেক্টর হয়ে যাবে। সুতরাং এই বৈষম্য দূর করার দরকার আছে। সেচ এলাকা চিহ্নিত করে খাজনার হার নিরূপন করা দরকার। রেভেনিউর জমির মূল্য হিসাবে খাজনা নিরূপিত হবে। কিন্তু ল্যান্ড সিলিং-এর ক্ষেত্রে সমস্যা যাবে। এখানেও একটা সমস্যা আছে। অবাধে চা-বাগানে পরিণত হয়ে যাচ্ছে। ও নিয়ম, নীতি, আইন মানা হচ্ছে না। আবার যেগুলি বর্ধিষ্ণু শহর বা গঞ্জ সেইসব

যদি না হয়, তাহলে আর কারখানাটি চলবে না, একদম বন্ধ হয়ে যাবে। সুব্রতবাবু বলেছেন যে, সম্পূর্ণভাবে বিধ্বস্ত হয়ে পড়েছে। টালমাটাল অবস্থার মধ্যে শ্রমিকরা কাটাচ্ছে। এখানে অতীতে অনেক অভিজ্ঞ সেল্‌স-ম্যান ছিলেন, তাঁরা বেশিরভাগই চলে গেছেন, তাঁরা নিজেরাই এক-একটা ব্যবসা শুরু করে দিয়েছেন। তাঁদের মধ্যে দু'একজন খুব ব্যবসা করছেন। তাদের এক একজনের টার্নওভার গ্যাঞ্জেস ইনকের টার্ন ওভারের চেয়ে বেশি। এটা মন্ত্রী মহাশয়ের জেনে রাখা উচিত। গাঞ্জেস ইনকের কোয়ালিটির যে সুনাম ছিল আজ সম্পূর্ণভাবে বিধ্বস্ত হয়ে গেছে। কারণ এ সব কোম্পানিতে কোয়ালিটি কন্ট্রোল করার জন্য ভাল কেমিস্ট দরকার, তা এখন আর নেই। স্টেজ বাই স্টেজ যে ইন্সপেকশন দরকার তা এখন আর হচ্ছে না। সাধারণ কর্মিরা একদম ফ্রাসট্রেটেড হয়ে গেছে। তাঁদের কোন কিছুতেই আর ঝোঁক নেই। হঠাৎ হঠাৎ অর্ডার আসে এবং কর্মিদের বলা হয়,—এখনই দিতে হবে। প্রত্যেক জিনিস প্রস্তুত করার জন্য একটা নির্দিষ্ট সময়ের প্রয়োজন হয়, একটা সাইকেল প্রয়োজন হয়, সে সময় না দিলে কোয়ালিটি নষ্ট হয়ে যায়। এখানে কোয়ালিটি নষ্ট হয়ে গিয়ে প্রায় ৫০ লক্ষ টাকার মাল ফেরত এসেছে। এর জন্য দায়-দায়িত্ব কার? এর ফলে কোম্পানির লোকসানের পরিমাণ এমন জায়গায় গিয়ে দাঁড়িয়েছে, সেটা কোম্পানির অ্যাসেট এর চেয়েও বেশি এবং সেটা এখন লায়েবিলিটি হয়ে আছে। আমি খানিকটা তুলে ধরতে চাই। এখানে একটা দেওয়া আছে অ্যাসেটস লিস্ট। এখানে দেখা যাচ্ছে বিল্ডিং যখন পারচেজ করা হয়েছিল তখন তার ভ্যালু ছিল ৪ লক্ষ ৪৯ হাজার ৯৯৩ টাকা। আমি বুঝতে পারছি না। বিল্ডিং-এর যেখানে বর্তমান দাম অ্যাপ্রিসেয়েট করছে, সেখানে বুক ভ্যালু দেখানো হচ্ছে ৩০ হাজার ৮০০ টাকা। কেন এইভাবে দেখানো হল আমি জানি না। ডেপ্রিসেয়েশন হয় যেমন ফারনিচারের ক্ষেত্রে দেখাতে পারেন যে, হ্যাঁ ডেপ্রিসিয়েশন দেখানো হয়েছে, কিন্তু সে হারে এখানে দেখানো উচিত নয়। ডেপ্রিসিয়েশন হলেও ভ্যালু হওয়া উচিত ছিল। গ্যাঞ্জেস ইঙ্ক-এ ৫ লক্ষ ৩৪ হাজার টাকার ফারনিচার দেখানো আছে। আমি জানি না, এইসব রেকর্ড আপনার কাছে আছে কিনা? সেটা এখানে দেখানো হয়েছে ১ লক্ষ ১ হাজার টাকা। মেশিনারির ক্ষেত্রে আমি বুঝলাম ডেপ্রিসিয়েশন হয়। ৮ লক্ষ ২৮ হাজার টাকার মেশিন। সেটা এখন দেখানো হয়েছে ১ লক্ষ ৭৩ হাজার ৩৭০ টাকা। এই যে ডেপ্রিসিয়েশন এটা স্টান্ডার্ড ডেপ্রিসিয়েশন করেছেন, কিন্তু আমার কথা হচ্ছে, যে সব মেশিনারি আছে সেগুলি জরাজীর্ণ স্ক্র্যাব। এই কারখানাকে ঠিকভাবে যদি চালু করতে হয় তাহলে মডার্ন মেশিনারি কিনতে হবে। এগুলি এমন কিছু কস্টলি মেশিন নয়। মডার্ন মেশিন এখানে কিছু কিছু আছে। সেগুলি কিছু কিছু কাজে লাগতে পারে। এ ছাড়া কিছু মেশিন আছে যেগুলি অবসোলেট হয়ে গেছে, সেগুলিকে রিপেয়ার করে চালু করতে পারলে গেইন করবেন। ল্যান্ডের দাম ২০ গুন বেড়ে গেছে। এখানে ভ্যালু দেখানো হয়েছে ৪২ হাজার ৮৯৮ টাকা। আমরা তো দেখছি সাবেকি যুগে আছি। এটা এখন কয়েকগুণ ভ্যালু হবে। এই যে গোঁড়ামি এটা আমি বুঝতে পারি

র্ক একটা স্বদিচ্ছা ছিল যে, ডিপার্টমেন্টের যারা হেড হবেন তারা অভিজ্ঞ কর্মচারী ন। কিন্তু সেটা করতে আপনি পারেননি। এখনও ঐ ডিপার্টমেন্টে আই.এ.এস. এবং ব্লি.সি.এস. অফিসারদের ভিড় থেকে গেছে। আজকে ডিস্ট্রিক্ট লেভেলে ডি.এল.এল.আর. কাছে যান, দেখবেন তিনি গুরুত্ব দিয়ে কাজ করছে না, কারণ তিনি জানেন যে, ঐ তার থাকার মেয়াদ বড়জোর দুই বছর। এই ব্যাপারে আমি একটা উদাহরণ দিচ্ছি। জন চাষী, তার বর্গা রেকর্ড ১.৮.১৯৯০ তারিখে। মালিক তার বিরুদ্ধে অ্যাপিল করলেন। পিলটা ডিস্ট্রিক্ট লেভেলে চলে এলো। ১৪.১.১৯৯১ তারিখে অ্যাপিল হল এবং তার রিং হল ৬.২.১৯৯২ তে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব একটু খোঁজ , আমার কাছে কেস নাম্বর আছে, ৬.২.১৯৯২ তারিখে হিয়ারিং এর পর আজকে লের ৫ তারিখ, কিন্তু আজ পর্যন্ত চাষী তার অধিকার ফিরে পেলেন না। আমার ভুল পারে, ঐ অফিসার জানেন যে, এই পার্টিগত ব্যাপারে কে কোন পক্ষে যাবেন ঠিক কাজেই নিজের কালটা কাটিয়ে যেতে পারলেই হল এই মনোভাব নিয়ে তারা চলছেন। রা ইন্টিগ্রেটেড স্কিম চালু করেছিলাম, কিন্তু ইন্টিগ্রেটেড স্কিম চালু করবার পর যে তে আশা করা গিয়েছিল সেটা কিন্তু হল না। সেন্ট্রাল গভর্নমেন্ট আপনাদের বলেছিলেন আই. অফিসগুলি খুলবার জন্য, কিন্তু এলাকায় এলাকায় এই আর.আই. অফিসগুলি আপনারা খুলতে পারেননি। আমরা শুনেছি, ডিপার্টমেন্টের মাথায় যারা বসে রয়েছেন তারা জিনিসপত্র, আসবাবপত্র ইত্যাদি কিনেছেন, কোথায়ও কোথায়ও ঘরভাড়া করাও হয়েছে বং এই বিষয়ে আপনিও নিশ্চয়ই অবগত আছেন। এক বছর আগে আর.আই. নিয়োগের ন্য ইন্টারভিউ করেছিলেন, পরে তার প্যানেলও প্রকাশিত হল, কিন্তু দুঃখের বিষয়, তাদের করি দেওয়া হল না। আমি নিজে একটি ছেলের নাম জানি যে নির্বাচিত হয়েও চাকরি ায়নি। সে চাকরি পাচ্ছিল না বলে নাগাল্যান্ডে চাকরি করতে গিয়েছিল, মাস্টারের চাকরি। ঐ ইন্টারভিউতে তার নাম প্যানেলড হয়েছে দেখে সে চাকরি ছেড়ে দিয়ে চলে এলো। ভেবেছিল দুই-তিন মাসের মধ্যে তার চাকরি হয়ে যাবে। কিন্তু সেই হতভাগ্য নাগাল্যান্ডে ফিরে যেতে বাধ্য হল, কারণ এখানকার চাকরি তার হল না। পরে পশ্চিমবঙ্গে আর ফিরে যাবে না কর্তৃপক্ষের কাছে এই অঙ্গিকার করে সে নাগাল্যান্ডে ফিরে গেছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে বিনীত ভাবে এই ব্যাপারটা দেখতে অনুরোধ করব। আমি আর একটা বিষয়ে আপনাকে বিশেষ ভাবে লক্ষ্য রাখতে বলব। আপনার ডিপার্টমেন্টে আজকে অনেক বড়বড় মিল বন্ধ হয়ে যাচ্ছে, শ্রমিকরা কাজ পাচ্ছেনা।

[4-10—4-20 p.m.]

আমি আশা করেছিলাম যে আমাদের দেশে সরকারের যে আর্বান সিলিং অ্যাক্ট আছে তার মাধ্যমে সেই জমিগুলি নিয়ে নেওয়া হবে এবং সেগুলি গরিব চাষিরা, শ্রমিকরা পাবেন। আমি অঙ্কের হিসাব দিয়ে দেখাতে পারি। আমি হাওড়া জেলা থেকে দুটো উদাহরণ দিচ্ছি। ফোর্ট উইলিয়াম জুট মিল, বেঙ্গল জুট মিলের প্রায় এক শত বিঘার উপরে, এক শত একরও হতে পারে, সেই জমির উপরে প্রোমোটারদের সাহায্যে বড়বড় বিল্ডিং হয়ে যাচ্ছে। আপনি প্রয়োজন হলে খোঁজ নিয়ে দেখতে পারেন। কিন্তু সেই হতভাগ্য

শ্রমিকদের আপনার ডিপার্টমেন্ট দেখেনা। আমি এই অভিযোগ করছি এবং এই বিষয়ে আপনাকে লক্ষ্য রাখার জন্য অনুরোধ করব। সুভাষবাবু বলছিলেন যে আমাদের মন্ত্রী খুব ভাল চিকিৎসক। এই অল্পদিন বিধানসভায় এলেও আমিও সেটা মনে করি। কিন্তু আপনার সাঙ্গপাঙ্গরা আপনি সুচিকিৎসক বলে সাহায্য করছে না। আমি উদাহরণ দিয়ে বলছি, আমার কাছে খবর আছে, মন্ত্রী জানেন কিনা আমি জানিনা। আমি যে সোর্স থেকে খবর পেয়েছি তাতে আপনাকে ডিফাই করা হচ্ছে বলে খবর বেরিয়েছে। বছর কয়েক আগে ভূমি ও ভূমিরাজস্ব দপ্তরের একজন প্রভাবশালী ডেপুটি সেক্রেটারি ৭০ জন সার্ভেয়ারের জন্য কর্মবিনিয়োগ কেন্দ্রে নাম চেয়ে পাঠান। মন্ত্রী মহাশয় জানতেন না বলে অভিযোগ উঠেছিল, এর পরে তাদের একটা প্যানেল হয়। সেই প্যানেলে ২৮ জন তফসিলি উপজাতি সম্প্রদায়ের মানুষের নাম আছে বলে দেখা যায়। পরবর্ত্তীকালে এই নিয়ে খুব হৈচৈ হয়। তারপর আপনার দৃষ্টিগোচরে আনা হয়। আপনি আবার ২৮ জন তফসিলি জাতীয় যুবককে ইন্টারভিউ ডাকতে বলেন। তারপরে আপনার হস্তক্ষেপে ২৮ জনের মধ্যে ১৪ জন উপজাতি যুক্ত যুবক এই সার্ভেয়র নিয়োগের সার্টিফিকেট পেয়েছিল। সেজন্য একথা বলছি যে আপনি সুচিকিৎসক হলেও আপনার কম্পাউন্ডার কিন্তু আপনাকে ততখানি সাহায্য করছে না। আশাকরি আপনি নিশ্চিৎ ভাবে বুঝবেন যে আমি কি বলতে চাচ্ছি। আপনি এক জায়গায় বলেছেন যে আমাদের উন্নয়নের জন্য জমি অধিগ্রহণ করা হচ্ছে। কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয়, আপনাকে আমি বিনীত ভাবে নিবেদন করব যে জমি অধিগ্রহণ হচ্ছে, কিন্তু যাদের জমি অধিগ্রহণ হচ্ছে তারা প্রকৃত ক্ষতিপূরণ পাচ্ছে না। আমি এই সম্পর্কে অনেক প্রমাণ দেখাতে পারি। আমরা দেখেছি যে কোন কোন জায়গায় ৫০ পারসেন্ট পাচ্ছে, আবার কোনও কোনও জায়গায় পাচ্ছে না। যারা টাকা-পয়সা দিয়ে ক্ষতিপূরণ দপ্তরে লেখালেখি করতে পারছে তারা কিছু কিছু পাচ্ছে। কিন্তু অনেক গরিব মানুষ যাদের জমি গেছে তারা ক্ষতিপূরণ পাচ্ছে না। আমি এই ব্যাপারে আপনার কাছে অভিযোগ আনছি, আপনি দয়া করে খবর নেবেন। আপনি যে বাজেট বরাদ্দ করছেন, সেই বাজেট কিন্তু ঐ সমস্ত মানুষের কাছে পৌঁছাচ্ছে না। সরকার যখন উন্নয়নের জন্য জমি অধিগ্রহণ করে তখন মানুষ ধরে নেয় যে আপনার ডিপার্টমেন্টের হাত দিয়ে তারা ক্ষতিপূরণ পাবে। কিন্তু এখন তারা আর সেকথা বিশ্বাস করছে না। আমি মন্ত্রী মহাশয়ের কাছে এই অভিযোগ আনছি। আমার সময় শেষ হয়ে গিয়েছে, আমার আরো বক্তব্য ছিল। যাই হোক কতকগুলি নির্দ্দিষ্ট অভিযোগ এনেছি। এই কারণে আপনার ব্যায়-বরাদ্দকে সমর্থন করছি না। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কাশীনাথ আদক** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের শ্রদ্ধেয় ভূমি এবং ভূমিরাজস্বমন্ত্রি যে বাজেট প্রস্তাব পেশ করেছেন তাকে সমর্থন করে এবং বিরোধী পক্ষের কাট মোশনের বিরোধিতা করে আমি বক্তব্য রাখতে চাই। আমি এতক্ষণ ধরে বিরোধী পক্ষের সদস্যদের বক্তব্য শুনছিলাম, বিশেষ করে জয়নাল আবেদিন সাহেবের কথা শুনছিলাম। আমি বিরোধী পক্ষের সদস্যদের একটা কথা বলি যে একটা কথা মনে রাখা দরকার আমাদের ভারতবর্ষের মূল চাবিকাঠি হচ্ছে ভূমি। শুতকরা ৫ ভাগ লোকের হাতে ৪৪ ভাগ জমি ছিল। সেই ব্রিটিশ আমল থেকে ফ্লাউডার কমিশন থেকে শুরু করে দেশ স্বাধীন

কর পর মহলানবিশ কমিশন পর্যন্ত বলেছে ভারতবর্ষের বেশিরভাগ জমি জমিদারদের হাতে, কৃষকদের হাতে সামান্য জমি আছে। এই ভূমি ব্যবস্থার পরিবর্তন না ঘটলে ভারতবর্ষের ব্যবস্থার পরিবর্তন ঘটতে পারে না। সেইজন্য তেলেঙ্গানার সৃষ্টি হয়েছিল, তেভাগা আন্দোলনের সৃষ্টি হয়েছিল। তাই রংপুরে ৭ লক্ষ কৃষক আন্দোলনে নেমেছিল। ১৯৫৩ সালে বিধানচন্দ্র রায় মহাশয় জমিদারি উচ্ছেদ আইন করেছিলেন। ভারতবর্ষের বিভিন্ন জায়গায় গণ আন্দোলনের চাপে এই আইন করতে বাধ্য হয়েছিলেন। এই আন্দোলনে মানুষকে রক্ত দিতে হয়েছিল। আবার উল্লেখ করি সেই সাঁওতাল বিদ্রোহের কথা। হাজার হাজার মানুষ এই আন্দোলনের শামিল হয়েছিল, এই আন্দোলনে মানুষকে প্রাণ দিতে হয়েছিল। তারপর মানুষকে ধাপ্পা দেবার জন্য তখন তাঁরা আইন করতে বাধ্য হয়েছিলেন এবং বলেছিলেন জমিদারদের থেকে জমি ক্রয় করছি। তাও সেই আইন করতে গিয়ে আইনের মধ্যে এমন ফাঁক রেখে দিয়েছিলেন যাতে করে মানুষ নামে-বেনামে বাড়ির চাকর-বাকর, দেবতার নামে জমি লুকিয়ে রেখে দেবার সুযোগ করে দিয়েছিলেন। তার ফলে তারা হাজার হাজার বিঘা জমি বেআইনি ভাবে লুকিয়ে রাখতে সমর্থ হয়েছিল। কংগ্রেস বন্ধুরা চিরকাল জমিদার জোতদারদের সমর্থন করে এসেছে। ওঁদের বলার কিছু আছে? বলার কিছু নেই। আমরা জানি, গ্রামাঞ্চলে আমরা দেখেছি এবং এই সেদিন পর্যন্ত দেখেছি, এই রকম সমর্থক আজও ওঁদের মধ্যে আছে যারা গরিব মানুষকে ১ বস্তা ধান দিয়ে ২ বস্তা ধান আদায় করেছে। ওঁরা সমাজের ভাল চায় না, তাই ওঁরা ভূমিসংস্কারের বিরোধী, ওঁরা ভূমিসংস্কারের বিরুদ্ধে দাঁড়িয়েছে। বামপন্থীরা কৃষি শিল্পে বিকাশ চায়, তাই ভূমিসংস্কারের জন্য লড়াই করেছে, প্রাণ দিয়েছে, জীবন দিয়েছে। সেইজন্য মনে করিয়ে দিই বিধানবাবু যে আইন করেছিলেন তার মাধ্যমে কার্যতঃ এক ছটাকও জমি বিলি করতে পারেন নি। কার্যতঃ জমি বিলি হয়েছিল যুক্তফ্রন্টের আমল থেকে। সেই সময় পশ্চিমবাংলায় গেল গেল রব উঠেছিল। আমাদের কর্মিরা জমি দখল করতে গিয়ে, ভূমিসংস্কার করতে গিয়ে জীবন দিয়েছে। সেই জন্য ১৯৭২ সালে আমাদের কর্মীদের উপর আধা ফ্যাসিস্ট কায়দায় সিদ্ধার্থ রায় অত্যাচার করেছিল। ১৯৪৬ সাল থেকে আপনারা দিল্লিতে আছেন, সেই জন্য এই গণ আন্দোলন আর কোনও প্রদেশে হয় নি। অথচ আপনারা মহাত্মা গান্ধীর শিষ্য বলে আপনাদের মনে করেন, মহাত্মা গান্ধী বলেছিলেন লাঙল যার জমি তার। তার সামান্য মর্যাদা দেওয়া হয় নি। সেজন্য আমি এইকথা আজকে বলতে চাই যে আমাদের শ্রদ্ধেয় মন্ত্রী এই যে প্রস্তাব এখানে রেখেছেন, এটা সত্যি কথা এই যে লক্ষ বিঘা জমি বিলি করা হয়েছে, আমরা এর থেকে অনেক আশা করেছিলাম। কিন্তু ওরা গ্রামে গিয়ে মানুষকে উস্কে দিচ্ছে। আজকে হাইকোর্টে আড়াই লক্ষ একর জমি

[4-20—4-30 p.m.]

কেস হওয়ার ফলে পড়ে আছে, সেই জমি বিলি করা যাচ্ছে না। আমাদের সংবিধান যেটা আছে, স্বাভাবিক ভাবে ওদের রক্ষা করছে, হাইকোর্টগুলোও সেই ভাবে চলছে। কৃষির উন্নতি ছাড়া ভারতবর্ষের পরিবর্তন হতে পারে না। পশ্চিমবাংলার কংগ্রেসি বন্ধুরা ভূমিসংস্কার যাতে না হয়, কৃষকরা যাতে জমি না পায় তারজন্য চেষ্টা করছেন। মাননীয় মন্ত্রী এবং আমাদের বামফ্রন্ট সরকার যে ভাবে ভূমিসংস্কারকে কার্যকর করছেন তাতে মনে

হচ্ছে-কিছুক্ষণ আগে মানিকবাবু বলছিলেন যে জমি দিয়ে নাকি ক্ষতি হয়েছে জানি, সেজন্যই এখানে তুললাম যে একবস্তা ধান দিয়ে দুবস্তা ধান ওরা নিতে লোকগুলো এখনও গ্রামে আছে। তখন জমি চাষিদের ছিল না, জমিদার, জোতদারে জমি ছিল তারা চাষিদের সব ধান নিয়ে যেত। আমরা জানি, গ্রামে তারা এখনও শিল্প বিকাশের নামে সারের দাম ওরা বাড়িয়ে দিয়েছেন। সারের দাম বৃদ্ধির ফলে চাষিরা চাষ করতে পারছে না। ওরা চাষিদের আজকে এই জায়গায় নিয়ে গেছে বলব, ভারতবর্ষের তথা পশ্চিমবঙ্গে পরিবর্তন কি আপনারা চান? আমি মনে করি, যে বাজেট প্রস্তাব মাননীয় মন্ত্রী মহাশয় এনেছেন একে সমর্থন করে আমার বক্ত করছি।

**শ্রী নরেন হাঁসদা :** স্যার, রাজ্যের প্রবীণ মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ ক আমি খুব দুঃখের সাথে জানাচ্ছি সেই বাজেটকে সমর্থন করতে পারছি না বি করছি। এই বাজেটে পশ্চিমবাংলায় ভূমি সমস্যার সমাধানের কোনও বিবৃতি সে নেই, তাই আমি একে সমর্থন করতে পারছি না। স্যার, আপনারা জানেন, যে কটি সমস্যা আছে তারমধ্যে এই পশ্চিমবাংলার যে অবস্থা-গ্রামবাংলা এবং অসমতল গ্রা দুটিকেই উনি একভাবে দেখেছেন। হাওড়া উলুবেড়িয়াতে যে চাষি বছরে তিনটি পাচ্ছে তাকে একটা শিলিংয়ের মধ্যে ... ছেন। আবার মেদিনীপুরের বীনপুর থানায় আছে, তাকে হাওড়া জেলার সাথে একটা সামঞ্জস্যে আনার চেষ্টা করা হয়েছে। উলুবে চাষি বছরে যেখানে তিনটি ফসল পাচ্ছে, তাকে মেদিনীপুর, বাঁকুড়া, পুরুলিয়ার সা শিলিংয়ের মধ্যে রাখা হয়েছে। এই বৈষম্য ব্যবস্থা তৈরি করা হয়েছে। সমতল অসমতল বাংলার মানুষের, মেদিনীপুর, পুরুলিয়া ও বাঁকুড়ার মানুষকে সামঞ্জস্যপূর্ণ না রেখে বিভেদ সৃষ্টি করা হচ্ছে। মাননীয় মন্ত্রী তাঁর দশম অনুচ্ছেদ এবং ১৯ নং অ দাবি করেছেন যে, তফসিলি জাতি এবং উপজাতি ভূমিহীনদের পাট্টা দিয়েছেন। এই আমার দ্বিমত আছে। পশ্চিমবাংলায় ছাত্র, যারা স্কুলে বা কলেজে পড়ে তারা এস.এফ না হলে যেমন ছাত্র মর্যাদা পায় না তেমনি বিধবা মহিলা সে যদি ৬২ বছরের হয় তিনি যদি সি.পি.এম. পার্টি না করেন তাহলে তার কোনও মর্যাদা নেই। আর যদি বছরের বিধবা হয়, মহিলা সদস্যা হন তাহলে তাকে বিশেষভাবে বিধবার মর্যাদা হয়ে থাকে। তেমনি ভূমিহীন চাষিদের ক্ষেত্রেও এই এই ধরনের প্রবণতা দেখা সুতরাং আপনারা যে ভূমিহীনদের পাট্টা দিয়ে থাকেন তার যে পরিসংখ্যান তা সঠিক ওটা হচ্ছে কমরেডের পরিসংখ্যান, যারা আপনাদের কমরেড, বামফ্রন্ট সরকারের তাদেরই জমি দিয়েছেন। এই কমরেড ছাড়া সাধারণ ভূমিহীন কৃষকরা একজনও পায়নি। আর ভূমিহীন আদিবাসীরা তো পাট্টা পাই নি। সুতরাং আপনাদের যে পরিসং তা ভুয়ো পরিসংখ্যান, ওটা কমরেড চাষিদের পরিসংখ্যান, সাধারণ ভূমিহীন চাষিদের কে পাট্টা দেওয়া হয় নি। এই কারণে বাজেটের আমি তীব্র বিরোধিতা করছি। আমি এ বিষয়ে পশ্চিমবঙ্গ সরকার যে জমি খাস করার সিদ্ধান্ত নিয়েছেন এটা সমর্থন করছি। স সরকার যে ১২.৩৩ ডিসিমেল জমি খাস করেছে ভূমিহীন কৃষকদের এটা আমি সা

। সেক্ষেত্রে আমার প্রস্তাব হল যে এই খাস করার সাথে সাথে জমির সীমা রেখা বাধা হচ্ছে না। গ্রামীণ সম্পত্তির সাথে শহরের সম্পত্তির সীমা রেখার পার্থক্য আছে। এক্ষেত্রে বিনয়ের সঙ্গে বলতে চাই যে, পশ্চিমবঙ্গ সরকার তথা বামফ্রন্ট সরকার কলকারখানা গড়ে তুলতে পারছেন না, সেক্ষেত্রে আমার দাবি যে, সিলিং বহির্ভূত খাস করে ভূমিহীনদের কৃষকদের দিয়ে উদরপূর্তির যে ব্যবস্থা করা হয়েছে সেটা ভালো তেমনি আজকে যে শিক্ষিত ৫০ লক্ষ বেকার আছে তাদের কেও একটি র পিছু একটি চাকুরির ব্যবস্থা করা হোক। অশিক্ষিত বেকারের সংখ্যা কত জানিনা, শিক্ষিত যে ৫০ লক্ষ বেকার আছে তাদেরকে চাকুরি দেওয়া হোক। একটা পরিবারে ৩-৪জন যদি চাকুরি করেন সেক্ষেত্রে একটি পরিবারে যদি বউ, ছেলে, বৌমা চাকুরি তাহলে তার একজনের চাকুরি রেখে বাকিদের চাকুরি খাস করার ব্যবস্থা করুন। : আমার দাবি হচ্ছে যে পরিবার ভিত্তিক চাকুরি দেওয়া হোক এবং একটি পরিবার একজন করে চাকুরি পাক তাহলে বেকার সমস্যার অনেকটা সমাধান হবে। এই কথা এই ব্যয়বরাদ্দের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ ভূমি ও ভূমি রাজস্বর প্ত মন্ত্রী যে ব্যয়বরাদ্দের দাবি উত্থাপন করেছেন সেই বাজেটকে সমর্থন করে আমি টি কথা বলতে চাই। আমার বক্তব্য খুব সংক্ষেপের মধ্যে শেষ করতে চাই। আজকে বাংলার গ্রামীণ অর্থনীতির একটা আমূল পরিবর্তন এসেছে সেটা নরেন হাঁসদা মহাশয় । স্বীকার না করলেও ব্যক্তিগত ভাবে স্বীকার করতে বাধ্য। এটা তো একটা বৈজ্ঞানিক । এবং এটা তো কোনও ঘটনা নয়, এটা প্রমাণিত ব্যাপার যে শত শত বছর ধরে যে নটস্ পঞ্চায়েতে ছিল, শোষিত ছিল, তারা অত্যাচারিত হত। সেখানে কৃষকরা তাদের অধিকার, আইনগত অধিকার প্রাপ্তির থেকে বঞ্চিত ছিল। আজকে তারা সেই প্রাপ্ত র ফিরে পেয়েছে।

[4-30—4-40 p.m.]

এটা একটা সেচের ব্যাপার এবং পূর্বশর্ত অনুযায়ী ভূমিসংস্কারের ফলে ভূমিহীনরা মালিক হয়েছে এটা আর নতুন কথা কি, এটারও ত্রুটি কিছু কিছু ক্ষেত্রে আছে। এই বুর্জোয়া সিস্টেমের মধ্যে দিয়ে এই গভর্নমেন্টের মধ্যে দিয়ে সংশোধন করতে হবে। যেটা বলতে চাচ্ছি সেটা হচ্ছে জমিদারি উচ্ছেদ হয়েছিল, এই ব্যাপারে মাননীয় সদস্য ন আবেদিন যে কথা তিনি বলে চলে গেলেন সেই ব্যাপারে বলি ডাঃ রায় জমিদারি করেছিলেন, এটা জমিদারি উচ্ছেদ নয়, জমিদারি অধিগ্রহণ আইন করেছিলেন। তখন পশ্চিমবাংলায় কৃষক আন্দোলন হচ্ছে, কাকদ্বীপের মাতা অহল্যাবাঈ প্রাণ দিয়েছেন, থেকেই কৃষক আন্দোলন চলছে। আমি বিধানসভায় যে এলাকা থেকে নির্বাচিত সেই ম থেকে কৃষক আন্দোলনের প্রতিষ্ঠিত নেতারা আত্মগোপন করে তেভাগা আন্দোলন লনা করতেন। সারা পশ্চিমবাংলার আন্দোলনের চাপে, কৃষক আন্দোলনের নেতা মুখার্জি ডাঃ রায়ের সঙ্গে দেখা করে বলেছিলেন কৃষিতে ব্যক্তিগত পুঁজি যতক্ষণ না

শিল্পে নিয়োজিত হয় ততক্ষণ দেশীয় শিল্পায়ন হবে না তাই একে রাষ্ট্রায়ত্ত ক
তিনি এটা কৃষক আন্দোলনের ঢেউয়ের চাপে করতে বাধ্য হয়েছিলেন। কিন্তু (
হয়েছিল সেই আইনটা প্রচন্ড ত্রুটিপূর্ণ ছিল। যারা জমিদার তাদের নিয়ে সিলে
গঠিত হয়েছিল, মহিষাদলের রাজা তিনি সিলেক্ট কমিটির মেম্বার ছিলেন মি
হাজার একর জমির মালিক ছিলেন এবং তিনি কয়েক হাজার একর জমির দেবত্ত
হিসাবে ট্রান্সফার করেছিলেন, যার বাস্তুভিটা ছিল ৩০০ একর। ঐ সময় হরেকৃষ
বিশ্বনাথ মুখার্জি, বঙ্কিম মুখার্জি প্রভৃতিরা মনুমেন্টের তলায় দাঁড়িয়ে বলত শিব গ
গড়া হয়েছে। সপ্তম পঞ্চবার্ষিকি পরিকল্পনায় যোজনা কমিশন যে রিপোর্ট দি
পড়ে দেখবেন। অন্যান্য সমস্ত রাজ্যে কৃষকদের হাতে মাত্র ২৯ শতাংশ জমি 
পশ্চিমবাংলার কৃষকদের হাতে ৬০ শতাংশ জমি আছে। এটা কি করে হল? 
জমি তো হাই-ইলডিং-এর ফলে আসেনি। এখনো বহু জমি উদ্ধার করতে বা
কারন হচ্ছে হাইকোর্টে মামলা। আজকাল মহামান্য হাইকোর্টে গরু হারালেও ম
আবার না হারালেও মামলা হয়। এই মামলা সত্ত্বেও এই জমি উদ্ধার করা সম্ভ
মহিষাদলের রাজা ৩০০ একর বাস্তু জমি দখল করে রেখেছিল বে-আইনিভা
করে না আপনাদের এই এরাই তখন ছিল সিলেক্ট কমিটিতে। এই যে জমিদা
আইন যেটা তৈরি করা হয়েছিল। জমিতে আজকে ফসল বেড়েছে, কৃষক ত
জমিতে ফসল করছে। যদি আমরা সব জায়গায় বিদ্যুৎ পৌঁছে দিতে পারতাম ত
আর ২৮ থাকত না, ৫০ পারসেন্ট হত। ভারতবর্ষের সর্বোচ্চ জায়গায় আমরা পৌঁ
পারতাম। আজকে আমাদের এটাকে ভাবতে হবে। আমি শ্রদ্ধেয় বিনয় বাবুকে
কথা ভাবার জন্য বলব। আজকে গ্রামাঞ্চলের মানুষ প্রয়োজনীয় মজুরি পা
বিনয়বাবুকে বলব আর.আই. অফিসগুলোর উন্নতি ঘটানো দরকার। আমার কন্
কথা বলব সেখানে আর.আই. পোস্টিং হয়নি। এটা অনুগ্রহ করে আপনি দেখ
মানচিত্র ছাপানোর ব্যাপারে আপনি বলেছেন কম্পিউটার সিস্টেম আনছেন। এটা (
জেলার ক্ষেত্রেই প্রয়োগ করা হয়। আর বজবজ নিয়ে আমি দু-একটা কথা বলব
একটু অনুগ্রহ করে ব্যাপারটা দেখবেন। আমাদের কাছে অনেক খবর আসছে। এই
জন্য যারা উচ্ছেদ হবে তাদের বিকল্প ব্যবস্থা করার জন্য আপনার কাছে আবে
এবং আপনার এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী যোগেশচন্দ্র বর্মন :** মাননীয় চেয়ারম্যান মহাশয়, মাননীয় ভূমি ও ভূ
দপ্তরের মাননীয় মন্ত্রীমহাশয় ১৯৯৩/৯৪ সালের যে বাজেট বরাদ্দ পেশ করে
প্রতি

[4-40—4-50 p.m.]

পূর্ন সমর্থন জানিয়ে এবং বিরোধীদলের আনা সমস্ত কাটমোশনের তার বিরো
কয়েকটি কথা বলছি। স্যার, দীর্ঘক্ষণ আলোচনা শুনে আমার বিদ্রোহী কবি 
একটা বানী মনে পড়ছে-" মাটিতে যাদের ঠেকে না চরণ মাটির মালিক তারাই

ভন্ড ধড়িবাজ আজ সেই তত বলবান।" আজকে স্যার, ওদের বক্তব্য শুনে এরকম অনুভব আমার মনের মধ্যে হচ্ছে। কেননা, স্বাধীনতার আগে ব্রিটিশরাজ, তার করে কংগ্রেসিরাজ এবং সাম্প্রতিককালে সাম্প্রদায়িক বি.জে.পি. দলের রাজ এই ঐতিহ্যের শরিক এবং তার ধারক ও বাহক। এখানে ব্যতিক্রম হচ্ছে শুধু বাংলার বামফ্রন্ট সরকারের শাসনকালের প্রগতিশীল নীতি, বামপন্থিদের জমানার ত্রিপুরা, পন্থিদের দ্বারা শাসনের সময় কেরালা। আর কোথায় ভারতবর্ষে ভূমি সংস্কার হয়েছে হয়নি। কোথাও হয়নি। মাননীয় বিরোধী দলের নেতারা গল্প শোনালেন, স্বপ্নের কথা লেন—ডাঃ রায়ের স্বপ্ন, পন্ডিত নেহেরুর স্বপ্ন, মহাত্মা গান্ধীর স্বপ্ন। সেইসব স্বপ্ন থেকে গিয়েছে, তা বাস্তবে রূপায়িত হয়নি। এর আগে ভূমিসংস্কারের কাজ যা হয়েছে সেটা হচ্ছে পশ্চিমবাংলায় ৬৭ থেকে ৬৯ সালের মধ্যে ১৮ মাসের ফ্রন্টের আমলে। সেই সময় আমরা দেখেছি কি উত্তাল আন্দোলন এখানে হয়েছিল। ফ্রন্টের আমলে বামপন্থিদের জমানায় প্রয়াত হরেকৃষ্ণ কোঙারের নেতৃত্বে আমরা দেখেছি খাস জমি দখল নিয়ে যে আন্দোলন হয়েছিল সেই দুর্বার আন্দোলনের ফলে গরিব ভূমিহীন কৃষকরা কি ভাবে উপকৃত হয়েছিলেন। তখন আমরা দেখেছিলাম সাধারন খেটে খাওয়া মানুষরা কাঁধে কাঁধ মিলিয়ে উদ্বৃত্ত জমির ব্যাপারে আন্দোলনের হয়েছিলেন। সেই যে সাফল্য পাওয়া গিয়েছিল সেই সময় তা আজ বামফ্রন্টের ১৬ বছর ধরে চলছে। কংগ্রেসিরা বলছেন যে ভূমি সংস্কার আইন, জমিদারি আইন কংগ্রেস আমলে তৈরি হয়েছিল। কিন্তু স্যার, আপনার স্মরনে আছে যে আগে এবং স্বাধীনতার পরেও আমাদের দেশে অনেক কৃষক আন্দোলন সংগঠিত ছিল এবং সেইসব আন্দোলনের প্রবল চাপে পড়ে তৎকালিন কংগ্রেসি সরকার এই করতে বাধ্য হয়েছিলেন এবং অতি সযত্নে সেই আইন শোকেসে আবদ্ধ করে রেখেছিলেন, বাস্তবে সেটা সাধারণ মানুষের কাজে লাগে নি। স্যার, আজকের আলোচনায় ইকনমিক ভ্যায়াবিলিটির কথা শুনলাম। মাননীয় দেবপ্রসাদ সরকার মহাশয় যিনি সাচ্চা বামপন্থী বলে জাহির করেন তার মুখেও এইসব কথা শুনলাম। জমি তো টেনে বাড়ানো যায়না। এই জমি যদি শুধু মুষ্টিমেয় মানুষের হাতে থাকে এবং সেখানে আধুনিক প্রযুক্তি খাটিয়ে ব্যাপক চাষাবাদ করা যায় তাহলে সেই ফলটা কার ঘরে তা শুধু মুষ্টিমেয় ধনিক শ্রেণীর ঘরেই যাবে। পশ্চিমবাংলার বাইরে গেলে আজকে সকলের চোখে ভেসে উঠবে কিন্তু পশ্চিমবাংলায় বসে সেটা টের পাওয়া যায়না। ছাড়া শুধু পণ্য উৎপাদনের ব্যাপারই নয়, সেই পণ্য যাতে সুষ্ঠু ভাবে বন্টন করা যায় দেখতে হবে। ভূমিসংস্কার সেই পথেরই ধারক। খন্ড খন্ড জমি-ক্ষুদ্র ক্ষুদ্র জমি, চাষি, ক্ষুদ্র চাষি যুথবদ্ধ করে সমবায়ের মধ্যে দিয়ে, একত্রিত করে সেখানে আধুনিক খাটিয়ে চাষাবাদ করা যায় নাকি। উৎপাদন সেখানে বৃদ্ধি করা যায় না, নিশ্চয়ই ভূমি সংস্কার সফল হলে যায়, সাধারণ মানুষ চেতনা সম্পন্ন হলে সেটা করা যায়, অনুকূলে থাকলে সেটা করা যায়। আমরা পশ্চিমবাংলায় যেটা করতে পারছি বা দিনে করতে পারব। মাননীয় বিনয় চৌধুরি মহাশয়, তাঁর ভাষণের শেষ দিকে তিনি স্বীকার করেছেন আত্ম সন্তুষ্টির কোনও অবকাশ নেই, অনেক কাজ এখনও বাকি

আছে। এই ব্যাপারে আমি সহমত্ পোষণ করছি। সত্যিই আমাদের আত্ম সন্তুষ্টির অবকাশ নেই, আরও কাজ করতে হবে, কেন না পশ্চিমবাংলার দিকে তাকিয়ে আছে গোটা ভারত। এই কথা ভুললে চলবে না। অন্ধ্র প্রদেশে কি চলছে, সেখানে মাননীয় প্রধানমন্ত্রী পর্যন্ত সেখানকার ভূমি কেলেঙ্কারির সঙ্গে জড়িত রয়েছেন বলে বিভিন্ন পত্র পত্রিকায় আমরা দেখছি। বড় লজ্জার কথা। আজকে মহারাষ্ট্র, গুজরাট, রাজস্থান যেখানে হাজার হাজার বিঘা জমিতে রক্ত চক্ষু দেখিয়ে ধনিরা প্রজা পালন করছে। এই কি স্বাধীন দেশের নমুনা? ভারতের সাধারন মানুষ কি এটা চেয়েছিল? পশ্চিমবঙ্গ কিন্তু তার থেকে ব্যতিক্রম, এই পশ্চিমবাংলার কোথাও হয় না। তাই আজকে পশ্চিমবাংলা গর্ব করে বলতে পারে বর্গা অপারেশন করে বিভিন্ন ধরনের ইনপুট লোনের মধ্যে দিয়ে সাধারন মানুষের যে অধিকার যে অধিকার এখানে অর্জিত হয়েছে তার জন্য আত্ম মর্যাদার বিকাশ ঘটেছে। গোটা দেশের সাধারণ মানুষের দৃষ্টি এই পশ্চিমবাংলার দিকে। তাই আজকে আর পশ্চিমবাংলায় কবি রবীন্দ্রনাথের উপেন্দ্রকে আর ভিন্ন মাটি ছেড়ে বাইরে যেতে হবে না, জমিদারদের রক্ত চক্ষুর ভয় নেই। হাতে হাত মিলিয়ে, কাঁধে কাঁধ মিলিয়ে এই উপেন্দ্রের দল আজকে যুথবদ্ধ হয়ে এই সংগ্রামী আন্দোলনে নেমেছে, আজকে পশ্চিমবঙ্গের বর্তমান সরকার আছে বলেই তার ভিত্তির উপর দাঁড়িয়ে এটা করা সম্ভব হচ্ছে। এটা নিশ্চয়ই গর্বের। এখানকার সাধারণ মানুষ বামফ্রন্ট সরকারের ভূমি সংস্কারকে আরও সফলতার পথে এগিয়ে নিয়ে যাবে আগামি দিনে, এই দৃঢ় বিশ্বাস আমাদের আছে। এই বলে বাজেট বরাদ্দকে আর একবার দৃঢ় ভাবে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনির্মল পাইক :** মাননীয় সভাপাল মহাশয়, আমি আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট এখানে পেশ করেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আজকে একটা সমালোচনা হচ্ছে যে এই যে বাজেট এখানে মন্ত্রী মহাশয় উপস্থিত করেছেন তাতে যথেষ্ট ত্রুটি রয়েছে, বিভিন্ন দিক থেকে সমালোচনা করেছেন বিরোধী পক্ষ থেকে। এক জিনিস দেখতে পাচ্ছি এই বাজেটের মধ্যে যে সাধারণ মানুষ, গরিব মানুষ, চাষি, বর্গাদার কৃষক যারা গৃহহীন, তাদের মধ্যে যে চিন্তাধারা, তাকে এক সঙ্গে যুক্ত করে এগিয়ে যাবার প্রয়াস তিনি এই বাজেটের মধ্যে প্রণয়ন করার চেষ্টা করেছেন। তার জন্য প্রয়োজনীয় আইন, তা বিভিন্ন দিক থেকে প্রণয়ন করবার চেষ্টা করছেন। একটা উল্লেখযোগ্য কথা আমরা বিভিন্ন জায়গায় দেখছি, আমাদের পাশের রাজ্য উড়িষ্যা, সেখানে আমরা দেখছি আমাদের যে ভূমি সংস্কার আইন, তাকে কপি করর্তে তারা চাইছেন। এমন কি তামিলনাড়ু গভর্নমেন্ট পর্যন্ত আমাদের কপি করতে চাইছে। আমরা কমিটির সাথে তামিলনাড়ুতে গিয়ে তাঁদের সঙ্গে মিটিং করে এটা জানতে পেরেছি। কাজেই আমাদের ভূমি সংস্কার ব্যবস্থা ভারসাম্যহীন, একথা বলার কি আর কোনও অবকাশ আছে? এমন কি এখানে পর্যন্ত আমাদের বিরোধী বন্ধুরা স্বীকার করেন যে, আমাদের রাজ্যে খাদ্য-শস্য উৎপাদন বৃদ্ধি পেয়েছে। তাহলে সেটা কি করে বাড়ল? খাদ্য-শস্য উৎপাদন ভূমি সংস্কার ব্যবস্থার সঙ্গে জড়িত। ভূমি সংস্কার ব্যবস্থা উন্নতিলাভ করেছে বলেই খাদ্য-শস্য উৎপাদন ব্যবস্থাও উন্নতি করেছে, এটা নিঃসন্দেহে বলা যায়। তথাপি আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় যে ভাবে

[4-50—5-00 p.m.]

স্থার ব্যবস্থাকে কার্যকর করতে চাইছেন কেন্দ্রিয় সরকার তাতে বাধা সৃষ্টি করছেন। মাদের সংবিধান অনুযায়ী ২২৬ ধারা বলে একটা ধারা আছে সেই ধারা আমাদের বহু রে বাধা দিচ্ছে। যখন তখন কোর্ট থেকে ঐ ধারা অনুযায়ী বিভিন্ন ক্ষেত্রে ইঞ্জাংশন রোপিত হচ্ছে। ইন্ডিয়ান স্পেসিফিক্ রুলস অ্যাক্ট বলে সর্বক্ষেত্রে, এমন কি ভূমি স্কারের ক্ষেত্রেও-২২৬ অনুয়ায়ী-ইঞ্জাংশন হচ্ছে। অথচ কেন্দ্রীয় সরকার ঐ ধারা শোধনের কোনও উদ্যোগ গ্রহণ করছেন না। এই অবস্থায় আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় ান্ড ট্রাইব্যুনাল অ্যাক্ট চালু করতে গেলেন, কিন্তু সেখানেও দেখতে পাওয়া গেল হাইকোর্ট কে ইঞ্জাংশন হয়ে গেল। ফলে ল্যান্ড ট্রাইব্যুনাল অ্যাক্ট কার্যকরী করাও সম্ভব হচ্ছে না। ই আইন কৃষকদের, ক্ষেতমজুরদের মধ্যে জমি বন্টন করার ক্ষেত্রে, উদ্বৃত্ত জমি উদ্ধার হর ক্ষেত্রে সাংঘাতিক-ভাবে বাধা সৃষ্টি করছে। একমাত্র কেন্দ্রীয় সরকারই পারেন এই ইন পরিবর্তন করতে। একথা আমাদের ভুলে গেলে চলবে না। আমাদের যতই সদিচ্ছা কুক, কেন্দ্রীয় সরকার যদি আমাদের এবিষয়ে সহায়তা না করেন তাহলে আমাদের পক্ষে ধারণ কৃষকদের কাছে, ক্ষেতমজুরদের কাছে আমাদের সমস্ত রকম উদ্যোগের সুফল পীছে দেওয়া সম্ভব নয়। যার জন্যই মাননীয় মন্ত্রী মহাশয় ইচ্ছা এবং উদ্যোগ থাকা ত্ত্বেও অনেক কিছুই সাধারণ কৃষকদের কাছে পৌঁছে দিতে পারছেন না। তথাপি তিনি ধারণ মানুষের স্বার্থে যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন তাকে সমর্থন করে আমি মার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভূমি রাজস্ব মন্ত্রী মাননীয় বিনয়বাবু র দপ্তরের ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন। সেই আলোচনায় অংশগ্রহণ করে আমি মার বক্তব্য রাখছি। প্রথম যেদিন আমি এই বিধানসভায় সদস্য হয়ে আসি সেদিন থেকে জ পর্যন্ত দেখছি বিনয়বাবু এখানে ভূমি রাজস্বমন্ত্রিত্বে বহাল রয়েছেন। অবশ্য আমি এই ভার সদস্য হবার আগে থেকেই উনি এখানে ভূমি রাজস্ব মন্ত্রী হয়েছেন এবং দীর্ঘদিন রে প্রতি বছর উনি এখানে ভূমি রাজস্ব দপ্তরের ব্যয়-বরাদ্দের দাবি পেশ করছেন। প্রতি ছরই তিনি একই সংখ্যা তথ্যের হিসাব এখানে পেশ করছেন। এ বছরও তিনি হিসাব য়েছেন-১২ লক্ষ ৫৯ হাজার একর জমি সরকারে ন্যস্ত হয়েছে। ৯ লক্ষ ৩৯ হাজার কর খাস জমি ২০ লক্ষ ৫৪ হাজার ভূমিহীনদের মধ্যে বিলি করা হয়েছে। আমি মাননীয় ন্ত্রী মহাশয়ের কাছে সরাসরি প্রশ্ন রাখতে চাই, আপনি যখন জবাব দেবেন, আশা করব, মার এই প্রশ্নগুলির উপর দেবেন। কারণ আপনি খুব সু-কৌশল করে বারবার এই শ্নগুলি এড়িয়ে যান। আমি আপনার কাছে প্রশ্ন করছি, ১৯৭৭ সাল থেকে ১৯৯৩ সাল-পনি খুব স্পেসিফিক্যালী বলবেন—ভূমি রাজস্ব মন্ত্রী হিসাবে দায়িত্ব নেবার পর থেকে ত পরিমাণ জমি সরকারের খাস হিসাবে ন্যস্ত হয়েছে আর ১২ লক্ষ ৬৯ হাজার একর মির মধ্যে আপনার পিরিওডে কত জমি ন্যস্ত হয়েছে এবং তারমধ্যে আপনার পিরিওডে ত পরিমাণ জমি বিলি করেছেন? ৩ নম্বর প্রশ্ন, ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত ত পরিমাণ খাস জমি সরকারে ন্যস্ত হয়েছিল এবং ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল

পর্যন্ত কত জমি বিলি হয়েছিল তার হিসাব দেবেন। আমি আপনাকে এই প্রশ্ন বারবার ব
আর আপনি অন্য প্রসঙ্গে চলে যান। ১৯৫২ সাল থেকে ১৯৬৭ সাল অবধি কি হয়ে
তার মধ্যে ঢুকে পড়েন আবার আপনি ১৯৭৭ সাল থেকে ১৯৯৩ সালের মধ্যে ঢু
পড়েন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার কাছে বিস্ময়কর এক ভৌতিক অবস্থার সৃ
হয়েছে। বিনয়বাবু এবং বিনয়বাবুর দল মার্কসবাদি কমিউনিস্ট পার্টি যে রাজনৈতিক তত্ত্ব
উপর ভিত্তি করে ভূমি সংস্কার করেন এবং বিলি বন্টন করেন সেই রাজনৈতিক তত্ত্ব
পীঠস্থান ছিল রাশিয়া। ৭৫ বছর ধরে একই তত্ত্বের উপর ভিত্তি করে রাশিয়ার মাটি
সমস্ত রকমের পরীক্ষা নিরীক্ষা হয়েছিল। আমূল ভূমি সংস্কারের নিয়ম নীতি, প্রয়োগ পদ্ধ
এবং প্রক্রিয়া সমস্ত কিছুই রাশিয়াতে হয়েছিল। কিন্তু তাসত্ত্বেও রাশিয়ার জনগণকে খাদ্য
স্বয়ংসম্পূর্ণ করতে পারেনি। আপনি আমার প্রশ্নের উত্তর দেবেন-৭৫ বছর পরীক্ষা-নিরীক্ষা
পরেও তথাকথিত সাম্যবাদী, মার্কসবাদী রাশিয়া ভূমি সংস্কারের ক্ষেত্রে সার্বিকভাবে খ
বিখন্ড চূর্ণ-বিচূর্ণ হয়ে যেখানে ছড়িয়ে পড়েছে, এই জায়গায় দাঁড়িয়ে শুধুমাত্র ভূমি বন্ট
করে দিলেই হবে না, শুধুমাত্র ভূমি সংগ্রহ করে বিলি বন্টন করে দিয়ে তার পরিবর্তে প্র
সহযোগী ব্যবস্থা, তার ইনফ্রাস্ট্রাকচার এবং সমস্ত রকমের বিজ্ঞানসম্মত উপাদান এবং স
সহযোগিতা ও সাহায্য যদি দরিদ্র, প্রান্তিক চাষি এবং বর্গাদারদের কাছে পৌছাতে না পার
তাহলে তার ফলের প্রত্যাশা করতে পারেন না। ভূমি সংস্কার নিশ্চয়ই দরকার। পশ্চিম
ভূমি সংস্কারের চ্যাম্পিয়ন বিনয়বাবুর রাজত্বে হয়নি। প্রথম থেকেই আছে। পশ্চিমবঙ্গ ভূমি
সংস্কারের অগ্রগণ্য আপনাদের সময় নয়, ১৯৫২ সাল থেকে স্বর্গীয় বিমলচন্দ্র সিংহ
মহাশয়ের আমল থেকে। আপনি বর্গা অপারেশনের নামে বর্গী অপারেশন করেছেন। তখন
অধীনে কমিশনার শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় যিনি হ্যাফপান্ট পরে অপারেশন বর্গার জন্য
সত্যি-সত্যিই মাঠে নেমে পড়েছিলেন, আজ আপনার নির্দেশে তাঁকে কাঁদতে কাঁদতে চলে
যেতে হয়েছে। আপনারা অপারেশন বর্গীর জন্মদাতা। আজকে লাল পতাকা, লাল কমল
না পরলে বর্গায় নাম রেকর্ড হবে না। কৃষক সভার সদস্য না হলে জমির পাট্টা দেওয়া
হবে না। ১ বছর জমি চাষ করলেও সেই জমি দখল করা হবে। এই যে নির্দেশ—কৃষক
সভার নেতা হিসাবে এটাই আপনার চরিত্র। আর একদিকে শ্রী বিনয় চৌধুরি-এই দ্বৈ
দ্বৈতসত্ত্বা; একদিকে প্রতিটি গ্রামে আগুন জ্বলছে এবং সেখানে বর্গ অপারেশনের নামে বর্গী
অপারেশন চলছে, আর একদিকে চলছেন প্রখ্যাত ভূমি-রাজস্ব মন্ত্রী। এটা ঠিক নয়। আমার
কাছে কতগুলো সংখ্যাতত্ত্ব আছে। এই সংখ্যাতত্ত্ব প্রমাণ করছে তথাকথিত ভূমি সংস্কারের
ক্ষেত্রে এই রাজ্য অগ্রগণ্য, কিন্তু ভারতবর্ষে প্রথম স্থানে নয়। আমরা যদি ধরেও নিই যে
পশ্চিমবঙ্গ ভূমি সংস্কারের ক্ষেত্রে এক নম্বর জায়গায় আছে তাহলে নিশ্চয়ই পশ্চিমবঙ্গ
এই এক নম্বর স্থানে থাকবার ব্যাপারে কতগুলো অ্যালায়েড প্যারামিটার এবং অ্যাপেন্ডিক্স
থাকবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এখানে ডেনসিটি অফ পপুলেশন পার
স্কয়ার কিলোমিটার ৭৬৬। এখানে ল্যান্ড অ্যান্ড ম্যান রেশিও হচ্ছে .১৫ হেক্টর ইন ওয়েস্ট
বেঙ্গল—টুয়েন্টি-সেকেন্ড পোজিশন ইন ইন্ডিয়া। আমরা দেখেছি, ইল্ড পার হেক্টর ইন
প্রডাকশন ইন টার্মস অফ কুইন্টাল পশ্চিমবঙ্গে ২০.৯ কুইন্টাল পার হেক্টর ফিফথ ইন
ইন্ডিয়া। কোয়ান্টাম রাইসে এক নম্বর স্থানে আছে, কিন্তু প্রডাকশন পার হেক্টর ফিফথ ই

[5-00—5-10 p.m.]

এক্ষেত্রে রাইসের প্রডাকশন পাঞ্জাবে ৩২.৩ কুইন্টল পার হেক্টর, তামিলনাড়ু কুইন্টল পার হেক্টর। আমরা এক নম্বর জায়গায় নেই। আপনার ইকোনোমিক থেকে রেফার করছি এটা। সেই জায়গায় আমরা দেখছি, পশ্চিমবঙ্গে কান্টিভেবেল্ পার এগ্রিকালচারাল ওয়ার্কার হচ্ছে .৬৯ হেকটর-নাইনটিনথ্ পোজিশন ইন ইন্ডিয়া, এরিয়া পার এগ্রিকালচারাল ওয়ার্কার ইন ওয়েস্টবেঙ্গল .৬৩ হেকটর—এইটিনথ্ পোজিশন ইন্ডিয়া। আবার পারসেন্টজ অফ গ্রস ইরিগেটড এরিয়া টু টোটাল ক্রপ। এরিয়া ইন বেঙ্গল ইজ ২২.৮১ পারসেন্ট। আমি কেন এগুলো বলছি? কারন শুধু জমি দিয়ে এবং বিখ্যাত ল্যান্ড রিফর্মস মিনিস্টার হয়ে গেলাম তা নয়। প্রডাকশনে রেভলিউশন গেলে অ্যালায়ড জিনিসগুলোও আনতে হবে। আজকে রুর‍্যাল ইলেকট্রিফিকেশনে নাইনথ্ পোজিশনে, হয়েছে ৭১.৩ পারসেন্ট। শুধু জমি দিয়ে দিলাম তাহলেই এক্ষেত্রে টোটাল কোহেসিভ ফাংশন কোথায়? অতএব যেটা দাবি করা হচ্ছে, শুধুমাত্র করে এক নম্বর জায়গায় উৎপাদনের দিকে থেকে চলে গেছেন, এই তথ্যটা মানতে রাজি নই। সেজন্য আপনাকে বলতে হবে ১৯৬৭ থেকে ১৯৬৯ সালের ঐ পিরিয়ড। তারপরে ১৯৭২ থেকে ৭৭ সালের ফিগার এবং ১৯৭৭ থেকে ৯৩ সালের আমার কাছে যে তথ্য আছে তাতে ১২ লক্ষ ৬৯ হাজার একর জমির মধ্যে আপনি লক্ষ ৩৯ হাজার একর জমি যেটা বিলি করেছেন, একের তিন ভাগ আপনার সময়ে করেছেন। আপনি বলবেন, আর আমার তথ্য দিয়ে আমি দেখাব, আপনি মিলিয়ে । আমার বক্তব্য পরিষ্কার। আপনারা ভূমি সংস্কারের নামে কেন্দ্রের বিরুদ্ধে নয়, অথচ ভাবে একটা রাজনৈতিক বক্তব্য উথাপন করেন আপনাদের দলের পক্ষ থেকে যে ভূমি সংস্কার করার বিরুদ্ধে। কংগ্রেস ভূমি সংস্কারের জন্ম দিয়েছে, আইন করেছে, সিংহের সময় থেকে সিদ্ধার্থশঙ্কর রায়ের আমল পর্যন্ত যে সমস্ত আইন আছে— রিক সিলিং, ব্যক্তিগত সিলিং-এগুলি সবই আমরা করেছি। আমার পরিষ্কার মনে ১৯৮২ সালে প্রথম সদস্য হিসাবে এসে আপনার কাছে বিচার চেয়েছিলাম। আজকে সাল, ১১ বছর পার হয়ে গেছে, আপনি কোনও বিচার দিতে পারেন নি। শ্রীমতী গান্ধী যখন জীবিত ছিলেন, আপনি স্মরন করুন, আপনি পন্ডিত লোক, দিল্লিতে এক তিনি বলেছিলেন, আমার কাছে অভিযোগ এসেছে যে পশ্চিমবাংলায় যারা পাট্টা ছিলেন ১৯ থেকে ৭৭ সালে, সেই রকম অনেক দরিদ্র কৃষককে পাট্টাচ্যুত করা জমি থেকে উচ্ছেদ করা হয়েছে। বাংলার মুখ্যমন্ত্রী জ্যোতি বসু মহাশয় সংবাদপত্রে দিয়ে, কনফারেন্স করে বলেছিলেন যে এই রকম যদি একটা কেসও দেখাতে পারে তিনি ক্ষমা চেয়ে নেবেন, দুঃখ প্রকাশ করবেন। বিনয়বাবু, আপনি স্মরন করুন, এই সভায় তৃতীয় সারিতে বসে, আমি ডাঃ মানস ভূঁইয়া, স্ববংয়ের পক্ষ থেকে ল্যান্ড বাজেটে বক্তৃতা রেখেছিলাম। আপনি দেখবেন এগুলি রেকর্ডে আছে আমি পাট্টার সমেত বেশ কয়েকটি তথ্য দিয়ে আপনার কাছে বিচার চেয়েছিলাম ১৯৮২ সালে। ১৯৯৩ সাল, ১১ বছর পার হয়ে গেল, একটা বিচারও আপনি দিতে পারেন নি।

আপনার রাজত্বে একটা মানুষ যে পাট্টা পেয়েছে তাকে সেই জায়গায় বসাতে পারেন তার কারন আপনাদের ঐ মার্কসবাদি কমিউনিস্ট পার্টির গুন্ডা বাহিনী কৃষক সভার গ্রামে অত্যাচার চালিয়েছে, ফসল কাটার সময়ে তাদের উপরে অত্যাচার চালিয়েছে। আপনা নির্দ্দেশে যে বাহিনী বাংলার ৪০ হাজার গ্রামে জুলুম চালিয়েছে, আপনারা একটা নূতন ক্যারেক্টারের সৃষ্টি করেছেন। আপনি গ্রামের মানুষের উপরে ব্লকে ব্লকে মার্কসবাদি কমিউ পার্টির এই গুন্ডা বাহিনী অত্যাচার করেছে। আজকে শক্তিবাবুর কথা শুনে আমার পাচ্ছিল। আপনার দলের লোকেরাই শক্তিবাবুদের পিটিয়েছিল মহিষাদলে রাজবাড়ি দখল করতে গিয়ে। আপনাদের দলের প্রাক্তন বিধায়ক সূর্য চক্রবর্তী, আমি নাম করে তাদের সঙ্গে প্রত্যক্ষ সংঘাত হয়েছিল ভারতীয় কমিউনিস্ট পার্টির মহিষাদলে রাজবা জমি দখল করতে গিয়ে। বিনয়বাবু, আপনি এটা অস্বীকার করতে পারবেন? আমি মেদিনীপু মানুষ, আমি জানি কি ঘটনা ঘটেছিল। আপনাদের সঙ্গে সি.পি.আই-এর লড়াই, আপনা সঙ্গে ফরোয়ার্ড ব্লকের লড়াই, আপনাদের সঙ্গে আর.এস.পি'র লড়াই হয়েছে। কংগ্রেস শুধু সি.পি.এম হতে হবে। তুমি সি.পি.এম নয়, তুমি জমি থেকে উৎখাত। তুমি সি.পি. নয়, তুমি পাট্টা পাবেনা। তুমি সি.পি.এম নয়, তুমি বর্গাদার হবেনা। আমি উদাহরণ দি বলছি। আপনি রেকর্ড করুন। আপনি মন্ত্রী আছেন, মন্ত্রী থাকুন। আমি নাম করে স্পেসিফি ভাবে বলছি, আপনি উত্তর দেবেন। আমার স্ববং বিধান সভা কেন্দ্রের গ্রাম জুলকাপুর, নারায়ণ হাজরা। আমি গ্রামের নাম করেছি, মানুষের নাম করেছি, সে একজন রেক বর্গাদার ছিল।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** ডাঃ ভূঁইয়া, আপনি যা বলছেন, এই ভাবে অফ হ্যান্ড তার উত্তর দেব কি করে?

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** আপনি কাল উত্তর দেবেন, না হয় পরশু উত্তর দেবেন। আপনাকে স্পেসিফিক ভাবে বলছি। অবশ্য আপনাকে বলে লাভ নেই, কারণ আপনি উ দেন না। তবুও বলছি, সেই ব্যক্তির নাম নারায়ণ হাজরা, গ্রাম জুলকাপুর, সে এক রেকর্ডেড বর্গা। গত ৪ বছর ধরে আপনাদের দলের লোকেরা তাকে উৎখাত করে বছর তার জমি থেকে ঋণ নিচ্ছে, তার বর্গা রেকর্ডকে এস্ট্যাবলিশড করতে দিচ্ছে না

[5-10—5-20 p.m.]

এই দলের লোকেরা পিস কমিটির বৈঠকে স্বীকারোক্তি করা সত্ত্বেও কোনও কিছু নি। মন্ত্রী বিনয়বাবুর এক চরিত্র আবার কৃষক নেতা বিনয়বাবুর এক চরিত্র। তখন এই বিনয়বাবু নয়। দ্বৈত ভূমিকা আপনার মধ্যে বিরাজমান, দ্বৈত সত্ত্বা নিয়ে আপনি চলছে এই অত্যাচারী খল নায়ককে নিয়ে বাংলার মানুষ চলছে। তাই নারায়ণ হাজরা জুল গ্রামের, সে রেকর্ডেড বর্গাদার হওয়া সত্ত্বেও সে জমি অধিকার পায় নি। দ্বিতীয় অভি করছি নাম করে, ক্ষুদিরাম মাইতি, অমূল্য মাইতি, গ্রাম খাগড়াবেড়িয়া, গত ১০ বছর নো ভেস্ট, নো বর্গা, প্রান্তিক চাষি, গত ১০ বছর ধরে কৃষক সভার নেতা লুটেরা বাহি

...র ধান কাটতে দেয় নি। ১৬টা থানা কেস হয়েছে, পুলিশ গ্রেপ্তার করেনি যেহেতু, ...দার দল করে। গরিব চাষি ফসল পায় নি, ধান পায়নি, ভিক্ষাবৃত্তি করে দিন কাটাচ্ছে। ...সিফিক নাম করছি, উত্তর দেবেন। আপনাদের এই ভূমিসংস্কার। মনসা গ্রামে, একটা ...৪২ টি পাট্টাদার ৭বছর ধরে আপনাকে পঞ্চায়েত সমিতি, আপনাদের জেলা পরিষদ, ...নাদের এস.এল.আর.ও আপনাদের মন্ত্রীর কাছে গিয়েছে। ৪২ জন পাট্টাদার গত ৭বছর ... তারা জমি অধিগ্রহণ করতে পারেনি, দখল করতে পারে নি। একটা গ্রামের উদাহরণ ... দিলাম। বাংলার ৪০ হাজার গ্রাম আছে সেখানে কত অত্যাচার, কত কান্না, কত লুট, ... কাটতে কত রক্ত ঝরেছে, কত মানুষের কান্না আপনাদের নেতৃত্বে হয়েছে। ...সংস্কার করার নামে আপনারা ভূমিসংহার করছেন। রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে খুড়োর ...টাঙ্গিয়ে কিছু জমি দেখিয়ে রাজনীতি করে যাচ্ছেন।

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)

**শ্রী ধীরেন সেন :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভূমিরাজস্ব মন্ত্রী মহাশয় যে ব্যায় ...দের দাবি পেশ করেছেন তাকে আমি সমর্থন করে দু-একটা কথা বলতে চাই। আমি ...ধী দলের বন্ধুদের বক্তব্য ভাল করে শুনলাম। শুনে আমার মনে হচ্ছে ওঁনারা ফুলের ...ভ নিতে জানেন না, ফুলের ভেতর কীটটাই শুধু দেখেন। আজকে ভূমিসংস্কারের ফলে ...গ্রামের মধ্যে যে একটা জোয়ার এসেছে সেটা ওঁরা জানেন না। জানেন ঠিকই, ...কার করতে চাইছেন না। কেন চাচ্ছেন না তাঁরা? চাচ্ছেন না এই জন্য যে তাঁদের হয়ত ... থেকে বহিষ্কৃত হতে হবে। ওনাদের দলের নেতা মাহাত্মা গান্ধীর নাম করেছেন। উনি ...ই বলেছেন যে মেহনতি মানুষ ফসল ফলায়, সুতরাং তাদের জমির অধিকার দেওয়া ...কার। এই কথা গান্ধী বলেছিলেন এবং তিনি আরো বলেছিলেন যে লাঙ্গল যার জমি ...। কিন্তু আপনারা এখানে বসে বসে বড় বড় কথা বলছেন। আমাদের আন্দোলনের ...শ্রুতি হিসাবে আইন করতে বাধ্য হয়েছিলেন, ৫০ দশকে আইন করেছিলেন আপনাদের ...র মুখ আছে কটা জমি কাদের বিলি করা হয়েছিল? মাস্টার এবং শিক্ষকরা সমস্ত জমি ...য়েছে। শিক্ষকরা জমি পেয়েছে, চাকুরিজীবী জমি পেয়েছে। সুবিধাবাদি সম্প্রদায়ের লোক, ...দের জমির সঙ্গে সংযোগ নেই, তারা জমি পেয়েছে। আজকে এখানে এসে বড়বড় কথা ...ছেন। এটা বোঝা উচিত যে গ্রাম্য জীবনে যে জোয়ার আনতে পেরেছে কমিউনিস্ট ...র সরকার, বামফ্রন্ট সরকার, এটা দেখতে হবে। আজকে আমরা কি দেখতে পাচ্ছি? ... এখানে যে কথা বলছে, ধনী কৃষকের উপকার হয়নি। জয়নাল সাহেবের আমলে ...গুন খাজনা ছিল। জয়নালবাবু লেভি দেওয়ার ভয়ে লুকিয়ে বেড়াতেন। আজকে গ্রাম্য ...নে যে জোয়ার এসেছে, চাষের যে সমৃদ্ধি হয়েছে তা আপনারা কল্পনা করতে পারেন ... আজকে ক্ষেত-মজুর বর্গাদার তাদের আনন্দ ফিরে এসেছে। দুঃখের কথা, আপনারা ...ই কথা বলতে পারেন নি, সেজন্য বিরোধিতা করেছেন। আপনাদের ধন্যবাদ জানানো ...উচিত ছিল। ফুলের সৌরভ গ্রহণ করা উচিত। আজকে গ্রাম্য জীবন শুধু নয়, শহরের ...জীবনেও পরিবর্তন এসে গিয়েছে গ্রাম্য জীবনকে কেন্দ্র করে। রমজান মাসে আমার এক

বন্ধু যার বাড়ি প্রত্যন্ত গ্রামে সেখানে গিয়েছিলাম। তিনি রোজায় ছিলেন। ভদ্রলোক আমা নেমন্তন্ন করেছিলেন। সেখানে গিয়ে দেখলাম তিনি আঙুর খাচ্ছেন। আমি তাঁকে জিজ্ঞা করেছিলাম গ্রামে আঙুর পাওয়া যায়? তিনি বলেন, রোজার সময়ে তাঁরা আঙুর খা ভেবে দেখুন, কুড়ি টাকা কে.জি. আঙুর, সেই আঙুর এখন গ্রামের লোক খাচ্ছেন। কি করে সম্ভব হল? ভূমিসংস্কারের ফলেই এটা সম্ভব হয়েছে। আপনারা এখানে গান্ধী নাম করলেন। কংগ্রেসে শুধু কংগ্রেসের লোক নয়, শ্রীকৃষ্ণ সিং, গোবিন্দবল্লভ পন্থ, অন্য অনেক বড় বড় লোক ছিলেন। আমি পুরনো লোক, আমি জানি, আমি আরও নাম বল পারি। বলুন তো, কোথায় ভূমিসংস্কার হয়েছে, কোন প্রদেশে ভূমিসংস্কার হয়েছে—উ প্রদেশে হয়েছে, বিহারে হয়েছে? বলতে পারেন কেন্দ্রীয় কৃষিমন্ত্রীর কত জমি? জানে বোধহয় হিসাব নেই। সেই কথা বলার সুযোগ আপনাদের নেই। এখানে বিধানচন্দ্র রূপায়ণ করতে পারেন নি কেন? আপনাদের এই কথা বলতে লজ্জা করে না? বাম এর আমলে যে ভূমি সংস্কার হয়েছে তাতে পশ্চিমবাংলায় সার্বিক উন্নতি হয়েছে, কেউ অস্বিকার করতে পারেন না। কেন্দ্রীয় সরকার যেটা স্বীকার করেছেন, আপনারা অস্বীকার করছেন কেন জানিনা। হয়ত এটা ভোটের আশায় করছেন। অথবা এখানে অন্য কথা বলার সুযোগ আছে সেজন্য অস্বীকার করছেন। কার নাম রেকর্ড হয়নি এটা বল পারেন? মিথ্যা করে কেউ রেকর্ড করতে গেলে তার নাম রেকর্ড হবে না, হওয়া উচি নয়। আমাদের আমলে এই রূপায়ণটা হয়েছে। ১৯৬৭ সালে যখন যুক্তফ্রন্ট সরকার ক্ষম এসেছিল তখন খাস জমি দখল শুরু হয় এবং বর্গাদারের নাম রেকর্ড হতে শুরু হ আপনারা ক্ষমতায় থাকা কালে সেই সুযোগ দিতে পারেন নি। আপনারা এখানে ট্রাইব্যুনা কথা বলছেন। হাইকোর্টে সব মামলা আটকে রাখার আপনারা চেষ্টা করেন। আমার মহাশয়ের কাছে আবেদন, কিছু কিছু জিনিস আছে সেগুলো দেখা দরকার। এরমধ্যে এ জিনিস হচ্ছে, হাইকোর্টে অনেক মামলা আটকে আছে, এতে বর্গাদারদের অসুবিধা হ আমাদের পক্ষের যে উকিল আছেন তাঁরা ঠিকমতো কাজকর্ম করেন না। আমাদের দেখা দরকার। অ্যাক্ট-২ সম্বন্ধে আমরা শুনেছি যে সেন্ট্রাল গভর্নমেন্ট মার্চ মাস থে এটা উইথড্র করে নিয়েছেন উদ্বাস্তুদের যে কাজ বাকি আছে তারজন্য এটা প্রয়োজন। ভাবে উদ্বাস্তুদের জমির ব্যবস্থা করা যায় সেজন্য এটা দেখা দরকার।

[5-20—5-30 p.m.]

এটা খুব একটা সমস্যা হয়ে দাঁড়িয়েছে যে অনেক জমি অ্যাকুইজিশন করেও দ নিতে পারছে না। অন্যায়ভাবে মামলা মোকর্দ্দমা ইত্যাদি কারণে দখল নেওয়া যাচ্ছে আমি আরো একটি কথা বলি যে, মিনারেলস্ ডেভেলপমেন্ট কর্পোরেশন অনেক দখল করে রেখেছে সেক্ষেত্রে আমার আপনার কাছে আবেদন যে, আপনি যদি ওদের দয়া করে জমির ব্যবস্থা করেন তাহলে ভালো হয়। কারন বহু জমি তারা দখল রেখেছে, সেক্ষেত্রে আমাদের আবেদন যে, যতটুকু তাদের প্রয়োজন সেই জমি তারা এবং বাকি যে জমি রয়েছে সেই জমি যদি বেকার যুবকদের লিজ হিসাবে দেওয়ার ব

তাহলে অনেক বেকার যুবক জীবিকা অর্জন করতে পারবে। সর্বশেষ আমার আবেদন যে, এই জমি বিলির ব্যাপারে যে সমস্যা দেখা দেয় তাতে জে এল আরও অফিস আর আই অফিস সহযোগিতামূলক কাজ করছে না। তাদের এই অসহযোগিতার ব্যাপারটা দেখার জন্য অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি সকল সদস্যের বিশেষ করে বিরোধীপক্ষের সদস্যদের বক্তৃতা গভীর মনোযোগ দিয়ে শুনেছি। সমস্ত জিনিষে একটির পর একটি ওঁরা যেসব প্রশ্ন দিয়েছেন আমি তার জবাব দেওয়ার চেষ্টা করব। আমিও আশা করি যে, আপনারাও ধৈর্য্য ধরে জবাবটা শুনবেন। তারপরে যদি কিছু বলার থাকে বলবেন। প্রথম কথা হচ্ছে এই যে, কোন আইনই জমি সংক্রান্ত বা অন্য যে-কোনই হোক, একদিনে হয়নি আমাদের দেশে, যতক্ষণ না কৃষকদের একটা প্রবল আন্দোলন গড়ে উঠেছে বা আন্দোলন করতে বাধ্য করেছে। আমি একটার পর একটা বলছি—১৮৫৯ সাল রেন্ট অ্যাক্ট, যেটা আন্দোলনের ফলেই হয়েছে। তারপর ১৮৮৫ সালের বেঙ্গল টেনান্সি অ্যাক্টের ইতিহাস যাঁরা জানেন, তারা তা জানবেন। পাটনাতে একটা পেজেন্ট রিভোল্টের ফলে এই আন্দোলন হয়েছিল। আরো বেশি ইতিহাসে না গিয়ে এইবার আমি যেটাতে আসছি, আপনারা ভুলে গেছেন, আমি স্মরণ করিয়ে দিচ্ছি—তেলেঙ্গানা সংগ্রাম যে হয়েছিল, সেই সংগ্রামেই ভিত নড়েছিল। তারফলে বিনোবাভা থেকে দিয়ে ভূদান আন্দোলনে বেরোনো হল এবং সেই বাধ্য হয়েছিল— এই জিনিষটা জানা দরকার। বহু দিনের পুরনো বন্ধু মাননীয় ডাঃ জয়নাল আবেদিন সাহেব বলেছেন যে, এটার একটা সম্পূর্ণ অবসান করতে হবে। অবসানের কথা আমরা জানি। কিন্তু কি হল? এই যে আইন এস্টেট অ্যাকুইজিশন অ্যাক্ট হল, এতে একজন বৃদ্ধকে মনোনীত করা হল। বঙ্কিম মুখার্জি এবং আমি নিজে সিলেক্ট কমিটির সদস্য ছিলাম। আপনি ভুলে গেছেন, সেই সময়ে বিমল বাবু ছিলেন না, সেই সময়ে এল.আর.মিনিস্টার ছিলেন এস.কে.বসু। এতে বেশি গুরুত্ব থাকায় বিধানবাবু নিজে সিলেক্ট কমিটির চেয়ারম্যান হয়েছিলেন। এই জিনিসটাই হয়েছিল এবং সেখানে আমাদের বিরোধীপক্ষের যারা আছে, নোট অফ ডিসেন্ট লেখা আছে। লাইব্রেরীতে আছে, পড়ে নিতে পারেন। ভূমি সংস্কারের ব্যাপারটা টু-পার্টেড ছিল, অফ, টফ হবে ওইরকম। অর্থাৎ একবারে এনট্রেঞ্চড্ ভেস্টেড ইন্টারেস্টে হয় না। আমি তখন বলেছিলাম এটা হয় না, একেবারে করতে হবে, হয় না। শুধু তাই নয়, কি হল সেখানে? সিলিংয়ের যে আইন হল, সেই আইনে ২৫ একর কৃষি জমি, আবার বাস্তু জমি প্লাস নন এগ্রিকালচারাল ল্যান্ডের কথা বলা হল। আর একটাও কথা সেখানে বলা হল না যে, পার ইউনিট অর্থাৎ একটার পর একটা ফ্যামিলি হিসাবে কত জমি ডিভায়েড করা হবে। সেই আইনে সব চাইতে বৃহৎ জমিদার বর্দ্ধমানের মহারাজা, কুচবিহারের মহারাজার জমিদারি প্রথা বাতিল করা হল। তাতে দার্জিলিং এবং কলকাতা বাদে সর্বত্র জমিদারি প্রথা বাদ দিয়েছিলেন। আমি এসে এই দুটি ইনক্লুড করেছি এটা মনে রাখতে হবে, এটা ভুললে চলবে না। শুধু তাই নয়, আরো কি হল?— জমিদারের অধীনে যে সমস্ত নায়েব, গোমস্তা ইত্যাদি ছিলেন তাদের এখানে প্রতিষ্ঠিত করা হল। আপনাদেরকে স্মরণ করিয়ে দিচ্ছি ব্যাঙ্ক ন্যাশনালাইজেশন কি করে হল, প্রাইভেট ব্যাঙ্কের

ম্যানেজিং ডিরেক্টর ন্যাশনালাইজড ব্যাঙ্কের তারা হল কাস্টোডিয়ান। মনে আছে, য।
তাই হল ঐখানে বিশেষ করে ন্যাশনালাইজেশনের পরেও আমি রিপোর্ট নিয়ে
তাদের সবচেয়ে বিগেস্ট বেনিফিশিয়ারি হচ্ছে টপ হাউসেস। যতই বড় বড় কথা বলা
এখানে কি হল মনে রাখতে হবে জমিদার বলতে তাদের বোঝায়, আইন অনুযায়ী
ট্রেজারীতে খাজনা জমা দেওয়ার অধিকারী, তার অধীনে পত্তনিদার। যেমন বর্ধমান
জমিদার তার বিভিন্ন পত্তনিদার আছে, সে খাজনা জমা দিতে রাজি হতে পারে কিন্তু
পত্তনিদারের তার ডাইরেক্ট ক্ষমতা নেই। সে ঐ জমিদারকে দেবে, তারপর সেই জমি
দেবে। গভর্নমেন্টের ঘরে কোনও কিছু ছিল না এটা মনে রাখতে হবে। জমিদারি
ভারতবর্ষের ব্যাপার নয়, এটা ব্রিটিশ করেছিল আমাদের দেশে তাদের একটা সামাজি
ভীত্তি স্থাপন করার জন্য। গভর্নমেন্ট তার পার্মানেন্ট সেটেলমেন্টের ভেতর দিয়ে
কালেক্টর অফ রেভিনিউ এটা করে, যেখানে ভীষণ ভাবে এইটা আছে স্যার জন
এবং সেখানে আর এক জনের সাথে যে ডিবেট হয়েছিল ফিফথ কমিটির রিপোর্টে আ
সেখানে বলি ছিল তাদের জমিদার করে দেওয়া হল এবং পার্মানেন্টলি সেটেল হল
সাথে তারা কত দেবে, তারা কত খাজনা করবে, কিন্তু কৃষকদের কোনও কিছু হল
এই জিনিসগুলি মনে রাখতে হবে। তারপর কি হল? ওরাও সেখানে বহাল তবিয়
থাকলেন। তাদের কাছে কোনও খাতাপত্র, নথিপত্র নেই, সেইজন্য বাইবেলে যেমন
আছে, অরিজিনাল সিন, তেমনি আইনে আমরা বলেছিলাম, যেটা আমি বলেছিলাম,
আমি বলেছিলাম সেকশন ফোরে সব নিন। কাগজপত্র নিয়ে আসুক, সেই দেখে
করে তাকে দেবেন। কিন্তু তা না করে সেকশন ফোরে নিয়ে তার উপর বলা হল,
জমিদারদের বলা হল তোমরা তোমাদের বি ফর্মের ভেতর দিয়ে কোনটা ভেস্ট কর
ইত্যাদি। এই জিনিস করা হল। আর তাদের কিছু লোক বসে আছে অফিসে, আমি
সব জানি। নাম বলে দেব? এবং ব্যাক ডেটেডে আমল নামা নিয়ে সব জিনিস নিয়ে
রকম জিনিস হয়েছিল, এই জিনিসগুলি কিন্তু মনে রাখতে হবে। সবই কিন্তু আপনা
আমলে হয়েছে। এই ডিফিকালটিসগুলি মনে রাখতে হবে। তা সত্ত্বেও যেটা বলেছি
সুনির্দিষ্টভাবে, এটার ব্যাপারে বলি আপনি ইয়াং বলে আরো তীক্ষ্মভাবে বলেছেন,
জিনিসটা আমি বলছি, একেবারে আপনাদের আমলে, কিন্তু ঘটনা যা হচ্ছে ১০ লক্ষ
৫ হাজার একর, মানে ওয়েস্ট বেঙ্গল অ্যাক্ট, এল.আর.অ্যাক্টে হচ্ছে ১ লক্ষ ১৭ ও
লক্ষ ২২ হাজার আর এখানে দেখছেন ১২ লক্ষ ৬৯, এটা বাদ দিলে হয় ১ লক্ষ
হাজার নূতন ভেস্টিং। এই নূতন ভেস্টিং এর ডিফিকালটিসগুলি শুনে রাখুন, কারণ সেইন
এস্টেট অ্যাকুইজিশন জমিদারদের কাছ থেকে এসেছে। এবারে তাদের কাছ থেকে আন
ভীষণ ব্যাপার এবং দেরি হওয়া এই যে সময় দেওয়া এটা আমি এসে বন্ধ করেছিলা
বারবার চেঞ্জ করা যাবেনা। দীর্ঘদিন ধরে খালি অনবরত চেঞ্জ করছেন একটা সুনি
দিনের মধ্যে দিতে হবে, না হলে আমরা ব্যবস্থা করব, কিন্তু করেননি, আমি এসে এটা
করেছিলাম। তার ফলে হল কি, অন্যদিকে '৫৩ সালের ফিফথ্ মে তে আরো বই
এবং '৫১ সালের সেনসাসে তখন ছিল কাল্টিভেটিং ওনার-এর জমি আছে, তার সং
ছিল ১৫ লক্ষ, আর ইতিমধ্যে সেটা বেড়ে '৭১ সালে যে সেনসাস হল তাতে দেখা গে

৪৬ লক্ষ এবং বর্তমানে সেটা আরো বেড়ে হয়েছে ৫৮ লক্ষ। সবাই জিনিসটা মনে
যে জিনিসটা '৫৩ সালের ঐ সময়ে করা যেতে পারত, এত বছর পরে, এত লং
দিয়ে এত সুযোগ নিয়ে তারপরে সেখানে পাওয়া এত সহজ নয়। এই জিনিসটা মনে
হবে। আর একটা জিনিস আপনারা মনে রাখবেন, আপনারা অনেক সময় ভুলে যান,
সমস্ত আইনটা, এই পশ্চিমবাংলাটা যদি স্বাধীন বাংলা হোত তাহলে আমার যা ইচ্ছা
কি করতে পারি সেটা দেখিয়ে দিতে পারতাম। কিন্তু ঐ যে একজন বললেন বিদুরের
আমি এখানে ২।৩ বার বলেছি আমার অবস্থাটা হচ্ছে অভিমন্যুর মতো, এই যে
নানা আইনের বেড়াজাল, নানা ভাবে, নানা রকম অবস্থায় তার ভেতরে বিচার
হবে, আশাকরি আপনারা বুঝতে পারছেন।

[5-30—5-40 p.m.]

আরেকজন বললেন যে এইসব সত্বেও আপনারা অন্য জায়গায় আছেন, আপনারা
হয়েছেন বটে কিন্তু ২১ নম্বর পেয়ে। যারা ফার্স্ট হয়নি তারা কারা? আরও সুনির্দিষ্ট
বলছি আমাদের থেকেও তিনগুন বেশি জমি নিয়ে উত্তরপ্রদেশ, আমরা যা বিলি
তার এক তৃতীয়াংশও করতে পারেনি। বিহার, ভেরিফাই করুন। এখানে মাননীয়
মনস ভূঁইয়া ল্যান্ড রিফর্মস সম্বন্ধে বলেছেন। ইলেক্‌ট্রিসিটি, ইন্ডাস্ট্রি, ল্যান্ড অ্যান্ড
রেশিও, এসব বুঝতে হবে। এখন আমাদের জনসংখ্যা ৬ কোটি ৭০ লক্ষ ছাড়িয়ে
এখনো অনেকে বলছে ৭কোটির মতো। তাহলে এটা তো হবেই, ইচ্ছা করলেই
পরিবর্তন করতে পারিনা, কালকে আপনারা এলেও আপনারাও কিছু করতে পারবেন
এটা হচ্ছে একটা গিভেন ফ্যাক্ট, এই পপুলেশন রেশিও আমরা বাড়াতেও পারিনা,
তেও পারিনা। এ সত্ত্বেও যা করতে পারা গেছে সেটাই হচ্ছে সব থেকে বড় কথা।
জিনিসটাই ভালো করে বুঝতে হবে সেইজন্য এটা কোনও তর্ক-বিতর্কের ব্যাপার নয়।
জানি, সেইজন্য আমি বহু জায়গায় আমার লেখায় বক্তৃতায় কোনও দিন বলিনি—
রিফর্মস কথাটা চালু হয়ে গেছে—ল্যান্ড রিফর্মস কথাটা। আমরা যেটা বিশ্বাস করি
বিপ্লব, সেটা হচ্ছে থ্রু গোয়িং রেভলিউশন পার্ট অ্যান্ড পার্সেল। এর ভেতরেতেই এই
পরিবর্তন করা যায়, এটা বিশ্বাস করার মতো এত অবোধ, এত অজ্ঞ আমি নই।
জানি কোথায় আছি, তাই বেশি বড় কথা বলিনা। অভিমন্যুর বেড়ার ভেতর থেকে
করতে পারছি, ততটাই করছি; আমরা ভেতর থেকে লড়ছি বলেই আমরা বুঝছি।
জায়গায় এনট্রেঞ্চড ভেস্টেড ইন্টারেস্ট অনেক কিছু আমাদের হয়নি। আমাদের ভারতবর্ষে
প্রথম সম্পর্ক হয়েছিল ইংরেজদের সাথে, এখানে ব্যবসা-বাণিজ্য তারা শুরু করেছিল।
তাদের অনেকেই সেই ব্যবসালব্ধ টাকায় জমিদারি কিনে কৃষককে লুন্ঠন করে,
সঞ্চয় করে সমাজের প্রতিপত্তি নিয়েছিল, এটাও আমাদের মনে রাখতে হবে। এটা
কঠিন জিনিস, ভয়ানক ব্যাপার। এনট্রেঞ্চড্ ব্যবস্থার মধ্যে এই জিনিস রয়েছে। বিশেষ
জয়নাল আবেদিন সাহেব আপনি তো বহুদিনের লোক, আপনি দেখেছেন। এই ১৫।১৬
ধরে বাজেট বক্তৃতায় আমিওতো প্রায় একই জিনিস, একই কথা বলছি। সেই জন্য

আমি সমস্ত বক্তৃতা থেকে এবারের বক্তৃতা সংক্ষিপ্ত করেছি। বিস্তারিত করে দিতে সমস্ত ব্যাপারগুলো ফাঁকি দিচ্ছি তা না। ইংরাজিতে একটা কথা আছে You will the wood for the trees সামগ্রিকভাবে কি আছে এখানে সেটা দেখতে হবে। আমি দু-তিনটে কথা বলছি, যেটা আমার কথা নয়, এটা হচ্ছে সেন্ট্রাল গভর্নমেন্টের তাদের যে ফাইন্ডিংস সেখান থেকেই বলছি, এখন ভারতবর্ষে মার্জিনাল অ্যান্ড স্মল যা আছে, আপনি জানেন আড়াই একর পর্যন্ত মার্জিনাল ফার্মার, এর এক একর পর্যন্ত ফার্মার, এরা হচ্ছে বিগ চাঙ্ক অফ দি ল্যান্ড হোল্ডিং, কোনও কোনও জায়গায় এরা ৭৫-৮০ পারসেন্ট ল্যান্ড হোল্ডিং করে। এইটে সারা ভারতবর্ষে তাদের অ্যাভারেজ, হাতে যেটা আছে অল ইন্ডিয়া অ্যাভারেজ, ২৯ পারসেন্ট জমি তাদের হাতে আছে। পশ্চিমবাংলায় কি অবস্থা? এটা আমাদের কথা নয়, ওদেরই ফাইনডিংস, সেটা হচ্ছে ভাগ আছে এবং তার সাথে বর্গাদারদের যতটা অধিকার আমরা দিয়েছি সেটা ধরলে পারসেন্ট হয়। তারপর আপনি যেটা বললেন সেটা হচ্ছে জমির মালিকানার বিষয় যারা কায়েমিস্বার্থ তাদের অর্থনৈতিক কর্তৃত্ব, রাজনৈতিক প্রভুত্ব অগ্রগতির পথে একটা বাধা। সেইজন্য সেই প্রভুত্ব, কর্তৃত্ব কতটা এলিমেন্ট হয়েছে এ ধারণা আমি করি না, নয়, করতে পারিনি কিন্তু সেটা যে অনেকটা কমেছে তা বলতে পারি। ১০ একরের জমির মালিক যারা সারা ভারতবর্ষে তাদের হাতে এখনও ৫০ পারসেন্ট চাষযোগ্য আছে আর পশ্চিমবঙ্গে সেটা মাত্র ১৮ পারসেন্ট। কাজেই সে দিক দিয়ে সাফিসিয়েন্ট কারভড হয়েছে। তা না হলে তো পঞ্চায়েতের ইলেকশানই হবে না, গরিব মানুষ ভোটই দিতে পারবেন না। কাজেই যদি এই কর্তৃত্ব এবং প্রভুত্ব খর্ব করা না যায় কিছুই হবে না। সেইজন্যই বলা হয়েছে যে ল্যান্ড রিফর্মস হচ্ছে প্রি কন্ডিশন ফর পঞ্চায়েত ইলেকশন যাতে গরিব মানুষ, সাধারণ মানুষ নির্ভয়ে ভোট দিতে পারে। এটা তো অস্বীকার করার ব্যাপার নয়। এই যে আপনারা বলছেন যে আমরা কিছুই করিনি কিন্তু সঙ্গে চিন্তা করে দেখুন আজকে বিহার, ইউ.পি.তে যা হচ্ছে সেটা তো এখানে সম্ভব নয়। গরিবের উপর যে অত্যাচার হচ্ছে, যে ধরনের অন্যায় হচ্ছে শিডিউল কাস্ট, শিডিউল ট্রাইবদের উপর বিহার, ইউ.পি. মধ্যপ্রদেশে সে জিনিস পশ্চিমবাংলায় সম্ভব নয়। আপনারা তারস্বরে বলছেন যে আমরা আক্রান্ত। কাদের দ্বারা আক্রান্ত সেটা বুঝতে তারপর যে ভ্যায়াবিলিটির কথা বলেছেন তার তো কোন মানেই হয়না। দিল্লিতে কনফারেন্সে বলেছিলাম যে কুমারাপ্পা কমিটির রির্পোর্টে যা আছে তা দিতে গেলে কেউ পেট বাড়িতে যেমন হয়, এতটুকু দুধ আছে কাকে আর দেব, ছেলে আছে, বুড়ো আছে, কাকে দিতে পারছি না তাই নিজের পোড়া পেটেই দিয়ে দিলাম। সেই রকম এটা হচ্ছে না বাহানা। সেইজন্য আমরা বলছি ভ্যায়াবিলিটির দরকার নেই, দরকার হচ্ছে তাদের মর্যাদাকে বাড়ানো। অন্ততঃপক্ষে তাদের যদি ৩/৪ মাসের খোরাকিটা দিতে পারি তাহলেই অনেক হয়। আপনাদের মধ্যে যারা ট্রেড ইউনিয়ান করেন তারা জানেন যে ফান্ড যদি থাকে তাহলে তারা লড়াই চালিয়ে যেতে পারে। সেই রকম এ ক্ষেত্রেও তাদের যদি ৩/৪ মাসের খোরাকিটা দিতে পারি তাহলে তারা লড়াইটা চালিয়ে যেতে পারে। সেটা আমরা দিয়েছি তার ফাইনডিংস নিয়ে দেখবেন। অন অ্যালড অ্যাভারেজ ১।। বিঘা করে জমি সে পেয়েছে

সেটা সে নিজে ভোগ করবে। তার বাড়ির মেয়েরা গোবর কুড়িয়ে এনে সেখানে সার এবং সমস্ত মনপ্রাণ ঢেলে তারা সেই জমিতে চাষ করবে এবং তার ফলে তাদের মর্যাদা বোধ আসবে, আত্মবিশ্বাস আসবে ফলে তাদের বার্গেনিং পাওয়ার বাড়বে। এর যুক্ত হয়েছে সাক্ষরতার ব্যাপার। এইসবের মধ্যে দিয়ে চেষ্টা করা হচ্ছে তাদের মর্যাদাবোধ ...। তারপর আর একটা কথা এই প্রসঙ্গে আপনাদের স্মরণ করিয়ে দিই। আপনারা ...কেই জানেন, গান্ধীজি বলেছিলেন, মিঃ মেয়রস রিপোর্ট-বললেন সব দেখেশুনে 'It is drain inspector's report'. যদি কেউ চান খুঁজে খুঁজে কোথায় কি খারাপ আছে বার ...তে পারেন। সেইজন্যই বলছি, সামগ্রিক সত্যটা দেখতে হবে। আপনারা জানেন যে এটা ...টি, ১৯৭৭ সালে ৭৫ লক্ষ টন খাদ্য উৎপাদন হত, ১৯৯১/৯২ সালে সেটা হচ্ছে ...টি ২০ লক্ষ টন। এটা অস্বীকার করতে পারবেন না।

[5-40—5-47 p.m.]

এবং তারা স্বীকার করেছেন, সেটা আমার কথা নয়- কেন্দ্রীয় সরকার এটা স্বীকার ...ছেন যে, সেভেন্থ প্ল্যান পিরিয়ডে এগ্রিকালচারাল ডেভেলপমেন্ট ইন্সপাইট অব এভরিথিং ইস্টে ইন ওয়েস্ট বেঙ্গল। এটা আমাদের কথা নয়, তাদের কথা। ৩৪% রাইসের ক্ষেত্রে ...ছে তাতে এটা বলেছে হরিয়ানায় ২৫% হয়েছে, আর ৩৪% হয়েছে ওয়েস্ট বেঙ্গলে। ... আপনারা মিলিয়ে নেবেন। এর আগে পর্যন্ত আমাদের থেকে অন্ধ্রে বেশি রাইস ...ডাকশন হত। কিন্তু পর পর দুবার সেন্ট্রাল গভর্নমেন্ট স্বীকার করেছে হাইয়েস্ট টোটাল ...ডাকশন অব রাইস ইন ওয়েস্ট বেঙ্গল। এবং তার জন্য দুবার আমাদের এখানে মেনশন্ড ...ছে, আমরা প্রাইজ পেয়েছি। এটা তো অস্বীকার করার কথা নয়। আবার মাছের ক্ষেত্রে ...কগুলো জিনিস হয়েছে, সেইগুলো সব আপনাদের দেখতে হবে, অ্যাচিভমেন্টগুলো ...তে হবে। তারপর আলুর ক্ষেত্রে ১৬ লক্ষ টন থেকে ৪৪ লক্ষ টনে উঠেছে, এটা ...কার করতে পারবেন না। পাটে নানা রকম সমস্যা আছে, কিন্তু আগের থেকে অন্তত ... ভাল, সরষে জাতীয় ক্ষেত্রে যে কেউ মাঠে গেলে বুঝতে পারবেন—তরকারির চাষ ..., অন্য চাষই বলুন, অনেক খানি হয়েছে। এটা আমরা বুঝি এবং দেখবেন আমরা ...ন সপ্তম পরিকল্পনা পিরিয়ডে সব চেয়ে জোর দিয়েছিলাম যে দেশ গড়া দু-চার জনের ... নয়, আমরা যে কদিন আছি অন্তত পক্ষে এমন করে মানুষগুলোকে তৈরি করে যাব ... আর বাঘের পিঠে চাপতে পারবেন না। সেই জন্য বাঘের বাচ্চাদের যদি বাঘ না করিনু শেখানু তারে। সেই জন্য তাদের সেই বিশ্বাসগুলো ঢুকিয়ে দিচ্ছি। আমরা সেটাই ...তে চেয়েছি। এখানে আমাদের এগ্রিকালচার মিনিস্টার রয়েছেন, ইতিমধ্যে আমরা আলোচনা ...ছি, একজন প্রখ্যাত কৃষি বিজ্ঞানী যিনি সয়েলের ব্যাপারে নামকরা সুশীল মুখার্জি থেকে ...ন্ত করে আরো অনেককে সঙ্গে নিয়ে আমরা আলোচনা করছি। আমরা চেষ্টা করব এই অষ্টম পরিকল্পনার ভিতরে আমাদের যা আছে, তাই নিয়ে ঝাঁপিয়ে পড়ব। ঋণে তো আকণ্ঠ ... দেশ বিকিয়ে যাচ্ছে, আজকে আমরা চরম মর্মান্তিক জ্বালায় মরছি, বোধ হয় বহু ...দের আত্মদানের ফলে যে স্বাধীনতা এসেছিল আজকে তা ঋণের দায়ে ওয়ার্ল্ড ব্যাঙ্ক এবং আই.এম.এফ-এর কন্ডিশনের জন্য সেই সার্বভৌমত্ব এবং স্বাধীনতা বিসর্জন দিতে

বসেছে। সেই জন্য নিজেদের পায়ে দাঁড়িয়ে কাজ করতে হবে। দুটো জিনিস সব চেয়ে ব আমাদের মনে রাখতে হবে—আমাদের আত্মনির্ভরশীল অর্থনীতির দুটো দিক আছে। একটা হচ্ছে আমাদের জনগণ, তারা একটা পেটে যা খায়, সুযোগ পেলে দুটো হাতে তার থেকে অনেক বেশি খাদ্য উৎপাদন করতে পারে। সেই দুটো হাতকে আমরা কাজ দিতে চাই এবং তার জন্য আমাদের যে প্রাকৃতিক সম্পদ আছে, সেইগুলোকে আমরা পরিপূর্ণভাবে ব্যবহার করতে চাই এবং সেইগুলো করা সম্ভব। সেইগুলোর দিকে আমরা চেষ্টা করছি এবং সেই জন্য কৃষি বলতে তাকে আরো ব্যাপক অর্থে আমরা ব্যবহার করছি। যেমন ফলে চাষ তরিতরকারির চাষ কিছু না হোক, নানা রকম ডাল জাতিয় সামগ্রী আমরা উৎপাদন করাতে চাই। আমি বলছি,—আপনাদের পর আমরা যেটা করেছি সেটা আমি বলছি। যেমন একদিকে ভেস্টিং-এর দিকে ১ লক্ষ ৪৭ হাজার নূতন ভেস্টিং করেছি, আর ডিস্ট্রিবিউশন করেছি ৩ লক্ষ ২২ হাজার। এবার এমনি নয়—যা হয়েছে আপনাদের আমলে বলে যা বলছেন, তার একটাও আপনারা করেন নি। তার প্রমান আমি দেব। আর একটা ব্রেক আপ ফিগার আছে। ১৯৬৭ সালের আগে আমি চ্যালেঞ্জ করে বলছি, হরেকৃষ্ণ কোঙারের মিনিস্টার হবার আগে যেটুকু ভেস্টিং হয়েছিল সেটা আপনাদের করুণায় হয়নি। হয়েছিল আন্দোলনের চাপে। সেখানে কৃষক আন্দোলনের চাপে হয়েছিল। কিন্তু তার এক ছটাকওবিলি আপনারা করেন নি। সেই ভেস্টিং জমি সেই জমিদাররা খেয়ে যাচ্ছিল, আমি তা প্রমাণ করেছি। তার আমলে ৬ লক্ষ একর জমি কৃষকরা আন্দোলনের মাধ্যমে দখল করেছিল, আইনের মধ্যে নয়। কারণ তখন আইন করার সময় ছিল না। তারপর, '৭০ সালের পর আপনারা সেই জমি কৃষকদের কাছ থেকে কেড়ে নেবার চেষ্টা করেছিলেন, পারেন নি। ১৯৬৭ সালের আগে এক ছটাক জমিও উদ্ধার করা হয় নি, আপনারা করেন নি। অন্যান্য কতগুলো বিষয়ে কেউ কেউ কিছু কিছু নির্দিষ্ট কথা বলেছেন। জয়নাল আবেদিন সাহেবও বলেছেন। কিছু কিছু ত্রুটি-বিচ্যুতি থাকতে পারে। আমাকে সে সব সম্বন্ধে নির্দিষ্ট তথ্য দিলে আমি দেখে দেখব। এই কথা বলে, আমি ওঁদের সমস্ত কাট্‌মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

## Demand No-7

The motions of Shri Saugata Roy and Shri Deba Prasad Sarkar that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 23rd March 1993 that a sum of Rs. 91,26,25,000 be granted for expenditure under Demand No.7, Major Heads 2029-Land Revenue and 5475-Capital Outlay on other general economic Services. (This is inclusive of a total sum of Rs. 30,43,00,000 already voted on account) in March,1993 was then put and agreed to.

**Demand No-61**

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 23rd March, 93 that a sum of Rs. 15,67,50,000 be granted for expenditure under mand No.61, Major Head:2506-Land Reforms." (This is inclusive of a al sum of Rs. 5,23,00,000 already voted on account in March, 1993) s then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 5-47 p.m. till 11 a.m. on Tuesday, 6th April 1993, at the Assembly House, Calcutta.

Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Tuesday, the 6th April, 1993 at 11-00 a.m.

## PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 13 Ministers, Ministers of State and 130 Members.

[11-00 — 11-10 a.m.]

## POINT OF INFORMATION REGARDING TRIPURA ELECTION

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭২ সালে এখানে কোনও গভর্নমেন্ট না। সঠিক নির্বাচন যদি হত তাহলে পশ্চিমবাংলায় ১৯৬৭ সাল থেকে কংগ্রেস দল হ হত। ১৯৭২ সালে যে নির্বাচন হয়েছিল আমরা বারেবারে বলেছি, ঐ সরকার ছিল রতি এবং জোচ্চুরির সরকার। এই কথা আজকে ত্রিপুরার নির্বাচনে প্রমাণ করে দেয়। র সংগ্রামী মানুষ ফ্যাসিবাদের বিরুদ্ধে, সন্ত্রাসের বিরুদ্ধে রায় দিয়েছেন। ভারতবর্ষে স্বর পক্ষে গৌরবজনক ইতিহাস। মমতাপন্থী কংগ্রেসিদের ভয়ঙ্কর পরিণতি অপেক্ষা। পশ্চিমবাংলার মানুষের পক্ষ থেকে আমি ত্রিপুরার সংগ্রামী জনগণকে লাল সেলাম ছি।

**শ্রী ননী কর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এখনও পর্যন্ত যে খবর এসেছে তাতে র বামপন্থী শক্তি ইতিমধ্যে ৩২টি আসন পেয়েছে আর কংগ্রেসিরা ৩টি আসন পেয়েছে ওদের সহযোগী ১টি আসন পেয়েছে। আমার বিষয়টা হচ্ছে অন্য, গতকাল এই সভায়—আপনি তখন চেয়ারে ছিলেন কংগ্রেসিরা এসে রিপোর্ট করলেন ১৭টি আসন হচ্ছে, তারমধ্যে সবেতেই যেন ওরা এগিয়ে আছে। বিরোধী দলের নেতা মাননীয় সদস্য াবেদিনের সামনে দাঁড়িয়ে এখানে কালকে শুনছিলাম যেটা নিয়ে গোলমাল-মহিলা নাকি লেন, তোমরা অপেক্ষা করো, রেজাল্ট জানি, তারপর বলব। এতসব বলার পরেও এই এসে সুব্রতবাবু বললেন আবির মাখাবেন। আবিরের রং লাল, তাই তিনি ব্যবহার পারছেন না, খুবই মুশকিল। কালকে বিরোধী দলের উপনেতা, না অপনেতা, তিনি ন, লাড্ডু খাওয়াবেন। লাড্ডু তিনি খাচ্ছেন কিনা জানি না। আমার কথা হচ্ছে, হাউসের দাঁড়িয়ে অসত্য ভাষণ দিলেন সুব্রতবাবু এবং জয়নাল সাহেব। ওদের এরজন্য ক্ষমতা চেয়ে কোনও লাভ নেই। অভিনন্দন জানাই ত্রিপুরার জনসাধারণকে। সেখানে বি.জে.পি. আসন পায়নি প্রত্যেক জায়গায় জামানত জব্দ হয়েছে। মমতাদেবী চেষ্টা করেও পিকে সাহায্য করতে পারেনি। সেইজন্য আমি আপনাকে এই কথা বলব, এই হাউসের থকে সমবেতভাবে ত্রিপুরার মানুষ যেভাবে সাম্প্রদায়িকতার বিরুদ্ধে, সন্ত্রাসের বিরুদ্ধে, কামির বিরুদ্ধে রায় দিয়েছেন তারজন্য একযোগে অভিনন্দন জানাই এটাই হচ্ছে আমার

অনুরোধ।

[11-10 — 11-20 a.m.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** স্যার, ত্রিপুরায় বামফ্রন্ট জিতেছে, তা সত্য, এতে [illegible] করলেই ওরা পরাস্ত হবে তার কোনও কারণ নেই। ব্যাপারটা হচ্ছে দিল্লিতে প্রধানমন্ত্রী মহাশয়ের তাঁবেদারি ও তোষামোদ করতে করতে এই মানুষটি এবং দিল্লি হাইকমান্ডকে সম্পূর্ণ বিভ্রান্ত করা হচ্ছে। একটা রাজ্যকে উপঢৌকন আমাদের দলের তরফ থেকে এদেরকে দেওয়া হল। একটা রাজ্য উপঢৌকন দেওয়া হল এবং আমরা জানি এরপর মাননীয় জ্যোতিবাবু আবদার ধরবেন যে কেরালাটাও আমাদের দিতে হবে। আমি এটা বলতে চাই রাজ্যে যখন সত্যই সমীর বর্মন মুখ্যমন্ত্রী ছিলেন আমাদের ধারণা নির্বাচন হলে কংগ্রেস জিতছে, পরবর্তীকালে রাষ্ট্রপতির শাসনে যে সেশনকে আপনারা উন্মাদ বলেছিলেন তারই প্রদর্শিত পথে এই নির্বাচন ব্যবস্থাকে সম্পূর্ণভাবে কাজে লাগিয়ে আপনারা ক্ষমতায় এসেছেন। এটা ঠিক সত্য এবং বাস্তব কথা যে নির্বাচনে জয়ী হয়েছে, আমরা একই কথা বলতে চাই পশ্চিমবঙ্গের মানুষ জানে এখানে সি.পি.এমের অবস্থা। ওরা রাজ্য সরকারি ক্ষমতায় থেকে নিজেদের কে বড় শের, মহা প্রতিপত্তিবান, বলশালী মনে করুন না কেন এই রাজ্যে রাষ্ট্রপতির শাসনে নির্বাচন করলে সি.পি.এম. উৎখাত হবে! হবে!! হবে!!! পশ্চিমবঙ্গের এই ভবিষ্যৎ এই হাউসে দাঁড়িয়ে জানাতে চাই যে, সেশনের কাছে পশ্চিমবঙ্গে যেভাবে খুন ও সন্ত্রাসের মাধ্যমে রাজ্যে সংসদীয় গণতন্ত্রের টুঁটি টিপে ধরে কলকাতার পৌরসভা নির্বাচন, রশিদের বোমার মশলা গুলি দিয়ে যেভাবে নির্বাচন করা হয়েছে, টালিগঞ্জের উপ-নির্বাচন যেভাবে করা হয়েছে পঞ্চায়েত নির্বাচনকে যেভাবে করার চেষ্টা করা হচ্ছে, এই নির্বাচনকে যদি সঠিক পথে করা হয় সেশনের কাছে পশ্চিমবঙ্গের কথা উল্লেখ না করে সংসদীয় গণতন্ত্রের উপর কলঙ্ক করে দীর্ঘদিনের—এই রাজ্যে রাষ্ট্রপতির শাসনে নির্বাচন করা হয় এদের জনপ্রিয়তার মুখোস খুলে যাবে। তাই আজ মাননীয় জ্যোতিবাবু কেন এই সরকার রেখে দিতে চাইছেন সংবাদপত্রে বার বার বলছেন সরকার রেখে দেবার দায়িত্ব আমাদের? কিন্তু রেখে না দিলে যাবে কোথায়? ২৫১ জন কংগ্রেসের এম.পি., এদের সরাতে গেলে ২৫২ জন এম.পি. দরকার কংগ্রেসকে সরাতে গেলে বি.জে.পি.র পদলেহন না করলে সরানো যাবে না। এই সত্য কথা জনসভায় বক্তৃতায় বলেন আমাদের দায়িত্ব কেন নিতে হবে? দিল্লিতে নরসিংহরাওকে এবং কেন্দ্রীয় নেতাকে এমনভাবে তোষামোদ করেন সম্প্রতি সুরযকুন্ডে আমাদের একটা অধিবেশন হয়ে গেল তাতে সি.পি.এম.কে একটা লাইনেও যোগ করানো গেল না তার কারণ এখানকার নেতারা তাদের বিপ্লবী চরিত্র এবং ভূমিকা হচ্ছে যখন এখানে মাঠে ময়দানে বক্তৃতা করেন তখন তাদের বিহারিদের মতো গোঁফের চেহারা হয়, আর যখন দিল্লিতে যান তখন গোঁফ ঝুলে গিয়ে ভুটানি গোঁফ হয়ে যায়। বিহারিদের গোঁফের একটা বীরত্ব আছে। আর জ্যোতিবাবু যখন দিল্লি যান তখন গোঁফটা ভুটানি হয়ে যায়, গোঁফ দুটো নিচের দিকে নেমে যায়। এই হচ্ছে সি.পি.এম-এর পলিটব্যুরোর চরিত্র। পশ্চিমবঙ্গের মাটি আঁকড়ে ধরার জন্য এরা এলাকায় এলাকায় প্রতিনিয়ত উত্তেজিত কথাবার্তা বলেন, মন্তব্য করেন, আর দিল্লিতে নরসিংহ রাওয়ের কাছে গিয়ে রাষ্ট্রপতি নির্বাচনে যখন ফরোয়ার্ড ব্লক, আর.এস.পি ভোট দেয়না তখন জ্যোতিবাবুকে কংগ্রেসকে সমর্থন করে রাষ্ট্রপতিকে ভোট দিতে হয়। এই হচ্ছে পশ্চিমবঙ্গে বামপন্থী দলের

য়, এটা অস্বীকার করা যায়না। দিল্লীতে গিয়ে এরা কেন্দ্রীয় সরকারের তাবেদারী করেন, য় সরকারের প্রতি আনুগত্য দেখান। জ্যোতিবাবুর এই আনুগত্যের জন্য কংগ্রেসের হাই দের ত্রিপুরাকে উপঢৌকন দিয়েছেন। এর পরে হয়ত কেরালার দিকে নজর আসতে কাজেই এতে যে কোনও লাভ হবেনা সেটা আমরা বুঝিয়ে দিতে চাই। আজকে বাংলায় আন্দোলন শুরু হয়েছে। রশিদের বিষয়কে কেন্দ্র করে সি.বি.আই-কে দিয়ে দাবিতে সারা পশ্চিমবাংলায় এই উত্তাল আন্দোলন আমাদের বলছে এবং এই লন-এর মাধ্যমে পশ্চিমবাংলার বুকে আবার আমরা সত্যকে প্রমাণ করব। আমরা এই রাষ্ট্রপতির শাসনে নির্বাচন করার জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী নির্মল দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হতাশাগ্রস্ত কংগ্রেসি দলের প্রলাপ অনেকক্ষণ শুনছি। যারা পশ্চিমবাংলায় আমাদের মৃত্যু ঘন্টা বাজাতে চেয়েছিল, আসলে তাদেরই ঘন্টা বাজা শুরু হয়ে গেল। পশ্চিমবাংলায় এরা হতাশাগ্রস্ত। যত নির্বাচনের দিন সামনে আসছে তত এরা জনগণের কাছ থেকে বিচ্ছিন্ন হয়ে যাচ্ছে। ওদের মৃত্যু ঘন্টা বাজা হল ত্রিপুরা থেকে। আগামী দিনে গোটা ভারতবর্ষে কংগ্রেসের যে মৌলবাদি তোষণ বি.জে.পি তোষণ নীতির যে আন্ডারস্ট্যান্ডিং পলিসি সেটা আজকে ধরা পড়েছে। সেজন্য র মাধ্যমে অভিনন্দন জানাচ্ছি বিশেষ করে উত্তর-পূর্ব-সীমান্তের ছোট্ট রাজ্য ত্রিপুরা- র। এই অভিনন্দন বার্তা পাঠাবার জন্য আপনার কাছে অনুরোধ করছি। আজকে ন্ত্রের বিরুদ্ধে, মৌলবাদের বিরুদ্ধে সেখানকার জনগণ যে রায় দিয়েছে সেটা সত্যি ন্দনযোগ্য। আজকে ত্রিপুরা থেকে আপনাদের মৃত্যু ঘন্টা বাজা শুরু হল এবং আগামী গোটা ভারতবর্ষে কংগ্রেসের মৃত্যু ঘন্টা বাজবে। ভারতবর্ষের শাসন ব্যবস্থা থেকে কংগ্রেস যাবে। এই কথা বলে, এই বিধানসভার পক্ষ থেকে, রাজ্যের সাধারণ মানুষের পক্ষ ত্রিপুরার মানুষকে আমি অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় সদস্যরা যে খুব হবেন, এটা আমর আশা করেছিলাম। এটা নুতন কোনও ব্যাপার নয়। কারণ যে শুরু হয়েছিল এটা তারই ফল, যেটা গতকাল আমরা পেয়েছি। নির্বাচন হবার কথা ৫ই ফেব্রুয়ারি। ত্রিপুরার মানুষ নির্বাচনে অংশ গ্রহণ করবে। ১২ই ফেব্রুয়ারি নির্বাচনের যখন শেষ হয়, আমাদের মুখ্যমন্ত্রী নিজে সেখানে প্রচারে গিয়ে ফিরে এলেন এবং মন্ত্রীরাও সেখানে গিয়েছিলেন, সেখানে গিয়ে যখন তারা বুঝলেন যে নির্বাচনে জয়লাভ পারবেনা তখন চক্রান্ত শুরু হল। যাকে আপনারা আবদ্ধ [* *] বলেছিলেন, আমাদের ী যে নির্বাচন কমিশনারকে আবদ্ধ [* *] বলেছিলেন, যখন সত্যি সত্যি উন্মাদগ্রস্ত .....

**মিঃ স্পিকার :** যেখানে যেখানে উন্মাদ নির্বাচন কমিশন বলা হয়েছে সেগুলি বাদ

**শ্রী আব্দুল মান্নান :** আমি নির্বাচন কমিশন সম্পর্কে কোনও কথা বলিনি। জ্যোতিবাবু যায় বলেছিলেন আমি সেটাই বলেছি। আমাদের মুখ্যমন্ত্রী বালিগঞ্জ উপনির্বাচনের পরে

[* * Expunged as ordered by the Chair]

যাকে ব্যঙ্গ করে কটূক্তি করেছিলেন, সমস্ত শালীনতা বিসর্জন দিয়ে এমন উক্তি করেছিলেন যেগুলি গণতন্ত্রে আস্থাশীল মানুষ শুনে আতঙ্কিত হয়েছিল। সেই ব্যক্তি যখন জ্যোতিবাবুর নির্দেশে, জ্যোতিবাবুর ইচ্ছা অনুযায়ী, আমাদের রাজ্যের বামফ্রন্ট সরকারের মন্ত্রীদের অনুযায়ী এটা অগণতান্ত্রিক কাজ করলেন তখন আমরা নিন্দা করেছিলাম। সেইদিন আমরা এই হাউসে দাঁড়িয়ে বলেছিলাম ত্রিপুরার মানুষের রায়কে প্রভাবিত করার জন্য, ত্রিপুরার মানুষের গণতান্ত্রিক চেতনা বোধের দ্বারা যাতে সঠিকভাবে অংশগ্রহণ করতে না পারে তার চক্রান্ত শুরু হয়েছে। এই হাউসে দাঁড়িয়ে আমাদের সদস্যরা বার বার এই কথা বলেছিলেন। জ্যোতিবাবু পর্যন্ত একদিন যে ব্যক্তির এত সমালোচনা করেছেন সেইদিন কিছু তিনি বলেন নি। সেইদিন যে চক্রান্তের কথা আমরা বলেছিলাম তার ফল আমরা পেয়েছি। আজ যে বন্ধুরা এত উৎসাহ প্রকাশ করছেন তাদের আমি চ্যালেঞ্জ জানাচ্ছি ত্রিপুরায় যেভাবে নির্বাচন হয়েছে এখানে সেইভাবে নির্বাচন হোক, রাষ্ট্রপতি শাসনে নির্বাচন হোক তারা কত ভোটে আসেন দেখব। নির্বাচন কমিশন তো বলেছেন পঞ্চায়েত নির্বাচনের জন্য যে ভোটার লিস্ট হয়েছে তারমধ্যে ৩৪টি ভোটার লিস্টে কারচুপি হয়েছে। নির্বাচন কমিশন বলেছেন সরকারের প্রভাবে প্রভাবিত হয়ে কর্মিরা অনেক অগণতান্ত্রিক কাজ করেছে। সেই নির্দিষ্ট অভিযোগের ভিত্তিতে এই রাজ্যে রাষ্ট্রপতি শাসন হোক এবং তারপর পঞ্চায়েত নির্বাচন হোক, সেই নির্বাচনে আপনারা জিতে আসতে পারবেন কিনা দেখা যাবে। আজকে আপনারা উল্লাস পাচ্ছেন। ঘুঁটে পুড়ে আর গোবর হাসে।

**শ্রী মহম্মদ ইয়াকুব :** মিঃ স্পিকার স্যার, আমি পশ্চিমবাংলার সাধারণ মানুষের পক্ষ থেকে ত্রিপুরার জনগণকে অভিনন্দন জানাচ্ছি। চক্রান্ত করে কংগ্রেস দল দীর্ঘদিন চেষ্টা চালিয়ে সন্ত্রাসের মধ্যে দিয়ে গণতান্ত্রিক সমস্ত রীতি-নীতিকে জলাঞ্জলি দিয়ে ত্রিপুরার মানুষের কণ্ঠ রোধ করে ক্ষমতা দখল করার চেষ্টা করেছিল। সেই সমস্ত চক্রান্তকে সেখানকার জনগণ সক্রিয়ভাবে অংশগ্রহণের মাধ্যমে এই নির্বাচনে মুছে দিয়েছে। আমাদের পশ্চিমবাংলা কংগ্রেসের পক্ষ থেকে নানাভাবে নানাদিক থেকে নানা কথা বলা হয় এবং এই সরকার সম্পর্কে বিশেষ করে মমতা ব্যানার্জি নানারকম মিথ্যা অভিযোগ এনে এই সরকারের বিরুদ্ধে নানা কথা বলেন। কিন্তু এটা প্রমাণিত হয়ে গেছে, ত্রিপুরার মানুষ দেখিয়ে দিয়েছে সাধারণ মানুষ অনেক বেশি সজাগ এবং সচেতন। *ত্রিপুরা নির্বাচনে জয় মানে গণতন্ত্রে বিশ্বাসী মানুষের জয়। আগামী পঞ্চায়েত নির্বাচনের কথা যে বিরোধী দলের সদস্যরা বলেছেন সেই ব্যাপারে তাদের আমি এই সভায় দাঁড়িয়ে এই কথা বলতে চাই যে আগামী পঞ্চায়েত নির্বাচনে* ওদের থোঁতা মুখ ভোঁতা করে দেবে পশ্চিমবাংলার সাধারণ মানুষ। তাই আমি বলতে চাই আজকে কংগ্রেসদের আরও বেশি সাবধান হওয়া দরকার। নিজেদের পায়ের তলায় মাটি আছে কিনা সেটা একটু খতিয়ে দেখুন, নিজেদের মধ্যে ঐক্য গড়ে তুলুন সেটাই হবে কাজ। এই কথা বলে ত্রিপুরার মানুষকে আর একবার অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[11-20 — 11-30 a.m.]

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ :** স্পিকার স্যার, প্রথম কথা হচ্ছে, আমাদের পশ্চিমবাংলার জনগণ এই বিধানসভার মারফত ত্রিপুরার মানুষকে, সেখানকার জনসাধারণকে ধন্যবাদ জানাচ্ছি। দ্বিতীয় কথা হচ্ছে, এই কংগ্রেসিরা যে কথা বলছেন, আমার মনে হয় ওদের যদি শাস্তন

চায় তা ওরা নিন। জনগণ ওদের বিশ্বাস করেন না। স্বয়ং নরসীমা রাও ত্রিপুরাতে লেন, তখন থেকেই প্রচার ছিল যে কংগ্রেস জিতছে। আজকে কিন্তু প্রমাণ হয়ে গেল। র জনগণ কংগ্রেসকে পর্যুদস্ত করে দিয়েছে। এই বিধানসভায় কংগ্রেসের পক্ষ থেকে যে করেছিল যে ত্রিপুরায় কংগ্রেস জিতছে, তারা বিধানসভাকে ঠিক কথা বলেন নি, করেছিলেন। এটা লক্ষণীয় বিষয় যে, কালকে কংগ্রেস বলেছিল জিতছে, সংবাদ আপনারা অপেক্ষা করুন। জনসাধারণ অপেক্ষা করছিলেন একটি সংবাদের জন্য, জিতছে।' এখান থেকে কোনও শিক্ষা ওরা নেবেন না। আগামীদিনে পঞ্চায়েতের মিউনিসিপ্যালিটির নির্বাচনে ওরা জিতবেন না। ওরা কোথাও থাকবেন না। আমরা ওদের এই বিধানসভায় দেখতে পাব কিনা জানিনা। আমি আর একবার ত্রিপুরার রেণকে ধন্যবাদ দিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনির্মল পাইক :** স্পিকার স্যার, আজকে আমরা ধন্যবাদ জানাচ্ছি ত্রিপুরার গণতন্ত্রপ্রিয় ক যারা গণতান্ত্রিকতায় বিশ্বাস করেন। গণতান্ত্রিকতায় বিশ্বাস করেন বলেই আজকে টকে তারা ক্ষমতায় এনেছেন এবং জয়ের গতি অব্যাহত আছে। আজকে সেখানে একটি লক্ষণীয়, বি-জে-পি. সারা ভারতবর্ষে যে দাপিয়ে বেড়াচ্ছে, বিভিন্ন গ্রামেগঞ্জে সোচ্চার দাবি করছে যে তারাই একটি শক্তিশালী দল বি.জে.পি. মনে করছে যে দিল্লির গদি তারা দখল করে নিয়েছে সেটির চূড়ান্ত নিস্পত্তি ঘটল। বিষয়টিকে সেদিক দিয়ে দেখা , তারা ভারতবর্ষের গদি দখল করতে পারেনি। ত্রিপুরাবাসী আজকে দেখিয়ে দিয়েছে। রার জনগণ বলতে পেরেছেন গণতন্ত্র কি। গণতন্ত্র বা সাম্প্রদায়িকতা আজকে মানুষ ঠক ভাবে বুঝেছে। মানুষকে তারা ধারণা সংশোধন করে দিতে পেরেছেন। তারজন্য ধন্যবাদ জানাই। কংগ্রেস নিজেদের মধ্যে ঐক্য রাখতে পারে নি। কংগ্রেস ভেঙে যাবে কোনও সন্দেহ নেই। এটা বলার কারণ আছে বলে আমি মনে করিনা। ওরা ক্ষমতায় পারবে না। এই কথা বলে ত্রিপুরার মানুষকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ

**শ্রী নরেন হাঁসদা :** স্যার, ত্রিপুরার রাষ্ট্রপতি শাসনে যে নির্বাচন হল সেই নির্বাচনের দিয়ে সারা ভারতবর্ষের মানুষ একটি জিনিস দেখতে পেয়েছে যে, যারা অত্যাচারী তাদের য় ঘটেছে এবং গণতন্ত্রের জয় ঘটেছে। স্যার, পশ্চিমবাংলা এই জয়ের কারণে ত্রিপুরার র জনসাধারণকে অভিনন্দন জানাচ্ছে। স্যার, সাথে সাথে আমি দাবি রাখছি যে, বাংলায় যেটা আমাদের গর্বের, সেই পশ্চিমবাংলায় বর্তমানে নারীদের ইজ্জত রক্ষার স্থান নেই। মানুষের গণতান্ত্রিক মর্যাদা রক্ষার কোনও স্বাধীনতা নেই। এই পশ্চিমবাংলায় একটা অরাজকতা, জঙ্গলের রাজত্ব, আদিবাসী মানুষজন এখানে বিচার পাচ্ছে না। আমি তাই দাবি করছি, এই অবস্থায় জঙ্গলের রাজত্বকে গণতান্ত্রিক পথে আনতে গেলে য় যেভাবে রাষ্ট্রপতি শাসন জারি করে নির্বাচন হয়েছে, ঠিক একই ভাবে পশ্চিমবাংলায় তে শাসন জারি করা হোক। তখনই এখানে গণতান্ত্রিক অবস্থা আমরা দেখতে পাব। বাংলায় জঙ্গলের রাজত্বে আদিবাসী, হরিজন মানুষজন-এর যেখানে বিচার পাবার সুযোগ নারীর অধিকার ও ইজ্জত রক্ষার জন্য মানুষ জেহাদ ঘোষণা করবে। এরজন্য মাটির কবর তৈরি হয়েছে। আমি পরিশেষে ত্রিপুরাবাসীকে অভিনন্দন জানাচ্ছি। গণতন্ত্রকে

রক্ষার জন্য এখানে রাষ্ট্রপতি শাসনের মাধ্যমে পঞ্চায়েত নির্বাচন এবং আগামী দিনের নির্বাচন হোক। আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ত্রিপুরার নির্বাচনকে কেন্দ্র করে আবার রাজ্যে নতুন করে এক ভাবনার সূচনা করে দিয়েছেন। সেটা হল গিয়ে যে, এতে দেখা গেল যে রুলিং পার্টি অর্থাৎ শাসক দল সেখানে ৩৫৬ ধারা অ্যাপ্লাই করে বিরোধীপক্ষকে নির্বাচনে জেতার সুযোগ করে দিয়েছেন। এবং ওখানকার বিরোধীপক্ষ নির্বাচনে জয়লাভ করেছে। কিন্তু পশ্চিমবঙ্গের রাজনীতি লাক্ষাদ্বীপ, আন্দামান বা ত্রিপুরার মতো নয়, এখানে রাজনীতির একটা বিশেষ ধ্যান ধারণা আছে, বিশেষ পরিবেশ আছে এবং পরিচ্ছন্ন রাজনীতি এখানে আছে। আজকে এখানে যে সরকার ক্ষমতায় অধিষ্ঠিত তাতে এই জঙ্গলের রাজত্বে নাগরিকের সুস্থভাবে ভোটাধিকার করার কোনও উপায় নেই, এর একমাত্র বিকল্প পথ হচ্ছে রাষ্ট্রপতি শাসন জারি করা। রাষ্ট্রপতি শাসন ছাড়া এখানে অবাধ এবং স্বাধীনভাবে নির্বাচন কখনই হতে পারে না। [* * *] এইসব জাহান্নমে, ভল্লুকের দল যদি এখানে থাকে তাহলে দেশের গণতন্ত্র কখনই রক্ষিত হতে পারে না। আজকে গণতন্ত্রের বলি হয়েছে, গণতন্ত্র বলে কিছু থাকবে না। এখানে অবাধে নির্বাচন হতে পারবে না। ত্রিপুরায় নির্বাচনের আগে ২০ জন সাংসদ অর্থাৎ এম.পি.কে ওখানে পাঠানো হল রিগিংয়ের পরিকল্পনা করার জন্য এবং এখান থেকে রাইটার্স বিল্ডিংস এবং আলিমুদ্দিন স্ট্রীটের থেকে রিগিংয়ের ছক গেছে, সেই ছক অনুযায়ী কাজ হয়েছে। এর একটা তদন্ত হওয়ার দরকার এবং আমরা যেমন রশিদের বিরুদ্ধে সিবিআই দিয়ে তদন্তের দাবি জানিয়েছি তেমনি ত্রিপুরার নির্বাচনেরও তদন্তের দাবি জানাচ্ছি। কালিমুদ্দিন সামসের বাড়িতে সপ্তাহে দু'দিন করে সাট্টা বসত। এখানে বুদ্ধদেব বাবু এবং মাফিয়া বসে আছেন, ত্রিপুরার নির্বাচনের ২০ দিন আগে এমন ব্যবস্থা করা হয়েছিল যে ত্রিপুরাতে যাতে কংগ্রেস আর কিছুতেই ফিরে আসতে না পারে। এখানে যে পরিকল্পনা হয়েছিল সেখানে যে বাড়িতে পরিকল্পনা হয়েছিল তার নাম আমি দিচ্ছি সেক্টর এ, নং২২। ইন্দিরা গান্ধীকে হত্যা করার ব্যাপারে যেমন ব্লু প্রিন্ট তৈরি হয়েছিল তেমনি বুদ্ধদেব বাবু, কলিমুদ্দিন সামস সবাই মিলে সল্ট লেকের বাড়িতে বসে ত্রিপুরার নির্বাচনের ব্লু প্রিন্ট তৈরি করেছিলেন। সেখানে ২২ জন এম.পিকে নির্বাচনের এক মাস আগে পাঠিয়ে রিগিং করিয়েছেন। সুতরাং আজকে হাউস অ্যাডজর্ন করে ১ মিঃ নীরবতা পালন করা হোক এবং এর বিরুদ্ধে আমরা জেহাদ ঘোষণা করছি।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল :** মাননীয় স্পিকার মহাশয়, আমরা কয়েকদিন যাবৎ দেখছি যে বিভিন্ন সময়ে রশিদকে কেন্দ্র করে যেসব কথা বলা হচ্ছে তার পরিপ্রেক্ষিতে আমি বলছি যে, আমার কাছেও একটা ছবি আছে তাতে শ্রীমতী ইন্দিরা গান্ধী, সিদ্ধার্থশঙ্কর রায় এবং ওমর আলি ও তাড়িবাবা আছেন। ১৯৭২ সালে ওই কংগ্রেসি মস্তান সমাজবিরোধীদের সঙ্গে আপনারা যোগসাজস করে এখানে সন্ত্রাস সৃষ্টি করেছিলেন। শ্রীমতী ইন্দিরা গান্ধী এবং সিদ্ধার্থশঙ্কর রায় ওমর আলি এবং তাড়িবাবুর সঙ্গে হাত মেলাচ্ছেন এই ছবি আমার কাছে আছে। আমরা ওই ছবির একটা স্ট্যাচু করে কলকাতায় টাঙাবো।

---

Note * [ Expunged as ordered by the Chair]

মিঃ স্পিকার ঃ কলিমুদ্দিন সামসের বিরুদ্ধে যে অ্যালিগেশন আছে রশিদ খানের লোক বাদ যাবে।

[11-30 — 11-40 a.m.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মিঃ স্পিকার স্যার, আমার কোনও বক্তব্য নেই। আমার শুধু ঐই প্রশ্ন কাগজে বেরিয়েছিল উনি বলেছিলেন প্রাক্তন মুখ্যমন্ত্রী ত্রিপুরায় যিনি ছিলেন গ্রেসের তিনি কি করতেন, সেটা উনি জানেন। এটা যদি একটু বলেন দয়া করে, আমাদেরকে একটু জানান।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** স্যার, গতকাল হাউসের মধ্যে যখন সুব্রতবাবু হৈ চৈ করছিলেন গ্রেসিরা ঘুরে বেড়াচ্ছিলেন তখন কিছু সাংবাদিক আমার ঘরে গিয়েছিলেন আমাকে জিজ্ঞাসা ছিলেন যে ওরাতো সবুজ আবির নিয়ে ঘুরে বেড়াচ্ছে আপনার কাছে কিছু খবর আছে বলুন। আমি তখন বললাম ত্রিপুরার জনগণ যদি ভোট দিতে পারে তাহলে ৭৭ সাল আর যদি সামগ্রিকভাবে রিগড হয়ে যায় তাহলে ৭২ সাল হবে, এর মধ্যিখানে কোনও সন্দেহ নেই। ত্রিপুরার জনগণ ভোট দিতে পেরেছে এবং সঠিকভাবেই তারা করতে পেরেছে তাদের আমাদের অভিনন্দন জানানো উচিত। আমাদের পশ্চিমবাংলায় একটা কথা চালু আছে মরার উপর খাড়ার ঘা দেওয়া উচিত নয়, সেই খাড়ার ঘা আমি আর দিতে চাইনা।

**শ্রী ত্রিলোচন দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজকে এই বিধানসভায় পশ্চিমবঙ্গের পক্ষ থেকে ত্রিপুরার জনগণ যাদের জয়যুক্ত করে পাঠিয়েছেন তারজন্য অভিনন্দন জানাচ্ছি। স্যার, কালকে এই বিধানসভায় যারা চক্রান্তকারি দল তারা কালকে বলেছিলেন আপনাকে যে ৫টার মধ্যে অ্যাডজোর্ন করতে হবে। আনন্দ উৎসব করতে হবে। ওদের ঐ আনন্দ উৎসব আস্তে আস্তে মুছে যাবে। সেই ৬ তারিখে বাবরি মসজিদ ভেঙে যে চক্রান্ত ওরা করেছিল তার উপযুক্ত জবাব ওরা পেয়েছে। আমি এই চক্রান্তকারি দল ও বি.জে.পি.র বিরুদ্ধে ত্রিপুরার লোকেরা যে উপযুক্ত জবাব দিয়েছে তারজন্য আমি অভিনন্দন জানাচ্ছি।

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** মিঃ স্পিকার স্যার, আমি প্রথমেই ত্রিপুরার জনগণকে পশ্চিমবাংলার মানুষের পক্ষ থেকে এবং বিধানসভার পক্ষ থেকে অভিনন্দন জানাচ্ছি। স্যার, সব সময়ই উচিত যারা বিজয়ী তাদের একটু শান্ত থাকা আর যারা পরাজিত তাদেরকে একটু ক্ষমার দৃষ্টিতে দেখা উচিত। সেইজন্য অন্যদিকে যাবনা, তবে আমি যে কথাটা বলতে চাই তা হচ্ছে রাষ্ট্রপতি শাসন-এর যে হুমকি আমাদেরকে দেখানো হচ্ছে পশ্চিমবাংলার মানুষ অনেকবার এই নির্বাচনের অভিজ্ঞতার মধ্যে দিয়ে গিয়েছে যতবার বেশি বেশি করে রাষ্ট্রপতি শাসন হয়েছে এবং পরবর্তীকালে নির্বাচন হয়েছে ততবারই ওদের আসন সংখ্যা কমে গিয়েছে। তারপর বলা হচ্ছে নির্বাচন কমিশনকে নিয়ে, নির্বাচন কমিশন সেটাতো ফ্রাঙ্কেনস্টাইন হয়ে গিয়েছে এই নির্বাচন কমিশনকে এটা তৈরি করেছিল কারা? এখানে একটা কথা বলি সুব্রতবাবুও কবি নজরুল-এর লাইনটা জানেন তোমার সৃষ্টি কত সুন্দর মহৎসে কত মহৎ পিতা, সৃষ্টির শিয়রে বসে কাঁদো তুমি জননীর মতো হিতা আশাকরি মনে আছে। এখানে দীপবাবু দীর্ঘ বক্তৃতা করলেন যার সঙ্গে এর কোনও সম্পর্ক নেই। সুরজকুন্ডের কোনও কথার সঙ্গে এদের মিল নেই।

সি.পি.এম তো সুরজকুন্ডে ছিল না তাহলে করতে পারেননি কেন? তাহলে পদলেহন কে করছে? সি.পি.এম নরসিমা রাওয়ের পদলেহন করছে, না, নরসিমা রাও সি.পি.এমের পদলেহন করছে। কংগ্রেস সরকার কখন ভাঙ্গবে সেই প্রশ্নে আমার যাবার দরকার নেই। কংগ্রেস সরকার নিজেরাই নিজেদের ভাঙ্গবে, তার বেশি দেরি নেই। আমাদের বামপন্থী অনেক নেতা আছেন, সেইসব ডাক্তাররা জানে কোন রোগিকে কখনও কোরামাইন দিতে হবে, আর কোন সরকারকে ডেথ সার্টিফিকেট দিতে হবে। ওদের এখন কোরামাইন দেওয়া দরকার। আমি সুব্রত বাবুকে অভিনন্দন জানাই, তিনি কেন্দ্রীয় মন্ত্রীর বক্তব্যের প্রতিবাদ করেছিলেন। একজন কেন্দ্রীয় মন্ত্রী যিনি আসাম থেকে ত্রিপুরা গিয়েছিলেন, তিনি পশ্চিমবাংলায় খুব দম্ভ করে বলেছিলেন ত্রিপুরায় লাল ঝান্ডা মুছে দিয়ে এসেছি। এখন পরিষ্কার, যে রেটে বামপন্থীরা এগোচ্ছে, আর যে রেটে কংগ্রেস মুছে যাচ্ছে তাতে আমাদেরকেই গিয়ে কংগ্রেস আসনে বসতে হবে। ভাগজোগ করে নেওয়া ভালো। কেন্দ্রীয় মন্ত্রী বলেছিলেন পশ্চিমবাংলার কংগ্রেস আমাদের কাছ থেকে শিক্ষা গ্রহণ করুন কেমন করে সি.পি.এম এবং বামপন্থীদের ঠান্ডা করে দিতে হয়। ত্রিপুরা থেকে তিনি যখন দিল্লি যাবেন তখন কলকাতা হয়ে যাবেন। আমি জানি কংগ্রেস কি এখনো তার কাছ থেকে শিক্ষা নিতে রাজি আছেন, তার কাছ থেকে ট্রেনিং নিতে রাজি আছেন? শুধু একটা কথা, প্রধানমন্ত্রী নরসিমা রাও কি করলেন, সি.পি.এম কি করলেন না, সেই নিয়ে এখানে বলে কি লাভ। তিনি যদি আপনাদের কথা না শোনেন তারজন্য আপনারা বলতে পারেন। তাই আমার দুটো লাইন মনে পড়ে যাচ্ছে সখী কেমনে রাখিব হিয়া, আমারই বধু আনবাড়ি যায়, আমারই আঙ্গিনা দিয়া।

**মিঃ স্পিকার :** ডাক্তার আবেদিন, কালকে সুব্রত বাবুর কথা শুনে এবং আজকে খবরের কাগজ পড়ে আমার পাটনা হাইকোর্টের একটা পুরোনো গল্প মনে পড়ে গেল। পাটনা হাইকোর্টে এক ব্যারিস্টার যখন মামলা করছিলেন, তখন বেশ কিছুক্ষণ মামলা চলার পর আরগুমেন্ট হওয়ার পর, জুনিয়ার বললেন, স্যার এতো মনে হচ্ছে আমাদের কেস নয়। পরে অ্যাডভোকেট জাজকে বলল স্যার, এটা আমাদের কেস নয়, আমি এতক্ষণ যা বললাম সেটা ওদের কথা। আমাদের বোর্ডের মামলা এবার আরম্ভ হল। কংগ্রেসিদের কথাও সেইরকম ওটা ওদের কথা ছিল না।

[11-40 — 11-50 a.m.]

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি ওপক্ষে যোগ দিয়ে অনেক রঙ্গ রস করছেন। তারজন্য শ্যামল বাবু, বুদ্ধদেব বাবুরা কি প্রস্তুত আছেন। আপনারা সবাই ওখানে ঘুরে এসে দেখলেন ওখানে কোনও উপায় নেই। বউ বাজারের সাট্টার কত টাকা আপনারা ওখানে পাঠিয়েছেন বলতে পারেন? পঞ্চায়েত ইলেকশন মে মাসের ৩০ তারিখে, পশ্চিমবাংলায় নির্বাচনের তিন দিন আগে থেকে রাষ্ট্রপতি শাসন জারি করে নির্বাচন করতে কি আপনারা প্রস্তুত আছেন? যদি আপনারা প্রস্তুত থেকে থাকেন তাহলে আমাদের কোনও আপত্তি নেই। ওখানে তো ৬০ জন নির্বাচিত হয়েছে, আমাদের এখানে ৬৮ হাজার মানুষ নির্বাচিত হবে। ভোটার লিস্ট থেকে শুরু করে সর্বত্র আপনারা কারচুপি করে রেখেছেন। এখানে একটা জঙ্গলের রাজত্ব চলছে। এবং এখানে যারা পাহারা দিচ্ছে তারা প্রায় প্রতিনিধি অব দি সাভেনজারস। আজকে এই অবস্থা যদি হয় তাহলে প্রস্তুত থাকবেন এখানেও।

রা এই তুলনাটা এখানেও করে দিন না। যদি ওখানে গণতন্ত্রের জয়যাত্রায় এত মুগ্ধ থাকেন তাহলে তা এখানেও একবার করার চেষ্টা করুন। শ্যামলবাবু প্রেসিডেন্ট রুলের এখানে যতবার নির্বাচন হয়েছে সেকথা বললেন। আমি তাকে জিজ্ঞাসা করতে চাই, কি ৭১/৭২ সালের কথা ভুলে গেছেন? আপনি তো তখন সাবালোক ছিলেন বলেই হয়, আপনার তো সেই সময়কার কথা ভোলা উচিত নয়। আপনি কি ভুলে গেলেন ১/৭২ সালে প্রেডিডেন্ট রুলে এখানে নির্বাচন হয়েছিল এবং তারফল কি হয়েছিল?

(গোলমাল)

স্যার, আজকে বুদ্ধদেববাবুকে সরাসরি বলতে চাই যে, আগামী ৩০শে মে পঞ্চায়েতের ন হচ্ছে, সেখানে বেশি যদি না পারেন, যদিও ৩৫৬-এ বিধান নেই তবুও বলছি যদি একটা/দুটো ডিস্ট্রিক্টে আলাদা করে করুন না। আপনারা তো করেছেন ওয়েস্ট দিনাজপুর

(গোলমাল)

পি'র ছিল দুটো আসন, জ্যোতিবাবু লালকৃষ্ণ আদবানি, অটলবিহারী বাজপেয়ির সঙ্গে মলাবার পর তাদের প্রথম চোটে আসন হয়ে গেল ৮৬ এবং তারপর ১১৯। আমার কোনও সন্দেহ নেই যে ঐ শ্যামল চক্রবর্তী, বুদ্ধদেব ভট্টাচার্য, জ্যোতিবসু, হাসিম আব্দুল লাফ দিয়ে গিয়ে পড়বে যদি বি.জে.পি. ক্ষমতায় আসে। তাদের দোসর করবে, তাদের হন করবে এতে আমার কোনও সন্দেহ নেই। আমরা দেখেছি ১৯৮৯ সালে কেন্দ্রে কি ল। আজকে আপনারাই বি.জে.পিকে এখানে বাড়িয়েছেন, এখানে তাদের তোয়াজ করে ন এবং তোয়াজ করে চলছেন যাতে তারা আরও বাড়ে। কোনও নীতির বালাই আছে দের? অতীতে ভারতবর্ষের রাজনীতিতে কোনও নীতি দেখিয়েছেন আপনারা? আজকে দেশে যে সাম্প্রদায়িক দাবানল জ্বলে উঠেছে সি.পি.এম. তার থেকে মুক্ত হতে পারে জকে আপনারা সম্প্রীতি সভা করতে চাইছেন অপরাধ স্খালনের জন্য। গোটা ত্রিপুরায় নি করে, রশিদের মতন সাট্টা ডনদের নিয়ে গিয়ে, ভল্লুক, ঝুনুকে নিয়ে গিয়ে, বোমাবাজি অর্থ ঢেলে, ৬০টা অবজারভার এনে, ২৫টা এম.পি.কে নিয়ে গিয়ে সেখানে সব বা প্রভাবিত করেছেন। আমরা তাতে আপত্তি করি না কিন্তু এখানেও করবার সুযোগ আর প্রধানমন্ত্রীর নামটা উল্লেখ করেছেন। গরজটা আপনাদের, আমাদের নয়। আপনাদের হচ্ছে — সোমবার, মঙ্গলবার, বুধবার, বৃহস্পতিবার, এই ৪ দিন এখানে আপনারা সের শ্রাদ্ধ করেন আর বৃহস্পতিবার দিন সন্ধ্যা বেলা থেকে শুক্রবার, শনিবার, রবিবার ন গিয়ে কংগ্রেসের ভজনা করেন। এখানে যদি কংগ্রেসের বদলে বি.জে.পিকে শক্তিশালী দেখেন তাহলে আপনারা তাদের ভজনা করবেন। ১৯৮৯ সালে তাই করেছিলেন। থপ্রতাপ সিং, অটলবিহারী বাজপেয়ি, লালকৃষ্ণ আদবানি এবং জ্যোতিবসু আজকে বর্ষকে ধ্বংসের পথে নিয়ে এসেছেন। আপনাদের রোল আমাদের জানা আছে। স্বাধীনতার আপনারা বেমাইনি করেছিলেন ৪২-এর আন্দোলনকে বানচাল করার জন্য। তারপর জি যখন আই.এন.এ. করে ভারতবর্ষের মুক্তির সংগ্রামে ঝাঁপিয়ে পড়েছিলেন সেদিন দেখেছি আপনারা নেতাজির কুৎসা করেছিলেন। এখানে ফরোয়ার্ড ব্লকের যারা আছেন

তাদের কারুর কারুর তো এসব কথা অজানা থাকার কথা নয়। আজকে তাই কারী আপনারা সাফাই গাইতে যাবেন না। আপনাদের বলি, আপনারাও প্রস্তুত থাকবেন রাষ্ট্রপতির শাসনে নির্বাচনের জন্য। আর তা যদি না হয় তাহলে বলব, you are people of double-standard চিরকালই দুমুখো নীতি আপনাদের। শিক্ষা, স্বাস্থ্য সব ক্ষেত্রে আজকে আন্ত্রিকে বহু লোক মারা যাচ্ছে ফলে এরা ভয় পেয়ে গিয়েছে। দার্জিলিং-এ নতুন একটা উতপাৎ শুরু হয়েছে, আমরা আতঙ্কিত। স্যার, ত্রিপুরার নির্বাচনের ব্যাপারে আজ দেখলাম আপনি কোয়েশ্চেন আওয়ার বন্ধ করে এদের উল্লাস করতে দিলেন। আপনি পুরো রুল ৪৩তে। আমাদের আপত্তি নেই কিন্তু গুরুত্বপূর্ণ সময়ে আপনার সমান দৃষ্টি আমরা চাইছি। আর বেশি কিছু বলার নেই, তৈরি থাকবেন, এই সেম রেপ্লিকা ইন ওয়েস্ট বেঙ্গল উইশ্যাল বি থ্যাঙ্কফুল টু ইউ।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে বলতে চাইনি। শ্রদ্ধা চক্রবর্তী আমার মাননীয় সহকর্মী তিনি বলেছেন। আমি দু একটি কথা বলতে চাই, প্রথম ত্রিপুরার জনগণকে ধন্যবাদ জানাই। ইতিমধ্যেই খবর পাওয়া গেছে, হয়তো অফিশিয়াল হয় কিছুক্ষণ পরেই খবর পাওয়া যাবে। ইতিমধ্যে সেখানে বামপন্থী সরকার তৈরি হবে, এ সুনিশ্চিত সবাই আমরা জানি। ত্রিপুরার মতো একটা গুরুত্বপূর্ণ রাজ্যে যেখানে আদিবাসী ও বাঙালি অধ্যুষিত একটা গুরুত্বপূর্ণ অঞ্চল, সেই জায়গায় জাতীয় ঐক্যের প্রশ্নে কংগ্রেস পরাজিত করা, বি.জে.পি.কে পরাজিত করে বামপন্থাই যে বিকল্প পথ, এর রাজনৈতিক তাৎপর্য সারা ভারতবর্ষের কাছে নুতন একটা শক্তি অর্জন করবে ত্রিপুরায় বামপন্থীদের জয়। কংগ্রেসকে পরাজিত করে এবং বি.জে.পি.কে পরাজিত করে এবং ভবিষ্যতে সেই ত্রিপুরার উপজাতি এবং বাঙালিদের ঐক্যের মধ্যে দিয়ে বামপন্থাই যে পারে তাদের ঐক্য করে রাখতে, এই জয়ের মধ্যে দিয়ে সেটাই সুনিশ্চিত হয়েছে। এই প্রসঙ্গে এখানে দু-টি কথা আলগা ভাবে উঠেছে। উঠেছে এই জয় বোধ হয় ইলেকশন কমিশনের যে ভদ্রলোক আছেন মাথায়, তার নাম উচ্চরণ করতে চাই না, (এ ভয়েস - উন্মাদ।) উন্মাদ নয়, ফ্রাঙ্কাস্টাইন। আমার কোলিগ বলেছেন এই কথাটা। জানেন তো পাগল তৈরি করলে পাগলের যে সৃষ্টি কর্তা তার হাতেও থাকে না। তার সম্পর্কে আমাদের মনোভাবের কোন পরিবর্তন হয়নি। তিনি একজন এমন লোক, আমরা আবার পুনরাবৃত্তি করছি, তিনি এ একটা সংগঠনের নেতৃত্ব করছেন, এটা ভারতবর্ষের গণতন্ত্রের পক্ষে, ভারতবর্ষের গণতান্ত্রিক সংস্থার পক্ষে ইলেকশন কমিশন একটা গুরুত্বপূর্ণ সংগঠন, তার সম্পর্কে আমরা যা বলেছি তা দায়িত্ব নিয়ে বলেছি। আমি বলছি কিন্তু এই হয়, ফ্রাঙ্কেস্টাইন একবার তৈরি করলে ফ্রাঙ্কেস্টাইন তার নিজের সৃষ্টি কর্তার গলা টিপে ধরে, সেই গলা টিপে ধরেছে। তৃতীয় হচ্ছে আপনারা এখানে মাঝে মাঝে বললেন, দুর্ভাগ্য বিরোধী দলের নেতাও বললেন, এ সুর ভাল নয়। রাষ্ট্রপতি শাসনের কথা বলছেন? রাষ্ট্রপতি শাসন আমাদের দেশের সংবিধানের ধারাতে কেন হয়, কে করে, কোন পরিস্থিতিতে হয়, কোন আইনের ভিত্তিতে হয়? বিরোধী দলের রাজনৈতিক শুভেচ্ছার উপর নির্ভর করে না। আপনার মনের মধ্যে থাকলেই এটা হবে না। ৩৫৬ ধারায় শর্ত আছে, ৩৫৬ ধারা ছাড়া রাজ্যপালের ভূমিকা আছে, ৩৫৬ ধারার মধ্যে দিয়ে আইনগত একটা পদ্ধতি আছে কেন রাজ্যপালের শাসন

রাজ্যে সবাই জানেন, সারা দুনিয়া দেখছে, সারা ভারতের মানুষ দেখছে এই রাজ্যের স্থিতি কি, এই রাজ্যে রাষ্ট্রপতি শাসনের কোনও পরিস্থিতি আছে কি না। বিরোধী দলের চাইলেই বা আপনারা কয়েকজন চাইলেই আপনাদের বাঁচার জন্য এটা হবে না। নেতারা রাজনৈতিক কারণে কথাটা বলছেন, তাই রাজনৈতিক কারণেই আমার সহকর্মির সুর মিলিয়ে বলছি, আমরা এই চ্যালেঞ্জ জানাচ্ছি-জয়নাল সাহেব অঙ্কটা ভুলে গেছেন, ৬৯ সালে আমরা ছিলাম ৮৫ জন। ৭১ সালে আমরা ছিলাম ১২২ জন, রাষ্ট্রপতি শাসনের পরে ১২২। যতবার রাষ্ট্রপতি শাসন করেছেন রাজনৈতিক ভাবে আমাদের রাজ্যের মানুষ আপনাদের শাস্তি দিয়েছে। আর একবার করার মতো যদি রাজনৈতিক বুদ্ধি দেন তাহলে আপনাদের এখানে একটা লোকও বসার জায়গা পাবেন না, ধুয়ে মুছে চলে যাবেন। কিন্তু রাষ্ট্রপতি শাসন তৈরি হয় আইনের উপর দিয়ে। আপনাদের ইচ্ছার হয়না। রাষ্ট্রপতি শাসন কি ভাবে হয়, কোন ধারায় হয়, কার মতে হয়, তার একটা ধারা আছে। আমি শুধু সব শেষে এই কথা বলছি, বিরোধী দলের নেতা আর ভাব দেখালেন, আমার নাম করে উচ্চারণ করলেন, বি.জে.পি.'র কথা, অ্যাজিমেন্টের বললেন। আমি শুধু এই কথা বলতে চাই, আমরা বামপন্থীরা, কমিউনিস্টরা বি.জে.পি.দের ঘৃণা করি, আপনার থেকেও বেশি করি। আমরা সর্ব শরীর দিয়ে সমস্ত মন দিয়ে আমরা বি.জে.পি.কে, শত্রুকে আমরা চিনি, তাদের আমরাই ঠেকিয়ে রাখছি। শুধু আপনারা মনে করেন যখন উত্তরপ্রদেশে আপনারা ভয়ে বিভ্রান্ত, কি করবেন বুঝতে পারছেন না, আপনারা পারছেন না যেখানে বি.জে.পি.কে সরিয়েছেন কি করলেন না করলেন, জিততে পারবেন কি না, ভয় পাচ্ছেন, ভয় উত্তরপ্রদেশে। কারণ আপনাদের বুকে সব সাঁই বাবা আছে। আমরা ত্রিপুরায় পথ দেখিয়েছি, কি করবো বি.জে.পি.কে। আমরা পশ্চিমবাংলায় ৩০শে পথ দেখাব কি করব। আপনাদেরও হারাবো, বি.জে.পি.কেও হারাব। আমরা দেখিয়ে দেব। আমাদের থেকে শিখবেন, উত্তরপ্রদেশ আমাদের থেকে শিখবেন, মধ্যপ্রদেশ এবং কোন পথে সারা দেশ আমরা দেখিয়ে দেব।

[11-50 — 12-00 Noon.]

## POINT OF ORDER

**Shri Gyan Singh Sohanpal :** Sir, I rise on a point of order. I hope you will remember that the Speaker of the Lok Sabha, Chairman of the Rajya Sabha, the Speakers of the Assemblies, Chairman of the Council, Leaders and Whips of all political parties met in Delhi and their code of conduct was drawn in which you yourself played an important role. Sir, the proceedings of the House are to be conducted in accordance with rules and you as the Presiding Officer are charged with their responsibilities of conducting the proceedings of the House in accordance with these rules. Sir, Chapter 7 of the Rules of Procedure and Conduct of Business deals with questions. Rule 34 says that the first hour of the sitting shall be available for us in asking questions and answers unless you direct otherwise. There is also another way of

suspending the Question Hour than discussing other matters. Sir, I have seen the other day also and unfortunately today you have allowed discussion. I am not against the discussion, but if you yourself do not observe the rules, I am afraid, the members will take advantage of this weakness and may create disorder. The other thing that I would like to draw your attention is the uncharitable criticism which the Hon'ble Minister for Information and Culture has been pleased to make. Sir, the Election Commissioner is one of those personalities whose conduct cannot be discussed in the House without a substantive motion. Unfortunately I do not know whether out of ignorance or out of madness he has criticised the character and conduct of the Election Commissioner. I Sir, strongly feel that since a person of your position presides over the proceedings of the House. This should not have been allowed. I would request you to expunge all that has been said in this regard. Thank you, Sir.

## RULLING FROM CHAIR

**Mr. Speaker :** Shri Gyan Singh Sohanpal has raised a propriety of allowing a debate on what has happened in relation to Tripura Election. He has drawn my attention to the consensus of the Presiding officers, Leaders, whips of political parties, Parliamentary Affairs Ministers held in Delhi recently. I am in absolute agreement with him There are no too words to deny the points raised by him. I only want to express here that at that conference the proposal was that the Question Hour should never be set aside. I hold an opinion that if urgent and grave circumstances do arise, the Question Hour may be set aside. That is my opinion which I still hold even today. I intend to hold in future as long as I am the Presiding Officer in this House because what is important is the interest of the people and of the State and if circumstances do arise, certain situations demand that discussion take place giving precedent to Question Hour, that should take place but that should depend on the situation prevailing, exigency of the situation and circumstances. It should not be a daily occurrence or a common feature. I am also in full agreement with Shri Gyan Singh Sohanpal in regards to the reference to the Election Commissioner. But what the Minister said was in reply to what has been raised by Hon'ble member from his party. Hon'ble Sudip Bandyopadhyay also tended to describe the election Commissioner as a very expert. I have expunged that part. Hon'ble Minister only replied to the member concerned and reminded the member concerned that if somebody creates a situation he has to pay the price for it. That was the reference of the Minister to that question. The Minister has not by himself criticized or raised any question

relating to the Election Commissioner. It was only in reply. The ber making a submission should take the responsibility of the submis- because then reply has to be made.

...(noise and interruption)...

ase take your seats. I am on my legs. You should have the pa- nce. It is unfortunate that you have not that patience. I had the ience to hear what Gyan Singh Sohan Pal said. You must also have t patience to hear. I understand your problem.

But in all fairness, all references to Election Commissioner should expunged from the record. That is the correct parliamentary proce- re. Because the election commissioner cannot be a party to debate the House without an appropriate motion, that is, substantative mo- n. Nobody denies that.

...(noise and interruption)...

Mr. Mukherjee, please take your seat. I am not going to debate at

Today, the debate proceding question hour arose because the Deputy ader of the Opposition chose to make a submission on the Tripura uation. If he had not chosen to make a submission, this debate might t have taken place. I think the Deputy Leader of the Opposition will more responsible in future and not make a loose statement like he ade yesterday. That was the cause of today's debate. Otherwise the bate could not have taken place at all. Now we should go back to r question hour Session.

## Starred Questions
## (to which oral Answers were given)

### রাজ্যে বাসের সংখ্যা

*১৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫) শ্রী সুকুমার দাস : পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে সরকারি ও বেসরকারি বাসের সংখ্যা কত; এবং

(খ) প্রত্যহ সরকারি ও বেসরকারি বাস কর্তৃক পরিবাহিত যাত্রীর গড় সংখ্যা কত?

**শ্রী শ্যামল চক্রবর্তী :**

(ক) সরকারি বাসের সংখ্যা - ২,৭৪৪
বে-সরকারি বাসের সংখ্যা - ৮,১০৩

(খ) সরকারি বাসে ও ট্রামে
প্রতিদিনের যাত্রি সংখ্যা - ১৮,০০,০০০

বেসরকারি বাসে
প্রতিদিনের যাত্রি সংখ্যা - ৬৩,২২,৪০০ (এটাও গড়পড়তা)

**শ্রী সৌগত রায় :** মাননীয় মন্ত্রী মহাশয়কে কি জিজ্ঞাসা করতে পারি, আপনি এ সংখ্যাটা বললেন এটা ১৯৯১ সালের মার্চ মাস পর্যন্ত, এটা যথেষ্ট পুরানো। আমার হচ্ছে, আগেকার তুলনায় সরকারি এবং বেসরকারি বাসের সংখ্যা বেড়েছে, না কমেছে।

[12-00 — 12-10 p.m.]

**শ্রী শ্যামল চক্রবর্তী :** সরকারি এবং বেসরকারি দুরকম বাসই সামান্য পরি বেড়েছে।

**শ্রী সৌগত রায় :** আপনার হিসাব থেকে দেখতে পাওয়া যাচ্ছে যে বেসর পরিবহন সরকারি পরিবহনের ৩ গুন এবং সাড়ে ৩ গুন বেশি যাত্রি বহন করতে প আগামী দিনে দুরকম বাসে সমান যাত্রি বহন করাবার কোনও পরিকল্পনা এখন যেমন আছে ভবিষ্যতে ১ঃ১ করার পরিকল্পনা আছে কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** আমরা ক্রমশঃ বাসের সংখ্যা বাড়াবার চেষ্টা করছি। যে প্রশ্নটার মধ্যে সরকারি বাসের কথা বলা আছে আমাদের সরকারি সংস্থা আছে যেমন মেট্রোরেল ইত্যাদি আছে, সব মিলিয়ে যা দাঁড়াচ্ছে প্রতি বছর ক্রমশঃ সরকারি বাসের সংখ্যা বাড়িয়ে—১৯৮৫তে ১৮ পারসেন্ট ছিল, ১৯৯০ সালে ২৫ পারসেন্ট হয়েছে, এ একটা রাফ হিসাব আমরা দিচ্ছি ২৭ পারসেন্ট। আমরা কোনও প্রতিশ্রুতি দিচ্ছি না, আমাদের ইচ্ছা আছে আগামী ৪ বছরের মধ্যে ৫০-৫৫ পারসেন্টে পৌঁছতে পারব।

**শ্রী মোস্তাফা বীন কাসিম :** আমাদের এবং অন্যান্য সব রাজ্যেই সরকারি বাসের বিশেষ ভূমিকা আছে, কিন্তু সম্প্রতি কেন্দ্রীয় সরকারের তরফ থেকে সব রাজ্যে একটা চা আসছে যে সরকারি পরিবহণের ক্ষেত্রকে কত সঙ্কুচিত করে বেসরকারি ক্ষেত্রটাকে বাড়ানো ব্যাপারে যে চাপ সেটা আমাদের রাজ্যে এসেছে বলে শুনেছি, এ ব্যাপারে প্রতিকারের জন্য আমাদের রাজ্য সরকার কি ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** মাননীয় সৌগত বাবু যে প্রশ্নটা করলেন সেটা সং উদ্বেগ নিয়েই করলেন। কিন্তু আমাদের ক্ষেত্রে অসুবিধা হচ্ছে যে কেন্দ্রীয় সরকার এটা চাইছেন ওরা আমাদের যে গাইডলাইন দিয়েছেন, যোজনা কমিশনের মাধ্যমে ৪টি গাইডলাইন দিয়েছে বেসরকারি বাসের সংখ্যা বাড়িয়ে স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনের বাসের সংখ্যা বাড়ানো চলবে না। (২) প্রাইভেট বাস যে রুট দিয়ে যেতে চাইবে তাকে সেই রুটেই চলতে দিতে হবে। প্রাইভেট বাস যেখানে চলতে চাইবে না, সেইরকম রুটে স্টেট বাস চালাতে হবে (৪) এরকম করে আবার সরকারি বাসেতে লাভজনক সংস্থা দেখাতে হবে। এই ৪টি গাইড লাইন কেন্দ্রীয় সরকারের তরফ থেকে দেওয়া হয়েছে। আমাদের রাজ্যের পক্ষ থেকে বলেছি যে এরকম আমরা রাজি নই। ১৯৮৮ সালের মোটরভিহিকল অ্যাক্ট লিবারেশন করেছেন, তারপর

দের খুব অসুবিধা হচ্ছে, প্রতি নিয়তই কোর্টে দৌড়াদৌড়ি করতে হচ্ছে প্রাইভেট বাস একটা প্রচন্ড চাপ আছে, খুব কষ্টের মধ্যে আমাদের সম্প্রসারণ করতে হচ্ছে।

**শ্রী জটু লাহিড়ী :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন সরকারি বাসের সংখ্যা বৃদ্ধি পাচ্ছে এই বৃদ্ধি ক্যালকাটা স্টেট ট্রান্সপোর্ট, নর্থবেঙ্গল এবং সাউথ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্টের মধ্যে দিয়ে সম্ভব ছিল। আমার প্রশ্ন আপনি নূতন করে ক্যালকাটা ট্রাম কোম্পানি নাম বাস চালান শুরু করলেন তাতে বোঝা যাচ্ছে আপনি ট্রাম কোম্পানি তুলে দিয়ে বাস ট্রে নামে। সেটা কবে থেকে শুরু হবে?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** এইরকম দিন ক্ষণের. হিসাব কিছু নেই।

**শ্রী নির্মল দাস :** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন রাজ্য সরকারের উত্তরবঙ্গ, দক্ষিণবঙ্গ স্টেট, দুর্গাপুর প্রভৃতি জায়গায় যেসব রাষ্ট্রীয় পরিবহন আছে তাতে কত আয়, কত ব্যয় এবং কত ভর্তুকি দিতে হয়?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** প্রত্যেকটি বছরের ওয়াইজ জানতে হলে প্রশ্নটি আনস্টার্ড করে দেওয়া উচিত, সেটাই ভাল।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** রাজ্য সরকার সরকারি এবং বেসরকারি বাসের একটা বলেছেন আমি যেটা জানতে চাইছি সেটা হল যে কতকগুলি বাস অকেজো হয়ে বসে আপনি ২৯১টি বাস কিনেছেন তা অকেজো হয়ে বসে আছে, হাউসে প্রশ্ন উঠেছে, আলোচনা হয়েছে। সি.এস.টি.সি.র বাসের সংখ্যা কত?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** সব সময়ে মেনটেনেন্সের জন্য একটা পারসেন্ট অব বাস বসে থাকে, সেটা হচ্ছে ২০ পারসেন্ট। সেটা যেমন সি.এস.টি.সিতে ২০ পারসেন্ট, কিন্তু বেঙ্গলে সেটা ১২ পারসেন্ট। এইরকম ট্রান্সপোর্ট টু ট্রান্সপোর্ট ভ্যারি করে, তবে সিটিতে চলাচল করে বেশি হয়। এর বাইরে যে বাস বসে থাকে তার সংখ্যা হচ্ছে ২০০ মতো। পুরোনো বাসগুলি চলবেনা, এগুলি নিয়ে আলোচনা হয়েছে। তা বাদ দিয়ে যেগুলি বসে সেগুলি আমরা কিছু কিছু রাস্তায় নামাচ্ছি, বাকিগুলি; রাস্তায় নামিয়ে দিতে পারবো।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রশ্নটা বোধ হয় অন্য দপ্তরের, তবু জনের স্বার্থে যদি উত্তর দিতে পারেন। সেটা হচ্ছে, ভি.আই.পি রোডে যেখানে প্রচুর যাতায়াত করে, বিভিন্ন কনভেনিয়েন্স আছে, আমরা যেটা সবচেয়ে সাফার করি, যখন রিপেয়ার হয় সেই সময়ে ওয়ান ওয়ে করে দেওয়া হয়। কাজেই এগুলি রাত্রে যদি করা তাহলে বাস, ট্রামে অফিস যাত্রিদের যাতায়াতে সুবিধা হয়। কাজেই এই ব্যাপারে ডব্লিউ.ডি'র সঙ্গে কথা বলে যাত্রি সাধারণের জন্য কোনও ব্যবস্থা নিতে পারেন কিনা মেনটেনেন্স, রিপেয়ার বা কন্স্ট্রাকশনের ব্যাপারে?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** কলকাতা কর্পোরেশনের রাস্তা রিপেয়ার করার ব্যবস্থা করা হয়। কিন্তু পি.ডব্লিউ.ডি কেন করছে না তার জবাব আমি দিতে পারছিনা।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যে সংখ্যা বললেন যে

২ হাজার ৭ শত ৪৪টি বাস রাজ্য সরকারের চলছে। এরমধ্যে কতগুলি আনসার্ভিসেবল আছে, আর কতগুলি কনডেম হয়েছে সেটা জানাবেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** এই প্রশ্ন সুদীপ বাবুও করেছিলেন। বাস যেটা কনডেম হ রাস্তায় বের করা হয়না, সেটা স্ক্রাব করে বিক্রয় করা হয়। ২৯১টি ডাবল ডেকার বাস আছে। প্রকৃত অবস্থা হচ্ছে ২ হাজার ৭ শত ৪৪টা সার্ভিসেবল অর্থাৎ এগুলি রাস্তায় চলা করে।

[12-10 — 12-20 p.m.]

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** আপনি টোটাল আউট সেডিং-এর সংখ্যাটা বলুন তাহলে অ্যাকচুয়াল আনসারভিসেবেলের সংখ্যাটা পাওয়া যাবে। সেইজন্য আমি জানতে চেয়েছি অ্যাভারেজ আউট সেডিং কত?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** এখানে অ্যাভারেজ আউট সেডিং হিসাব করলেই জানা যায় একটা পারসেনটেজ বাসকে ডিপোয় সব সময় রাখতে হয় সেখানে মেনটেনেন্স করতে হয়। প্রত্যেক বাসের একটা টাইম পিরিয়ড আছে চলাচলের ব্যাপারে। একটা বাস তো আর সব দিন রাস্তায় চলতে পারে না। একটা পিরিয়ডে মেনটেনেন্স করতে হয়, তার টেকনিক্যাল কারণ আছে, এটা এখানে বলার দরকার নেই। আমাদের হিসাব হচ্ছে সি.এস.টি.সি. ২ পারসেন্ট মেনটেনেন্সের জন্য রাখতে হয়, নর্থ বেঙ্গল ১২ পারসেন্ট রাখা হয় এবং সাউথ বেঙ্গল ২০ পারসেন্ট রাখা আছে। যেহেতু সিটি সারভিস আছে সেইজন্য আসলে কম রাখা নর্থ বেঙ্গলের ব্যাপারে আমার কাছে যা রেকর্ড আছে তাতে আমাদের যেটা করা উচিত সেটা করছি। সাউথ বেঙ্গলে কিছু কম আছে, সি.এস.টি.সি কিছু কম আছে, এই সংখ্যা ৭০ থেকে ৭৫ পারসেন্ট-এর কাছাকাছি হবে।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** অ্যাভারেজ আউট সেডিংটা বলুন না?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** এটা তো পারসেনটেজ থেকে বার করা যায়।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, আপনার স্টেট বাস। মফস্বল জেলাগুলিতে চলে সেই বাসের সংখ্যা বাড়াবার কোনও পরিকল্পনা আছে কিনা প্রাইভেট বাস যেগুলি এক জেলা থেকে আর এক জেলায় চলাচল করে বেআইনি ভাবে সেটা বন্ধ করার কোনও ব্যবস্থা করবেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী :** একই প্রশ্নে বার বার কি উত্তর দেব। আমি বলেছি এম.ভি. অ্যাক্ট যে লিবারালাইজড করা হয়েছে এটা আমার ব্যাপার নয়, এটা কেন্দ্রের ব্যাপার। বেআইনি বাস চলাচলের ক্ষেত্রে বন্ধ করা কঠিন। এই ক্ষেত্রে ১০০ টাকা থেকে ১০০০ টাকা ফাইন দিয়ে চলে যায়। বাসকে বাজেয়াপ্ত করার আইন বিশেষ করে রাজ্য সরকারের হাতে নেই। সরকারি বাস বাড়ানোর ব্যাপারে যেটা বলেছেন তাতে আমি বলছি আমাদের ইচ্ছা আছে। আমাদের সাধ আছে কিন্তু সাধ্য নেই।

## দুধ সরবরাহে ভরতুকি

৩১৮। (অনুমোদিত প্রশ্ন নং *১০২১) শ্রী দিলীপ মজুমদার ঃ প্রাণী-সম্পদ বিকাশ ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে নিয়মিত দুধ সরবরাহ বজায় রাখতে রাজ্য সরকারের ভরতুকির পরিমাণ কত?

শ্রী মেহেবুব জাহেদি ঃ

১৯৯২-৯৩ আর্থিক বছরের হিসাব অনুযায়ী মোট ৩৭ কোটি ৫২ লক্ষ ২৭ হাজার টাকা (আনুমানিক)

শ্রী অপ্লন চ্যাটার্জি ঃ আপনি যে দুধ পারচেজ করেন সেখানে কো-অপারেটিভ সোসাইটিকে দাম দেন এবং ইনডিভিজুয়ালদের আর একরকম দাম দেন। দেখতে পাচ্ছি যে রেট দিচ্ছেন তাতে ইনডিভিজুয়াল যে প্রোডিউসার্স আছে তারা আপনার কেন্দ্রগুলির কাছে আসছে না, তারা বাজারে বিক্রি করছে। তারফলে আপনার কেন্দ্রগুলি দুধ কিনতে না। আরও যাতে ইনডিভিজুয়াল প্রোডিউসারকে এগিয়ে আনা যায় সেই ব্যাপারে পরিকল্পনা আপনার আছে?

শ্রী মেহেবুব জাহেদি ঃ মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি যে, বাজারে যে দুধ য়, আমাদের যে দুধ দেওয়া হয় আমাদের বাজারের দুধ নানারকম দাম দিয়ে নেওয়া জার বলতে এমন জায়গা আছে যেখানে বেশি দাম পাওয়া যায় এবং এমন অনেক আছে সেখানে কম দামে দুধ বিক্রি করতে বাধ্য হয়। দুধের দাম যা ছিল সেই দুধের উপর বোনাসের ব্যবস্থা করে আমরা কিছু দুধের দাম বাড়িয়ে দিচ্ছি।

শ্রী অপ্লন চ্যাটার্জি ঃ দুধ তোলার সঙ্গে সঙ্গে একটা বাড়তি দায় এসে যায়; গো-খাদ্য লেকশন সেন্টার থেকে সরবরাহ করা হয়। কিন্তু এটা অনিয়মিত হয়ে যাচ্ছে। ফলে গো-য পেলে পরে যে সাশ্রয় হয় সেটা তারা পাচ্ছেন না। এই গো-খাদ্য সরবরাহের ক্ষেত্রে নও সিদ্ধান্ত নেবেন কিনা?

শ্রী মেহবুব জাহেদি ঃ সাধারণত যেখানে চিলিং প্ল্যান্ট আছে সেইসব চিলিং প্ল্যান্ট গো খাদ্য সরবরাহ করা হয় এবং বিভিন্ন এজেন্সি থেকে গো-খাদ্য বিক্রি হয়। এই খাদ্যের ব্যাপারে কোনওরকম ভরতুকি দেওয়া হয় না। এই গো-খাদ্য বাজারে পাওয়া অপারেশন এবং মিল্ক ফেডারেশন অর্থাৎ সরকারি এজেন্সির মাধ্যমে সাধারণভাবে গো খাদ্য দিয়ে থাকি।

শ্রী শৈলজাকুমার দাস ঃ মহানগরির বিভিন্ন জায়গায় সরকারি উদ্যোগে দুধ সরবরাহ হয়ে থাকে। এক্ষেত্রে মফস্বল এবং মহকুমা শহরগুলিতে সরকারি ব্যবস্থায় দুধ সরবরাহের ব্যবস্থা নেবেন কিনা?

শ্রী মেহবুব জাহেদি ঃ আমরা মোটামুটিভাবে বৃহত্তর কলকাতা, দুর্গাপুর বর্ধমান এবং শহরে যেখানে ডেয়ারি কার্যগুলি আছে সরকারি ব্যবস্থায় সেখানে কিছু কিছু দুধ দিয়ে

থাকি। তবে আপনি মহকুমা শহরে দুধ সরবরাহের যে প্রস্তাব করেছেন সেটা সম্ভব কিনা জানি না, কারণ আমাদের দুধে ঘাটতি আছে এবং তারফলে দুধ বিতরণের ক্ষেত্রে ঘাটতি আছে। তবুও আমরা কিছুটা সরবরাহ বাড়িয়েছি। বৃহত্তর কলকাতায় যেখানে ১৫। লিটার দুধ দরকার হয় সেখানে সরকারের তরফ থেকে মাত্র ১ লক্ষ ৫০ হাজার লিটার সরবরাহ করছি এবং ডানকুনির মাদার ডেয়ারি থেকে ৩.৫ লক্ষ লিটার দুধ সরবরাহ করা পুরোটার জন্য বাইরের উপর নির্ভর করতে হচ্ছে।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ :** গ্রামের মানুষের কাছ থেকে দুধ তুলছেন, কিন্তু গো-খাদ্যের দাম বাড়ার ফলে তারা বর্তমান রেটে ক্ষতিগ্রস্ত হচ্ছেন। এই কালেকশন রেট বাড়াবার ব্যাপারে চিন্তা-ভাবনা করছেন কিনা?

[12-20 — 12-30 p.m.]

**শ্রী মেহবুব জাহেদি :** বোনাস দিয়ে দুধের দাম কিছুটা বাড়ানো হয়েছে। যারা নিয়মিতভাবে দুধ সরবরাহ করে থাকেন তাদের দূরত্ব অনুযায়ী বিভিন্ন স্তরে ভাগ করে বোনাস দেবার ব্যবস্থা করেছি এবং এরফলে দুধের সরবরাহও কিছুটা বেড়েছে। গো খাদ্যের ব্যাপারে যে প্রশ্ন করেছেন সেটা একটা দুঃখের কারণ। আমরা এখানে কোনও সাবসিডি দিতে পারছি না, যদিও পূর্বে সরকারি ব্যবস্থায় এটা দেওয়া হত। ইদানিং কেন্দ্রীয় সরকারের নির্দেশের ফলে সেটা আর দেওয়া যাচ্ছে না। আমি প্রস্তাব করেছিলাম কেন্দ্রীয় সরকারের কাছে যে, মানুষের খাদ্য সরবরাহের ব্যবস্থা যেমন এফ.সি.আই. করছে সেইভাবে এফ.সি.আই. করে যদি গো-খাদ্যের উপকরণগুলি দেওয়া যায় তাহলে গো-খাদ্য কম দামে দেওয়া যেতে পারে। কিংবা কেন্দ্রীয় সরকারকে সাবসিডি দেবার দায়িত্ব নিয়ে গো-খাদ্যকে কম রাখতে হবে। তা নাহলে এই সমস্যাটা আপনি তুলেছেন এটা খুব সঠিক সমস্যা। এটা নিয়ে আমরা চিন্তা ভাবনা করছি।

**শ্রী সুশান্ত ঘোষ :** আপনি এই রাজ্যে দুধ সরবরাহের মোট পরিমাণ বললেন ৩ কোটি ৫২ লক্ষ ২৭ হাজার লিটার। আমার প্রশ্ন হচ্ছে, বৃহত্তর কলকাতার পরিমাণ কত এবং মফস্বলের পরিমাণ কত আলাদা ভাবে বলবেন কি?

**শ্রী মেহবুব জাহেদি :** ভর্তুকি যেটা দেওয়া হয়, আপনারা জানেন যে আমাদের উৎপাদন খরচ হয় সাড়ে সাত টাকা পার লিটার। বৃহত্তর কলকাতা বা মফস্বলে আমরা সেটা দিচ্ছি পাঁচ টাকা করে। আমরা আড়াই টাকা পার লিটার ভর্তুকি দিই। এটা নির্ভর করে কত দুধ হল তার উপরে। দুধ এখন বেড়েছে। আমরা আরও দশ হাজার কার্ড বৃহত্তর কলকাতায় দিতে পেরেছি। সেদিক থেকে আমাদের প্রতি লিটার সাড়ে সাত টাকা উৎপাদন খরচ, যার আমরা সেটা দিচ্ছি পাঁচ টাকা করে। অর্থাৎ আমাদের আড়াই টাকা করে ভর্তুকি দিতে হচ্ছে।

**Shri Gyan Singh Sohanpal :** Sir, I gave notice of this question in accordance with the Rules on the 15th of February, 1993 and this question was admitted by your office on 25th of February. In the meantime, Sir, the Hon'ble Minister has prayed for time once and this is the second time, the question has been held over. If you kindly go through the question, you will be pleased to observe that there is noth-

...ing such time to collect the figures. The question which can ...swered from the office alone. I do not know what is actually ...ing in the way of the Hon'ble Minister in reply to this question. ...nt to know from you as to when it would be possible for the ...ble Minister to reply to this question.

**শ্রী শ্যামল চক্রবর্তী :** এটা আমার অফিস থেকে দেয় এটি বহু পূর্বের ব্যাপার। ...আমার অফিসে সেক্রেটারি লেভেলে এবং সোশাল সেক্রেটারি লেভেলে কিছু পরিবর্তন ... আমার মনে হয় ঐ জন্যই সময়টা নিচ্ছে। তবে নেকস্ট সেশন যখন বসবে আমি ...উত্তরটা দিতে পারব।

## কৃষি বীজের মান

৩২১। (অনুমোদিত প্রশ্ন নং *৮২১) **শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ :** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত ...শয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বাজারের বীজ উপযুক্ত মানের না হওয়ার জন্য চাষিদের প্রচুর ক্ষতি হচ্ছে;

(খ) সত্যি হলে, তার প্রতিকারের জন্য সরকারি কোনও ব্যবস্থা আছে কি না; এবং

(গ) পশ্চিমবঙ্গে উচ্চফলনশীল শস্যবীজের কত অংশ সরকারি খামারে উৎপন্ন হয় এবং কত অংশ চাষিরা বাজার থেকে সংগ্রহ করে?

**শ্রী নীহারকুমার বসু :**

(ক) দু'একটি ক্ষেত্রে এইরকম ঘটনার খবর রাজ্য সরকার পেয়েছেন।

(খ) আছে।

(গ) পশ্চিমবঙ্গে প্রতি বৎসর যে পরিমান উচ্চফলনশীল শস্য বীজের চাহিদা থাকে তার ৫ থেকে ৮ শতাংশ পরিমাণ বীজ সরকারি খামারে উৎপাদন করা সম্ভব হচ্ছে আরও প্রায় ৪০ শতাংশ পরিমাণ বীজ রাজ্য সরকার কর্তৃক বিভিন্ন প্রকল্পের মাধ্যমে বিনামূল্যে অথবা ভর্তুকিতে কৃষকদের মধ্যে বিলি করা হয়। বাকি প্রয়োজনীয় বীজ কৃষকরা খোলা বাজারে নামী ও অনামী বিতরণকারিদের কাছ থেকে সংগ্রহ করেন। এছাড়া কৃষকরা নিজেদের উৎপন্ন বীজও ব্যবহার করেন।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার, আমি *৩২০ প্রশ্নটি কল

**মিঃ স্পিকার :** আমি দুবার চান্স দিয়েছি এখন আর কল করা যাবেনা।

..(At this stage Shri Sudip Bandyopadhyay rose to speak)...

...(noise and interruption)...

**Mr. Speaker :** You are most indisciplined people. আপনাদের লোকেরই কোয়েশ্চেন, এইটুকু অন্তত মানবেন না।

...(noise and interruption)...

**Shri Subrata Mukherjee :** Sir, on a point of order.

**Mr. Speaker :** No point of order. আপনি বসুন, মিনিস্টার উত্তর আপনি বসুন। নীহার বাবু আপনি উত্তরটা পড়ে শোনান।

**শ্রী নীহারকুমার বসু :** এই সময়ে মাননীয় মন্ত্রী উত্তরটি আবার পড়ে শোনান।

[12-30 — 12-40 p.m.]

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, কত সার্টিফা বীজ সীড কর্পোরেশনের মাধ্যমে কৃষকদের মধ্যে বিলি বন্টন করেছেন এবং বর্তমানে কৃষক প্রয়োজনের তুলনায় তার ডিমান্ড কতটা মেটাতে পেরেছেন?

**শ্রী নীহারকুমার বসু :** সীড কর্পোরেশন জায়গায় সীড দিতে পারেনি। এখনো গঞ্জে সেই ধরনের ডিলার নেই যে কৃষকদের চাহিদা মেটাতে পারে। কৃষকরা যে বীজ করে থাকে তা সীড কর্পোরেশন থেকে সবটা পাওয়া যায় না। তবে আমরা চেষ্টা যাতে বিভিন্ন জায়গায় ডিলারদের ছড়িয়ে দিতে পারি।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, পশ্চিম ২৭১টি খামার আছে সরকারি খামার, সেখানে যে সার্টিফায়েড সীড উৎপন্ন হয় তার পরি কত এবং কৃষকদের প্রয়োজন মতো কত পারসেন্ট বীজ আপনি খামার থেকে দিতে পারে

**শ্রী নীহারকুমার বসু :** মূল প্রশ্নের জবাবটা আমি দিয়েছি। প্রয়োজনের ৫ থেকে পারসেন্ট বীজ খামার থেকে তৈরি হয়। বাকিটা সীড কর্পোরেশন ৪০।৪৫ ভাগ মিনিকিট ভর্তুকি দিয়ে কৃষকদের দিয়ে দেওয়া হয়।

**শ্রী ইউনুস সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ২৫১টি ফার্ম থেকে শতাংশ বীজ উৎপন্ন হয়। প্রয়োজন অনেক, কিন্তু যেটা কেন্দ্রীয় সরকারের প্রতিষ্ঠান থেকে নিতে হয় এখানে সরকারি খামারগুলিতে নূতন করে বীজ তৈরি করার নূতন কোন পরিকল্পনা আছে কিনা বা যে খামারগুলি আছে যেখানে বীজ তৈরি হচ্ছে না বললেই সেইগুলি চালু ... পরিকল্পনা আছে কিনা?

**শ্রী নীহারকুমার বসু :** নূতন খামার করার প্রশ্ন এখন ওঠে না। এই কারণে, পুরো যে খামারগুলি আমাদের রয়েছে সেইগুলি যথাযথভাবে প্রয়োজন অনুযায়ী এখনও কাজে লাগাতে পারছে না নানান কারণে। এই সমস্ত খামারগুলিতে যাতে বেশি বেশি বীজ উৎপন্ন করা যায় সেই সম্পর্কে সরকার ব্যবস্থা নিচ্ছেন এবং প্রথম ব্যবস্থার মধ্যে হচ্ছে আমাদের রাজ্যে উন্নয়নের ক্ষেত্রে যে প্রক্রিয়াটা আমরা বিবেচনা করি অর্থাৎ মানুষকে সমস্ত উন্নয়নমূলক কাজের সঙ্গে যুক্ত করা। এই সীডফার্মগুলি এর থেকে বিচ্ছিন্নভাবে একেবারে ১০০ ভাগ সরকারি সংস্থা হিসাবে কাজ করছে ফলে মূল যে উন্নয়নের স্রোত আমাদের রাজ্যে তার থেকে

বিচ্ছিন্ন হয়ে কাজের গতি হারিয়ে ফেলেছে ফলে আমাদের যে সমস্ত খামারগুলি রয়েছে যতটা পরিমাণ বীজ আমরা উৎপাদন করতে পারি সেটা সম্ভব হচ্ছে না। এই কারণে কিছু বিলিবন্টন করেছে। প্রথম হচ্ছে এই প্রতিটি খামারে অ্যাডভাইসারি কমিটি গঠন হয়েছে। পঞ্চায়েত সমিতির সভাপতিকে ঐ খামার কমিটির সভাপতি করে, শ্রমিকদের নিধি, স্থানিয় কৃষকদের প্রতিনিধি এবং এ.ডি.ও. বা কৃষি বিভাগের অন্য কোনও ব্যক্তিকে নিয়ে প্রতিটি ফার্মে একটা করে কমিটি করা হয়েছে। এরমধ্যে দিয়ে আমরা এলাকার মানুষ এলাকার কৃষকরা তারা এই ফার্মগুলিকে সক্রিয় করার ক্ষেত্রে আমরা যোগ করেছি তার সামিল হচ্ছে এর জি.ও. হয়েছে, কমিটিগুলি গঠন করা হয়েছে। একটা বড় অসুবিধা হচ্ছে দীর্ঘদিন এই ফার্মগুলিতে কোনও যন্ত্রপাতি নেই, ট্রাকটার নেই, নেই, এইগুলিকে রিপ্লেস করা প্রয়োজন হয়ে পড়েছে। বর্তমানে আমাদের আর্থিক সঙ্কট ফলে রাতারাতি এইগুলি পূরণ করা সম্ভব হচ্ছে না। তবে আমাদের চেষ্টা চলছে ২/১ র মধ্যে এই খামারগুলি কাজে ফিরিয়ে আনতে পারব এবং যে উদ্দেশ্য নিয়ে এই গুলি করা অর্থাৎ আমাদের স্থানিয়ভাবে প্রয়োজনীয় বীজ খামারগুলিতে পুরো উৎপাদন এত সম্ভব নয়। তবে আমরা অনেকটা এগুতে পারব। ইতিমধ্যে আমাদের সীড কর্পোরেশন বিভিন্নভাবে স্থানিয় কৃষকদের মধ্যে বীজ তৈরি করার পরিকল্পনা নিয়েছে, এইভাবে চাহিদা পূরণ করব।

**শ্রী আবুআয়েস মন্ডল :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি বর্তমানে যত এইসব ধরনের সীড খামার আছে তাতে মোট কৃষি শ্রমিকের সংখ্যা কত এবং কৃষি শ্রমিকরা কবে থেকে ডেইলি ওয়েজের পরিপ্রেক্ষিতে স্থায়ীকরণ হয়েছে?

**শ্রী নীহারকুমার বসু :** কৃষি শ্রমিকদের আমরা স্থায়ী করেছি এই সংখ্যাটা প্রায় ছয় র কিছু বেশি। আসল সংখ্যাটা জানতে হলে নোটিশ দিতে হবে।

## Starred Questions
### (to which written answers were laid on the Table)

**সাম্প্রদায়িক গোলযোগে মৃত ব্যক্তিদের পরিবারবর্গকে আর্থিক সহায়তা**

*৩২০। (অনুমোদিত প্রশ্ন নং *৮৭৮) **ডাঃ দীপক চন্দ :** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) র ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯২-এর ডিসেম্বর-এ সাম্প্রদায়িক গোলযোগে মৃত ব্যক্তিদের পরিবারবর্গকে রাজ্য সরকার কোনও আর্থিক সহায়তা দিয়েছেন কি না?

**ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

২৭ জন মৃত ব্যক্তির পরিবারবর্গকে প্রতি পরিবার পিছু ২০,০০০.০০ টাকা হারে রাজ্য সরকারের ত্রাণ বিভাগের বাজেট বরাদ্দ থেকে মোট ৫ লক্ষ ৪০ হাজার টাকা এককালীন অনুদান দেওয়া হয়েছে, এবং প্রধানমন্ত্রীর জাতীয় ত্রাণ তহবিল থেকে ঐ ২৭ জন মৃত ব্যক্তির পরিবারবর্গকে প্রতি পরিবার পিছু ১ লক্ষ টাকা করে মোট ২৭ লক্ষ টাকা আর্থিক সাহায্য দেওয়া হয়েছে।

## আলু-চাষিদের আর্থিক ক্ষতি

*৩২২। (অনুমোদিত প্রশ্ন নং *৫৭৬) **শ্রী সুশান্ত ঘোষ :** কৃষি (কৃষি বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, চলতি আর্থিক বছরে আলু-চাষিরা লাভজনক দাম না পেয়ে ক্ষতিগ্রস্ত হয়েছেন; এবং

(খ) সত্যি হলে, প্রতিকারকল্পে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**কৃষি (কৃষি বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ইহা সত্য যে বর্তমান বৎসর আলুর মরশুমের শুরুতে আলুর দাম বিগত বছরের তুলনায় কম ও অলাভজনক ছিল।

(খ) উচ্চ পর্যায়ে আলোচনান্তে রাজ্য সরকার আলুর সহায়ক মূল্য (সাপোর্ট প্রাইস) ১৯৯৩ সালের জন্য কুইন্টাল প্রতি ১২৫.০০ টাকা নিধারণ করে আলু চাষিদের স্বার্থে ২ কোটি টাকার আলু সংগ্রহের সিদ্ধান্ত গ্রহণ করেছেন।

## দুধ সরবরাহে গৃহীত ব্যবস্থাদি

*৩২৩। (অনুমোদিত প্রশ্ন নং *১০৩৩) **শ্রী আব্দুল মান্নান :** পশুপালন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে দুধ সরবরাহের ব্যবস্থা ঠিক করার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**প্রাণী সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

রাজ্যে সরকারি দুধ সরবরাহের ব্যবস্থা ঠিক করার জন্য সরকার নিম্নলিখিত ব্যবস্থা গ্রহণ করেছেন :—

১। গ্রামাঞ্চলের দুগ্ধ উৎপাদকদের উৎসাহদানের জন্য সরবরাহকৃত দুধের উপর "বোনাস" প্রদান প্রকল্প;

২। রাজ্যের বিভিন্ন অঞ্চলে অবস্থিত দুগ্ধ সংগ্রহ ও শীতলিকরণ কেন্দ্রগুলির সংস্কার ও পুনর্বিন্যাস;

৩। দুধ নষ্ট হওয়া অর্থাৎ ছানা কেটে যাওয়া বন্ধ করার ব্যবস্থা;

৪। বোতলের পরিবর্তে পলিপ্যাকে দুধ সরবরাহ;

৫। অত্যাবশ্যক সামগ্রির সরবরাহ ঠিক রাখার প্রতি যথাযথ গুরুত্ব;

৬। বৃহত্তর কলকাতার দুগ্ধ বিপণন কেন্দ্রগুলির আধুনিকীকরণ;

৭। দুগ্ধ সরবরাহ নিয়মিতকরণ, ইত্যাদি।

### হিমঘর তৈরির পরিকল্পনা

*৩২৪। (অনুমোদিত প্রশ্ন নং *১১১৭) শ্রী প্রশান্ত প্রধান ঃ কৃষি (কৃষি বিপণন) গের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে আলু সংরক্ষণের জন্য নূতন হিমঘর তৈরির কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) ব্যক্তিগত মালিকানায় হিমঘরগুলির উপর সরকারের কোনও নিয়ন্ত্রণ আছে কি না?

**কৃষি (কৃষি বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ক) না, নেই।

খ) হ্যাঁ, আছে।

### New Airlines in Calcutta

*325. (Admitted Question No. *1103) **Shri Deoki Nandan Poddar Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Transport rtment be pleased to state—

a) whether the State Government has any information about the new Airlines which have started their operation through Calcutta during the last two years;

b) if so,—

(i) the brief details thereof; and

(ii) the assistance, if any, rendered by the State Government to these Airlines ?

**The Minister-in-charge of the Transport Deptt :—**

a) Two International and three Domestic Airlines have started operation through Calcutta Airport during the last two years, and one Domestic Airlines likely to be started soon possibly in April, '93.

b) (i) International : (1) Vulcan—Connecting Sofia (Bulgaria) and Calcutta.

(2) KLM—connecting Amsterdam (Holland) and Calcutta.

Domestic : (1) East-West :– Delhi - Calcutta

(2) City Link :– Bombay - Calcutta-Delhi

(3) Domania :- Bombay - Calcu
Interoduced w.e.f. 29.3.93.

(4) Sahara :- Bombay - Calcutta. -
to be started in April '95.

(ii) Security assistance is being rendered by the State Go
ment.

**কলকাতা বিমানবন্দরের নূতন নামকরণের পরিকল্পনা**

*৩২৬। (অনুমোদিত প্রশ্ন নং *১০৭৩) **শ্রী গৌতম রায়চৌধুরি :** তথ্য ও
বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

কলকাতা বিমানবন্দরের নামকরণ নেতাজি সুভাষচন্দ্রের নামে করার
পরিকল্পনা কেন্দ্রীয় সরকারের কাছে পেশ করা হয়েছে কি না?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

হ্যাঁ। বিগত ৯.৫.৮৯ তারিখে পশ্চিমবঙ্গ বিধানসভায় গৃহীত সর্বদলিয়
ভিত্তিতে মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় বিগত ২০.১.৯০ তারিখে ভারতের
মহোদয়কে একটি চিঠি লেখেন।

পুনরায় কেন্দ্রীয় অসামরিক বিমান পরিবহন ও পর্যটন দপ্তরের মন্ত্রী মহো
বিগত ১২.৮.৯১ তারিখে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় আরও একটি চিঠি দিয়ে
এ বিষয়ে ভারত সরকারের সিদ্ধান্ত এখনও জানা যায় নি।

**Life of Commercial Vehicles**

*327. (Admitted Question No. *1258) **Dr. Tarun Adhikary**
**Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Transport
partment be pleased to state—

(a) whether there is any proposal to specify/impose ceiling(s)
the life of Commercial Vehicles;

(b) if so,—

(i) the brief outlines of the proposal;

(ii) the number of Commercial Vehicles registered in
Bengal likely to be affected; and

(iii) the steps taken/proposed to be taken?

**The Minister-in-charge of the Transport Department :**

Section 59 of the M V Act. 1988 empowers Central Gover
ment to fix age limit of any motor vehicle, by issue of

tification in official gazette. But no such notification has so far been issued by the Central Government. The Central Government has, however, prescribed under CMV Rules, 1989 that the age limit for an All India Tourist minibus shall be 5 years and that for and All India Tourist Motor cab shall be 7 years.

All India Tourist Taxi - 100

All India Tourist Bus - 21

Does not arise for the present.

### সাঁওতালি ভাষায় চলচ্চিত্র

*৩২৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৫১৫) **শ্রী নটবর বাগদী :** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, তথ্য ও সংস্কৃতি দপ্তর সাঁওতালি ভাষায় চলচ্চিত্র নির্মাণের পরিকল্পনা গ্রহণ করেছেন; এবং

(খ) সত্যি হলে, পরিকল্পনাটি কোন পর্যায়ে আছে?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) সাঁওতাল বিদ্রোহের ওপর একটি তথ্যচিত্র নির্মাণের পরিকল্পনা আছে।

(খ) প্রাথমিক স্তরে।

### মেট্রো রেলওয়ে সম্প্রসারণ

*৩২৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৩) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেট্রো রেলওয়ে সম্প্রসারণের প্রস্তাব রাজ্য সরকার কেন্দ্রের কাছে পেশ করেছেন কি না; এবং

(খ) করলে, প্রস্তাবটি বর্তমানে কি অবস্থায় আছে?

**পরিবহণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ও (খ) টালিগঞ্জ থেকে গড়িয়া মেট্রো রেলের সম্প্রসারণের প্রস্তাব এপ্রিল ১৯৮৮ সালে কেন্দ্রীয় সরকারের কাছে করা হয়। তদানিন্তন সচিব, কেন্দ্রীয় নগর উন্নয়ন মন্ত্রক ১৯৮৯ সালে কলকাতা সফরের পর জানান যে কেন্দ্রীয় সরকারের পক্ষে রাজ্য সরকারের প্রস্তাব সম্বন্ধে কোনও পদক্ষেপ নেওয়া সম্ভব নয়, যেহেতু রাজ্য সরকারের প্রস্তাব যে প্রতিবেদনের উপর নির্ভরশীল সেটি ১৯৭৫ সালে প্রস্তুত (M.T.P. Feasibility Report)। প্রতিবেদনটি সময়োপযোগী করা প্রয়োজন এবং এই বাবদ রাইটার্স কর্তৃক সমীক্ষার জন্য কেন্দ্রীয় সরকার আংশিক আর্থিক সাহায্য করতে প্রস্তুত। এরপর রাইটার্স-এর সঙ্গে রাজ্য সরকারের একটি চুক্তি

সম্পাদিত হয় কেন্দ্রীয় সরকারের পূর্ব অনুমোদন সহ। চুক্তি অনুযায়ী রা
এর সমীক্ষা দুটি পর্যায়ে করার কথা। প্রথম পর্যায়ের সমীক্ষার প্রতিবেদন ১৯
পাওয়া যায়। আরও কিছু তথ্যের জন্য রাইটার্স-কে এরপর অনুরোধ করা
প্রথম পর্যায়ের যাবতীয় তথ্য অক্টোবর ১৯৯২ রাজ্য সরকার পেয়ে যান

দ্বিতীয় পর্যায়ের সমীক্ষার জন্য জানুয়ারি ১৯৯৩-তে কেন্দ্রীয় সরকারের
চাওয়া হয়েছে। দ্বিতীয় পর্যায়ের সমীক্ষার বিষয় মূলত কস্ট বেনিফিটের বি
ও বিশদ প্রকল্প সম্বন্ধীয় প্রতিবেদন, যার উপর নির্ভর করে অর্থলগ্নি বি
সিদ্ধান্ত নেওয়া সম্ভব হবে। প্রথম পর্যায়ের সমীক্ষার ফল আশাব্যঞ্জক
রাইটার্স মত প্রকাশ করেছেন।

**সীড ফার্মে আয়-ব্যয়ের অসমতা**

*৩৩০। (অনুমোদিত প্রশ্ন নং *১০৭৯) **শ্রী আবু আয়েস মণ্ডল :** কৃষি বি
ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ব্লকে ব্লকে অবস্থিত এগ্রিকালচারাল সীড ফার্মগুলিতে
থেকে ব্যয়ের পরিমাণ অনেক বেশি; এবং

(খ) সত্যি হলে, আয় ও ব্যয়ে সমতা আনার কোনও পরিকল্পনা নেওয়া হয়ে
না?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বেশির ভাগ এগ্রিকালচারাল সীড ফার্ম আয় অপেক্ষা ব্যয় অনেক বেশি।

(খ) বিগত কয়েক বছরের ফার্মে বীজ উৎপাদনের জন্য প্রয়োজনীয় রাসায়নিক
কীটনাশক ঔষধ ও অন্যান্য উপকরণের মূল্য বৃদ্ধি পেয়েছে। তাছাড়া,
কৃষি মজুরদের কৃষি শ্রমিক পদে নিয়োগ করায় তাদের বেতনজনিত স
ব্যয়ও বৃদ্ধি পেয়েছে। কিন্তু ফার্মে উৎপাদিত বীজ স্বল্পমূল্যে কৃষকদের মধ্যে
করায় ফার্মের আয় ও ব্যয় এর মধ্যে সমতা রাখা অসম্ভব হয়ে দাঁড়ায়।
বীজের উৎপাদন বাড়িয়ে ফার্মে আয় বাড়ানোর চেষ্টা হচ্ছে। ফার্মের ক
উন্নতির জন্য প্রতিটি ব্লক স্তরে খামারের জন্য পঞ্চায়েত সমিতির সভাপ
এবং অন্যান্য জিলাস্তরের খামারের জন্য জিলার সভাধিপতির সভাপতিত্বে
গঠন করা হয়েছে।

এছাড়া মাননীয় বিধায়ক শ্রী প্রভাস ফদিকার মহাশয়ের নেতৃত্বে গঠিত সা
কমিটি খামার পরিদর্শন করে খামারের উন্নতির জন্য নানা সুপারিশ করে

আশা করা যায় এইসব সুপারিশ অনুযায়ী জিলা ও ব্লক স্তরের কমিটি
তত্ত্বাবধানে অগ্রসর হলে বর্তমানে খামারগুলিতে আয় ব্যয়ের মধ্যে যে ব্য
আছে তা পর্যায়ক্রমে কমিয়ে আনা সম্ভব হবে।

**উলুবেড়িয়ায় রবীন্দ্র ভবন**

*৩৩১। (অনুমোদিত প্রশ্ন নং *১৫২৮) **শ্রী রবীন্দ্র ঘোষ :** তথ্য ও সংস্কৃতি বিভাগের প্তু মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উলুবেড়িয়া রবীন্দ্র ভবনটি সম্পূর্ণ করার জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত; এবং

(খ) কবে নাগাদ কাজটি সম্পূর্ণ হবে বলে আশা করা যায়?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) সরকারের বিভিন্ন দপ্তর থেকে এখন পর্যন্ত বরাদ্দকৃত অর্থের পরিমাণ ১০,৯৯,০০০.০০ টাকা।

(খ) এই মুহূর্তে নির্দিষ্ট করে বলা সম্ভব নয়।

**টালিগঞ্জ-গড়িয়া মেট্রোরেল সম্প্রসারণ**

*৩৩২। (অনুমোদিত প্রশ্ন নং *৮৬২) **শ্রী আবুল বাসার :** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

টালিগঞ্জ-গড়িয়া মেট্রোরেল সম্প্রসারণের কাজ শুরু করা সম্পর্কে রেল মন্ত্রকের কোনও প্রস্তাব রাজ্য সরকারের জানা আছে কি না?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

কেন্দ্রীয় সরকারের টালিগঞ্জ গড়িয়া মেট্রো রেল সম্প্রসারণ সম্বন্ধে কোনও স্বতস্ফূর্ত প্রস্তাব আছে বলে রাজ্য সরকারের জানা নেই। তবে এই সম্প্রসারণের প্রস্তাব রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে এপ্রিল ১৯৮৮ সালে করেন। কেন্দ্রীয় সরকার জানান যে, রাজ্য সরকারের প্রস্তাব সম্বন্ধে কোনও পদক্ষেপ নেওয়া সম্ভব নয় যেহেতু রাজ্য সরকারের প্রস্তাব ১৯৭৩ সালে প্রস্তুত M.T.P. Feasibility Report-এর উপর নির্ভরশীল এবং এই প্রতিবেদনটি সময়োপযোগী করা প্রয়োজন। রাইটার্স-কে দিয়ে প্রয়োজনীয় সমীক্ষা করার জন্য কেন্দ্রীয় সরকার আংশিক আর্থিক সাহায্য করতে প্রস্তুত বলে জানান। রাইটার্স-এর সঙ্গে চুক্তি অনুযায়ী ১ম পর্যায়ের সমীক্ষার চূড়ান্ত প্রতিবেদন অক্টোবর, ১৯৯২ সালে পাওয়া গেলে দ্বিতীয় পর্যায়ের সমীক্ষার জন্য জানুয়ারি ১৯৯৩ সালে কেন্দ্রীয় সরকারের অনুমতি চাওয়া হয় এবং ১০।৩।৯৩-তে তা পাওয়া গিয়েছে। দ্বিতীয় পর্যায়ের সমীক্ষার প্রতিবেদনের পর কেন্দ্রীয় সরকারের এই সম্প্রসারণে অনুমতি এবং অর্থলগ্নি বিষয়ক সিদ্ধান্তের পর্যায়ে আসবে।

**কাঁথি টি.ভি. রিলে সেন্টারের আওতায় দীঘা ও শঙ্করপুরকে আনয়ন**

*৩৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৪৬) **শ্রী মৃণালকান্তি রায় :** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

কাঁথি টি.ভি. রিলে সেন্টারের আওতায় দীঘা ও শঙ্করপুর পর্যটন কেন্দ্র দু আনা সম্পর্কে কোনও তথ্য সরকারের কাছে আছে কি না?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

'না'

### বিদ্যাসাগরের বসতবাটি অধিগ্রহণ

*৩৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫৫) **শ্রী সুকুমার দাস :** তথ্য ও সংস্কৃতি বিভা ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার বীরসিংহ গ্রামে বিদ্যাসাগরের বসতবাটি ও তার প্রতি বিদ্যালয়টি সরকার অধিগ্রহণ করেছেন কি না; এবং

(খ) কলকাতার বাদুড়বাগানে বিদ্যাসাগরের বাড়িটি অধিগ্রহণ করার কোনও পরিক সরকারের আছে কি না?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) সংশ্লিষ্ট জমিটি অধিগ্রহণের প্রক্রিয়া চলছে। বিদ্যালয়টি অধিগ্রহণের বি বিবেচনাধীন নেই।

(খ) বিদ্যাসাগরের ৩৬।১, বিদ্যাসাগর স্ট্রীটের বাড়িটি সরকার অধিগ্রহণ করেছে

### কলকাতা-ঢাকা বাসরুট

*৩৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৯২) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** পরিবহন বিভা ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

কলকাতা থেকে ঢাকা বাসরুট চালু করার বিষয়টি বর্তমানে কোন পর্যায়ে আ

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

প্রস্তাবটি রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের নিকট ১৯৮৯ সালের ডিসেম্বর ম পাঠিয়েছিলেন। তৎকালীন কেন্দ্রীয় বিদেশমন্ত্রী মৌখিকভাবে জানিয়েছিলেন বাংলাদেশ সরকার এ বিষয়ে আগ্রহী নন।

### বিজ্ঞানসম্মত চাষের প্রচার ও শিক্ষাদান

*৩৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *৮২৬) **শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ :** কৃষি বিভাগের ভারপ্র মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক উত্তর দেবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে কৃষি উৎপাদন বৃদ্ধির ব্যাপারে বিজ্ঞানসম্মত চাষের পদ্ধতি কৃষকদের হাতে-কলমে শিক্ষা দেবার জন্য সরকার ভাবছেন কি না; এবং

(খ) এ বিষয়ে প্রচার খাতে বাজেটে অর্থ-বরাদ্দ করা হয় কি না?

কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :

(ক) আশির দশকের শুরু থেকে এই রাজ্যে কৃষি সম্প্রসারণের কাজ যে পদ্ধতিতে পরিচালিত হচ্ছে তা প্রকৃত পক্ষে কৃষকদের মধ্যে বিজ্ঞানসম্মত চাষের পদ্ধতি প্রচার ও সে সম্বন্ধে হাতে কলমে শিক্ষা দান

(খ) কৃষি বিভাগের পরিচালনাধীন বিভিন্ন প্রকল্পে অর্থবরাদ্দ করায় সময় 'সংবাদ সরবরাহ ও প্রচার' সংবাদ ও প্রচার খাতে ও অর্থ বরাদ্দ করা হয়।

### উলুবেড়িয়া রবীন্দ্র ভবনের সংস্কার

*৩৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৪০) **শ্রী রবীন্দ্র ঘোষ :** তথ্য ও সংস্কৃতি বিভাগের প্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উলুবেড়িয়া রবীন্দ্র ভবনটি সংস্কারের জন্য চলতি আর্থিক বছরে (৩১শে জানুয়ারি ১৯৯৩ পর্যন্ত) সরকার কোনও টাকা মঞ্জুর করেছেন কি না;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে,—

(১) কত টাকা মঞ্জুর করা হয়েছে; এবং

(২) কত দিনের মধ্যে কাজটি শেষ হবে বলে আশা করা যায়?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) উলুবেড়িয়া রবীন্দ্র ভবনের নির্মাণ কাজই এখনও শেষ হয়নি। কাজেই সংস্কারের প্রশ্ন ওঠে না।

(খ) (১) প্রশ্ন ওঠে না।

(২) প্রশ্ন ওঠে না।

### Revenue Loss in C.S.T.C.

*338. (Admitted Question No. *1260) **Dr. Tarun Adhikary and** ri **Saugata Roy :** Will the Minister-in-charge of the Transport Detment be pleased to state—

The cumulative revenue loss sustained up to December '92 by the Calcutta State Transport Corporation due to Double Decker Buses purchased under the Calcutta Urban Transport Project?

**The Minister-in-charge of the Transport Deptt :—**

Out of the 291 Double Decker buses procured under CUTP, 245 buses remained off road for varying periods of time. Had these buses been operational during their entire life, traffic earnings from these buses during the idle period would have

been Rs.21.89 crores. At the same time, operating costs for runing these buses would have been Rs.23.17 crores. Thus a further loss of Rs.1.28 crores could have resulted had these been on road regularly.

### ট্রাফিক-ব্যবস্থা উন্নতিকল্পে 'জাইকা' সংস্থার রিপোর্ট

*৩৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *৮৬৯) **ডাঃ দীপক চন্দ :** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতার ট্রাফিক-ব্যবস্থার উন্নতির জন্য জাপানের 'জাইকা' নামে একটি সংস্থার কাছ থেকে কোনও রিপোর্ট রাজ্য সরকার পেয়েছেন কি না; এবং

(খ) পেলে, ঐ প্রস্তাব সম্পর্কে রাজ্য সরকার কোনও সিদ্ধান্ত গ্রহণ করেছেন কি না।

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) রাজ্য সরকার জাইকার (JICA) সর্বশেষ প্রতিবেদন ১৭-১১-৯২ তারিখে পেয়েছেন।

(খ) রাজ্য সরকার কর্তৃক প্রস্তাবিত ১০টি উড়ালপুল বিবাদি বাগ ও এসপ্ল্যানেডে বহুতল কারপার্ক, রাজপথের এবং সংশ্লিষ্ট সিগন্যালির ব্যবস্থার উন্নতি এবং পথচারিদের জন্য ভূ-উর্দ্ধে শিয়ালদহ থেকে বিবাদি বাগ পর্যন্ত পথ-এর মধ্যে জাইকা ৫টি উড়ালপুল, ৪টি পথ সংযোগস্থলের উন্নতি ও শিয়ালদহ থেকে বি বি গাঙ্গুলি স্ট্রীট পর্যন্ত ভূ-উর্দ্ধে পথ সংক্রান্ত প্রকল্পগুলি ১ম পর্যায়ে গ্রহণযোগ্য বলে মত প্রকাশ করেছেন। রাজ্য দরকার জাইকা কর্তৃক চিহ্নিত প্রকল্পগুলি ওই সি এফ ঋণে রূপায়ণের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে অনুরোধ করেছেন। গত ১০ই ফেব্রুয়ারি ওই সি এফের ফ্যাক্ট ফাইন্ডিং মিশনের সঙ্গে সচিব পর্যায়ের এক বৈঠক দিল্লিতে অনুষ্ঠিত হয়েছে। মিশন জাইকার প্রতিবেদন সম্বন্ধে আলোচনা করেন এবং বিভিন্ন দপ্তরের প্রয়োজনীয় সম্মতিগুলি দেখেন এবং রাজ্যস্তরে অর্থ সংস্থান যে করা হয়েছে এবং অষ্টম যোজনায় প্রথম পর্যায়ের যে প্রকল্প গুচ্ছটি রূপায়িত করার জন্য গ্রহণ করা হয়েছে সে বিষয়ে অবহিত হন।

পরবর্তী পর্যায়ের বৈঠক এপ্রিল অথবা মে মাস নাগাদ হতে পারে এবং সিদ্ধান্ত ১৯৯৩ সালের মাঝামাঝি নাগাদ আশা করা যেতে পারে।

### রাসায়নিক সার ব্যবহারে জমির উৎপাদিকা শক্তি হ্রাস

*৩৪১। (অনুমোদিত প্রশ্ন নং *৮৩৬) **শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ :** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাসায়নিক সার ও নলকূপের জল ব্যবহারের ফলে জমির উৎপাদিকা শক্তি হ্রাস পাচ্ছে— এ ব্যাপারে বিশেষজ্ঞের পরামর্শ চাষিদের কাছে পৌঁছে দেবার ব্যবস্থা আছে কি না; এবং

(২) থাকলে, কি ব্যবস্থা নেওয়া হচ্ছে?

কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :

(ক) ও (খ) রাসায়নিক সার ও নলকূপের জল ব্যবহারের ফলে জমির উৎপাদিকা শক্তি হ্রাস পাচ্ছে এমন কোনও পরীক্ষিত সত্য তথ্য রাজ্য সরকারের কাছে নেই। তাই এই বিষয়ে বিশেষজ্ঞের পরামর্শ চাষিদের কাছে পৌঁছে দেবার ব্যবস্থার প্রশ্ন ওঠে না। তবে বিশেষজ্ঞের পরামর্শ মতো রাসায়নিক সারের সুষম ব্যবহার ও তার সাথে সাথে জৈব সারের ব্যবহারের জন্য সকল কৃষককে পরামর্শ দেওয়া হয়।

## Unstarred Questions
### (to which written answers were laid on the Table)

### বিভিন্ন কর্মসংস্থান কেন্দ্রে নথিভুক্ত বেকারদের সংখ্যা

২১। (অনুমোদিত প্রশ্ন নং ৬৫) শ্রী সুকুমার দাস : শ্রমবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের সংখ্যা কত?

(খ) প্রতি এক্সচেঞ্জে বর্তমানে নথিভুক্ত বেকারের সংখ্যা কত; এবং

(গ) বামফ্রন্ট সরকারের ১৬ বছরের রাজত্বে সাকুল্যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে কত জন চাকরি পেয়েছেন?

শ্রমবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :

(ক) মোট ৭০।

(খ) এক্সচেঞ্জ-ওয়ারি নথিভুক্ত বেকারের সংখ্যা নিচের তালিকায় দেখানো হল :—

| Sl. No. | Name of the Exchange | | Live Register (Total) |
|---|---|---|---|
| 1. | Calcutta | .. | 2,05,332 |
| 2. | Kidderpore | .. | 1,02,499 |
| 3. | North Calcutta | .. | 81,807 |
| 4. | South Calcutta | .. | 50,725 |
| 5. | East Calcutta | .. | 13,690 |
| 6. | P & E Section | .. | 51,014 |
| 7. | P.H. Section | .. | 8,856 |
| | Calcutta District | .. | 5,13,923 |

| Sl. No. | Name of the Exchange | | Live Register (Total) |
|---|---|---|---|
| 8. | Barrackpore | .. | 2,14,976 |
| 9. | Dum Dum | .. | 1,23,889 |
| 10. | Barasat | .. | 1,48,334 |
| 11. | Basirhat | .. | 1,09,611 |
| 12. | Bongaon | .. | 70,232 |
| | 24-Parganas (N) district | .. | 6,67,042 |
| 13. | Budge Budge | .. | 95,518 |
| 14. | Diamond Harbour | .. | 54,784 |
| 15. | Alipore | .. | 73,986 |
| 16. | Canning | .. | 43,512 |
| 17. | Kakdwip | .. | 31,574 |
| | 24-Parganas (S) district | .. | 2,99,374 |
| 18. | Kalyani | .. | 77,556 |
| 19. | Krishnanagar | .. | 1,28,974 |
| 20. | Ranaghat | .. | 91,774 |
| | Nadia district | .. | 2,98,304 |
| 21. | Berhampore | .. | 1,18,636 |
| 22. | Farakka | .. | 38,693 |
| 23. | Jangipur | .. | 41,546 |
| 24. | Lalbagh | .. | 57,441 |
| 25. | Kandi | .. | 55,613 |
| | Murshidabad district | .. | 3,11,929 |
| 26. | Howrah | .. | 1,72,911 |
| 27. | Uluberia | .. | 88,842 |
| | Howrah district | .. | 2,61,753 |

| Sl. No. | Name of the Exchange | | Live Register (Total) |
|---|---|---|---|
| 28. | Serampore | .. | 97,374 |
| 29. | Chinsurah | .. | 96,055 |
| 30. | Arambagh | .. | 56,483 |
| 31. | Chandannagore | .. | 86,309 |
| | Hooghly district | .. | 3,36,221 |
| 32. | Burdwan | .. | 1,51,945 |
| 33. | Asansol | .. | 57,776 |
| 34. | Durgapur | .. | 1,53,668 |
| 35. | Sitarampur | .. | 67,367 |
| 36. | Raniganj | .. | 36,989 |
| 37. | Katwa | .. | 62,251 |
| 38. | Kalna | .. | 45,354 |
| | Burdwan district | .. | 5,75,350 |
| 39. | Suri | .. | 81,488 |
| 40. | Rampurhat | .. | 68,785 |
| 41. | Bolpur | .. | 49,156 |
| | Birbhum district | .. | 1,99,429 |
| 42. | Bankura | .. | 1,12,126 |
| 43. | Bishnupur | .. | 76,948 |
| 44. | Khatra | .. | 53,567 |
| | Bankura district | .. | 2,42,641 |
| 45. | Kharagpur | .. | 60,580 |
| 46. | Contai | .. | 60,999 |
| 47. | Haldia | .. | 72,936 |
| 48. | Jhargram | .. | 48,369 |

| Sl. No. | Name of the Exchange | | Live Register (Total) |
|---|---|---|---|
| 49. | Ghatal | .. | 47,748 |
| 50. | Tamluk | .. | 62,609 |
| 51. | Midnapore (T) | .. | 68,735 |
| 52. | Midnapore (S) | .. | 31,252 |
| | Midnapore district | .. | 4,53,228 |
| 53. | Purulia | .. | 1,23,473 |
| 54. | Raghunathpur | .. | 56,873 |
| | Purulia district | .. | 1,80,346 |
| 55. | Darjeeling | .. | 27,155 |
| 56. | Siliguri | .. | 40,813 |
| 57. | Kurseong | .. | 16,110 |
| 58. | Kalimpong | .. | 16,850 |
| | Darjeeling district | .. | 1,00,928 |
| 59. | Jalpaiguri | .. | 1,00,032 |
| 60. | Alipurduar | .. | 68,524 |
| | Jalpaiguri district | .. | 1,68,556 |
| 61. | Cooch Behar | .. | 50,434 |
| 62. | Mathabhanga | .. | 22,671 |
| 63. | Mekhliganj | .. | 13,236 |
| 64. | Dinhata | .. | 33,417 |
| 65. | Tufanganj | .. | 20,448 |
| | Cooch Behar district | .. | 1,40,206 |
| 66. | Malda | .. | 78,417 |
| 67. | Chanchal | .. | 55,022 |
| | Malda district | .. | 1,33,439 |

| Sl. No. | Name of the Exchange | | Live Register (Total) |
|---|---|---|---|
| 68. | Raiganj | .. | 68,346 |
| 69. | Islampur | .. | 33,948 |
| | Uttar Dinajpur district | .. | 1,02,294 |
| 70. | Balurghat | .. | 68,826 |
| | Dakshin Dinajpur district | .. | 68,826 |
| | **Grand Total** | .. | **50,53,789** |

গ) ১,৯৩,৭৫৪ জন।

**ঘোড়ামারা চরের ভাঙ্গন রোধের ব্যবস্থা**

৫২। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৪) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ঘোড়ামারা চরের ভাঙ্গনের ফলে কি পরিমাণ জমি সমুদ্রগর্ভে বিলীন হয়েছে; এবং

(খ) ঐ ভাঙ্গন প্রতিরোধের জন্য রাজ্য সরকার কি কি পদক্ষেপ গ্রহণ করেছেন?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ঘোড়ামারা চরের ভাঙ্গনের ফলে ৫.২৫ বর্গ কিলোমিটার জমি সমুদ্রগর্ভে বিলীন হয়েছে।

(খ) ঐ চরের ভাঙ্গন প্রতিরোধের জন্য ব্যবস্থা গ্রহণে যে বিপুল পরিমাণ অর্থের প্রয়োজন তা বহন করা রাজ্য সেচ দপ্তরের পক্ষে সম্ভব না-হওয়ায় এ-যাবৎ কোনও কার্যকর পদক্ষেপ গ্রহণ করা যায়নি। ঘোড়ামারা চরের বিপরীত তীরে হুগলি নদীর দক্ষিণ পাড়ে কলকাতা বন্দর-কর্তৃপক্ষ কর্তৃক নদীর ট্রেনিং-এর কাজ ও স্পার তৈরির জন্য ঘোড়ামারা চরে প্রভূত ভাঙ্গন সৃষ্টি হয়েছে। এ ব্যাপারে সেচ ও জলপথ বিভাগ কলকাতা বন্দর-কর্তৃপক্ষের সঙ্গে আলাপ-আলোচনা চালাচ্ছে ও বন্দর-কর্তৃপক্ষকে ভাঙ্গন প্রতিরোধের জন্য গুরুত্ব সহকারে ব্যবস্থা নেওয়ার জন্য অনুরোধ করেছে। বন্দর-কর্তৃপক্ষ এ ব্যাপারে পরিকল্পনা গ্রহণ করার প্রয়াস চালাচ্ছে।

**গোবরডাঙ্গা পৌরসভাকে আই.সি.ডি.এস. প্রকল্পের আওতাভুক্তকরণ**

৫৩। (অনুমোদিত প্রশ্ন নং ২৯৭) **শ্রী প্রবীর ব্যানার্জি :** ত্রাণ ও কল্যাণ (সমাজ

কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৩-৯৪ আর্থিক বছরে গোবরডাঙ্গা পৌরসভা এলাকাকে আই.সি.ডি. প্রকল্পের আওতাভুক্ত করার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি এবং

(খ) থাকলে, কবে নাগাদ এটা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**ত্রাণ ও কল্যাণ (সমাজ কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### ভগবানপুর-নন্দীগ্রাম নিকাশি প্রকল্পের কাজ

৫৪। (অনুমোদিত প্রশ্ন নং ৪৩৯) **শ্রী প্রশান্ত প্রধান :** সেচ ও জলপথ বিভা ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ভগবানপুর-নন্দীগ্রাম নিকাশি প্রকল্পের কি কি কাজ ১৯৯২-৯৩ আর্থিক ব পর্যন্ত হয়েছে;

(খ) উক্ত প্রকল্পের অধীন কলাবেড়িয়া খাল খননের জন্য জমি অধিগ্রহণের কত অগ্রগতি ঘটেছে; এবং

(গ) প্রকল্পের কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) উক্ত প্রকল্পের নিম্নলিখিত খালগুলির খনন কার্য সমাধা হয়েছে :

বরুনদা খাল, বরুনদা শাখা-খাল, ব্রজমোহন খাল, গৌরমোহন খাল, অভয়া খাল, যদুপাত্র খাল, নারায়ণ দারি খাল, বুড়াবুড়ি খাল।

এছাড়া দুনিয়া খালের নিম্নাংশ একটি ৪ দ্বারযুক্ত স্লুইস নির্মিত হচ্ছে।

(খ) কলাবেড়িয়া খাল খননের জন্য জমি অধিগ্রহণের নিমিত্ত আনুসঙ্গিক প্রস্তাব জ অধিগ্রহণ দপ্তরে পাঠানো হয়েছে। কিন্তু খালপাড়ে কিছু বসতি অধিগ্রহণের অসুবি আছে। বসতি অংশ বাদে অধিগ্রহণ করার প্রস্তাব বিবেচনাধীন আছে।

(গ) প্রয়োজনীয় অর্থের যোগান থাকলে উক্ত প্রকল্প ১৯৯৬-৯৭ আর্থিক বছরের মধ্যে শেষ হবে আশা করা যায়।

### আলু আমদানিতে সরকারি বিধিনিষেধ

৫৫। (অনুমোদিত প্রশ্ন নং ৪৭৪) **শ্রী তপন হোড় :** কৃষি (কৃষি বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি—

ক) এটা কি সত্যি যে, রাজ্যের আলু-চাষিরা বাঁচাতে বাইরে থেকে আলু আমদানিতে রাজ্য সরকার বিধিনিষেধ আরোপ করেছেন;

খ) বাইরে থেকে পশ্চিমবঙ্গে বিগত পাঁচ বছরে কত পরিমাণ আলু আমদানি করা হয়েছে;

গ) পশ্চিমবঙ্গে বিগত পাঁচ বছরে কত পরিমাণ আলু উৎপাদিত হয়েছে; এবং

ঘ) পশ্চিমবঙ্গে গড়ে বাৎসরিক আলুর চাহিদা কত?

**কৃষি (কৃষি বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ক) সরকারি পর্যায়ে এ ধরনের কোনও সিদ্ধান্ত হয়নি।

খ) পশ্চিমবঙ্গে প্রতি বছর কমবেশি ২ লাখ মেট্রিক টন আলু অন্য রাজ্য থেকে আমদানি হয়।

গ) বিগত পাঁচ বছরে এ-রাজ্যে আলু উৎপাদনের পরিমাণ ঃ

| বৎসর | উৎপাদন<br>('০০০ মেঃ টন) |
|---|---|
| ১৯৮৭-৮৮ | ৩,৭৮৭.০১৬ |
| ১৯৮৮-৮৯ | ৪,৩৪৮.০৯৪ |
| ১৯৮৯-৯০ | ৪,৫৩১.৬২৪ |
| ১৯৯০-৯১ | ৪,৪১১.৭৭৭ |
| ১৯৯১-৯২ | ৪,৯৪২.৮৭৮ |

ঘ) পশ্চিমবঙ্গে গড়ে বাৎসরিক আলুর চাহিদা কমবেশি ৩৬ লক্ষ মেট্রিক টন।

## পণপ্রথার বিরুদ্ধে সরকারি ব্যবস্থাদি

৫৬। (অনুমোদিত প্রশ্ন নং ৪৮০) শ্রী তপন হোড় ঃ ত্রাণ ও কল্যাণ (সমাজ কল্যাণ) র ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

পণপ্রথার বিরুদ্ধে রাজ্য সরকার এ পর্যন্ত কি কি পরিকল্পনা নিয়েছেন?

**ত্রাণ ও কল্যাণ (সমাজ কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

পণপ্রথা নিবারণের জন্য ১৯৮৯ সালে সরকার আইন প্রণয়ন করেছেন। জেলায় পণপ্রথা নিবারক আধিকারিক নিয়োগ করা হয়েছে। তদারকি করার জন্য অধিকাংশ জেলায় পরামর্শমণ্ডলি গঠন করা হয়েছে। জেলা শাসক ও পুলিস এ সম্পর্কে আইনানুগ ব্যবস্থা গ্রহণ করেন। ২০টি স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানের কর্মিদের এই আইন রূপায়ণে সাহায্য করার জন্য পরিচয়পত্র দেওয়া হয়েছে। পণপ্রথা নিবারণ আইন ও সংশ্লিষ্ট নিয়মাবলি-সম্বলিত পুস্তিকা প্রকাশিত হয়েছে এবং এই পুস্তিকা পঞ্চায়েত-

স্তর পর্যন্ত বিলি করার বন্দোবস্ত করা হয়েছে।

**নলবাহী পানীয় জল সরবরাহ ব্যবস্থা**

৫৭। (অনুমোদিত প্রশ্ন নং ৬২৩) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভা ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯২-৯৩ আর্থিক বছরের জন্য রাজ্যে কতগুলি ব্লকে পাইপলাইন মারফৎ সরবরাহ করার পরিকল্পনা করা হয়েছিল এবং তন্মধ্যে ফেব্রুয়ারি ১৯৯৩ প কতগুলি ব্লকে কার্যকর করা হয়েছে, এবং

(খ) তন্মধ্যে হুগলি জেলায় এবং গোঘাট থানা এলাকায় কতগুলি হবে?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নলবাহী পানীয় জল সরবরাহ প্রকল্পের যাবতীয় হিসাব ব্লকভিত্তিক রাখা হয় মৌজাভিত্তিক হিসাব রাখা হয়। এই রাজ্যে ১৯৯২-৯৩ সালে ৩৭টি ব্লক অন্তর্ভুক্ত ২৪৮টি মৌজায় নলবাহী পানীয় জল সরবরাহ প্রকল্পের লক্ষ্যমাত্র মধ্যে ফেব্রুয়ারি ১৯৯৩ পর্যন্ত ১৫টি ব্লকের ৫৯টি মৌজায় নলবাহী পানীয় জ সরবরাহ প্রকল্প রূপায়িত হয়েছে।

(খ) হুগলি জেলার ২৪টি মৌজার নলবাহী পানীয় জল সরবরাহ প্রকল্পের নির্ধারি লক্ষ্যমাত্রার মধ্যে এখনও পর্যন্ত কোনও প্রকল্পই সম্পূর্ণরূপে শেষ করা যায় এবং গোঘাট থানা এলাকায় কোনও কর্মসূচি রূপায়ণ প্রকল্প নেই।

**Surplus Land under Litigation**

58. (Admitted question No.677) **Shri Sailaja Das and Shri Saugat Roy :** Will the Minister-in-charge of Land and Land Reforms Department be pleased to state—

(a) whether it is a fact that some area of surplus land identified and acquired for distribution is under litigation; and

(b) if so,—

(i) the total area of such land under litigation as on 31st December, 1992; and

(ii) the steps taken/proposed to be taken in the matter?

**Minister-in-charge of Land and Land Reforms Department :**

(b) (i) 1,77,275 acres.

(ii) Affidavit-in-Opposition have been sworn and departmental officers are keeping close liaison with State

Advocates in order to keep track of the cases.

**মুর্শিদাবাদের হরিহরপাড়ায় পানীয় জল সরবরাহ প্রকল্পের কর্মিদের বেতনহার**

৫৯। (অনুমোদিত প্রশ্ন নং ৭০১) **শ্রী মোজাম্মেল হক :** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের প্র মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ জেলার হরিহরপাড়া থানা এলাকাস্থিত তিনটি পানীয় জল সরবরাহ কেন্দ্রে নিযুক্ত অপারেটর ও ভাল্বম্যানদের সরকার ঘোষিত বেতনহার বা মজুরি দেওয়া হয় না; এবং

খ) সত্যি হলে, এর কারণ কি?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

ক) হরিহরপাড়া থানা এলাকাস্থিত কিসমত ইনাদপুর, চোয়া এবং হরিহরপাড়া এই তিনটি পানীয় জল সরবরাহ কেন্দ্র ঠিকাদার মারফত চালানো হয়। ঠিকাদার নিযুক্ত, কর্মচারিরা কেহই সরকারি কর্মচারী নন। তাদের বেতনকাঠামো সরকারি বেতনকাঠামোর সঙ্গে সঙ্গতিপূর্ণ নাও হতে পারে।

খ) প্রশ্ন ওঠে না।

**রাজ্যে প্রাচীন মূর্তি উদ্ধার**

৬০। (অনুমোদিত প্রশ্ন নং ৭১৯) **শ্রী সুব্রত মুখার্জি :** তথ্য ও সংস্কৃতি বিভাগের প্র মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের বিভিন্ন জেলাগুলি হতে গত ১৬ বছরে কতগুলি প্রাচীন দেব-দেবীর মূর্তি ধ্বংসস্তুপ হতে উদ্ধার করা হয়েছে;

(খ) রায়গঞ্জ থেকে উদ্ধার-করা ২৬টি প্রাচীন দেব-দেবীর মূর্তি সংগ্রহ করে কোথায় রাখা হয়েছে; এবং

(গ) রায়গঞ্জে সংগ্রহশালা নির্মাণ করার কোনও পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন কি?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) রাজ্যের বিভিন্ন জেলাগুলি হতে গত ১৬ বছরে মোট ৪১ (একচল্লিশটি) মূর্তি উদ্ধার করা হয়েছে।

(খ) রায়গঞ্জ থেকে উদ্ধার করা প্রাচীন মূর্তিগুলি আপাতত রায়গঞ্জ থানা-পুলিশের তত্ত্বাবধানে রাখা হয়েছে।

(গ) রায়গঞ্জে একটি জেলা সংগ্রহশালা নির্মাণের জন্য তথ্য ও সংস্কৃতি বিভাগ সক্রিয়ভাবে উদ্যোগ নেওয়ার চেষ্টা করছে।

## দূরদর্শন ও আকাশবানীতে অচলাবস্থা

৬১। (অনুমোদিত প্রশ্ন নং ৮০৮) **শ্রী সুব্রত মুখার্জি :** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ৫ই ফেব্রুয়ারি দূরদর্শন ও আকাশবানীতে কর্মী-আন্দোলনের কারণ সম্পর্কে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোনও তথ্য সংগ্রহ করেছিলেন কি; এবং

(খ) উক্ত দিনে রাজ্যের কতগুলি সংবাদ এবং বিভিন্ন অনুষ্ঠান প্রচার বন্ধ ছিল?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) কলকাতা দূরদর্শন কেন্দ্রে ঐ দিনের অবস্থা সংশ্লিষ্ট কর্তৃপক্ষের মাধ্যমে রাজ্যের আধিকারিকদের জানানো হয়েছিল।

(খ) সম্প্রচার যে সময়ে বন্ধ ছিল সেই সময়ে স্বাভাবিকভাবেই রাজ্য-সম্পর্কিত সংবাদ প্রচারিত হয়নি।

## বাংলাদেশের বর্ষার জলে বনগাঁয় ফসলহানি

৬২। (অনুমোদিত প্রশ্ন নং ৮৪৮) **শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, উত্তর ২৪-পরগনা জেলার বনগাঁ পঞ্চায়েত সমিতির অধীন চাষযোগ্য জমিতে বাংলাদেশের বর্ষার জলের চাপে ব্যাপক ফসলহানি হয়;

(খ) সত্যি হলে, ঐ জলের চাপ বন্ধের বা নিষ্কাশনের জন্য কোনও ব্যবস্থা নেওয়ার ব্যাপারে সরকার ভাবছেন কি না;

(গ) ঘাটবাওড় জি.পি. কাটা খাল থেকে নাতাঙ্গা নদী সংস্কার করে ইছামতী নদীতে জল নিষ্কাশনের ব্যাপারে সরকারের কোনও পরিকল্পনা আছে কি না; এবং

(ঘ) পরিকল্পনা থাকলে, কার্যকর না-হওয়ার কারণ কি?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ, বাংলাদেশ থেকে আগত বর্ষার জলে উক্ত এলাকায় শস্যের ক্ষতি হয়।

(খ) "Scheme for diversion of Kodalia River, P.S. Bongaon, Dist. 24-Parganas (N)" নামক একটা পরিকল্পনা জয়েন্ট রিভার্স কমিশনের ছাড়পত্রের সাপেক্ষে আছে। উক্ত ছাড়পত্র পাওয়ার পর মূল পরিকল্পনা গ্রহণে সচেষ্ট হওয়া যাবে।

(গ) না, এইরকম কোনও পরিকল্পনা বিবেচনাধীন নেই;

(ঘ) প্রশ্ন ওঠে না।

## সুন্দরবন উন্নয়ন পর্ষদের করণিকদের পদোন্নয়ন

৬৩। (অনুমোদিত প্রশ্ন নং ৯০৬) শ্রী সুভাষ নস্কর : উন্নয়ন ও পরিকল্পনা (সুন্দরবন-) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৭৮ সাল থেকে ১৯৯২ পর্যন্ত সুন্দরবন উন্নয়ন পর্ষদের কতজন নিম্নবর্গীয় করণিককে উচ্চবর্গীয় করণিকে উন্নীত করা হয়েছে;

(খ) উক্ত উন্নীতকরণ পদগুলির মধ্যে কোনও তফসিলি জাতি/উপজাতিভুক্ত করণিক আছেন কি না; এবং

(গ) খ প্রশ্নের উত্তর 'না' হলে, উক্ত উন্নীতকরণ পদগুলির ক্ষেত্রে কোনও জাতি/উপজাতিভুক্ত প্রার্থি ছিলেন কি?

**উন্নয়ন ও পরিকল্পনা (সুন্দরবন-বিষয়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৯৮৭ সাল থেকে ১৯৯২ পর্যন্ত সুন্দরবন উন্নয়ন পর্ষদের কেবলমাত্র একজন করণিককে উচ্চবর্গীয় করণিক তথা হিসাবরক্ষকের পদে উন্নীত করা হয়েছে। পদটি অসংরক্ষিত।

(খ) না।

(গ) না।

## বিধবাভাতা প্রাপকের সংখ্যা

৬৪। (অনুমোদিত প্রশ্ন নং ৯১৯) শ্রী শীশ মহম্মদ : ত্রাণ ও কল্যাণ (সমাজ কল্যাণ) -এর ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯২-৯৩ আর্থিক বছরে মোট কতজন মহিলাকে বিধবাভাতা দেওয়া হয়েছে;

(খ) উক্ত ভাতা প্রাপকের জেলাওয়ারি সংখ্যা কত; এবং

(গ) বিধবাভাতার পরিমাণ বৃদ্ধি করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**ত্রাণ ও কল্যাণ (সমাজ কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৯৯২-৯৩ আর্থিক বছরে মোট ৯,০৮৩ জন মহিলাকে বিধবাভাতা দেওয়া হয়েছে।

(খ)

| | |
|---|---|
| কলকাতা | ১,৯৯১ জন |
| উত্তর ২৪-পরগনা | ৫৪২ ,, |
| দক্ষিণ ২৪-পরগনা | ৫০২ ,, |
| হাওড়া | ৪৮১ ,, |
| নদীয়া | ৩৮৩ ,, |
| মুর্শিদাবাদ | ৫১৪ ,, |

| | |
|---|---|
| হুগলি | ৩৫০ ,, |
| মেদিনীপুর | ৮৬২ ,, |
| বাঁকুড়া | ৩৬৭ ,, |
| বর্ধমান | ৩৫৯ ,, |
| পুরুলিয়া | ৩৭৮ ,, |
| বীরভূম | ৩৩৬ ,, |
| জলপাইগুড়ি | ২৮৬ ,, |
| মালদা | ৩৪৮ ,, |
| উত্তর দিনাজপুর | ১৯১ ,, |
| কুচবিহার | ৩৫৭ ,, |
| দার্জিলিং | ৩৫৯ ,, |
| দক্ষিণ দিনাজপুর | ১৭৭ ,, |

মোট ৯,০৮৩ জন

(গ) আপাতত বিধবাভাতার পরিমাণ বৃদ্ধি করার কোনও পরিকল্পনা সরকারের নেই।

### মুর্শিদাবাদে চিংড়ি চাষ প্রকল্প

৬৫। (অনুমোদিত প্রশ্ন নং ৯২৯) **শ্রী নাসিরুদ্দিন খাঁন :** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় কোনও চিংড়ি মাছ চাষ প্রকল্প আছে কি না;

(খ) থাকলে তা কোথায়; এবং

(গ) ঐ জেলায় এ ব্যাপারে নূতন কোনও প্রকল্পের সম্ভাবনা আছে কি না?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) মুর্শিদাবাদ জেলায় রাজ্য মৎস্য দপ্তরের পরিচালনাধীন চিংড়ি মাছ চাষের প্রকল্প নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) এই জেলায় গলদা চিংড়ি চাষের সম্ভাবনা রয়েছে। তাই জেলা মৎস্য-চাষি উন্নয়ন সংস্থার (FFDA) মাধ্যমে ব্যক্তিগত উদ্যোগে চিংড়ি চাষের প্রকল্পের জন্য ব্যাংক ও সরকারি অনুদানের ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

### নিক্কো পার্ককে জমি প্রদান

৬৬। (অনুমোদিত প্রশ্ন নং ৯৩৬) শ্রী নাসিরুদ্দিন খান ঃ পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নিক্কো পার্ককে প্রথমে কত একর জমি দেওয়া হয়েছিল; এবং

(খ) নিক্কো পার্কের সম্প্রসারণের জন্য রাজ্য সরকারের কাছে পুনরায় কত জমি চাওয়া হয়েছে?

পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ

(ক) আনুমানিক কম-বেশি ৪০ একর জমি।

(খ) এরকম প্রস্তাব নেই।

### রাজ্যের সেরা ক্রীড়াবিদদের চাকুরি দেবার পরিকল্পনা

৬৭। (অনুমোদিত প্রশ্ন নং ৯৪৩) শ্রী নাসিরুদ্দিন খান ঃ ক্রীড়া ও যুব-কল্যাণ (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের সেরা ক্রীড়াবিদদের চাকুরি দেওয়ার বিষয়ে সরকারের কোনও পরিকল্পনা আছে কি না; এবং

(খ) থাকলে, সরকার এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

ক্রীড়া ও যুব-কল্যাণ (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ

(ক) ও (খ) বিষয়টি বিবেচনাধীন।

### মুর্শিদাবাদের জজ কোর্টে বাংলা টাইপিস্ট

৬৮। (অনুমোদিত প্রশ্ন নং ৯৪৪) শ্রী নাসিরুদ্দিন খান ঃ মাননীয় বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১লা জানুয়ারি, ১৯৯৩ তারিখে মুর্শিদাবাদ জেলার জজ কোর্টে কত জন বাংলা টাইপিস্ট আছেন?

বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ

১লা জানুয়ারি, ১৯৯৩ তারিখে মুর্শিদাবাদ জেলার জজ কোর্টে কোনও বাংলা টাইপিস্ট নাই।

### হুগলি জেলায় সুসংহত শিশু-বিকাশ প্রকল্প

৬৯। (অনুমোদিত প্রশ্ন নং ৯৭২) শ্রী কালীপ্রসাদ বিশ্বাস ঃ ত্রাণ ও কল্যাণ (সমাজ কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলায় কটি ব্লকে সুসংহত শিশু-বিকাশ প্রকল্প চালু আছে; এবং

(খ) ঐ প্রকল্প অন্য কোন ব্লকে চালু করার পরিকল্পনা আছে কি না?

**ত্রাণ ও কল্যাণ (সমাজ কল্যাণ) বিভাগের মন্ত্রী :**

(ক) বর্তমানে হুগলি জেলায় ১২টি ব্লকে সুসংহত শিশু-বিকাশ প্রকল্প চালু আছে।

(খ) বলা যাচ্ছে না। কারণ কোনও ব্লকে নূতন সুসংহত শিশু-বিকাশ প্রকল্প মঞ্জুর করেন কেন্দ্রীয় সরকার।

## হুগলি জেলায় তন্তুজ ও তন্তুশ্রীর বিপণন কেন্দ্র

৭০। (অনুমোদিত প্রশ্ন নং ৯৭৫) **শ্রী কালীপ্রসাদ বিশ্বাস :** কুটির ও ক্ষুদ্রায়তন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলায় 'তন্তুজ' ও 'তন্তুশ্রী'র কয়টি বিপণন কেন্দ্র আছে;

(খ) নতুন কোনও বিপণন কেন্দ্র খোলার পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, কয়টি বিপণন কেন্দ্র খোলা হবে বলে আশা করা যায়?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এজেন্সি সহ তন্তুজের ১৪টি এবং তন্তুশ্রীর ৯টি বিপণন কেন্দ্র আছে।

(খ) হ্যাঁ; এবং

(গ) এজেন্সিভিত্তিতে তন্তুজের তিনটি বিপণন কেন্দ্র খোলার পরিকল্পনা আছে।

## মিউনিসিপ্যালিটিগুলিতে অবসরপ্রাপ্ত অফিসার নিয়োগ

৭১। (অনুমোদিত প্রশ্ন নং ১১৫৯) **শ্রী সৌগত রায় :** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, গত তিন বছরের মধ্যে বিভিন্ন মিউনিসিপ্যালিটিতে পশ্চিমবঙ্গ সরকার কিছু অবসরপ্রাপ্ত সরকারি অফিসার নিয়োগ করেছেন; এবং

(খ) সত্যি হলে,—

(১) ঐসব মিউনিসিপ্যালিটির সংখ্যা কত;

(২) ঐ রূপ কতজন অফিসার কোন কোন পদে কতদিন ধরে পুনর্নিযুক্ত আছেন, এবং

(৩) এই পুনর্নিযুক্তির কারণ কি?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ, কোনও বিকল্প ব্যবস্থা নেই বলে।

(খ) (১) প্রায় সত্তরটি

(২) (ক) নির্বাহী আধিকারিক ১৫০ জন—বিভিন্ন সময়ে।

(খ) স্বাস্থ্য আধিকারিক ৬৫ জন—বিভিন্ন সময়ে।

(৩) কর্মরত আধিকারিকদের অভাব।

**Alleged Corruption in Civil Defence Department**

72. (Admitted Question No.1163) **Shri Saugata Roy :** Will the ster-in-charge of Home (Civil Defence) be pleased to state—

(a) whether the Government received any Memo from the Civil Defence Officers' Guild in May, 1991 alleging corruption in the Civil Defence Department;

(b) if so, the action taken thereon so far?

**Minister-in-charge of Home (Civil Defence) Department :**

(a) Yes.

(b) Appropriate steps have been taken in the matter after necessary enquiries.

**শিবপুরের ডুমুরজলায় উচ্চ-মাধ্যমিক বিদ্যালয় স্থাপন**

৭৩। (অনুমোদিত প্রশ্ন নং ১২৩৭) **শ্রী জটু লাহিড়ী :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) াগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলার শিবপুর বিধানসভা কেন্দ্রের ডুমুরজলায় সরকারি উদ্যোগে কোনও উচ্চ-মাধ্যমিক বিদ্যালয় স্থাপনের পরিকল্পনা আছে কি না; এবং

(খ) থাকলে, কতদিনে তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**রাজ্যে মহিলা সমবায় ঋণদান সমিতি গঠন**

৭৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৮০) **শ্রী শৈলজাকুমার দাস :** সমবায় বিভাগের প্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে এখন পর্যন্ত কতগুলি মহিলা সমবায় ঋণদান সমিতি গঠিত হয়েছে; এবং

(খ) কোন কোন ক্ষেত্রে এই সমিতিগুলি থেকে ঋণ পাওয়া যাবে?

সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :

(ক) সাতটি।

(খ) এই সমিতিগুলি, বিভিন্ন ক্ষুদ্র প্রকল্প রূপায়ণে তাদের সদস্যদের, এক কিংবা কোনও যৌথ প্রকল্পের প্রত্যেককে, আর্থিক ঋণ প্রদানের ব্যবস্থা ক প্রকল্পগুলির মধ্যে রয়েছে কারুশিল্প, ক্ষুদ্র ব্যবসা, দোকান, ক্ষুদ্রায়তন পশু মুর্গিপালন ও মৎস্যচাষ প্রকল্প; সব্জী ও তরিতরকারি বিপণন, বিড়ি-শিল্প, শিল্প; ফল সংরক্ষণ ও বিপণন এবং ক্ষুদ্র কারিগরি-শিল্প ইত্যাদি।

## উড়িষ্যা কোস্ট ক্যানেলে সুবর্ণরেখা নদীর জল

৭৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৮১) শ্রী শৈলজাকুমার দাস : সেচ ও জল বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, অস্থায়ী ব্যবস্থার মাধ্যমে সুবর্ণরেখা নদীর জল লকগেট দিয়ে উড়িষ্যা কোস্ট ক্যানেলে নিয়ে এসে বিস্তীর্ণ এলাকার চাষিরা চাষ করে;

(খ) সত্যি হলে, এই নদীর জল উড়িষ্যা কোস্ট ক্যানেলে আনার স্থায়ী পরিক সরকারের আছে কি না; এবং

(গ) পরিকল্পনা থাকলে, তা কিরূপ?

সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :

(ক) সত্যি

(খ) পরিকল্পনা নেই।

(গ) প্রাসঙ্গিক নয়।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received two notices of Adjournment Motion. The first is from Shri Saugata Roy on the subject alleged worst-ever Gastroenteritis epidemic in the State and the second is from Shri Abdul Mannan on the subject of alleged atrocities of Police at Begampur Village in Hooghly district.

The subject matters of the Motions do not call for Adjournment the business of the House. The members may draw the attention of Ministers concerned through Calling Attention, Mention, Question, etc.

I, therefore, withhold my consent to the Motions.

One member may, however, read out the text of his Motion as amended.

**Shri Saugata Roy :** This Assembly do now adjourn its business discuss a definite matters of urgent public importance and of recent urrence, namely.-

The worst ever gastro-enteritis epidemic has affected the State and e areas of Calcutta including Dhakuria, Jadavpur, Belgacchia and Circus have been affected and 300 people have already died in State. In the city drinking water has got mixed with sewage water.

...(noise)...

## HALF-AN-HOUR DISCUSSION

**Mr. Speaker :** Shri Abdul Mannan to raise a discussion on the points arising out of the reply given on 23.3.93 to Unstarred Question No.34 (Admitted Question No.415) regarding Seorafuli Regulated Market Now Shri Abdul Mannan.

[12-40 — 12-50 p.m.]

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা লিখিত প্রশ্নের উত্তর য়েছি। আমি এটা স্টার কোয়েশ্চেন হিসাবে দিয়েছিলাম। কিন্তু এটা এডিট করে মূল প্রশ্নটা ছুট পরিবর্তন হয়ে গেছে। আমি যে সমস্ত উত্তর জানতে চেয়েছিলাম লিখিত প্রশ্ন অনুমোদন পরে সব উত্তরগুলো না পাওয়ার জন্য আজকে আমি আধঘন্টা ডিসকাশনের জন্য নোটিশ য়েছিলাম, আমি আপনাকে ধন্যবাদ জানাই, আপনি এটা অনুমোদন করেছেন ও আলোচনার যোগ দিয়েছেন। স্যার, প্রশ্নের উত্তরগুলো যদি আমরা পাই, তাহলে পশ্চিমবাংলার মানুষ বতে পাবে যে একজন মন্ত্রী তার দপ্তরকে কিভাবে কাজে লাগাচ্ছেন একটা বিরোধী জনৈতিকদলের উপর এবং সেই রাজনৈতিক দলের সদস্যদের উপর প্রতিশোধ নেওয়ার জন্য ন্ডিকটিভ অ্যাটিচুড নিয়ে কিভাবে কাজ করতে যাচ্ছেন। আমি উত্তরগুলো যদি পুরো তাম তাহলে বুঝতে পারতাম স্যার, শেওড়াফুলিতে রেগুলেটেড মার্কেট এরিয়া আটটা নসভা কেন্দ্র নিয়ে রয়েছে। এখানে মাননীয় অন্যান্য সদস্যরাও আছেন। এই আটটা নসভা কেন্দ্র হল চাঁপদানি, শ্রীরামপুর, উত্তরপাড়া, চন্ডীতলা, জাঙ্গীপাড়া, সিঙ্গুর, হরিপাল চন্দননগর। এই আটটা বিধানসভা কেন্দ্রের নির্বাচিত প্রতিনিধি হিসাবে যারা রয়েছে তারা কমিটিতে সদস্য হিসাবে থাকেন এবং চাষিদের নিয়েও সেই কমিটি তৈরি হয়। এস.ডি.এম, ক্ষেত্রে ডি.এম এই কমিটির চেয়ারম্যান এবং স্থানীয় সদস্য হিসাবে আমি ঐ কমিটির স চেয়ারম্যান। কিন্তু দুর্ভাগ্যের বিষয় আমি যখন ১৪.১০.৯১ তারিখে শেওড়াফুলি রেগুলেটেড র্কেটের সেক্রেটারির কাছ থেকে একটা চিঠি পেলাম তাতে আমি একটা কমিটির তালিকা াম। স্থানিয় প্রতিনিধি হিসাবে আমি ঐ কমিটির তালিকাতে ভাইস চেয়ারম্যানদের পদেও ই। তারপরই আমি জুলাই মাসের ৩০ তারিখে, ১৯৯২ সালে, একটি কমিটির লিস্ট াম। সেখানে ৫ জনকে নিয়ে একটি অ্যাডভাইসারি কমিটি তৈরি হয়েছে এবং সেই ডভাইসারি কমিটিতে ঐ কমান্ডিং এরিয়ার কোনও লোককে রাখা হয়নি, এমন কি বাকি বিধানসভা কেন্দ্রের সদস্য যারা ওখানে আছেন—শান্তশ্রীবাবু আছেন, শ্রীমতী সন্ধ্যা

চ্যাটার্জি আছেন এবং আরও অনেকে আছেন তাদেরও কারুকে রাখা হয়নি। সেখ
চেয়ারম্যান করা হল এমন একটা লোককে যিনি হচ্ছেন খাদ্যমন্ত্রীর সি.এ। আ
মন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই, এই ঔদ্ধত্য তাকে কে দিয়েছে? এই অর্ডারসিটি
দিয়েছে? আমরা তার থেকে সম্মান চাই না, আমরা তার থেকে কোনও অনার
এই মন্ত্রীর কোনও অধিকার নেই আমাকে হিউমিলিয়েট করার। একজন মন্ত্রী
সি.এ— খাদ্যমন্ত্রীর সি.এ.কে চেয়ারম্যান করে আমাকে সেই কমিটির মেম্বার কর
ঔদ্ধত্য তাকে কে দিয়েছে? আমি ওর দয়াতে এম.এল.এ. হই নি। কলিমুদ্দিন সাম
আমি এম.এল.এ. হই নি, আমি এম.এল.এ. হয়েছি ওখানকার মানুষের আশির্বাদ
যদি ওনার দলের কোনও এম.এল.এ.কে সেখানে চেয়ারম্যান করে আমাকে মেম্বা
আমার কিছু বলার ছিল না। উনি যইদ ফরোয়ার্ড ব্লক বা সি.পি.এমের এম.এল.এ.
কারুকে চেয়ারম্যান করতেন আমার সেখানে বলার কিছু ছিল না কিন্তু তা না
একটা সরকারি কর্মচারী, একটা সি.এ. ওনার দলের একটা নেতা, একটা চ্যাংড়
চেয়ারম্যান করে আমাকে সেই কমিটির মেম্বার করছেন। এতে এই মন্ত্রীর লজ্জা হও
আমি সেজন্য জানতে চেয়েছিলাম কোন অজুহাতে আপনি এটা করেছেন, কোন
আপনি এটা করেছেন? মার্কেটিং অ্যাক্ট-টা আমি স্যার পড়েছি। আপনি ল'ইয়ার মানু
ভালোভাবেই জানেন যে এই মার্কেটিং অ্যাক্টের সেকশন ৫(৩) তে কমিটি করার
আছে। সেখানে ব্যাপারটা পরিষ্কার করে বলা আছে। আমার জিজ্ঞাস্য, সেই অনুযা
করা হল না কেন? আমার আরও জিজ্ঞাসা, কোন অ্যাক্টে এটা করা হয়েছে? যদি
২৬৫ করা হয় তাহলে সেকশন ২৬টা কি কারণে প্রয়োজন হল মন্ত্রী মহাশয়ের তা
দরকার। তিনি কোন যুক্তিতে, কোন সেকশন এই কমিটি করেছেন সমস্ত এম.এল.এ.
দিয়ে এমন কি বামফ্রন্টের এম.এল.এদেরও বাদ দিয়ে তিনি তা জানান। তিনি তার
একটা লোককে, একটা দলের লোককে দিয়ে ওখানে কেন করেছেন সেটা জানান।
স্যার, আর একটা কথা বলি। সরকারের রেভিনিউ আদায় হোক তা আমিও চাই। আ
মহাশয়কে নিজে বলেছিলাম যে ঐ মার্কেটিং এরিয়া থেকে যাতে রেভিনিউ আদায় হয়
তার ব্যবস্থা করুন। আমরা সরকারের সমালোচনা করি তার মানে এই নয় যে আমর
সরকারের রেভিনিউ আদায় বন্ধ হোক। আমরা সেখানে রেভিনিউ আদায়ের কথা বলেছি
কিন্তু স্যার, আজকে হুগলি জেলার তিনটি যে রেগুলেটেড মার্কেট কমিটি আছে — পা
শেওড়াফুলি এবং চাঁপাডাঙ্গাতে এবং এই শেওড়াফুলি মার্কেট এরিয়ার মধ্যে আগেই ব
যে ৮টি বিধানসভা কেন্দ্র আছে কিন্তু মার্কেট ফি আদায় হচ্ছে কোথা থেকে? শুধু শেওড়া
থেকে। বলুন তো শেওড়াফুলি কি পশ্চিমবঙ্গের বাইরে একটি বিশেষ গুরুত্বপূর্ণ জায়গা না
যদি পশ্চিমবঙ্গ সরকারের কোনও আইন প্রয়োগ করতে হয় বা ভারত সরকারের কো
আইন প্রয়োগ করতে হয় তাহলে সর্বত্র সেই আইন একইভাবে প্রয়োগ করা হবে এটাই
আমরা জানি কিন্তু দেখা গেল দেখে দেখে শুধু শেওড়াফুলি মার্কেটে এই আইনটা প্রয়ো
করে মার্কেট ফি কালেকশন করা হচ্ছে অথচ শেওড়াফুলির বাইরে এমন কি চন্ডিতলা
সিঙ্গুরের রতনপুরে যেখানে একটা এগ্রিকালচারাল প্রডিউসের মার্কেট আছে সেখানে কিন্তু
কালেকশন করা হচ্ছে না। তা হলে কংগ্রেসের বিধায়ক হিসাবে আমি অপরাধ করেছি কি
যে শুধু আমার নির্বাচনী এলাকাতে কালেকশন করা হবে আর অন্য কোনও নির্বাচনী

কালেকশন করা হবে না? একজন মন্ত্রী যদি এইরকম ভিনডিকটিভ অ্যাটিচুড নিয়ে
ন তাহলে স্যার, আজকে আমরা কার কাছে বিচার চাইব? আমি তাই স্যার, আপনার
বিচার চাইছি, আপনি বিচার করুন। আপনি ওনাকে বলুন, উনি অন্ততঃ বলুন যে কি
ণে এটা করেছেন। বিরোধী দলের একজন সদস্যকে অপমান করার জন্যই কি শুধু উনি
দলের একটা ছেলেকে চেয়ারম্যান করে এইভাবে কমিটি করলেন এবং সেখানে অন্যান্য
এল.এ.দের পর্যন্ত রাখলেন না? স্যার, এইভাবে ওয়েস্ট বেঙ্গল রেগুলেটেড মার্কেট অ্যাক্টকে
লি ভায়োলেট করে সেখানে এইভাবে একটা কমিটি করা হল। স্যার, সবচেয়ে আশ্চর্যজনক,
জনক ব্যাপার—আমি চিঠি দিলাম, উনি ৩০শে জুলাই করলেন আর আমি ১৮ই সেপ্টেম্বর
[illegible] আমি একসঙ্গে দেখা করে বললাম যে মন্ত্রী মহাশয়, আপনার কমিটিতে
র জন্য আমি লালায়িত নই। আপনারা একটা ছোট্ট পার্টি, ভারতবর্ষে একটা দলের
য় নিয়ে রয়েছেন, সি.পি.এম. আপনাদের সাপোর্ট না করলে আপনারা কমিশনারও হতে
বেন না, আর আমরা, আমরা বিরাট পার্টি, আমরা ভারত সরকার চালাই কাজেই
নার মতন মন্ত্রীর দয়াতে আমরা নেই, আমি কমিটিতে থাকতে চাই না। আপনি দয়া করে
কে অপমানটা করবেন না। আমি মন্ত্রীকে সম্মান দিয়েছিলাম, দেখা করে বলেছিলাম কিন্তু
পরেও এই মন্ত্রী কোনও ব্যবস্থা নিলেন না। ১৮ই সেপ্টেম্বর ওর কাছে চিঠি দিয়ে আমি
গনেশন দিলাম। আপনার কাছে আমরা সম্মান আশা করি না। সেই চিঠিটা আমি পুরো
ত পারলে বুঝতে পারতেন। আমি সম্মান আশা করি না কিন্তু আপনার মতন মন্ত্রী
কে অসম্মান করবেন এটা আমি সহ্য করব না। আপনার কমিটিতে আমি থাকব না।
একটা চিঠির উত্তর পর্যন্ত দেন নি। লিখিত উত্তর দিয়ে জানিয়েছেন আমি অনিচ্ছা প্রকাশ
ছি। অনিচ্ছা প্রকাশ এবং পদত্যাগের মধ্যে দুটোয় তফাত আছে, মন্ত্রী মহাশয় যদি
টা না বোঝেন, না বুঝতে পারেন তাহলে জিজ্ঞাসা করে নিতে পারতেন। কেউ পদত্যাগ
আর অনিচ্ছা প্রকাশ করা এই দুটোর মধ্যে ভাষাগত ভুল আছে, তফাত আছে।
তটা কিন্তু মন্ত্রী মহাশয় এড়িয়ে যাবার চেষ্টা করছেন। আজকে আমি সেইজন্য হাফ অ্যান
য়ার ডিসকাশন চাইছি। আমি মন্ত্রী মহাশয়ের কাছে উত্তর চাইছি, প্রতিটি উত্তর উনি দিন।
। প্রশ্ন, কোন অধিকারে উনি কমিটি করেছেন? উনি বলতে পারেন যে, সেকশন ২৬
তে করতে পারি। তিনি আমাকে বলেছেন, আমি লইয়ার লোক। ঠিক আছে, কমিটি যদি
ত পারেন কমিটির সদস্যদের কাউকে নিতে গেলে সেই সদস্যের কনসেন্ট দরকার হয়।
ন্ট দরকার হয়। উনি কি সদস্যদের সম্মতি নিয়েছিলেন? অন্ততঃ আমার ক্ষেত্রে আমি
ত পারি আমার কাছ থেকে কোনও সম্মতি চাওয়া হয়নি। আমি সম্মতি দিইও নি। বিনা
তিতে একজন লোককে সদস্য হিসাবে তিনি মনোনীত করলেন কেন? তৃতীয় প্রশ্ন হচ্ছে
এই মার্কেটটা থেকে যে মার্কেট ফি কলেকশন হচ্ছে, মার্কেট ফি কলেকশনটা পুরো
টি এরিয়াতে করছিল কি না? অর্থাৎ শেওড়াফুলি রেগুলেটেড মার্কেট কমিটি এরিয়ার
যে আটটা বিধানসভা কেন্দ্র রয়েছে, সেই আটটা বিধানসভা কেন্দ্রের প্রত্যেকটা মার্কেটের
া থেকে এগ্রিকালচার প্রডিউসিং দ্রব্য যেগুলো আছে, সেইগুলো থেকে মার্কেট ফি
শন হচ্ছে কি না? যদি না হয়ে থাকে তাহলে কেন হচ্ছে না? আর শুধু শেওড়াফুলি
কেন হচ্ছে, তার কারণ আপনি বলুন বা জেলার অন্যান্য মার্কেট থেকে কেন মার্কেট
লকশন করা হচ্ছে না। দেখেশুনে কেন শুধু শেওড়াফুলি থেকে করা হচ্ছে? তৃতীয়ত

আর একটা জিনিস, আমরা দেখতে পাচ্ছি যে শেওড়াফুলি মার্কেটটাকে তুলে দে ষড়যন্ত্র হচ্ছে, এক একটা লরিতে ওখানে মার্কেটে যে জিনিসপত্রগুলো আসে, হাজ উপর করে ভাড়া দিতে হচ্ছে। মার্কেট ফি দিতে হচ্ছে। অথচ সেটাই যদি চন্ডীতা যায়, সেটাই যদি জাঙ্গীপাড়াতে চলে যায় বা সেটাই যদি সিঙ্গুরে চলে যায় তিন কি দূরে তাহলে কিন্তু তাকে দিতে হচ্ছে না। একই এরিয়ার মধ্যে সেখানে গেলে কি অতিরিক্ত টাকা দিতে হচ্ছে না। অথচ শেওড়াফুলিতে এলে দিতে হচ্ছে। তাহলে ব ব্যবসায়িরা শেওড়াফুলিতে আসবে না। শেওড়াফুলির ব্যবসায়িরা মার খাবে, সেখানে আছে তারা চলে যাবে। সেখানে যারা অন্যান্য রুজি রোজগার করছে, তারা চ শেওড়াফুলির হাটটাকে বন্ধ করে দেবার একটা ষড়যন্ত্র চলছে এইরকম ভাবে। অ জিনিস এখানে হঠাৎ দেখলাম। কয়েকটা ছেলেকে নাকি ওখানে চাকরি দেওয়া হ চাকরি দিন আমাদের আপত্তি নেই, আপনাদের দলের লোককে দেবেন কি কাকে দে না। কোনও এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে নেওয়া হল না। কারা চাকরি দিলেন না, সেখানে অ্যাপয়েন্টমেন্ট হয়ে গেল, কয়েকটা ছেলে ঢুকে পড়েছে। তাদের ক লরিগুলোর সঙ্গে কন্ট্রাক্ট কর', আমি ডি.এম.কেও বলেছিলাম, আমি অফিসারদের ব যে করছে কি, চুক্তি হয়ে গেল, তাদের এক হাজার টাকা দেবার কথা, ২০০ টা তাদের বিল কেটে দেওয়া হচ্ছে। ফলে একটা বিরাট চুরি হয়ে যাচ্ছে। আমি জানি দুর্নীতির সঙ্গে যারা জড়িত হচ্ছে, এই টাকা নিয়ে যারা তছরুপ করছে তাদের স দপ্তরের কি যোগাযোগ আমি জানি না, আজকে মন্ত্রী মহাশয় যদি সেইগুলো ক্যাটাগ উত্তর দেন তাহলে আমি খুশি হব। তবু আমি আবার মন্ত্রী মহাশয়কে অনুরোধ ক আপনি আগুন নিয়ে খেলা বন্ধ করুন। আপনার দয়াতে আমরা এখানে আসিনি। আপনার দলের লোক নিয়ে যা খুশি করতে পারেন, আপনি বিরোধী দলের ( আপনার দলের একজন ছেলেকে চেয়ারম্যান করে আমাদের মেম্বার করার সাহস ( না। আপনারা যদি এইরকম করেন, আমরা যে কোনওরকম আন্দোলন করতে বাধ্য হ মন্ত্রীকে সেখানে ঢোকা পর্যন্ত বন্ধ করে দেবো, এটা যেন খেয়াল থাকে আপনাদের। এ বলে মন্ত্রী মহাশয়ের কাছে এই উত্তরগুলো দাবি করে আমার বক্তব্য শেষ করছি।

[12-50 — 1-00 p.m.]

**শ্রী কলিমুদ্দিন শামস :** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় সদস্য আব্দুল ম শেওড়াফুলি মার্কেট সম্বন্ধে যে অভিযোগ এনেছেন সব থেকে আগে তিনি বলছেন যে ও একটা কমিটি করে যে লোককে চেয়ারম্যান করা হয়েছে, সেই লোক কোন মন্ত্রীর দি আছে। আমি এই সম্বন্ধে আমার বন্ধু মান্নান সাহেবকে একটা কথা বলতে চাই যে শেওড়া যে রেগুলেটেড মার্কেট কমিটি ছিল সেই রেগুলেটেড মার্কেট কমিটির সময় শেষ হয়ে যা পর সরকারের কাছে অন্য কোনও পথ ছিল না, সেখানে জেলা শাসককে অ্যাডমিনিস্ট্রে করা ছাড়া অন্য কোনও পথ ছিল না। কারণ শেওড়াফুলি রেগুলেটেড মার্কেটের মাধ্যমে প্রিন্সিপাল মার্কেট ইয়ার্ড—এই বামফ্রন্ট সরকার চাষিদের স্বার্থকে রক্ষা করার জন্য সেখ মার্কেট গড়ে তুলেছে, এই টাকা ব্যাঙ্ক থেকে ধার নিয়ে একটা বিরাট মার্কেট সেখ কনস্ট্রাকশন করেছিল। উদ্দেশ্য হচ্ছে শেওড়াফুলিতে ফুটপাথে যে মার্কেট বসত তাকে সে

থেকে উঠিয়ে নিয়ে এসে রেগুলেটেড মার্কেটের মধ্যে বসান। ওখানে নদী পথে যে বিজনেস চলছে সে সম্বন্ধে আমি কিছু বলতে চাই না। নদী দিয়ে নৌকা করে ওখানে যে মাল যায় তারসঙ্গে কোন দল, কারা কারা যুক্ত আছে, কারা সে কাজে সহযোগিতা করে তাও আমি এখানে বলতে চাই না। শেওড়াফুলিতে যখন ঐ অবস্থা চলছিল তখন আমাদের সরকার চিন্তা করে যে, রাস্তার ওপর থেকে মার্কেট তুলে নিয়ে উপযুক্ত জায়গায় মার্কেট বসানো দরকার। সেহেতু ব্যাঙ্ক থেকে লোন নিয়ে শেওড়াফুলিতে মার্কেট করা হয়েছে। একটা বিরাট মার্কেট করা হয়েছে। এখন রাস্তার সমস্ত মার্কেট ওখানে তুলে নিয়ে যেতে হবে। মিঃ স্পিকার স্যার, ই মার্কেট যাতে ঠিকমতো চালু করা না যায়, খেটে খাওয়া মানুষের স্বার্থে বামফ্রন্ট সরকার যাতে ঐ কাজ না করতে পারে তারজন্য একটা চক্রান্ত হয়। চক্রান্তকারিরা সাধারণভাবে কিছু করতে না পেরে হাইকোর্টে যায়। যেহেতু হাইকোর্টে কেস চলছিল সেহেতু বামফ্রন্ট সরকার া সময়ে কিছু করতে পারে না। কিন্তু আমরা আমাদের ল' ডিপার্টমেন্টকে বলি যে, ঐ কেসে ভাল করে ফাইট আউট করা হোক। তারপর হাইকোর্টের জাজমেন্ট আমাদের পক্ষে য়। হাইকোর্ট তার রায়ে পরিষ্কার করে বলে দেন বামফ্রন্ট সরকারের মার্কেটিং ডিপার্টমেন্ট শেওড়াফুলি মার্কেট সম্বন্ধে যে সিদ্ধান্ত নিয়েছে সে সিদ্ধান্ত সঠিক—১০০ বার সঠিক এবং টা ইমপ্লিমেন্ট করা উচিত। মিঃ স্পিকার স্যার, শেওড়াফুলি মার্কেট সম্পর্কে আমি একটা থা বলতে চাই যে, ওখানে এখনো পর্যন্ত কোনও রেগুলেটেড মার্কেট কমিটি হয়নি। হাইকোর্টের ডিসিসনের পর ওখানে অ্যাডমিনিস্ট্রেটর হিসাবে ডি.এম.-কে নিযুক্ত করা হয় এবং নি যে কাজ করছেন। মিঃ স্পিকার স্যার, আপনি নিশ্চয়ই জানেন আমাদের রাজ্যের আইন-শৃঙ্খলাকে ধ্বংস করার জন্য, বামফ্রন্ট সরকারের যে কোনওভাবে বদনাম করার জন্য খানে একটা চক্রান্ত চলছে। সুতরাং আইন-শৃঙ্খলা বজায় রাখার ক্ষেত্রে ডি.এম. এবং এস.পি.-দের বর্তমানে অনেক বেশি সময় দিতে হচ্ছে। তারা আইন-শৃঙ্খলা বজায় রাখার কাজে এতই বিজি হয়ে পড়ছেন যে, অন্য কাজে বেশি সময় দিতে পারছেন না। সেই হিসাবে আমরা সিদ্ধান্ত গ্রহণ করি যে, শেওড়াফুলি মার্কেটের কাজে ডি.এম.-কে হেল্প করার জন্য একটা অ্যাডভাইসরি কমিটি করে দেওয়া হোক। সে অনুযায়ী একটা অ্যাডভাইসারি কমিটি ন করা হয়েছে ডি.এম.-কে অ্যাডভাইস করার জন্য ওখানে নদী পথে যে বিজনেস হচ্ছে টার ক্ষেত্রে আমাদের বিরোধী বন্ধুরা যদি আমাদের সঙ্গে সহযোগিতা না করেন তাহলে টা বন্ধ করা আমাদের পক্ষে সম্ভব হচ্ছে না। আমি অনুরোধ করছি, আমাদের রাজ্যের চাষি দের স্বার্থ রক্ষা করার জন্য আমাদের বিরোধী বন্ধুরা আমাদের সঙ্গে সহযোগিতা করুন। মরা শেওড়াফুলিতে একটা ভাল বাজার তৈরি করেছি। তবুও এখনো ওখানে রাস্তায় বাজার চ্ছে। এর পেছনে আমাদের বিরোধী বন্ধুদের চক্রান্ত কাজ করছে। যারফলে আমাদের তৈরি বাজারটা এখন, পর্যন্ত ভাল ভাবে বসতে পারছে না। এটা মান্নান সাহেব নিশ্চয়ই ন। আমি নিজে শেওড়াফুলি গিয়েছিলাম এবং ওখানকার মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান অন্যান্য রাজনৈতিক নেতাদের সঙ্গে আমি একটা মিটিং করেছিলাম। সেই মিটিং-এ ন সাহেব উপস্থিত ছিলেন। সেখানে একটা সিদ্ধান্ত হয়েছিল যে হ্যাঁ, আমরা শেওড়াফুলি হাটটাকে, বাজারটাকে যেটা রাস্তায় হচ্ছে সেটা নিয়ে গিয়ে নতুন যে মার্কেট হয়েছে, হয়েছে, সেখানে আমরা তুলে নিয়ে যাব। (নয়েজ) সব জিনিসের কপি যদি নিয়ে তে হয়, তাহলে এই হাউসের মধ্যে একটা দপ্তর করতে হবে। শুনুন, ঐ মিটিং-এ

আপনি ছিলেন, চেয়ারম্যান ছিলেন বৈদ্যবাটি মিউনিসিপ্যালিটির, ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট ওখানকার ব্যবসায়ি কমিটির রিপ্রেজেনটেটিভ ছিলেন। ওনাদের সামনে সিদ্ধান্ত হয়েছি একটা প্রশ্ন তুলেছিলেন যে, হাইকোর্টের কেসের কি হবে? আমি বলেছিলাম, হ জাজমেন্ট দেবে, যে ফয়সালা করবে, সরকার সেটা মেনে নেবে। হাইকোর্ট সরকা ফয়সালা দিয়ে দিয়েছে। আমি মনেকরি আপনারা সেই ফয়সালাকে মেনে নিয়ে মার্কেটে আজ পর্যন্ত আপনারা ওখানে যে ঢুকতে দিচ্ছেন না এবার ঢুকতে দেবেন। ধারে কি হয়, না হয়, সে সম্বন্ধে আমি কিছু বলতে চাই না। মার্কেট সম্বন্ধে একটা কথা বলতে চাচ্ছি। আপনি, এটা ভালভাবে জানুন, যে, পশ্চিমবাংলার সরকারের নীতি আছে চাষিদের রক্ষা করার জন্য এখানে মার্কেটিং সিস্টেম হোক বছরের মধ্যে বামফ্রন্ট সরকার সব থেকে বেশি যে জিনিসের উপর জোর দিয়েছে মার্কেটিং সিস্টেমের উপর জোর দিয়েছে। এখন পর্যন্ত আমি ৬০ পারসেন্ট মার্কেটিং ঠিক করতে পেরেছি। কিন্তু দুর্ভাগ্যের বিষয়, অনেক জায়গায় মার্কেটিং ফিস আদা পারা যাচ্ছে না। তার একটি মাত্র কারণ, সব জায়গায় বাধা দিচ্ছে, বাধা দিয়ে তারা করতে দিচ্ছে না। শেওড়াফুলিতে মার্কেটিং হাইকোর্টের জাজমেন্ট অনুসারে হাইকোর্টের জাজমেন্টের মধ্যে এটা পরিষ্কারভাবে ডায়রেকশন দিয়েছেন যে হ্যাঁ, আছে। সব জায়গায় একসঙ্গে যদি মার্কেটিং ফিস ইনট্রোডিউস না হতে পারে তো ঠিক কিন্তু ডিপার্টমেন্ট আস্তে আস্তে করে পুরো পশ্চিমবাংলায় ইউনিফর্ম মার্কেটিং ফিস ই করবে। আমি মান্নান সাহেবের কাছ থেকে এবং ওনার পার্টির কাছ থেকে আশা ক পশ্চিমবাংলায় বিশেষ করে হুগলি জেলার উন্নতির জন্য হুগলি জেলা আলু উৎপাদনের বড় জেলা আছে সেই জেলার মার্কেটকে এগিয়ে নিয়ে যাবার জন্য উনি ভালভাবে সহ করবেন সরকারের মাধ্যমে। যেখানে এখন পর্যন্ত মার্কেটিং ফিস আদায় হচ্ছে না, মার্কেটিং ফিস আদায় করার জন্য সহযোগিতা করবেন সরকারের সঙ্গে। (নয়েজ) কোনও সি.এ নয়, আপনাকে আবার বলছি, আমার কোনও সি.এ. নয়, আপনি আইন নিন। (নয়েজ) ওখানে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট (হুগলি) অ্যাডমিনিস্ট্রেটর আছে। (নয়েজ) অ রেজিগনেশনের সম্বন্ধে কথা বলেছেন। আমি দুঃখের সঙ্গে একটা কথা বলছি, আপনি হাউসের এম.এল.এ, আপনার আইন পড়া উচিত। (নয়েজ)

**Mr. Speaker** : Mr. Mannan if you do like that, then I can allow half-an-hour discussion. It cannot go on. You made your statement. The Minister did not disturb you. Why do you disturb him? I am telling—when a Minister makes his statement, please do not disturb him please take your seat.

Mr. Shams, please go on.

[1-00 — 1-10 p.m.]

**শ্রী কলিমুদ্দিন সামস** : এগ্রিকালচারাল মার্কেটিং প্রোডিউস রেগুলেটিং অ্যাক্ট ১৯৭ অনুসারে প্রিন্সিপাল মার্কেট ইয়ার্ডে এম.এল.এ এক্স-অফিসিও মেম্বার হবেন রেগুলেটেড মার্কে কমিটির। মান্নান সাহেব, আপনার এটা বোঝা উচিত যে, রেগুলেটেড মার্কেট কমিটির আর

াডভাইসারি কমিটির মধ্যে কি তফাত আছে। রেগুলেটেড মার্কেট কমিটি এখন হয়নি। পনি আইনটা ভালভাবে পড়ে নেবেন, তারপর এইসব করবেন। আর কেউ কারোও সি.এ. ই। যার সম্বন্ধে আপনি বলছেন, আমার সি.এ. নেই। আপনি ভালভাবে শুনুন যে, হুগলি চুঁচুড়াতে আমার কোনও সি.এ. থাকে না। আপনাকে একটা কথা বলতে চাই যে, বামফ্রন্ট কার হাইকোর্টে কেসে জিতেছে। আপনারা সহযোগিতা করবেন হাউসে এই অ্যাসিওরেন্স ন তাহলে লাখ লাখ টাকা খরচ করে শেওড়াফুলি কনস্ট্রাক্ট করে দেব। ওখানে আপনারা চক্রান্ত করছে বলছেন আপনি বলতে পারবেন যে ওখান থেকে তুলে নিয়ে গিয়ে ভাল য়গায় মার্কেট বসাবেন? ব্যবসায়িদের সঙ্গে সহযোগিতা করবেন এ কথা বলবার হিম্মত পনার আছে? এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

## Calling Attention to Matters of Urgent Public Importance :

**Mr. Speaker :** I have received 8 notices of Calling Attention, mely :

| | | | |
|---|---|---|---|
| 1. | Reported erosion of the river Ganges at Bhadreswar in Hooghly district posing serious condition | : | Shri Abdul Mannan |
| 2 | Reported revival of the demand of seperate State of the people of Darjeeling | : | Shri Sobhan Deb Chattopadhyay |
| 3. | Demand for erection of a traffic control system at Nimtouri of Tamluk on 41 National Highway to avoid accidents | : | Shri Manik Bhowmik |
| 4. | Reported arrest of one Surobir Shethia at Alipore Central lock-up on 4.4.93 at the time of bribing | : | Shri Ajoy De |
| 5. | The failure of talks between the Chief Minister and the D.G.H.C. Chairman | : | Shri Saugata Roy |
| 6. | Reported bombing by some Antisocials in Alipurduar of Cooch-Beher district on 3.4.93 | : | Shri Nirmal Das |
| 7. | Formation of Karimpur Regulated Market Committee in Nadia district | : | Shri Sushil Biswas, Shri Chittaranjan Biswas and Shri Sunil Ghosh |

8. Deplorable condition of Sabang Primary Health Centre of Midnapore district : Dr. Manas Bhunia

I have selected the notice of Shri Abdul Mannan on the s of reported erosion of the river Ganges at Bhadreswar in H district posing serious condition.

The Minister-in-Charge may please make a statement tod possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be on the 8th April, 1993.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-Charge of Hill Af Deparement to make a statement on the subject of reported threate of the Chairman of the Darjeeling Gorkha Hill Council to quit his and the decision of the said Council to defunct the Council.

(Attention called by Shri Saugata Roy and Shri Lakshman Char Seth on the 1st April, 1993.)

**Shri Jyoti Basu :**

Mr. Speaker Sir,

I rise to make the following statement in reply to the Callir attention notices given by Hon'ble members Sarbashree Saugata Ro and Lakshman Sett.

The Hon'ble members are aware that the Darjeeling Gorkha Hil Council came into being in pursuance of the provisions of the Darjeeling Gorkha Hill Council Act 1988 after the Council elections held in December 1988. Since then the State Government have transferred various departments specified under section 24 of the Act to the council and also placed the required administrative machinery for the proper functioning of the Council. The State Government have also provided to the Council funds from time to time both under the special Central assistance and the State Plan. Unfortunately the functioning of the Council has been far from satisfactory and the Council maintained a constant state of confrontation with the State Government. The Council has not also been functioning within the framework of the law and these deficiencies were pointed out to the Council from time to time.

D Official Languages Act 1961 provides for use of Nepali guage in the hill areas of Darjeeling.

we had repeatedly demanded inclusion of Nepali language in the Schedule of the Constitution. The Council, however, took a decision dopt "Gorkhali" in place of Nepali for use in the hill areas. With increasing demand for inclusion of Nepali in the 8th Schedule Shri singh brought up an issue questioning the constitutional status of jeeling. He claimed that Darjeeling was a "No Man's Land" and his effect he wrote to the Prime Minister of India and even to the ie Minister of Nepal. I had taken up the matter with the Union ie Minister and I was assured that Shri Ghisingh had been advised lear terms that there could be no question whatsoever of Darjeeling g "No Man's Land" and that it was in effect an integral part of t Bengal and so of India. Inspite of this Shri Ghisingh persisted his claim and he even raised the issue in a speech circulated by at the National Integration Council on the 23.11.92. In the mean in August 1992 the Government of India decided to include Nepali e 8th Schedule of the Constitution. Shri Ghisingh asked the GNLF is to resign from the State Assembly on the ground that Darjeeling a "No Man's land."

On 5.6.92 the Hill Council passed a resolution reverting a number fficers who had been deputed to the Council to the State Govern- . The Chairman of the Council decided to close down different rtments of the Council. He also alleged that the DGHC Act 1988 not in accordance with the tripartite accord. He, however, did not out any specific proposals for amendment of the Act.

The Hon'ble members may be aware that the Gorkha Hill Council was evolved after detailed discussions between the GNLF leader- the Government of India and ourselves. In fact we had made us concessions during the negotiations even including in the name e Council by agreeing to add the term "Gorkha" to the name of Council.

Apart from the irregularities in the functioning of the Council as ed by the state Government to the Council it was observed that ation certificates were not submitted nor were the accounters fur- d. The Council started furnishing utilisation certificates from June and the last for expenditure upto 31.8.92 was submitted on 18.9.92. unts have also been furnished since. The Accountant General, West al has been requested to take up the audit of the Council Ac- s expeditiously.

Inspite of these, however, we proposed to resolve the issues through ssions and for this purpose we invited Shri Ghisingh to Calcutta for

discussions with me. Inspite of repeated requests Shri Ghisingh agree to come to Calcutta for a discussions. He has been visit Delhi often and we do not understand why he should refuse to Calcutta specially when the Council stands constituted wi framework of West bengal by an enactment of the State legi

As Shri Ghisingh did not respond to our several invitations to Calcutta for discussions and as the financial year was comi close, the State Government released the remaining portion ( Plan outlay of Rs.2.74 crores in favour of the Council and also I crores as part of special Central assistance on account of the ments transferred to the Council. Rs.4.245 crores of SCA was r to the non-transferred departments for the hill areas of Darjeel

The executive Council of the DGHC met on the 29.3.93 a General Council meeting was held on the 31.3.93. The State rep tatives attended the General Council meeting. I received a letter 26.3.93 from Shri Subhas Ghisingh on the 30.3.93 stating that the ( Council would meet on the 31.3.93 and demanded that we releas entire funds in favour of the Council and also lift the embargo ( funds already released to the Council. The Union Home Minister to me over the telephone and I assured him that we would re additional funds from embargo in spite of our financial stringencies release in full the Special Central Assistance for transferred and transferred departments soon as it is credited. Rs.5 crores was rele from embargo on 31.3.93 accordingly. The Council was also infor of this and was assured that the remaining funds held in emb would also be released within three months.

It is unfortunate that the situation has been given a new turn appears from the resolution of the General Council of the DGHC t they have decided to return the fresh allotment of Rs.7.82 crores to t State Government, to surrender all Council funds to the State Govern ment, to surrender all assets to the Government of India, to surrend all officers/units transferred to the Council to the State etc. The Counc has also referred to the alleged arrest of 14 Councillors on "fabricated charges."

On the alleged arrest and harassment of the Councillors I informed Shri Ghisingh that while necessary action in the event of commission of crime by any individual is inescapable there could be no question of harassment purely on the ground of their being Councillors. I have got the position checked up and I find that complicity of 11 councillors has transpired in 10 criminal cases spread ovar the hill areas of Darjeeling.

of these four Councillors were arrested and the others either got anticipatory bail from the courts or they surrendered before the courts and were released on bail.

I do hope that Shri Ghisingh would respond to my request and hange his decision as it should be the common objective of all conerned to ensure proper and healthy functioning and success of the Hill ouncil, a unique model for the growth and betterment of the people the Hill Areas of Darjeeling.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** The Minister-in-charge of the Home (Jails) Dertment to make a statement on the subject of reported riot in Alipore il in the night of 25.3.1993.

(Attention called by Shri Saugata Roy on the 2nd April, 1993)

[1-10 — 1-20 p.m.]

**Shri Probodh Chandra Sinha :**

spected Speaker Sir, with your kind Permission

In reply to the notice of Calling Attention raised by Shri Saugata y I am submitting the following information.

While the Superintendent, Alipore Central Jail was signing arear s of officers and Staffs of the Jail at 20.30 hrs. on 25.3.93 in his ice chamber; Sri Swapan Banerjee, Warder-in-Charge of duty shift of 00 hrs. to 21.00 hrs. rushed to his Chamber to inform the Superindent of some chaos inside the jail. Immediately the Superintendent hed to the spot and directed the Gate-warder on duty to inform the or. The Jailor also rushed to the spot. Both the Superintendent and or found that there was a scuffle going on among late lock-up oners. And the Warders on duty were trying to tackle the situation ring peace. The Superintendent and Jailor also intervened firmly and situation was brought under control. The late lock up prisoners were ked up in their presence and the situtation was made normal.

A secret enquiry into the incident revealed that the whole trouble d to playing of a microphone on the particular day which was the of Id-Ul-Fitre; which was duty permitted. The secret enquiry furrevealed that convict prisoner Sri Dhananjay Ghosh alias 'Dhana' playing the said microphone unauthorisedly at Ward No.5 after the up. And the quarrel was started among convicts Sri Dhananjay sh alias 'Dhana', Gorachand Bardhan, Kartick Biswas and Sri Sisir on the issue of playing that microphone. During scuffle three

convicted Prisoners namely, Sri Gorachand Bardhan, Sri Kartick Bi and Sri Sisir Roy received minor injuries. Dr. B. Mukherjee and D Das the Medical officers and Sri S.N. Maity, Pharmacist rushed to spot on call and attended the convicts. They were duly hospital inside.

The whole incident involved about five to six prisoners who scuffle among themselves on the issue of playing microphone in t particular evening. No other prisoner excepting those started above v involved in the incident and injured. The situation is now under compl control and normal. And the routine works of Jail are being carried peacefully.

## PRESENTATION OF REPORT

### First Report of the Committee of Privileges, 1992-93

The Chairman (**Shri Anil Mukherjee**) : Sir I beg to present th First Report of the Committee of Privileges, 1992-93.

### Presentation of the Third Report of the Subject Committee on Power and Commerce and Industries (1991-93)

The Chairman (**Shri Santasri Chatterjee**) : Sir, I beg to present the Third Report of the Subject Committee on Power and Commerce and Industries, 1991-93, on the Santaldih Thermal Power Station.

## LAYING OF REPORTS AND ACCOUNTS

### Audit Reports of the West Bengal Financial Corporation for the years 1984-85, 1985-86, 1986-87, 1987-88, 1988-89, 1989-90 and 1990-91

**Shri Prabodh Chandra Sinha** : Sir, with your permission I beg to lay the Audit Reports of the West Bengal Financial Corporation for the years 1984-85, 1985-86, 1986-87, 1987-88, 1988-89, 1989-90 and 1990-91.

### Thirty-sixth and Thirty-seventh Annual Reports on the working of the West Bengal Financial Corporation for the years 1989-90 and 1990-91

**Shri Prabodh Chandra Sinha** : Sir, with your permission I beg to lay the Thirty-sixth and Thirty-seventh Annual Reports on the working of the West Bengal Financial Corporation for the years 1989-90 and 1990-91.

## ird Annual Report on the working of the Silpabarta Printing Press Limited for the year 1984-85

**Shri Prabir Sengupta :** Sir, I beg to lay the Third Annual Report the working of the Silpabarta Printing Press Limited for the year I-85.

## Ninth Annual Report, incorporating the Audit Report and Comments of the Comptroller and Auditor General of India on the working and affairs of the West Bengal Film Development Corporation Limited for the year 1988-89

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to lay the Ninth nual Report incorporating the Audit Report and Comments of the nptroller and Auditor General of India on the working and affairs of West Bengal Film Development Corporation Limited for the year 8-89.

## Mention Cases

**শ্রীমতী আরতী হেমব্রম :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি পূর্ণ বিষয়ে সমাজ কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার সভা কেন্দ্রে রাণীবাঁধে অবস্থিত খাতড়া থানার অন্তর্গত দুই নম্বর ব্লক হীড়বাঁধ আদিবাসী িত এলাকা। এখানকার আদিবাসীদের মধ্যে বেশির ভাগ মানুষ গরিব ক্ষেতমজুর এবং ত শ্রেণী। ওই এলাকায় সমস্ত মানুষ আদিবাসী থাকলেও এখানে কোনও আই.সি.ডি.এস চালু করা হয়নি। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় সমাজ কল্যাণ মন্ত্রীর নিকট ন জানাচ্ছি যে খতড়া থানায় অবস্থিত দুই নম্বর হীড়বাঁধে যেন আই.সি.ডি.এস প্রকল্প রা হয়, এই বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয় যেন উদ্যোগ নেন।

**শ্রী অজয় দে :** মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় পঞ্চায়েত দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত ৫ বছর তো বটেই তার আগে থেকে পঞ্চায়েতে াবে দুর্নীতি হয়েছে। আমাদের পশ্চিমবাংলায় প্রায় ৩ হাজার পঞ্চায়েত রয়েছে, আজ কানও পঞ্চায়েতে সঠিকভাবে অডিট হয়নি। এটা বাস্তব সত্য কথা। ১৯৮৫-৮৬ সাল এখনও ১৫৫টি পঞ্চায়েতে অডিট অসম্পূর্ণ ভাবে আছে। এই পঞ্চায়েত নির্বাচনের পঞ্চায়েত দপ্তর থেকে লোক দেখানো একটা সারকুলার জারি করা হয়েছে, তাতে বলা ঞ্চায়েত সমিতির যে সচিব, এক্সটেনশন অফ পঞ্চায়েত তাকে বলা হয়েছে অডিট হবে। প্রায় ২৫০০ উপর পঞ্চায়েতে অডিট করা হয়নি। নির্বাচনের আগে এই ব্যবস্থা য়েছে। পঞ্চায়েতের দুর্নীতি সম্পর্কে মানুষ পরিষ্কার হয়ে গিয়েছে। লোক দেখানো র জারি করে বলা হচ্ছে অডিট আপটু ডেট করা হচ্ছে। ১৯৮৫-৮৬ সাল থেকে র পঞ্চায়েতের মধ্যে ২৫০০ পঞ্চায়েতে অডিট করা হয়নি, কেন তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হচ্ছে না? কেন্দ্রীয় সরকারের পর্যাপ্ত পরিমাণে টাকা এসেছে পঞ্চায়েতে।

**শ্রী পদ্মনিধি ধর :** মাননীয় স্পিকার স্যার, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে রেল দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। গত ৩০.১.৯৩ তারিখে সাউথ ইস্টার্ন রেলের মৌড়িগ্রাম স্টেশনে একটা প্রচন্ড দুর্ঘটনা হয়। সেখানে যে রাস্তা আছে সেটা মেন রোড, সেখান দিয়ে ইন্ডিয়ান ওয়েলের যে ট্যাঙ্কার আছে সেই ট্যাঙ্কারগুলি যায়, বাস চলে। সেখানে ৫ জন মারা গেছে এবং ২০ জন আহত হয়েছে। এখান দিয়ে সাউথ ইস্টার্ন রেলের বোম্বে মেল, অন্যান্য এক্সপ্রেস এবং ট্রেন যায়, অথচ এখানে কোনও ইন্টার লকিং সিস্টেম নেই। এখানে একটা ওভার ব্রিজের প্রয়োজন আছে, তা না হলে দুর্ঘটনা হবে এবং সেই দুর্ঘটনায় সাংঘাতিক ভাবে ক্ষতিগ্রস্ত যাত্রিরা। তাই এই বিষয়ে কেন্দ্রের রেল দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি।

[1-20 — 1-30 p.m.]

**শ্রীমতী মায়ারাণী পাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে বলতে চাই। আমার বিধানসভা কেন্দ্র বহরমপুর। বহরমপুর বিধানসভা এলাকা একটি উল্লেখযোগ্য জায়গা। পশ্চিমবঙ্গের বৃহত্তম পৌরসভার মধ্যে বহরমপুর পৌরসভা অন্যতম। গাঙ্গেয় পশ্চিমবঙ্গ ও উত্তরবঙ্গের কেন্দ্রস্থলে এই শহর। এখানে কেন্দ্রীয় ও রাজ্য সরকারের বহু দপ্তর আছে। লক্ষাধিক লোক এখানে বসবাস করেন। সিনেমা, টি.ভি এবং খেলা দেখা মানুষের চিত্ত বিনোদনের একটি অঙ্গ। বহরমপুরে আউট-ডোর এবং ইনডোর স্টেডিয়ামের আধুনিক কাঠামো এই শহরে নেই, যদিও দায়সারা আউটডোর স্টেডিয়াম খেলার জন্য একটি আছে, কিন্তু ইনডোর স্টেডিয়াম এই শহরে তৈরি হয়নি। শিলিগুড়ি, দুর্গাপুর এমনকি কৃষ্ণনগর ও অন্যান্য জেলাতে এটি আছে, এখানে তা নেই। বহরমপুরের মত গুরুত্বপূর্ণ একটি শহরে ইনডোর স্টেডিয়াম তৈরি হল না। এই ব্যাপারে আমরা ক্রীড়া বিভাগের কোনও পরিকল্পনার কথা শুনতে পাই না। তাই জনসাধারণের স্বার্থে এই স্টেডিয়াম নির্মাণের দাবি আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের নিকট জানাচ্ছি।

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া জেলায় একটি বিচ্ছিন্ন এলাকা আছে, সেখানে যাতায়াতের একমাত্র পথ হচ্ছে নৌকা। সেজন্য বাগনান থানা এবং শ্যামপুর থানায় যে খাল আছে সেখানে একটি ব্রিজ করার জন্য মাননীয় অর্থমন্ত্রী আমাদের এলাকার মানুষের কাছে জানিয়েছিলেন। এটির সার্ভেও হয়ে রয়েছে। আজ পর্যন্ত বুঝতে পারছি না কোন কারণে আজও ব্রিজটি তৈরি করা হচ্ছে না। তাই আমি আপনার মাধ্যমে এটি জানাচ্ছি। আশা করি আপনি এটি জানাবেন।

**শ্রী অনিল মুদী :** (উপস্থিত ছিলেন না।)

**শ্রী সাত্ত্বিককুমার রায় :** মাননীয় স্পিকার স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার জেলার দুবরাজপুর এবং মহম্মদবাজার এলাকা দিয়ে হাজার হাজার টন কয়লা পাচার হচ্ছে চোরাপথ দিয়ে। দুর্নীতিগ্রস্ত কিছু পুলিশ অফিসার এর সাথে জড়িত। এখানে কয়লা পাচারের এক মাফিয়া চক্র তৈরি হয়েছে। এই কয়লা পাচার বন্ধ করার জন্য আমি বিভাগিয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী প্রবীর ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পঞ্চায়েত মন্ত্রী

এবং সঙ্গে সঙ্গে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি নিশ্চয়ই জানেন যে পঞ্চায়েত নির্বাচনে প্রায় ৩৪ পারসেন্ট মহিলা লড়াই করবেন। আমি এটি জানতে চাই যে গ্রামের মহিলারা রাত্রি ১১-১২টা পর্যন্ত প্রচার করবেন, কিন্তু এদের নিরাপত্তা কোথায়? কারণটা হচ্ছে, এই কয়েকদিন আগে মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু জানিয়েছেন যে গত এক বছরে ৫০৮টি নারি ধর্ষণের ঘটনা পশ্চিমবঙ্গে ঘটেছে। এই অবস্থায় গ্রামের মহিলারা, তারা আমাদের দলের হতে পারেন বা আপনাদের দলেরও হতে পারেন. এদের নিরাপত্তার জন্য নিরাপত্তা রক্ষী রাখা হোক, অথবা প্রতি অঞ্চলে তিনটি করে পুলিশ ক্যাম্প করার ব্যবস্থা হোক।

শ্রী নির্মল দাস : স্যার, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের সেচ দপ্তরের মন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত কয়েক বছর ধরে বোল্ডারের অভাবে উত্তরবাংলায় যে সমস্ত ভয়ঙ্কর নদীগুলো আছে সেগুলোতে বাঁধ দেওয়া যাচ্ছে না। কেন্দ্রীয় বিদেশ দপ্তর বাধা সৃষ্টি করছে। আমরা অ্যাসেম্বলির সেচ কমিটির পক্ষ থেকে দৃষ্টি আকর্ষণ করেছি। কিন্তু কাজের কাজ কিছু হয়নি। আমি এই ব্যাপারে অবিলম্বে মাননীয় মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ চাইছি। রাজ্যের সেচমন্ত্রী অবিলম্বে দিল্লিতে গিয়ে বোল্ডার যাতে কালেকশন হয় তার ব্যবস্থা করুন। তা নাহলে ওখানে ভয়ঙ্কর অবস্থা দেখা দেবে। ওখানে কোনও কাজই হচ্ছে না, এমনকি পূর্ত দপ্তরের অনেক কাজ বাকি আছে।

শ্রী অরুণ গোস্বামী : মাননীয় স্পিকার মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে জানাচ্ছি। সকাল আমাদের সদস্য শ্রী রবীন্দ্রনাথ মন্ডল এই সভায় একটা মেনশন করেছেন যে শ্রীরামপুর বিধানসভা কেন্দ্র সম্বন্ধে। তিনি বলছেন যে শ্রীরামপুরে বেশ কিছুদিন পূর্বে অনেকখানি হেরোইনের ঘটনা ধরা পড়েছে এবং তাতে একজন কংগ্রেস কমিশনার জড়িত আছেন। গত রবিবার মমতা ব্যানার্জি শ্রীরামপুরে একটি মিটিং করেছিলেন এবং সেই সভাতে ১ লক্ষ লোকের সমাবেশ হয়েছিল যা হুগলি জেলায় আগে কখনো ঘটেনি। ওখানকার পুলিশ কিছু করছে না, এবং সি পি এমের অফিস রয়েছে পাশে তাছাড়া ওখানে অনেক সি পি এম এর সদস্য থাকেন এবং সি পি এমের মন্ত্রীরাও আছেন তারা কিছু বলছেন না আর রবীন বাবু এই খবর পেলেন কোথা থেকে? আমার মনে হয় এই ব্যাপারে সি বি আইকে দিয়ে একটা তদন্ত করা হোক, কারণ ওই ঘটনার সঙ্গে রবীনবাবু নিজেই মনে হয় জড়িত।

শ্রী ধীরেন সেন : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূম জেলাতে খয়রাশোলের অধীনে একটি কয়লাখনিতে প্রচুর পরিমাণে কয়লা চুরি যাচ্ছে এবং বহু অসামাজিক কাজ হচ্ছে, খুন জখম হচ্ছে। এতে পুলিশের একটি অংশের মদত আছে এবং অবিলম্বে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি।

শ্রী আব্দুল মান্নান : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে পঞ্চায়েতমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। একটু আগে আমাদের দুজন সদস্য পঞ্চায়েত নির্বাচন নিয়ে উল্লেখ করলেন। নির্বাচনে বহু তফসিলি মনোনীত প্রার্থী আছেন, আমি আগেও বলেছি এবং এইবারও বলছি যে, এইসব তফসিলি সম্প্রদায়ের মানুষকে সার্টিফিকেট পেতে গিয়ে শুধু হয়রানি হতে হচ্ছে। এরমধ্যে আবার বি.ডি.ও অফিস বলেছে যে ৭ দিনের মধ্যে

দরখাস্ত জমা দিতে হবে। অথচ ২৬ তারিখে মনোনয়ন পত্র জমা দেবার শেষ তারিখ। সুতরাং এক্ষেত্রে যদি আপনারা সেল্ফ ডিক্লারেশন দেওয়ার ব্যবস্থা করেন তাহলে ভালো হয়।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী :** (নট প্রেজেন্ট)

**শ্রী মানিক ভৌমিক :** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় ময়না বেসিন ড্রেনেজ স্কীম ১৯৮১-৮২ সালে তৈরি হয়েছিল, এর অনেক খানি কাজও হয়ে গেছিল কিন্তু কাজ হয়ে হতে বন্ধ হয়ে যায় এবং বাদবাকি কাজটা বন্ধ আছে। এই প্রকল্পের ২০০ ফিট রাস্তা আনকেয়ারড অবস্থায় রয়েছে। আমরা কেলেঘাই স্কীমের জন্য মুভমেন্ট করেছি এবং এই হাউসে কিছুদিন আগেও এখানে সেচের জল পাওয়ার ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করেছিলাম। আবার আষাঢ় শ্রাবণ মাসে বন্যার ব্যাপারে বলব এবং সেচের জল পাচ্ছে না বলে অভিযোগ করব। এই ব্যাপারে আমি সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের জেলায় ৫ম শ্রেণী এবং নবম শ্রেণীতে ছাত্র ভর্তির ব্যাপারে দারুণ সমস্যা দেখা দিয়েছে। রাজ্যের স্কুলের স্থান সঙ্কুলানের জন্য ছাত্ররা ভর্তি হতে পারছে না। ইতিমধ্যে বহু স্কুলের অ্যানুয়াল পরীক্ষা হয়ে গেছে এবং প্রাথমিক বিভাগ ছেড়ে মাধ্যমিক স্কুলে ভর্তি হতে চাইছে। তারা ভর্তি হতে পারছে না। সুতরাং আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর কাছে অনুরোধ করছি যাতে অবিলম্বে এই হয়রানি বন্ধ হয় এবং বহু স্কুল রয়েছে যার আপ গ্রেডেশন হয়নি, সেগুলো আপ গ্রেড করুন এবং নতুন স্কুলের যে পরিকল্পনা রয়েছে সেগুলো স্যাংশন করার ব্যবস্থা করুন।

[1-30 — 1-40 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত উদ্বেগজনক বিষয়ে সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন স্যার, সম্প্রতি দিল্লিতে জাতীয় উন্নয়ন পর্ষদের যে বৈঠক হয়ে গেল সেই বৈঠকে দেশ ব্যাপী সরকারি কর্মচারিদের তাদের যে ডি.এ. বা মহার্ঘভাতা সেটা এক জায়গায় আটকে দেওয়া এবং নূতন করে কোনও পে রিভিসন না করা, বোনাস বন্ধ করা এই সমস্ত সর্বনাশা প্রস্তাব উপস্থাপিত হয়েছে। শুধু তাই নয় তারা বাজেটে সেচ কর, বাসের ভাড়াবৃদ্ধি এবং উচ্চশিক্ষার ক্ষেত্রে ছাত্রদের ফি বৃদ্ধি এই সমস্ত প্রস্তাব দিয়েছে। স্যার, এই প্রস্তাব কার্যকর হলে সারা ভারতবর্ষের সাধারণ মানুষের জীবনে একটা সর্বনাশা আক্রমণ নেমে আসবে, সরকার ব্যয় সঙ্কোচের জন্য এই প্রস্তাব করছে। অথচ প্রতি বছর যেখানে ৫০ হাজার কোটি কালো টাকা জমছে, সেই টাকা সরকার উদ্ধারের ব্যবস্থা না করে আজকে জনগণের উপর মূল্যবৃদ্ধি চাপিয়ে ট্যাক্স বৃদ্ধি করে জনজীবনের উপর এই যে সর্বনাশা আক্রমণ-এর আঘাত হানছে তার বিরুদ্ধে তীব্র প্রতিবাদ জানাচ্ছি।

**শ্রী নাজমূল হক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্বরাষ্ট্র দপ্তর এবং শ্রম দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতা পুলিশের জন্য নিয়োগের ব্যাপারে আমার জেলার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে যে নাম চাওয়া

হয়েছে তার মাত্রার ১:৩, একটা পদের জন্য দেওয়া হয়েছে ৩টি, সাধারণ পদের জন্য সর্বাধিক ২০। ওয়েস্ট বেঙ্গল পুলিশের নিয়ম হচ্ছে ১:১৫ নামের সুযোগ আছে, কিন্তু কলকাতা পুলিশের সম্প্রতি যে পদের জন্য বা একটা পদের জন্য ৩ জনকে পাঠানো হয়েছে। এরফলে রেজিস্ট্রিকৃত বেকারের মধ্যে হতাশা ও বিভ্রান্তি দেখা দিচ্ছে। এই ব্যাপারে আমি সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, এইটা আমার জেলায় এই অবস্থা সৃষ্টি হয়েছে।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ :** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, সীমান্ত এলাকাগুলিতে অনুপ্রবেশকারিরা ঢুকছে, পুলিশ নিষ্ক্রিয়, বি.এস.এফ. নিষ্ক্রিয়। গত ২৩.৩.৯৩ তারিখে অনুপ্রবেশকারী যখন চুরি করছিল সেই সময় পাবলিক তাকে পিটিয়ে মেরেছে। আবার আজকে প্রভাতি সংবাদপত্রে দেখছি গাইঘাটা থানায় ডাকাতি হয়েছে। ৮৮ সালের থেকে এই গ্রামে ডাকাতি করতে এসে ইন্ডিয়ানদের খুন করে যাচ্ছে, চুরি ডাকাতি রাহাজানি ব্যাপকভাবে দেখা দিচ্ছে এবং অসংখ্য অনুপ্রবেশকারী সেখানে ঢুকছে এবং বাংলাদেশ থেকে ভারতবর্ষের মধ্যে দিয়ে যাচ্ছে। তাই বিষয়টি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতী মমতাজ বেগম :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জনস্বাস্থ্য কারিগরি বিভাগের প্রতি বিষয়টি দৃষ্টি আকর্ষণ করছি। মালদা জেলার রতুয়া ব্লকের মহানন্দটোলা মৌজায় আট বছর আগে সরকারি ব্যবস্থায় বিদ্যুতের পোল রাখা হয়েছে। অবিলম্বে সেখানে বিদ্যুতের পোলগুলি বসানো ও বিদ্যুৎ সংযোগ দেওয়ার ব্যবস্থা করা দরকার। এবং বাহারাল মৌজার সাহাপুর ও বাখড়া গ্রামেও বিদ্যুৎ সংযোগ দেবার জন্য মাননীয় বিদ্যুৎমন্ত্রীর কাছে দাবি জনাচ্ছি।

**শ্রী জটু লাহিড়ী :** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে পৌর ও নগর উন্নয়ন দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন স্যার, হুগলি ব্রিজের উদ্বোধন হয়েছে, অথচ হাওড়ার দিকে কোনা বাইপাশের দিকটা এখনও তৈরি হয়নি। সেটা তৈরি করতে গিয়ে ৫০০ লোককে গৃহচ্যুত হতে হবে। সরকারের উচিত ছিল ওদের কথা আগেই ভাবনা-চিন্তা করা, ওদের পুনর্বাসন করা। আমরা যতদূর খবর পেয়েছি আগামী ১০ই এপ্রিল ১৫০টি পরিবারকে সরানো হবে। তারা কোথায় থাকবে এখনো কোনও ব্যবস্থা করা হয়নি, অথচ মুখে বলা হচ্ছে এক কাঠা জমি দেওয়া হবে ও ৮০ শতাংশ ক্ষতিপুরণ দেওয়া হবে। তারা কোথায় থাকবে এখনো তার কোনও ব্যবস্থা করা হয়নি। আমি পৌরমন্ত্রীর কাছে আবেদন করব ঘর থেকে বার করে দেবার আগে তাদের আগে থাকার জায়গার ব্যবস্থা করুন। নইলে নতুন করে আরেক দল মানুষ উদ্বাস্তু হবে। গৃহ সমস্যা ও আবাসন সঙ্কট মেটানোর জন্য আপনি সাধারণ মানুষের জন্য বাড়ি তৈরির কথা বলেন, কিন্তু এই ১৫০টি পরিবারের জন্য আপনি কি চিন্তা করছেন? যারা নতুন করে উদ্বাস্তু হচ্ছে তাদের জন্য নতুন করে অনেক কিছু করার সম্ভাবনা ছিল। যেখানে এইচ.আই.টির হাজার হাজার জায়গা পড়ে আছে সেখানে তাদের থাকার ব্যবস্থা করে দিয়ে আপনি এই সমস্যার সমাধান করুন।

**শ্রী শিবপ্রসাদ মালিক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি জনস্বাস্থ্য ইঞ্জিনিয়ারিং বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

গোঘাটের পানীয় জলের স্তর অনেক নিচে নেমে যাচ্ছে, যারজন্য সেখানে পানীয় জলের সঙ্কট দেখা যাচ্ছে। অবিলম্বে সেই সঙ্কট দূর করার জন্য জরুরি ভিত্তিক প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের জন্য জনস্বাস্থ্য ইঞ্জিনিয়ারিং দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সাধন পান্ডে :** মাননীয় স্পিকার স্যার, আমি যে বিষয়টা মেনশন করব সেই ব্যাপারেই আমি মাননীয় শিল্পমন্ত্রীর সঙ্গে আলোচনা করছিলাম। এই হাউস থেকে আমরা উল্লেখ করেছি ইসকোর মডার্নাইজেশনের ব্যাপারে। সেখানকার এমপ্লয়িরা চাই সেইলের মধ্যে না টিসকোর মাধ্যমে এটা করা হোক। তারা সঠিক কথাই বলেছে। আই.এন.টি.ইউ.সি ও সি আই টি ইউ সবাই এটা চায়। মিঃ মেনন একটা ফ্যাক্স পাঠিয়েছে যাতে সেখানে মুকুন্দকে দেওয়া হয় এই দায়িত্ব। মুকুন্দ যদি সেখানে যায় তাহলে ইসকোর সমস্ত সম্পত্তি বিক্রি হয়ে যাবে। আইদার সেইলের ফান্ড থেকে এটা তৈরি করুন, নইলে টিসকোকে দিন। সেখানে অনেক কম্পিটেন্ট অফিসাররা আছে তারা এটা করতে পারবে। এখানে শিল্প দপ্তরের রাষ্ট্রমন্ত্রী আছেন, আমরা তার কাছে জানতে চাই ইসকোর মডার্নাইজেশনের ব্যাপারে আপনার কি বক্তব্য?

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় জনস্বাস্থ্য দপ্তরের দৃষ্টি আকর্ষণ করতে চাই একটা গুরুত্বপূর্ণ ব্যাপারে। আমার এলাকায় দারুণ পানীয় জলের সঙ্কট দেখা দিয়েছে। আমার এলাকার কাছেই প্রায় উপকূলবর্তী এলাকা, ঐ এলাকার জল শুকিয়ে যাচ্ছে এবং বেশিরভাগ নলকূপগুলোই অকেজো হয়ে যাচ্ছে। প্রায় ৯০ ভাগ গ্রাম পঞ্চায়েতগুলোর টিউবওয়েল অকেজো হয়ে আছে। আমার বিধানসভা কেন্দ্র নন্দীগ্রামের দুটো ব্লকে পানীয় জলের টিউবওয়েলগুলি নষ্ট হয়ে গেছে। তাই স্যার, অবিলম্বে জেলা পরিষদের হাতে ফান্ড দিয়ে জরুরি ভিত্তিক টাকা যাতে সেখানে পাঠানো হয় তার ব্যবস্থা করা হোক এবং পানীয় জলের সঙ্কট দূর করা হোক। মাইলের পর মাইল অতিক্রম করে মানুষকে একটা টিউবওয়েল থেকে জল নিয়ে আসতে হয়। এই কাজ অবিলম্বে করার জন্য আমি দাবি করছি।

[1-40 — 2-15 p.m.] (including adjournment)

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বিধানসভা কেন্দ্রের একটি ঐতিহাসিক ঘটনার প্রতি আপনার মাধ্যমে মাননীয় তথ্যমন্ত্রী এবং এই সভার সকল মাননীয় সদস্যের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় তথ্যমন্ত্রী এখানে আছেন, তিনি জানেন যে বাংলার ১৪০০ সালের সূচনা অল্পদিনের মধ্যেই হচ্ছে। বাংলার ১৪০০ সালের সূচনার উৎসবের অঙ্গ হিসাবে আমার কেন্দ্রের বিখ্যাত জেলেপাড়ার সং বেরুবে। জেলেপাড়ার সং-এর ৮০ বছর পূর্তি উৎসব হচ্ছে। এই সঙের বৈশিষ্ট যে এরা সম-সাময়িক বিষয়ের উপর ছড়া কেটে কেটে ব্যঙ্গ করে করে গান বেঁধে তা গায়। ১৯২৯ সালে বৃটিশ সরকারের রোষে পড়ে বাংলার এই ঐতিহাসিক জেলেপাড়ার সং বন্ধ হয়ে যায়। আমাদের দেশের স্বাধীনতা সংগ্রামে এই জেলে পাড়ার সং-এর অনেক ঐতিহাসিক অবদান আছে এবং এ ব্যাপারে তারা বিরাট ভূমিকাও পালন করেছেন। জেলেপাড়ার সং তাদের উৎসবের অঙ্গ হিসাবে শো কুশিলব, ১১টি ট্যাবলো, ঘোড়ার গাড়ি ইত্যাদি নিয়ে আগামী ১১ই এপ্রিল প্রসেশন বের করবেন।

মাননীয় তথ্যমন্ত্রী কিছু আর্থিক সহায়তার প্রতিশ্রুতি দিয়েছেন। তিনি নাকি একটি ২০ হাজার টাকার অনুদানপত্র ইস্টার্ন রিজিওন্যাল কালচারাল সেন্টারে পাঠিয়েছেন। স্যার, আপনার মাধ্যমে সমস্ত বিধায়কের কাছে অনুরোধ জানাচ্ছি যে জেলেপাড়ার সঙের ১১ তারিখে যে প্রসেশন বেরুবে তাতে তারা অংশিদার হোন এবং মাননীয় তথ্যমন্ত্রীর কাছে অনুরোধ জানাব যে আপনি হাজার ব্যস্ততার মধ্যে যদি কিছুক্ষণের জন্য পারেন সেখানে সময় দিন। নতুন প্রজন্মের মুখে দাড়িয়ে আমরা চাই, এই ঐতিহ্য সম্পন্ন অনুষ্ঠান কলকাতার মানুষের সামনে তুলে ধরতে। এবারে যে যে বিষয়ের উপর ট্যাবলো হবে তারমধ্যে থাকছে ট্যাক্সের বিরুদ্ধে ট্যাবলো এবং গান। রাজ্য সরকার যে ট্যাক্স করছেন বা কেন্দ্রীয় সরকার যে ট্যাক্স করছেন তার বিরুদ্ধে ট্যাবলো থাকছে, গান থাকছে। তারপর সন্ন্যাসী, না, ধাপ্পাবাজ-এর উপর ট্যাবলো থাকছে, গান থাকছে। এই সমস্ত থিমের উপর যে সমস্ত ট্যাবলো হচ্ছে এবং গান হচ্ছে তাতে তিনশো শিল্পী অংশ গ্রহণ করবেন। আগেই আমি উল্লেখ করেছি যে এক সময় ব্রিটিশ সাম্রাজ্যবাদ এই সং বন্ধ করে দিয়েছিলেন। এবারে তাদের ৮০ বছর পূর্তি উৎসব হচ্ছে এবং কলকাতার কৈবর্ত্য সমিতি এই জেলেপাড়ার সংকে স্পনসর্ড করছেন। আমি আশা করব এ ব্যাপারে সরকার যেমন মদত দেবেন তেমনি এখানে উপস্থিত সকলে সহযোগিতা করবেন।

**শ্রী ত্রিলোচন দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূম জেলার রামপুরহাট হাসপাতাল ১৩১ শয্যা বিশিষ্ট হাসপাতাল। এই মহকুমা হাসপাতালে মুরারই, নলহাটি, রামপুরহাট, মোল্লাপুরের রোগিরা আসেন এবং সেখানে রোগিদের প্রচন্ড চাপ থাকায় এমন অবস্থা হয় যে রোগিদের মেঝেতে পর্যন্ত থাকতে হয়। এমন কি অনেক সময় সে জায়গাও তারা পান না। ১৯৮৩/৮৪ সালে এই হাসপাতালটিকে ২৫০ শয্যা বিশিষ্ট হাসপাতালে পরিণত করার জন্য পরিকল্পনা নেওয়া হয় এবং সেই কাজ ১৯৮৭ সালে সম্পন্ন হবার কথা ছিল। এরজন্য ১ কোটি ১৯ লক্ষ ৭১৪ টাকা স্যাংসান করা হয়। সেখানে ৪ তলা বিল্ডিং-এর কাজ সম্পন্ন হয়েছে কিন্তু এখনও সেখানে বিদ্যুৎ, জল সংযোগ দেওয়া হয়নি। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে অনুরোধ, এই কাজ যাতে দ্রুত সম্পন্ন হয় তারজন্য ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় মন্ত্রী বুদ্ধদেব বাবু একটু আগে বললেন আগামী পঞ্চায়েত নির্বাচনে ৩০ তারিখে কংগ্রেস এবং বি.জে.পি.কে একসঙ্গে পরাস্ত করবেন। কিন্তু আমরা একটা জিনিস লক্ষ্য করছি, আমার নির্বাচনী এলাকায় গত নির্বাচনে বি.জে.পি. ভোট পায়নি বললেই চলে, আজকে সি.পি.এম. এর তরফ থেকে যারা সেই সাধারণ নির্বাচনে সি.পি.এম. এর এজেন্ট হিসাবে কাজ করেছিল, তারাই আজকে বি.জে.পি.'র প্রার্থী হচ্ছে। রাবড়ী কি করে হয় জানেন স্যার? একসঙ্গে দুরকম ট্রিটমেন্ট করতে হয়। তলা থেকে আগুন দিতে হয় এবং উপর থেকে ঠান্ডা বাতাস দিতে হয়। ঠিক সেইরকম ভাবে এখানে বিধানসভায় দাঁড়িয়ে বুদ্ধদেব বাবু হুঙ্কার ছাড়ছেন আর কংগ্রেসের ভোট ভাগ করার জন্য, সি.পি.এম এর ছেলেদের বি.জে.পি.'র ক্যান্ডিডেট করে দাঁড় করিয়ে দেবেন। আমি অন্য এলাকার কথা জানি না, আমি বারুইপুর সম্পর্কে বলতে পারি, সি.পি.এম. এর লোক তারা বি.জে.পি.'র প্রার্থী হচ্ছে যাতে আগামী নির্বাচনে কংগ্রেসকে ব্যাপকভাবে পরাস্ত করা যায়। যে কারণে বুদ্ধদেব বাবু এখানে বললেন আগামী ৩০ তারিখে কংগ্রেস এবং বি.জে.পি.কে

একসঙ্গে পরাস্ত করবেন। এই ধরনের চাতুর্য বন্ধ অবিলম্বে করা হোক।

**মিঃ স্পিকার ঃ** এখন বিরতি। আমরা আবার ২-১৫ মিঃ মিলিত হব।

(At this stage the House was adjourned till 2-15 p.m.)

[2-15 — 2-25 p.m.] (After adjournment)

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

## Demand Nos 26, 37 & 90

The Printed Budget Speech of Shri Buddhadeb Bhattacharjee o Demand No. 26, 37 & 90 are taken as read

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ১৯৯৩-৯৪ সালে ২৬ নং দাবি অধীনে মুখ্যখাত "২০৭০-অন্যান্য প্রশাসনিক কৃত্যক (অগ্নি-প্রতিরোধ ও নিয়ন্ত্রণ)" বাবদ ব নির্বাহের জন্য ১৮,৮২,৮৭,০০০ টাকা (আঠারো কোটি বিরাশি লক্ষ সাতাশি হাজার টাক অনুমোদন করা হোক। পৌর-বিষয়ক বিভাগের প্রশাসনিক নিয়ন্ত্রণাধীন পশ্চিমবঙ্গ অগ্নিনির্বাপ কৃত্যকের নিয়মিত শাখার ব্যয় নির্বাহের জন্য এই টাকা বরাদ্দ করা হয়েছে। অসামরি প্রতিরক্ষা শাখায় কিছু অগ্নিনির্বাপণ-কেন্দ্র আছে এবং স্বরাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) বিভ সেগুলির ব্যয়ভার বহন করে থাকে। স্বরাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত ম পূর্বোক্ত উদ্দেশ্যে মুখ্যখাত "২০৭০-অন্যান্য প্রশাসনিক কৃত্যক (প্রতিরোধ ও নিয়ন্ত্রণ ব্যতিত) এর অধীনে ২৭ নং দাবি পৃথকভাবে উত্থাপিত করবেন।

২। বর্তমানে সারা রাজ্যে ৮১টি অগ্নিনির্বাপণ-কেন্দ্র আছে। এরমধ্যে ৪৫টি নিয়মি শাখার অধীন, আর বাকি ৩৬টি রয়েছে পশ্চিমবঙ্গ অগ্নিনির্বাপণ-কৃত্যকের অসামরিক প্রতির শাখার অধীনে। যে অগ্নিনির্বাপণ-কেন্দ্রগুলি ভাড়া বাড়িতে অবস্থিত সেগুলি আমরা পর্যায়ক্র স্থায়ী সরকারি ভবনে স্থাপন করার জন্য ব্যবস্থা গ্রহণ করেছি। রাজ্যের গুরুত্বপূর্ণ স্থানগুলি স্থায়ী ভবনে পর্যায়ক্রমে নতুন অগ্নিনির্বাপণ-কেন্দ্র স্থাপনের ব্যবস্থাদিও নেওয়া হয়েছে। উপরে কর্মসূচিগুলি ত্বরান্বিত করার উদ্দেশ্যে জমি নির্বাচন, অধিগ্রহণ বা আন্তর্বিভাগিয় জমি হস্তান্ত সংশ্লিষ্ট সমস্যাগুলির সমাধানকল্পে আমরা যথাসাধ্য প্রয়াস চালিয়ে যাচ্ছি।

৩। কাটোয়া অগ্নিনির্বাপণ-কেন্দ্রের স্থায়ী ভবনটির নির্মাণকার্য সমাপ্ত হয়েছে এবং আ করা যায় শীঘ্রই এটি চালু করা হবে। বাঁকুড়া, জলপাইগুড়ি ও বালুরঘাট অগ্নিনির্বাপ কেন্দ্রগুলির স্থায়ী ভবন নির্মাণের কাজ সমাপ্তির পথে এবং আশা করা যায় উক্ত অগ্নিনির্বাপ কেন্দ্রগুলি বর্তমান ভাড়া বাড়ি থেকে শীঘ্রই স্থায়ী ভবনগুলিতে স্থানান্তরিত করা হবে। ক্যা ওয়েস্ট রোড, অগ্নিনির্বাপণ-কেন্দ্রের (কলকাতা), লালবাজার অগ্নিনির্বাপণ-কেন্দ্র (কলকাত বেহালা প্রশিক্ষণ-কেন্দ্র (কলকাতা), বহরমপুর অগ্নিনির্বাপণ-কেন্দ্র (মুর্শিদাবাদ), এবং রামপুর অগ্নিনির্বাপণ-কেন্দ্রগুলির নতুন ভবন নির্মাণের কাজ চলেছে। আবার, বৈষ্ণবঘাটা-পা (কলকাতা), মেদিনীপুর, সল্ট লেক ২নং এবং রঘুনাথপুর (পুরুলিয়া) প্রস্তাবিত অগ্নিনির্বা কেন্দ্রগুলির নতুন ভবন নির্মাণের কাজও অগ্রগতির পথে। এই ভবনগুলিতে কর্মি-আবা

ল্যাবরেটরি প্রভৃতি আনুষঙ্গিক সুবিধাসহ সকল কর্মিদের সম্মিলিত কাজের উপযুক্ত একটি পরিমণ্ডল রচিত হবে।

৩.১। উপরন্তু, শিলিগুড়ি (দার্জিলিং), খড়গপুর (মেদিনীপুর), বর্ধমান প্রভৃতি বর্তমান অগ্নিনির্বাপণ-কেন্দ্রগুলির স্থায়ী ভবনের জন্য প্রয়োজনীয় জমি ইতিমধ্যেই অধিগ্রহণ করা হয়েছে। বসিরহাট (উত্তর ২৪-পরগনা), কামারহাটি (উত্তর ২৪-পরগনা), বারাসাত (উত্তর ২৪-পরগনা), পানিহাটি (উত্তর ২৪-পরগনা), দমদম (কলকাতা), বরাহনগর (কলকাতা), কালিম্পং (দার্জিলিং) প্রভৃতি বর্তমান অগ্নিনির্বাপণ-কেন্দ্রগুলির স্থায়ী ভবনের জন্য প্রয়োজনীয় জমি অধিগ্রহণের কাজও অগ্রগতির পথে।

৪। রাজ্য সরকারের নিজস্ব সম্পদের পরিমাণ সীমিত হওয়ায় রাজ্য-দমকলবাহিনীর আধুনিকীকরণের জন্য আগুনের সঙ্গে লড়াইয়ের উপযোগি প্রধান যন্ত্রপাতিগুলি সংগ্রহের খরচ মেটানোর উদ্দেশ্যে জেনারেল ইন্স্যুরেন্স কর্পোরেশনের কাছ থেকে ঋণ মঞ্জুর করার জন্য ভারত সরকারের নিকট প্রস্তাব দেওয়া হয়েছিল। ১৯৮১-৮২ সাল থেকে এ পর্যন্ত জেনারেল ইন্স্যুরেন্স কর্পোরেশনের কাছ থেকে রাজ্য সরকার ঋণ-হিসাবে ২,২১৬.৯৫ লক্ষ টাকা পেয়েছেন। এই ঋণ-হিসাবে প্রাপ্ত টাকার এক বড় অংশ রাজ্য সরকার ইতিমধ্যেই স্নর্কেল, টার্ন-টেবিল ল্যাডার, পোর্টেবল পাম্প, কাটিং টুলস, অ্যামফায়ার ড্রিল ইত্যাদির মতো উচ্চমানের অত্যাধুনিক যন্ত্রপাতি সংগ্রহের উদ্দেশ্যে ব্যয় করেছেন। জেনারেল ইন্স্যুরেন্স কর্পোরেশনের কাছ থেকে ঋণ-হিসাবে প্রাপ্ত টাকা দিয়ে অ্যারিয়েল ল্যাডার, পোর্টেবল পাম্পের রক্ষণাবেক্ষণের জন্য যন্ত্রাংশ, ইমার্জেন্সি টেন্ডার, লাইটিং টেন্ডার ও অন্যান্য যন্ত্রপাতি সংগ্রহের ব্যবস্থা করার জন্য প্রয়াস নেওয়া হয়েছে। প্রথম ও দ্বিতীয় পর্যায়ের আওতায় রাজ্যের ৬৮টি অগ্নিনির্বাপণ-কেন্দ্রে ইতিমধ্যেই বেতার-যোগাযোগ ব্যবস্থা চালু করা হয়েছে। আশা করা যায়, খুব শীঘ্রই আরও ১১টি অগ্নিনির্বাপণ-কেন্দ্রকে তৃতীয় পর্যায়ের আওতায় নিয়ে আসা যাবে। দক্ষতার সঙ্গে আগুনের মোকাবিলা করার জন্য বেশ কিছু নতুন ওয়াটার টেন্ডার ফায়ার ইঞ্জিন, ৩টি কম্বাইন্ড ফোম অ্যান্ড টেন্ডার, ২টি ওয়াটার ক্যারিয়ার এবং ৮টি ট্রেলার পাম্পকে অগ্নি-নির্বাপণের কাজে লাগানো হয়েছে। যথেষ্ট সংখ্যক জীপ ফায়ার ইঞ্জিন, ওয়াটার টেন্ডার, ট্রেলার পাম্প, পোর্টেবল পাম্প শীঘ্রই কাজে লাগানো হবে বলে আশা করা যায়। জাপানী-সহায়তা কর্মসূচির আওতায় পশ্চিমবঙ্গ দমকল-বাহিনীকে আধুনিক ও মজবুত করে তোলার ব্যবস্থা-হিসাবে আমরা ১টি টার্ন-টেবিল ল্যাডার, ১টি অ্যারিয়েল প্ল্যাটফর্ম, পোর্টেবল পাম্প, উদ্ধার-কার্যের সরঞ্জাম, অগ্নি-নিরোধক পোষাক ইত্যাদি অত্যাধুনিক আগুন নেভানোর যন্ত্রপাতি পেয়েছি। বহুতল ভবনগুলির ক্ষেত্রে এবং অত্যন্ত ঘনবসতিপূর্ণ এলাকাগুলিতে অগ্নিকাণ্ডের মোকাবিলায় এইসব অত্যাধুনিক প্রযুক্তির সরঞ্জাম এক বিরাট ভূমিকা নেবে।

৫। পশ্চিমবঙ্গ অগ্নিনির্বাপণ-কৃত্যকের অগ্নি-নিরোধ শাখার কাজকর্ম বিশেষভাবে উল্লেখ করা প্রয়োজন। এটি একটি সেবামূলক সংগঠন এবং আগুনের কবল থেকে জীবন ও সম্পত্তি রক্ষা করাই এই সংগঠনের মূল উদ্দেশ্য। আগুন ও নিরাপত্তার দৃষ্টিকোণ থেকে মতামত দেবার আগে ১৯৯২ সালের এপ্রিল মাস থেকে নভেম্বর মাস পর্যন্ত ৬৮টি প্রস্তাবিত পুনর্নির্মাণ পরিকল্পনা পরীক্ষা করে দেখা হয়েছে। এ ছাড়া রাজ্যের বিশেষ ১৬০টি চালু এবং প্রস্তাবিত অগ্নিকাণ্ডপ্রবণ শিল্প ও গুদামকে আগুনের বিরুদ্ধে লড়বার জন্য বিভিন্ন ধরনের

অগ্নিনির্বাপক-ব্যবস্থা কার্যকর করবার সুপারিশ করা হয়েছে। কিন্তু নির্দিষ্ট কিছু অগ্নিকান্ডপ্রব অঞ্চল রয়েছে যেখানে অতি দাহ্য পদার্থের ব্যবহার হয়। অনেক শিল্পাঞ্চলেও এই ধরনে অগ্নিকান্ডপ্রবণ অঞ্চল আছে। এই সমস্ত এলাকার জনগণের জীবন ও সম্পত্তি রক্ষার্থে সম বে-আইনি কাজ বন্ধ করবার জন্য আইনের প্রয়োগ, প্রয়োজন হলে, কঠিনভাবেই আমাদের করতে হবে।

৬। ১৯৯২ সালের জানুয়ারি মাস থেকে নভেম্বর মাস পর্যন্ত সর্বমোট ৬,২১৩টি আগুন নেভানোর সাধারণ ডাকে দমকলবাহিনী সাড়া দেয়। এরমধ্যে ২৮টি ক্ষেত্রে বড় ধরনের অগ্নিকান্ড, ৮৫টি ভয়ঙ্কর অগ্নিকান্ড, ১,৪৩৪টি উদ্ধারের ও বিশেষ ধরনের কাজের, ৩২০টি ক্ষেত্রে মাঝারি ধরনের অগ্নিকান্ড, ৩,৩৫১টি ক্ষেত্রে ছোট ধরনের অগ্নিকান্ড ও ৯৯৫টি ক্ষেত্রে আগুন লাগার ভুয়া খবর ছিল। তুলনায় ১৯৯১ সালে অগ্নিনির্বাপণের সাধারণ ডাক ছিল ৬,৮২২টি এবং উদ্ধার ও বিশেষ কাজের ১,৫২৪টি। উপরোক্ত অগ্নিকান্ড ও দুর্ঘটনার দরুন আনুমানিক প্রায় ৫ কোটি ৬৬ লক্ষ। ৬২ হাজার ৯০০ টাকার সম্পত্তি নষ্ট হয়। তবে দমকল-বাহিনীর ঘটনাস্থলে দ্রুত পৌঁছানো ও নিপুণভাবে অগ্নি-নিয়ন্ত্রণের ফলে প্রায় ৭১ কোটি ৬৫ লক্ষ ৪৮ হাজার টাকার সম্পত্তি রক্ষা করা সম্ভব হয়। এই সমস্ত ঘটনায় ৭৭ জনের জীবনহানি ঘটে। অবশ্য দমকলবাহিনীর সময়োচিত কর্ম-তৎপরতায় ১,২৮৫ জনের জীবন রক্ষা করতে পারা গেছে।

৭। জীবনের যে কোনও ক্ষেত্রেই দক্ষ পরিষেবার সঙ্গে প্রশিক্ষণ অঙ্গাঙ্গীভাবে জড়িত। পশ্চিমবঙ্গ দমকলবাহিনীর দক্ষতা বৃদ্ধির উদ্দেশ্যে বেহালার জোকাতে প্রশিক্ষণ-কেন্দ্র নির্মাণের জন্য ১৯৯৩-৯৪ সালের এই দপ্তরের বার্ষিক যোজনা বাজেটে ১৪০ লক্ষ টাকা বরাদ্দ রাখার প্রস্তাব করা হয়েছে।

৮। বর্বরোচিতভাবে বাবরি মসজিদ ধ্বংস করার ফলস্বরূপ সম্প্রতি শহরের বিভিন্ন অঞ্চলে যখন সাম্প্রদায়িক দাঙ্গা ছড়িয়ে পড়ে পশ্চিমবঙ্গ দমকলবাহিনীর কর্মিরা সেই সময়ে নিরলস এবং প্রশংসনীয়ভাবে অগ্নি-নির্বাপণ এবং দাঙ্গাপীড়িত মানুষের উদ্ধারকার্যে এগিয়ে গেছে।

৯। মাননীয় সদস্যবৃন্দ অবগত আছেন যে, দমকল পরিষেবা বর্তমানে আধুনিক সমাজ-জীবনের এক অতি প্রয়োজনীয় এবং অপরিহার্য অঙ্গ। সেই কারণে আমাদের দমকলবাহিনীকে আমরা এমনভাবে গড়ে তুলতে উদ্যোগী যাতে এই সংস্থা সমাজের সর্বাধিক সেবার কাজে আসতে পারে। সেই কথা স্মরণে রেখে দমকল-পরিষেবা সংক্রান্ত বর্তমান আইন এবং নিয়মাবলির সময়োপযোগি পরিমার্জনের জন্য আমরা ইতিমধ্যেই একটি কমিটি গঠন করেছি। এই সমস্ত কাজে সফল হওয়ার পথে প্রধান অন্তরায় হল সম্পদের অপ্রতুলতা। তবুও আগামী দিনগুলিতে দমকলবাহিনীকে আরও কার্যক্ষম করে গড়ে তুলতে আমাদের প্রচেষ্টা অব্যাহত রাখার ব্যাপারে আমরা দৃঢ় প্রতিজ্ঞ।

১০। মহাশয়, এই বলে আমি সভার অনুমোদনের জন্য আমার দাবি উপস্থাপিত করছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের সুপারিশক্রমে ৩৭নং দাবির আওতায় "২২১৭-নগর উন্নয়ন," "৪২১৭-নগর উন্নয়ন সংক্রান্ত মূলধন ব্যয়" এবং "৬২১৭-নগর উন্নয়ন দ্দ ঋণ" খাতে ব্যয়ের জন্য ১৯৯৩-৯৪ আর্থিক বছরে ২১০,৬৯,২৫,০০০ (দুই শত দশ কোটি উনসত্তর লক্ষ পঁচিশ হাজার) টাকা মঞ্জুরির প্রস্তাব উত্থাপনের অনুমতি প্রার্থনা করছি। ইতিপূর্বে উত্থাপিত ৭০,২৫,০০,০০০ (সত্তর কোটি পঁচিশ লক্ষ) টাকা এই অঙ্কের মধ্যে ধরা হয়েছে।

২। রাজ্য সরকার বৃহত্তর কলকাতা উন্নয়ন কর্তৃপক্ষের জন্য যোজনা খাত থেকে ১৯৯৩-৯৪ সালে ৩২,৬৫,০০,০০০ টাকার সংস্থান রাখবে। উপরিউক্ত দাবিতে অন্তর্ভুক্ত বিভিন্ন কার্যকলাপের কয়েকটি আমি এখন উল্লেখ করব :

পশ্চিমবঙ্গ নগর এবং গ্রাম (পরিকল্পনা ও উন্নয়ন) আইন, ১৯৭৯-র সংস্থান অনুযায়ী বৃহত্তর কলকাতা উন্নয়ন কর্তৃপক্ষ (সি.এম.ডি.এ.)-কে বৃহত্তর কলকাতা অঞ্চলের জন্য অনুপুঙ্খ উন্নয়ন পরিকল্পনা, রূপরেখাভিত্তিক উন্নয়ন পরিকল্পনা এবং জমি ব্যবহার নক্সা প্রণয়নের দায়িত্ব অর্পণ করা হয়েছে। ইতিমধ্যে বেশ কয়েকটি অঞ্চলের জন্য রূপরেখাভিত্তিক উন্নয়ন পরিকল্পনার খসড়া প্রকাশ করা হয়েছে। অন্যান্য কয়েকটির জন্য কাজ চলছে। ১২টি পৌর অঞ্চল এবং নোটিফায়েড অঞ্চলগুলির জন্য জমি ব্যবহার নক্সা ইতিমধ্যে প্রকাশিত এবং গৃহীত হয়েছে।

বরানগর, দমদম, দক্ষিণ দমদম, বালি, হাওড়া, চুঁচুড়া, বারাসত এবং রাজপুর পৌর অঞ্চলের জন্য রূপরেখাভিত্তিক উন্নয়ন পরিকল্পনা শীঘ্রই চূড়ান্ত করা হচ্ছে।

কলকাতা অনুন্নত অঞ্চল উন্নয়ন প্রকল্পের আওতায় কলকাতা পৌর এলাকার অন্তর্গত চিহ্নিত অনুন্নত অঞ্চলের জন্য সুসংহত পরিবেশ উন্নয়ন প্রকল্পের কাজও এগিয়ে চলেছে। এই প্রকল্পের অর্থ সংস্থান হচ্ছে ব্রিটিশ সরকারের বিদেশ উন্নয়ন সংস্থার তবহিল থেকে; যারজন্য আনুমানিক ব্যয় ৪০ কোটি টাকা। প্রকল্পটি ১.৫০ লক্ষ জনবসতিপূর্ণ অঞ্চলকে অন্তর্ভুক্ত করার লক্ষ্যমাত্রা স্থির করেছে।

১৯৯৩-৯৪ সালে কলকাতা এবং অন্যান্য পৌর অঞ্চলে কয়েকটি জনহিতকর কর্মসূচি সম্পন্ন হওয়ার সম্ভাবনা আছে, দুর্ভাগ্যবশত স্থানীয় জনসাধারণের একটি অংশের অযৌক্তিক বাধাদানের ফলে আমাদের বেশ কিছু সমস্যার সম্মুখীন হতে হচ্ছে। এই কর্মসূচি রূপায়ণের জন্য আমি সমস্ত নির্বাচিত জনপ্রতিনিধি এবং অন্যান্য সংশ্লিষ্ট সংগঠনগুলির সহযোগিতা প্রার্থনা করছি। তদুপরি জল সরবরাহ, ময়লা জল-নিকাশি ব্যবস্থা, যানবাহন ও চলাচল ব্যবস্থা, আবাসন ও অঞ্চল উন্নয়ন প্রভৃতি ক্ষেত্রে বিভিন্ন পরিকাঠামোগত উন্নয়নের কাজ সম্পন্ন করা হবে বলে আশা করা হচ্ছে। নিচে এর বিবরণ দেওয়া হল :

ক) জল সরবরাহ

বরানগর-কামারহাটি অঞ্চলে দৈনিক ৩০ মিলিয়ন গ্যালন ক্ষমতা সম্পন্ন একটি জল পরিস্রাবণ কেন্দ্র নির্মাণের কাজ শেষ করা হয়েছে। উত্তর চব্বিশ পরগনার ৬টি পৌর অঞ্চল এবং সুলতানপুরের প্রান্তবর্তী অঞ্চলের জল সরবরাহ ব্যবস্থার সঙ্গে এই প্রকল্পের সংযুক্তির কাজ ৮০% সম্পন্ন হয়েছে। শ্রীরামপুর অঞ্চলে দৈনিক ২০ মিলিয়ন গ্যালন ক্ষমতা সম্পন্ন

জল পরিস্রাবণ কেন্দ্রের কাজ প্রায় সম্পন্ন হয়ে এসেছে। ৭টি পৌর অঞ্চলের জল সরবরাহ ব্যবস্থার সঙ্গে এর সংযুক্তির কাজও এগিয়ে চলেছে।

অন্যান্য জল সরবরাহ প্রকল্পগুলির কাজও এগিয়ে চলেছে। এর মধ্যে রয়েছে টালা-অকল্যাণ্ড মেন, বিধাননগর-দমদম এবং দক্ষিণ দমদম অঞ্চলের জন্য ভূ-তল জল সরবরাহ, টালার ঊর্ধ্ব জলাধার, গার্ডেনরিচ জল পরিস্রাবণ কেন্দ্রের কার্যক্ষমতা বৃদ্ধি ও স্থিতিকরণ, ওয়াটার মেন প্রকল্প।

(খ) পয়ঃপ্রণালি ও নিকাশি ব্যবস্থা

বৃহত্তর কলকাতা অঞ্চলের পয়ঃপ্রণালি ও নিকাশি সমস্যার নিরসন এবং তৎসহ ময়লা জল নিষ্কাশনের স্বাস্থ্যবিধিসম্মত ব্যবস্থার উন্নতিকল্পে সি.এম.ডি.এ. বিভিন্ন প্রকল্প গ্রহণ করেছে। এর মধ্যে যে সমস্ত প্রকল্প প্রায় সমাপ্ত হয়েছে কিংবা যেগুলোর সমাপ্তি আসন্ন সেগুলো হল ক্যালকাটা সীউয়্যার ক্লিনজিং, হাউস কানেকশন ফর হাওড়া, সীউয়্যারেজ স্কীম এবং রাসভোর খাল। আবার চৌভাগায় অতিরিক্ত পাম্প স্থাপন, বৈষ্ণবঘাটা-পাটুলির প্রত্যন্ত অঞ্চলে জল জমা দূর করা, কলকাতা পৌর নিগমের ১১১ নং থেকে ১১৪ নং ওয়ার্ডের অপ্রতুল নিকাশি সমস্যার দূরীকরণ, ডানকুনি নিকাশি নালা, বাঙ্গুর অ্যাভেন্যুর ময়লা জল নিষ্কাশন, বিভিন্ন পৌর অঞ্চলে জনহিতকর ব্যবস্থাদির নির্মাণকার্য প্রভৃতি প্রকল্পের কাজ অগ্রসর হয়ে চলেছে। কলকাতার ভূ-গর্ভস্থ নিকাশি ব্যবস্থা অত্যন্ত সঙ্কটজনক অবস্থায়। এর সামগ্রিক মেরামতি প্রয়োজন। সি.এম.ডি.এ. ভূ-গর্ভস্থ ব্যবস্থা সম্পর্কে সমীক্ষা করেছে এবং এই সংক্রান্ত চূড়ান্ত প্রকল্পটি গ্রহণ করতে চলেছে।

(গ) বর্জ্য পদার্থ ব্যবস্থাপনা

সি.ইউ.ডি.পি.-৩ প্রকল্পের আওতায় কলকাতা শহরের বর্জ্য পদার্থ ব্যবস্থাপনা প্রকল্পটি সমাপ্ত হয়েছে। হাওড়া শহরের বর্জ্য পদার্থ ব্যবস্থাপনা প্রকল্পটি সম্পূর্ণ হয়েছে। বাকি আছে পাইলট বায়ো-গ্যাস প্ল্যান্ট, যা শীঘ্রই শেষ করে ফেলা হবে। এই দুটি প্রকল্প বাদেও উন্নত প্রযুক্তির সহায়তায় অপেক্ষাকৃত উন্নত ধরনের বর্জ্য পদার্থ ব্যবস্থাপনার জন্য বিস্তারিত সমীক্ষা চালানো হচ্ছে।

(ঘ) যানবাহন ও চলাচল

দুর্গাপুর সেতুর পুনর্নির্মাণের কাজ শেষ করা হয়েছে এবং সেটিকে গত সেপ্টেম্বর মাসে যানবাহন চলাচলের জন্য খুলে দেওয়া হয়েছে। প্রিন্স আনোয়ার শাহ রোড এবং নেতাজী সুভাষচন্দ্র বোস রোডের সংযোগকারি পথের কাজ (লায়েলকার সংলগ্ন অঞ্চলে রাস্তা চওড়া করার কাজ বাদে) সম্পূর্ণ হয়েছে এবং যানবাহন চলাচলের জন্য খুলে দেওয়া হয়েছে। দেশপ্রাণ শাসমল রোড এবং এম.জি. রোডের সংযোগকারি রাস্তা তৈরির কাজও প্রায় শেষ। বাকি শুধু টেকনিশিয়ান স্টুডিও সংলগ্ন এলাকার সামান্য কাজ। বৈদ্যুতিকরণের কাজ বাদে ইস্ট ওয়েস্ট রোড সম্পূর্ণ হয়ে গিয়েছে। প্রাপ্ত জমিতে গড়িয়া বাস টার্মিনাস নির্মাণের কাজ শেষ হয়েছে। ইস্টার্ন মেট্রোপলিটান বাইপাস এবং পি.সি. কানেক্টার-এর কাজে উল্লেখযোগ্য অগ্রগতি ঘটানো হয়েছে। গড়িয়া ব্রিজ চওড়া করার জন্য প্রয়োজনীয় নক্সা, পরিকল্পনা এবং

...র প্রতিবেদন সম্পূর্ণ। পুনর্বাসনের ব্যাপারে যাবতীয় বিষয় চূড়ান্ত হলেই কাজ শুরু করা হবে। পার্ক সার্কাসের কাছে ৪নং সেতু চওড়া করার কাজও শীঘ্রই শুরু করা হবে। উল্টাডাঙ্গা ... কোন্নগরে রেলওয়ে আন্ডারপাস সম্পর্কে পূর্বরেল কর্তৃপক্ষের সঙ্গে আলাপ আলোচনা চলছে। কোনা ট্রাক টার্মিনালের প্রথম ধাপের নির্মাণকার্য শীঘ্রই শুরু করা হবে।

(...) আবাসন এবং অঞ্চল উন্নয়ন

বৈষ্ণবঘাটা-পাটুলি অঞ্চল উন্নয়ন প্রকল্পের প্রায় সমস্ত কাজই শেষ হয়েছে। আদালতে মামলা থাকায় খুব অল্প জায়গার কাজ বাকি। ই.ডব্লিউ.এস. এবং এল.আই.জি. মিলিয়ে প্রায় ...৮০ সংখ্যক পরিবারকে তাদের বাড়ির মালিকানা অর্পণ করা হয়েছে। তদুপরি মধ্য ও ... আয়বিশিষ্ট পরিবারের মধ্যে ৪১০টি তৈরি প্লট দেওয়া হয়েছে। এছাড়াও ৬২টি গ্রুপ হাউজিং প্লটের জন্য জমির মালিকানা দেওয়া হয়েছে; সেইসঙ্গে শিল্প, বাণিজ্য ও অন্যান্য প্রতিষ্ঠানের কাজে ব্যবহারের জন্যও জমি দেওয়া হয়েছে। এক্ষেত্রে বে-আইনি জবরদখলকারিদের ... আমরা কিছু সমস্যার সম্মুখীন হচ্ছি। এরা এই প্রকল্পের কাজে বাধা সৃষ্টি করছে এবং দুর্ভাগ্যবশত কিছু কায়েমি স্বার্থ এদের কাজে ইন্ধন যোগাচ্ছে। পূর্ব কলকাতা এবং তৎসংলগ্ন উপনগরির পরিকাঠামো উন্নয়নের কাজও এগিয়ে চলেছে। এখানকার প্রথম পর্বে বাছাই ...০০০ উপকৃতকে চিহ্নিত করার কাজ প্রায় শেষ। শীঘ্রই পত্রযোগে তাদের জানানো হবে। ...দহে আদালত তথা বাণিজ্যকেন্দ্রের (ছয়তলা পর্যন্ত) প্রথম পর্যায়ের কাজ শেষ হয়েছে ... পশ্চিমবঙ্গ সরকারের বিচার বিভাগের হাতে তা অর্পণ করা হয়েছে। বিধাননগরে স্থানিয় ... ও নগর সমীক্ষা প্রতিষ্ঠানের (আই.এল.জি.ইউ.এস.) প্রথম দুটি তলের কাঠামোগত ... শেষ হয়েছে এবং অভ্যন্তরীণ কাজকর্ম এগিয়ে চলেছে। আমাদের পরবর্তী কর্মসূচি পশ্চিম হাওড়া অঞ্চলে একটি উপনগরি গড়ে তোলা।

(...) বস্তি উন্নয়ন

স্বাস্থ্যসম্মত শৌচাগার, ভূ-তল নালা, পয়ঃপ্রণালী বহনযোগ্য জলসরবরাহ, রাস্তাঘাট, ...র আলো প্রভৃতি ন্যুনতম পৌর সুযোগ-সুবিধার ব্যবস্থা করে বস্তি অঞ্চলের পরিবেশ ...য়নের কাজ এগিয়ে চলেছে। এবছর বস্তি উন্নয়ন কর্মসূচির আওতায় প্রায় ৬০,০০০ ...কে আনা হচ্ছে। এটা করা হচ্ছে এম.এন.পি. এবং ও.ডি.এ. সাহায্যপুষ্ট প্রকল্পের ...মে।

(...) স্বাস্থ্য সংক্রান্ত কর্মসূচি

এই কর্মসূচির লক্ষ হল পরিবার কল্যাণসহ প্রাথমিক স্বাস্থ্য পরিষেবা এবং পুষ্টি-... ... ২০ লক্ষ বস্তিবাসী এবং বৃহত্তর কলকাতা অঞ্চলে বসবাসকারি ই.ডব্লিউ.এস ... ...ষের দোরগোড়ায় পৌঁছে দেওয়া। সি.ইউ.ডি.পি.-৩ প্রকল্পের আওতায় গৃহিত ... ... ও.ডি.এ. সাহায্যপুষ্ট প্রকল্পের সঙ্গে একযোগে পরিচালিত হচ্ছে।

(...) গঙ্গা অ্যাকশন প্ল্যান

গঙ্গা অ্যাকশন প্ল্যান-এর আওতায় সরাসরি অসংখ্য প্রকল্প রূপায়ণ করা ছাড়াও ... ও.ডি.এ. সমগ্র পশ্চিমবঙ্গের জন্য অন্য রাজ্য সরকারি সংস্থার মাধ্যমে কর্মসূচি রূপায়ণ...

কাজও করে চলেছে। এই কর্মসূচির উল্লেখযোগ্য অগ্রগতি ঘটেছে। অনুমোদিত ১১০টি প্রকল্পের মধ্যে ৭৭টি ইতিমধ্যেই শেষ হয়েছে। আরও ১১টি '৯২-৯৩ সালের মধ্যে শেষ হবে বলে আশা করা হচ্ছে। ভারত সরকারের গঙ্গা প্রকল্প অধিকার কর্তৃক প্রদত্ত ১৩৮.৮৮ কোটি টাকার মধ্যে '৯৩ সালের জানুয়ারি মাস পর্যন্ত মোট ব্যয় হয়েছে ১৩১.২৪ কোটি টাকা আশা করা হচ্ছে এই কর্মসূচির দ্বিতীয় দফার কাজ আগামী বছর শুরু হবে।

**(ঝ) ক্ষুদ্রায়তন শিল্পোদ্যোগ কর্মসূচি**

বৃহত্তর কলকাতা অঞ্চলের মূলত ই.ডব্লিউ.এস. স্তরের মানুষদের কর্মসংস্থান এবং আয়ের সুযোগ বাড়ানোর জন্য এই কর্মসূচির আওতায় '৯২ সালের মার্চ মাস পর্যন্ত প্রায় ৯৬,৩৩ জন ক্ষুদ্র ব্যবসায়ি ও কারিগরদের প্রায় ৪৫.৬ কোটি টাকার ব্যাঙ্ক ঋণ দেওয়া হয়েছে এক্ষেত্রে প্রধান গুরত্ব পেয়েছে প্রশিক্ষণ এবং পরামর্শমূলক পরিষেবার মাধ্যমে শহরাঞ্চলে দরিদ্রদের মধ্যে উদ্যোগের প্রসার এবং উপযুক্ত দক্ষতার সৃষ্টি।

**(ঞ) আবাসন প্রকল্প**

নিজস্ব জমি এবং বৃহত্তর কলকাতা অঞ্চলে শহরাঞ্চল-জমি উর্ধ্বসীমা আইনে প্রাপ্ত জমিতে সি.এম.ডি.এ. কয়েকটি আবাসন প্রকল্পের কাজ হাতে নেবে। এই ধরনের প্রথম প্রকল্প শীঘ্রই ব্যারাকপুরে আরম্ভ করা হবে।

**(ট) কলকাতা পৌর নিগম এবং বৃহত্তর কলকাতা ও বৃহত্তর কলকাতার বাইরে অন্যান্য পুরসভাগুলিকে আর্থিক সহায়তা প্রদান**

১৯৯৩-৯৪ আর্থিক বছরে কলকাতা পৌর নিগম এবং বৃহত্তর কলকাতার অন্যান্য পুরসভাগুলির মূলত সি.এম.ডি.এ. বিনিয়োগজাত সম্পদ রক্ষণাবেক্ষণের জন্য ২২ কোটি টাকার সংস্থান রাখা হয়েছে। পৌর বিষয়ক বিভাগ বৃহত্তর কলকাতা এবং বৃহত্তর কলকাতার বাইরে বিভিন্ন পুরসভাগুলির অতিরিক্ত মহার্ঘভাতা, বর্ধিত বেতন বাবদ স্থির অনুদান প্রদান অস্থায়ী স্থির অনুদান এবং অ্যাডহক বোনাস সংক্রান্ত ব্যয়ের ৮০% বহনের জন্য ২৮.২. পর্যন্ত আর্থিক বছরে ২,৪৬৪.৮০ লক্ষ টাকা বরাদ্দ করেছে। কলকাতা পৌর নিগম অতিরিক্ত মহার্ঘভাতা প্রদান এবং বর্ধিত বেতন বাবদ স্থির অনুদান প্রদান এবং অ্যাড-হক স্থির অনুদান বাবদ যোজনা বহির্ভূত ব্যয়ের ৮০% বহনের জন্য পৌর বিষয়ক বিভাগের নিকট থেকে ২,৯৬৭.১০ লক্ষ টাকা পেয়েছে। এছাড়া কলকাতা পৌর নিগম এবং হাওড়া পৌর নিগম অন্যান্য পুরসভাগুলিতে ক্ষতিপূরণ বাবদ ৩৮৮.১৩ লক্ষ টাকা অনুমোদন করা হয়েছে।

**(ঠ) কলকাতা উন্নয়ন ট্রাস্ট এবং হাওড়া উন্নয়ন ট্রাস্ট**

বৃহত্তর কলকাতা অঞ্চলে নগর উন্নয়ন প্রকল্প রূপায়ণের কাজে রূপায়ণকারী একাধিক সংস্থার নিয়োজিত থাকার বিষয়টিকে পরিহার করা এবং সি.এম.ডি.এ., সি.এম.ডব্লিউ. অ্যান্ড এস.এ., সি.আই.টি. এবং এইচ.আই.টি. সংস্থাগুলির মধ্যে পরিকল্পনা, অর্থসংস্থান ও পরিচালনা সংক্রান্ত বিষয়ে ব্যাপক সমন্বয়ের জন্য এ ধরনের সমস্ত সংস্থাকে ইতিমধ্যেই এক পরিচালন পর্ষদের অধীনে আনা হয়েছে। শহরের কিছু ঘিঞ্জি অঞ্চলে কলকাতা উন্নয়ন ট্রাস্টের উন্নয়ন কার্যের জন্য চুয়াল্লিশ লক্ষ টাকার সংস্থান রাখা হয়েছে। হাওড়া উন্নয়ন ট্রাস্ট হাওড়া

ভিন্ন অংশের চুয়াল্লিশ লক্ষ টাকা ব্যয়ে বিভিন্ন উন্নয়নমূলক কার্যক্রম রূপায়িত করে চলবে। ই উভয় সংস্থাকেই বৃহদায়তনে নতুন আবাসন প্রকল্প নির্মাণ করতে বলা হয়েছে।

৩। নগরায়ণ একটি নিরবচ্ছিন্ন প্রক্রিয়া—এ বিষয়ে এবং শহরাঞ্চলের স্বাস্থ্যকর প্রস্পন্দনময় পরিমণ্ডল রক্ষা করার প্রয়োজনীয়তা সম্পর্কে সরকার সচেতন। সুতরাং এখনও যেসব সবুজ অঞ্চল আছে সেগুলিকে কেবলমাত্র রক্ষা করাই নয় বরং বিশেষজ্ঞদের পরামর্শ মেনে তা' আরও সমৃদ্ধ করা হবে। শহরাঞ্চলকে ঘিরে বিশেষত শহরের পূর্বপ্রান্তে যে সমস্ত জলা জমি এবং সবুজ মাঠ রয়েছে সেগুলোকে অন্তর্ভুক্ত করে কয়েকটি পরিকল্পনাক্ষেত্র গঠন করার দ্বারা শহর এবং গ্রাম পরিকল্পনা আইনের কার্যকলাপ সম্প্রসারণের কাজ ইতিমধ্যে অনেকদূর অগ্রসর হয়েছে এবং অচিরেই তা' চূড়ান্ত হবে বলে আশা করা হচ্ছে।

বর্তমানে বিধাননগরে একটি পূর্ণাবয়র উপনগরিতে পরিণত হয়েছে। আবাসন অঞ্চল প্রায় সম্পূর্ণ এবং কয়েকটি শিল্পকেন্দ্র এবং বাণিজ্যকেন্দ্রকে জমি বরাদ্দ করা হচ্ছে। কিন্তু এখানে সরকারকে যে সমস্যার সম্মুখীন হতে হচ্ছে তা হল বে-আইনি এবং অস্বীকৃত উপায়ে জমি হস্তান্তর। সরকার এটা বন্ধ করার জন্য আইনগত ও প্রশাসনিক ব্যবস্থা গ্রহণের কথা ভাবছে। এই সমস্ত কার্যকলাপ সম্পূর্ণ বন্ধ করতে হলে প্রয়োজন গণসচেতনতা এবং গণপ্রতিরোধ।

পৌর উন্নয়ন বিভাগকে সমস্ত পুরসভা এবং সি.এম.ডি.এ. অঞ্চলের বাইরে পুর এলাকাগুলির জন্য রূপরেখাভিত্তিক উন্নয়ন পরিকল্পনা প্রণয়নের দায়িত্ব দেওয়া হয়েছে। রূপরেখাভিত্তিক উন্নয়ন পরিকল্পনা প্রণয়ন করা হচ্ছে—এ ধরনের পুরসভাগুলির একটি তালিকা প্রস্তুত করা হয়েছে। শিল্প বিভাগের সঙ্গে আলোচনা করে আমরা ডানকুনি, খড়গপুর, উলুবেড়িয়া প্রভৃতির মতো কয়েকটি শিল্পভিত্তিক সমৃদ্ধ নগরাঞ্চল গড়ে তোলার চিন্তা করছি। এই সমস্ত অঞ্চলকে নগর যোজনার আওতাভুক্ত করার জন্য বিশেষ কর্তৃপক্ষ গড়ে তোলা হচ্ছে।

শহরাঞ্চল জমি (ঊর্ধ্বসীমা ও নিয়ন্ত্রণ) আইন, ১৯৭৬ সংক্রান্ত প্রশাসন ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের নিকট থেকে নগর উন্নয়ন বিভাগের হাতে ন্যস্ত করা হয়েছে। এর উদ্দেশ্য হল নগর উন্নয়ন বিভাগের অভিন্ন ব্যবস্থাপনার আওতায় শহরাঞ্চলের ঘনবিন্যস্ত জমির উন্নততর নিয়ন্ত্রণ এবং উপযুক্ত ব্যবহারের ব্যবস্থা করা।

একথা সত্যি যে, উল্লিখিত আইন বলে রাজ্যে ১৭ লক্ষ বর্গমিটার অঞ্চলের জমি খাস হয়েছে। এর মধ্যে ৭ লক্ষ বর্গমিটারের বেশি রাজ্য সরকার গ্রহণ করেছেন। এই পরিমাণ জমির মধ্যে ২,৭৫,০০০ বর্গমিটার জমি ইতিমধ্যে রাজ্য সরকারের বিভিন্ন বিভাগ, মেট্রোরেল, বিভিন্ন পুরসভা, কলকাতা পৌর নিগম, রাজ্য সরকার পরিচালিত সংস্থা, শিক্ষা প্রতিষ্ঠান, দাতব্য সংস্থা প্রভৃতিকে বিলি করা হয়েছে।

শহরাঞ্চল জমি ঊর্ধ্বসীমা আইন, ১৯৭৬ নামক কেন্দ্রীয় আইনটির মধ্যে অনেক অসঙ্গতি আছে এবং শহরাঞ্চলে জমির ঊর্ধ্বসীমা বজায় রাখার লক্ষ্য অর্জনের ক্ষেত্রে এই আইন যথেষ্ট নয়। সুতরাং কেন্দ্রীয় সরকার এই আইনের কয়েকটি গুরুত্বপূর্ণ সংশোধনের প্রস্তাব করে বিষয়টিকে আন্তরাজ্য পরিষদে আলোচনার জন্য পেশ করেছেন। কিন্তু রাজ্য সরকার মনে

করেন, নিছক সংশোধনে এর উদ্দেশ্য সফল হবে না। সুতরাং রাজ্য সরকার একটি অপেক্ষাকৃত সরল আইন প্রণয়ন করতে চান যা রাজ্যের বিদ্যমান পরিস্থিতির সঙ্গে সঙ্গতিপূর্ণ এবং অধিকতর প্রাসঙ্গিক ও উদ্দেশ্যপূর্ণ হবে। এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারকে যথাযথভাবে অনুরোধ করা হয়েছে। বিলম্ব এড়াতে রাজ্য সরকার ইতিমধ্যেই রাজ্য আইনের খসড়া প্রণয়নের জন্য একটি কমিটি গঠন করেছে।

আশঙ্কা করা হচ্ছে যে, কিছু বড় বড় জোতদার তাদের মালিকাধীন সমস্ত জমির বিবরণ পেশ করেনি। এই ধরনের জমিগুলিকে চিহ্নিত করার জন্য জরিপ দল গঠন করা হচ্ছে। জরিপ দলগুলির প্রাপ্ত তথ্যের ভিত্তিতে প্রয়োজনীয় ব্যবস্থাদি গ্রহণ করা হচ্ছে। কেন্দ্রীয় সরকার যদি অতি সত্ত্বর প্রস্তাবিত রাজ্য আইন প্রবর্তনের পথ প্রশস্ত করে দেন, তবে এই সমস্ত ব্যবস্থা অবলম্বন খুব সহজ হবে।

এই কথা বলে আমি সভার অনুমোদনের জন্য পরিশেষে আমার দাবি পেশ করছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ১৯৯৩-৯৪ সালে ৯০ নং দাবির অধীনে মুখ্যখাত "৩৬০৪-স্থানীয় সংস্থা এবং (পঞ্চায়েতি রাজ বাদে) পঞ্চায়েতি রাজ" প্রতিষ্ঠানের জন্য কমপেনশেসন ও অ্যাসাইনমেন্ট বাবদ ১৮৮,৭৩,২৭,০০০ (একশত অষ্টাশি কোটি তিয়াত্তর লক্ষ সাতাশ হাজার) টাকা মঞ্জুর করা হোক।

২। মাননীয় অধ্যক্ষ মহাশয় অবগত আছেন যে, প্রথম থেকেই বামফ্রন্ট সরকার শহরাঞ্চলীয় স্থানীয় সংস্থাগুলিকে শক্তিশালী করতে এবং তারা যাতে স্থানীয় জনসাধারণকে কাঙ্ক্ষিত পৌর পরিষেবা প্রদান করতে পারে সে উদ্দেশ্যে সেগুলিকে ক্রমান্বয়ে আরও বেশি ফলপ্রসূ করে তুলতে নিরন্তর ও অবিরাম প্রয়াস অব্যাহত রেখেছে। তৃণমূল স্তরে তাদের গণতান্ত্রিক চরিত্র সুনিশ্চিত করার জন্য কার্যকর পদক্ষেপও নেওয়া হয়েছে। এই পদক্ষেপ ১৯৭০-এর দশকে শোচনীয় অবস্থায় থাকা শহরাঞ্চলীয় স্থানীয় সংস্থাগুলিকে প্রয়োজনের মুহূর্তে সক্রিয় হতে এবং আত্মবিশ্বাসের সঙ্গে তাদের অস্তিত্ব ও মূল্য প্রমাণ করতে প্রভূত সাহায্য করেছে।

৩.১। আধুনিক ভারতে নগরায়ন একটি অনিবার্য প্রক্রিয়া বিগত দশকের আদমসুমারিতে পশ্চিমবঙ্গে নগরায়নের মাত্রা পরিমাপ করা হয়েছিল ২৭.৩৯%। এই কারণে শহরাঞ্চলগুলিতে পৌরসভা গঠন করা অত্যন্ত জরুরি হয়ে পড়েছে। এই পরিস্থিতি বিবেচনা করে ১৯৭৮ সাল থেকে এই রাজ্যে ২৩টি নতুন শহরাঞ্চলীয় স্থানীয় সংস্থা ইতিমধ্যেই গঠিত হয়েছে। তাহেরপুর প্রজ্ঞাপিত অঞ্চল প্রাধিকার, জামুরিয়া প্রজ্ঞাপিত অঞ্চল প্রাধিকার, ডাবগ্রাম প্রজ্ঞাপিত অঞ্চল প্রাধিকার, পূজালি প্রজ্ঞাপিত অঞ্চল প্রাধিকার, নলহাটি, এগরা, গঙ্গারামপুর, কুলটি (কুলটি-বরাকর নিয়ামতপুর ও দিশেরগড় প্রজ্ঞাপিত অঞ্চল প্রাধিকারকে সংযুক্ত করে), মধ্যমগ্রাম ও মহেশতলা পৌরসভা—এই ১০টি নতুন শহরাঞ্চলীয় স্থানীয় সংস্থা গঠনের জন্য ইতিমধ্যেই প্রারম্ভিক প্রজ্ঞাপন জারি করা হয়েছে। এছাড়াও পৌরসভা গঠনের আরও কয়েকটি প্রস্তাব এখন রূপায়ণের পথে।

৩.২। ১৯... ... ... এই সভা তিনটি নতুন বিল পাস করে আসানসোল, গুড়ি এবং সেই সঙ্গে চন্দননগর শহরের পৌরসভাগুলিকে পৌর নিগমের মর্যাদা দান হয়েছে। এই তিনটি বিলে ভারতের রাষ্ট্রপতির সম্মতি প্রাপ্তির জন্য অপেক্ষা করা হচ্ছে।

৩.৩। ১৯৯০ সালের ২৭শে মে ৭৪টি পৌরসভার সাধারণ নির্বাচন অনুষ্ঠিত হয়েছিল। ৯৩ সালের ৩০শে মে ১৫টি পৌরসভার সাধারণ নির্বাচন অনুষ্ঠানের জন্য এখন ব্যবস্থা হচ্ছে। কলকাতা পৌর নিগমের একটি শূন্য আসন এবং অন্য কয়েকটি শহরাঞ্চলীয় য় সংস্থার শূন্য আসন পূর্ণ করার জন্য ১৯৯৩ সালের মে মাসে উপ-নির্বাচনও অনুষ্ঠিত

৪। ১৯৩২ সালে বঙ্গীয় পৌর আইন বিধিবদ্ধকরণের পর থেকে পৌর প্রশাসনের ত্র অনেক পরিবর্তন ঘটেছে। বিভিন্ন সময়ে প্রচলিত আইনের যথোপযুক্ত সংশোধন করা ও কালক্রমে যেসব পরিবর্তন ঘটেছে সেগুলির পরিপ্রেক্ষিতে রাজ্যের পৌর প্রশাসনের বিষয় আওতাভুক্ত করে একটি ব্যাপক আইনের সংস্থান রাখা প্রয়োজন হয়ে পড়েছে। কথা মনে রেখে ১৯৯২ সালের জুন মাসে এই সভায় ১৯৯২ সালের পশ্চিমবঙ্গ পৌর বিল উপস্থাপিত করা হয়েছিল। মাননীয় সদস্যবৃন্দ অবগত আছেন যে, পূর্বোক্ত বিলটি সিলেক্ট কমিটির কাছে পাঠানো হয়েছিল। খুব সম্প্রতি সিলেক্ট কমিটি বিলটির চূড়ান্ত রূপ দিয়েছেন। বিলটি এই সভার সামনে উপস্থাপিত হওয়ার অপেক্ষায় আছে।

৫। শহরাঞ্চলীয় স্থানীয় সংস্থাগুলি সেবাধর্মী প্রতিষ্ঠান তাদের রাজস্বের উৎসও সীমিত। মোটের উপর শহরাঞ্চলীয় স্থানীয় সংস্থাগুলির বেশির ভাগেরই আর্থিক অবস্থা সন্তোষজনক নয়। সেই কারণেই, এইসব সংস্থা যাতে স্বচ্ছন্দে কাজ চালিয়ে যেতে পারে, সে উদ্দেশ্যে রাজ্য সরকার সেগুলিকে বিভিন্ন যোজনাধীন ও যোজনা বহির্ভূত মঞ্জুরির মাধ্যমে পর্যাপ্ত পরিমাণে আর্থিক সহায়তা দিয়ে আসছেন। যোজনার আওতাভুক্ত মঞ্জুরিগুলির মধ্যে রয়েছে পৌর উন্নয়ন কর্মসূচি, স্বল্প-ব্যয় অনাময়, জলের উৎস সন্ধান, ছোট ও মাঝারি শহরগুলির সুসংহত উন্নয়ন, শহরাঞ্চলের বস্তিগুলির পরিবেশের উন্নতি সাধন, নেহেরু রোজগার যোজনা, দরিদ্রের জন্য শহরাঞ্চলীয় মৌল পরিষেবা ইত্যাদি সংক্রান্ত বিষয়সমূহ, আর যোজনা বহির্ভূত মঞ্জুরিগুলির মধ্যে অন্যান্য বিষয়ের সঙ্গে রয়েছে অতিরিক্ত মহার্ঘ ভাতা বাবদ মঞ্জুরি, চুঙ্গিকর, প্রমোদকর, মোটরযান কর ইত্যাদি। এখানে উল্লেখ করা যেতে পারে যে, শহরাঞ্চলীয় স্থানীয় সংস্থাগুলি থেকে যত তাড়াতাড়ি সম্ভব ধাঙর-প্রথা বিলোপ করার চেষ্টা চলছে। হাডকোর কাছ থেকে ঋণ সহায়তা নিয়ে ধাঙরদের আবাসনের সুযোগ-সুবিধা দেওয়ার জন্য কার্সিয়াং, পৌরসভা একটি নতুন কর্মসূচি গ্রহণ করেছে। সুকঠিন আর্থিক অবস্থার পরিপ্রেক্ষিতে, নাগরিক পরিষেবার উন্নতি সাধন এবং জল সরবরাহ কর্মপ্রকল্পসমূহের ওপর বিশেষ জোর দিয়ে শহরাঞ্চলে পরিকাঠামোগত সুযোগ-সুবিধার বিকাশের জন্য হাডকো সমেত অন্যান্য আর্থিক প্রতিষ্ঠানগুলির কাছ থেকে ঋণ সহায়তা গ্রহণের ওপর গুরুত্ব দেওয়া হচ্ছে।

৬। এখন পর্যন্ত ৩৬টি শহরকে আই.ডি.এস.এম.টি. কর্মসূচির আওতায় আনা হয়েছে। এর মধ্যে ৩১টি শহরের কাজ ষষ্ঠ ও সপ্তম যোজনা কালপর্বে এবং ৫টি শহরের কাজ ১৯৯১-৯২ সালে হাতে নেওয়া হয়েছে। কোচবিহার, বালুরঘাট, জলপাইগুড়ি, শিলিগুড়ি,

ইংলিশ বাজার, কাটোয়া, তারকেশ্বর এবং পুরুলিয়া এই আটটি শহরে কর্মসূচির কাজ শেষ হয়েছে এবং অন্যান্য বেশির ভাগ শহরেই কাজ প্রায় শেষ হয়ে এসেছে। ১৯৯২-৯৩ সালে আই.ডি.এস.এম.টি. কর্মসূচির আওতায় আনার জন্য আরও দশটি শহরকে চিহ্নিত করা হয়েছে। এই দশটি শহরের প্রকল্প রিপোর্ট ভারত সরকারের কাছে তাদের অনুমোদনের জন্য পাঠানো হয়েছে।

৭.১। মাননীয় সদস্যরা জানেন যে, ১৯৯৩ সালের আগস্ট মাসে রাজ্য সরকার দ্বিতীয় পৌর অর্থ কমিশন গঠন করেছেন। সম্প্রতি পৌর কমিশন তাদের রিপোর্ট চূড়ান্ত করেছেন।

৭.২। ১৯৭৮ সালে এই বিভাগ স্থানীয় সংস্থা অধিকার গঠন করেছিল। একইভাবে ১৯৮১ সালে পৌর ইঞ্জিনিয়ারিং অধিকার গঠিত হয়েছিল। প্রথমোক্ত অধিকারটি শহরাঞ্চলীয় স্থানীয় সংস্থাগুলির বিভিন্ন কাজকর্ম (উন্নয়ন কর্মসূচি বাদে) তত্ত্বাবধান করার দায়িত্বে রয়েছে, আর শেষোক্ত অধিকারটি বিভিন্ন উন্নয়নমূলক কর্মসূচি রূপায়ণের বিষয়ে শহরাঞ্চলীয় স্থানীয় সংস্থাগুলির কাজকর্মের তত্ত্বাবধান করা এবং সেই সঙ্গে ঐ সংস্থাগুলিকে প্রায়োগিক বিশেষজ্ঞ-সুলভ পরামর্শ দানের দায়িত্বে আছে। এই দুটি অধিকার এখন শহরাঞ্চলীয় স্থানীয় সংস্থাসমূহের দৈনন্দিন প্রশাসনের অবিচ্ছেদ্য অঙ্গ হয়ে গেছে। এই দুটি অধিকার যাতে শহরাঞ্চলীয় স্থানীয় সংস্থাগুলিকে বিভিন্ন ভাবে ফলপ্রসূ সহায়তা দান করতে পারে তা সুনিশ্চিত করার উদ্দেশ্যে তাদের পুনর্বিন্যাসের পদক্ষেপ নেওয়া হয়েছে।

৭.৩। ১৯৮০ সালে কেন্দ্রীয় মূল্যায়ন পর্ষদ গঠন করা হয়। শহরাঞ্চলের স্থানীয় সংস্থাসমূহের আওতাভুক্ত সম্পত্তির মূল্যায়ণের ক্ষেত্রে অবাধ-নীতির অবসান ঘটানো এবং শহরাঞ্চলের ক্ষেত্রে মূল্যায়নের একটি বিজ্ঞানসম্মত ও পক্ষপাতহীন ভিত্তির সংস্থান রাখাই এই সংগঠন স্থাপনের উদ্দেশ্য ছিল। এই সংগঠনটি ইতিমধ্যে ৪২টি শহরাঞ্চলীয় স্থানীয় সংস্থার আওতাভুক্ত সম্পত্তির বার্ষিক মূল্যায়ণের কাজ শেষ করেছে। আরও ৪৯টি শহরাঞ্চলীয় স্থানীয় সংস্থার ক্ষেত্রে বার্ষিক মূল্যায়ন করার জন্য প্রজ্ঞাপণ জারি করা হয়েছে। এভাবে নতুন করে মূল্যায়ন করার ফলে এইসব শহরাঞ্চলীয় স্থানীয় সংস্থার রাজস্ব কর সংগ্রহের পরিমাণ যথেষ্ট বৃদ্ধি পাওয়ার সম্ভাবনা রয়েছে। অবশিষ্ট শহরাঞ্চলীয় স্থানীয় সংস্থাগুলিও তাদের আওতাভুক্ত ভূসম্পত্তির মূল্যায়নের জন্য সরকারের কাছে আবেদন জানাচ্ছে।

৭.৪। শহরাঞ্চলীয় স্থানীয় সংস্থাগুলির নির্বাচিত ও নিযুক্ত কৃত্যাকারিদের নিয়মিত প্রশিক্ষণ সুনিশ্চিত করার উদ্দেশ্যে ১৯৮২ সালে ইনস্টিটিউট অব লোকাল গভর্নমেন্ট অ্যান্ড আরবান স্টাডিজ গঠন করা হয়। পৌর প্রশাসন সংক্রান্ত গবেষণা কার্য পরিচালনা, পৌরবিষয়ক একটি তথ্য ব্যাঙ্ক স্থাপন এবং তাবৎ পৌর অঞ্চলের ওপর গবেষণা সংক্রান্ত কাগজপত্র ও জার্নাল প্রকাশ করাও এর কর্মপরিধির অন্তর্গত। ইনস্টিটিউট অব লোকাল গভর্নমেন্ট অ্যান্ড আরবান স্টাডিজের কাজকর্ম এই প্রতিষ্ঠানের স্বাভাবিক কৃত্যাবলির পরিধিকে অতিক্রম করেছে। ভারত সরকার দ্বারা পোষিত কর্ম-প্রকল্প ইউ.বি.এস.পি.-তে কর্মরত বিপুল সংখ্যক আবাসিক সমষ্টি উন্নয়ন স্বেচ্ছাসেবিকা, সমষ্টি উন্নয়ন সংগঠক এবং সংশ্লিষ্ট অন্যান্য কৃত্যাকারিদের ধারাবাহিক প্রশিক্ষণ প্রক্রিয়ার বিকাশের উদ্দেশ্যে এটি বর্তমানে রাজ্যস্তরে প্রশিক্ষণ প্রতিষ্ঠানরূপে কাজ করছে। শহরাঞ্চল সংক্রান্ত অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়সমূহের ওপর আলোচনা চক্রে

প্রয়োজন করা ছাড়াও এটি স্টেট আরবান ডেভেলপমেন্ট এজেন্সি, রাজ্য সরকার দ্বারা গঠিত বিভিন্ন কমিটি ও কমিশনকে প্রায়োগিক ও প্রশাসনিক সহায়তা দান করছে। এই প্রতিষ্ঠান নিয়মিতভবে 'এ হ্যান্ডবুক অন মিউনিসিপ্যাল অ্যাডমিনিস্ট্রেশন' এবং 'আরবান ওয়েস্ট বেঙ্গল' প্রকাশ করছে। এই প্রতিষ্ঠানে গবেষকদের আকর্ষণ করার মতো একটি সুসমৃদ্ধ গ্রন্থাগার রয়েছে।

৮। শুধুমাত্র মহানগরির উন্নয়নের ওপর একপেশে জোর দেওয়ার পরিবর্তে রাজ্যের অন্যান্য পৌর অঞ্চল এবং শহরাঞ্চলভুক্ত প্রধান প্রধান বিকাশশীল অঞ্চলের যুগপৎ প্রতিবিধানের একটি নীতি গ্রহণের কথা সরকার গুরুত্ব সহকারে বিবেচনা করছে। পূর্বতন সরকারের আমলে এই বিষয়টি উপেক্ষিত হয়েছিল। এই নীতি পরিবর্তনের মুখ্য উদ্দেশ্য হল সমগ্র রাজ্যের ঐসব অঞ্চলের বাসিন্দাদের কাছে শহরাঞ্চলীয় মৌল পরিষেবা পৌঁছে দেওয়া। অবশ্য, সরকার কলকাতা মহানগরী, হাওড়া ও অন্যান্য শিল্প উপনগরির গুরুত্ব সমভাবে উপলব্ধি করে। এসব অঞ্চলের সমস্যাগুলি দৃঢ়মূল, বহুবিধ এবং পরস্পরের সঙ্গে সম্পর্কযুক্ত। দীর্ঘমেয়াদি ও স্বল্পমেয়াদি কর্মসূচির মাধ্যমে এইসব সমস্যা দূর করার চেষ্টা করা হচ্ছে। প্রকৃতপক্ষে, সরকার মহানগরির সমস্যাবলী সম্পর্কে সচেতন। উদাহরণ দিয়ে বলা যায়, বেআইনি গৃহ-নির্মাণ এখনও আমাদের কাছে একটি সমস্যা। সরকার নিয়োজিত দুটি তদন্ত কমিটি এ-বিষয়ে তাদের রিপোর্ট পেশ করেছে। তদনুযায়ী সরকার এর বিরুদ্ধে যথোপযুক্ত আইনি ব্যবস্থা গ্রহণ করার কথা চিন্তা করছে। সকলের সহযোগিতায় এই সমস্যাগুলিকে দূর করা হবে।

৯। মহাশয়, এই কথা কটি বলে আমি সভার অনুমোদনের জন্য আমার দাবি পেশ করছি।

### Demand No.26

**Mr. Speaker :** There are three cut motions to Demand No.26. All the cut motions are in order and taken as moved.

**Shri Saugata Roy**
**Shri Prabir Banerjee** : Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-.

### Demand No.37

**Mr. Speaker :** There are three cut motions to Demand No.37. All the cut motions are in order and taken as moved.

**Shri Saugata Roy**
**Shri Subrata Mukherjee**
**Shri Prabir Banerjee**
**Shri Ajoy Dey and**
**Shri Deba Prasad Sarkar** : Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-.

[2-15 — 2-25 p.m.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় স্পিকার মহোদয়, আজকে ২৬নং, ৩৭নং, এবং ১০নং ব্যয়-বরাদ্দের দাবির বিরোধিতা করে আমাদের কাট মোশনের সমর্থনে আমি বক্তব্য রাখছি। প্রথম কথা, মুশকিল হচ্ছে আমাদের নগর উন্নয়ন দপ্তরের মন্ত্রীর নগর উন্নয়ন দপ্তর দেখাশোনা করাটুকু ছাড়া বাকি সব কাজই করছেন। তিনি স্বরাষ্ট্র দপ্তর দেখছেন, তিনি দার্জিলিং যাচ্ছেন, প্রশাসনের ব্যাপারে তিনি তার মতামত দিচ্ছেন, বদলি এবং অন্যান্য সমস্ত ব্যাপারেই যথাযথভাবে তিনি মাথা ঘামাচ্ছেন এবং আনকন্সটিটিউশনাল অথরিটি ইমার্জ করছে এমত কথাও সর্বত্র আলোচিত হচ্ছে। আর তার যিনি ছোট মন্ত্রী, তিনি দার্জিলিং জেলায় সুভাষ ঘিসিংকে কিভাবে মোকাবিলা করা হবে তারজন্য সপ্তাহে তিনদিন বিমানে করে দার্জিলিং যাচ্ছেন। সেদিন প্রশ্নোত্তরে অর্থমন্ত্রী আমাদের জানিয়েছেন,, ২৪ হাজার টাকা করে তারজন্য সরকারের বিমান খরচ হচ্ছে। দার্জিলিং মেলে এ.সি. ফাস্ট ক্লাস থাকা সত্ত্বেও যা মন্ত্রীরা ব্যবহার করতে পারেন তিনি বিমানে যাতায়াত করছেন এবং ঐ টাকা খরচ করছেন। অথচ আমাদের নগর জীবন আজকে চ্যালেঞ্জ-এর মুখে এসে দাঁড়িয়েছে। পথ-ঘাটের দুরবস্থা, রাস্তায় গর্ত, জল সরবরাহ অনিয়মিত, ফুটপাত হকারদের দখলে, সব মিলিয়ে নগরবাসীরা এক চরম নরক যন্ত্রণার মুখোমুখি এসে দাঁড়িয়েছে। শেষ পর্যন্ত দেখা যাচ্ছে নগরের পানীয় জল পর্যন্ত দূষিত হয়ে পড়েছে, ফলে আন্ত্রিক রোগে মানুষ আক্রান্ত হচ্ছে। আমি বুদ্ধদেববাবুকে বলতে চাই, আপনার দপ্তরের অধিকাংশ টাকা মাইনে দিতে বেরিয়ে যাচ্ছে। প্ল্যান-আউটলে'তে যে টাকা ধরছেন সে টাকা কোথাও বরাদ্দ করতে পারছেন না। আমি আপনাকে আগেও বলেছি যে, আপনার আই.ডি.এস.এম.টি. প্রোগ্রামের বিশেষ উল্লেখ আপনার বাজেটের মধ্যে কোনও বারই আমরা দেখছি না। আমি জানি না ইনটিগ্রেটেড ডেভেলপমেন্ট অফ স্মল অ্যান্ড মিডিয়াম টাউনস সম্বন্ধে কোনও স্পষ্ট উল্লেখ কেন পাই না! এটারও উল্লেখ দেখছি না যে, আপনার বাজেট বরাদ্দের টাকা কেন খরচ হচ্ছে না। ১৯৮৭-৮৮ সালে বরাদ্দ করা হয়েছিল ৩ কোটি ২৭ লক্ষ টাকা, খরচ হয়েছিল ৭৪ লক্ষ টাকা। ১৯৮৮-৮৯ সালে আপনি বরাদ্দ করেছিলেন ২ কোটি টাকা, খরচ করেছিল ৫২ লক্ষ ৩৯ হাজার টাকা। ১৯৮৯-৯০ সালে বরাদ্দ করেছিলেন ১ কোটি ৬৯ লক্ষ টাকা, খরচ করেছিলেন ৬৩ লক্ষ টাকা। ১৯৯০-৯১ সালে বরাদ্দ করেছিলেন ১ কোটি ৪৬ লক্ষ টাকা, খরচ করেছিলেন ৬ লক্ষ ১৬ হাজার টাকা। ১৯৯১-৯২ সালে বরাদ্দ করেছিলেন ১ কোটি ৪০ লক্ষ টাকা, খরচ করেছিলেন ৫৮ লক্ষ ৯৭ হাজার টাকা। ১৯৯২-৯৩ সালে ১ কোটি ৪০ লক্ষ টাকা বরাদ্দ করেছিলেন। রিভাইসড এস্টিমেটে ৬৫ লক্ষ টাকা এসেছে, অ্যাকচুয়ালটা পাইনি। ১৯৯৩-৯৪ সালে বাজেটে ধরেছেন ১ কোটি ৫০ লক্ষ টাকা। ছোট এবং মাঝারি নগর উন্নয়নের জন্য যে টাকা বাজেট বরাদ্দ হচ্ছে, ছোট এবং মাঝারি নগর উন্নয়নের বরাদ্দকৃত টাকার কোনও কিছুই ঠিকভাবে খরচ হচ্ছে না। এক্ষেত্রে আপনার সীমাহীন ব্যর্থতা। এই ব্যর্থতার কথা বারবার বলা সত্ত্বে দপ্তরের উন্নতির কোনও লক্ষণ গত কয়েক বছর পরিলক্ষিত হচ্ছে না। যারফলে ছোট এবং মাঝারি নগরগুলির উন্নয়নের ক্ষেত্রে মার খাচ্ছে। এরপর ক্যাপিটাল আউটলে অন আরবান ডেভেলপমেন্ট হেড অন অ্যাকাউন্ট ৪২১৭, সেখানে জল সরবরাহ আছে, স্যানিটেশন আছে হাউসিং আছে এবং আরবান ডেভেলপমেন্ট আছে। সেখানে আমরা দেখছি, জলসরবরাহের ক্ষেত্রে, স্যানিটেশনের ক্ষেত্রে, হাউসিং-এর ক্ষেত্রে এবং আরবান ডেভেলপমেন্টের ক্ষেত্রে এক

পরিস্থিতি। হেড অন অ্যাকাউন্ট ৪২১৭, সেখানে ১৯৮৭-৮৮ বাজেট এস্টিমেট ছিল ৯৪ লক্ষ টাকা আর খরচ হয়েছে ৬২ লক্ষ টাকা। ১৯৮৮-৮৯ সালে বাজেট এস্টিমেট ছিল ৯৮ লক্ষটাকা অ্যাকচুয়াল ৫৪ লক্ষ টাকা। ১৯৮৯-৯০ সালে বাজেট এস্টিমেট ৬৪ লক্ষ টাকা, অ্যাকচুয়াল ২০ লক্ষ টাকা। অ্যাকচুয়াল ১১ লক্ষ ৭৯ হাজার ৯৩৩ টাকা। ১৯৯২-৯৩ সালে ৫ কোটি ৫৯ লক্ষ টাকা। ১৯৯১-৯২ সালে বাজেট এস্টিমেট ৬ কোটি ৬৩ লক্ষ টাকা কিন্তু খরচ হয় অ্যাকচুয়াল এখনও আসেনি, আসবে। বারবার আমি এ কথা বলতে চাই, সেটা হচ্ছে, আপনি প্ল্যান-আউটলেতে বারবার বরাদ্দ করছেন, কিন্তু দেউলিয়া সরকারের অর্থনীতির জন্য কোনও কিছু হচ্ছে না। অসীমবাবু পদত্যাগ করতে চাইছেন স্টেটসম্যানের মতন কাগজে সংবাদ বেরিয়ে যাচ্ছে। একটা ব্যাঙ্ক-ক্রাপ্ট অবস্থায় দাঁড়িয়ে আছে, কোনও প্ল্যানিং নেই। সুতরাং প্ল্যান আউটলেতে টাকা বরাদ্দ করলেও কোনও কাজ হচ্ছে না। অপরদিকে এই ব্যাঙ্ক-ক্রাপ্ট সরকারের হাতে পড়ে নগর জীবনের অবস্থা ভয়াবহের মুখোমুখি এসে পড়েছে। আমি বারবার যে কথাটা বলেছি এবং এখনও বলতে চাই, কলকাতা কর্পোরেশন এলাকায় কিছু বে-আইনি বাড়ি তৈরির অভিযোগ এর আগেও আমি করেছিলাম, এখনও করছি। বিল্ডিং ট্রাইব্যুনাল ঠিকমতো কাজ করছে কিনা? এদের কাজ সম্পর্কে আপনার নিজের মতামত কি? সত্যিই কি তারা কাজ করছে? যে অভিযোগগুলি জমা পড়ছে, তাদের কাজ সম্পর্কে আপনি মন্ত্রী হিসাবে সন্তুষ্ট হচ্ছেন কিনা? টাউন অ্যান্ড কানট্রি প্ল্যানিং অ্যাক্ট কি বলবৎ হয়েছে? আমি এর আগে এই সম্পর্কে বেশি করে বলেছিলাম। আপনি নিজেই বলেছেন টাউন অ্যান্ড কানট্রি প্ল্যানিং অ্যাক্ট ২টি ওয়ার্ডে বলবত হয়েছে। ১৪০টি ওয়ার্ডের মধ্যে মাত্র ২টি ওয়ার্ডে বলবত হয়েছে। টাউন অ্যান্ড কানট্রি প্ল্যানিং অ্যাক্টের মাধ্যমে কোন এলাকায় ক'তলা বাড়ি তৈরি করা যাবে তার সুস্পষ্ট চিত্র আমাদের সামনে আসবে। কিন্তু আপনি এতদিন মন্ত্রী থাকার পর টাউন অ্যান্ড কানট্রি প্ল্যানিং অ্যাক্ট মাত্র ২টি ওয়ার্ডে বলবৎ হয়েছে। সুতরাং বিল্ডিং ট্রাইব্যুনাল যেমন কাজ করছে না, তেমনি টাউন অ্যান্ড কানট্রি প্ল্যানিং অ্যাক্ট মাত্র ২টি ওয়ার্ডে বলবৎ হয়েছে। এটা নিয়ে ২ বছর ধরে আলোচনা করছি। আপনি গত বছর বলেছিলেন এই সম্পর্কে নিশ্চয়ই আইডিয়া দিতে পারবেন, কিন্তু তা দিতে পারেননি। বাড়ি তৈরির বে-নিয়ম ধরার ক্ষেত্রে কলকাতা পৌরসভা তাদের দায়িত্ব যে ঠিকভাবে পালন করছেনা এটা আমাদের কাছে অভিযোগ। বাড়ি তৈরির বে-নিয়ম কলকাতা পৌরসভা যদি ঠিকভাবে ধরতো এবং এই ধরার ক্ষেত্রে যদি সঠিকভাবে তাদের দায়িত্ব পালন করত তাহলে এই পরিস্থিতিটা এই জায়গায় এসে পৌঁছাতো না। যারফলে অসাধু প্রোমোটারদের দৌরাত্মে কলকাতা শহর তাদের স্বর্গরাজ্যে পরিণত হয়ে গেছে। আমি প্রদীপ কুন্দলিয়ার প্রশ্ন আপনাকে বারবার করবই। আপনাকে এর সম্পর্কে জিজ্ঞাসা করলেই আপনি বলেন, আদালতে গিয়ে দেখে আসুন। আমি আপনার কাছ থেকে স্পষ্টভাবে জানতে চাই, প্রদীপ কুন্দলিয়াকে কোন কোন ধারায় চার্জশিট দেওয়া হয়েছে? এটা আপনি সভাকে জানিয়ে আমাদের আশ্বস্ত করুন। আজ পর্যন্ত প্রদীপ কুন্দলিয়ার মামলার অগ্রগতি কতদূর? আমার কাছে অভিযোগ আছে, আপনার দলের বিভিন্ন লোকের সমর্থন নিয়ে এবং প্রশাসনের উপর প্রভাব বিস্তার করে মামলার ব্যাপারটা সম্পূর্ণভাবে পিছিয়ে দিচ্ছে। যে তৎপরতার সঙ্গে প্রদীপ কুন্দলিয়ার মামলা হওয়ার কথা ছিল, সেই মামলা ঠিক সেইভাবে হচ্ছে না।

[2-25 — 2-35 p.m.]

পার্ক প্লাজার মামলা সম্বন্ধে আপনি নিজে বলেছেন যে হাইকোর্টে পার্ক প্লাজা পলটন মার্কেট সেই সমস্ত নানা বিষয়ে আপনার সরকার আদালতের কাছে এসেছে, কোনও প্রতিকার হচ্ছে বলে মনে হয়না। যে ততপরতার সঙ্গে মামলা হওয়া উচিত ছিল, মামলার কোন কোন ধারায় এদের বিরুদ্ধে চার্জশিট হয়েছে সেই সম্পর্কে আমাদের সভাকে অবহিত করবেন। কলকাতা শহরে বে-আইনি বাড়ি আগেও বলেছি এই বে-আইনি বাড়ির সংখ্যা কত তাদের ব্যবস্থা নেওয়ার জন্য সরকার উদ্যোগ গ্রহণ করতে পারেন কিনা, কোন এলাকায় কত বে-আইনি বাড়ি হয়েছে হঠাৎ বে-আইনি বাড়ির উপর ঝাঁপিয়ে পড়ে ৪টে বাড়ির ছাদ ফুটো করে দিলাম তারপর সমস্ত অগ্রগতি বন্ধ হয়ে গেল এভাবে কোনওদিন বন্ধ হবে না। কলকাতা শহর প্রোমোটারদের স্বর্গ রাজ্যে এবং কমপ্লিট জঙ্গলে পরিণত হয়েছে। অসাধু প্রোমোটারদের ধরার জন্য যে ততপরতা দেখানো অব্যাহত ছিল তা হচ্ছে না। আমি যে এলাকার এম.এল.এ আপনাদের পার্টির হেড কোয়াটার, ঐ পার্টির হেড কোয়াটার সবটাই বে-আইনিভাবে তৈরি হয়েছে, যখন পার্টি অফিস থেকে যাবেন তখন দুধারে তাকাতে তাকাতে যাবেন দেখবেন একটি মিউনিসিপ্যাল ওয়ার্ডে কম করে ৫০০ বাড়ি তৈরি হয়েছে। আমাদের অভিযোগ অন্য যে, আলিমুদ্দিন স্ট্রীটের ফাউন্ডেশন স্ট্রাকচার কনস্ট্রাকশন সবই বে-আইনিভাবে তৈরি হয়েছে তারপর জমি জমার কাগজপত্র তো পালা বদল না হলে পাওয়া যাবে না, প্রোমোটারদের স্বর্গরাজ্য হয়ে গেছে। হঠাৎ করে কলকাতা শহরে যদি ভূমিকম্প বা প্রাকৃতিক পরিস্থিতির কোন বদল হয় এই বে-আইনি বাড়ির কনস্ট্রাকশন এত নড়বড়ে হয়ে গেছে তাতে কলকাতা শহরে ভয়ানক বিপদ হতে পারে। তার মোকাবিলা করার জন্য এলাকায় মানুষকে জানিয়ে দেওয়া দরকার। কোন এলাকায় যে বে-আইনি বাড়ি হয়েছে তার স্থায়ীত্ব কিরকম হয়েছে? তারপর আজকে কলকাতা শহরে বে-আইনি ব্যবসার চক্রান্ত যা চলেছে তাকে প্রতিহত করার উদ্যোগ গ্রহণ করতে হবে। তারপর আরও একটা গুরুতর বিষয়ে অভিযোগ করতে চাই, কলকাতা দ্বিতীয় হুগলি সেতু ২ কোটি ২৭ লক্ষ টাকার নিম্ন মানের জিনিস দেওয়া হয়েছে, যারজন্য ভিজিলেন্স কমিশন ৭ জনের নামে হুগলি রিভার ব্রিজ কমিশন তার ডেপুটি চেয়ারম্যান হেস্টিংস থানায় এফ.আই.আর করার সুপারিশ করেছেন। এসব খবর লোকে খবরের কাগজ থেকেই পায়, আপনারাও তো ঐ রাজীব গান্ধীর বোফর্স ইত্যাদির খবর সংবাদপত্রের মাধ্যমে পেয়েছেন। ঐ ৭ জনের নামে এফ.আই.আর করা হয়েছে কিনা আপনার কাছ থেকে জানতে চাই। দ্বিতীয় হুগলি সেতুতে নিম্ন মানের জিনিস দেওয়ার জন্য তার স্থায়ীত্ব সম্বন্ধে মানুষ চিন্তিত হচ্ছে। মনে করছেন যে কোনও সময়ে দুর্ঘটনা ঘটতে পারে। এতবড় একটা অভিযোগ আপনাদের সরকারে আলোচিত হওয়া সত্ত্বেও আপনি এই বিধানসভায় উল্লেখ করলেন না এই এফ.আই.আর. সম্বন্ধে হাউস অন রেকর্ডস আমাদের জানাবেন। বিভিন্ন বাজারে আগুন লাগছে, এই নিউ মার্কেটে আগুন লেগেছিল তার টোটাল লস অফ এস্টিমেটস, প্রপার্টিস ক এবং আগুন লাগার কারণ কি ছিল, ১৯৮৯ সালে বিধানসভায় বলেছিলেন ৪ সদস্যের একটি কমিটি তৈরি করা হয়েছে বাজার সম্বন্ধে কেন আগুন লাগছে বিবরণ জানাবেন। কিন্তু আজ পর্যন্ত আগুন লাগার কারণ কি কোনও অভিযোগ আমাদের কাছে এল না। এরপর নিক্কো পার্ক আমি নিজে তরুন দত্তর সঙ্গে নিক্কো পার্কে গিয়েছিলাম আমার অভিযোগ একইরকম। নিক্কো পার্ক সম্পূর্ণ ভাবে প্ল্যান স্যাংশন হবার আগে যে বাড়িটি তৈরি হ

প্রায় ৫০০ স্কোয়ার ফুট এয়ার কন্ডিশন বাড়ি, অথরিটি কোনও ওয়ার্ক অর্ডারের ব্যবস্থা না করে এটাতে কাজ করছে। প্ল্যান স্যাংসন সম্পূর্ণ হয়নি, অকুপেন্সি সার্টিফিকেট দেওয়া হয়নি, তার আগেই ঐ বাড়িতে বসে দপ্তর পরিচালিত হচ্ছে, কারণ নিক্কো পার্কের কর্ণধারদের সঙ্গে রাজ্য সরকারের রথী-মহারথিদের সন্তান-সন্ততিদের সঙ্গে ঘনিষ্ঠ সম্পর্ক রয়েছে। আমরা, বিধানসভার সদস্যরা, নিক্কো পার্ক দেখতে গিয়েছিলাম। এর আগেও এই নিয়ে আলোচনা হয়েছে, কিন্তু আজও পরিষ্কার করে বলা হল না যে, নিক্কো পার্কে যদি বেআইনি কনস্ট্রাকশন হয়ে থাকে তবে সেটা তিন দিনের মধ্যে জানিয়ে দেব। নিক্কো পার্কের মধ্যে ৫,০০০ স্কোয়ার ফুট টোটাল ইললিগ্যাল কনস্ট্রাকশন, যার কমপ্লিশন সার্টিফিকেট নেই, অক্যুপেন্সি সার্টিফিকেট নেই, সেইরকম একটা বাড়িতে ঐ সার্টিফিকেট পাবার আগেই কিভাবে দপ্তরের কাজ পরিচালনা হতে পারেন সেটা আমি জানতে চাই।

[2-35 — 2-45 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এরপর আমি আসতে চাই ৯০ নম্বর ডিমান্ডে যেখানে মিউনিসিপ্যালিটি সম্পর্কে আমাদের বক্তব্য রয়েছে। এছাড়া ফায়ার ব্রিগেড সম্পর্কেও আমাদের বক্তব্য রয়েছে। আজকে সারা কলকাতা একদিকে টাওয়ারিং ইনফারনো হয়ে রয়েছে। ১৯৮২ থেকে ১৯৯২ এই সময়ের মধ্যে এখানে আগুন লাগার ঘটনা ৭২,০০০ তারফলে লস অফ প্রপারটি এস্টিমেটেড ১৬০ কোটি টাকা এবং প্রাণ হারিয়েছেন ৪০০ জন। এই শহরের তুলনায় এখানে ফায়ার ব্রিগেড ইক্যুইপমেন্টস অপ্রতুল। আমি ডিমান্ড এক্সপ্ল্যানেটরি নোটে দেখছিলাম যে, জাপান থেকে কিছু ফায়ার ফাইটিং ইক্যুইপমেন্টস এসেছিল যারজন্য ৯.৫ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে বাড়তি, সাপ্লিমেন্টারি ডিমান্ডে। টাকাটা কি কাস্টম ডিউটি বাবদ দিয়েছিলেন? এই যে ৯.৫ কোটি টাকার কাস্টম ডিউটি দিতে হয়েছিল তারজন্য কি কেন্দ্রীয় সরকারকে লিখেছিলেন? প্রকৃত অর্থে কত টাকার মাল এসেছিল যারজন্য ৯.৫ কোটি টাকা কাস্টম ডিউটি দিতে হয়েছিল? ঐ ফায়ার ফাইটিং ইক্যুইপমেন্টস কোথায় ব্যবহৃত হয়েছে সেটাও আমরা জানতে চাই। আজকে ১৫টি মিউনিসিপ্যালিটি নির্বাচন করছেন আগামী পঞ্চায়েত নির্বাচনের সঙ্গে। তিনটি পৌরসভার বিষয়টা রাষ্ট্রপতির কাছে পাঠিয়েছেন ১৯৮৯ সালে, কিন্তু তার লেটেস্ট পোজিশন জানাতে পারছেন না। এই অবস্থায় বহরমপুর পৌরসভায় নম্বর যদি ৩০-২৯ হয় তখন তার ভবিষ্যৎ কি হবে। যতক্ষণ সেখানে নির্বাচন করতে না পারছে ততক্ষণ কি তাহলে এইরকম আচরণই চলবে? আজকে মানুষের কাছে কি বলবেন, এই কারণে বহরমপুর পৌরসভা ভেঙে দেওয়া হয়েছিল! নির্বাচনের পর আবার সেখানে মনোনীত বোর্ড চাপিয়ে দেবেন, নাকি নির্বাচিত পুরো বোর্ডকে ঠিকভাবে কাজ করবার সুযোগ দেবেন সেটাও বলবেন। তবে আজকে পঞ্চায়েত নির্বাচনের সঙ্গে ১৫টি মিউনিসিপ্যালিটির নির্বাচন করবার দরকার ছিল না, পঞ্চায়েত নির্বাচনের পর সেটা করতে পারতেন, কারণ আইন-শৃঙ্খলার পরিস্থিতি যা তাতে বাইরে থেকে আপনাদের পুলিশ আনাতে হবে। পঞ্চায়েত নির্বাচনের সঙ্গে ১৫টি পৌরসভার যে নির্বাচন করা হচ্ছে সেই নির্বাচনে গণতান্ত্রিক নির্বাচন হতে পারবে কিনা তার কোনও গ্যারান্টি আপনার কাছ থেকে পাচ্ছি না। এছাড়া ক্যালকাটা কর্পোরেশনের ইদানিংকালের নির্বাচন কুখ্যাত রশিদের কি ভূমিকা ছিল সেটা আপনি জানেন। কলকাতার ৪৬ নম্বর ওয়ার্ডে কি ঘটনা ঘটেছিল সেটা আপনার অজানা থাকবার কথা নয়।

রশিদের মাধ্যমে মধ্য কলকাতা যে কনস্টিটিউয়েন্সির বিধায়ক শ্রী সোমেন মিত্র এবং সে কনস্টিটিউয়েন্সির যেসব ওয়ার্ডে তিনি ১৮,০০০ থেকে ২০,০০০ ভোটে লিড করেন সেইরকম তিনটি ওয়ার্ডে গত পৌর নির্বাচনে তাকে হারিয়ে দিলেন ৩০,০০০ ভোটে! বালিগঞ্জ উপনির্বাচনে কি হয়েছিল? সেদিন ২৪টি কেন্দ্রে নূতন করে ভোটের জন্য আদেশ দেওয়া হল নির্বাচন কমিশন থেকে। তখন আপনারা বিস্মিত হয়েছেন। সেই ১৪টি কেন্দ্রের উপ-নির্বাচনের ভোটকে কেন্দ্র করে আপনাদের কি অভিযোগ ছিল? বালিগঞ্জের ২৪টি কেন্দ্রের উপ-নির্বাচনের জ কে নাকি উন্মাদ দিল্লিতে বসে আছেন এবং তিনি নাকি প্রত্যক্ষভাবে দালালি করেছেন সুতরাং নির্বাচনকে প্রহসন করতে দেবেন না। আপনি এই বয়সে অনেক ক্ষমতা ভো করেছেন। আপনি জ্যোতিবাবুকে ধৃতরাষ্ট্র হিসাবে সাজিয়ে রেখেছেন এবং তাঁকে যা ফর্দ দিচ্ছেন তিনি তাই সই করে দিচ্ছেন। আপনি উদিয়মান, আপনি মুখ্যমন্ত্রী পদের দাবিদার সেদিক থেকে আমি বলছি যে নির্বাচনকে সুস্থ এবং গণতান্ত্রিক ভাবে করতে দিন। পৌরসভা নির্বাচনে যে কলঙ্কিত অধ্যায় রচনা করেছিলেন, আবার এই পৌরসভার নির্বাচন করার উদ্যোগ নিয়েছেন। আমরা স্বভাবতই আতঙ্কিত হচ্ছি। সেই পৌরসভার নির্বাচনে কি ভূমিকা পালন করছেন, সামগ্রিক ভাবে এই দপ্তর পরিচালনার ক্ষেত্রে কি ভূমিকা নিচ্ছেন আমরা সে সম্পর্কে স্পষ্ট গ্যারান্টি চাই। আজকে এই দপ্তর সম্পর্কে আমাদের অভিযোগ যে নগর জীবনের সুখ-স্বাচ্ছন্দ্য, নগর জীবনের উন্নয়ন-এর ক্ষেত্রে আপনার দপ্তর কোনও ভূমিকা পালন করতে পারেনি। আমরা আবার নুতন করে দেখছি যে সল্ট লেকের দক্ষিণে জলাভূমির উপর প্রোমোটারদের দৃষ্টি পড়েছে, রাজ্য সরকারের দৃষ্টি পড়েছে। এই জলাভূমিগুলি ভরাট হয় সেখানে বাড়ি তৈরি করার যে পরিকল্পনা করা হচ্ছে সেটাকে যদি অবিলম্বে বন্ধ করা না হয় তাহলে আমাদের প্রাকৃতিক যে ভারসাম্য, সেটা নষ্ট হতে বাধ্য। কাজেই এটা যাতে নষ্ট করা না হয় তারজন্য নজর দিতে হবে। আমি রাজ্য সরকারের এই দপ্তরের কাজকর্মের সম্পূর্ণ বিরোধিতা করে আপনাকে বলব যে আপনার যদি এই দপ্তর পছন্দ না হয় তাহলে আপনি স্বরাষ্ট্র দপ্তরের দায়িত্ব ভার গ্রহণ করুন। আপনার দপ্তর তরুন মন্ত্রী, অশোক ভট্টাচার্যকে দিন, বা নির্মলবাবুকে, বা দীপকবাবুকে দিন, তারা অনেক আশা করে আছেন। আপনি নাগরিক জীবনের সুখ-স্বাচ্ছন্দ্য নিয়ে এই রকম হঠাকারি করবেন না, ছিনি-মিনি খেলবেন না তাই এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[2-45 -- 2-55 p.m.]

**শ্রী নির্মল মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে উত্থাপন করেছেন, আমি তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। স্বায়ত্তশাসন হচ্ছে গণতান্ত্রিক ব্যবস্থার একটা অঙ্গ। সুতরাং গণতন্ত্রকে বাদ দিয়ে স্বায়ত্তশাসনের কথা চিন্তা করা যায়না। আজকে আমাদের বিধান সভার বিরোধী দলের নেতা ডাঃ জয়নাল আবেদিনকে ত্রিপুরার নির্বাচনের পরিপ্রেক্ষিতে দেখে আমার মনে হয়েছে যে তিনি পিতামহ ভীষ্মের মতো একাকী যুদ্ধ করতে করতে ধরাশায়ী হয়েছেন, রথী, মহারথীরা সব পরাজিত হয়েছেন, অপরদিকে গণতন্ত্রের জয় হয়েছে। আসুন, আমরা সকলে এখানে গণতন্ত্রের জয়গান করি। ত্রিপুরার মানুষ এই গণতন্ত্রের জন্য অনেক রক্ত দিয়েছেন। সেই রক্তের বিনিময়ে তারা গণতন্ত্রকে ফিরিয়ে এনেছেন। আমি একথা বলতে চাই যে কংগ্রেস, গণতন্ত্র এবং স্বায়ত্তশাসন

...একসঙ্গে হতে পারেনা। তার কারণ গণতন্ত্রের উপরে পুরোপুরি ভাবে আঘাত হেনেছে এবং গণতন্ত্রের উপরে আঘাত হানার সঙ্গে সঙ্গে স্বভাবতই স্বায়ত্তশাসনের উপরে আঘাত হেনেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানে ১৯২৩ সালের একটা কথা উল্লেখ করতে চাই। ব্রিটিশ শাসনের আমলে রাষ্ট্রগুরু সুরেন্দ্রনাথ কর্পোরেশনের জন্য যে আইন প্রণয়ন করেছিলেন, সেটা ব্রিটিশ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে লড়াইয়ের জন্য একটা হাতিয়ার হিসাবে কাজ করেছে।

[2-55 — 3-05 p.m.]

মাননীয় চিত্তরঞ্জন দাস, মাননীয় সুভাষচন্দ্র বোস কলকাতা কর্পোরেশনের আসন অলংকৃত করেছিলেন যে আইনকে সামনে রেখে, দুঃখের কথা যে কংগ্রেসের মঞ্চ স্বাধীনতা আন্দোলনে ভারতবর্ষের সাম্রাজ্যবাদের বিরুদ্ধে আন্দোলনের মঞ্চ হিসাবে ব্যবহার করা হত সেই সময় গণতন্ত্র সম্বন্ধে স্বায়ত্ত শাসন সম্বন্ধে যে সমস্ত প্রতিশ্রুতি দেওয়া হত, ভারতবর্ষ স্বাধীন হবার পরে সেই প্রতিশ্রুতি ভুলে গিয়ে ১৯৪৮ সালে ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন তখন ক্যালকাটা কর্পোরেশন ছিল, তার নির্বাচিত বোর্ডকে ভেঙে দিয়ে তাকে সুপারসেশন করে। সেটা ১৯৫২ সাল পর্যন্ত চলে। ১৯৫১ সালে তারা যে কলকাতার কর্পোরেশনের জন্য বিল আনেন সেই বিলে মেয়রের সমস্ত ক্ষমতাকে নস্যাৎ করে দিয়ে সরকারের একজন আমলা কমিশনারের হাতে সমস্ত ক্ষমতা প্রত্যার্পন করেন। আমি অত্যন্ত আনন্দিত যে সেই আইনকে বাতিল করে দিয়ে কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশন নূতন আইন ১৯৮০ সালে প্রণয়ন করা হয়েছে, হাওড়া মিউনিসিপ্যাল আইন প্রণয়ন করা হয়েছে। ওরা যে অন্যায় করেছিল, যে প্রতিশ্রুতি ভঙ্গ করেছিল আমরা সেটাকে বাদ দিয়ে নূতন ব্যবস্থা প্রণয়ন করেছি। সেখানে সরকারের হাতে ক্ষমতা নেই জনপ্রতিনিধিদের হাতে ক্ষমতা আছে। মেয়র ইন কাউন্সিল কনসেপ্ট ভারতবর্ষে এই প্রথম, অন্যান্য রাজ্যের পৌরসভাগুলিকে পথ দেখিয়েছে। আজকে গোটা ভারতবর্ষের কর্পোরেশনগুলি ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশনের আইন, হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনের আইনের দিকে তাকিয়ে আছে, তারা চান তাদের রাজ্যেও কর্পোরেশন গুলির এই আইন হোক। কংগ্রেস এই কথা স্বীকার করে না, যদিও তারা মনে মনে হয়ত স্বীকার করেন। আমি এই কথা বলতে চাই ১৯৩৫ সালে ব্রিটিশ আমলে বেঙ্গল মিউনিসিপ্যালিটি অ্যাক্ট রচনা হয়েছিল। ১৯৪৭ সালের পর ১৯৭৭ সাল পর্যন্ত টুকরো-টাকরা রদল-বদল করলেও ব্রিটিশের সেই বেঙ্গল মিউনিসিপ্যালিটি অ্যাক্ট-এর কোনও পরিবর্তন তারা মনে করেন নি। আমি আনন্দের সঙ্গে বলতে চাই আমরাই মাত্র ১৬ বছরের মধ্যে ১৯৯২ সালে ওয়েস্ট বেঙ্গল মিউনিসিপ্যালিটি অ্যাক্ট যেটা সিলেক্ট কমিটিতে গিয়েছে আগামী দিনে পশ্চিমবাংলার সমস্ত পৌরসভাগুলির আইন হিসাবে পরিগণিত হবে। সেখানে নূতন ঐতিহাসিক আইন প্রণয়ন করা হয়েছে, সেই আইনে কেবলমাত্র চেয়ারম্যান নয় চেয়ারম্যান-ইন-কাউন্সিল কনসেপ্ট সেখানে রাখা হয়েছে। বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্টে যে দুর্বলতা ছিল নানা বিষয়ে এবং বিল্ডিংস ইত্যাদি বিষয়ে সেই আইনে বিল্ডিংস রুলস আরও অনেক মজবুত এবং পাকাপোক্ত করা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই জানেন যে, নগরায়ণ একটা রাজ্যের বিভিন্ন পৌরসভায় যে হয় সেটা কিভাবে বোঝা যায়। সেই সমস্ত নগরগুলি, সেই সমস্ত মিউনিসিপ্যালিটি এরিয়ায় ল্যান্ড ভ্যালুয়েশন কোন জায়গায় আছে এবং

বিল্ডিংসে অ্যাকটিভিটি ডেভেলপ করছে কিনা। আমাদের পশ্চিমবাংলায় কলকাতা সহ প্রতি জেলায় যে সমস্ত মিউনিসিপ্যালিটি এবং কর্পোরেশন আছে সেই সমস্ত জায়গায় বর্তমা ল্যান্ড ভ্যালু এবং বিল্ডিং অ্যাকটিভিটি যদি আমরা পর্যালোচনা করি তাহলে পশ্চিমবাংলা নগরায়ণে একটা নূতন জোয়ার এসেছে। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার গত ১৬ বছর ধ পশ্চিমবাংলার পৌরসভাগুলিকে যেভাবে সহায়তা এবং আর্থিক অনুদান দিয়েছে শুধু আর্থি সহায়তা নয় এক দিকে আর্থিক সহায়তা অন্য দিকে পৌরসভার অ্যাডমিনিস্ট্রেশন চালা গেলে যেটা দরকার তারজন্য মিউনিসিপ্যাল আরবান ম্যানেজমেন্ট সৃষ্টি করেছেন এবং তারমা দিয়ে অফিসারদের ট্রেনিং দেওয়ার ব্যবস্থা করা হয়েছে যাতে তারা গিয়ে পৌরসভায় ঠিকমা ভাবে অ্যাডমিনিস্ট্রেশনের দায়িত্ব পালন করতে পারেন। এই সমস্ত ব্যবস্থা এরমধ্যে দিয়ে ক হয়েছে। পশ্চিমবাংলায় সুব্রতবাবু এই কলকাতা কর্পোরেশনের আঁস্তাকুড়ে নিক্ষেপ করেছিলে সিদ্ধার্থশঙ্কর রায়। কারণ তখন কলকাতা কর্পোরেশন একটা আঁস্তাকুড় ছিল, তখন কলকা কর্পোরেশনে মানুষ যেত না, কোনও উন্নয়নের কাজ হত না, কোনও নূতন রাস্তার কাজ হ না, এইসব তো দূরের কথা পানীয় জলের সুযোগ মানুষকে দিতে পারেনি। সেই সময় ও অর্থের সঙ্গতি ছিল না, পৌরসভার কর্মচারিরা ১০০ টাকা, ১৫০ টাকা, ২০০ টাকা ক মাইনে পেত, তাও মাসের গোড়ার দিকে অর্থাৎ পয়লা তারিখে তারা মাইনে পেত না, য ট্যাক্স থেকে যদি কিছু টাকা ওঠে, সরকার থেকে যদি দয়া করে অনুদান পাঠায় তবেই মাই পেত, তা না হলে তাদের হাঁড়ি চড়তো না। সেই ব্যবস্থার পরিবর্তন ঘটিয়ে দিয়ে আমা থার্ড পে কমিশন পর্যন্ত পশ্চিমবঙ্গে সমস্ত মিউনিসিপ্যাল কর্মচারিরা আজকে রাজ্য সরকা কর্মচারিদের মতো সমস্তরকম মাইনে, ভাতা ইত্যাদির সুযোগ পাচ্ছেন। এমন কি রিটায়া পর তারা পেনসন পর্যন্ত পাচ্ছেন। আগে একজন পৌরসভার কর্মচারী রিটায়ার্ড হয়ে গে অনাহারে থাকতে হতো। আজকে সেই পৌরসভার কর্মচারিরা পেনসনের সুবিধা অর্জন করেছে এটাই হচ্ছে স্বায়ত্তশাসন, একদিকে উন্নয়ন এবং সেই উন্নয়নকে দ্রুত গতিতে এগিয়ে নি যাওয়া। পৌরসভাগুলির সাথে যে সমস্ত কর্মচারিরা যুক্ত আছেন তাদের জীবন জীবিকা উন্নত অবস্থায় নিয়ে যাওয়াই হচ্ছে লক্ষ্য। কংগ্রেসি বন্ধুরা বাজেট বরাদ্দকে সামনে রে সমালোচনা করছেন, সমালোচনা তারা নিশ্চয়ই আরও করবেন, কিন্তু আমি বলতে চ সুদীপবাবু যখন বক্তৃতা করছিলেন তখন আমার মনে হচ্ছিল একজন বাজারে মাছ কিন গিয়েছেন। মাছ কিনতে গিয়ে তিনি জিজ্ঞাসা করছেন, 'তোমার মাছের চোখটা হলদে কে মাছটি যদি বরফ দেওয়া হয় তাহলে সেই বরফ দেওয়া মাছের চোখটি কি অর্জুন যে মা চোখে তীর-বিদ্ধ করেছিলেন তারমতো চকচকে হবে? বরফ দেওয়া মাছের চোখ হলদেই হ মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমরা জানি, সেন্ট্রাল গভর্নমেন্টের পক্ষ থেকে প্রাইভেটাইজে অব সিভিল সার্ভিসেসে একটি পরিকল্পনা একটি প্রস্তাব রাজ্য সরকারের কাছে এ পৌরসভাগুলিতে পাঠিয়েছেন। অর্থাৎ তাদের প্রস্তাব আগামী দিনে পৌরসভাগুলির পরিষেবামূ ব্যবস্থাকে প্রাইভেটাইজেশনের এগিয়ে নিয়ে যাবেন। আজকে তারা জানালা দরজা খুলে দিয়েছে তার মানে, আমাদের দেশের অর্জিত যে অধিকার, আমাদের ওয়েলফেয়ার স্টেটের কনসেপ্ট—কল্যাণ রাষ্ট্র—তাকে বরবাদ করে দিতে চাইছেন। ১৯৭৪ সালে আমাদের ইন্ডি কনস্টিটিউশনের প্রি অ্যাম্বেলের ৪২ তম অ্যামেন্ডমেন্ট এনে সমাজতন্ত্রের যে কথা ব এনেছিলেন তাকেও ওরা ভুলে যেতে বসেছেন। পৌরসভাগুলিকে প্রাইভেটাইজেশনের হ

তুলে দেওয়ার অর্থ পৌরসভাগুলি বেশি টাকা খরচ করবে সেগুলিতে বেশি পরিষেবার সুযোগ পাবে। আর যেগুলি তা পারবে না সেগুলি পরিষেবার সুযোগ সেইভাবে পাবে না। তারই পাশাপাশি, প্রাইভেটাইজেশনের আগুন পৌরসভাগুলির মধ্যে যদি আসে, তার ছোঁয়া যদি আসে তাহলে পৌরসভাতে যারা আছেন এখানে শোভনদেব চট্টোপাধ্যায় আছেন, তিনিও পৌরসভার সাথে যুক্ত আছেন ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশনের সঙ্গে, তিনি ওখানে শ্রমিক কর্মচারিদের নিয়ে সংগঠন করেন, অনেক সময় ন্যায় করেন, অনেক সময় অন্যায় দাবি নিয়ে করেন, উনি আই.এন.টি.ইউ.সি.র একজন লীডার প্রাইভেটাইজেশন হয়ে গেলে গোটা ভারতবর্ষে যারা আছেন, যারা দীর্ঘদিন লড়াই করে দাবি দাওয়া আদায় করেছেন, প্রাইভেটাইজেশন হয়ে যাওয়ার মানে হচ্ছে বিদায় নীতি চালু হওয়া। পৌরসভার কর্মচারিদের কিছু টাকা নিয়ে বাড়ি চলে যেতে হবে। বড় বড় পুঁজিপতিরা প্রাইভেটাইজেশনের মাধ্যমে কিনে নেওয়ার অর্থ শ্রমিকরা বিদায় নিয়ে চলে যেতে বাধ্য হবেন। আর আমরা এতদিনের যে অর্জিত অধিকার তা জলাঞ্জলি দেব। সুতরাং আমি যেকথা বলতে চাই কংগ্রেস, গণতন্ত্র এবং স্বায়ত্তশাসন এই ৩ টেকে একসঙ্গে যুক্ত করা যায় না বা যুক্ত করার কথা চিন্তাও করা সম্ভব নয়। ১৯৪৭ সালে যখন দেশ স্বাধীন হল সেই সময়ে পশ্চিমবঙ্গের পৌরসভার সংখ্যা ছিল ৭৫ আর কর্পোরেশন ছিল মাত্র ১টি, অর্থাৎ মোট ৭৬টি। আর ১৯৭৬-৭৭ সালে অর্থাৎ আপনাদের জমানাতে এবং ৩০ বছরে পৌরসভা ৮৮টি, কর্পোরেশন ১টি এবং নোটিফায়েড এরিয়া ২টি, এই ছিল এই নিয়ে ৭৬ থেকে বেড়ে সেটা হল ৯১টি। ১৯৯৩ সালে কলকাতায় তথা সারা পশ্চিমবঙ্গের মিলিয়ে এবং মহেশতলা ইত্যাদি ধরে ১০৮টি আর কর্পোরেশন ৩টি এবং নোটিফায়েড এরিয়া ১৫টি এই নিয়ে মোট ১২৬টি। আপনারা গত ৩০ বছরে মাত্র ১৫টি বাড়িয়েছেন আর আমরা সেখানে ১৬ বছরে ৩৫টি বাড়িয়েছি। আমরা পশ্চিমবঙ্গের ৩টি কর্পোরেশনের আইন পাস করে বসে আছি কিন্তু কুম্ভকর্ণের ঘুম ভাঙানো যায় না। ফলে রাষ্ট্রপতির সম্মতি না পেলে কিছু করা যাচ্ছে না। রাষ্ট্রপতির সম্মতি পেলেই আমরা আরও ৩টি কর্পোরেশন উপহার দেব। তারপরে কলকাতা কর্পোরেশনের যে বিল্ডিং রুলস আছে তা নিয়ে অনেক সমালোচনা করা হয়েছে। ১৯৭৭ সালে এই বিল্ডিং রুলস তৈরি করা হয়, ১৯৯০ সালে তাকে আবার অভিজ্ঞতার মধ্যে দিয়ে পাকাপোক্ত করা হয়েছিল। আবার ১৯৯২ সালে এর কিছু নতুন বিধিব্যবস্থা প্রণয়ন করার ব্যবস্থা করা হয়েছে। আমি এই প্রসঙ্গে বলতে চাই যে, কলকাতা মিউনিসিপ্যালিটি কর্পোরেশনের বিল্ডিং রুলস এর ৪০১ ধারাকে কিছুটা সংযোজন পরিবর্তন করে ৪০১এ ধারা প্রণয়ন করার ব্যবস্থা করা হয়েছে। এই বিলটি আগামী ২-৩ দিনের মধ্যেই অ্যাসেম্বলিতে আসবে। এই বিলের দ্বারা আগামী দিনে কোনও বেআইনি বাড়ি যদি কেউ তৈরি করেন বা যদি কেউ এই বেআইনি বাড়ির মালিক হয় এবং যদি ধরা পড়ে যে বেআইনি প্রমাণিত হয়েছে তাহলে সেটা কগনিজেবেল অফেন্সে পরিগণিত হবে। সেখানে আইনগতভাবে নন বেলেবেল সেকশনে অ্যারেষ্ট ইত্যাদি করে সাজা দেওয়া হবে। তারপরে অতি সম্প্রতি মাননীয় গৌতম দেব তার দপ্তরের পক্ষ থেকে একটি বিল এনেছেন এবং সেটা প্রোমোটার্সদের উপরে প্রযোজ্য হবে। আগামী দিনে সমস্ত মিউনিসিপ্যালিটিগুলিতেও এই বিল্ডিং রুলস ক্ষেত্রে এই আইন কার্যকর করা হবে এবং অতে এর প্রবণতা কিছুটা রোধ করা যাবে। এবং এতে এই রুলটির এটি যথেষ্ট সহায়কও হবে এবং পরিপূরক হবে বলে মনেকরি। এতে মিউনিসিপ্যালিটি এলাকাতে বেআইনি বাড়ি

ইত্যাদি তৈরি করার প্রবণতা রোধ করা যাবে। আমরা জানি কংগ্রেসের কিছু বড় বড় নেতা আছেন যারা রাজনীতির সঙ্গে যেমন যুক্ত তেমনি প্রোমোটার্সদের সঙ্গে ঘোরাঘুরি করেন। তারা স্বনামে বেনামে প্রোমোটার্সদের কাজও করেন। কয়েকজনের সম্পর্কে এই নিয়ে কাগজে লেখালেখিও হয়েছে। এইভাবে তারা দুমুখো চালে চলেন। আমি এই প্রসঙ্গে বলতে চাই যে, কলকাতার মিউনিসিপ্যাল কর্পোরেশন আমাদের পশ্চিমবঙ্গের প্রতিটি মানুষের গর্ব, কলকাতার মানুষের গর্ব। সুতরাং এই উন্নয়নের জন্য রাজ্য সরকারের আর্থিক সহায়তা যেমন দরকার তেমনি কেন্দ্রীয় সাহায্যও দরকার। এটা কোনও দয়া দাক্ষিণ্যের ব্যাপার নয়। কলকাতা কেবলমাত্র পশ্চিমবঙ্গেই রাজধানী নয়, এটি একটি গুরুত্বপূর্ণ শহর। পূর্ব ভারতের এবং গোটা ভারতবর্ষের গুরুত্বপূর্ণ শহর এবং আন্তর্জাতিক গুরুত্বপূর্ণ শহর কলকাতার উন্নয়নের জন্য কেন্দ্রীয় সরকারের কিছু দায়-দায়িত্ব এবং কর্তব্য আছে। সঙ্গে সঙ্গে আমি বলতে চাই এখনও পর্যন্ত কলকাতা পৌরসভার উন্নয়নের জন্য কিছু টাকা আসবে এই কথা শুনতে পাচ্ছি। এতদিনের সুনামের পর বরফ কিছুটা গলছে বলে মনে হচ্ছে, আগামীদিনে সেই বরফ গলা জলটা অবশ্য বরফের সঙ্গে মিশে শক্ত হয়ে যাবে কিনা জানিনা। কিছু টাকা আসবে শুনছি, অন্তত কিছুটা তাদের মনে পরিবর্তন ঘটুক এই আশা করব। এই কলকাতা শহরকে বাঁচিয়ে রাখার দায়িত্ব কেবলমাত্র পশ্চিমবঙ্গ সরকারের নয়, কলকাতা কর্পোরেশনের নয়, এতে আর্থিক অনটনের মধ্যে গত ৯২-৯৩ সালের আর্থিক বছরে কলকাতার মিউনিসিপ্যালের উন্নয়নের জন্য এবং কর্মচারিদের ডি.এ. ইত্যাদি দেবার জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে ১০৪ কোটি টাকা দেওয়া হয়েছে। কিন্তু আমি মনেকরি পশ্চিমবঙ্গের রাজ্য সরকার তার সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে থেকে যে এটা দিয়েছেন, আমি মনেকরি আরও দেওয়ার প্রয়োজনীয়তা আছে, তার সঙ্গে সঙ্গে কলকাতার মিউনিসিপ্যাল কর্পোরেশন এবং অন্যান্য মিউনিসিপ্যাল কর্পোরেশনগুলি তাদের আর্থিক অবস্থা যাতে একটু ভালোর দিকে যায় সেইদিকে একটা নূতন চিন্তা-ভাবনা করবার সময় এসে গেছে। কলকাতার মিউনিসিপ্যাল কর্পোরেশনের আর্থিক দূরবস্থাকে দূর করার জন্য কলকাতার মানুষ যারা গাড়ি ব্যবহার করে তাদের গাড়ি ধুতে হয় সেই গাড়ি ধোয়ার জন্য জল ব্যবহার করতে হয় সেইজন্য কার ওয়াশিং ফি একটা করা প্রয়োজন। কলকাতায় যে সমস্ত বড় বাড়ি রয়েছে যাদের বিল্ডিং ভ্যালুয়েশন ১ লাখ, ২ লাখ, ৪ লাখ; আমি মনেকরি মাননীয় মন্ত্রীকে চিন্তা করতে হবে যে এইরকম বিগ বিল্ডিং যাদের আছে তারা বড় বড় ব্যবসাদার, এইরকম প্রায় ১৫ শোর মতো বাড়ি কলকাতায় আছে, যাদের ট্যাক্স লিমিট ভ্যালুয়েশন ৪০ পারসেন্ট সেটাকে বাড়িয়ে দেওয়া উচিত। এটা যদি আমরা বাড়িয়ে দিতে পারি তাহলে গরিব মানুষরা এতে আঘাতপ্রাপ্ত হবেন না, মধ্যবিত্তরাও আঘাতপ্রাপ্ত হবেন না, কংগ্রেসিরা এতে কিছুটা আঘাতপ্রাপ্ত হবেন, কারণ ঐ ১৫শোর বাড়ির যারা বড়লোক তাদের এরা প্রতিনিধিত্ব করেন। মাননীয় সদস্য সৌগত বাবু আলিপুর কেন্দ্র থেকে নির্বাচিত, সেখানে বড় বড় ব্যবসাদারদের বাড়ি আছে, এই ব্যাপারে সৌগতবাবুকে অনুরোধ করব কলকাতা কর্পোরেশনের জন্য যদি রাজ্য-সরকারের পক্ষ থেকে এইরকম প্রস্তাব আসে তাহলে মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব এটা বিবেচনার জন্য সৌগতবাবু আপনি কি বড়লোকেদের জন্য থাকবেন না বস্তিবাসীদের পক্ষে থাকবেন? আজকে মাননীয় মন্ত্রী যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে এবং কংগ্রেসি বন্ধুদের পক্ষ থেকে যে কাটমোশনগুলি জানা হয়েছে তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3-05 — 3-15 p.m.]

**শ্রী অজয় দে :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে পৌর দপ্তরের পক্ষ থেকে ২৬, ৭ এবং ৯০ নম্বর দাবির পরিপ্রেক্ষিতে যে ব্যয়-বরাদ্দ আনা হয়েছে আমি তার বিরোধিতা রে এবং আমাদের দলের পক্ষ থেকে যে সংশোধনী আনা হয়েছে তাকে সমর্থন করে মার বক্তব্য রাখছি। আমাদের সদস্য সুদীপ বাবু বলেছেন যে কলকাতার অবস্থা কোথায় সে দাঁড়িয়েছে। গত দুই বছর আগে যখন কলকাতার ৩০০ বছর পূর্তি উৎসব মহা রোহে অনুষ্ঠিত হয়েছে সেই অবস্থায় দাঁড়িয়ে আজকে কলকাতার চিত্র কি সেটা বলার পেক্ষা রাখে না। চারিদিকে বে-আইনি বাড়ি এবং চারিদিকে পার্কগুলিকে ব্যবসাদারদের লিজ য়ে দেওয়া হয়েছে এটা পশ্চিমবাংলার মানুষ খুব ভালোভাবেই জানেন। মাঝে মাঝে দেখি রকার লোক দেখানো কয়েকটি বাড়ি ভাঙেন এবং কারোর কারোর বিরুদ্ধে মামলা দায়ের রেন। সেই কেসগুলোর কিন্তু কোনও নিস্পত্তি হয়নি। আপনি জানেন স্যার, কুন্দলিয়া ম্পর্কে বারবার এই বিধানসভায় আলোচনা হয়েছে এবং সুদীপ বাবু যে কথা বলেছেন, সেই ন্দলিয়ার বিরুদ্ধে কি ব্যবস্থা নেওয়া হল এবং কোন কোন ধারায় তাকে গ্রেপ্তার করা হল ই সম্পর্কে মাননীয় মন্ত্রী সভাকে বা দেশের মানুষকে অবহিত করাননি। আপনি জানেন র, কলকাতার অবস্থা বর্ষার সময় কি দাঁড়ায়? বেশি দুর যেতে হবে না বিধানসভার সামনে কে শুরু করে বেশ কিছু এলাকা জলমগ্ন হয়ে যায় এবং মানুষকে যে অবস্থার মধ্যে ফেলে বর্ণনা করা যায় না। কলকাতা পৌরসভা কিন্তু কোনওরকম ব্যবস্থা নেয় না। আপনারা খেছেন যে এই পৌরসভাগুলো মানুষের চাহিদা পূরণ না করে জলের উপর ট্যাক্স বসাচ্ছে। লকাতার ফুটপাথ আজ দখল হয়ে আছে, বে-আইনি বাড়ি আজ ছেয়ে গেছে, পার্কগুলি বসাদারদের দিয়ে দেওয়া হচ্ছে, কলকাতা কর্পোরেশন আজ সমস্ত ক্ষেত্রে ব্যর্থ হয়েছে। ধুমাত্র বড় বড় সাইন বোর্ড দেওয়া হচ্ছে "কীপ ক্যালকাটা গ্রীণ", কীপ ক্যালকাটা ক্লীন। ই সাইন বোর্ডে সারা শহর ছেয়ে গেছে। '৯০ নং দাবির মধ্যে দিয়ে পৌরসভাগুলোর সম্বন্ধে া বলতে গিয়ে প্রথমেই যে কথা বলতে হয়, ওরা বলেন ওরা নাকি ক্ষমতার বিকেন্দ্রীকরণ রেছেন। আমাদের পশ্চিমবাংলায় এই সরকার বিভিন্ন পৌরসভার মাধ্যমে, শহরগুলোর সুখ-চ্ছন্দ দেওয়ার কথা বলছেন, কিন্তু আজকে আমরা দেখছি পৌরসভাগুলোকে সেবামূলক ষ্ঠানের পরিবর্তে একটা বাণিজ্যিক প্রতিষ্ঠানে পরিণত করার চেষ্টা করা হচ্ছে। বেঙ্গল উনিসিপ্যাল অ্যাক্ট যা অ্যামেন্ডমেন্ট হয়েছে সেই অ্যামেন্ডমেন্টের মধ্যে দিয়ে পৌরসভাগুলোর ক্ষমতা এবং যেটা আর্থিক দিক সেটাকে কার্টেইল করে দেওয়া হয়েছে। আমরা দেখছি গে ট্রেড লাইসেন্স যেসব ছিল এখন সেটা বন্ধ করে দেওয়া হয়েছে পৌরসভাগুলো এখন টা নিতে পারবে না, বৎসরান্তে তাদের একটা সামান্য টাকা দিয়ে দেওয়া হয়েছে। শুধু তাই ।, পৌরসভাগুলোর যে সমস্ত প্রাইমারি স্কুলগুলি আছে এবং তারজন্য যে হিউজ পরিমাণ া খরচ হয় এই এডুকেশন পারপাসের জন্য কোনও টাকা দিচ্ছে না। আমি দায়িত্ব নিয়ে ছি যে আমার শান্তিপুর পৌরসভাতে ৫টি এরকম বিদ্যালয় চলে এবং এরজন্য সারা রে মাত্র তিন হাজার টাকা সরকার থেকে দেওয়া হয়। এই যে ৫টি বিদ্যালয় চলে রজন্য এতো টিচার রয়েছেন, তার এস্টাবলিশমেন্ট খরচা আছে, সেখানে কিন্তু এরজন্য নওরকম অর্থ বরাদ্দ করা হচ্ছে না। তারপর বিভিন্ন পৌরসভার অন্তর্গত যে সমস্ত হেলথ নিক আছে সেখানে কোনও অর্থবরাদ্দ করা হচ্ছে না। অপর দিকে আমরা দেখছি, জলের

সেকশন ১১০-এ বলা হচ্ছে যে আগামীবার থেকে পৌরসভাগুলি আর মিউটেশন ফি নি পারবেন না। সরকারপক্ষ থেকে বলছেন যে আর্থিক দিক থেকে স্বয়ংসম্পূর্ণ হতে হবে, ট্যা বৃদ্ধি করতে হবে কিন্তু পৌরসভার যে সমস্ত আর্থিক দিক রয়েছে সেগুলিকে সরকার আস্তে আস্তে কার্টেল করে দিতে শুরু করেছেন। এখানে মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে ১৯৯৩ সালের আগস্টে রাজ্য সরকার দ্বিতীয় পৌর অর্থ কমিশন গঠন করেছেন। এটা ৯৩ নয়, আশাকরি মন্ত্রী মহাশয় সংশোধন করবেন, এটা মনে হয় ১৯৯০ সাল হবে। সেখানে ফিনান্স কমিশন যা রেকমেন্ড করেছেন—প্রফেসর মোহিত ভট্টাচার্যকে চেয়ারম্যান করে যেটা করা হয়েছিল—তাতে ট্যাক্সের ব্যাপারে কিছু রেকমেন্ড করা হয়েছে। আগে যেখানে রুম ভিত্তিক ট্যাক্স ধার্য করা হত এখন সেখানে কভারড এরিয়ার বেসিসে ট্যাক্স ধার্য করা হবে। অর্থাৎ বাথরুম, সিঁড়ির তলার জায়গার জন্যও ট্যাক্স ধার্য করা হবে। শুধু তাই নয়, অদ্ভুত ব্যাপার, প্রাইস ইনডেক্সের উপর অর্থাৎ বাজার দর যেভাবে বাড়বে সেইভাবে নাকি ট্যাক্স ধার্য করা হবে। আমার জিজ্ঞাস্য, প্রাইস ইনডেক্সের সুযোগ কি সমস্ত রেট-পেয়ার্স পায়? সরকারি কর্মচারিদের না হয় প্রাইস ইনডেক্স বাড়লে ডি.এ.বাড়ে যদিও আমাদের রাজ্য সরকারি কর্মচারিদের এখনও সেন্ট্রাল গভর্নমেন্টের কর্মচারিদের চেয়ে ২০ পারসেন্ট ডি.এ. কম আছে, বাকি আছে কিন্তু যারা রিক্সা চালান তারা তো এই প্রাইস ইনডেক্সের সুযোগ পান না। তাদেরও সেই অনুযায়ী ট্যাক্স বাড়ানো হবে। তারপর কথা হচ্ছে, শুধু ট্যাক্স বাড়ালেই তো চলবেনা, পাবলিককে তো তারজন্য কিছু ফেসিলিটিস দিতে হবে। সেখানে অ্যাম্বুলেন্সের কোনও ফেসিলিটিস নেই। ৩ লক্ষ লোক পিছু একটি অ্যাম্বুলেন্স, তাও এমন জায়গা আছে যেখানে অ্যাম্বুলেন্স নেই। কাঁচা ড্রেন অনেক জায়গায় রয়েছে কিন্তু সেগুলির সংস্কারের পরিকল্পনা নেই। আন্ত্রিক রোগ হলে, কলেরা হলে হেলথ কেয়ারের জন্য পৌরসভার ব্যবস্থা নেওয়ার ক্ষেত্রে কোনওরকম অর্থ বরাদ্দ নেই। আজকে এই অবস্থায় জনগণের কাছ থেকে শুধু টাকা আদায় করার পরিকল্পনা নেওয়া হচ্ছে অথচ সেখানে সাধারণ মানুষদের ন্যুনতম যে চাহিদা সেটা পুরণ করা হচ্ছে না। এইভাবে আমি মনেকরি পৌরসভাগুলিকে বাণিজ্যিক প্রতিষ্ঠান হিসাবে পরিণত করার একটা চক্রান্ত করা হচ্ছে। শাসক দলের একজন মাননীয় সদস্য এখানে গণতন্ত্রের কথা বললেন। এখানে গণতন্ত্র কেমন চলছে তার কয়েকটি নমুনা আমি তুলে ধরতে চাই। আজকে বহরমপুর পৌরসভা পশ্চিমবাংলায় একটি আলোচিত নাম। বহরমপুর পৌরসভাকে গায়ের জোরে ভেঙে দেওয়া হল। কি অপরাধ, ফান্ড ডাইভারশন করেছে, কি অপরাধ তাদের এক্সসেস স্টাফ আছে। কিন্তু মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইবো যে বহরমপুর পৌরসভা ছাড়া আমি দায়িত্ব নিয়ে বলবো ১১৪টি পৌরসভার মধ্যে শতকরা ৫০/৬০ ভাগ এমন পৌরসভা আছে, যারা দিনের পর দিন ফান্ড ডাইভারশন করছে। যারা কর্মচারী তাদের পি.এফ. এর টাকা ভাঙছে, যারা এল.আই.সি.র টাকা জমা দিচ্ছে না, যারা কো-অপারেটিভ গঠন করেছে তাদের কো-অপারেটিভের টাকা ট্রেজারিতে জমা পড়ছে না। আমি দায়িত্ব নিয়ে বলতে চাই বালি পৌরসভার ৫০ লক্ষ টাকা জমা পড়েনি। চন্দননগর পৌরসভার ২০ লক্ষ টাকা জমা পড়েনি, বৈদ্যবাটি পৌরসভার ৮ লক্ষ টাকা জমা পড়েনি, জলপাইগুড়ি পৌরসভার ১৪ লক্ষ টাকা পি.এফ.এ জমা পড়েনি, ত্রিবড়া পৌরসভার ১৫ লক্ষ টাকা জমা পড়েনি বরাহনগর পৌরসভার ৩০ লক্ষ টাকা জমা পড়েনি। অশোক বাবু এখানে আছেন, ফেডারেশনের পক্ষ থেকে এইসব ব্যাপারে জানানো হয়েছিল, উনি বলেছিলেন এর বিরুদ্ধে ব্যবস্থা নেবেন

প্রয়োজনে গ্রান্ড বন্ধ করে দেবেন। আমরা কি দেখলাম বর্ধমানের মতো পৌরসভার ৪০ লক্ষ টাকা এল.আই.সি. এবং কো-অপারেটিভের টাকা, বিভিন্ন খাতে কর্মচারিদের কাছ থেকে কেটে নেওয়া হচ্ছে, সেই টাকা কিন্তু ট্রেজারিতে জমা পড়ছে না। আমরা কি দেখলাম এই সরকার ১৭ লক্ষ টাকা তাদের গ্রান্ট দিলেন। মন্ত্রী মহাশয় আছেন, তিনি এই সম্পর্কে বলবেন এবং এখনও বলছি আজ পর্যন্ত তাদের ১৫ মাসের এরিয়ার ১১ লক্ষ টাকা বাকি আছে। কি ব্যবস্থা নিয়েছেন? বহরমপুর পৌরসভাকে জোর করে ভেঙে দেওয়া হল। পরবর্তীকালে পদত্যাগ করতে বাধ্য করা হল। শুধু তাই নয়, বলা হচ্ছে একসেস স্টাফ অনেক আছে বহরমপুর পৌরসভাতে এবং কৃষ্ণনগর পৌরসভাতে এবং কৃষ্ণনগর পৌরসভাতে অচল অবস্থার সৃষ্টি করা হল। কিন্তু বিভিন্ন পৌরসভায় অনেক একসেস স্টাফ কাজ করছে আন স্যাংশন্ড পোস্টের এগেনস্টে। আমি উদাহরণ দিয়ে বলছি, রিষড়া পৌরসভাতে একসেস স্টাফ, যার সংখ্যা হচ্ছে ২৬৭, বর্ধমান পৌরসভাতে ৪০০ একসেস স্টাফ কাজ করছে, বালিতে ২৪০ জন, বরাহনগরে ২১৩ জন, জলপাইগুড়িতে ১৮৭ জন, পানিহাটিতে ২১৪ জন, ভাটপাড়াতে ২১৮ জন এইরকম ভাবে ৬০/৭০টা পৌরসভাতে সমস্ত একসেস স্টাফ কাজ করছে তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না, প্রতিটি গ্রান্টের টাকা চলে যাচ্ছে। আর বহরমপুর পৌরসভাকে ভেঙে দেওয়া হল এবং কৃষ্ণনগরের মতো পৌরসভাতে অর্থনৈতিক অবরোধ সৃষ্টি করা হল। এটা কি গণতন্ত্র? এই অগণতান্ত্রিক কাজ গোটা পশ্চিমবাংলায় চলছে, শুধু পৌর দপ্তরেই নয়, শুধু শাসক দলের লোক বলে তাদের গায়ে কাটার আঁচড় কেউ দিতে পারছে না। আমি বলতে চাই ফাইনান্স কমিশনে যে রেকমেন্ডেশন গেছে আমরা একটা বিষয় বলেছি যে সমস্ত এমপ্লয়ীরা দীর্ঘদিন ধরে কাজ করছে, তাদের রেগুলার করার ক্ষেত্রে আপনি ট্রেড ইউনিয়নদের ডেকেছিলেন ফাইনান্স কমিশনের পক্ষ থেকে। আমাদের জাতীয়তাবাদী সংগঠন মিউনিসিপ্যালিটি এমপ্লয়িজ ফেডারেশন, তাদের ডেকেছিলেন, আপনাদের শাসক দলের যে ইউনিয়ন মিউনিসিপ্যালিটি এমপ্লয়িজ ওয়ার্কমেন্স ইউনিয়ন, তাদেরকেও ডেকেছিলেন। তারা কি বলেছিল? দুটোই ইউনিয়নই নোট অব ডিসেন্ট দিয়েছিল ওয়ার্ক মেন্স ইউনিয়ন বলেছিল যে ১/১/৮৯ কে কাট অফ ইয়ার হিসাবে ধরা হোক।

[3-15 — 3-25 p.m.]

যারা এর আগে পর্যন্ত কাজ করেছেন তাদের রেগুলারাইজ করা হোক। ফেডারেশন বলেছে ৩১.১.৯৩ পর্যন্ত করা হোক। আপুনি কারো কথা শোনেন নি। মাননীয় বুদ্ধদেববাবু আপনি সদস্যদের প্রভাবিত করে ১.১.৮৬ করেছেন। এখানেও সেই বহরমপুর। যেহেতু বহরমপুরের স্টাফেরা '৮৭ তে জয়েন করেছে সেহেতু আপনি জেদের বশবর্তী হয়ে ১.১.৮৬ করেছেন। তাহলে কেন আপনি ট্রেড ইউনিয়নদের ডেকেছিলেন? আপনারা বলেন, আপনাদের সরকার শ্রমিকদের সরকার। শ্রমিক প্রতিনিধিদের ডাকলেন যখন তখন তো তাদের মূল্য দেবেন! এতে গণতন্ত্র কোথায় থাকল? আপনি সদস্যদের প্রভাবিত করলেন, ট্রেড ইউনিয়নের বক্তব্যকে কোনও গুরুত্ব দিলেন না। শুধু মাত্র বহরমপুরের কর্মচারিরা যেহেতু '৮৭ সালে অ্যাপয়েন্টমেন্ট পেয়েছিল সেহেতু আপনি ১.১.৮৬ করে দিলেন। আমি মনেকরি ১১৪টি পৌরসভার মধ্যে অধিকাংশে পৌরসভায় এই সমস্ত যে কর্মচারিরা কাজ করছেন তাদের কাট অফ ইয়ার ৩১.১২.৯২ করা উচিত। আমি দাবি করছি ৩১.১২.৯২-কে কাট অফ ইয়ার ধরে

এখন তাদের স্থায়ী করা হোক। বিভিন্ন পৌরসভায় সি.ইউ.ডি.পি. স্কীমে মাত্র দেড়শো কর্মচারী আছেন। তারা বছরের পর বছর কাজ করে যাচ্ছেন। গয়েশপুর নোটিফায়েড এরিয়ায় ৫ জন আছেন। তারা কেউ আজ পর্যন্ত পার্মানেন্ট হননি। দীর্ঘদিন ধরে গভর্নমেন্ট অ্যাপ্রোভাল দিচ্ছে না। সি.ইউ.ডি.পি. (৩)-র মতো একটা পুরোন স্কীমের দেড়শো কর্মচারীকে পার্মানেন্ট করছে না। আজকে পৌরসভাগুলির বিভিন্ন রকমের কাজ বাড়ছে, কিন্তু সরকারি দপ্তর থেকে তাদের কোনওরকম সাহায্য করা হচ্ছে না। বিভিন্ন পৌরসভায় ফিনান্স অফিসার নেই, একজিকিউটিভ অফিসার নেই, হেলথ অফিসার নেই। বছরের পর বছর সেই পদগুলি ফাঁকা করে রাখা হয়েছে, কোনওরকম নতুন পোস্টিং দেওয়া হচ্ছে না। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, আজকে যেভাবে পৌরসভাগুলির কাজ বাড়ছে তাতে দীর্ঘদিন ধরে ঐ পদগুলি আপনি খালি করে রেখেছেন কেন? পরিশেষে আমি বলব, বুদ্ধদেববাবু, আপনি পৌর কর্মচারিদের বদলির নতুন ফরমান জারি করতে যাচ্ছেন। অথচ আপনি তাদের পি.এফ. গ্র্যাচুইটি লীভ এনক্যাশমেন্ট ইত্যাদি সুযোগ সুবিধা থেকে বঞ্চিত করছেন। তাদের প্রাপ্য সুযোগ সুবিধা অবিলম্বে তাদের কাছে আপনার পৌঁছে দেওয়া উচিত। সেবামূলক প্রতিষ্ঠানকে বাণিজ্যিক প্রতিষ্ঠানে পরিণত করার চক্রান্তের আমি তীব্র প্রতিবাদ জানাচ্ছি এবং আপনার বাজেটের বিরোধিতা করে, আমাদের কাট মোশনগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-25 — 3-35 p.m.]

**শ্রী জটু লাহিড়ী** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পৌরমন্ত্রী ২৬নং, ৩৯নং এবং ৯০নং যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে রেখেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের পক্ষ থেকে যে কাট মোশনগুলি রাখা হয়েছে তাকে সমর্থন করছি। স্যার, প্রতি বছরই বাজেট বক্তৃতায় মাননীয় মন্ত্রী মহোদয় নতুন নতুন কথা বলেন এবং অনেক বিষয়ে আলো দেখান কিন্তু পরে তার কথার সঙ্গে বাস্তবের কোনও মিল খুঁজে পাওয়া যায় না। আজকে পৌর রাজ্যের সমগ্র পৌর ব্যবস্থাটাকে উনি পঙ্গুত্বে এনে দাঁড় করিয়েছেন। পৌর/প্রশাসনগুলি আর আর নিজের পায়ে চলতে পারছে না। আজ আর তাদের নিজেদের কথা বলার কোনও ক্ষমতা নেই। নিজেরা মনে করলেও কোনও কাজ করার ক্ষমতাও আজ আর পৌরসভাগুলির নেই। স্যার, ওরা মুখে স্বায়ত্ব শাসনের কথা বলেন, ক্ষমতা বিকেন্দ্রীকরণের কথা বলেন, কেন্দ্রের বঞ্চনার কথা বলেন, কিন্তু কার্য ক্ষেত্রে নিজেরাই ক্ষমতা কুক্ষিগত করে রাখতে চান। ওদের কার্যকলাপই বার বার এটা প্রমাণ করে দিচ্ছে। আজকে পৌরসভাগুলির এমন অবস্থা হয়ে দাঁড়িয়েছে যে মাহিনা দেওয়া ছাড়া আর কোনও কাজ তাদের নেই। মাননীয় পৌরমন্ত্রীর কাছে আমার প্রশ্ন যেখানে স্বায়ত্ত-শাসনের কথা বলেছেন অথচ একের পর এক ক্ষমতা কেড়ে নিয়ে তাদের আরও পঙ্গু করে দেওয়া হয়েছে, পরনির্ভরশীল করে দেওয়া হয়েছে। ট্রেড লাইসেন্সের ক্ষেত্রে আমার পূর্ববর্তী বক্তা বলেছেন। ট্রেড লাইসেন্সের মধ্য দিয়ে একটা পৌর সংস্থার নিজস্ব আয় ছিল। সেই আয়ের মধ্য দিয়ে পৌরসভার কর্মিরা তারা যেমন কাজের সুযোগ পেত এবং সেই সঙ্গে বাণিজ্যভিত্তিক সংস্থার সঙ্গে কাজের একটা সুযোগ ছিল। ট্রেড লাইসেন্সের মাধ্যমে ট্যাক্স আদায়ের যে ব্যবস্থা সেই ব্যবস্থা তাদের হাত থেকে কেড়ে নেওয়া হল। সঙ্গে সঙ্গে অদ্ভুত কায়দায় আর একটা কিন্তু বাড়তি বোঝা তাদের চাপিয়ে দেওয়া হ

সার্টিফিকেট অফ এনলিস্টমেন্টের নাম করে। মাননীয় পৌরমন্ত্রী বলুন, আপনি যে সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডের নাম করে পর্যদ তৈরি করেছেন এটা কার স্বার্থে এবং কিসের জন্য? পৌরসভাগুলির যে সমস্ত কর্মচারিরা রয়েছেন তারা কি এ কাজের অযোগ্য? তারা কি কাজ করতে চান না, তাদের উপর বিশ্বাস রাখেন না? সেইজন্য আপনি সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড করেছেন। প্রতি পৌরসভার যেখানে তাদের নিজস্ব একটা করে অ্যাসেসমেন্ট ডিপার্টমেন্ট আছে যাদের কাজ হচ্ছে জমি কেনা থেকে শুরু করে বাড়ি তৈরি পর্যন্ত অ্যাসেসমেন্টের প্রতি পর্যায় তারা নির্ধারণ করবে যে কিভাবে ট্যাক্স হওয়া উচিত। অথচ আপনি তার পাশাপাশি সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড তৈরি করলেন। এমন কায়দায় নামটা রাখলেন যে সভ্য মানুষকে বলবেন এটা আমরা করিনি, সেন্ট্রাল গভর্নমেন্ট থেকে তৈরি। এটা আপনারাই করেছেন এবং এটা দরে সমস্ত পৌরসভার অ্যাসেসমেন্ট ডিপার্টমেন্টগুলিকে পঙ্গু করে দিয়েছেন। পরবর্তীকালে দেখা যাচ্ছে সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডের ব্যয়ভার পৌরসভাগুলিকে বহন করতে হচ্ছে। এরফলে একটা পৌরসভাকে তার দ্বিমুখী খরচের দায়-দায়িত্ব পুরোটা বহন করতে হবে। একদিকে অ্যাসেসমেন্ট ডিপার্টমেন্টের কর্মচারিরা রয়েছেন। তারা বেকার হয়ে গেল, তাদের মাহিনা দিতে হচ্ছে অথচ তারা কাজ করছে না আর সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড তাদের কাজ করার সুবাদে পৌরসভাগুলিকে যে বিল দেবেন। সেই বিল পৌরসভা বা মিউনিসিপ্যালিটিগুলিকে দিতে হবে। হাওড়া কর্পোরেশনের ক্ষেত্রে সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড বসিয়েছিলেন। তাতে ফল কি হয়েছিল? দীর্ঘ ২ বছর ধরে সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডের কাজ করার ফল কি হয়েছিল? তারা মাত্র ২টি ওয়ার্ডে ২ বছর ধরে ভ্যালুয়েশন কষে দিলেন এবং সেই ভ্যালুয়েশন এমন একটি অবাস্তব, এমন একটি বিশাল অঙ্কের হয়েছিল যে মাননীয় মেয়র তা প্রত্যাখ্যান করলেন। ভ্যালুয়েশন বোর্ড প্রত্যাহার করে নিতে বাধ্য হয়েছিলেন। লাভ কি হয়েছিল? হাওড়া কর্পোরেশনকে এরজন্য সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডকে ৭৫ লক্ষ টাকা দিতে বাধ্য করা হয়েছিল। অথচ সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড একটি ডিম্ব প্রসব করলেন। তাই বলছি, একদিকে আপনারা ক্ষমতার বিকেন্দ্রীকরণের কথা বলেন আর অপরদিকে কিভাবে আপনারা ষড়যন্ত্র করছেন দেখুন? পৌরসভাগুলি থেকে, কিভাবে তাদের হাত থেকে ক্ষমতা কেড়ে নেওয়া হচ্ছে দেখুন। আপনি প্রোমোটারস বিল নিয়ে এলেন। আপনার দপ্তর আনেনি, বেনামে অন্য দপ্তর নিয়ে এলেন, প্রোমোটারস বিলটা কি, এই বিলের যা কাজকর্ম যা দায় দায়িত্ব এটাকে কি কর্পোরেশন, মিউনিসিপ্যালিটি পালন করতে পারে না? অর্থাৎ সেখানেও যে আয়ের উৎস সেই আয়ের উৎস পৌরসভাগুলির হাত থেকে কেড়ে নেওয়া হল। জলা জমি বাঁচানো থেকে শুরু করে প্রোমোটারসরা যে বাড়ি করুন না কেন পৃথকভাবে আপনি আইনের ব্যবস্থা করুন কিন্তু সেই আইনের দায় দায়িত্ব পালনের ভার পৌরসভাগুলির উপর কেন দেওয়া হল না? আলাদা সংস্থা তৈরি করলেন, আমলাতন্ত্র, সেই দায় দায়িত্ব দিলেন, অর্থাৎ সেই পৌরসভাগুলি তার আয়ের উৎস থেকে বঞ্চিত হল, অন্যদিকে খরচের বহর এমনভাবে বাড়িয়ে দিলেন তাতে প্রোমোটারদের দিক থেকে কোনও ক্ষতি হল না, তারা তাদের ব্যয়ভার ক্রেতার কাছ থেকে আদায় করে নেবেন, আমলাতন্ত্র, আমরা জানি দুর্নীতির পঙ্কে আবদ্ধ, অর্থাৎ আরও ঘুষ, দুর্নীতির মধ্যে দিয়ে যে বাড়ি তৈরি করবেন দালালরা জমিগুলি বোঝাবেন সেই জমি আরও দাম বাড়বে। আপনারা আজকে আবাসনের কথা বলছেন, গৃহ সমস্যা সমাধানের কথা বলছেন কিন্তু তাদের আরও বাড়তি খরচ তাদের ঘাড়ে চাপিয়ে দিচ্ছেন। এই প্রোমোটারস

বিল কর্পোরেশন, পৌরসভার হাতে না দিয়ে বিকেন্দ্রীকরণের নাম করে ক্ষমতা কুক্ষিগত করছেন। মাননীয় পৌরমন্ত্রী আপনি গত বছরের বাজেট বক্তব্যে বলেছিলেন টুইন সিটি করবেন, পশ্চিম হাওড়ার প্রকল্প তৈরি করবেন। হাওড়ায় জনসাধারণের চাপ কমাবার জন্য কত দূর এগিয়েছে, দায়ী কারা সেটা একটু জানাবেন আপনার বাজেট বক্তৃতায়। আপনি গত বছরের বাজেট বক্তৃতায় একটা অসত্য কথা বলেছিলেন সমস্ত স্যুয়ারেজ ট্রিটমেন্ট প্ল্যানের মধ্যে দিয়ে পয়ঃপ্রণালি গৃহসংযোগ করা হয়েছে, এবারে বাংলায় না বলে ইংরাজিতে দিয়েছেন House connections for Howrah sewerage scheme. আমার বক্তব্য—আপনি জানেন যে ১৬ বছর ধরে প্রায় ১০ কোটি যে স্যুয়ারেজ ট্রিটমেন্ট প্ল্যান্ট হয়েছে তার কোনও ফাংশন হচ্ছে না, সেখানে এখন ৩ হাজার স্যুয়ারেজ ট্রিটমেন্ট প্ল্যান্ট হাওড়ায় রয়েছে, সব থেকে দুঃখের কথা কনভারসনের যে টাকা সেন্ট্রাল গভর্নমেন্ট দিয়েছেন হাওড়া কর্পোরেশনে সেই কনভারসনের টাকা বহু মানুষ যারা নিজেদের পয়সায় সেফটি পায়খানা, তৈরি করার পরও টাকা পাচ্ছে না, ফলে এই সমস্ত মানুষ ক্ষতিগ্রস্ত হচ্ছে, অথচ এই স্যুয়ারেজ ট্রিটমেন্ট একটা সেফটি চেম্বার ছাড়া কিছু নয়।

(নির্ধারিত সময় অতিবাহিত হওয়ায় বক্তা তার আসন গ্রহণ করেন।)

[3-35 — 3-45 p.m.]

**শ্রী মহঃ ইয়াকুব :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে যে বাজেট উপস্থাপিত হয়েছে তাকে সমর্থন করে এবং কাটমোশনের বিরোধিতা করে আমি দু-একটি বিষয় উল্লেখ করতে চাই প্রথমেই কলকাতা শহরে এর দাবি আমরা দীর্ঘদিন ধরে করছি, কেন্দ্রীয় সরকারের কাছে যে এই শহরকে জাতীয় শহর হিসাবে ঘোষণা করা হোক, স্বীকৃতি দেওয়া হোক। তার সাথে সাথে দিল্লিতে যেভাবে দিল্লি মেট্রোপলিটন অথরিটি, দিল্লি মিউনিসিপ্যাল কর্পোরেশন এবং অন্যান্য সংস্থাকে দিল্লির উন্নয়নের জন্য কেন্দ্রীয় সরকার টাকা দেন আমরাও এই দাবি কেন্দ্রীয় সরকারের কাছে দীর্ঘদিন ধরে করে আসছি। বস্তুত গত কয়েক বছরে কলকাতা শহরের নাগরিকদের পক্ষ থেকে ১,৮০০ কোটি টাকার যে দাবি আমরা জানিয়ে আসছি, আন্দোলন সংগঠিত করছি, তখন দুঃখের কথা, আমাদের বিরোধী বন্ধুরা কলকাতার উন্নয়নের সমর্থনে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এই দাবি আদায়ের সংগ্রামে সামিল হননি। আজকে তারা অনেক সমালোচনা করছেন, কিন্তু একবারও তারা চিন্তা করেননি যে, এই শহর কলকাতায় জনসংখ্যার হার কিভাবে বেড়েছে, সমস্যা কি হারে বেড়েছে। আজকে এই সমস্যা সমাধান করতে হলে কিভাবে আমাদের এগোতে হবে, কিভাবে আমাদের আর্থিক দিকটা আমরা ঠিকভাবে গড়ে তুলতে পারব সেটা ভাবতে হবে। স্বাভাবিকভাবেই আজকে আমাদের সামনে অনেক সমস্যা এসে দাঁড়িয়েছে। তাই আমি মাননীয় বিরোধী বন্ধুদের কাছে এইকথা বলতে চাই যে, আপনারাও তো পশ্চিমবঙ্গ থেকেই নির্বাচিত, তাই আজকে কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গের প্রতি, বস্তুত কলকাতা শহরের প্রতি যে বিমাতৃসুলভ আচরণ করে চলেছেন কলকাতা শহরের উন্নয়নের বিভিন্ন যে দাবি তার থেকে আমাদের যেভাবে বঞ্চিত করে রেখেছেন, আসুন, আমরা সকলে মিলে আওয়াজ তুলি, এর স্বপক্ষে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাই। আজকে এই বাজেটকে সমর্থন করতে গিয়ে দুই-একটি বিশেষ বিষয়ের প্রতি মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। কলকাতা শহরে পানীয় জলের ে

প্রয়োজন সেই প্রয়োজনের দিকটা আজকে আমাদের একটু ক্ষতিয়ে দেখতে হবে। ফলতা থেকে জল এবং টালা থেকে কলকাতায় ১৬০ মিলিয়ন গ্যালন জল সাপ্লাই হচ্ছে এবং গার্ডেনরীচ ওয়াটার সাপ্লাই, যেটা সি.এম.ডব্লু.এস.এ. তৈরি করেছেন, সেখান থেকে ৬০ মিলিয়ন গ্যালন ওয়াটার সাপ্লাই দেবার কথা। কিন্তু ঐ গার্ডেনরীচ থেকে বর্তমানে মাত্র কখনও ২৫, আবার কখনও ৩০ মিলিয়ন গ্যালন জল সাপ্লাই হচ্ছে। শুধু তাই নয়, শহর কলকাতায় বর্তমানে দৈনিক ১২ থেকে ১৫ লক্ষ মানুষ যাতায়াত করছেন। তাদেরও জলের প্রয়োজন হচ্ছে, তারাও জল ব্যবহার করছেন। স্বাভাবিকভাবে আমি মনেকরি, গার্ডেনরীচ ওয়াটার সাপ্লাইয়ের পাম্পিং স্টেশন প্রায়ই ব্রেক-ডাউন হচ্ছে এবং তারফলে সেখান থেকে যেখানে ৬০ মিলিয়ন গ্যালন ওয়াটার সাপ্লাই দেবার কথা সেখানে মাত্র ২৫-৩০ মিলিয়ন গ্যালন জল সাপ্লাই হচ্ছে। আজকে শহর কলকাতায় জলের অভাব রয়েছে, বিশেষ করে দক্ষিণ কলকাতার খিদিরপুর, বেহালা, যাদবপুর এবং কসবায় পৌর এলাকায় প্রচন্ড জলের অভাব রয়েছে। স্বাভাবিকভাবেই এই বিষয়ে চিন্তা করার প্রয়োজনীয়তা আছে। তাছাড়া আর একটা খুবই গুরুত্বপূর্ণ বিষয় আছে। সেটা হচ্ছে, আমাদের শহর কলকাতার বিপিনবিহারী গাঙ্গুলি স্ট্রীট, বৌবাজার হয়ে বাগ-বাজার, সার্কুলার রোড এবং ময়ুরভঞ্জ রোডে যে ব্রীক সিউয়ারেজ আছে, এই ব্রীক সিউয়ারেজগুলি একশত বছরের পুরানো। বহু জায়গা বিশেষ করে বর্ষার সময়ে কোলাপ্স হয়ে যায়। এই ব্রীক সিউয়ারেজ অনেক জায়গায় ভেঙে পড়েছে, আবার অনেক জায়গায় এগুলি ভাঙ্গা অবস্থায় রয়েছে। এগুলির সংস্কার এবং রিপেয়ার বিশেষভাবে প্রয়োজন। কাজেই এগুলির দিকে আমাদের নজর দেওয়া উচিত। তাছাড়া কলকাতা মেট্রোপলিটন অথরিটি অনেক জায়গায় স্টর্ম ওয়াটার লাইন করার পরে সেখান থেকে বর্ষার জল যাবে। ১৯৮০ সালে এই জলের লাইন চালু হয়েছে, সেখান থেকে বর্ষার জল যাবে, কিন্তু ১২ বছর হয়ে গেল সেখানে দেখা যাচ্ছে যে হিউম পাইপ সিউয়ারেজ আছে ২৪ ইঞ্চি ডায়েমিটার এবং যে ব্রীক সিউয়ারেজ আছে সাত থেকে ১১ ইঞ্চি ডায়েমিটার, সেই সমস্ত জায়গায় মাটি জমে জমে সিলটেড হয়ে গেছে, আজকে ১২ বছরেও কোনও ডি-সিল্টিংয়ের ব্যবস্থা করা হয়নি। স্বাভাবিকভাবে এই বর্ষার আগে যদি ব্যবস্থা গ্রহণ না করা হয় তাহলে আমাদের আশঙ্কা যে এই কলকাতা শহরের একটা বিরাট অংশ জলমগ্ন হবে, একটা ভয়াবহ অবস্থান সৃষ্টি হবে। তাছাড়া আর একটি বিষয়ে আমি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করতে চাই। কলকাতা শহরে আমরা হিসাব করে দেখেছি যে ১২শত কিলোমিটার রাস্তা আছে। ১২ ফিট চওড়া করে যদি হিসাব করি তাহলে দেখা যাবে যে ৪ হাজার কিলোমিটার রাস্তা। এই রাস্তার যে অবস্থা, যেভাবে এই রাস্তার উপর দিয়ে বড়বড় লরি যাচ্ছে, অন্যান্য ভিহিকল্ যাচ্ছে তাতে এই রাস্তাগুলির ২।। ইঞ্চি থেকে ৪ ইঞ্চি থিকনেস করা দরকার। বিশেষ করে কলকাতায় ঢোকার মুখে অর্থাৎ করিডোর রাস্তা করা দরকার। কিন্তু তাতে যে টাকা দরকার সেটা প্রয়োজনের তুলনায় অনেক কম। আমরা শুনেছি যে কেন্দ্রীয় সরকার আমাদের কাছ থেকে স্কীম চেয়েছিলেন, এস্টিমেট চেয়েছিলেন। অনেক কাটছাঁটের পরে ৩৪১ কোটি টাকার একটা এস্টিমেটেড স্কীম কেন্দ্রীয় সরকারের কাছে গত দুই বছর হল পাঠানো হয়েছে। পশ্চিমবঙ্গের এই গুরুত্বপূর্ণ শহরের সমস্যা দূর করার জন্য অনেক কাটছাঁট করে ৩৪১ কোটি টাকার যে এস্টিমেটেড স্কীম কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হয়েছে গত দুই বছর হল তার দিকে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি নেই। এইসব কথা তো বিরোধী দলের সদস্যরা একবারও বললেন

না। এখন শুনছি যে মাত্র ১০ কোটি টাকা তারা নাকি বরাদ্দ করেছেন। বিরোধী দলের সদস্যরা একথা বললেন না যে কলকাতা শহরের জন্য এটা প্রয়োজন আছে। ইঞ্জিনিয়াররা এস্টিমেট করেছেন। বিশেষ করে কলকাতা কর্পোরেশনের যে সমস্ত এক্সপার্ট ইঞ্জিনিয়ার আছে, তাদের দীর্ঘদিনের অভিজ্ঞতা আছে কি ড্রেনেজ, কি ওয়াটার সাপ্লাই সমস্ত দিকের সঙ্গে তারা যুক্ত, তারা এই এস্টিমেটেড স্কীম সাবমিট করেছিল। এই ৩৪১ কোটি টাকা আদায়ের জন্য আমরা কেন্দ্রীয় সরকারের উপর চাপ দেই একথা তো তারা একবারও বললেন না। আরও একটা বিষয়ে আমি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করব। আমাদের কলকাতা শহরে ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশন সমস্ত রাস্তা ব্যবহার করছে। আন্ডার গ্রাউন্ড দিয়ে তারা কেবিল নিয়ে যাচ্ছে। এই ব্যাপারে আমি মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই কলকাতা শহরের মাটির তলা তারা ব্যবহার করছে, ওভার হেড তার নিয়ে যাচ্ছে, তারজন্য ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই-এর কাছ থেকে কোনও রেভিনিউ আদায় করতে পারা যায় কিনা এটা তিনি যেন খতিয়ে দেখেন। আগামী দিনে যাতে তাদের কাছ থেকে রেভিনিউ আদায় করতে পারা যায় কিনা দেখবেন। ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশনের কাছে ডিমান্ড করেছে যে তারা ১০৬ কোটি টাকা নাকি ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশনের কাছে পায়, সেই টাকা আদায় করতে হবে। স্বাভাবিক ভাবে এই বিষয়ে আমাদের গুরুত্ব সহকারে দেখতে হবে। এছাড়া আর একটা বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। কলকাতা শহরে যেখানে গাড়ি ধোয়ার জল ব্যবহার করে গাড়ির ড্রাইভরা সেখানে তাদের কাছ থেকে ওয়াটার ট্যাক্স আদায় করার ব্যবস্থা কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশন করতে চলেছে। সেই ক্ষেত্রে আমার বক্তব্য কলকাতা তথা অন্যান্য পৌরসভা এলাকায় বহু হকার রাস্তায় বসে আছে, সিভিল অ্যামিনিটিজের সমস্ত সুযোগ সুবিধা তারা পাচ্ছে, জঞ্জাল বলুন, জল বলুন, অন্যান্য সমস্ত সুযোগ সুবিধা তারা পাচ্ছে। অথচ তাদের কাছ থেকে আমরা কোনও রেভিনিউ আদায় করছি না। স্বাভাবিক ভাবে আমি মন্ত্রী মহাশয়কে এই কথা ভেবে দেখতে অনুরোধ করছি যে হকারদের কাছ থেকে রেভিনিউ আদায় করার জন্য নূতন কোনও আইন প্রণয়ন করা যায় কিনা যাতে আগামী দিনে পৌরসভাগুলির কিছুটা আর্থিক সহায়তা হতে পারে। সেইজন্য আমি এই কথা বলতে চাই যে এই বিষয়ে চিন্তা ভাবনা করা দরকার। এ ছাড়া আমি বলতে চাই রাজ্য সরকারের কাছে যে লাইসেন্স ফিজ বাবদ ১৯৮৯-৯০ সালে যেখানে কালেকশন ছিল, ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন করত ৯ থেকে ১০ কোটি টাকা। ১৯৮৯-৯০ সালে লাইসেন্স ফিজ বন্ধ করে দেওয়া হল স্বাভাবিক ভাবে কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশনের আর্থিক দিক থেকে একটা বিরাট অভাব দেখা দিয়েছে। স্বাভাবিক ভাবে আমি মনেকরি কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশনকে মিনিমাম ১২ কোটি টাকা বছরে সরকারের পক্ষ থেকে বরাদ্দ করেন তাহলে কলকাতা কর্পোরেশনের মেনটেনেন্স ওয়ার্কগুলি করা সম্ভব হবে। সাথে সাথে আমি ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করব যে বিভিন্ন জায়গায় সেতু সংস্কার, সেতু সম্প্রসারণ হচ্ছে, কিন্তু দুঃখের কথা দ্বিতীয় হুগলি ব্রিজ যেটা বিদ্যাসাগর সেতু তার কাছে খিদিরপুর ব্রিজ আছে সেটা ৭ বছর ধরে ভগ্ন অবস্থায় রয়েছে, যে কোনও সময় বিপদ ঘটতে পারে। খিদিরপুর ব্রিজের ব্যাপারে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে তিনি সেই সম্পর্কে চিন্তা-ভাবনা করেন খিদিরপুর গার্ডেনরীচ এলাকায় ক্যালকাটা পোর্ট ট্রাস্টে অনেক ভেকেন্ট ল্যান্ড আছে সেটা

কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশনের আন্ডারে নিয়ে এসে কিভাবে অন্যান্য সুযোগ দিয়ে একটা সিভিক সেন্টার, হাসপাতাল এবং অন্যান্য কাজ করা যায় সেই সম্পর্কে চিন্তা ভাবনা করবেন। এই কথা বলে বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-45 — 3-55 p.m.]

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ :** মাননীয় স্পিকার স্যার, আজকে পৌরমন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন ১৮৮ কোটি ৭৩ লক্ষ ২৭ হাজার টাকা মঞ্জুর করার জন্য, আমি তার বিরোধিতা করছি এবং বিরোধিতা করে আমার বক্তব্য আরম্ভ করছি। বাজেটের ভেতরে অনেক ভাল ভাল কথা উনি বলেছেন। গত বছরে যখন বাজেট প্লেস করেছিলেন তখনও এইরকম কথা বলেছিলেন। কিন্তু দেখা গেছে যে পৌরসভাগুলিতে সেই বাজেটের টাকা না পৌঁছানোর জন্য তারা খরচ না করতে পারার জন্য তাদের একটা দৈন্যতা এসে গেছে। মিউনিসিপ্যালিটিগুলির রাস্তাগুলো সমস্ত ভেঙে পড়েছে। বিল করে ট্রেজারিতে পাঠানো হয়েছে, চেক দেওয়া হয়েছে, কিন্তু চেক ক্যাস হচ্ছে না। তারা শুধু একটি কথাই চালু করে দিয়েছেন এম্বার্গো আর এম্বার্গো। টোটাল ডিপার্টমেন্টের টাকা যা অ্যালোকেশন হয়েছে, তার ৩০-৪০ পারসেন্ট টাকা পেয়েছে, তার অতিরিক্ত কেউ পায়নি। মিউনিসিপ্যালিটিগুলোর ট্যাক্স বসানোর ক্ষমতা ছিল ট্রেড লাইসেন্সের মাধ্যমে। তাদের একটা আয় ছিল। বর্তমান পৌরমন্ত্রী সমস্ত কিছু—আমাদের অন্য বক্তারা এ সম্বন্ধে বলেছেন সেই ট্রেড লাইসেন্স দেওয়া বন্ধ। সমস্ত কিছু স্টেট গভর্নমেন্ট হাতে নিয়ে যে পৌরসভা সি.পি.এম.-এর, যেখানে ওদের পৌরপিতা আছেন সেখানে বেশি করে দিয়ে এবং যেখানে কংগ্রেসি পৌরসভা আছে তাদের টাকা না দিয়ে বা কম করে দেবার ব্যবস্থা করেছেন। এইভাবে একটা খারাপ অবস্থার দিকে তাদের ঠেলে দিয়েছেন। সেন্ট্রাল গভর্নমেন্টের অ্যালোকেশনের টাকা, যেটা সেন্ট্রাল গভর্নমেন্ট থেকে দেওয়া হল, যার নাম 'সুডা, ডুডা' স্টেট আর্বান ডেভেলপমেন্ট'এর জন্য সেন্ট্রাল গভর্নমেন্ট থেকে টাকা দেওয়া হল, আর একটি ডিস্ট্রিক্ট ডেভেলপমেন্ট'এর মাধ্যমে পৌরসভাগুলিতে দেবার কথা। সেন্ট্রাল গভর্নমেন্ট থেকে অ্যাডভাইস করেছেন যে, একটি অ্যাকাউন্ট খুলে তোমরা আলাদা সংস্থার মাধ্যমে পৌরসভাগুলোতে পৌঁছে দাও। সেখানে কোনও কমিটি নেই, সমস্তটাই পি.অ্যান্ড এল অ্যাকাউন্ট জমা করে দিয়ে 'এম্বার্গো' বলে দেওয়া হচ্ছে। যেটা সেন্ট্রাল গভর্নমেন্ট আলাদা পাঠাচ্ছে, সুডা এবং ডুডা, দুটি আলাদা সংস্থা তৈরি করে মিউনিসিপ্যালিটিগুলোতে দিতে হবে, সেটা স্টেট গভর্নমেন্টের পি.অ্যান্ড.এল. অ্যাকাউন্টে নিয়ে অন্য খাতে খরচ করার জন্য অ্যালোকেশন করা হচ্ছে। ট্রেজারিতে বিল জমা দিয়েও পৌরসভাগুলো সেই টাকা পেল না। প্ল্যানিংয়ের টাকা, যোজনা কমিশনের টাকা, যেগুলো ডেভেলপমেন্টের জন্য দেবার কথা, '৮৯ সাল থেকে '৯২ সাল পর্যন্ত আমি জি.ও. দেখাতে পারি মাননীয় মন্ত্রী মহাশয়কে মিউনিসিপ্যালিটিগুলো সেই টাকা পায়নি। ১৯৮৮-৮৯, '৮৯-৯০, '৯০-৯১ এবং '৯১-৯২ পর্যন্ত এই ঘটনা ঘটেছে। আমি সেই কথা মন্ত্রীকে বলেছি, অসীমবাবু, ফিনান্স মিনিস্টারকে বলেছি। নেহেরু রোজগারের টাকা গ্রামগুলিতে যে মিউনিসিপ্যালিটিগুলো আছে সেগুলো ডেডলক হয়ে আছে, বিশেষ করে কংগ্রেসের যেগুলো আছে তারা এখনও পর্যন্ত সেই টাকা পায় নি। এরফলে কংগ্রেস চালিত মিউনিসিপ্যালিটিগুলোর অচলাবস্থা সৃষ্টি হয়েছে এবং কংগ্রেসের যে পৌর প্রধানরা রয়েছেন তাদের ব্যর্থ প্রমাণিত

করে আবার নতুন করে নির্বাচন করার প্রস্তুতি নিয়েছেন। এবারে ১৫টি পৌরসভার নির্বাচন করছেন। যেখানে গত ৫ বছরের মধ্যে এই টাকা একবারও ওঠানো হয়নি সেই টাকা নির্বাচনে ব্যয় করানোর জন্য তোলা হচ্ছে। সি পি এমের পরিচালিত হাবড়াতে পৌর নির্বাচন হচ্ছে। আমার এলাকা বনগাঁ এবং গোবরডাঙ্গাতে অ্যালোকেশনের টাকা নেই বলা হয়েছিল কিন্তু এখন টাকা তুলে দম লাগিয়ে কাজ করানো হচ্ছে। এইভাবে ১৫টি পৌরসভায় এবং বাই ইলেকশন অশোকনগরে, বসিরহাটে এবং পানিহাটিতে হচ্ছে। সিপিএমের পৌরপিতারা যেখানে আছে সেখানে টাকা দেওয়া হচ্ছে। বস্তি উন্নয়নের টাকা নিয়ে যেটা সেন্ট্রাল গভর্নমেন্টের টাকা সেই টাকা নিয়ে নয়ছয় করা হচ্ছে। আপনারা বলেছিলেন যে ধাঙর ক্লাসকে অবসান করাবেন কিন্তু কার্যকর কোনও ব্যবস্থাই নেওয়া হল না। বস্তি উন্নয়নের যে টাকা সেন্ট্রাল গভর্নমেন্ট দেয় সেই টাকা রিলিজ করা হল না বলা হল যে এমবার্গো আছে, এখন সেই টাকা নির্বাচনের জন্য খরচ করা হয়েছে। মিউনিসিপ্যালিটির মধ্যে টাকা দেওয়া হল না, এবং সেই সমস্ত টাকা একটা খাতের থেকে তুলে নিয়ে অন্য খাতে ব্যয় করা হচ্ছে। আমার আবেদন যেসব কংগ্রেস পরিচালিত মিউনিসিপ্যালিটি আছে সেখানে ওই প্রাপ্ত টাকা দিয়ে দিন অন্তত কর্মচারিদের মাহিনা দেওয়া যেতে পারে। মিউনিসিপ্যালিটিগুলো চালানোর ব্যাপারে সিলেক্ট কমিটিতে একটা মিটিং হয়েছিল তাতে ইউটিলাইজেশন সার্টিফিকেটের ব্যাপারে কথাও উঠেছিল, আমি ওই কমিটির মেম্বার হিসাবে ওতে নোট অফ ডিসেন্টও দিয়েছিলাম। তারপরে ট্যাপ ওয়াটারের ব্যাপারে ১৯৮৫ সালে বনগাঁতে ১ কোটি ৮৫ লক্ষ টাকা স্যাংশন করা হল। ওই ট্যাপ ওয়াটারের ক্ষেত্রে ১৯৮৫ সালে কাজ শুরু হয়েছে আজ অবধি পাইপ বসানো হলনা। রিজার্ভার বসানোর জন্য টাকা মঞ্জুর হয়েছে কিন্তু সেই টাকা কোথায় গেল, কিছুই খরচ করা হল না। ওই খাতে পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং ডিপার্টমেন্ট টাকা নিচ্ছে আর মিউনিসিপ্যালিটিগুলোকে তার লোন হিসাবে ৬০ লক্ষ টাকা শোধ দিতে হচ্ছে। এইভাবে মিউনিসিপ্যালিটি এলাকাগুলোতে ট্যাপ ওয়াটার বসানোর নাম করে পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং ডিপার্টমেন্ট টাকা নিলেন আর ওর শোধ দিতে হচ্ছে মিউনিসিপ্যালিটিগুলোকে। এইভাবে একটা খাতের টাকা অন্য খাতে ব্যয় করা হচ্ছে। সুতরাং এই তো অবস্থা চলছে। আজকে ১৯৮৫ সাল থেকে ১৯৯৩ সাল হয়ে গেল, কাজ আরম্ভ হওয়ার কথা ছিল, তা আজ অবধি হল না। এইভাবে ওখানকার ২ লক্ষ লোককে একটা মানসিক বিপর্যয়ের মধ্যে ঠেলে ফেলে দেওয়া হল, স্টেট গভর্নমেন্ট একটা খাতের টাকা নিয়ে এইভাবে অন্য খাতে খরচ করছেন এবং নির্বাচনের জন্য ওই টাকা ব্যয় করছেন। মিউনিসিপ্যালিটিগুলোর কোনও সার্বিক উন্নতির চেষ্টা নেই। সুতরাং এই বাজেট বরাদ্দকে কোনওভাবেই সমর্থন করা যায় না, সেই কারণে এর বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-55 — 4-05 p.m.]

**শ্রী শৈলজাকুমার দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পৌরমন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের পক্ষ থেকে যে ছাঁটাই প্রস্তাব আনা হয়েছে তাকে আমি সমর্থন জানাচ্ছি। পৌরসভার ব্যয়বরাদ্দ সম্পর্কে আলোচনা করতে গিয়ে নিশ্চয় আমি প্রথমে এই ব্যাপারটির জন্য পৌরমন্ত্রীকে ধন্যবাদ জানাব। ১৯৩২ সালে বঙ্গীয় পৌর আইনকে বদলে ১৯৯২ সালে পশ্চিমবঙ্গ পৌর আইন নামে একটা বিল

করেছেন, যদিও এই বিলে কতকগুলি ব্যাপার আছে বাস্তব সম্মত, বিজ্ঞান সম্মত তার সমস্ত জিনিসকে সমর্থন করা যায়না। বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্ট ১৯৩২ তাকে পরিবর্তন করে ওয়েস্ট বেঙ্গল মিউনিসিপ্যালিটি অ্যাক্ট ১৯৯২ করতে গিয়ে এমন কতকগুলি ধারা প্রবর্তন করেছেন বা রেখেছেন যা পৌর প্রশাসনের ক্ষেত্রে সামগ্রিক ক্ষমতা কেন্দ্রীভূত করবার চেষ্টা করেছেন। অতএব এই বিল নিয়ে যখন আলোচনা হবে তখন তার পুঙ্খানুপুঙ্খরূপে আলোচনা আমরা করব বা বলব। আজকে যে ব্যয়বরাদ্দের দাবি উত্থাপন করেছেন তার সম্পর্কে বলতে গিয়ে আজকে চোখের সামনে ভেসে উঠেছে মেদিনীপুর জেলার পৌর এলাকার অবস্থা। আজকে আমি আমার নিজের বাস্তব অভিজ্ঞতা থেকে বলছি আমি প্রায় এক দশক ধরে পৌরসভার কমিশনার আছি, সেই পৌরসভার বিশেষ করে ৮১ সালের পর থেকে পে স্কেল চালু হওয়ার পর সেই পে স্কেল-এর সমস্ত দায়িত্ব পৌরসভার উপর চাপিয়ে দিয়ে তার উন্নয়নের উপর বিরাট আঘাত আনা হয়েছে। আজকে যখন পৌরমন্ত্রী এবং রাজ্য সরকার আমাদের পরিচালিত বিভিন্ন পৌরসভাগুলির দিকে আঙুল দেখিয়ে বলছেন যারা প্রয়োজনের অতিরিক্ত লোক নিয়েছেন তাদের মাইনে দিতে দিতে শেষ হয়ে যাচ্ছে। আমি এই কথা বলতে পারি পশ্চিমবঙ্গে ১১৪টি পৌরসভা আছে, মুষ্টিমেয় কয়েকটিকে বাদ দিয়ে সমস্ত পৌরসভাতে সেখানে অতিরিক্ত কর্মচারী আছে, সেখানে তাদের উন্নয়নের জন্য যে টাকা যায়, সেই উন্নয়নের টাকা ডাইভারসন হয়, মাইনে দিতেই সেটা চলে যায়। এই হচ্ছে পৌরসভার রোগ। মাননীয় পৌরমন্ত্রী এই দৃষ্টিভঙ্গি নিয়ে দেখুন কেবলমাত্র কংগ্রেস পরিচালিত পৌরসভা বহরমপুর, কৃষ্ণনগর, জিয়াগঞ্জ, এবং আমাদের পরিচালিত মেদিনীপুর পৌরসভার নাম আসবে, কিন্তু সেখানের অবস্থা কি? মাননীয় পৌরমন্ত্রী তার ব্যয়বরাদ্দর ভাষণে বলেছেন ৩৬টি পৌরসভাকে আই.ডি.এস.এম.টি.-র আওতায় আনা হয়েছে। সেখানে বলা হচ্ছে ইন্টিগ্রেটেড ডেভেলপমেন্ট স্মল মিডিয়াম টাউন অর্থাৎ ক্ষুদ্র মাঝারি পৌরসভাগুলির উন্নয়ন করা হবে, কেন্দ্রীয় সরকার টাকা দিতে চাচ্ছে, কেন্দ্রীয় সরকার আই.ডি.এস.এম.টি.তে স্পনসর্ড স্কীমে ফিফটি-ফিফটি করে টাকা দিতে চেয়েছিল, রাজ্য দিতে চাচ্ছে না। ৩৬টি পৌরসভাকে যেগুলিকে এই স্কীমের মধ্যে আনা হয়েছে তারা যে কাজ করে সেইগুলিকে নির্দিষ্ট প্রোজেক্টে আনতে হয়। সেই প্রোজেক্টগুলি রাজ্য সরকারের পৌর দপ্তর অনুমোদন করে। কয়টি পৌরসভা আই.ডি.এস.এম.টি স্কীমের প্রজেক্টে কাজ করতে পেরেছে বলতে পারেন? পৌরসভাগুলির নিজস্ব আয় কি? সরকার থেকে শুধুমাত্র এই কর্মচারিদের মাইনে আর ৮০ শতাংশ ডি.এ. আর কখন কখন অ্যামুজমেন্টের টাকা দেয়, কিন্তু সেই টাকাগুলিও বিতরণের ক্ষেত্রে রাজনৈতিক বিশ্লেষণ কেন হবে, কংগ্রেস আর সি.পি.এম. কেন হবে? পৌরসভাগুলো হোল্ডিং ট্যাক্স থেকে পায় ও তাদের নিজস্ব পৌর বাজার থেকে টাকা পায়। আজকে পৌরসভাগুলোতে কেন ক্যাজুয়াল স্টাফ নিয়োগ করতে হচ্ছে? আপনি যদি ১৯৮১ সালের সেনসাস দেখেন এবং ১৯৯১ সালের সেনসাস দেখুন তাহলে দেখবেন এই ১০ বছরের মধ্যে পৌর এলাকাগুলোতে কোথাও ৪০ শতাংশ, কোথাও ৫০ শতাংশ জনসংখ্যা বেড়েছে। সুতরাং তার ফলে সেখানে কাজের চাপ বেড়ে গেছে, মানুবের চাহিদা বেড়ে গেছে, এইজন্য সেইসব জায়গায় ক্যাজুয়াল স্টাফ নিয়োগ করতে হচ্ছে। আজকে এই পৌরসভাগুলোর এই ট্রেড লাইসেন্স আদায় করবার যে ক্ষমতা ছিল, যেটা একমাত্র আয়ের উৎস ছিল, সেটা পৌরসভার আদায় করার কোনও উপায় নেই। যদি ধরেই নিই ট্রেড লাইসেন্স ট্যাক্স ধার্যের যে কোটা সেটা রাজ্য সরকার প্রাপ্ত

হিসাবে দেয়। কিন্তু যে সমস্ত দোকান বিস্তার করছে, এই ট্রেড লাইসেন্সের ব্যাপারটা পৌরসভার হাতে থাকত তাহলে তারা আরও অর্থ আদায় করতে পারত। আজকে স ল্যাট্রিন, খাটা পায়খানা কনভারসন করার জন্য কেন্দ্রীয় সরকার এই খাতে বহু টাকা দিয়েছিলেন, কিন্তু আজকে সার্ভিস ল্যাট্রিন কি পৌরসভাগুলোতে সব হয়েছে? আমি এবারে বহরমপুর পৌরসভার কথা বলছি। বহরমপুরে নির্বাচিত কোনও কমিটি নেই, সেখানে অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করা হয়েছে ১৫.১২.৯২ তারিখে। তারা ডেভেলপমেন্টের টাকা পেয়েছে ২১ লক্ষ টাকা। অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগের পর সেখানে জেনারেল পারপাসে ২৩ লক্ষ টাকা পেয়েছে। আজকে বহরমপুরের অবস্থা কি? সেখানে রাস্তায় আলো জ্বলছে না, টিউবওয়েলগুলো অকেজো হয়ে গেছে। জলের কোনও বন্দোবস্ত নেই। ড্রেনগুলো ভেঙে চুরমার হয়ে গেছে। বহরমপুর পৌরসভা এলাকার একটা পুঁতিগন্ধময় অবস্থা আছে। এই অবস্থার মধ্যে দিয়ে পৌরসভা চলছে। আরেকটা জিনিস স্যার আপনি দেখুন, কংগ্রেস পরিচালিত পৌরসভাগুলোর দুর্নীতির কথা ওরা বললেন। আমি রাণাঘাট পৌরসভার একটা দুর্নীতির কথা এখানে তুলে ধরব। ঐ এলাকায় রমেশচন্দ্র বোস বলে একজন লোক যিনি এয়ার ফোর্সে কাজ করেন, উনি বাইরে থাকেন বলে ওনার হোল্ডিং ট্যাক্স মানি অর্ডার করে পাঠিয়ে দেন। উনি মানি অর্ডার করে ট্যাক্স পাঠিয়েছেন ১৩.৬.৮৩ তারিখে, ১০.৮.৮৪ তারিখে, ১২.৫.৮৪ তারিখে, ৬.৮.৮৫ তারিখে ৮.৩.৮৬ তারিখে এবং ১২.১২.৮৬ তারিখে। কিন্তু সেই টাকা পৌরসভায় জমা পড়েনি। উনি যখন এসে জানতে চাইল আমি টাকা পাঠালাম টাকা কি হল? তখন ক্যাশিয়ার তাকে একটা রশিদ ধরিয়ে দেয় ২৬.১২.৯২ তারিখে এবং ঐ তারিখের রশিদ ধরিয়ে দিয়ে বলা হয় তোমার ট্যাক্স দেওয়া হয়েছে। রাণাঘাট পৌরসভার ক্যাশিয়ারের সাসপেন্ডের ব্যবস্থা করা হোক এই দাবি করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-05 — 4-15 p.m.]

**শ্রী তপন হোড়** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ এই সভায় মাননীয় মন্ত্রী মহাশয় ৯০, ৩৭, ২৬ নং দাবির অধীন যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে পূর্ণ সমর্থন জানিয়ে এবং বিরোধী দলের আনা সমস্ত কাটমোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য রাখছি। স্যার, আমি খুব আশ্চর্য হয়ে মাননীয় বিরোধী দলের নেতাদের বক্তব্য শুনছিলাম আমার প্রথম প্রশ্ন, ওদের কি কোনও নৈতিক অধিকার আছে এই ব্যয়বরাদ্দের দাবির উপর আলোচনা করার? আমরা জানি কি ভাবে অর্থনৈতিক দিক থেকে কেন্দ্রীয় সরকার পশ্চিমবাংলার প্রতি বঞ্চনা চালিয়ে আসছেন। আজকে সেই বঞ্চনার কথা মনে রেখে কোন অধিকারে তারা এই ব্যয়বরাদ্দের বিরোধিতা করছেন সেটা বোঝা আমার পক্ষে মুশকিল হয়ে যাচ্ছে। স্যার, আজকে যে তিনটি দাবি পেশ করা হয়েছে সেই দাবিগুলির স্বপক্ষে যে বক্তব্য রাখা হয়েছে তা যদি পড়া যায় তাহলে দেখা যাবে যে পশ্চিমবাংলার আশা আকাঙ্খাকে সামনে রেখেই মাননীয় মন্ত্রী মহাশয় অনেক সীমাবদ্ধতার মধ্যেও পশ্চিমবাংলায় পৌরসভার ক্ষেত্রে কিছু কিছু ভাল ভাল কথা বলেছেন এবং কিছু কিছু ভাল দৃষ্টান্তমূলক ব্যবস্থা নেওয়ার কথা বলেছেন। এই পরিপ্রেক্ষিতে কংগ্রেসি বন্ধুদের কাছে আশা করেছিলাম যে তারা এটা বুঝে গঠনমূলক সমালোচনা করবেন। আমি আশা করেছিলাম যে তারা বলবেন যে টাকার অভাবে বিভিন্ন জায়গায় যে কাজকর্ম হচ্ছে না এবং সেখানে কেন্দ্রীয় সরকারের যে ন্যুনতম কর্তব্য ও দায়িত্ব

হু কেন্দ্রীয় সরকার তা পালন করছেন না। কেন্দ্রের কংগ্রেস দল, তারাও কংগ্রেস দলের জেই এই দায়িত্ব তারা অস্বীকার করতে পারেন না। এর ফলে তারা একটা প্রহসন তৈরি রলেন। তাদের কাছে নিবেদন, এই প্রহসন বন্ধ করুন এবং সাধারণ মানুষের কাছে যদি নও দায়বদ্ধতা থাকে তাহলে তাদের কথা চিন্তা করে এখানে বক্তব্য রাখুন। মাননীয় স্যারম্যান মহাশয়, এই দাবির সমর্থনে বলতে গিয়ে আমি কয়েকটি কথা বলব। আমার থম কথা হচ্ছে, সারা পশ্চিমবঙ্গের মধ্যে কলকাতা হচ্ছে একমাত্র শহর যে শহরের উপর গোটা পশ্চিমবাংলা তথা গোটা পূর্বাঞ্চলের মানুষ নির্ভরশীল। ফলে ব্যবসা বাণিজ্য ও জীবন জীবিকার প্রশ্নে সারা পশ্চিমবাংলা তথা পূর্বাঞ্চলের মানুষরা এখানে ভিড় জমায়। ভারতবর্ষের মধ্যে কলকাতা একটি অন্যতম বড় শহর। স্যার, ওরা কলকাতার জল জমা, রাস্তাঘাটের বেহাল অবস্থা, নানাবিধ পৌরসেবামূলক কাজের অভাবের কথা বললেন কিন্তু ওরা সঙ্গে সঙ্গে একথাটা বললেন না যে এখানে সারা পশ্চিমবাংলা শুধু নয়, সারা পূর্বাঞ্চলের মানুষ ভিড় জমায়। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রস্তাব, কলকাতায় ভিড় কমানোর জন্য কিছু পরিকল্পনা নেওয়া দরকার। এরজন্য প্রথমেই প্রয়োজন কিছু বিকেন্দ্রীকরণের। রাইটার্স বিল্ডিং এবং বিভিন্ন জায়গায় যদি যাওয়া যায় তাহলে দেখা যাবে যে একটা জগাখিচুড়ি অবস্থা তৈরি হয়েছে। সেখানে দাঁড়িয়ে আজকে যদি পরিকল্পনা করতে হয় তাহলে বিকেন্দ্রীকরণের কথাটা ভাবতে হবে। এটা না করলে কলকাতাকে যানজট থেকে, জীবনের গতিহীনতা থেকে মুক্ত করা যাবে না। সেই কারণে আমি বলব, কম গুরুত্বপূর্ণ যে সমস্ত অফিস রয়েছে বা সংস্থা রয়েছে সেগুলিকে কলকাতার কাছাকাছি জেলাতে স্থানান্তরিত করা হোক। এইভাবে কলকাতার উপর থেকে যদি চাপ কমানো যায় তাহলে পৌরসভার কিছু উপকার হতে পারে।

[4-15 — 4-25 p.m.]

কারণ এই কলকাতাকে নিয়ে আমাদের সীমাবদ্ধতার মধ্যে চিন্তা করতে হবে। কারণ ফরওয়ার্ড ব্লকের বিধায়ক এই সম্পর্কে বলেছেন যে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ৩৫০ কোটি টাকা চাওয়া হয়েছিল, কিন্তু কেন্দ্রীয় সরকার দিয়েছেন মাত্র ১০ কোটি টাকা। কেন্দ্রীয় সরকারের এই ঔদাসিন্য, কংগ্রেসের এই ঔদাসিন্যের জন্য আমাদের এই সীমাবদ্ধতার মধ্যে বিকেন্দ্রীকরণের মধ্যে দিয়ে ব্যবস্থা করতে হবে। কলকাতাকে নিয়ে একটু বেশি করে ভাবার দরকার আছে। কলকাতার পথে ঘাটে যেভাবে কাটা ফল এবং খাবারের দোকান থেকে খাবার বিক্রি হয়, যেগুলো ভীষণ অস্বাস্থ্যকর, এইগুলোকে একটা পরিষ্কার নীতি নিয়ে কঠোরভাবে নিয়ন্ত্রণ করা দরকার। কলকাতার আর একটা সমস্যা হচ্ছে আমরা দেখছি প্রকৃত পক্ষে ডন এবং মাফিয়াদের এবং অসাধু প্রোমোটারদের দখলে চলে যাচ্ছে এই কলকাতা এবং সেখানে বেপরোয়া ভাবে বেআইনি বাড়ি তৈরি হচ্ছে। তাতে আস্তে আস্তে কলকাতা থেকে মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্তরা উচ্ছেদ হয়ে যাচ্ছে এবং সেখানে বড় লোক এবং এই সব ডন মাফিয়াদের দ্বারা কলকাতা কলুষিত হচ্ছে, এই সম্পর্কে আমাদের চিন্তা করতে হবে। যে মধ্যবিত্ত এবং নিম্ন মধ্যবিত্তদের স্বার্থের কথা চিন্তা করে আজকে সল্ট লেক করা হয়েছিল, এইসব বড়লোক, ডন, মাফিয়াদের কালো থাবা এগিয়ে যাচ্ছে গুটি গুটি পায়ে। কাজেই এই কথাগুলো আমাদের ভাবতে হবে। কলকাতার ফুটপাথে ৩৩ পারসেন্ট রিডাণ্টেন্টরা বাস করে, তাদের অ্যাড্রেস নেই, তাদের কোনও থাকবার জায়গা নেই। পাশাপাশি দেখা যাচ্ছে এইসব ফুটপাথে বড় বড়

ব্যবসায়িরা দালালের মাধ্যমে দামি দামি জিনিস পত্র বিক্রি করছে, অসাধু ভাবে করছে। সাধারণ মানুষের কাছ থেকে ঠকিয়ে যে ভাবে বেচা কেনা করছে, এইসবগুলে করতে হবে। আপনারা জানেন এই কলকাতা এবং হাওড়ার মাঝখান দিয়ে গঙ্গা নদী গেছে, এই কলকাতা এবং হাওড়াকে টুইন সিটি বলা হয়। এই টুইন সিটি সম্পর্কে ভাবনা করতে হবে। গঙ্গা অ্যাকশন প্ল্যানে যথাযথ ভাবে কাজ হচ্ছে কি না সেই দেখতে হবে। বহরমপুর গঙ্গা অ্যাকশন প্ল্যানের টাকা ৯/৬ করা হয়েছে। চন্দননগরে খরচ করে স্যুয়োরেজ নির্মাণ করার পর কোনও কাজ হচ্ছে না। বিভিন্ন পৌরসভায় ভাবে বাড়ি তৈরি হওয়ার ফলে পানীয় জল সরবরাহ ব্যবস্থা ঠিকমতো করা যাচ্ছে এইসব ব্যাপারে একটা সার্বিক, পরিষ্কার পরিকল্পনা নেই। সুতরাং পৌরসভাগুলোতে বাড়ি তৈরি করার ব্যাপারে একটা নিয়ন্ত্রণ রাখতে হবে। যেমন এত ফুট জায়গা ফাঁকা দরকার, জলের আউট লেট আছে কিনা, পৌরসভাগুলোতে এইসব হচ্ছে না। পৌরসভা এই অবস্থার ফল হিসাবে আমরা দেখছি জনজীবন বিপর্যস্ত হয়ে পড়ছে। আমার বক্তব্য হচ্ছে, পৌর বোর্ড গুলোকে সম্পদ সংগ্রহের ব্যাপারে আরও ক্ষমতা দেওয়া দ পৌর বোর্ডগুলো যদি নিজেরা সম্পদ সংগ্রহ করে নিজেদের আয় বৃদ্ধি করতে না তাহলে কখনই নিজেদের পায়ে দাঁড়াতে পারবে না এবং নিজেদের পায়ে যদি দাঁড়া পায়ে পরিষেবা কি করে করবে? তাদের পক্ষে পরিষেবা করা সম্ভব নয়। আজকে অ পৌর এলাকায় পানীয় জলের প্রচন্ড সঙ্কট রয়েছে। বিশেষ করে প্রতি বছর চৈত্র, মাসে এই সঙ্কট তীব্র আকার ধারণ করছে। একটি ওয়ার্ডে ১০ হাজার মানুষের জ একটি টিউবওয়েল থাকে তাহলে সঙ্কট তো দেখা দেবেই। তাই আমি মাননীয় মন্ত্রীকে জলের বিষয়টি একটু বিবেচনা করতে অনুরোধ করছি। আমরা দেখছি কলকাতা আবাসন সমস্যার সমাধানের জন্য বিভিন্ন রকমের চেষ্টা চলছে। এর সাথে সাথে ম মন্ত্রীর কাছে আমার অনুরোধ পৌর এলাকাগুলির আবাসন সমস্যার প্রতি বিশেষ দৃষ্টি দরকার। বস্তি উন্নয়নের দিকেও বিশেষ ভাবে দৃষ্টি দেওয়া দরকার। রাজ্যের পৌরসভাগুলিকে সরকারের পক্ষ থেকে অনুদান দেওয়ার ক্ষেত্রে আমরা কিছু বৈষম্য করছি। এটা ঠিক নয়। এ ক্ষেত্রে একটা সমন্বয় এবং সমতা থাকা দরকার। বা পৌরসভায় 'নিবিড় শহর বিকাশ প্রকল্প'-র কাজ আর্থিক কারণে বন্ধ হয়ে গেছে। ম মন্ত্রীর কাছে আমার অনুরোধ তিনি এই বিষয়গুলি একটু বিবেচনা করুন। আমার সময় হয়ে যাওয়ার জন্য, আমি এই ব্যয়-বরাদ্দের দাবিকে পুরোপুরি সমর্থন করে আমার শেষ করছি।

**মো० अब्दुल करीम चौधरी** :- मिस्टर चैयरमेन सर, आपके माध्यम से जो हमारे पशिचम बंगाल सरकार के जो अरबन डेभलपमेन्ट मिनिस्टर जो मिनिस्टर जो बजट इस्टीमेट डिमान्ड २६.३७ एवं ९० पेश किए है उसका विरो करते हुए छोटा सा अपना भाषण आपके सामने रखना चाहूंगा। सर, दुःख की है आज हमारी सरकार की तरफ से म्युनिसिपलिटी के लिए बड़ी राशि दिया है। हर साल बड़ा मंत्री महोदय, कहते है यह करेंगे, वह करेंगे। लेकिन होता

है। सर, प्रायः म्युनिसिपलिटी की सरकार है। चेयरमेन साहब, मे जानना चाहूंगा पैसा कहां जाता है क्या हो रहा है। पानी की समस्या, गन्दगी, रास्ता घाट की व्यवस्था शोचनीय है इसतरह हर म्युनिसिपलिटी मे होता है। विकास के लिए जो दिया जाता है कहा काम होता है, किस काम मे लगता है पता नही। चेयरमेन सर वहा तो अभी पानी की सुविधा, गन्दगी, लेटरिन की यूरीनल की सुविधा हर म्युनिसीपलिटी मे होना चाहिए। अभी जो स्थिति म्युनिसिपलिटी मे बना हुआ है उसको चेन्ज करना होगा। पर अभी भी विकास के लिए वामफ्रन्ट सरकार सद्योग स्टेप नहो ले पा रही है। जो लोग म्युनिसिपलिटी मे नही रहते है उन्हे लगता है कि अगर म्युनिसिपलिटी के अन्दर आते तो हमे अनेक प्रकार की सुविधा मिलती। लेकिन क्या सचमुच होता है डभलप करने की सुबिधा मिल पाती है। मे सरकार से कहना चाहूंगा कि हर आदमी को पानी मिले, रास्ता की अवस्था मे सुधार हो। लेकिन बार-बार कहने के बाद भी कोई फायदा नही होता। बहुत जगह तो एसा देखा गया है कि जिस बिलडिंग मे म्युनिसिपलिटी का आफिस है ओर यदि मकान म्युनिसिपलिटी का अपना नही है तो सरकार उस मकान का होलडिंग चार्ज भी नही चुका पाती है।

मिस्टर चेयरमेन सर, यह बात ओर है कि सिलिगुड़ी म्युनिसिपलिटी मे कुछ काम हुआ है इसे इन्कार नही किया जा सकता। हमारे अशोक भट्टाचार्जी सिलिगुड़ी के है इसलिए मे अशोक बावु से अनुरोध करुगां इसलामपुर की ओर भी देखे। सिलिगुड़ी म्युनिसिपलिटी मे काम हो यह अच्छी बात है। और वहां कुछ डेभलपमेन्ट का काम करते है। इसलामपुर मंत्री महोदय को जाने का अनुरोध करता हुं कि एक बार जाकर देखे। इसलामपुर जो पहले बिहार मे था १९५६ मे इसलामपुर सब-डिवीजन को बिहार-से बंगल मे ट्रान्सफर हुआ। अभी भी इसका पोजीशन खराब ही है। चेयरमेन सर, मैं अरवन डेभलपमेन्ट मिनिस्टर से अनुरोध करता हूं कि इसलामपुर की ओर ध्यान दे। १९६५ से सब-डिविजन टाउन रहते-रहते १९८१ मे पोपुलेशन के आधार पर म्युनिसिपलिटी के नाम की घोषणा किया। १९८१ और १९८७ मे चुनाव हुआ आर काम-काज ठीक-ठाक चला। १९८७ मे एड-हक कमिटी के निगरानी मे म्युनिसिपलिटी चलरही है। उस समय कहा गया था कि दो वर्ष के लिए म्युनिसिपलिटी के काम-काज को देखेगी। दो वर्ष से ६ वर्ष गुजर गए हे। इलेकशन नही हो रहा है। एड-हक कमिटि ही कार्य कर रही है। लेकिन आम जनताकी शिकायत है। वो म्युनिसिपलिटी के चुनाव के लिए मुभमेन्ट करती है। आन्दोलन करती है। आम-जनता एलेकटेड बांडी

द्वारा कार्य संचालन चाहती है। इसलामपुर म्युनिसिपलिटी की जनता का डिमान्ड पू
न ही हुआ है। इसलामपुर मे इलेकशन होना चाहिए। होल्डिंग देखते है, पेज न
४८ देखने से साफ पता चलता है कि अभी तक कोई वार्ड नही किया गया। जबकि
इसलामपुर १९८१ मे वही १९८७ मे कालियागंज म्युनिसिपलिटी हुआ है। उसमे वा
है ८१२७ है। इसलामपुर नील है। कोई वार्ड नही है। १२ वर्ग मे क्या कराए।
कुछ दिन आगे म्युनिसिपलिटी के रोल को देखते हुए एवं होर्डिंग के बारे मे एस०डी०ओ
के उपर हाई कोर्ट मे केश हुआ था। वही एड-हक कमिटि ६ वर्ष हो रहा है,
कोई वार्ड हुआ न कोई रास्ता घाट। हम देखते है म्युनिसिपलिटी मे वेसी अवस्था
है एस०डी०ओ० और एड-हक कमिटि मिलकर ५-१० वर्षो से अराजकता कयम हुआ
है। इसलामपुर के लोगों के लिए कोई सुबिधा नही, कोई रास्ता घाट नही, रास्ते मे
हैलोजनलाईट तक नदारद है कुछ भी नही है। किस तरह से म्युनिसिपलिटी चला
रहे है।

इसलिए हम भट्टाचार्जी बाबु से ओर बुद्धदेव वावु से इसलामपुर की ओर ध्यान
देने का अनुरोध करता हूं। साथ-हीसाथ एलेकशन करा लेने का रिकोएस्ट करता हूं
कि वहां इलेकशन करा ले। इस बात के साथ कट-मोशन का समर्थन करते हुए और
बजट की बिरोधिता करते हुए अपनी बात समाप्त करता हूं।

[4-25 — 4-35 p.m.]

**শ্রী প্রবীর ব্যানার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার মাননীয় পৌরমন্ত্রী
২৬নং, ৩৭নং এবং ৯০ নং ডিমান্ডে যে সমস্ত টাকা ধার্য করেছেন অবশ্যই তার বিরোধিতা
করে এবং আমাদের আনীত কাট মোশনগুলিকে সমর্থন করে বক্তব্য রাখছি। মাননীয় মন্ত্রী
মহাশয় ৩৭নং দাবিতে যে সমস্ত সুন্দর সুন্দর কথা বলেছেন তাতে কোনও পজিটিভ জিনিস
দেখতে পেলাম না, সবগুলিই বলেছেন করতে হবে, দেখছি, দেখব। প্রথম দিনের পুলিশ
বাজেটেও ঐ একই কথা বলেছিলেন। বলতে বাধ্য হচ্ছি যে বক্তব্যের মধ্যে কোনও পজিটিভ
কথা নেই, অর্থাৎ সবগুলিই এক। আপনার বক্তব্যের একটি জায়গায় আপনি লিখেছেন
১৯৯৩-৯৪ সালে কলকাতা ও অন্যান্য পৌর অঞ্চলে কিছু জনহিতকর কর্মসূচি সম্পন্ন
হওয়ার সম্ভাবনা আছে, কিন্তু দুর্ভাগ্যজনকভাবে স্থানীয় কিছু মানুষের অযৌক্তিক বাধাদানের
ফলে কিছু অসুবিধার ও অন্য অবস্থার সম্মুখীন হতে হচ্ছে। বলেছেন, সমস্ত জনসাধারণের
সহযোগিতা চাইছেন, কিন্তু কোন কোন জনহিতকর কাজ সম্পন্ন করতে চান তা কিছু বলেন
নি। আমরা যে হেল্প করতে যাব, তা কি করতে চান পার্টিকুলারভাবে বাজেটে কিছুই বলেন
নি। আজকে সবচেয়ে বড় যে পয়েন্ট সেটা হল প্রোমোটার, আমরা বলেছি প্রোমোটার রাজ,
প্রোমোটাররা দুর্নীতি করতে চলেছেন কিন্তু তাতে পুরোপুরি ব্যর্থ হয়েছেন। কলকাতা এবং
গ্রামাঞ্চলে বিভিন্ন পৌরসভায় ব্যাঙের ছাতার মতো প্রোমোটাররা কাজ করছেন, ব্যাপকভাবে

নীতি করছেন এবং তাদের দমন করার ব্যাপারে সরকার পুরোপুরি ব্যর্থ হয়েছেন। আপনারা স্লোগান দিচ্ছেন কিপ ক্যালকাটা ক্লিন, কিপ ক্যালকাটা ক্লিন, কিন্তু কোথায় তা হচ্ছে? আপনারা কলকাতাকে সবুজ রাখার কথা বলেছিলেন, আমরা দেখছি সবুজ রাখব বলতে গিয়ে রডন স্কোয়ার, নিক্কোপার্ক ব্যবসায়িদের হাতে তুলে দিচ্ছেন। কলকাতা শহরতলির যে সমস্ত পৌরসভাগুলির মধ্যে পুকুর আছে মুখে পুকুর বোজাব না বললেও দেখছি পুকুর বোজানো হচ্ছে। পার্টির টাকা নেওয়ার স্বার্থে প্রোমোটারদের সমস্ত রকমের মদত দেওয়া হচ্ছে। অদ্ভুত ব্যাপার দেখলাম বিভিন্ন জায়গায় আগুন লাগছে, পরবর্তীকালে নিউ মার্কেটে লাগল, আপনারা বলছেন যে জানিনা, তদন্ত হচ্ছে, একই কথা বলছেন। যেগুলি বলতে চাই সেই রশিদের কথা এসে যাচ্ছে। বড়বাজারে গন্ডোগোল হল, এবার দেখা যাবে ঐ রশিদের বাড়িতেই মাল্টিস্টোরিড বিল্ডিং প্রোমোটাররা করছে, আপনারা প্রোমোটারদের সহযোগিতা করছেন। নন্দলাল সহ প্রোমোটার রাজ কায়েম করছে, সেগুলি ভাঙতে পুরোপুরি ব্যর্থ হয়েছেন। আপনি বলছেন পৌরসভায় যে সমস্ত মানুষ আছে তাদের পানীয় জল সরবরাহ করবেন, আমার জেলাতে বহু পৌরসভা আছে সেখানে হাউস কানেকসন যায় নি, বহু রাস্তায় জল যায় না। কলকাতা শহরে বিভিন্ন জায়গায় ব্যাপকভাবে আন্ত্রিক রোগ ছড়িয়ে পড়েছে, দমনের দায়িত্ব যদিও স্বাস্থ্য দপ্তরের কিন্তু কলকাতা পৌরসভা দায়িত্ব এড়াতে পারে না। যুদ্ধকালীন প্রস্তুতি নিয়ে পৌরসভাগুলির যে কাজ করা উচিত ছিল সেই কাজে সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন। এরজন্য মৃতের সংখ্যা বেড়ে যাচ্ছে। আপনাদের প্ল্যান আছে আই.ডি.এস.এম.টি'র মন্ত্রী মহাশয় বহুবার বলেছেন আই.ডি.এস.এম.টির টাকা স্টেট ৫০ পারসেন্ট এবং সেন্ট্রাল ৫০ পারসেন্ট দেন। আপনারা নামগুলি পাঠাবেন বলেছিলেন। আমি যে এলাকায় থাকি সেখানে কোনওবার এই টাকা স্যাংশন হয়নি কারণ সেখানকার লোকেরা কংগ্রেসকে ভোট দিয়ে সি.পি.এম.কে উৎখাত করেছিল তাই সেখানে আই.ডি.এস.এম.টি. করা যাবেনা। আজকে আমি মাননীয় মন্ত্রীর কাছে একটি বিষয়ে জবাব চাইব। আমার নির্বাচনী এলাকা গোবরডাঙ্গায় একটি অনুষ্ঠানে পৌর রাষ্ট্রমন্ত্রী একবার গিয়েছিলেন। তিনি সেখানে স্পোর্টসের প্রাইজ ডিষ্ট্রিবিউট করেছিলেন। ঐ অঞ্চলে U.B.S.P. প্রকল্পের কাজ শুরু হয়ে যাওয়ায় সেখানে তাকে একটা লিস্ট দেওয়া হয়েছিল। কিন্তু তা সত্ত্বেও আজ পর্যন্ত গোবরডাঙ্গা পৌরসভাকে U.B.S.P. প্রকল্পের আওতায় আনা হল না। আজকে এখানে পৌর বাজেট পেশ করছেন, কিন্তু সল্ট লেকে বেআইনিভাবে যে সমস্ত জমি হস্তান্তর হচ্ছে সে সম্পর্কে কি ব্যবস্থা নিয়েছেন? এখানে সরকারের দায়িত্ব নিয়ে বসে আছেন, বিধানসভার মধ্যে নাম করতে চাই না, অথচ আপনাদের পার্টির কিছু নেতা বিধাননগরের জমি বিলি করছেন। সেসব জমি কারা পাচ্ছেন সেটা আপনি জানেন। যদি আপনি এই বেআইনি জমি হস্তান্তর বন্ধ করতে পারেন তাহলে আমরা এই বাজেটকে সমর্থন করতে পারি। কিন্তু আপনি সেটা পারবেন না, কারণ আপনাদের পার্টিকে যারা আজকে কন্ট্রোল করছেন, বিধাননগরে জমি হস্তান্তরের নায়ক হচ্ছেন তারা। আজকে কিছু কিছু জোতদার তাদের জমির বিবরণ পেশ করেননি এবং তারা হচ্ছেন আপনাদের পার্টির লোক। কাজেই আজকে তারা যদি লুটেপুটে খান তাহলে তারজন্য দায়িত্ব আপনাদের। আজকে আপনাদের রেজিমে কলকাতা এবং হাওড়া পৌরসভায় এবং বিভিন্ন এলাকার পৌরসভায় কোনও কাজ হচ্ছে না, তারা সবদিক থেকেই ব্যর্থ হয়েছেন, অথচ আপনি দাবি করছেন যে, পৌরসভাগুলিতে ভাল কাজ হয়েছে। এখানে মেয়র পরিষদের সদস্য নির্মল মুখার্জি বসে আছেন। ছেলেবেলায়

শুনেছিলাম, কলকাতা কর্পোরেশনকে উপহাস করে বলা হত চোরপোরেশন। আজও সে ঘুস ছাড়া কোনও কাজ হয়না। মানুষ মারা গেলে ডেথ সার্টিফিকেট নিতে যাচ্ছে, সেখানেও বলছে ঘুস দাও। ব্যর্থ সার্টিফিকেট নিতে গেলেও সেখানে ঘুস চাইছে, বাড়ির প্ল্যান স্যাংসন করাতে গেলেও টাকা দিতে হচ্ছে। ওদের নেতৃত্বে মেয়র পরিষদ তৈরি হয়েছে। আশা করেছিলাম, এরফলে কলকাতা কর্পোরেশনে দুর্নীতি দূর হবে, বলা কাজ করবে তারা। কিন্তু আজকে কলকাতা কর্পোরেশনে দুর্নীতি বাসা বেঁধে রয়েছে এবং সেই দুর্নীতির বাসা ভাঙতে আপনারা ব্যর্থ হয়েছেন। তারজন্য কলকাতা কর্পোরেশনে কোনও কাজ হচ্ছে না, বর্ষাকালে রাস্তাঘাট ভেসে যাচ্ছে, রাস্তাঘাট করতে পারছেন না বলে অ্যাক্সিডেন্ট হচ্ছে। তবু বলছেন, আপনার বাজেটকে সমর্থন করতে হবে। বস্তি উন্নয়নের জন্য কেন্দ্রীয় সরকার টাকা দিচ্ছেন, কিন্তু আজও পার্ক সার্কাস, গড়িয়া, বালিগঞ্জ প্রভৃতি জায়গায় বস্তি রয়ে গেছে। (...এ ভয়েস: এই খাতে কেন্দ্রীয় সরকার কোনও টাকা দেন না)। ধরে নিলাম, কেন্দ্রীয় সরকার টাকা দেন না, কিন্তু মন্ত্রী হিসাবে বস্তি উন্নয়নের জন্য আপনারও তো দায়িত্ব রয়েছে। সেই দায়িত্ব তো আপনারা পালন করতে পারছেন না। তারজন্য আপনার এই বাজেটকে সমর্থন করতে পারছি না, তাই এর বিরোধিতা করে শেষ করছি।

[4-35 — 4-45 p.m.]

**শ্রীমতী তানিয়া চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে উত্থাপন করেছেন, আমি তাকে পূর্ণ সমর্থন জানিয়ে দু'চারটি কথা বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কংগ্রেসি বন্ধুদের কথা প্রথম থেকে মন দিয়ে শুনছি এবং শুনে আমার মনে হয়েছে যে ওরা হঠাৎ পৌরসভার সমস্যা নিয়ে অত্যন্ত বিচলিত হয়ে পড়েছেন। আমি ওদের কংগ্রেস আমলের কথা স্মরণ করিয়ে দিতে চাই। তখন পৌরসভা বলতে আমরা বুঝতাম ময়লা সাফাইয়ের যন্ত্র। আমাদের প্রশাসন উদ্যোগ নিয়ে যে কাজ করছেন তাতে ওরা একটু শঙ্কিত হয়ে পড়েছেন। আমরা দেখেছি যে আমাদের সময়কালে পৌরসভার কাজকে আমাদের সরকার গুরুত্ব দিয়ে, গণতন্ত্রের প্রতি দৃঢ় আস্থাশীল হয়ে বিকেন্দ্রীকরণের মাধ্যমে তাকে এগিয়ে নিয়ে যাচ্ছে। পৌরসভার পুরাতন অবস্থা থেকে একটা সম্পূর্ণ ভিন্নতর অবস্থায় নিয়ে যাচ্ছে। কিন্তু আমরা ১৯৭২ সালে কি দেখেছি? ১৯৭২ সালে যখন পৌরসভা থেকে নির্বাচিত প্রতিনিধিদের তাড়িয়ে দিয়ে সেখানে প্রশাসনের কাজের জন্য একজন অফিসারকে বসিয়ে দেওয়া হয়েছে। ঠিক একই কাজ করা হয়েছে ত্রিপুরায়। ত্রিপুরায় ৪৮ ঘন্টার মধ্যে পৌরসভা ভেঙে দিয়ে সেখানে অ্যাডমিনিস্ট্রেটর বসিয়ে দেওয়া হয়েছে। আমরা আরও লক্ষ্য করেছি যে আমাদের আর্থিক সীমাবদ্ধতার মধ্যে দিয়ে চলতে হচ্ছে, সেটা ওরা কখনও বলতে চান না। আমরা দেখেছি যে ১৯৯১ সালে আমাদের সি.ইউ.ডি.পি-তে পরিকল্পনা ছিল সেটা শেষ হয়ে গেছে। কিন্তু সি.ইউ.ডি.পি-৪ এখনও আসেনি। এটা কেন আসেনি তারা বলুন? আমরা দেখেছি যে কেন্দ্রীয় সরকারের সংস্থা যেগুলি পশ্চিমবঙ্গে আছে যেমন এয়ার পোর্ট, অস্ত্রশস্ত্রের কারখানা, রেল দপ্তর ইত্যাদি এদের জন্য তারা কোটি কোটি টাকা দিচ্ছেন। কিন্তু আমাদের বেলায় এরা কি করছেন? আমাদের উত্তর ব্যারাকপুর পৌরসভার জন্য আমরা সেন্ট্রাল গভর্নমেন্ট থেকে কি সাহায্য পেয়েছি? আজকে এরা টাকার প্রশ্ন তুলেছেন। আমাদের রাজ্য সরকার কি টাকা ছাপান? আজকে এই প্রশ্নের জবাব কি

জল দেবেন? আজকে এই পৌরসভাগুলির মধ্যে কর্মাধ্যক্ষ তৈরি করা হয়েছে। আপনারা বলছেন যে জল আসছে না, জলের লেভেল নেমে গেছে। কলকাতা শহরে প্রায় ৪০ গ্যালন করে জল দেওয়া হয়। আপনি খোঁজ নিয়ে দেখুন যে বোম্বে, দিল্লি থেকে এটা অনেক বেশি। সেখানে ওয়াটার ট্যাক্স নেওয়া হয়। কিন্তু এখানে আপনারা তার বিরোধিতা করছেন। আমি অন্যান্য রাজ্যের কথা বলবো না, কিন্তু আমাদের রাজ্যের উন্নয়নের জন্য আমাদের বরাদ্দ টাকা পেতে হবে। আর একটা কথা হচ্ছে, এখানে সবুজায়নের কথা বলা হয়েছে। আমি সেই সম্পর্কে কয়েকটি কথা বলতে চাই। আমি অন্য প্রদেশের কথা বলব না, আমি আমাদের রাজ্যে কি হয়েছে সেই কথাই বলব। উনি মারা গেছেন, ওনার সম্পর্কে বলা উচিত নয়, কিন্তু তবুও বলতে হচ্ছে। উনি যখন বহরমপুর পৌরসভার চেয়ারম্যান ছিলেন তখন সেখানে গাছের পর গাছ কেটে সমস্ত সবুজায়নকে নষ্ট করেছিলেন এবং তারফলে পরিবেশকে দূষিত করেছিলেন। আজকে আপনাদের মুখে এই সবুজায়নের কথা শোভা পায়না। ১৯৭৭ সালে কলকাতায় মাথাপিছু খরচ ছিল ৬১.৫৪ পয়সা। আর সেখানে অন্যান্য পৌরসভা যারা বিভিন্ন জায়গায় ছড়িয়ে আছে, গ্রামাঞ্চলের পৌরসভাগুলি খরচ ছিল মাত্র ৮৭ পয়সা। সেখানে দাঁড়িয়ে একটা সমতা আনার প্রচেষ্টা চলেছে। ৪০ টাকা মাথা পিছু বরাদ্দ করেছেন। ওদের যেটা দৃষ্টিভঙ্গি দেহের সমস্ত জায়গা বাদ দিয়ে মুখটা সুন্দর রাখতে চান। ওই দৃষ্টিভঙ্গি নিয়ে ওরা শুধু মাত্র দিল্লিকে সাজাচ্ছেন। কলকাতার জন্য আমরা দাবি করছি, আসুন আপনারাও দাবি করুন। রবীন্দ্রনাথকে নিয়ে আপনারা গর্ব করেন, সেই রবীন্দ্রনাথের বাংলাকে বাঁচানোর জন্য আসুন আমাদের সঙ্গে আপনারাও দাবি করুন, আসুন আমাদের সঙ্গে গলা মেলান। কলকাতাকে বাঁচানোর জন্য আমরা যে টাকার দাবি করছি সেখানে আপনারা গলা মেলান নি। আমরা দেখতে পাচ্ছি মানুষ জল ছাড়া অন্যান্য সুযোগ সুবিধা পাচ্ছেন। এখানে বস্তি উন্নয়নের কথা বললেন, বস্তি উন্নয়নের জন্য নাকি তারা টাকা দিয়েছেন। কিন্তু কার্যকর ক্ষেত্রে আমি আবার বলতে চাই টাকা কোন পর্যায়ে আসছে সেটা আপনারা ভালভাবেই বুঝতে পারছেন। এখানে বিভিন্ন পরিকল্পনা গ্রহণ করা হয়েছে বস্তি উন্নয়নের নামে, বস্তি আলোকিত করা হচ্ছে, বৈদ্যুতিকরণ করা হচ্ছে, রাস্তা-ঘাট তৈরি করা হচ্ছে, শিক্ষার ব্যবস্থা করা হচ্ছে নন-ফরমাল এডুকেশন ইত্যাদির মধ্যে দিয়ে। মানুষের সামনে নাগরিক জীবনের নানা প্রয়াস তৈরি হচ্ছে, সভ্য মানুষের সভ্যতার যে চাহিদা সেটা তৈরি করার চেষ্টা করছে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার। এটা ওদের কাছে স্বপ্নের বিলাস, আজকেও ওদের কাছে স্বপ্নের বিলাস। আজকে ওনারা কলকাতার কথা বলতে গিয়ে বড় বড় প্রোমোটারের কথা বার বার নিয়ে আসছেন ওরা তো ওদের বন্ধু, বড় বড় জমির মালিক তো ওনাদের বন্ধু। ইতিহাস তো তাই বলে, আজকের দিনের বাস্তব তো তাই বলে। সেন্ট্রাল ভ্যালুয়েশনের বিরুদ্ধে, সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডের বিরুদ্ধে এতো হুঙ্কার, এতো প্রতিবাদ করছেন কেন? উনি বলতে চাইছেন যে একটা সমতার জায়গায় আসতে চাওয়া হচ্ছে। আমরা বলছি সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডের মাধ্যমে সমস্ত মিউনিসিপ্যালিটি একটা আর্থিক উন্নয়নের জায়গায় যাবে। তাতে ওরা ভয় পাচ্ছেন। এরমধ্যে দিয়ে ফাঁকগুলি ধরা যাবে। বড় বড় কারখানার মালিক বড় বড় সিনেমা হলের মালিক, বড় বড় ফ্ল্যাটের মালিক তাদের ধরা যাবে। তারা কারা, তাদের জন্য কেন আপনারা ভয়ে ভীত। সেইজন্য আপনারা কেন্দ্রীভবনের কথা বলছেন। কেন্দ্রীভবনের কথা বলছেন তার কারণ ওদের গায়ে জ্বালা ধরছে ওদের বন্ধুদের আঘাত করছি বলে। আমি আর একটা কথা

বলতে চাই আমাদের সময় আমরা লক্ষ্য করছি বেশ কিছু জায়গা পৌরসভার মধ্যে নি আসা হচ্ছে, ১০টি পৌরসভা গোড়ে উঠছে। আমরা লক্ষ্য করছি আমরা নির্দিষ্ট সময়কা নির্বাচন করছি। যেটা ওদের কাছে স্বপ্ন ছিল। আমরা নির্দিষ্ট কালের মধ্যে জনগণের মু নিচ্ছি। ওনারা জনগণের রায় নিয়ে ভয় পান। আমরা নির্দিষ্ট সময়কালে পঞ্চায়েত নির্বা করি। ওনাদের আমলে পঞ্চায়েতে জমিদার জোতদাররা নেতা হয়ে বসে ছিলেন। শহ ক্ষেত্রে বড় বড় মিল মালিকরা অর্থবান মানুষরা প্রতিনিধিত্ব করতো। তাই ওনারা জনগণ রায় নিতে ভয় পান। ওনারা নির্বাচনের ধারে কাছে যেতেন না। সকলের জন্য ভোটাধি এটা ১৯৬৪ সালে হলেও এটা আমাদের আন্দোলনের ফসল। আজকে ১৫টি পৌরস নির্বাচন হতে চলেছে। গ্রামাঞ্চলের বুকে পঞ্চায়েত নির্বাচন এবং একই দিনে পৌরস নির্বাচন। এবারে পঞ্চায়েত নির্বাচনে নূতন আইন প্রয়োগ করা হচ্ছে, বাধ্যতামূলক মহিলা অংশগ্রহণের সুযোগ এসেছে। ওনারা মহিলা কি করে দেবেন সেই নিয়ে চিন্তা। মহিলা ব্যাপারে ওনারা অনভিজ্ঞ, মহিলাদের অভিযোগ সম্পর্কে ওনাদের কোনও ধারণা নেই, জায়গায় ওনারা প্রবেশ করেন না। তাই তারা বার বার আঘাত করতে চান। আমি আশা পঞ্চায়েতের ক্ষেত্রে যে আইন এসেছে আগামী দিনে পৌরসভায় সেই আইন দরকার হ আসতে পারে। এখানে আমরা আরও লক্ষ্য করছি যে গরিব মানুষের জন্য ফ্ল্যাটের ব্যা 'হাডকো' মাধ্যমে ঋণ নেওয়া হচ্ছে। ওরা শুধু ধাঙড় নিয়ে বললেন। ন্যূনতম আয় যাদে সেই সমস্ত মানুষের জন্য 'হাডকো' থেকে ঋণ নিয়ে ব্যবহার করা হচ্ছে। সি.ইউ.ডি.পি তে শুধু টাকার যোগান নয় বন্ধু, ৩ হাজার সেচ্ছাসেবী এরসঙ্গে যুক্ত স্বাস্থ্য প্রকল্পে।

[4-45 — 4-55 p.m.]

এর সঙ্গে স্বাস্থ্য প্রকল্পের যে কর্মসূচি তাকে চালিয়ে যাওয়ার ব্যাপারে আমরা চিন্তি একথা অস্বীকার করার উপায় নেই যে স্বাস্থ্য চেতনা আজকে বেড়েছে। মা এবং শিশু মৃত্যু হার আমাদের রাজ্যে বেড়েছে এটা ঠিক। আমাদের অনেক সমস্যা আছে, এটা অস্বীকার করা ব্যাপার নয়। এখানে আন্ত্রিক বা পেটের রোগ, ছোট হলে পেটের রোগ আর বড় আকারে হলে তাকে আমরা আন্ত্রিক বলি, এটা ঘটছে। এরমধ্যে অন্য সমস্যা আছে, তারজন্য আম এপারে বা ওপারে পালিয়ে যেতে পারি না। পলতায় আজকে যে পাইপ ফেটে যাে তারজন্য কি বামফ্রন্ট সরাকর ১৬ বছর ক্ষমতায় আছে বলে তারা দায়ী? তারজন্য সমস কি? আজকে কলকাতার সমস্যার জন্য দায়ী কে? কলকাতার সমস্যার জন্য মূল দায় হ অপরিকল্পিত ভাবে এই শহরটি বেড়ে গেছে। আজকে শহর বেড়ে গেছে বলে মানুষ আজ কলকাতার উপরে চাপ সৃষ্টি করছে না। অন্য জায়গায় তারা শহর-এর সুবিধা পাচ্ছে ব নগর সভ্যতার আকর্ষণে তারা বাইরে যাচ্ছে। এর মধ্যেও আমাদের সমস্যা আছে। সমস আছেই তো, একে অস্বীকার করার উপায় নেই। এখানে বিরোধী সদস্য বন্ধুরা সেন্ট্রা ট্যাক্সেশনের ক্ষেত্রে বলেছেন। আপনারা স্মরণ করুন তো, কি বলা হয়েছে? ১০ টাকা ক যে ফি নেওয়ার ব্যাপার, যে ট্যাক্সের ব্যাপার, দুবছর পরে দাঁড়িয়ে আর একটা তো বাড় এই প্রশ্ন আলাদা। এখানে সেন্ট্রালাইজেশনের প্রশ্ন আসে না। ১০ টাকা হারে টাকা সেটা দি দেওয়া হয়। পরবর্তীকালে যে দোকান পসরা যা গড়ে উঠেছে, সেখান থেকে আয়ের দা আমরা নিশ্চয়ই করতে পারি। এটা বিরোধিতার মধ্যে দিয়ে নয়, বন্ধুত্বের মধ্যে দিয়েই সমস্যা

প্রধান সম্ভব। বিভিন্ন জায়গায় মোহিত ভট্টাচার্যের যে রিপোর্ট, আমি যতটা জেনেছি ৩১শে মার্চ, '৯৩তে জমা পড়ে গেছে, বিষয়টিতে কি আছে তা আমার জানা নেই। আমার মনে হয়েছে, পৌরসভাগুলোকে স্বনির্ভর করার জন্য পরিকল্পনা কিছু কিছু নেওয়ার দরকার আছে। র পরিকল্পনা নেওয়া দরকার সেখানে, নির্দিষ্টভাবে কিছু ভাবনা আমাদের নিশ্চয়ই আছে, এখানে তা নিশ্চয়ই বলা দরকার। ট্রেড লাইসেন্সের প্রশ্ন শুধু নয়, শুধুমাত্র বিল্ডিংয়ের প্রশ্ন নয়, ডেভেলপমেন্টের জন্য যে ট্যাক্স, এটা যদি পৌরসভাগুলোতে আমরা পাই তাতে কিছু বাড়তি লাভ আছে। কর্মচারিরা '৮১ সাল থেকে বেতন পাচ্ছেন। তারা ভদ্রলোকের মতো, সভ্য মানুষের মতো বাঁচার মতো জায়গায় এসেছেন, এটা তাদের কাছে তৈরি করে দিয়েছেন বামফ্রন্ট সরকার। আর সেখানেই ওদের গাত্রদাহ। ওরা দেশকে ভিখারি করেছেন, জাতিকে ভিখারি করেছেন। অগ্নি নির্বাপক যে সংস্থা, সেখানে তিনটি শিফট চালু করে আন্তর্জাতিক শ্রম আইনকে কার্যকর করা হয়েছে। কেন্দ্রীয় সরকার রাজ্যের প্রতি কতখানি উদাসীন, তার অন্যতম বিষয় হচ্ছে জাপান যে অগ্নি নির্বাপক যন্ত্র দিয়েছে, ওরা তার উপরে ট্যাক্স নিয়েছেন। আমাদের প্রতি, পশ্চিমবাংলার মানুষের প্রতি যদি দরদ থাকতো তাহলে ওরা এই কাজটি করতেন না। অগ্নি নির্বাপক নতুন করে কিছু করা যায় কিনা এফ.পি.ও., ফায়ার লাইসেন্স দেবার যে পদ্ধতি সেটা ও.সি.র হাতে দিলে তাতে রাজ্য সরকারের ট্যাক্স কিছু বাড়তে পারে। এই কথা বলে মাননীয় মন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্যের ব্যয় বরাদ্দকে সমর্থন করে এখানেই আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

[4-55 — 5-05 p.m.]

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয় আজকে বুদ্ধদেব বাবু যে ৩৭, ২৬ এবং ৯০নং খাতে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তার বিরোধিতা করছি এবং আমাদের দলের পক্ষ থেকে আনীত কাট মোশনকে সমর্থন করছি। মন্ত্রী হিসাবে তিনি দীর্ঘদিন ধরে এই দপ্তরে আছেন। এই দপ্তরে থেকে তিনি পৌরসভার স্বার্থে বা মানুষের স্বার্থ রক্ষা করতে পারেন নি। নগর জীবনের সুখ স্বাচ্ছন্দ বৃদ্ধি করার ক্ষেত্রে চরম ব্যর্থ হয়েছেন। এই ব্যর্থতা তার বাজেট স্পিচের মধ্যেও প্রতিফলিত হয়েছে। আমার মনে হয় বুদ্ধদেব বাবু তার এই দপ্তর সম্পর্কে তিনি বিশেষ গুরুত্ব দেন না। এটা শুধু আমার কথা নয়, তিনি তার ১৯৯১-৯২ সালের ৩৭নং দাবিতে চেয়েছিলেন ২১৮ কোটি, ২৭ লক্ষ ৬০ হাজার টাকা। আর এইবারের বাজেটে অর্থাৎ দুই বছর পরের বাজেটে ১৯৯৩-৯৪ সালের বাজেটে চেয়েছেন ২১০ কোটি ৬৯ লক্ষ ২৫ হাজার টাকা। এটা শুধু আমাদের উষ্মা নয়, এই সভাতে সরকারি দলের যারা সদস্য তারাও অনেকে এতে ক্ষোভ প্রকাশ করেছেন। মহঃ ইয়াকুব এবং তপন হোড় তাদের বক্তৃতার মধ্যে এটা রেখেছেন এবং এর থেকে পরিষ্কার হয়ে গেছে যে তারাও বিরোধিতা করছেন। কিন্তু তারা তো সরাসরি বিরোধিতা করতে পারেন না, তাদের বক্তব্যের মধ্যে দিয়ে তারা বলেছেন যে এই দপ্তর তার পরিচালনার ক্ষেত্রে যে ভূমিকা পালন করছেন সেই ভূমিকা নগর মানুষের স্বার্থে বা কলকাতার মানুষের স্বার্থে এই মিউনিসিপালিটিগুলো মন জয় করতে পারেনি। তাদের সেই স্বার্থ রক্ষা করতে পারেনি। ১৯৯১-৯২ সালে যে ব্যয়বরাদ্দ ছিল সেই বরাদ্দ ১৯৯৩-৯৪ সালে সেটা কমিয়ে দেওয়া হল। আসলে তিনি দপ্তর সম্পর্কে সচেতন নন। এতোবেশি রাজনৈতিক বিষয়ে সচেতন থাকতে হয় যে এই দপ্তরের প্রতি

উদাসীন। কোথায় রিপোর্টারদের ঘর ভাঙতে হবে এই বিষয়ে আপনার ভূমিকা এত প্রকট। কলকাতা কর্পোরেশনের গারবেজ ক্লিয়ার কেন হচ্ছে না সেটা আর দেখার দরকার নেই। আজকে যদি এই সম পরিমাণ এনার্জি বেআইনি বাড়ির ক্ষেত্রে বা কলকাতা কর্পোরেশনের কত পরিমাণ ট্যাক্স পড়ে আছে সেটা কিভাবে আদায় করা যায় তার প্রতি দিতেন তাহলে আরও সুষ্ঠুভাবে এই কর্পোরেশন চলত। আসলে তিনি দেবেন কি করে অনেক রাজনৈতিক ব্যাপারে তাকে ভাবতে হয় যে, দার্জিলিংয়ের কোথায় কি হচ্ছে বা অন্য জায়গায় কি হচ্ছে না হচ্ছে এই ব্যাপারে তাকে এতো বেশি সতর্ক থাকতে হয় যে এইদিকটা নজর দিতে পারেন না। তিনি কোথায় কংগ্রেস পরিচালিত মিউনিসিপ্যালিটি আছে সেগুলো ভাঙতে বেশি আগ্রহী। সেখানে তিনি ভাঙার ক্ষেত্রে গর্বের সঙ্গে জবাব দিয়েছেন যে, যেখানেই দেখা যায় একস্ট্রা লোক ঢোকান হয়েছে সেখানেই আমরা পৌরসভা ভেঙে দেব। যেখানেই দেখা যায় যে পৌরসভাকে বড় করা হয়েছে সেখানেই আমরা ভেঙে দেব। আমি মন্ত্রী মহাশয়কে অনুনয়ের সঙ্গে নিবেদন করতে চাই যে, এই ১১৫টি মিউনিসিপ্যালিটি গঠিত হয়েছে, এরমধ্যে ১০০টিতে সিপিএম পরিচালিত, সেইসব মিউনিসিপ্যালিটির এমন একটি পৌরসভাও কি দেখা যাবে না সেখানে একস্ট্রা লোকও নিয়োগ করা হয়নি? বহরমপুরে আপনি আপনার ক্ষমতা প্রয়োগ করে অর্থনৈতিক অবরোধ সৃষ্টি করে আপনি বাধ্য করেছেন সেখানকার কমিশনারদের পদত্যাগ করতে। আমার কাছে উদাহরণ আছে, আপনি বারাসাতের পৌরসভায় ৫৬ জন একসেস কর্মিকে কাজ দিয়েছেন ১৩০০ টাকা করে মাইনে পাচ্ছে প্রতি মাসে। এই টাকা কোথা থেকে আসছে যে স্যাংসন আছে তার বাইরে ৫৬ জন কাজ করছে, ১৩০০ টাকা করে মাইনে পাচ্ছে। এমনিতে পৌরসভাগুলি সোর্স নেই, রিসোর্স মবিলাইজেশন করার ক্ষমতা কম, সরকারের টাকায় চলে। এখানে আমরা দেখতে পাচ্ছি সি.পি.এম. পরিচালিত পৌরসভায় আপনি যে ১৩০০ টাকা দিচ্ছেন, এই টাকাও সম্পূর্ণ ডেভেলপমেন্টের টাকা। আপনার দলীয় লোকদের চাকরি দেবার জন্য খরচ করছেন। টিটাগড় মিউনিসিপ্যালিটিতে ১৬৫ জন লোক কাজ করছে আপনাদের, সি.পি.এম. পরিচালিত পৌরসভা, বহরমপুর মিউনিসিপ্যালিটির ক্ষেত্রে আপনি যে ঔদ্ধত্য প্রকাশ করেছেন, আপনার দলের মিউনিসিপ্যালিটিগুলির ক্ষেত্রে আপনার সৎসাহস থাকলে মিউনিসিপ্যালিটিগুলির অর্থনৈতিক অবরোধ সৃষ্টি করে আপনি টাকা বন্ধ করে দিন। আমি জানি আপনি ঐ দপ্তরে বসে আছেন সম্পূর্ণ রাজনৈতিক স্বার্থকে চরিতার্থ করবার জন্য, পলিটিক্স করবার জন্য, আপনি শহর উন্নয়নের জন্য বসে নেই। ব্যারাকপুর মিউনিসিপ্যালিটিতে ১৭৭ জন লোক কাজ করছে, ক্ষমতা যদি থাকে আপনি এদের বিরুদ্ধে অ্যাকশন নেবেন। পানিহাটি মিউনিসিপ্যালিটিতে একসেস কর্মচারী কাজ করছে, অথচ কংগ্রেস পরিচালিত গোবরডাঙ্গা মিউনিসিপ্যালিটি সেখানে একসেস কর্মচারী কাজ করছিল বলে আপনি টাকা দিতে দেরি করতে আরম্ভ করলেন, যে কারণে আপনি বহরমপুর পৌরসভা ভেঙে দিয়েছেন। গোবরডাঙ্গা মিউনিসিপ্যালিটি যাতে ভাঙা হয় তারজন্য আপনি অর্থনৈতিক অবরোধ সৃষ্টি করলেন, মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান বললেন আমি এই একসেস লোকগুলিকে বাতিল করে দিতে চাই। আপনার দলের লোক সি.আই.টি.ইউ. তারা গোবরডাঙ্গা মিউনিসিপ্যালিটিতে আন্দোলন শুরু করলেন। কংগ্রেস পরিচালিত এই একসেস লোকেদেরকে বাতিল করে দিয়ে নগর উন্নয়ন করতে হবে, আপনার ক্ষমতার দম্ভে আপনি বললেন, কিন্তু আপনার দলের লোকেরা সি.আই.টি.ইউ. বাধাসৃষ্টি করে তারা রুখে দিয়েছে। একসেস লোকের জন্য বহরমপুর

নিসিপ্যালিটি ভেঙে দিতে হল, আর একসেস লোকেদের জন্য আপনার দলের পরিচালিত উনিসিপ্যালিটিগুলি তারা বহাল তবিয়তে চালিয়ে যাচ্ছে, অথচ এখানে দেখছি অন্য উনিসিপ্যালিটি যেগুলি আছে তাদের ব্যাপারে আপনি কিছু বলছেন না, যেহেতু আপনাকে করতে হবে। আলো নেই, জল নেই, জঞ্জাল পরিষ্কার-এর ব্যবস্থা নেই, এখনও অনেক গায় নাইট সয়েল মাথায় করে বহন করতে হয়, বহু রাস্তা ভেঙে পড়েছে, এই কথাগুলি মরা তো মেনশনে শুনি, জিরো আওয়ারে শুনি কিন্তু শুধুমাত্র তোষামোদ করার জন্য পনার কাছে ওরা কিছু বলতে পারবেন না। নগর জীবন ভেঙে পড়েছে তার রিসোর্স নেই, নেই, আপনি টাকা দিতে পারছেন না, আপনার বাজেট অ্যালটেড মানি খরচ হচ্ছে না, চ আপনি এখানে দাঁড়িয়ে বলছেন আপনার এই ব্যয়বরাদ্দের দাবিকে সমর্থন করতে হবে, সের ভিত্তিতে সমর্থন করব আমরা? সবচেয়ে দুরাবস্থা চলছে ক্যালকাটা মিউনিসিপ্যাল র্পোরেশনে। একটু আগে নির্মলবাবু বললেন, উনি এখনও এম.আই.সি আছেন। উনি জানেন লকাতা কর্পোরেশনে কি অবস্থা চলছে। বুদ্ধদেব বাবু কলকাতা কর্পোরেশনে এমন একজন নুষকে দায়িত্ব দিয়েছেন, উনি না বোঝেন অ্যাডমিনিস্ট্রেশন, না বোঝেন ফিনান্স, কোনও কিছুই নি বোঝেন না। যেহেতু বুদ্ধদেব বাবুর নিজের লোক সেইহেতু ওনাকে ওখানে বসিয়ে দেওয়া ল। কালেকশন ডিপার্টমেন্টে একটা স্টেটমেন্ট দেওয়া হয়েছে, আশাকরি আপনার কাছেও সই স্টেটমেন্ট এসেছে। বাজেটে দেখানো হয়েছে যে ৬২.১ লক্ষ টাকা রেভিনিউ কালেকশন য়েছে, হাউস ট্যাক্স কালেকশন করতে পেরেছেন। আসলে কিন্তু আপনারা ৫৯ কোটি ১২ লক্ষ টাকা। ১০০ কোটি টাকারও বেশি কলকাতার পৌরসভা হাউস ট্যাক্স বাকি পড়ে আছে। আপনি খবর নিয়ে দেখুন ১০০ কোটি টাকারও বেশি ট্যাক্স কালেকশন বাকি আছে। আজকে সি.ই.এস.সি কলকাতা কর্পোরেশনের কাছে টাকা পায়, সেই টাকা না দেওয়ার জন্য আজকে লেবার কোয়ার্টারগুলোর আলো কেটে দেওয়া হয়েছে। যারা কলকাতা কর্পোরেশনের লেবার, যারা ঝাড়ুদার, যারা সকাল থেকে রাত্রি অবধি রাস্তা ঝাঁট দেয় তাদের কোয়ার্টারের আলোর লাইন সি.ই.এস.সি কেটে দিয়েছে। কলকাতা কর্পোরেশন চালাবার জন্য আপনাদের কোনও মাথাব্যাথা নেই। আপনি একটা লোককে সেখানে বসিয়ে দিয়েছেন, তার যোগ্যতা সম্বন্ধে আজকে সন্দিহান আছে। ঠিকাদাররা আজকে কাজ বন্ধ করে দিচ্ছে, ৪০ কোটি টাকারও বেশি তাদের বিল বাকি আছে। সবচেয়ে দুঃখের ব্যাপার, যে চেয়ারে দেশবন্ধু চিত্তরঞ্জন দাস বসে মেয়রের কাজ করেছিলেন, যে চেয়ারে নেতাজী সুভাষ বোস বসে মেয়রের কাজ করেছিলেন, আজ সেই চেয়ারে বসে প্রশান্ত চ্যাটার্জি সি.পি.এমের কাজ করছে। যিনি ফার্স্ট সিটিজেন অফ ক্যালকাটা তিনি ওখানে বসে সি.পি.এমের কাজ করবে। তার অন্য কোনও ফাংশন নেই। তার দরজায় একজন এজেন্টকে বসিয়ে দিয়েছেন, মেয়র পাস না করলে কোনও ঠিকাদারের পেমেন্ট হবেনা। ৪০ কোটি টাকা আজকে বকেয়া পড়ে আছে। আমি নিজের চোখে দেখেছি ঠিকাদাররা আন্দোলন করতে গিয়ে পুলিশের কাছে বেধড়ক মার খাচ্ছে। এদিকে আপনারা টাকা দিতে পারছেন না। সঙ্গে সঙ্গে আমি বলি, আজকে দেখুন, আপনারা কলকাতা শহরে জল দিচ্ছেন, তা সত্ত্বেও আজকে কলকাতা শহরে জলের হাহাকার। ৩০ পারসেন্ট ড্রিংকিং ওয়াটার আজকে ওয়েস্টেজ হচ্ছে। জলের পাইপ লাইন লিকেজ হয়ে যাচ্ছে, সেইসব পাইপ লাইন রিপেয়ার করা হচ্ছে না। তারজন্য প্রায় এক কোটি টাকা অপচয় হচ্ছে। আপনারা গার্ডেনরীচে যে জলের পাম্পিং স্টেশন করেছেন, সেখান থেকেও আপনারা পুরো জল দিতে

পারছেন না। ৬০ মিলিয়ন গ্যালন উৎপাদন ক্ষমতা, সেখানে আপনারা ২৫ মিলিয়ন গ্যালনের বেশি দিতে পারছেন না।

[5-05 — 5-15 p.m.]

কিন্তু তার ফলে কি হচ্ছে? গতবারেও দেখেছি, এবারেও দেখছি, গরম পড়ার সঙ্গে সঙ্গে বেহালা, চেতলা, গার্ডেনরীচ, এই সমস্ত অঞ্চলের মানুষরা কখন হাঁড়ি নিয়ে, কখনও কলসি নিয়ে কর্পোরেশনের গেটে এসে জলের দাবি জানিয়ে গেট অবরোধ করছে। আপনি সেখানে জল দিতে পারছেন না। এ ব্যাপারে আপনি কোনও চিন্তাভাবনাও করেন নি। নিজে যদি কখনও উত্তরের দিকে যান তাহলে দেখবেন বি.টি. রোড সব সময় জলে ভাসছে। পি.ডব্লিউ.ডি'র সঙ্গে কথা বলে জেনেছি তারা ওখানে রাস্তা সারাতে পারছেন না তার কারণ ওখানে জলের মেন পাইপ রয়েছে এবং তাতে লিকেজ রয়েছে। সার্কুলার রোডেও একই অবস্থা। এরপর আমি বৃহত্তর কলকাতায় জঞ্জাল অপসারণের ব্যাপারে আসি। বৃহত্তর কলকাতায় প্রতিদিন গড়ে তিন হাজার টন করে জঞ্জাল জমছে। সেই জঞ্জাল কি আপনি ঠিকমতন পরিষ্কার করতে পারছেন? আপনার মেশিনারি কি সেখানে ঠিক মতন কাজ করছে? ঠিক কাজ করছে না। এম.আই.সি এখানে আছেন, তাকে বিশেষ করে বলছি, পে লোডার, যেটা দিয়ে জঞ্জাল অপসারণ করা হয় সেই পে লোডার ১২ টার মধ্যে মাত্র ৪টে চলছে। বুলডোজার ৮টার মধ্যে ২/১টা কাজ করছে। ডামপার প্রেসার ১৩৫ টার মধ্যে মাত্র ৫৫/৬০ চালু আছে। এগুলি স্বরাজ মাজদার কাছ থেকে যখন কেনা হয়েছিল তখন কনট্রাক্ট হয়েছিল যে এক বছর তারা সারিয়ে দেবে কিন্তু তারা সারিয়ে দেয় নি ফলে সেগুলি অকেজো হয়ে গ্যারেজে পড়ে আছে। ট্রিপার ট্রাক-২০০, ৬০টা চলছে। রাস্তার মধ্যে গাড়িগুলি পড়ে আছে আর অপর দিকে জঞ্জাল স্তুপীকৃত হয়ে পড়ে আছে। আসল কথা হচ্ছে বুদ্ধদেববাবু আপনি পারবেন না কাজ করতে। আপনি কলকাতায় প্রোমোটারদের স্বর্গরাজ্য বন্ধ করতে পেরেছেন কি? কলকাতায় ইল্লিগ্যাল কন্সট্রাকশন বন্ধ করতে পেরেছেন কি? না, পারেন নি। ল্যান্স ডাউন মার্কেটে তো আগুন জ্বলেনি অথচ আপনি তা দিয়ে দিলেন প্রোমোটারের হাতে। সেখানে কি হয়েছিল? সেখানে একটি মাছের শেড ভেঙে পড়েছিল আর আপনি সেটা প্রোমোটারদের দিয়ে দিলেন। নিউ মার্কেটে না হয় আগুন লেগেছিল কিন্তু ল্যান্স ডাউন মার্কেটে তো তা হয়নি। সেখানে ১৯০ কাঠা জমি প্রোমোটার, ব্যবসায়িদের হাতে দিয়ে দিলেন। কর্পোরেশন যদি এটা নিয়ে বিক্রি করতো তাহলে ৮/১০ কোটি টাকা লাভ করতে পারত অথচ সেখানে মাত্র ৭০ লক্ষ টাকায় দিয়ে দিচ্ছেন। কাদের হাতে দিচ্ছেন? কাজোরিয়াদের হাতে। এইভাবে গত ১৬ বছরে আপনারা সমস্ত ক্ষমতা প্রোমোটার এবং ব্যবসায়িদের হাতে তুলে দিচ্ছেন। সেখানে ৪ হাজার ইল্লিগ্যাল কন্সট্রাকশন থাকলে তার ৪০০-রও সমস্যার সমাধান করতে পারেন নি। এখানে আপনি খালি আপনাদের রাজনৈতিক স্বার্থ দেখছেন। এই বলে আপনার বাজেটের তীব্র বিরোধিতা করে এবং আমাদের কাটমোশনের প্রতি সমর্থন জানিয়ে আমি শেষ করছি।

**Shri Subrata Mukherjee :** Sir, on a point of order.

**Mr. Deputy Speaker :** No point of order at this stage. No. No. you may Please raise it after the conclusion of this debate.

[5-15 — 5-25 p.m.]

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় আজ এই সভায় ং ২৬/৩৭/৯০ নং খাতের যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তারপ্রতি পূর্ণ সমর্থন নিয়ে আমি কয়েকটি কথা বলছি। আমি মাননীয় পৌরমন্ত্রীর কাছে একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি, উনার লিখিত বক্তব্যের দুই পৃষ্ঠার সাত নং অনুচ্ছেদে ৯৩ সাল লেখা আছে, ওটা বোধ হয় ভুল আছে, এটা সংশোধন করার জন্য অনুরোধ করব। আজকে এই যে বাজেট উপস্থিত করা হয়েছে, তার সমর্থনে কয়েকটি কথা বলতে চাই। বিরোধী পক্ষ যা সমালোচনা করেছেন তার জবাব মন্ত্রী মহাশয় দেবেন, তার কাছে যথেষ্ট তথ্য আছে। আমি শুধু বিরোধী পক্ষের কাছে বলব, পৌর আইনটা যে অবস্থায় ছিল কংগ্রেস আমলে, তার খোল নলচে বদল করে একটা বৈপ্লবিক পরিবর্তন আনা হয়েছে। কার্যক্ষেত্রে বর্তমানে হয়তো কিছু ক্রটি বিচ্যুতি থাকতে পারে। অর্থ সম্পর্কে কথা উঠেছে। অর্থটা আসবে কোথা থেকে? পৌরসভার উন্নয়ন বা নগর উন্নয়নের পরিকল্পনা, এটা একটা লাগাতার নিরবচ্ছিন্ন পরিকল্পনা। এই পরিকল্পনা মতো টাকা না পাওয়া গেলে ঠিকমতো কাজ করা যায় না। তারজন্য যোজনা খাতে যে বরাদ্দ দরকার সেই টাকা কি কেন্দ্র থেকে আসে? আপনারা বছরের পর বছর হিসাব দেখার চেষ্টা করুন, কলকাতার উন্নয়নের জন্য যে টাকা কেন্দ্রের কাছ থেকে চাওয়া হয়েছে, তা পাওয়া যায়নি। ফলে রাজ্য সরকারের সীমিত সঙ্গতির মধ্যে থেকে পৌরসভাগুলোর উন্নয়নের জন্য যে টাকা বরাদ্দ করা সম্ভব হচ্ছে তা দিয়ে সব একেবারে আমূল পরিবর্তন করা যায়না, তারজন্যই টানাটানি হয়। তারজন্য একটা বিশেষ ক্ষেত্রে, অনুদানের ক্ষেত্রে টানাটানি হয়ে যায়। কলকাতার উন্নয়নের ক্ষেত্রে যে টাকার প্রয়োজন সেই টাকা পাওয়া যায়নি, এটাই হচ্ছে দুর্ভাগ্য জনক ঘটনা। কলকাতার জন্য যতবার টাকা চাওয়া হয়েছে, সেই টাকা যদি পাওয়া যেত তাহলে আজকে কলকাতার এই অবস্থা হত না। বেআইনি বাড়ি হচ্ছে, আইন আছে, তা সত্ত্বেও বেআইনি বাড়ি হচ্ছে এবং এটা বুদ্ধবাবু কয়েকবার তার বক্তৃতায় বলেছেন। সামাজিক চেতনার উম্মেষ না ঘটে, জনগণের মধ্যে থেকে প্রতিরোধ যদি না গড়ে ওঠে সম্পূর্ণভাবে বেআইনি বাড়ি তৈরি বন্ধ করা সম্ভব নয়। বুদ্ধবাবু বার বার সে কথা বলেছেন এবং আজকে নিশ্চয়ই সে কথা বলবেন। আইন আছে? হ্যাঁ আছে। আইন অনেক সময় দপ্তর থেকে ঠিকমতো কার্যকর করা হয়না, সেটাও আমরা জানি। তানা হলে কলকাতা শহরের বুকে প্রোমোটাররা কি করে বেআইনি বাড়ি করে? এটাও আমরা দেখছি দপ্তর থেকে মাঝে মাঝেই বেআইনি বাড়ি ভাঙা হচ্ছে। তা সত্ত্বেও যদি আমরা গণচেতনা, গণপ্রতিরোধ যদি গড়ে তুলতে না পারি তাহলে আমরা একে রোধ করতে পারব না। এটাকে যদি আমরা সামাজিক কর্তব্য হিসাবে গ্রহণ না করি তাহলে আইন করে এসব জিনিস একেবারে বন্ধ করা যায় না। মাননীয় সদস্য শোভনদেববাবু বলেছেন, গাড়ি নেই, কর্পোরেশন ময়লা তুলতে পারছে না। আমি যাদবপুরের ইব্রাহিমপুরে ২০ বছর আগে একটা বাড়ি করেছি। ওখানে আমি দেখতাম গাড়ির অভাবে দিনের পর দিন রাস্তায় ময়লা পড়ে থাকত। আমরা পাড়ার লোকেরা সকলে মিলে ওখানে মিটিং করে ঠিক করেছি যে, কেউ আমরা রাস্তায় ময়লা ফেলব না। নির্দিষ্ট সময়ে কর্পোরেশনের গাড়ি আসবে, সেই সময়ের জন্য সকলকে অপেক্ষা করে থাকতে হবে এবং গাড়ি এলে সকলকে সেই গাড়িতে ময়লা তুলে দিতে হবে। যে দিন গাড়ি আসবে না সেদিন যে যার বাড়ির ময়লা বাড়িতেই থাকবে।

আপনারা বিশ্বাস করুন আমাদের ঐ এলাকায় আজ দেড়, দু'বছর ধরে এই জিনিস চলছে এবং ওখানে রাস্তায় কেউ ময়লা দেখতে পাবেন না। সুতরাং সামাজিক কর্তব্যবোধকে সংগঠিত করতে পারলে রেজাল্ট পাওয়া যায়। গোলপার্কে আমার দিদির বাড়ি, সেখানে কিছুদিন আগে একটা বেআইনি কনস্ট্রাকশন পাড়ার লোকেরা প্রতিরোধ করেছে। তারা কর্পোরেশনের কাছে যায় নি, বুদ্ধবাবুর কাছে যায়নি। সি.পি.আই, সিপিএম প্রভৃতি বামপন্থী দলের কর্মিরা এলাকার মানুষদের সংগঠিত করে বেআইনি কনস্ট্রাকশন ভেঙে দিয়েছে। আইন দিয়ে সব সময় সব কাজ করা যায় না। করতে গেলেও তার পেছনে সামাজিক সমর্থন দরকার। আইন আছে এবং আইনের দরকারও আছে। সুদীপবাবু, আপনারা কলকাতা শহরের এম.এল.এ. আপনারা খুব ভাল করেই জানেন আইনের যেমন প্রয়োজন আছে তেমনই আমাদের বর্তমানে যা আইন আছে তা যথেষ্ট এবং এই আইন দিয়ে অনেক কিছুই রোধ করা যায়। তাহলে যাচ্ছে না কেন? মানুষকে গণচেতনায় উদ্বুদ্ধ করতে না পারলে, সকল শ্রেণীর মানুষের সহযোগিতা না পেলে এসব বন্ধ করা যায় না। আমরা জানি বিরোধী দলের সদস্যদের সমালোচনা করার গণতান্ত্রিক অধিকার আছে, কিন্তু সেটা হতে হবে গঠনমূলক সমালোচনা। আমাদের এমন কতগুলি জিনিস আছে যেখানে সকলের সহযোগিতা দরকার। যেমন এই সমস্ত বিষয়গুলি এসব ক্ষেত্রে সকলের সহযোগিতা ছাড়া কোনও কাজ হয়না। আমরা বলছি না বেআইনি বাড়ি হচ্ছে না। আমি বলছিনা কলকাতার রাস্তাঘাটে ময়লা নেই। আমরা দেখতে পাচ্ছি বহু জিনিসই এখানে আইনের ফাঁক দিয়ে ঘটে যাচ্ছে। তা সত্ত্বেও যে পরিবর্তন এসেছে সেটাও বলতে হবে, যে প্রচেষ্টা গ্রহণ করা হচ্ছে তা দেখতে হবে। এটা আমি বিরোধীদের একটু ভাবতে বলছি। হ্যাঁ, দ্বিতীয় হুগলি সেতু নির্মিত হয়েছে। এই সেতুর বিষয়ে যে প্রশ্নগুলি উঠেছে সেগুলি সম্বন্ধে আমার মাননীয় পৌরমন্ত্রীর কাছে অনুরোধ — মেটিরিয়ালের ব্যাপার নিয়ে যে প্রশ্ন উঠেছে সে বিষয়ে তদন্ত করা হোক। মাননীয় পৌরমন্ত্রী, আপনাকে আমি বিনয়ের সঙ্গে অনুরোধ করছি, আপনি এ বিষয়ে একটা পূর্ণাঙ্গ তদন্ত করে আমাদের কাছে সত্য উদঘাটন করুন। আমাদের বামফ্রন্টের সকল সদস্যই আজকে এটা মনে করছেন যে, এবিষয়ে যখন সমালোচনা হচ্ছে তখন তদন্ত করা হোক এবং তদন্তে যা প্রকাশ পাবে তা পাবলিকলি জানিয়ে দেওয়া হোক। তাহলেই সমস্ত সমালোচনা ইতি ঘটবে। সুতরাং এটা এমন কিছু ব্যাপার নয়। আমি সর্বশেষে দু-একটি কথা বলতে চাই মফস্বলের পৌরসভাগুলিতে খাটা পায়খানা এবং ধাঙড় সিস্টেম যা আছে আপনার প্রস্তাবের মধ্যে দ্রুত এই সমস্ত অবসানের পরিকল্পনা করেছেন। যত তাড়াতাড়ি সম্ভব এটা করা যায় তা আপনি দেখবেন। এছাড়া এই প্রস্তাবের মধ্যে আছে কলকাতা শহর এবং শহরাঞ্চলে সবুজ রক্ষা করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ। এই সবুজ রক্ষা করাটা খুবই দরকার এবং এরজন্য সমস্ত শ্রেণীর মানুষের সাহায্য দরকার। এছাড়া জলাভূমি যাতে ভরাট না হয়ে যায় তাও সমস্ত শ্রেণীর মানুষকে দেখতে হবে। এরজন্য আইন আছে, কিন্তু আইন হলেই কি সব জিনিস হয় নাকি? সব সময় হয়না। হাইকোর্টে মামলা রুজু করে দেবে। সুতরাং এরজন্য গণ-প্রতিরোধ এবং এরজন্য সমস্ত শ্রেণীর মানুষের সমর্থন দরকার। পরিশেষে আমি মাননীয় পৌরমন্ত্রীর ব্যয়-বরাদ্দের দাবিকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[5-25 — 5-35 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পৌরমন্ত্রী যে ব্যয়-বরাদ্দের পর আজকে দাবি রেখেছেন, ২৬, ৩৭ এবং ৯০, আমি সেই ব্যয়বরাদ্দের বিরোধিতা করে এবং আমার দেওয়া যে কাট-মোশন সেই কাটমোশনের সমর্থনে বক্তব্য রাখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বামফ্রন্ট সরকার কেন্দ্রীয় সরকারের যে অনুসৃত নীতি বিশ্বব্যাঙ্ক-এর কাছ থেকে জনবিরোধী শর্তে ঋণ গ্রহণ করা, বেসরকারিকরণ এগুলির ক্ষেত্রে মুখে সোচ্চার, কিন্তু সেই সাথে লক্ষ্য করছি, সেই নীতিগুলিকে রাজ্য সরকার দিনের পর দিন আঁকড়ে রেখেছেন। মাননীয় বুদ্ধদেব ভট্টাচার্যের পরিচালনায় নগর উন্নয়ন দপ্তর তার থেকে বাদ যায়নি, সি.এম.ডি.এ তার থেকে বাদ যায়নি এবং বিশ্বব্যাঙ্কের ঢালাও ঋণ নিয়ে প্রকল্প হচ্ছে সি.ইউ.ডি.পি। সি.ইউ.ডি.পির তৃতীয় পর্যায়ের কাজ শেষ হয়েছে, চতুর্থটা হতে চলেছে। কিন্তু আমরা দেখছি, বিশ্বব্যাঙ্কের কাছ থেকে এত টাকা নিয়েও সেই টাকা যথাযথভাবে ব্যয় হচ্ছে না। পানীয় জলের জন্য বিশ্বব্যাঙ্কের টাকায় যে প্রকল্প হয়েছিল গার্ডেনরীচ জল সরবরাহ প্রকল্প সেই গার্ডেনরীচ জল সরবরাহ পরিকল্পনা হলেও পৌরসভাগুলির সর্বত্র পরিশ্রুত জল সরবরাহ করা যাচ্ছে না। সেখানে টাকা খরচ হয়ে গেছে, কিন্তু পাইপলাইনের কাজ শেষ হয়নি, যারফলে টালিগঞ্জ, যাদবপুর প্রভৃতি জনবহুল এলাকাগুলিতে গার্ডেনরীচ জলসরবরাহ প্রকল্প থেকে যে সংযোগ দেওয়ার কথা ছিল সেই কাজ করা সম্ভব হয়নি। তারফলে টালিগঞ্জ, যাদবপুর প্রভৃতি এই সমস্ত এলাকায় এমারজেন্সি গভীর নলকূপ স্থাপন করে টেম্পোরারী ব্যবস্থা করা হয়েছিল। একটা ইনটেরিম ব্যবস্থা নেওয়া হয়েছিল। কিন্তু গার্ডেনরীচ জল সরবরাহ প্রকল্প থেকে জল সরবরাহ করতে না পারার দরুন গভীর নলকূপের পারমানেন্ট ব্যবস্থা নেওয়ার ফলে আজকে জলের স্তর নেমে গেছে। এরফলে টালিগঞ্জ প্রভৃতি এলাকায় ছোট ছোট টিউবওয়েলগুলি কাজ করছে না। সেখানে সিলিনডারিকেল নূতন টিউবওয়েল যেটা অত্যন্ত ব্যয়সাপেক্ষ সেইভাবে টিউবওয়েল করতে হচ্ছে। এইরকম একটা অবস্থা আজকে অকল্যান্ড প্লেস থেকে টালা পর্যন্ত আপনাদের যে মূল সারকুলার রোড তার পাইপ লাইন জরাজীর্ণ, জোড়াতালি দিয়ে রক্ষা করা হচ্ছে। গোটা কলকাতায় পানীয় জল সরবরাহের অবস্থা আজকে বিপর্যস্ত, পরিশ্রুত জল নাগরিকরা পাচ্ছে না। এরফলে কলকাতায় বছর বছর আন্ত্রিক রোগে আক্রান্ত হচ্ছে, এ বছরও হয়েছে। এই হচ্ছে আপনার দপ্তরের পরিচালনার নমুনা। যেটা বলছিলাম বিশ্বব্যাঙ্কের সাহায্য নিয়ে আবার সি.এম.ডি.এ.র উপর প্রকল্পের জন্য আপনাদের ২৫ কোটি ডলার ঋণ নিতে হচ্ছে বলছেন বিশ্বব্যাঙ্কের শর্তগুলি মেনে জলের উপর কর বসাচ্ছি না, মাননীয় বুদ্ধদেববাবু যে বিশ্বব্যাঙ্কের স্বার্থে জলকর বসাচ্ছেন না, জলকর বসাবার আগে বিশ্বব্যাঙ্কের শর্তগুলি টেকনিক্যালি দেখতে পাচ্ছেন, বিশ্বব্যাঙ্কের শর্তে জল কর বসাচ্ছেন না। আমি প্রশ্ন করেছিলাম আপনি বললেন আমরা কেন্দ্রীয় সরকারের সমালোচনা করি, কলকাতায় এই সুযোগ বিশ্বব্যাঙ্কের নিতে আপত্তি নেই, কিন্তু দেখতে হবে জনসাধারণের স্বার্থ ক্ষুন্ন হচ্ছে কিনা। অদ্ভুত জবাব, আমি মাননীয় বুদ্ধদেববাবুকে প্রশ্ন করতে চাই তিনি একটু তত্ত্বের চর্চা করেন, মার্কসবাদের তত্ত্বে সামলাতে আপনাদের হাতিয়ার ওয়ার্ল্ড ব্যাঙ্ক ঋণ মার্কসবাদের তত্ত্বকে ক্ষুন্ন করবে না? আজকে যেভাবে আপনার দপ্তর পরিচালিত হচ্ছে বিভিন্ন ক্ষেত্রে এবং শুধু তাই নয়, পশ্চিমবঙ্গের কারণে আমি যেটা বলতে অন্যদিকে চলে যাচ্ছিলাম কলকাতার উন্নয়নের জন্য একদিকে বিশ্বব্যাঙ্ক আর একদিকে বেসরকারি

উদ্যোগ, সরকারি উদ্যোগকে কমিয়ে এনে বেসরকারি উদ্যোগকে বাড়িয়ে চলেছেন। আজকে ২০২ পর্যন্ত বৃহত্তর কলকাতার উন্নয়নের জন্য যে নথী সি.এম.ডি.এ. তৈরি করছে তাতে দেখা যাচ্ছে তাতে সমস্ত নাগরিকদের জল বা অন্যান্য যে ইউজার্স চার্জ গ্রহণ করবে সেই ইউজার্স চার্জ বেসরকারি উদ্যোগ হাতে করবে অর্থাৎ পশ্চিমবঙ্গের উন্নয়নের কর্মসূচি সেটা বেসরকারি করণের দিকে চলে যাচ্ছে সরকারি উদ্যোগ সঙ্কুচিত করে নিয়ে আসছেন। একদিকে বিরোধিতা করছি আর একদিকে এগিয়ে দপ্তর পরিচালনার কথা এখানে অনেকে বলেছেন আমরা দেখতে পাচ্ছি আজকে সি.এম.ডি.এ. দপ্তর আপনাদের কর দেবার অভাবে অচল অবস্থায় এসে পৌঁছেছে। মাননীয় মুখ্যমন্ত্রী চেয়ারম্যান, আপনি ভাইস চেয়ারম্যান পদাধিকার বলে আপনার অনুপস্থিতিতে একটা মিটিংও হয়নি। অথচ জরুরি হলে মিটিংয়ের জন্য সিদ্ধান্ত গ্রহণ করা হচ্ছে না। বৈষ্ণবঘাটা উপনগরি এল.আই.জি. এম.আই.জি. ফ্ল্যাটগুলি দেখা হয়ে গেছে প্রকৃত মালিকরা পাচ্ছে না, সি.এম.ডি.এ. ভূমিকা সেখানে কি? সিদ্ধান্ত নিতে গেলে বোর্ড মিটিং করে, কিন্তু বোর্ডের কোনও মিটিং হচ্ছে না। কলকাতা টাউনশিপ প্ল্যানের পরিণতি এইরকম হবে। আজকে দেখা যাচ্ছে গ্যাস সি.এম.ডি.এ. কলকাতার গ্যাস সরবরাহ করবে দুর্গাপুর থেকে গ্যাস আনবে। ৭টা ভাগ করা হয়েছে। সেই ৭টা অফিসের কিছু কর্মচারী ৭টা অফিস বন্ধ হয়ে গেলে তাদের কর্মচারিদের কিভাবে ইউটিলাইজ করা হবে, তার সিদ্ধান্ত নেবে সি.এম.ডি.এ. বোর্ড। গ্যাস লাইন সমান করা যায় না বলে দুর্গাপুর থেকে কলকাতায় গ্যাস আসেনা। সল্ট লেকে উন্নয়ন ভবন হবে শিয়ালদায় ৩ তলা বাড়ি আছে। সি.এম.ডি.এ লক্ষ লক্ষ টাকা ঐ বাড়িতে ভাড়া বাবদ খরচ করে, এইভাবে সি.এম.ডি.এ'র অর্থের অপচয় হচ্ছে এই আর্থিক সঙ্কটের মুহূর্তে সি.এম.ডি.এর দপ্তরকে সল্ট লেকের উন্নয়ন ভবনে এবং শিয়ালদহের বাড়িতে নিয়ে আসা হবে কিনা এই সম্পর্কে চূড়ান্ত সিদ্ধান্ত নিতে হবে। কিন্তু বোর্ড মিটিংয়ে এই ব্যাপারে সিদ্ধান্ত নেওয়া যাচ্ছে না। এইরকম গুরুত্বপূর্ণ বিষয়ে সিদ্ধান্ত নেবার ক্ষেত্রে সি.এম.ডি.এর পরিচালন বোর্ডের কোনও মিটিং হচ্ছে না। আপনারও সময় হয়না সেই মিটিংয়ে উপস্থিত হবার। ফলে এইরকম একটা অচলাবস্থা এসে দাঁড়িয়েছে। আজকে টাউন অ্যান্ড কান্ট্রি প্ল্যানিং অ্যাক্টে ট্যাক্স বসাবার সিদ্ধান্ত নিয়েছেন, অথচ সেই ট্যাক্স বসাবার ঢালাও অধিকার আজকে উন্নয়ন কর্তৃপক্ষের হাতে তুলে দিয়েছেন। এরফলে আজকে পরিস্থিতি এমন দাঁড়িয়েছে যারফলে এমনকি পানীয় জলের পরিষেবার ক্ষেত্রে পর্যন্ত টাকাটা নাগরিকদের কাছ থেকে তুলে নেবেন এই সিদ্ধান্ত করেছেন। এখানে ডবল ট্যাক্সেশনের আশঙ্কা রয়েছে। একদিকে পৌরসভাগুলি ট্যাক্স বসান, তার পাশাপাশি এই ধরনের উন্নয়ন কর্তৃপক্ষের হাতে ট্যাক্স বসাবার অধিকার তুলে দেবার ফলে ডবল ট্যাক্সেশন হবার সম্ভাবনা রয়েছে। এখানে অর্থাভাবের কথা বলেছেন। আজকে কলকাতায় ৬০০০ এরমতো বেআইনি বাড়ি রয়েছে। এই বাড়িগুলি যদি আইনসিদ্ধ হতো তাহলে সেখান থেকেও টাকা আসতো। আজকে ক্যালকাটা কর্পোরেশন তাদের কর্মচারিদের প্রভিডেন্ট ফান্ডের ১৭ কোটি টাকা খেয়ে ফেলেছেন। এইভাবে আজকে বিভিন্ন মিউনিসিপ্যালিটির টাকা চলে যাচ্ছে, কিন্তু তার প্রতিবিধানের কোনও ব্যবস্থা করছে না। আজকে দ্বিতীয় হুগলি সেতুতে নিম্ন মানের মশলা ব্যবহারের অভিযোগ এসেছে। সেখানে ২ কোটি ৩৯ লক্ষ টাকার নিম্ন মানের মশলা ব্যবহারের অভিযোগ এসেছে। এই অভিযোগ হুগলি রিভার ব্রিজ কমিশনারের কাছ থেকে এসেছে। তিনি ৭ জনের বিরুদ্ধে এফ.আই.আর করবার কথা বলেছেন। যেখানে এত বড় ফ্রিফলকেশনের প্রশ্ন জড়িত সেই ব্যাপারে তদন্ত

কিনা জানতে চাই। আজকে দ্বিতীয় হুগলি সেতুর ব্যাপারে এতবড় কলঙ্কজনক ঘটনার ...রটা সম্পর্কে জনগণের জানবার অধিকার রয়েছে। এই ব্যাপারে আপনার মন্তব্য কি ...রেছেন সেটা জনগণ জানতে চান। আশাকরি এই বিষয়গুলি আপনার জবাবি ভাষণে ...রবেন, এই কথা বলে এই বাজেট বরাদ্দের বিরোধিতা করে শেষ করছি।

[5-35 — 5-45 p.m.]

**श्री लगनदेव सिंह :** माननीय स्पीकर महाशय, अभी हमलोग के सामने हमारे ...र मंत्री ने जो बजट रखो है, उसका समर्थन करता हूं और साथ ही कांग्रेस के ...थियों ने जो कट-मोशन लाए है, उसका विरोधिता कर रहा हूं। त्रिपुरा की घटना ... कांग्रेसी सदस्यो को इतना सदमा पहुंचा है। वो अपनी नाकामी को छिपाने के लिए ... तरह का ब्यान दे रहे हैं। क्योकि वो जानते है कि कांग्रेस के जमाने में म्युनिसिपलिटी ... हालत क्या थी? और जिस इलाके में बामफ्रन्ट की जो सरकार हैं, नगर बिकास ... लिए कदम उठा रही हैं। कांग्रेस भी शासन मे रही हैं। क्या करती थी।

जिनके मकान खुद शिशो के होते है वो दुसरे के उपर पत्थर नही मारा करते। ...द्र की दोहरी नीति के कारण भी हमारी सरकार को परेशानी का सामना करना ...ता है। नगर विकास के लिए केन्द्र के सामने बराबर हमारी मांग रही हैं। हमारी ...सरकार अपनी सीमित साधन में विकास के लिए लगतर प्रयास करती रही है। कांग्रेस ...के जमाने को लोग भुले नही हैं। जहां कांग्रेसी मुख्यमंत्री हैं, हरियाणा को जो सुबिधा ...प्राप्त हैं, वही सुबिधा पशिचम बंगाल सरकार को मिलती हैं। अरगानाइजेशन आफ ... मोडर्न इण्डिया में अत्यन्त जरुरी सिंह हो रही है। जहा - नही उनकी सरकार ... उसकी भी हालत किसी से छिपा हुआ नही है। दिलली, बम्बई, मद्रास पर करोड़ो ...रुपया पानी की तरह बहा देने से पुरे देश का बिकास हो जाएगा। दुसरे शाहरों ...की हालत जो बिभिन्न राज्ये मे पड़े हैं उनकी तरफ केन्द्र का ध्यान नही हैं। और ...यहां अपने सीमित साधन में छोटे बड़े बिकास का काम कर रही है, शायद आपकी ...पार्टी जो घसक रही हैं। और आप मुखालफ्त कर रहे हैं।

साथ ही मै यह भी। कहना चाहुंगा कि १९७८ से २३ नए अर्बन बांडी का ...निर्माण किया गया, १० नए अर्बन बांडी का नोटिफिकेशन आलरेडी कारगर हुआ ... तथा कुछ परपोजल कारपोरेशन के विकास के लिए कारपोरेशन की प्रक्रिया के ...हत लिया गया हैं। क्या यह विकास का काम नही हैं। जून १९९० मे चन्दन नगर, ...सिलीगुड़ी और आसनसोल कारपोरेशन का बिल पारित कर प्रेसीडेन्ट की कांसेन्ट के ...लिए भेजा गया हैं। अभी इसको भी पास कराने के लिए कोशिश कर रहे हैं, लेकिन

हमारे कांग्रेस के साथी सहयोग नही करेगें। रास्ट्रपति साहब की अनुमति नही रही हैं।

अभी इसके साथ ही डिमान्ड नम्बर ३७ की बात कर रहे थे। उन्हे य त्रिपुरा के लोगों ने अभी हाल मे हमलोगों को, आमलोगों ने बहुत से सरकार बना का आदेश दिया, चिल्लाइए नही, सरकार आम जनता द्वारा चुनी गई हैं। वामफ्रन्ट सरकार गणतांत्रिक प्रक्रिया मे बिशवास रखती हैं। यह है कि जब आप हार जाते है तो तिलमिला जाते हैं। आम जनता मे बिशवास बनाइए, लेकिन आम जनता को तो अब आप पर बिशवास रहा नही। २७ मई ९० मे ७४ म्युनिसिपलिटी मे चुनाव हुआ। ३० मई को १५ अन्य म्युनिसिपलिटी मे चुनाव हुआ। चुनावी प्रक्रिया को आपलोग तहस-नहस करना चाहते है यहां समय-समय पर चुनाव कराए जा रहे हैं। और आपलोगों को दु:ख हैं। पौर मंत्री डिमान्ड नम्बर ३७ मे १९९३-९४ मे कलकत्ता और अदर म्युनिसिपलिटी मे वाटर सपलाई, की सुबिधा स्वेरेज सिस्टम ट्रान्सपोर्टेशन की सुविधा, हाउसिंग, बस्ती इम्पूमेन्ट तथा स्वास्थ्य प्रक्रिया पर जोर दिया गया हैं। क्या यह विकास की बात नही हैं। इसलिए यहां कांग्रेस के सदस्य चुप्पी साध लेगे। यहां काम नही हो रहा हैं। विरोधी साथियो से पूछना चाहता हूं। आपलोग क्या इस बात से इन्कार कर सकते है, आपलोग सहयोग करे। आज किस तरह वामफ्रन्ट सरकार आपनी सीमित क्षमता मे विकास का काम कर रही हैं। केन्द्र की सहायता न मिलने के बावजूद भी, अपने राज्य के विकास का काम कर रही है।

हमारे पशिचम बंगाल में हमारे पौर मंत्री ने इसतरह इन्कम और खर्च की व्यवस्था किए है। जैसे हावड़ा म्युनिसिपल कांरपोरेशन मे यदि रुपया इन्कम होता तो उसे प्राप्त करने का जरिया, ६५ पैसा राज्य सरकार देती है २५ पैसा टोल टैक्स से और १० पैसे अन्य सोर्स से आता है। इन्कम मे । रु मे ६४ पेसा सेलेरी और ३६ विकास के काम पर खर्च होता हैं। रुपये का अवमूल्यन केन्द्र सरकार की भ्रान्त अर्थनीति विश्व बैंक द्वारा तैयार, का प्रतिकुल असर पड़ता है विकास के काम पर। फिर भी राज्य सरकार अपनी अर्थव्यवस्था को बचा पायी है, राज्य सरकार विकास का कार्य कर रही हैं। कलकत्ता कारपोरेशन तथा अन्य म्युनिसिपलिटी मे भी बस्ती इमप्रुभमेन्ट हुआ है, जहां तक आप लोग रिपोर्ट दिखाते है, हमारी सरकार काम करने का प्रयास किया है तथा व्यवस्था मे सुधार कर अनेक विकास के लिए जो जरुरी हैं, इसके उपर जोर दिया गया हैं।

बस्ती के इम्पूभमेन्ट के लिए बेसिक एमेनीटीज, सेनीट्रेसन, लेट्रीन, सरफेस ड्रे

जोर दिया गया है। स्वीरेज ड्रेन, स्ट्रीट लाइट का स्कीम हैं। इन सारे क्षेत्रों में मारकेट रोकने के लिए कड़े कदम उठाए गए हैं। ६० हजार लोग लाभान्वित होगा व्यवस्था है उसको काफी बटाया जाएगा। जिससे वस्ती क्षेत्र मे इम्प्रूवमेन्ट हो सके। सब कार्यक्रमो के तहत सरकार आगे बढती हैं और कभी कांग्रेस से सहयोग चाहती तो कांग्रेस पिछे हट जाती हैं। जबकि हमारी सरकार चाहती हैं कि लोग मिलजुलकर है। लोगों के बीच एमेनिटी हों। म्युनिसिपलिटी के विकास के लिए हर संभव प्रयास मारी सरकार कर रही हैं। गरीबी के बारे मे विरोधी सदस्य जो रिपोर्ट दिखाए और कहे विकास के लिए बजट मे व्यवस्था करना चाहिए। आज छोटे - छोटे झुग्गी-झोपड़ी में रहने वाले लोगों के लिए भी, उसके विकास की ओर हमारी सरकर ध्यान रही हैं। २० लाख सलेम डवेलर्स को सी०यू०डी०पी० कमर करेगी। हमारे विरोधी बन्धु कह रहे थे कि इनलोगों के लिए वामफ्रन्ट सरकार कोई कदम नही उठाई हैं। सपर हमारी सरकर दावा कर सकती हैं। मै उनसे पूछना चाहुंगा कि क्या हमारी सरकार कुछ नही किया हैं।

साथ ही सी०आई०टी०, एच०आई०टी० के तहत वर्क हुआ हैं। कलकत्ता म्युनिसिपलिटी, कलकत्ता इमप्रुभमेन्ट ट्रस्ट तथा हावड़ा इम्प्रुभमेन्ट ट्रस्ट के तहत इलाको मे मिभिक काम हुआ हैं। इस बार भी एच० आई० टी० को ४ लाख एलाउट हुआ है। ४४ लाख दिया गया हैं। हावड़ा म्युनिसिपलिटी के विकास के लिए। आज हावड़ा मे समस्याए काफी कम हैं। एसी कोशिश है ताकि हावड़ा के विकास के लिए और कुछ किया जा सके। पहले कांग्रेस के जमाने मे जिस तरह आम जनता को प्राय: आपनी समर्थण को लेकर कारपोरेशन आफिस के सामने आन्दोलन करना होता आज वैसी बत नही हैं। पानी की समस्या भी प्राय: ४०% समाधान हो ही गया है। ओपेन ड्रेनेज तथा स्वेरेज ड्रेन का भी प्रोब्लम आज नही के बराबर हैं। और कही-कही है तो उसके समाधान के लिए हावड़ा म्युनिसिपल कारपोरेशण प्रयासरत हैं। कारपोरेशन आम जनता की समस्या का समाधान, अपनी विकास के लिए हरसारे काम कर सके। लेकिन आर्थिक कठिनाइयों के कारण और केन्द्र सरकारके असहयोग के कारण कारपोरेशन चाहकर भी विकाश की गति को तेज नही कर पाती है। मैं फ्लाई ओभर की ओर और मंत्री को विशेष ध्यान देने का अनुरोध करुगा। सलकिया फ्लाई ओभर को ३ वर्ष मे पूरा होने की बात थी, तथा इसमें केन्द्र सरकार जो वादा करती है पुरा नही कर सकी है। अगर आवशमकता हो तो फण्ड बढ़ाया जाए। सलकिया फ्लाई ओभर आज भी पूरा नही हुआ हैं। हावड़ा मे स्पोर्टस कम्पलेक्स की बहुत अधिक आवशमकता है। आगे भी हाउस मे मैं स्टेडियम के काम की गति पर प्रकाश डाला था और

सरकार का ध्यान उस ओर आकर्षित किया था। हावड़ा म्युनिसिपल कारपोरेशन i स्पोर्ट कम्पलेक्स को जल्द से जल्द पूरा करने की व्यवस्था करे।

अन्त मे मै सरकार ध्यान हावड़ा के, जो कि एशिया का सबसे वड़ा पिन्म पान मारेकट की ओर दिलाना चाहुं और वहां हो रहे ज्यादती पर अंकुश लगा का अनुरोध करुगा। कुछ असामाजिक तत्वो की मदद से ५१ अनलीगल स्टाल लगाr गया है। जिससे एक समस्या उत्पन्न हो गया हैं। एच० आई० टी० इसकी इन्क्वाय कर इनलोगों के विरुद्ध कड़ा एकशन ले, और असामाजिक तत्वो की गिरपतारी ह इन लोगों की गतिविधियो से मारकेट पर प्रतिकुल असर पड़ता हैं। इनलोगों से जग को मुकत कराकर जो इसके पाने के सही हकदार है उनको दिलाने की व्यवस्था क

इसके साथ ही पौर मंत्री ने जो बजट पेश किए है उनका समर्थन करते ह तथा बिरोधी सदस्यों द्वारा जो कट-मोशन लाया गया है उसका विरोधिता करते ह अपनी बात खात्म करता हुं।

[5-45 — 5-55 p.m.]

**শ্রী অশোক ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে এই বাজেটকে সমর্থ করে এবং কাট মোশনের বিরোধিতা করে এবং বিরোধীদের সমালোচনার জবাবে কয়েক কথা এখানে বলতে চাইছি। আমাদের বিরোধী বন্ধুরা এখানে অনেক সমালোচনা করেছে কিন্তু দুটি বিষয়ের জন্য তাদের আমি ধন্যবাদ জানাচ্ছি, বিশেষ করে বিরোধী সদস্য একজ বলেছেন যে তিনটি পৌর কর্পোরেশনের যে বিল যা এখানে পাস হয়েছিল তা রাষ্ট্রপ অনুমোদনের জন্য পাঠানো হয়েছিল, তা এখনও কর্পোরেশনে রূপায়িত হল না। এই প্র উত্থাপন করেছেন। আমি খুশি হব তারা যদি আমাদের সহযোগিতা করেন। কেন্দ্রীয় সরকার দিয়ে এই তিনটি বিলকে যদি অনুমোদন করিয়ে আনতে পারেন, আমাদের সঙ্গে যদি সহযোগি করেন তাহলে আমরা খুশি হব। আর একটি কথা বলেছেন, ৯ কোটি টাকার জাপা আধুনিক ইক্যুইপমেন্ট ক্রয় করতে যে খরচ হল, এটা কেন হল? এতে কাস্টমস ডিউ সত্যি সত্যি দিতে হয়েছে কিনা। আমি জানিয়ে রাখছি, ৯ কোটি ৮ লক্ষ টাকা আমাদের খ হয়েছে বিভিন্ন ধরনের উন্নতমানের কতকগুলো যন্ত্রপাতি আনতে। পশ্চিমবঙ্গ সরকারের স জাপান সরকারের কোনও চুক্তি হয়নি। ভারত সরকারের সাথে জাপান সরকারের যে চু হয়, সেই চুক্তি অনুসারে জাপান সরকার ভারত সরকারকে সম্পূর্ণ বিনা পয়সাতে ও দিয়েছিল। ভারত সরকার আমাদের কাছ থেকে ৯ কোটি ৮ লক্ষ টাকা নিয়েছে। তার ভে ৪ কোটি ৫৯ লক্ষ টাকা কাস্টমস ডিউটি আমাদের দিতে হয়েছে এবং ৪ কোটি ৬৭ ল টাকা কেন্দ্রীয় সরকার যেটা আমাদের কাছ থেকে নিয়েছে তারমধ্যে ৭০ ভাগ টাকা আমাদে ফেরত দেবার কথা। আজও তারা সেই টাকা আমাদের ফেরত দেন নি। এই টাকা আদ করার ক্ষেত্রে তারা যদি আমাদের সঙ্গে সহযোগিতা করেন তাহলে আমরা অত্যন্ত খুশি হব আর একটি কথা হচ্ছে, এই ৪ কোটি ৫৯ লক্ষ টাকা, কাস্টমস ডিউটির জন্য, এই ব্যাপা

আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় অর্থমন্ত্রীকে অনুরোধ জানিয়েছিলাম। আমাদের আবেদন কেন্দ্রীয় অর্থমন্ত্রী বাতিল করে দিয়েছেন। আমাদের বিরোধী সদস্য আরও কিছু বলেছেন, রাজ্যের বিভিন্ন পৌর উন্নয়নের জন্য আমাদের যা বরাদ্দ হয় তার সবগুলোই নাকি কেন্দ্রীয় সরকারের টাকা। এটা কেন বলা হচ্ছে আমি জানি না। কারণ যে অর্থ আমরা এই পৌরসভাগুলোর জন্য ব্যয় করে থাকি রাজ্য সরকারের পক্ষ থেকে সি.এম.ডি.এ. এবং নন-সি.এম.ডি.এ.র ক্ষেত্রে, পৌরসভাগুলোর জন্য যে টাকা ব্যয় করে থাকি আমি উদাহরণ দিচ্ছি ১৯৭৬-৭৭ সালে যে পরিকল্পনা খাতে নন-সিএমডিএ পৌরসভাগুলোর জন্য ব্যয় করা হয়েছিল তা মাত্র ১৫ লক্ষ টাকা। আমরা ১৯৯২-৯৩ সালে পরিকল্পনা খাতে খরচ করেছি কোটি ৬৮ লক্ষ টাকা। এরমধ্যে থেকেই বোঝা যায় যে, আমরা পৌরসভাগুলোকে আরও বেশি করে কিভাবে অর্থ দিয়ে সাহায্য করেছি। এরমধ্যে কোনও টাকাই কেন্দ্রীয় সরকারের নয়। কেন্দ্রীয় সরকার এখনো পর্যন্ত যে খাতে টাকা দিয়ে থাকে সেটা হচ্ছে আই ডি এস এম টি প্রকল্প এবং এরজন্য আমরা ৩৬টি শহরকে আই ডি এস এম টি প্রকল্পের অন্তর্ভুক্ত করেছি। কোনও রাজনৈতিক দিক থেকে বিচার না করেই কৃষ্ণনগর, বহরমপুর, কাঁথি, মেদিনীপুর, সিউড়ি এবং বোলপুর এইসব জায়গাকে ওই প্রকল্পের আওতায় এনেছি। এরমধ্যে ই পৌরসভাই কংগ্রেস পরিচালিত পৌরসভা, কিন্তু তা সত্ত্বেও আমরা এগুলোকে আই ডি এস এমটি প্রকল্পের আওতায় এনেছি। এরমধ্যে একজন প্রশ্ন করেছেন যে কংগ্রেস পরিচালিত পৌরসভাগুলিতে আই ডি এস এম টি প্রকল্প বাবদ রাজ্য সরকার অর্থ খরচ করেন নি। আপনারা জেনে রাখুন আমাদের বাজেটের যে অর্থ বরাদ্দ করা হয়ে থাকে সেটা নমুনা হিসাবে কেন্দ্রের কাছে পাঠানো হয়, কেন্দ্রীয় সরকার অনুমোদন করলে এবং কেন্দ্র যদি অর্থ দেবেন বলেন তবেই রাজ্য সেই অর্থের বরাদ্দের প্রভিসন রাখে। সেক্ষেত্রে রাজ্য সরকার যদি ১০টি পৌরসভার নাম পাঠান তাহলে কেন্দ্রীয় সরকার তার ৪-৫টির বাতিল করে দেন। এইবারও আমরা যে পৌরসভাগুলোর নাম পাঠিয়েছিলাম তারমধ্যে ৩টির নাম বাতিল করে দিয়েছেন। এই যে এই প্রকল্প বাবদ কেন্দ্রীয় বরাদ্দকৃত অর্থ সরকারের কাছ থেকে রাজ্য সরকার পায়, তার ৫০ ভাগ অর্থ রাজ্য সরকার পৌরসভাগুলিকে সম্পূর্ণ ভাবে অনুদান হিসাবে দেয় কিন্তু রাজ্য সরকারকে সেই টাকা সুদ সমেত ঋণ হিসাবে পরিশোধ করতে হয়। তারপরে একজন বিরোধী সদস্য বললেন যে বস্তি উন্নয়ন খাতে কেন্দ্রীয় সরকার টাকা দেয়। জেনে রাখুন বস্তি উন্নয়ন বাবদ কেন্দ্রীয় সরকার টাকা দেন না। রাজ্য সরকার তার নিজস্ব তহবিল থেকে এই বাবদ টাকা দিয়ে থাকেন। লিবারেশন অফ স্ক্যাভেনজার বাবদ এই পর্যন্ত আই ডি এস টি প্রকল্প যা খরচ হয়েছে তাতে ২১ কোটি টাকা বরাদ্দ করা হয়েছিল এবং তারমধ্যে ৯৫ ভাগ মতো ব্যয় করা হয়েছে। এখনো পর্যন্ত সেখানে যে যে পৌরসভাগুলো আছে তারা তার নিজস্ব গাইড লাইনে নিজস্ব দৃষ্টিভঙ্গি নিয়ে কাজ করবেন এইভাবে আমরা সিদ্ধান্ত নিয়েছি। তার সাথে সাথে রাজ্য সরকারের বরাদ্দকৃত অর্থ দিয়ে লিবারেশন অফ স্ক্যাভেজার্সের খাতে খরচ করে থাকেন এবং কেন্দ্র থেকে এই বাবদ কোনও অর্থ আসে না। লিবারেশন অফ স্ক্যাভেনজার্সের ক্ষেত্রে অষ্টম পঞ্চবার্ষিকীর মধ্যে পশ্চিমবঙ্গের সর্বত্র এই খাটা পায়খানা যে ব্যবস্থা আছে এখনও কোথাও কোথাও আছে তবে সেটা সম্পূর্ণ ভাবে সরানোর সিদ্ধান্ত নিয়েছি। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার একটা কাছ থেকে অর্থ সাহায্য পেয়েছি এবং হাডকোর সহযোগিতায় ওদের কাছ থেকে অর্থ নিয়ে করার সিদ্ধান্ত নিয়েছি। এই যে খাটা

পায়খানা সরানোর জন্য ২২ কোটি টাকা খরচ হবে স্থির হয়েছে তারমধ্যে ৪ কোটি ৪০ লক্ষ টাকা কেন্দ্রের এবং বাকি সব টাকাটাই রাজ্য সরকারের। তারপরে প্রশ্ন তোলা হয়েছে যে সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডকে দিয়ে পৌরসভাগুলোর কর নির্ধারণ করানো হচ্ছে কেন? আমরা পৌরসভার কর নির্ধারণের ক্ষেত্রে সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডকে দিয়ে যা করেছি তা বাস্তব সম্মতভাবে আমরা কার্যকর করতে পেরেছি। এই সিদ্ধান্ত সুব্রতবাবু যখন এই দপ্তর ছিলেন করতে চেয়েছিলেন, কিন্তু কার্যকর করতে পারেন নি। আমরা সেটা কার্যকর করতে পেরেছি আজকে ৯০টি পৌরসভাতে এই কর নির্ধারণ করা গেছে এবং এতে গরিব ও মধ্যবিত্ত মানুষদের এই করের বোঝা থেকে রেহাই দেওয়া হয়েছে। আমরা দেখছি যে এই সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডের মাধ্যমে কর নির্ধারণের ক্ষেত্রে মাত্র ২৫ ভাগ মানুষকে এই কর দিতে হয় আর বাদবাকি ৭৫ ভাগ মানুষকে এই অর্থ প্রদান করতে হয় না। সুতরাং এর থেকে দেখা যাচ্ছে এই সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডের হিসাব অনুযায়ী পৌর কর নির্ধারণের ক্ষেত্রে গরিব ও মধ্যবিত্তরা এই করের আওতায় পড়ছে না। যাদের ক্ষমতা আছে তাদের উপরে এই কর আরোপ করা হবে। সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড ৪৫টি পৌরসভার কর নির্ধারণ করেছে এবং সাড়ে ৮ কোটি টাকার ডিমান্ড ছিল।

[5-55 — 6-05 p.m.]

সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড, পৌরকর নির্ধারণ করার পর সেই সংখ্যাটা গিয়ে দাঁড়িয়েছে ২৩ কোটি টাকায়। তাহলে বুঝতেই পারছেন এতদিন ধরে বিভিন্ন পৌরসভাগুলিতে যে পদ্ধতিতে পৌর কর নির্ধারণ হত সেটা ভুল পদ্ধতি ছিল। কিন্তু এইভাবে সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডকে দিয়ে নিজস্ব সম্পদ সংগ্রহের ক্ষেত্রে, পৌর কর আদায়ে আমরা পৌরসভাগুলিকে সহযোগিতা করছি, সমস্ত পৌরসভাগুলি তারা এগিয়ে আসছেন এর মধ্যে কংগ্রেসের পৌরসভা আছে, সি.পি.এম. আছে, অন্য বামফ্রন্টের যে কোনও রাজনৈতিক দলমত নির্বিশেষে সমস্ত পৌরসভা এগিয়ে আসছেন। তারা বলছেন, আপনারা আমাদের-সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডকে দিয়ে-পৌর কর নির্ধারণ করে দিন এবং এই পৌর কর নির্ধারণ করার ক্ষেত্রে সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডকে কোনও অর্থ নির্ধারণ করতে হয়না, কোনও টাকা সেখানে দিতে হয়না, কোনও চার্জ দিতে হয়না। কিন্তু হাওড়ার একজন বিধায়ক বললেন, জটু লাহিড়ী, যে সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডকে হাওড়া কর্পোরেশন কত লক্ষ টাকা দিয়েছে, এটা কিন্তু একেবারেই সঠিক নয়। সেটাও আমি আপনাদের কাছে জানিয়ে রাখলাম। আর একটি বিষয়ে এখানে উল্লেখ করা হয়েছে আমাদের কেন্দ্রীয় সরকারের যে বিভিন্ন অর্থ জওহর রোজগার যোজনার খাতে দেওয়া হয় সেই অর্থ নাকি পৌরসভাগুলিকে প্রদান করা হয়না। এই ব্যাপারে আমি পরিষ্কার করে বলতে পারি আমাদের কেন্দ্রীয় সরকারের জওহর রোজগার যোজনার খাতে যে ৪টি কম্পোনেন্ট আছে বা প্রকল্প আছে, সেই প্রকল্পগুলির ক্ষেত্রে আমি সমস্ত পৌরসভাগুলিকে সেই অর্থ প্রদান করেছি। সেখানে পৌরসভাগুলির যে নির্দেশনামা আছে সরকারের থেকে তা মেনে চলতে পারে না, সেইজন্য আমরা জেলা ভিত্তিক ডিস্ট্রিক্ট আর্বান ডেভেলপমেন্ট এজেন্সি তৈরি করেছি, সেখানে সেই অর্থ আমরা ইতিমধ্যে প্রদান করেছি। এবং একইভাবে এখানে বলে রাখা ভাল যে, এই নেহেরু রোজগার যোজনার খাতের এটা সবটাই কিন্তু কেন্দ্রীয় সরকারের নয়, সেন্টার আপগ্রেডেশনের অর্থ, তাদের ২৫ ভাগের মধ্যে ৫ ভাগ অর্থ যো

জ্য সরকার, ২০ ভাগ দেয় কেন্দ্রীয় সরকার। কিন্তু এবারে নূতন নিয়ম হয়েছে, সমস্ত ক্ষেত্রে ৬০ ভাগ দেবে কেন্দ্রীয় সরকার, ৪০ ভাগ দেবে রাজ্য সরকার। সুতরাং এটা শুধু কেন্দ্রের টাকা নয়, এই কাজ আমাদের চলছে। আর্বান বেসিক সার্ভিসেস ফর পুওর বিভিন্ন বস্তি এলাকায়, বিভিন্ন দারিদ্র মানুষ যে এলাকায় বসবাস করে, সেই কাজের ক্ষেত্রেও, আমাদের কেন্দ্রের যে অর্থ, রাজ্যের যে অর্থ সেটা সমান সমান হয়েছে। আগে কিছু কেন্দ্রের অর্থ ছিল, সেই কাজের ক্ষেত্রে প্রশ্ন উঠেছে, প্রশ্ন তোলা হয়েছে, বা অন্যান্য জায়গার প্রশ্ন তোলা হয়েছে, প্রশ্নগুলি সঠিক নয়। কারণ কেন্দ্রীয় সরকারের থেকে আমাদেরকে একটা গাইড লাইন দেওয়া হয়েছিল ২০ হাজারের কম যেখানে বসবাস, সেই সমস্ত পৌরসভাগুলিকে এই প্রকল্পের মধ্যে অন্তর্ভুক্ত করা যাবে না। যদি অন্তর্ভুক্ত করা হয়ে থাকে তাদের নাম বাতিল করতে হবে। এরমধ্যে শুধু গোবরডাঙ্গা বাদ যায়নি, বহু অন্যান্য পৌরসভাগুলিও আছে, বিভিন্ন রাজনৈতিক দলের পৌরসভা থাকতে পারে, আমাদের দলের পৌরসভা থাকতে পারে, তারাও বাদ গিয়েছে। কিন্তু আবার এই গোবরডাঙ্গা পৌরসভাকে বা অন্য অনেক পৌরসভাকে অন্তর্ভুক্ত না করেও কিন্তু এই গোবরডাঙ্গা পৌরসভাকে আমরা অন্তর্ভুক্ত করেছি সেন্টার আপগ্রেডেশনের এই প্রকল্পের মধ্যে দিয়ে। আর একটি প্রশ্ন এখানে এসেছে, ট্রেড ট্যাক্সের ক্ষেত্রে বলা হয়েছে, পৌরসভাগুলি যত টাকা ট্রেড ট্যাক্স হিসাবে পেত, সেই তত টাকাই আমরা ট্রেড লাইসেন্সের মধ্যে দিয়ে পৌরসভা ও পৌর কর্পোরেশনকে প্রদান করছি। এবং স্বাভাবিক ভাবে কোনও পৌরসভা বলতে পারবেন না, যে দাবি তারা দিয়েছেন, যদি তারা সঠিক দিয়ে থাকেন তারা পাবেন। যদি তারা মনে করে থাকেন সঠিক দিতে পারেননি, এই বছর থেকে দেবেন, এই বছর থেকে সেই টাকা পাবেন। প্রশ্ন এসেছে, প্রভিডেন্ট ফান্ড সম্বন্ধে। আমি এই সম্বন্ধে বলতে চাই, কোনও পৌরসভা যদি প্রভিডেন্ট ফান্ডের টাকা পৌরসভাগুলির কর্মচারিদের প্রদান না করে থাকে, টাকা যদি কেউ অন্য খাতে খরচ করে থাকেন, এই বছর থেকে আমরা সিদ্ধান্ত নিচ্ছি, কিছু খবর আমরা পেয়েছি, এই বছর থেকে উন্নয়নের খাতের টাকা, অকট্রয়ের খাতের টাকা আমরা কেটে, আমরা সেই পৌরসভাগুলির প্রভিডেন্ট ফান্ডের টাকা আলাদা করে রেখে দেব। এটা আমরা সিদ্ধান্ত নিচ্ছি। সাথে সাথে আমরা এই কথাও বলতে চাই, বিভিন্ন জায়গা নিয়ে আমাদের এখানে প্রশ্ন এসেছে ৯০ নম্বর দাবিতে, যে আমাদের মিউনিসিপ্যাল ফিনান্স কমিশন সঠিক কথা বলেছেন। ৯০ সালে মিউনিসিপ্যাল ফিনান্স কমিশন নির্বাচিত হয়েছিল, তার রিপোর্ট প্রদান করা হয়েছে, রিপোর্টটা আমরা পর্যালোচনা করে দেখছি, পরীক্ষা করে দেখছি, কোন কোন ক্ষেত্রে কোন কোন বিষয়গুলি আমরা গ্রহণ করতে পারি। এখানে যে নোট অফ ডিসেন্টের প্রশ্ন এসেছে এখানে যে ওয়েস্ট বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্ট, ১৯৯২ প্রসঙ্গ এসেছে, সে ব্যাপারে আমাদের আলোচনা আছে। ইতিমধ্যে ৭৩ নম্বর সংবিধান সংশোধন হয়েছে এবং স্বাভাবিক ভাবে ৭৩ নম্বর সংবিধান সংশোধন হওয়ার পরে, আমাদেরও কিছু নূতন করে দায়িত্ব পড়ে গিয়েছে, কিছু সমস্যাও দেখা দিয়েছে। এই সমস্ত বিষয়গুলিকে নিয়ে আমরা আমাদের নির্দিষ্ট সময়-এর মধ্যে নূতন যে পৌর আইন, সেটা আপনাদের সামনে উপস্থাপিত করতে পারব। আরেকটা বিষয় এখানে এসেছে এবং কাট মোশনও আনা হয়েছে, অগ্নি নির্বাপণ দপ্তর সম্বন্ধে। এটাকে আমরা আরও উন্নত করবার চেষ্টা করছি। আমাদের রাজ্যে মোট ৮১টি অগ্নিনির্বাপক কেন্দ্র আছে এবং আমাদের আরও ২৯টি তালিকা আমরা করেছি সেইসব জায়গায় অগ্নিনির্বাপক কেন্দ্র

গড়ে তোলার জন্য। এরমধ্যে অনেকগুলো বাড়ি আমরা করেছি এবং অনেকগুলো বাড়ির কাজ এখনও চলছে। আধুনিক সাজসরঞ্জাম আমরা অগ্নি নির্বাপণ কেন্দ্রগুলিতে দিয়েছি। যাতে আরও অনেক বেশি মানুষকে আমরা রক্ষা করতে পারি। অনেককে আমরা আগুন ও মৃত্যুর হাত থেকে রক্ষা করতে পেরেছি। আজকে বিরোধীরা যে কাট মোশন এনেছেন তার বিরোধিতা করে এবং এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[6-05 — 6-15 p.m.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের আলোচনা এবং সমালোচনা আমি মনোযোগ দিয়ে শুনেছি। আমি সোজাসুজি কয়েকটি বাস্তব প্রশ্নের উত্তর দেব। এটা ঠিক কলকাতা মহানগরী এবং পাশাপাশি শহরাঞ্চলে এখনও বে-আইনি বাড়ি তৈরির সমস্যা একটা গুরুতর সমস্যা এই সমস্যার সমাধান করার জন্য আমরা সরকারি পক্ষ থেকে যে উদ্যোগ নিয়েছি, সেই উদ্যোগকে আমি এক কথায় বলতে চাই আইনি ব্যবস্থা। বর্তমানে কলকাতায় বিল্ডিং রুলস যেটা আছে তার কয়েকটি মূল ধারা আমরা পরিবর্তন করেছি। সেই পরিবর্তনের মধ্যে আছে আরবান ল্যান্ড সিলিং ক্লিয়ারেন্স সম্বন্ধে। মূল ধারার একটা ধারা চ্যালেঞ্জড হয়েছিল কলকাতা হাইকোর্টে। এখন অনুমতি ছাড়া বাড়ি তৈরি করলে আমরা কোনওরকম মতামত ছাড়াই বাড়ি ভেঙে দেব। এই নতুন ধারাটাকে আমরা রক্ষা করার চেষ্টা করছি। কলকাতা কর্পোরেশনের জন্য আমরা একটা অতিরিক্ত পুলিশ বাহিনী তৈরি করব সেই পুলিশ বাহিনী কলকাতা কর্পোরেশনে থাকবে এবং যে কোনও সময় যে কোনও ধরনের বে-আইনি বাড়ি, বিতর্কিত বাড়ি ভাঙতে হলে তারা ব্যবস্থা গ্রহণ করবে। এইগুলো আইনের মধ্যে আছে এবং প্রশাসনিক ব্যবস্থার মধ্যে আছে। আমরা কিন্তু চুপ করে বসে নেই। আমরা দেখলাম বিল্ডিং ট্রাইব্যুনালের কথা উঠেছে এখানে। এটা একটা বিশাল সমস্যা, তা সত্ত্বে আমরা গত এক বছরে ৭৭৬টি মামলা সম্পূর্ণ করেছি এবং আমাদের হাতে এখন ২৪৫০টি মামলা আছে। এই বিল্ডিং ট্রাইব্যুনালের মধ্যে দিয়ে এই সমস্যাগুলির সমাধান করার চেষ্টা আমরা করছি। এ ছাড়াও যারা সোজাসুজি বে-আইনি কাজ করছে, আমি ১৯৯২-৯৩ সালের হিসাব দিচ্ছি, এইরকম ১,২০৯টি বাড়ি আমরা লোকেট করেছি এবং ৪০০ নম্বর ধারা অনুযায়ী আমরা ২৭২টি বাড়িতে নোটিশ দিয়েছি এবং ৪০১ নম্বর ধারা অনুযায়ী আমরা ৮৪০টি বাড়িতে নোটিশ দিয়েছি। আর আমি যেটা বললাম কোনও নোটিশ ছাড়াই আমরা সোজাসুজি ভেঙেছি ১০৩টি বাড়ি। তবে আমরা বলছি না এটা একটা বিশাল কাজ হয়েছে বে-আইনি বাড়ির যে ধারা চলছে, তার বিরুদ্ধে আমরা সর্বাত্মক যুদ্ধ ঘোষণা করেছি এবং আইনি ব্যবস্থা করে, প্রশাসনিক ব্যবস্থার মধ্যে দিয়ে এবং একটা রাজনৈতিক, সামাজিক চাপ সৃষ্টি করে এটাকে আমরা রোখবার চেষ্টা করছি। আমাদের মাননীয় বিরোধী দলের সদস্য আমাকে আবার নির্দিষ্টভাবে প্রশ্ন করেছেন, কুন্দলিয়ার ব্যাপারে কি করছেন? আমি সোজাসুজি তাকে উত্তর দিচ্ছি, কি কি ধারায় মামলা করেছি বলছি। ১২০বি, ৩০৪, ৪৬৭, ৪৬ আই.পি.সি অনুযায়ী আমরা মামলা করেছি। তবে দিনের পর দিন কেন মামলা চলছে তা উত্তর কিন্তু আমরা দিতে পারব না। তবে এই ধরনের লোককে আমরা শাস্তি দেবই। কি করে তাদের শাস্তি দিতে হয় সেটা আমাদের জানা আছে। কোনও পথ দিয়েই সে পালাতে পারবে না। আর পার্ক প্লাজার মামলা শেষ এবং সব তর্ক-বিতর্কও শেষ। অ্যাডভোকে

জনারেল নিজে অ্যাপিয়ার হয়েছিলেন মামলাতে। আমরা মহামান্য বিচারপতি অজিত সেনগুপ্তের রায়ের জন্য অপেক্ষা করছি। তবে বেশ কয়েক মাস হয়ে গেছে, আমরা কেন রায় পাচ্ছি না জানিনা। তবে আমরা অপেক্ষা করছি মহামান্য হাইকোর্টের রায়ের জন্য। বি.কে. মার্কেট, ১ তলার প্ল্যান ছিল, ৬ তলা করেছিল। থিয়েটার রোডের উপর আপনারা জানেন যে ম্যাসটর হোটেল আমরা ভাঙতে গিয়েছিলাম এবং আরম্ভ করেছিলাম। মাঝখানে একটা ইনজাংশন এলো। ইনজাংশন দিলেন মাননীয় বিচারপতি শ্রী পরিতোষ মুখার্জি। কিন্তু আমরা ভাঙবই। বেআইনিভাবে বাড়ি করলে আমরা শুনবো না। যে অন্যায় তারা করছেন আমরা বলেছি, অন্যায় এইভাবে করলে কখনও এই সমস্যার সমাধান হবে না। আমরা তাই এর বিরুদ্ধে সর্বাত্মক যুদ্ধ চাই। যারা অন্যায় করছেন তাদের সঙ্গে আমরা কোনওরকম আপোষ করব না। তবুও আমি বলছি, আমি কিন্তু আত্মসন্তুষ্ট নই। বর্ধন মার্কেটের কথা যেটা বলছেন শোভনদেববাবু সে সম্পর্কে বলি, সেখানে আমরা জল কেটে দিয়েছি। পুরানো ফাইল যেটা হারিয়ে গিয়েছে সেটা আমরা খুঁজে বার করার চেষ্টা করছি। ওকে বলছি, আপনি দাঁড়িয়ে দেখবেন যে সেখানে আমরা কি করি। সেখানে যে হারিয়ে গিয়েছিল তারজন্য আপনারও দায়িত্ব আছে। কারণ আপনি ওখানকার একজন কর্মি এবং নেতাও বটে। সেটা আমরা খুঁজে বার করব। দ্বিতীয়ত, কথা উঠেছে যে টি অ্যান্ড সি.পি.অ্যাক্ট নিয়ে আপনি অনেক কিছু বলে গেছেন কিন্তু এটা কি দাঁড়াচ্ছে? আমি আপনাদের কাছে এইটুকু বলতে চাইছি যে আমাদের টি.অ্যান্ড সি.পি.অ্যাক্ট, এই অ্যাক্ট অনুযায়ী কলকাতা শহরে আমি আগেরবারই বলেছিলাম যে আমাদের ১৪০টি ওয়ার্ডের এই টি.অ্যান্ড সি.পি.অ্যাক্টের সমস্ত কাজ শেষ হয়ে গিয়েছে। ও.ডি.পি. আমাদের তৈরি হয়ে গিয়েছে—টি.অ্যান্ড সি.পি.অ্যাক্ট অনুযায়ী যে ও.ডি.সি. তৈরি করতে হয়। আমাকে মাননীয় সদস্যরা যেটা জিজ্ঞাসা করছেন সুনির্দিষ্টভাবে তার উত্তর দিচ্ছি যে আর ১।। মাস, ৪৫ দিনের মধ্যেই কলকাতায় চূড়ান্ত আইনের নোটিফিকেশন ঘোষিত হবে। ১৪০টি ওয়ার্ডেই হবে। এখনও পর্যন্ত দুটোতে আছে বলে যেটা বলছিলেন সে সম্পর্কে বলি, কাজ কিন্তু হয়ে গিয়েছে সমস্ত। এটা একটু আগে করতে হয়েছে তার কারণ বিজনেস ওয়ার্ড বলে ৪৫ ও ৬৩। সেটার ব্যাপারে আমাদের খানিকটা পুনর্বিবেচনা করতে হয়েছে বলেই সময় লাগছে তবে ১।। মাসের মধ্যে কলকাতার ১৪০টি জায়গাতেই কোথায় কোনও বাড়ি করা যাবে, কোনও বাড়ি করা যাবে না বা কি ভাবে কি করা যাবে তার সমস্ত আইনগত বাধা বলে দিয়ে টি.অ্যান্ড সি.পি.অ্যাক্ট কলকাতায় চালু হবে আর ১।। মাসের মধ্যে। মাননীয় সদস্যদের জানার জন্য আরও বলছি, আমাদের শেষ অথরিটির মিটিং-এ এটা চূড়ান্ত হয়ে গিয়েছে। আর আমাদের হাওড়া শহর এবং কলকাতার আশেপাশের সি.এম.ডি.এ. এলাকার মধ্যে আরও ২০টি শহরে আমরা ও.ডি.পি'র কাজ শেষ করেছি এবং সেখানেও আস্তে আস্তে হবে। এটাতে খানিকটা পাবলিক হিয়ারিং নিতে হয়, কমপ্লেন শুনতে হয়, তাদের মতামত নিতে হয় এবং তারপর আইনই ব্যবস্থা নিতে হয়। এছাড়া আরও কিছু কথা উঠেছে, আমি সে সম্পর্কে কয়েকটি কথা বলছি। কলকাতার পূর্বাঞ্চলের যে জলাভূমি সেই জলাভূমির প্রশ্নটা একটা গুরুত্বপূর্ণ প্রশ্ন। এ নিয়ে কাগজপত্রেও অনেক লেখা হয়। আমি খুব সতর্ক আছি। আমাদের পরিকল্পনার মধ্যেও সতর্কতা আনছি। কলকাতার পূর্বাঞ্চলের দিকে আর এগুলো কোনও অবস্থাতেই ঠিক হবে না অর্থাৎ নগরকে এগিয়ে নিয়ে যাওয়া ঠিক হবে না। এটা কলকাতা শহরের স্বার্থেই ঠিক হবে না। কলকাতা শহরের পূর্ব প্রান্তে যে সবুজ আছে,

জলাভূমি আছে তাকে রক্ষা করতেই হবে। এই গোটা এলাকাটা হচ্ছে প্রায় ১৪ হাজার একর এলাকা। আমরা ইতিমধ্যেই এখানে ১৩ হাজার ৪০০ একর এলাকায় ও.ডি.পি. সম্পূর্ণ করেছি। এখন তার প্রাথমিক কাজ হয়েছে, আইন হয়নি। এখানে প্রায় ৫ হাজার ওয়াটার বডিস আছে—ছোট ছোট পুকুর আছে। কিছুতে মাছ চাষ হয় কিছু সেখানে অন্যভাবে পড়ে থাকে। কলকাতা শহরকে রক্ষা করতে গেলে, এখানকার সবুজকে রক্ষা করতে গেলে এখানে মাছের প্রশ্ন আছে, পরিবেশের প্রশ্ন আছে। এইজন্য আমরা এখানে একটা বিশেষ ধরনের অথরিটি তৈরি করছি, সেটা হচ্ছে, ইস্ট ক্যালকাটা ওয়েট ল্যান্ড অথরিটি। এটা আমরা তৈরি করছি এবং এখানে শক্ত হাতে আমরা দেখব যাতে বেআইনিভাবে কোনও কাজ না হয়। তারজন্যই ওখানে দ্রুততার সঙ্গে ও.ডি.পি.র কাজ আমরা শেষ করছি। এটা আপনাদের জানানোর দরকার ছিল। এখন এখানে আরও যেসব কথা উঠেছে তার সব কথার মধ্যে আমি যাব না। মাননীয় সদস্য, সহকর্মি শ্রী অশোক ভট্টাচার্য মহাশয় সে সম্পর্কে বলেছেন আমি শুধু যোগ করছি, এই যে কথাটা আপনাদের কাট মোশনের মধ্যে দেখলাম, বলেছেন যে আপনি কলকাতার বড় বড় বাড়িতে আগুন লেগে গেলে কোনও ব্যবস্থা করতে পারেন না ইত্যাদি। তিনটে জায়গায় আগুন লেগেছিল, তিনটে কমিটিই রিপোর্ট প্লেস করেছে আমি তারজন্য এক্সপার্ট কমিটি করেছি। সেই কমিটির রিপোর্ট থেকে এক্সপার্ট কমিটি যে রিপোর্ট দেবে তাতে আমাদের হয়তো এই ফায়ার ব্রিগেডের যে আইন, সেই আইনটা কিছুটা পরিবর্তন করতে হবে। সেটার জন্য আমরা অপেক্ষা করছি। কিন্তু আমরা যে কোনও এনকোয়ারি কমিটির রিপোর্ট অ্যাসেম্বলিতে সাবমিট করা—এইরকম কোনও পদ্ধতি আমাদের নেই। তিনটে কমিটির রিপোর্ট কিন্তু তারা দিয়েছে। কিন্তু এটা বললেন না যে এর সঙ্গে সঙ্গে আমরা জাপান থেকে আধুনিক যন্ত্রপাতি নিয়ে এলাম এবং আধুনিকতম যন্ত্র নিয়ে এসেছি, টোকিও বা লন্ডন শহরে যা আছে আমাদের হাতে তাই আছে, দয়া করে সময় নিয়ে একদিন আসবেন আমাদের ফায়ার ব্রিগেডের ডিরেক্টার আছেন, তিনি দেখিয়ে দেবেন। আমরা যত উঁচু বাড়িই হোক উঠতে পারব এখন। কিন্তু আমাদের কিছু ইনহেরেন্ট প্রবলেম আছে, কতকগুলো সীমাবদ্ধতা আছে। পুরানো বাড়িগুলোর মধ্যে ঢোকার ব্যবস্থা নেই, এইসব সমস্যা এখনও আছে। নতুন আইনে পারবে না। কলকাতার বিল্ডিং রুলসে যা এনেছি, নতুন বাড়ি করতে গেলে ইন বিল্ট প্রিভেনটিভ মেজার্স কি কি নিতে হবে। কিন্তু পুরাণ বাড়িগুলোর ব্যাপারে কোনও উপায় নেই। সেইজন্য এক মুহূর্তে যাতে একটা দীর্ঘ ল্যাডারে উঠে যেতে পারে এইসব ব্যবস্থা করেছি। ৯ কোটি টাকা খরচ হল, পাঁচ কোটি টাকা কাস্টমস ডিউটি। চিফ মিনিস্টার নিজে চিঠি লিখেছিলেন মনমোহন সিংকে, দিল্লিতে গিয়ে নিজে অনুরোধ করেছিলেন পাঁচ কোটি টাকা ছেড়ে দিন এটার জন্য। এটা একটা ফায়ার ফাইটিং এর ব্যাপার, মনমোহন সিং নিজে বললেন হবে না। এবং এটা করতে গিয়ে আমাদের ৯ কোটি টাকা খরচ হয়ে যাচ্ছে। এটাও একটু বুঝুন, তিনি অর্থমন্ত্রী, পাঁচ কোটি টাকা ছাড়তে পারলেন না কাস্টমস ডিউটি, এইরকম একটা অদ্ভুত পরিস্থিতি কোনওদিন দেখিনি আমরা। আর সেই সঙ্গে সঙ্গে আমি আর অন্য দিকে বেশি সময় নেবো না। এরসঙ্গে ছোট ছোট কয়েকটা কথা উঠেছে নিকো বিল্ডিং এর ব্যাপারে সুদীপ বাবু বললেন, এটা একটা শুধু প্রাইভেট কোম্পানি করছে না, ওটা একটা জয়েন্ট কোম্পানি। গভর্নমেন্টও ওখানে আছে, ট্যুরিজম ডিপার্টমেন্ট। এর চেয়ারম্যান আছেন তরুণ দত্ত। সেখানে ওরা অ্যাপ্লাই করলো ১৫/২/৯১ তারিখে, ওরা কি

[6-15 — 6-25 p.m.]

গো অ্যাহেড পারমিশন ফরম্যালি পেয়েছিলেন ১৬/৪/৯১ তারিখে। কোনও অনুমতি ছাড়া তৈরি করেছে, না, হিসাব না করে বলছি না, আপনি যাচাই করে নেবেন। শুধু আপনাকে এই কথা বলছি যা প্ল্যান জমি দিয়েছিল, তার ব্যতিক্রম যদি কিছু থাকে আপনাকে আমি আবার কথা দিচ্ছি, ব্যতিক্রম কিছু করলে, সরকারি বাড়ি হলেও, জয়েন্ট কোম্পানি হলেও আমরা ভেঙে দেব। প্ল্যানের বাইরে কিছু করতে পারবে না। আপনি আমাকে অন্য অভিযোগ করলেন। ওখানে বদমাইসি হচ্ছে। তা আপনি তো গিয়ে দেখে এলেন, কি হচ্ছে আমি জানি না। আমি কোনওদিন যাইনি, নিক্কো পার্ক, আপনি গিয়েছিলেন আমি বলেছিলাম আপনি দয়া করে যান, না দেখুন না কি হচ্ছে? কিন্তু ওরা ১৫/২/৯১ তারিখে অ্যাপ্লাই করেছিল, ১৬/৪/৯১ তারিখে ওদের করতে দেবার অনুমতি দেওয়া হয়েছিল। সেই প্ল্যান অনুযায়ী ওরা শুরু করেছিল। এটা হয়। প্রিলিমিনারি প্ল্যান দিয়ে শুরু করতে বলা যায়। গভর্নমেন্ট কোম্পানিকে এটা দেওয়া যায়। তার ব্যতিক্রম যদি কিছু করে থাকে, ডিটেল স্ক্রুটিনি করে যদি বেরোয় কিছু ভুল করেছে, আমরা ভেঙে দেব, সেটা আমরা করতে দেব না। আরও ছোট ছোট কিছু কথা এখানে উঠেছে, হুগলি সেতু সম্পর্কে কথা উঠেছে। এটা এই বিভাগের ব্যাপার নয়, ট্রান্সপোর্ট ডিপার্টমেন্ট-এর এবং আমরা ইতিমধ্যেই সরিয়ে দিয়েছি। কিন্তু কথাটা যখন তুলেছেন, আমি বলছি ভিজিলেন্স কমিশন এ এখন জিনিসটা আছে, আমি কোনও উত্তর এখন দেবনা। শুধু সুদীপ বাবুকে এই কথাই দিতে পারি, আজকে ওখানে ৩। । শত ৪০০ কোটি টাকার কাজ হয়েছে, যদি একটাকার গোলমাল বার করতে পারেন, আমি দু টাকার একটা মালা পরিয়ে দেব। আমি শুধু এটা বলছি, আমি এই খবরটা দেখার পর বলছি, আপনি যদি হুগলি সেতুতে একটাকার গোলমাল বার করতে পারেন, আপনাকে একটা দু টাকার মালা পরিয়ে দেব গলায়। শেষ করার আগে কয়েকটি কথা বলি, মাননীয় এস.ইউ.সি. দলের পক্ষ থেকে বলেছেন প্রাইভেটাইজেশনের ব্যাপারে, ওয়ার্ল্ড ব্যাঙ্ক নিয়ে কিছু বলেছেন। তিনি তত্ত্বগত ভাবে দুনিয়ার দিকে তাকান, তত্ত্বটা আর দুটোকে মেলান, মিলিয়ে সত্যি বামপন্থা কোনটা সেটা বোঝার চেষ্টা করুন। গোটা দুনিয়ার দিকে তাকিয়ে দেখুন। এমন একটা স্বর্গে বাস করবেন না, যারসঙ্গে দুনিয়ার বাস্তবে মিলছে না। আমি সেইজন্য বলছি একটু মিলিয়ে নিন। আমি শুধু এটা বলার চেষ্টা করেছি যে ওয়ার্ল্ড ব্যাঙ্কের সঙ্গে আমাদের ডিপার্টমেন্ট, পশ্চিমবঙ্গ সরকার, সে ফিসারি ডিপার্টমেন্টই হোক এবং আমাদের যে কোনও ডিপার্টমেন্টই হোক, এমন কোনও শর্ত করবে না, যে শর্ত আমাদের রাজ্যের স্বার্থের বিরোধী। জনস্বার্থ বিরোধী কোনও শর্তে আমরা নিশ্চয়ই ঋণ নেব না। যে সমস্ত শর্তে আমরা ঋণ নেব সে সমস্ত নিশ্চয়ই আপনাদের কাছে সোজাসুজি নিয়ে আসব। যেমন সি.ইউ.ডি.পি. (৩)-র ক্ষেত্রে আমরা বিশ্ব ব্যাঙ্কের কাছ থেকে ঋণ নিয়েছি। সেখানে কেউ প্রমাণ করতে পারবেন যে, রাজ্যের স্বার্থ বিরোধী শর্তে আমরা ঋণ নিয়েছি? প্রমাণ করুন সেখানে কোন জায়গায় সাম্রাজ্যবাদিরা আমাদের ওপর অন্যায় শোষণ চাপিয়ে দিয়েছে? সি.ইউ.ডি.পি. (৩)-এর একটা জায়গায় কেউ যদি এই প্রমাণ দিতে পারেন তাহলে আমরা খুশি হব। আমি বলছি, ওয়ার্ল্ড ব্যাঙ্কের শর্তগুলো আমরা পুঙ্খানুপুঙ্খভাবে দেখে তবেই ঋণ নিতে রাজি হচ্ছি। এখানে প্রাইভেটাইজেশন নিয়ে কথা উঠেছে। আমি শুধু এই কথা বলতে পারি যে, ওয়েলফেয়ার স্টেট বা আমাদের মতো সরকারের ক্ষেত্রে ব্যক্তিগত পুঁজির একটা ভূমিকা আছে, কিন্তু সেটার

ওপর জনগণের স্বার্থে সরকারের নিয়ন্ত্রণ এবং কর্তৃত্ব অবশ্যই থাকতে হবে। একজন এ প্রসঙ্গে নিউ মার্কেটের কথা তুললেন। আমরা পরবর্তীকালে কাউন্সিল করেছি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ ভট্টাচার্য, আলোচনার নির্দিষ্ট সময় শেষ হয়ে আসছে, আপনার আর কত সময় লাগবে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** স্যার, আমার আর পাঁচ মিনিট সময় লাগবে।

**মিঃ স্পিকার ঃ** আমি সভার অনুমতি নিয়ে আলোচ্য ব্যয়-বরাদ্দের ওপর আলোচনার সময় আধ ঘন্টা বাড়িয়ে দিচ্ছি। আশা করছি এতে কারো আপত্তি নেই।

(আধ ঘন্টা সময় বৃদ্ধি করা হয়)

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** সমস্ত মার্কেট গুলোর জন্য আমরা চেষ্টা করছি ব্যাঙ্ক, এল.আই.সি. হাডকো প্রভৃতির কাছ থেকে টাকা আনতে। এ সমস্ত ক্ষেত্রে ব্যক্তিগত পুঁজি নিয়ে এসে আমরা তাদের সাদা টাকা এবং কালো টাকার মুনাফা করতে দিতে চাই না। ল্যান্সডাউন মার্কেট নিয়ে এখনই কোনও চূড়ান্ত কথা বলতে পারব না। আমি কলকাতার মেয়রের সঙ্গে আবার কথা বলব, আবার চেষ্টা করব ফাইনানসিয়াল ইন্সটিটিউশন্স থেকে টাকা পেতে। যদি তা পাওয়া যায় তাহলে কোনও ব্যক্তিগত পুঁজি ওখানে থাকবে না। কিন্তু ব্যক্তিগত পুঁজি যেন একটা পাপ, ওটা একটা নোংরা কথা—এরকম কথা এখানে মাঝে মাঝে ভেসে আসে এবং তা শুনে আমার অবাক লাগে। হাওড়ার একজন সদস্য এখানে বলার সময় বললেন তারপর চলে গেলেন। প্রমোটরস' বিল যেটা করা হয়েছে ওটার মানে উনি বোঝেন নি। ওটা কি ব্যাপার? ওটার মধ্যে দিয়ে প্রমোটরস-দের কাজকর্মকে আইনি পদ্ধতির মধ্যে আনা হচ্ছে। আমাদের রাজ্যে বছরে কত বাড়ি তৈরি হয়, কত সরকার করে এবং কত ব্যক্তিগত পুঁজিতে হয়? ব্যক্তিগত পুঁজিতে যে যা ইচ্ছে তাই যাতে না করতে পারে তারজন্যই ওটা করা হয়েছে। ব্যক্তিগত পুঁজি নিশ্চয়ই থাকবে। কিন্তু ব্যক্তিগত পুঁজিকে সরকারি নিয়ন্ত্রণে আইনের আওতার মধ্যে এনে মানুষের স্বার্থে, বিশেষ করে গরিব মানুষের স্বার্থ যাতে সংরক্ষিত থাকে, তার দ্বারা ক্ষুণ্ণ না হতে পারে সেইভাবে তাকে ব্যবহার করতে হবে। এটা একটা নীতির প্রশ্ন, আমরা এই নীতিকে বজায় রেখেই কাজ করার চেষ্টা করছি। আমি লক্ষ্য করলাম এস.ইউ.সি. দলের মাননীয় সদস্য দুর্ভাগ্যবশত কাগজ পড়ে—সংবাদপত্র—বিভ্রান্ত হয়েছেন। তিনি বললেন, সি.এম.ডি.এ.-র মিটিং-এ আমি উপস্থিত ছিলাম না। তার অবগতির জন্য আমি জানাচ্ছি, আজ পর্যন্ত সি.এম.ডি.এ.-র এমন কোনও মিটিং হয়নি যে মিটিং-এ আমি অনুপস্থিত ছিলাম। আমি এখানে হিসাব দেখাতে পারি যে, ১৯৮৭-৮৮ সালে সি.এম.ডি.এ.-র তিনটি মিটিং হয়েছিল এবং প্রত্যেকটা মিটিং-এ আমি এবং মুখ্যমন্ত্রী উপস্থিত ছিলাম। অথরিটির মিটিং ১৯৮৮-৮৯ সালে তিনটি হয়েছে, ১৯৮৯-৯০ সালে পাঁচটি হয়েছে, ১৯৯০-৯১ সালে চারটি হয়েছে, ১৯৯১-৯২ সালে দুটি হয়েছে এবং ১৯৯২-৯৩ সালে দুটি হয়েছে। অথরিটির মিটিং ছাড়া কোনও প্রশাসনিক সিদ্ধান্ত নেওয়া যায় না। প্রতিটি মিটিং-এ আমি উপস্থিত ছিলাম এবং মাননীয় মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতি বসু প্রতিটি মিটিং প্রিসাইড করেছেন। প্রতিটি মিটিং ওর ঘরে অনুষ্ঠিত হয়েছে। মাননীয় সদস্যর কাছে আমার অনুরোধ শুধু কাগজ পড়ে কোনও সিদ্ধান্ত নেবেন না, নিজের মগজকে খরচ করবেন। তারপর গ্যাস লাইন নিয়ে

খানে কথা উঠেছে। ইস্ট ক্যালকাটা প্রোজেক্ট নিয়েও কথা উঠেছে। ইস্ট ক্যালকাটা প্রোজেক্টের জ শেষ হয়ে গেছে। গরিব মানুষরা ছোট বাড়িগুলো দখল করেছিল। আমাদের কষ্ট য়েছিল, তবুও আমরা তাদের বের করে দিয়েছি। যাদের বাড়ি তারা ঢুকতে পারেন নি, অন্য লাক ঢুকে গিয়েছিল। কারা ঢুকেছিল এবং কারা তাদের ঢুকিয়েছিল তা ঐ শোভনদেববাবু নেন। দক্ষিণ ২৪-পরগনায় এইসব জিনিস ওরা করেছেন। পাঁচটি কোর্ট কেস হয়েছে। দের হাতে বাড়ির দলির ছিল তারা ঢুকতে পারছিল না, অন্য লোকেরা ঢুকে গিয়েছিল। ইকোর্টে পাঁচটি কেস হয়েছে। কোর্টে আমরা জিতব, তারপর ওটা ঠিক করে দেব। গ্যাস ইন-এর বিষয়ে আমরা একটা গ্যাস কর্পোরেশন করেছি। আমাদের কাজ হচ্ছে ডানকুনি থকে কলকাতার তারাতলা হয়ে বেহালা পর্যন্ত গ্যাস পাইপ লাইন করে দিতে হবে, ১৮৫ কিলোমিটার পাইপ লাইন গ্যাসের জন্য। আশা করা যাচ্ছে এ বছরের শেষে সে কাজ শেষ হয়ে যাবে। তারপর সেটা গ্যাস কর্পোরেশন সেই কাজ তুলে নেবেন। এইভাবে তারা সেই জ করবেন। আমার আরও বেশি কথা বলার নেই, আমার সহযোগি বলেছেন। তবে আমি একটি কথা পরিষ্কার করে বলি, সমস্ত মিউনিসিপ্যালিটির ক্ষেত্রে আমরা খোলা মন নিয়ে লার চেষ্টা করি। এখানে শান্তিপুরের চেয়ারম্যান আছেন, উনি কাজ করেন, আমি জানি। হরমপুর সম্পর্কে যে ডিসক্রিমিনেশনের অভিযোগ করলেন তা শুনে আমার একটু অবাক লাগলো। আমি এই সম্পর্কে বেশি কথা বলতে চাই না, আমি আপনাদের অনুরোধ করবো, একদিন দয়া করে দলবেঁধে আমার কাছে আসবেন। এটা শুধু বাড়তি লোক নেওয়ার ব্যাপার নয় আমি সম্প্রতি ৪টি মিউনিসিপ্যালিটিকে সো-কজ করেছি। বলেছি, এখনই বার করে দিন। ডি.এ. দেব না। ৪টির মধ্যে ৩টি সি.পি.এমের দ্বারা পরিচালিত নবদ্বীপ রিষড়া এবং বরানগর আর একটি কংগ্রেসের দ্বারা পরিচালিত সেটা হচ্ছে বজবজ। আমি বলেছি, এখনই বার করে দিন, আমি নেব না, বে-আইনি লোক নিয়োগ আমি মানবো না। বহরমপুর মিউনিসিপ্যালিটির ক্ষেত্রে শুধু বে-আইনি লোক নিয়োগ নয়, ওখানে কি না হয়েছে এই আলোচনাটা তিক্ত করা খুব খারাপ হবে, মৃত ব্যক্তির বিরুদ্ধে খারাপ কথা বলা ঠিক নয়। দয়া করে সম্মান রক্ষা করুন, কথা তুলবেন না। দয়া করে আমার ঘরে একদিন আসুন। এরপর গঙ্গা অ্যাকশন প্ল্যান, ডেভেলপমেন্ট ফান্ড অ্যান্ড আদার প্ল্যানে কি ছিল, কি হয়েছে সেটা গভর্নমেন্ট অফ ইন্ডিয়া থেকে এনকোয়ারি করা হয়েছিল এবং তার ফলাফলও দেখবেন। আর আমার বিশেষ কিছু উত্তর দেবার নেই। শেষ কালে আমি একটি কথা বলতে চাই, ঠিকই মাননীয় সদস্য যে কথা বলেছেন সারা রাজ্য ব্যাপী শহরগুলির মানুষের সামান্য ন্যূনতম সমস্যাগুলি সম্পর্কে একটু জল, একটু রাস্তা একটু আলো, একটু স্বাস্থ্য এগুলি সম্পর্কে আমরা সতর্ক আছি। আমাদের আত্মসমালোচনা আমরা সব সময় করছি। আন্ত্রিক রোগে যদি লোকে মারা যায় সেটা আমাদেরও কষ্ট হয়। তেমনি আপনাদের কষ্ট হয়। আমাদের লোক তো ছুটছে। হ্যাঁ, এটা নয় যে আন্ত্রিক রোগে মারা গেলে আমরা চুপ করে বসে আছি। আমরা বসে নেই, আমরা চেষ্টা করছি। পানীয় জল যাতে দেওয়া যায় সেই চেষ্টা হচ্ছে। অসুখ শুরু হলেই আমাদের ডাক্তাররা ছুটছে, আমরা চেষ্টা করছি, আমরা যাচ্ছি। এই মহানগরীকে শৃঙ্খলার মধ্যে আনার জন্য ক্যালকাটা বিল্ডিং রুলস, টি.অ্যান্ড সি.পি.অ্যাক্টের মধ্য দিয়ে একটা শৃঙ্খলার মধ্যে আনার জন্য চেষ্টা করছি। তবে এই মুহূর্তে বিশেষ কৃতিত্বের দাবি করব না। শুধু এই কথা বলতে চাই, কয়েকটি নিয়মের মধ্যে আনার চেষ্টা করা হচ্ছে। আই.ডি.এস.এম. টিতে

যে টাকা দিয়েছিল তার থেকে বেশি টাকা খরচ করেছি। আমি শুধু এই কথা বলতে চাই আই.ডি.এস.এম.টিতে আমরা সাকসেসফুল আমাদের রাজ্য থেকে আর অন্য কোনও রাজ্য বেশি নেই, সবচেয়ে বেশি আমরা খরচ করেছি। আমি শেষে একটি কথা বলতে চাই, ক্ষমতার বিকেন্দ্রীকরণের এই নীতি আমরা বামপন্থীরা আন্তরিকভাবে বিশ্বাস করি। পঞ্চায়েত এবং মিউনিসিপ্যালিটি এদের হাতে সত্যিকারের ক্ষমতা তুলে দিতে চাই। অতি সম্প্রতি গত ৩১ তারিখে মিউনিসিপ্যাল ফিনান্স কমিশন যে রিপোর্ট জমা দিয়েছেন শ্রী মোহিত ভট্টাচার্যের নেতৃত্বে, তাতে মিউনিসিপ্যালিটি সম্পর্কে নতুন কয়েকটি দিক আর্থিক প্রসঙ্গে আলোকপাত করেছেন। আমরা জানি, মিউনিসিপ্যালিটির মধ্যে খানিকটা আর্থিক দুর্গতি চলেছে। কি করে তা থেকে ভেঙে বেরিয়ে আসবে। সেই সম্পর্কে মিউনিসিপ্যাল ফিনান্স কমিশন উল্লেখ করেছেন আমি আশা করব, মিউনিসিপ্যালিটিগুলি সত্যিকারের জনগণের সংস্থা হিসাবে আরও বেশি করে মানুষের উপকারে আসতে পারে। এই কথা বলে এই কাট-মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[6-25 — 6-35 p.m.]

## Demand No.26

**Mr. Speaker :** The motions of Saugata Roy and Shri Prabi Banerjee that the amount of the Demand be reduced by Rs.100/- wer then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 23rd March 1993 that a sum of Rs.18,82,87,000/- be granted for expenditure unde Demand No.26, Major Head : "2070-Other Administrative Services (Fir Protection and Control)."

(This is inclusive of a total sum of Rs.6,28,00,000/- already vote on account in March, 1993) - was then put and agreed to.

## Demand No.37

The motions of Shri Saugata Roy, Shri Subrata Mukherjee Sh Prabir Banerjee, Shri Ajoy De and Shri Deba Prasad Sarkar that th amount of the Demand be reduced by Rs.100/- were then put and los

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 23rd Marc 1993 that a sum of Rs.2,10,69,25,000/- be granted for expenditure und Demand No.37, Major Heads : "2217-Urban Development, 4217 - Capit Outlay on Urban Development and 6217—Loans for Urban Develo ment."

(This is inclusive of a total sum of Rs.70,25,00,000/- already vot on account in March, 1993)—was then put and agreed to.

## Demand No.90

**Mr. Speaker :** There is no cut motion to this Demand.

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 23rd March, 1993 that a sum of Rs.1,88,73,27,000/- be granted for expenditure under Demand No.90, Major Head : "3604 - Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayati Raj)."

(This is inclusive of a total sum of Rs.62,92,00,000/- already voted on account in March, 1993)—was then put and agreed to.

## NOTICES ON NO-CONFIDENCE MOTION

**Mr. Speaker :** Mr. Subrata Mukherjee, I have received two notices of No-confidence today, one of them is signed by Shri Naren Hansda. It is similar to the demand submitted by Dr. Zainal Abedin and 18 others, and the wording is also similar. This is dated 6/4/93. But it was not filed an hour before the sitting of the House It was submitted during the sitting of the House. I have also received two notices earlier. The first one was signed by Dr. Zainal Abedin, dated : 20/3/93 and the second one was dated 22/3/93.

One signed by Dr. Zainal Abedin and five others, and one signed by Dr. Zainal Abedin himself. All these notices are under rule 199 of our Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly. They are the notices filed today and out of order on two grounds. One ground is that it has not been filed one hour before the sitting of the House. It has been filed in course of the day. And secondly, earlier leave was not granted, in this House to move the motion under rule 199 by Dr. Zainal Abedin, on an earlier occasion. If I admit this notice, then what I have to do is that I will take it up tommorw for which no notice has been given. It has been given for today. In the Lok Sabha there is a practice. That notice filed late, is taken up on the following day. That is not the practice here. That is not followed in this House. We have our own independent practice. We have all individual practices. I am sorry. We follow our own convention and rules. Because in the Lok Sabha the Censure Motion is governed by their rule 338. Their rule 338 only governs motion for no-confidence. Our rule 199 covers censure and no-confidence, both. There is light difference. I don't agree with Shri Gyan Singh Sohanpal. My limited experience is, our rules covers both censure and no-confidence in the same rule. Lok Sabha covers only no- nfidence, not censure. It has a slight difference. You make a submission that is ' right. ... I take it up tomorrow then I have to again seek leave of the House. But this House has not granted permission under rule 199 to move a motion, on censure or on no-confidence in the same session. When the Motion is sought for, to move it or not is the only question to define. The only

question is, at no other point of time it is a fresh no-confidence, fresh motion, it is not that. That is the only question and the House in this session did not grant leave because sufficient number of people did not stand up to support that motion ...(noise)... We have only one rule. The rule may be in two parts, three parts, four parts, five parts and hundred parts. I am not concerned with that. I am sorry. The House cannot do that. It may come everyday. This is censure, this is no-confidence, this is confidence, this is vote of confidence. This is lack of confidence, that are all under rule 199. Whatever term is being used, the rule is one. We are not in the Lok Sabha. I am sorry.

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে আমি প্রথমে অনুরো করবো, একটা গভর্নমেন্ট যারা এতবড় ঘটনা ঘটালো সেটা জোর করে সাপ্রেস করবার চে করছেন আপনি, এটা করবেন না। আমরা সাধারণভাবে চাই না স্পিকারের বিরুদ্ধে কনফিডেন্স মোশন আনতে, কিন্তু ক্রমশই আমাদের বাধ্য করছেন, আন্ডার কমপালসন করছে আপনি ভাল করেই জানেন যে, আমরা ১৯৯এ সেনসার মোশন নিয়ে এসেছিলাম।

**মিঃ স্পিকার :** আমার বিরুদ্ধে এনেছেন গভর্নমেন্টের বিরুদ্ধে কিছু করতে পারছেন বলেই কি?

[6-35 — 6-52 p.m.]

**শ্রী সুব্রত মুখার্জি :** মিঃ স্পিকার স্যার, গত ৫০ বছরে মাত্র দুবার লোকসভায় এ এসেছে, কিন্তু আমাদের এখানে তিনবার এটা হয়ে গেছে। কিন্তু আপনি আউট অফ দি ও প্রোটেকশন দিচ্ছেন গভর্নমেন্টকে। আপনি সম্পূর্ণ নিরপেক্ষ হবেন আশা করি না, ত ন্যূনতম নিরপেক্ষ হবেন হাউসের প্রিভিলেজ রক্ষা করবার জন্য সেটা আশা করব তো! আ পরিষ্কার করে বলতে চাই, একটা মস্তবড় জিনিস করেছেন। ১৯৯ কারো সম্পত্তি নয়, ই ইজ এ প্রপার্টি অফ দি হাউস। এতে ওদেরও ভবিষ্যতে ক্ষতি হয়ে যেতে পারে। আপ একটা রুলসের মধ্যে গিয়ে বলছেন যে, ইট ইজ নট ওনলি আইডেন্টিক্যাল। একই জিনি আমরা প্রথমে এনেছিলাম সেনসার মোশন, পরবর্তীকালে আনলাম নো কনফিডেন্স মো এবং সেটাও সেই ১৯৯তেই। এক্ষেত্রে প্রাভিটি অফ দি অ্যাকশন কিভাবে ঠিক করবেন? ( কনফিডেন্স মোশন যদি পাস হয়ে যায় গভর্নমেন্টের পতন হয়, কিন্তু সেনসার মোশন পা হলে গভর্নমেন্ট পড়ে যায় না। ১৯৯এ আনলেই সব একরকম হবে এটা হতে পারে ন ১৯৯এর সেনসার মোশন আপনি ২০১ ধারায় লিভ করেছেন। নর্ম্যালি যদি কাউল অ্যা শকধর দেখেন তাহলে কিন্তু ২১০ আসেনা। আপনি ৬২০ এবং ৬২১ পাতায় দেখুন, এখা আইডেন্টিক্যালি না বলে এটা বলা উচিত ছিল তাহলে কিন্তু লিভ দেবার দরকার ছিল মোশনটাকে আউট অব অর্ডার করে দিলেন। প্রাকটিক্যালি সেদিন অ্যাকর্ডিং টু কাউল অ্যা শকধর ৩০২ ধারা অ্যাপলাই না করে পাশ করে দেওয়া উচিত ছিল। পরবর্তীকালে আম যখন নো-কনফিডেন্স মোশন নিয়ে এলাম তখন আপনি যুক্তি দেখালেন এবং আন্ডার সে রুল আপনি ক্যান্সেল করে দিলেন। আবার আজকে যখন আমরা নিয়ে এসেছি, এটা বুদ্ধদে বাবুর সঙ্গে কথা বলা আছে, আপনি দুটো কারণে এটা আউট অব অর্ডার করে দেবা

ত দিচ্ছেন। একটা বলছেন যে এক ঘন্টা হাউস চলার পরে আনতে হবে। একটা কথা। রাখা হয়েছিল যে প্রয়োজনে আগামীকাল ডিসকাশন হবে। কিন্তু আমরা শুনতে পেলাম মুখ্যমন্ত্রী থাকবেন না, আপনি এটা ক্যান্সেল করবেনই। এটা শুনে আমরা বলেছিলাম যে লে আপনি রুলিং দিন। আপনি আবার এখানে বলেছেন যে একই সেসানে দুইবার নাকি। যায়না। কোনও আইনে আনা যায়না? আমি আপনাকে ক্যাটেগোরিক্যালি পড়ে শোনাচ্ছি। ল অ্যান্ড শকধর-এর ৬২১ পাতায় পরিষ্কার করে বলা আছে, "There is no riction" which I want to repeat it—"there is no restriction on the ving of more than one no confidence motion in a session", তাহলে নি কোন রুলিংয়ে এটা দু'বার বলে বলছেন যে আউট অব অর্ডার? দু'বার কেন, যদি আলাদা করে দেই তাহলে আমরা ১০ বার আনতে পারি। উই ক্যান পুট ইট টেন স। আপনি বলে দিলেন যে একই সেসানে আনা যাবেনা। আপনি বললেই আমরা মেনে া। আমরা আপনার দয়া চাইছিনা।

মিঃ স্পিকার ঃ সুব্রতবাবু, আপনি কাউল অ্যান্ড শকধরের কোন পেজটা রেফার ছন?

শ্রী সুব্রত মুখার্জি ঃ ৬২১ পাতা।

মিঃ স্পিকার ঃ ভাল। বইটা আমাকে দেবেন একবার, আমাকেও পড়ে বুঝে নিতে হবে য়।

শ্রী সুব্রত মুখার্জি ঃ এটা আমি পড়ে দিয়েছি। এটা ৬২১ পাতায় আছে।

মিঃ স্পিকার ঃ কিছু আপনি পড়বেন, কিছু আমি পড়ব তো।

শ্রী সুব্রত মুখার্জি ঃ এটা আপনি রিপিট করবেন না যে একই সেসানে দু'বার নো-নফিডেন্স আনা যায়না। দিস ইজ এ ভেরি ইল্লিগ্যাল থিং। মোশনের উদ্দেশ্য যদি আলাদা , যদি ডিফারেন্ট ইস্যুতে করা হয় তাহলে করতে পারি। এক সময়ে রশিদের ইস্যুতে ছিল, তারপরে আম্রিক এবং হিল কাউন্সিলে যা হয়েছে তার ইস্যুতে করতে পারি। কাজেই নো-কনফিডেন্স একই সেসানে দু'বার হয়না, এটা ঠিক হয়। যে দুটো কারণ দেখিয়েছেন সেটা টেকেনা। বেসিক কারণ হচ্ছে মুখ্যমন্ত্রী কাল চলে যাচ্ছেন। এখানে বুদ্ধদেববাবু, আছেন। বুদ্ধদেববাবু, আপনি কিছু বলুন। আমরা যেটা বলেছিলাম সেটার সঙ্গত কারণ আছে বলে আমরা মনেকরি। আপনি একটু বেশি ওদের প্রোটেকশন দিচ্ছেন বলে আজার কমপালসন আমাদের আনতে হচ্ছে। আমরা সাধারণত স্পিকারের বিরুদ্ধে সচরাচর এটা ব্যবহার করতে চাইনা। কাল চিফ মিনিস্টার থাকবেন না কেন? তিনি কি লাট সাহেব নাকি? হাউসকে বাদ দিয়ে অন্য কাজ আছে কি কাজ আছে? তাহলে একথা বলে দিন যে হাউসের চেয়ে অনেক গুরুত্বপূর্ণ কাজে তিনি যাচ্ছেন। কোনওদিন এই জিনিস হয়নি। এই জিনিস বরদাস্ত করা যায়না। আগে একটা প্রাকটিস ছিল যে হাউস চললে মিনিস্টাররা পর্যন্ত বিদেশে যেতেন না। র একটা একসেপশন ছাড়া, ইন্দিরা গান্ধী প্রধানমন্ত্রী থাকাকালিন তিনিও যতটা সম্ভব এটা এড়িয়ে চলতেন এক্সেপশন্যালি ২।১ ঘন্টা ছাড়া। জওহরলাল নেহেরু এটা স্ট্রিক্টলি মানতেন। তিনি কাল চলে যাবেন। কেন, ত্রিপুরা কি এতই উত্তপ্ত হয়ে গেল যে হাউসে থাকার সময়

নেই? আমার সর্বোপরি আপনার কাছে নিবেদন যে, আপনি কালকে অন্য সমস্ত বি
অ্যাডজর্ন করে দিন এবং সরাসরি আমাদের মোশনটা অ্যাপ্রুভ করে ১১টা থেকে ডি
এবং ডিবেট চালু করুন। এতে হোয়াট ইজ দি রং? উনি যদি সন্ধ্যাবেলায় চলে যে
তাহলে যাবেন। উনি না হয় দুটোর পর চলে যাবেন। কিন্তু আপনি জোর করে আমাদে
টিপে ধরছেন। রুলসে যার প্রভিশন নেই, আইনের কনভেনশন নেই, আপনি নিজে
এটা তৈরি করছেন। আমি স্যার, আপনার কাছে আবেদন করছি, এখানে বুদ্ধদেববাবু
মুখ্যমন্ত্রী লাট সাহেব নন, পীর সাহেব নন যে হাউজের কাজকে বাদ দিয়ে চলে
দরকার হলে আপনি একদিন এক্সটেন্ড করুন। আপনি যদি অ্যাকসেপ্ট করেন তাহলে
শনিবার বসতে পারি। আপনার ব্যাপারটা অ্যাভয়েড করার জন্য আমরা সাবসিকো
একটা নো কনফিডেন্স মোশন এনেছিলাম। আপনি প্রথমত গায়ের জোর করেছেন।
বলেছিলাম এটা নিয়ে একটা ডিবেট করুন, জয়েন্টলি সব পার্টিকে নিয়ে করুন।
বললেন যে ১৯৯'এ এইরকম কোনও প্রভিসন নেই। কোনওদিন হয়ত দেখা যা
আপনি বলবেন এই বইয়ের মধ্যে আছে অতএব সবই এক।

মিঃ স্পিকার : সুব্রতবাবু, বলা হয়না, হিন্দু-মুসলমান সব এক?

শ্রী সুব্রত মুখার্জি : স্যার, হেডটা সম্পূর্ণ আলাদা। আমরা আলাদা ভাবে
এনেছিলাম। আপনি কতবড় অন্যায় করেছেন পাবলিকের কাছে আপনি আমাদের হে
দিয়েছেন। আপনি সেদিন রুলিং দিলেন যে আমরা ৩০ জন হাজির হতে পারিনি,
হবে না। কিন্তু পাবলিক তো এটা জানলো না। আপনি এটা আনতে দিলেন না। এটা
সেন্সর মোশন ছিল। আমরা বইতে সেটা দেখিয়ে দিয়েছি। দুনিয়ার লোক সেদিন জান
আমরা কতবড় অজ্ঞ, আমরা ৩০ জন হাজির হতে পারলাম না। আমি আপনাকে
কনসিডার করার জন্য বলছি। মুখ্যমন্ত্রীর এতবড় ঔদ্ধত্য যে উনি এখানে থাকতে
না। আমার সাবমিশন, রুল মেনে কালকে এটা আনুন, আমরা ডিসকাশন করি
মহাভারত অশুদ্ধ হবে না। হাউস আবার দু-তিন মাস পরে আরম্ভ হবে, তার আগে
নিয়ে আলোচনা হোক। আমাদের অনেক বক্তব্য আছে। আপনি কিছুই করছেন না।
একটা কাজ হয়েছে, যে করেই হোক জ্যোতিবাবুকে প্রোটেকশন দিতে হবে হোয়াট
আমাদের সেজন্য আইনকে নিজেদের হাতে নিতে হয়; আপনাকে অসুবিধার মধ্যে ফেলে
হয়। এখানে বুদ্ধদেববাবু, আড়কাঠি আছেন, তাকে বলুন জ্যোতিবাবুকে ডেকে নিয়ে

শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য : আমি বুঝতে পারছি না সুব্রতবাবু এত উত্তেজিত কেন?
প্রথমে শুনলাম মাননীয় অধ্যক্ষের বিরুদ্ধে অনাস্থা আসছে। পরে ভেবে দেখলেন ব
[illegible] হচ্ছে না। মাননীয় অধ্যক্ষের বিরুদ্ধে অনাস্থা আনতে পারলেন না।

শ্রী সুব্রত মুখার্জি : আপনার তো প্রেসকে মিসগাইড করেছেন। এমন স্টেটমেন্ট
যেটা প্রেসে গেল। আপনারা বলে দিলেন যে আমরা ৩০ জনকে আনতে পারিনি।

শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য : আমি একটু বলে নিই। আমরা প্রথমে জানলাম যে
অধ্যক্ষ মহাশয়, আপনার বিরুদ্ধে অনাস্থা আসছে। পরে শুনলাম আসছে না। আমি
সবটা কি ভাল হচ্ছে? এখানে যদি আইন থাকতো তাহলে বিরোধী দলের বিরুদ্ধে

ট; অনাস্থা প্রস্তাব আনা উচিত ছিল।

**শ্রী সুব্রত মুখার্জি :** স্যার, আপনি কালকে চিঠি মিনিস্টারকে আসতে বলুন। অন্য কাজ ভু রেখে আমাদের আলোচনাটা করতে দিন।

## RULING FROM CHAIR

**Mr. Speaker :** Hon'ble Member, Shri Subrata Mukherjee, has ı; eloquently argued the case on behalf of admission of the Motion der Rule 199 expressing want of confidence in the Council of Min- ers filed by himself alongwith several others, and a separate motion filed by Shri Naren Hansda. He has also referred to Kaul and akdher, page 621, where Kaul and Shakdher write "There is no triction on the moving of more than one no-confidence motion in a sion, although this has not been done so far, but the second motion admissible only if it raises new matters not covered by the discussion the previous motion." But the second motion is admissible only if it ses new matters not covered by the discussion on the previous motion. ow if we just turn the page 622 of Kaul and Shakdher which Subrata bu very conveniently forgot to turn, we will see that in the same ok Kaul and Shakdher have referred to Debates in the Lok Sabha. is written "The Speaker, on receipt of such a motion, may bring it ore the House and rule it out of order if, in his opinion, it is an ıse of procedures and calculated to obstruct the business of the use on a frivolous or an ordinary matter for which other procedures available." It is also written in the Noting, "On 4th September, 74, in regard to a notice of motion of no-confidence tabled by a ember for the second time in the same session, the Speaker observed at the motion could not be taken up because one motion for want of nfidence in the Council of Ministers had already been discussed and gatived earlier during the session and Rule prohibited such repeat otion in the same session. The member wanted to move the aforesaid otion on the failure of the Government to provide time for the discus- on of a No-Day-Yet Named Motion relating to the setting up of a rliamentary committee to probe into the alleged forgery of signatures 20 members of Lok Sabha on a petition for the grant of licence to rtain business concerns. Certain members contended that Rule 338 ohibited the raising of a question "substantial by Identical" with one which the House had given a decision in the same session and, erefore, the motion of no-confidence raising new matters could be ken up. The Speaker, thereupon, observed that in a motion of no- nfidence no reasons were given and even if some reasons were ven they were not part of the motion. Therefore, there could not be y repeat motion of no-confidence in the same session. Thereafter, the ember concerned moved a motion for suspension of Rule 338, which

was negatived."

...(noise and interruption)...

So, even on separate ground also it was negatived by Lok Sab That is the precedent of Lok Sabha and so what you have argued not substantiated by precedence even in the Lok Sabha. Now com to our own rules 199, Sub-Rule (1), we see that "A Motion expressin want of confidence in the Council of Ministers or a motion disapprovin the policy of the Council of Ministers or a motion disapproving th policy of the Council of Ministers in a particular respect may be mad subject to the following restrictions, namely :

(a) leave to make the motion shall be asked for after questions an before the list of business for the day is entered upon;

(b) the member asking for leave shall, before the commencement c the sitting for that day, give to the Secretary a written notice of th motion which he proposes to move.

There are two limitations. First, leave has to be obtained and has to be given on the day in which it is intended to be moved.

...(noise and interruption)...

Now the question is, if the Speaker is of opinion that the motic is in order, he shall read the motion to the House. Now what happen earlier. The Hon'ble Members tried to move a motion under Rule 19 Notice was given. One was out of order. Then two notices have be filed. So the Rule 199 for censure was out of order, not allowed. B then Dr. Abedin moved a notice of no-confidence also on 23rd a filed alongwith other members under Rule 199, and again under Ru 199 a motion of no-confidence was moved. Then tomorrow one noti will be there, after one week there will be one, after three da another notice will be there. If you are so anxious to get your moti heard, then you should have 30 people and get the leave of the Hou You fail to get the requisite number. It is not the part of our busine to remove your deficiency or make up shortfall. The notices are out order and as such not allowed.

## Adjournment

At this stage the House adjourned at 6.52 p.m. till 11 a.m. Thursday the 7th April, 1993 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Wednesday, the 7th April, 1993 at 11-00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 31 Ministers, 14 Ministers of State and 247 Members.

[11-00 — 11-10 a.m.]

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জনগণের রায়কে মেনে নিয়েছি। ত্রিপুরা নির্বাচনের পরিপ্রেক্ষিতে স্বাভাবিক ভাবে বলে দিয়েছি প্রকৃতপক্ষে ভাল মন্দ ৩৫৬ যে ভাবেই হোক বামফ্রন্ট জিতেছে। কাল থেকে কলকাতায় এবং কলকাতার আশে-পাশে বিভিন্ন জায়গায় ত্রিপুরা নির্বাচনের পরিপ্রেক্ষিতে আমাদের কর্মিদের উপর হুমকি দেওয়া হচ্ছে, এলাকা থেকে তাড়িয়ে দেওয়া হচ্ছে। আনন্দ করা মানে উচ্ছাস করা মানে বিশৃঙ্খলা এটা তো হতে পারে না। কলকাতায় এবং গ্রামাঞ্চলের বিভিন্ন জায়গায় ভয়ঙ্কর অবস্থা করে তুলেছে। এটা আমরা বরদাস্ত করব না। এর প্রতিক্রিয়া সাংঘাতিক হবে। আজকে বুদ্ধদেব বাবুর নিজের এলাকার, যাদবপুরের প্রায় ৩১ জন ছেলে তাদের আত্মরক্ষার জন্য আমার বাড়িতে এসে হাজির হয়েছে। এই জিনিস চলতে পারে না। ত্রিপুরায় জনগণের রায় আমরা মেনে নিয়েছি, আমরা দেখব তারপর কি করা যায়। কিন্তু এরজন্য সমাজবিরোধীরা উৎপাত শুরু করেছে পশ্চিমবাংলায় এবং কলকাতায়। বাইরে থেকে মহিলা নিয়ে এসে ত্রিপুরা হাউসে সারা রাত্রি বিশৃঙ্খলার সৃষ্টি করা হয়েছে। আজকে ছবি দেখুন, ত্রিপুরা হাউসে ছবি আছে সেখানে উন্মাদ নৃত্য হয়েছে। কি পেয়েছেন কি? পশ্চিমবাংলা কি নরক? ত্রিপুরার ফল জনগণের ফল। প্রিটোরিয়া স্ট্রীটে ত্রিপুরা হাউসে যে উন্মাদ আচরণ করা হয়েছে সেটা লজ্জা জনক, পশ্চিমবাংলার লজ্জা। জয় জয়ই। জয় মানে তান্ডব নয়। আমরা এই তান্ডবের বিরুদ্ধে প্রতিবাদ করছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** স্যার, মাননীয় সদস্য যে কথা বললেন সেই ব্যাপারে আমার বক্তব্য হল ত্রিপুরার জয় গণতন্ত্রের জয়। ত্রিপুরা যারা এতোদিন পরিচালনা করছিলেন, যে কংগ্রেস পরিচালনা করছিলেন তাদের যে পথ সেই পথ দিয়ে আমরা হাঁটি না, ওটা আমাদের নীতি নয়। আমি আপনাদের মনে করিয়ে দিই ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত যে সরকার রাজত্ব করেছিল সেই সরকার অজস্র খুন করেছিল, ত্রিপুরাকে সেই পথে নিয়ে যাওয়া হয়েছিল। তারপর এখানে আমরা যখন সরকার করি তখন আমরা প্রথম দিন বিবৃতি দিয়েছিলাম যে কংগ্রেসের বিরুদ্ধে কোনও প্রতিবাদ নয়। কোনও কিছু হবেনা, আমরা আপনাদের গায়ে হাত দেব না। আমরা কাউকে বিনা-বিচারে গ্রেপ্তার করিনি। আমরা গণতন্ত্র বিশ্বাস করি। আমি সরকারের পক্ষ থেকে জানিয়ে দিতে চাই আমাদের রাজ্যে আমাদের কংগ্রেসের ঘৃণিত পথে কোনও প্রতিশোধ নেব না। এই রাজ্যে শান্তি আছে, অশান্তি সৃষ্টি করার চেষ্টা করবেন না।

## Starred Questions
## (to which oral answers were given)

### গঙ্গার ভাঙন

*৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৯০) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) গঙ্গার ভাঙন প্রতিরোধে রাজ্য সরকার কি কি পরিকল্পনা গ্রহণ করেছেন; এবং

(খ) এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোনও আর্থিক সাহায্য পাওয়া গিয়েছে কি?

**শ্রী গণেশচন্দ্র মন্ডল ঃ**

(ক) গঙ্গা ভাঙন প্রতিরোধে রাজ্য সরকার নিম্নলিখিত পরিকল্পনাগুলি গ্রহণ করেছেন-

(১) গঙ্গা নদীর পূর্ব পাড়ে মালদহ জেলার বাদুতলা, ময়নাপুর, গৌড়পাড়া গোলতলা, কালিয়াচক, পঞ্চনন্দপুর ইত্যাদি এলাকার ভাঙন প্রতিরোধমূলক কাজ।

(২) মুর্শিদাবাদ জেলার গঙ্গা, পদ্মা নদীর উপর ধুলিয়ান (নয়নসুখ পরানপাড়া দুর্গাপুর, বাজতপুর এ ছাড়াও ভাগীরথি নদীর রেহালালপুর, শিমুলডাঙ্গা শক্তিপুর, গৌরিপুর চরমহল হরিদাসমাটি কৃষ্ণমাটি, মহ্যমপুর, বাসাবাড়িবরানগর ও লালবাগ শহর এলাকার ভাঙন প্রতিরোধমূলক কাজ।

(৩) নদীয়া জেলার প্রাচীন মায়াপুর নবদ্বীপ ও মায়াপুর এলাকার ভাঙন প্রতিরোধমূলক কাজ।

(খ) না। তবে

(১) গঙ্গা পদ্মার দক্ষিণ তীরে শেখালিপুর ভাঙন প্রতিরোধের কাজের জন্য 'সীমান্ত নদীর বাঁধ সংরক্ষণ' কর্মসূচির প্রকল্প হিসাবে ১৯৯২-৯৩ সালে ৬৫ লাখ টাকা অনুদানের প্রতিশ্রুতি কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাওয়া গিয়েছে

(২) ভাগীরথি নদীর মায়াপুর ও প্রাচীন মায়াপুর নবদ্বীপ এলাকার ভাঙন প্রতিরোধের জন্য কেন্দ্রীয় সরকার ১৯৯২-৯৩ সালে ১ কোটি হইতে ১.৫০ কোটি টাকা (সমপরিমাণ অর্থ রাজ্য সরকার দেবে এই শর্তে) দেওয়ার প্রতিশ্রুতি দিয়েছেন।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি বললেন কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোনও আর্থিক সাহায্য পাওয়া যায়নি। আমাদের রাজ্যে গঙ্গার ভাঙন রোধ করার জন্য আপনি কেন্দ্রীয় সরকারের কাছে সাহায্য চেয়ে কোনও প্রকল্প জমা দিয়েছেন কি না এবং তার আর্থিক পরিমাণ কত?

**শ্রী গণেশচন্দ্র মন্ডল ঃ** হাঁ, আমরা ৩৬৫০ কোটি ৭৫ লক্ষ টাকার একটা পরিকল্পনা

দিয়েছি, কিন্তু সেই পরিকল্পনার কোনও অর্থ এখনো বরাদ্দ হয়নি। আমি যে টাকাটার বললাম, সেটা অন্য একটা খাতে, বর্ডার এরিয়ায় যে সমস্ত নদী থাকে তার প্রোটেকশনের জন্য ৬৫ লক্ষ টাকা বরাদ্দ করেছি। আমরা যে স্কীম জমা দিয়েছি তাতে সামগ্রিকভাবে কচক থেকে সাগরদ্বীপ পর্যন্ত করা হবে, কিন্তু তার টাকা-পয়সা এখনো পাওয়া যায়নি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি আপনি যে প্রকল্প গুচ্ছ য় সরকারের কাছে পেশ করেছেন তারমধ্যে আমাদের সাগরদ্বীপের কাছাকাছি ঘরামড়া ভাঙন প্রতিরোধের কোনও কর্মসূচি পেশ করেছেন কি?

**শ্রী গণেশচন্দ্র মন্ডল :** ঘরামাড়া, কাকদ্বীপ, এই সমস্তগুলি আমাদের ইস্টার্ন সার্কেলের স্কীম আছে সেই স্কীম ধরে উত্থাপন করেছি।

[11-10 — 11-20 a.m.]

**শ্রী অজয় দে :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে গঙ্গার ভাঙন রোধে এবং বিভিন্ন কল্পের জন্য কিছু কিছু পরিকল্পনা নিয়েছেন। নদীয়া জেলার প্রাচীন মায়াপুর এলাকার ভাঙন রোধের কথাও বললেন। পরবর্তীকালে ভাগীরথি নদীর ও বিভিন্ন প্রকল্পের ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছে ৩৬৫০ কোটি ৭৫ লক্ষ টাকার স্কীম দিয়েছেন। গৌরাঙ্গ সেতুর অবস্থাতো খারাপ কেন্দ্রীয় মন্ত্রী এসে দেখে গিয়েছেন। নবদ্বীপ ছাড়াও শান্তিপুরের সান্যালের এলাকা গঙ্গার ভাঙনে ক্ষতিগ্রস্ত হয়েছে এবং ৭০ ভাগ মানুষ গ্রাম ছেড়ে চলে এসেছেন। বাড়ি সমস্ত খুইয়ে আজকে তারা চলে এসেছেন।

মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন, প্রথম পরিকল্পনায় নদীয়ার যে কথা বললেন সেখানে শান্তিপুর এবং চাকদহের সান্যাল চরের কথা বললেন না, পরে যে ৩৫৫ কোটি টাকার পরিকল্পনার কথা বললেন তারমধ্যে এই দুটি অন্তর্ভুক্ত করা হয়েছে কিনা?

**শ্রী গণেশচন্দ্র মন্ডল :** হ্যাঁ, আপনি যে নাম করেছেন শহরগুলির এই সবগুলি এই পরিকল্পনায় আছে। গঙ্গার দু' ধারে একশোর মতন টাউন আছে, ২৫০ টির মতন ছোট, বড় মিলিয়ে জায়গা আছে যেখানে ভাঙন আছে, তার প্রতিটি এই পরিকল্পনার অন্তর্ভুক্ত করেছি।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে বর্ধমান জেলার কালনা এবং কাটোয়ায় ভাগীরথি ভাঙনে বিপর্যস্ত। কাটোয়া মহকুমার বিস্তীর্ণ এলাকায় ভাঙন দেখা দিয়েছে। হাটের বিস্তীর্ণ এলাকা জলের তলায় চলে যাচ্ছে। পূর্বস্থলি বিধানসভা কেন্দ্রের অগ্রদ্বীপ নদীগর্ভে চলে যাচ্ছে। এগুলি রক্ষা করার জন্য আপনার কোনও পরিকল্পনা আছে কি এবং থাকলে তা কি?

**শ্রী গণেশচন্দ্র মন্ডল :** আমি তো বললামই যে গঙ্গার অববাহিকা অঞ্চল ধরে যে পরিকল্পনা তৈরি করেছি তাতে এইসবগুলি আছে। আপনি যে জায়গাগুলির কথা বললেন সেগুলির অবস্থা ভয়াবহ। আমাদের স্টেট ফান্ড থেকে ওখানে কিছু কিছু কাজ করার স্কীম আছে। প্রয়োজনভিত্তিক সেই সমস্ত স্কীমের কাজ করছি।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে কেন্দ্রের কাছে তারা একটা

অ্যাকসেস প্ল্যান জমা দিয়েছেন এবং তাতে কতকগুলি প্রোজেক্টের কথা বলেছেন। এই ৩৫৫ কোটি কত লক্ষ টাকার স্কীম জমা দিয়েছেন তাতে এটা কি সত্য যে কেন্দ্রীয় সরকার আপনারা বলেছেন যে, মেনটেনেন্সের জন্য যে খরচটা, যেটা রাজ্য সরকারকে বহন করতে হবে, অ্যাকশন প্ল্যানে সেটাও দিয়েছেন এবং কেন্দ্রীয় সরকার তাতে আপত্তি করেছেন?

**শ্রী গণেশচন্দ্র মন্ডল :** না, এ সম্পর্কে তারা কোনও কথাই বলেন নি। তারা স্পেসিফি কিছু বলেন নি। আমরা স্কীম দিয়েছি এই পর্যন্ত কিন্তু তার টার্মস অ্যান্ড কন্ডিশন নিয়ে কোনও কথা তাদের সঙ্গে হয়নি।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই গঙ্গার ভাঙনের আওতায় হুগলি নদীতে উলুবেড়িয়ায় জেটিঘাটে যে ভাঙ্গন হয়েছিল এবং যার কাজ আজও সম্পন্ন হয়নি, সেটা এই পরিকল্পনার মধ্যে আনা হয়েছে কিনা?

**শ্রী গণেশচন্দ্র মন্ডল :** না, আপনি যে জায়গার কথা বলছেন এটা ঠিক আমাদের এই পরিকল্পনার আওতায় নেই। এই জায়গার কাজ অনেকটা শেষ হয়ে গিয়েছে। আজকেই এ সম্পর্কে একটি প্রশ্ন আছে, সেটা যদি আসে তাহলে বিস্তারিতভাবে বলা যাবে।

**শ্রী নুরুল ইসলাম চৌধুরি :** মাননীয় মন্ত্রী মহাশয় 'ক' প্রশ্নের জবাবে বললেন কতকগুলি পরিকল্পনার কাজ গ্রহণ করা হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, সেইসব কাজ সম্পন্ন হয়েছে কিনা এবং যদি হয়ে থাকে তাহলে কনট্রাক্টারদের পেমেন্ট আজ পর্যন্ত করা হয়েছে কিনা?

**শ্রী গণেশচন্দ্র মন্ডল :** আপনি নির্দিষ্ট করে কোনও জায়গার কথা বলছেন না। আমাদের বিভিন্ন সার্কেলে অনেক কাজ হয়। অনেক কাজ হয়ে গিয়েছে, সব ক্ষেত্রে সমস্ত ঠিকাদারদের পাওনা মেটানো সম্ভব হয়নি।

**শ্রী সুনির্মল পাইক :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে পরিকল্পনা কেন্দ্রীয় সরকারের কাছে জমা দিয়েছেন তাতে মেদিনীপুর জেলার খেজুরি থানার কোনও পরিকল্পনা আছে কিনা?

**শ্রী গণেশচন্দ্র মন্ডল :** না, এরমধ্যে মেদিনীপুরের খেজুরির কোনও পরিকল্পনা নেই। যেহেতু আমাদের মূল পরিকল্পনা গঙ্গা নদীকে বেস করে, তার দুপাশে যেসব শহর আছে এবং জায়গা আছে, সেইগুলোতে যে ভাঙ্গন সৃষ্টি হচ্ছে, সেদিক থেকে লক্ষ্য রেখে পরিকল্পনা তৈরি করা হচ্ছে।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, গঙ্গা ভাঙন রোধে অনেকগুলি পরিকল্পনা কেন্দ্রীয় সরকারের সঙ্গে নিচ্ছেন, ভাল কথা। আমি একটা সংবাদ পেলাম, বিশেষ করে বেলুড়মঠের গঙ্গা, সেটা দুশতকের মধ্যে গঙ্গার ভাঙনে অতল গহ্বরে চলে যাবে, এরফলে বেলুড় মঠ জলের তলায় চলে যাবে, এটাকে মোকাবিলা করার জন্য কি কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী গণেশচন্দ্র মন্ডল :** বেলুড়মঠের গঙ্গায় ভাঙন হতে পারে, এইরকম কোনও

রা সংবাদ আমার কাছে নেই। সামগ্রিক গঙ্গার যে কোনও জায়গায় যে কোনও সময়ে ভাঙন হতে পারে এবং জলের তলায় চলে যেতে পারে।

**শ্রী নির্মলকুমার দাস :** গত আর্থিক বছরের শেষে অর্থাৎ ৯২ সালের শেষ দিকে কেন্দ্রীয় সেচমন্ত্রী বিদ্যাচরণ শুক্লা এখানে এসে গঙ্গা, ভাগীরথি এবং পদ্মার ভাঙন পরিদর্শন করেন এবং এই সম্পর্কে একটি কেন্দ্রীয় সমীক্ষক দলও এসেছিলেন। সেই সমীক্ষক দলের সঙ্গে আমাদের সাবজেক্ট কমিটি অন ইরিগেশন মিট করেছিলেন এবং তাদের সঙ্গে মত বিনিময় হয়। তারা বলেছিলেন গঙ্গা, ভাগীরথি এবং পদ্মার ভাঙনের জন্য অর্থের কোনও অসুবিধা হবে না। যদি রাজ্য সরকার এই সম্পর্কে পরিকল্পনা দিয়ে থাকেন, তাহলে কেন্দ্রীয় সরকার টাকা দেবে। কেন্দ্রীয় সরকার থেকে এই ব্যাপারে কোনও টাকা পয়সা পাওয়া গেছে কি না?

**শ্রী গণেশচন্দ্র মন্ডল :** আমি আগেই বলেছি সামগ্রিক ভাবে এই পরিকল্পনার জন্য কোনও অর্থ বরাদ্দ করা হয়নি। তবে নির্দিষ্ট ভাবে যে জায়গার জন্য তিনি এসেছিলেন, সেই নবদ্বীপের প্রাচীন মায়াপুর, সেইজন্য জায়গার জন্য বিশেষভাবে পরিকল্পনা করতে বলেছেন। আমরা ১/১।। কোটি টাকার মতো একটা পরিকল্পনা তৈরি করে কেন্দ্রীয় সরকারের কাছে জমা দিয়েছি।

## অধ্যক্ষের পদ শূন্য

*৩৪২। (অনুমোদিত প্রশ্ন নং *৪০৯) **শ্রী আব্দুল মান্নান :** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কতগুলি সরকারি ও বেসরকারি কলেজের অধ্যক্ষের পদ শূন্য আছে, এবং

(খ) শূন্য পদগুলিতে অধ্যক্ষ নিয়োগের জন্য সরকারের পক্ষে কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :**

(ক) সরকারি কলেজ ৬ (ছয়)টি এবং বেসরকারি কলেজে ৬০ (ষাট) টি অধ্যক্ষের পদ শূন্য আছে,

(খ) শূন্য পদগুলি পূরণের জন্য সরকারি কলেজের ক্ষেত্রে পাবলিক সার্ভিস কমিশন এবং বেসরকারি কলেজের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ কলেজ সার্ভিস কমিশনের সহায়তায় প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় স্পিকার মহাশয় জানাবেন কি, এই যে বেসরকারি কলেজে দেখা যাচ্ছে ৬০ জন অধ্যক্ষ'র পদ খালি আছে। এতগুলো কলেজে অধ্যক্ষের পদ খালি থাকার কারণ কি এবং এই সম্পর্কে কলেজ সার্ভিস কমিশন এর কাছে লোক চাওয়া হয়েছে কি?

[11-20 — 11-30 a.m.]

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর আগে একবার হাউসে এই প্রশ্নটা এসেছিল। আমি বলেছিলাম যে পশ্চিমবঙ্গে কলেজ সার্ভিস কমিশন এর আগে বিজ্ঞপ্তি দিয়ে দরখাস্ত আহ্বান করেছিল এবং সব সময়েই যথেষ্ট সংখ্যক দরখাস্ত পাওয়া যায়নি, এবারে তারা দরখাস্ত আহ্বান করেছেন, কিন্তু দশটা কলেজের জন্য কোনও দরখাস্ত পড়েনি, বাকি কলেজগুলির জন্য ২৬০টি দরখাস্ত জমা পড়েছে। এই অবস্থার অনেকগুলি কারণ আছে। অধ্যক্ষ হতে গেলে বেশ কিছু বছরের অধ্যাপনার অভিজ্ঞতার দরকার। বর্তমানে অধ্যাপকদের যে স্কেল হয়েছে তাতে অধ্যক্ষ হবার মতো অভিজ্ঞতা যা তারা অর্জন করেন তখন অধ্যক্ষ পদের প্রারম্ভিক বেতনের সঙ্গে তাদের প্রাপ্য বেতনের দূরত্ব খুব একটা বেশি থাকে না। ফলে অনেকেই অধ্যক্ষ হবার জন্য উৎসাহিত হন না। দ্বিতীয় কারণ হচ্ছে, আমরা বামফ্রন্ট আমলে অনেকগুলি নতুন কলেজ করেছি। যেগুলিকে আমরা বলি ব্যাকোয়ার্ড এরিয়া বা শিক্ষার দিক দিয়ে পিছিয়ে পড়া অঞ্চল, সে সমস্ত অঞ্চলে নতুন কলেজ হয়েছে। অনেক সময় দেখা যায় আমাদের যারা অধ্যাপক আছেন তারা শহর বা শহরের কাছাকাছি জায়গাগুলি পছন্দ করেন, দূরে একেবারেই যেতে চান না। তৃতীয় হচ্ছে, সিলেকশন কমিটিতে ভাইস-চ্যান্সেলরের নমিনি থাকেন, চ্যান্সেলরের নমিনি থাকেন এবং অনেক সময় দেখা যায় কোনও একটা কলেজে অধ্যক্ষ পদ পূরণের জন্য সিলেকশন কমিটি যে দরখাস্তগুলি পেলেন সেগুলির মধ্যে কাউকেই তাদের উপযুক্ত বলে বিবেচিত হল না। তখন আবার অপেক্ষা করতে হয়, নতুন করে দরখাস্ত আহ্বান করে, দরখাস্তগুলি বিবেচনা করতে হয়। বর্তমান অবস্থায় আমি আগেই বলেছি ১০টি ক্ষেত্রে কোনও দরখাস্তই পড়ে নি। আর বাকিগুলির ক্ষেত্রে আগামী জুন, জুলাই মাসের মধ্যে ইন্টারভিউ ইত্যাদি হয়ে যাবে। তারপর যারা নির্বাচিত হবেন তাদের কলেজ সার্ভিস কমিশন নিয়োগ করবে।

**শ্রী আব্দুল মান্নান :** আমি অনেকগুলি কলেজে খবর নিয়ে দেখেছি এক একটি কলেজে দু'বছরেরও বেশি সময় ধরে অধ্যক্ষের পদ খালি আছে। মাননীয় মন্ত্রী মহাশয় নিজে শিক্ষা জগতের মানুষ। তিনি এবিষয়ে আমার চেয়ে ভাল জানেন। কলেজগুলিতে অধ্যক্ষদের অ্যাডমিনিস্ট্রেশন চালানো ছাড়াও অনেক কাজ করতে হয়। তিনি নিজেই স্বীকার করলেন যে ব্যাকোয়ার্ড এলাকার কলেজগুলির জন্য অ্যাপ্লিকেশনই আসছে না। মাননীয় মন্ত্রী মহাশয়, এই অবস্থায় এর রেমিডি কি? এই সমস্যার সমাধানের জন্য আপনি কি ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** মাননীয় সদস্যের উদ্বেগের সঙ্গে আমি একমত এবং এব্যাপারে তার সঙ্গে সহমত পোষণ করি যে, দীর্ঘদিন যদি কোনও কলেজে অধ্যক্ষের পদ শূন্য থাকে তাহলে শুধুই কলেজ পরিচালনা বিঘ্নিত হয়না, শিক্ষার ক্ষতি হয়। অধ্যাপকরা যাতে অধ্যক্ষ হবার জন্য উৎসাহিত হন তারজন্য এক্ষেত্রে ইতিপূর্বে যে রিজিডিটি ছিল তা খানিকটা কমিয়েছি। তথাপি অধ্যক্ষ পদের জন্য যে স্কেল এবং যোগ্যতার শর্তগুলি আছে সেগুলিকে আমরা কমিয়ে বা বাড়িয়ে দিতে পারি না। এটা আমি বলতে পারি যে, এবারে আমরা এক্ষেত্রে রেসপন্স দেখে — কটি কলেজে আমরা অধ্যক্ষ নিয়োগ করতে পারলাম, সেটা দেখে — তারপর কলেজ সার্ভিস কমিশনের সঙ্গে কথাবার্তা বলে আমাদের আবার কিছু নতুন কথা ভাবতে হবে যাতে আমরা এই পদগুলি পূরণ করতে পারি। আমি এইটুকুই আপনাদের

...শ্বাস দিতে পারি। তারপর দু বছর কেন তার চেয়েও বেশি সময় ধরে অনেক কলেজেই অধ্যক্ষ পদ শূন্য রয়েছে। এই অবস্থা আমাদের শিক্ষার পক্ষে সহায়ক নয়। এবারেও যদি না হয় তাহলে আমরা চেষ্টা করব কিছুটা বাধ্য-বাধকতা অতিক্রম করতে, যাতে আমরা পদগুলি পূরণ করতে পারি।

**শ্রী ধীরেন্দ্রনাথ সেন :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন ৬০টি কলেজে অধ্যক্ষ পদ শূন্য আছে। সেই ৬০টি কলেজের নাম বলতে পারবেন কি? কোন কোন কলেজে গত ১৪/১৫ বছর ধরে অধ্যক্ষ নেই, এমন খবর কি আপনার কাছে আছে?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** মাননীয় সদস্য যদি এখনই বলেন যে সেই ৬০টি কলেজের নাম বলে দিন আমি বিনয়ের সঙ্গে বলব সেটা কি সম্ভব? ৬০টি কলেজের নাম যদি জানতে চান তাহলে ১ সপ্তাহের মধ্যে ব্যক্তিগতভাবে চিঠি দিয়ে জানিয়ে দেব।

**শ্রী সঞ্জীবকুমার দাস :** ৬০টি বেসরকারি কলেজের যে অধ্যক্ষের পদ শূন্য আছে তার মধ্যে ক'টি কলেজ হাইকোর্টের কেসের জন্য আটকে আছে?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** হাইকোর্টের কেসের জন্য আটকে আছে এইরকম খুব একটা কিছু নেই। আলাদা করে নোটিশ দিন, হাইকোর্টের কেসের জন্য কটা আটকে আছে আমি জেনে বলব। তবে এটা বলতে পারি, হাইকোর্টের কেসের জন্য খুব বেশি কলেজ আটকে নেই।

**শ্রী তোয়াব আলি :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন ১০টি কলেজের জন্য দরখাস্ত পড়েনি। এই ১০টি কলেজ কোথায় এবং কোন কোন কলেজ? মুর্শিদাবাদ জেলার কটি কলেজে অধ্যক্ষের পদ খালি আছে?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** আলাদা করে নোটিশ দিতে হবে। আলাদা করে নোটিশ দিলে সমস্ত তথ্য জানিয়ে দেব।

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন ১০টি কলেজের কোনও অ্যাপ্লিকেশন পড়েনি, বাকি ১২০টি অ্যাপ্লিকেশন পড়েছে। আমার সাজেশন, ১২০টির যে প্যানেল হবে তার মধ্যে যারা যোগ্য হবেন তাদের থেকে অন্তত ৬০ ভ্যাকেন্সি পূরণ করে তাদের থেকে যারা কম নাম্বার পেয়েছে সেই ১০টি কলেজের যে ভ্যাকেন্সি আছে সেখানে তাদের ট্রান্সফার করা যায় কিনা এবং পে-স্কেল যে স্কুলেই হোক আর কলেজেই হোক, স্কুলের ক্ষেত্রে মাস্টার-মশাই আর কলেজের ক্ষেত্রে অধ্যাপক এবং অধ্যক্ষের পে-স্কেলের খুব একটা ডিফারেন্স নেই। এখন যদি অ্যাসিওর করতে হয় তাহলে পে-স্কেল রিভিসনের কোনও চিন্তা ভাবনা আছে কিনা?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** প্রথমত যে বিজ্ঞপ্তি প্রকাশ করা হয়, সেখানে কলেজের নাম করে চাওয়া হয়। ফলে ১টি কলেজের জন্য যিনি দরখাস্ত করলেন, তাকে অন্য কলেজে এইভাবে পাঠানো যায় না। আর দ্বিতীয় হল, অধ্যক্ষের পে-স্কেল যথেষ্ট পরিমাণে ভাল। অর্থাৎ আমি বলতে পারি আমাদের দেশের সবচেয়ে উচ্চ স্কেল আছে অধ্যক্ষের যেটা অধ্যক্ষের যোগ্যতার শ্রেণী বলা হয়েছে রিডার হতে হবে বা ঐরকম-এর আরও কিছু কিছু শর্তাবলি

আছে। এখন যিনি ১৬ বছর চাকরি করলেন তার ১৬ বছর পরে যে বেতন হবে আর অধ্যক্ষের প্রারম্ভিক যে বেতন তার পার্থক্য খুব বেশি নেই, যদিও পরবর্তী সময়ে লাভবান হবেন। এই স্কেল মোটামুটি ইউনিভারসিটি গ্রান্টস কমিশন করেন সর্বভারতীয় ক্ষেত্রে বেঁধে হয়েছে। আমাদের পশ্চিমবাংলার ক্ষেত্রে অধ্যক্ষের স্কেল খুব ভাল করেছি। প্রফেসারের যে স্কেল সেটা হচ্ছে, ৪ হাজার ৫০০ টাকা থেকে ৭ হাজার ৩০০ টাকা। এমন কি মফস্বল কলেজেও একজন অধ্যক্ষ সেই স্কেল পাবেন। তাসত্ত্বেও যথেষ্ট পরিমাণে পাওয়া যাচ্ছে না

**শ্রী আবু আয়েস মন্ডল :** যে সমস্ত কলেজে অধ্যক্ষের পদ খালি আছে আগামী কতদিনের মধ্যে বেশিরভাগ কলেজে অধ্যক্ষের পদ পূরণ করা যাবে?

[11-30 — 11-40 a.m.]

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** খুবই বলা শক্ত। তার কারণ, প্রথমত, পশ্চিমবঙ্গ কলেজ সার্ভিস কমিশন ঠিক করেন তারা কতজনকে সিলেক্ট করবেন। সরকার বলে দিতে পারে না, কারণ এটা একটা অটোনমাস বডি। অনেক সময় দেখা গেছে, কোনও একটি কলেজে সিলেক্ট করার পর সেই কলেজে অধ্যক্ষ যাচ্ছেন না এবং এটা আরও একটা সমস্যা অনেক সময় দেখা যায় কাজে যোগ দিলেন, কিন্তু কিছুদিন পর তিনি সেই কলেজ থেকে পুরানো কলেজে যে অধ্যাপকের পদে ছিলেন সেখানে ফিরে এলেন। ফলে এইভাবে কিছু বলা খুব মুশকিল। তবে এবারে যে দরখাস্ত পাওয়া গেছে তা থেকে আশা করা যায় অন্যান্য কলেজে হয়ত এ থেকে সম্ভব হতে পারে। যদি না হয় তাহলে আমরা ব্যাপারটা সম্পূর্ণ নূতন করে ভাবব যাতে করা যায় সেই ব্যবস্থা করব।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি যেসব কলেজে অধ্যক্ষ পাওয়া যাচ্ছে না এইসব কলেজের সিনিয়ারিটি অনুযায়ী অধ্যাপকদের অধ্যক্ষ পদে উন্নীত করার কোনও চিন্তা ভাবনা আপনি করছেন?

**মিঃ স্পিকার :** হবেনা, হবেনা, চিন্তা ভাবনার কথা হবে না।

**শ্রী তপন হোড় :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি আমাদের বীরভূম জেলার সাঁইথিয়ায় যে কলেজ আছে তাতে ১৪/১৫ বছর ধরে কোনও অধ্যক্ষ নেই, এই যে ১৪/১৫ একটা কলেজে অধ্যক্ষ না থাকার ফলে বিশেষ অসুবিধা হচ্ছে যা আপনি আপনার বক্তব্যের মধ্যে বললেন। এই যে সাঁইথিয়া কলেজে অধ্যক্ষ নেই ১৪/১৫ বছর ধরে এরজন্য আপনি বিশেষ কোনও ব্যবস্থা নেবেন কি?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** মাননীয় সদস্য নিশ্চয়ই বোঝেন যে কোনও একটা কলেজে বিশেষ ব্যবস্থা নেবার কিছু নেই। কাগজে বিভিন্ন কলেজের নামে দরখাস্ত করা হয়, দরখাস্ত এলে তারমধ্যে থেকে নির্বাচন করা হয়ে থাকে। যদি কেউ ঐ কলেজে যেতে রাজি না হন এবং যেগুলি বাকি রইল আমাদের সবগুলির জন্যই ভাবতে হবে যে অন্য কি ব্যবস্থা নেওয়া যেতে পারে। এবারের অভিজ্ঞতার ভিত্তিতে আমরা চিন্তা ভাবনা করব।

**শ্রী নরেন হাঁসদা :** মাননীয় মন্ত্রী একটা অতিরিক্ত প্রশ্ন জানাবেন কি পশ্চিমবঙ্গে প্রিন্সিপ্যাল, প্রফেসার এবং লেকচারার এই পদগুলির জন্য তফসিলি আদিবাসীদের প্রতিনিধিত্ব

...নি?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** আপনি যদি আলাদা করে জানতে চান তাহলে আমি ...পনাকে জানাতে পারি। কিন্তু একটা কথা বলতে পারি অনেক ক্ষেত্রে দেখা যায় যে আমরা ...ন নাকি শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবস তাদের কথাটা কোটা পূরণ করার জন্য আমরা ...ন দরখাস্ত আহ্বান করি, তখন এই যে আমাদের অভিজ্ঞতা সেটা খুব দুঃখজনক, যথেষ্ট ...রিমাণে যে যোগ্যতা দরকার সেই যোগ্যতা অনেক সময়েই পাওয়া যায় না এবং তারজন্য ...পনি জানেন আমরা এখানে কিছু পরিমাণে স্পেশ্যাল কোচিংয়ের বন্দোবস্ত করছি, মৌলানা ...জাদ কলেজে ব্যবস্থা আছে। প্রাইভেট পড়িয়ে যাতে মনটাকে উন্নীত করা যায়। কত সংখ্যা ...টা নোটিশ দিলে সঠিক তথ্য জানাতে পারব।

## রাজ্যে বাণিজ্যিক ব্যাঙ্কহীন ব্লক

*৩৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *১১৯) **শ্রী অমিয় পাত্র :** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ...শয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের কয়টি ব্লকে কোনও বাণিজ্যিক ব্যাঙ্ক নেই, এবং

(খ) সেই সমস্ত ব্লকে 'সেল্ফ এমপ্লয়মেন্ট' প্রকল্প কিভাবে রূপায়িত হচ্ছে?

**ডঃ অসীমকুমার দাসগুপ্ত :**

(ক) রাজ্যের সব ব্লকেই এক বা একাধিক বাণিজ্যিক ব্যাঙ্কের শাখা আছে।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী অমিয় পাত্র :** আমি যে ব্লক বা বিধানসভা কেন্দ্র থেকে এখানে প্রতিনিধিত্ব করছি ...ানে গ্রামীণ ব্যাঙ্ক ছাড়া অন্য কোনও ব্যাঙ্ক নেই। আপনি এটা জানেন যে, গ্রামীণ ব্যাঙ্ক ...কর কোনও প্রকল্প রূপায়িত করা যায় না এবং গ্রামীণ ব্যাঙ্কের মাধ্যমে শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইব ছাত্ররা ইন্ডিভিজুয়াল যে স্টাইপেন্ড পাচ্ছে সেক্ষেত্রে তারা অ্যাকাউন্টও করতে পারে না। মাধ্যমিক ফর্ম ফিলআপ করবার পর টাকাটাও গ্রামীণ ব্যাঙ্কের মাধ্যমে জমা দেওয়া যায় না। এইসব অসুবিধার কথা চিন্তা করেই প্রশ্নটা রেখেছিলাম। আপনি এই ব্যাপারে কি ভাবছেন জানাবেন কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** প্রথমতঃ একটি টেকনিক্যাল ব্যাপার আগে পরিষ্কার করে নিই। রিজার্ভ ব্যাঙ্ক আইনের শিডিউল্ড ২-য়ে বাণিজ্যিক ব্যাঙ্কের যে সংজ্ঞা আছে তাতে ন্যাশনালাইজড ব্যাঙ্ক এবং রিজিওনাল রুর‍্যাল ব্যাঙ্ক এই দুটোই অন্তর্ভুক্ত করা আছে। এটাই আপনার প্রশ্ন ছিল, তাই এই উত্তর দিয়েছি। এরসঙ্গে আমি যোগ করছি কিছু অ্যান্টিসিপেট করে যেহেতু আপনি বাঁকুড়া জেলার বিধায়ক। বর্তমানে একমাত্র তালডাঙ্গা ব্লকে মল্লভূম ব্যাঙ্কের ৫টি শাখা আছে, কিন্তু ন্যাশনালাইজড কমার্শিয়াল ব্যাঙ্কের কোনও শাখা নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা ঠিক, রিজিওনাল রুর‍্যাল ব্যাঙ্কগুলি স্ব-নিযুক্তি প্রকল্পে ঋণ দিতে পারেন এবং শিডিউল্ড কাস্ট অ্যান্ড ট্রাইবাল ডেভেলপমেন্ট কর্পোরেশন থেকেও ঋণ দিতে পারেন টার্গেট গ্রুপদের, কিন্তু নন-ট্রাইবাল গ্রুপদের সেটা দিতে পারেন না এবং সেক্টরও দিতে

পারেন না। এক্ষেত্রে বলে রাখি, আমরা রিজার্ভ ব্যাঙ্কের কাছে যত সংখ্যক ব্রাঞ্চ খো আবেদন করেছিলাম তার সংখ্যা ছিল ১০৩৮ এবং তারমধ্যে ওরা গ্রহণ করেছেন ৬৮৮ এই গ্যাপটার জন্য সমস্যা হচ্ছে।

**শ্রী অমিয়কুমার পাত্র :** এই অসুবিধার ক্ষেত্রে আমাদের জেলাতে জাতীয়করণ ব কোনও শাখা তারা অনুরোধ করেছেন যে, একটি শাখা ভায়াবেল হচ্ছে না বলে সেটা দি দেবেন। সেইরকম যদি একটা দেওয়া যায় তাহলে রাজ্য সরকারের এক্তিয়ারের মধ্যে ে করে দিতে পারে কিনা?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** এই যে প্রশ্নটা এলো সেক্ষেত্রে জেলা শাসকের মধ ডিস্ট্রিক্ট লেভেলে কো-অর্ডিনেশন কমিটি আছে ব্যাঙ্কের জন্য। তার মাধ্যমে যদি এইর কোনও প্রস্তাব আসে আপনার জেলায় ২২টি ব্যাঙ্ক এবং একাধিক ন্যাশনাল কমার্শি ব্যাঙ্কের শাখা আছে তার থেকে কোনও একটি ব্যাঙ্কের শাখা যদি এটা চান তাহলে রি ব্যাঙ্কের সঙ্গে আলোচনা শুরু করতে পারি অবশ্যই।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ :** অঞ্চলে অঞ্চলে ন্যাশনালাইজড ব্যাঙ্ক হয়েছে আমরা দে কিন্তু কতগুলো অঞ্চলে ন্যাশনালাইজড ব্যাঙ্কের শাখা না থাকবার ফলে আই.আর.ডি.পি. ইত্যাদি স্কীম করতে গেলে শহরে আসতে হয়, না হয় দূরবর্তী কোনও ব্যাঙ্কে যেতে যেসব অঞ্চলে ব্যাঙ্ক নেই সেইসব অঞ্চলে ব্যাঙ্কের শাখা খোলার সিদ্ধান্ত আপনার আছে

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** এটা মনে রেখেই আমরা রিজার্ভ ব্যাঙ্কের কাছে ১০ ন্যাশনালাইজড ব্যাঙ্কের শাখা চেয়েছিলাম, কিন্তু ওরা দিয়েছেন ৬৮৮টি। যেখানে সর সিদ্ধান্ত ৪০০০ এর বেশি সেখানে ব্যবধান রয়েছে ৩৫০টির। গ্যাপটা আছে দেখে অ তাদের বলেছি এটা খোলার চেষ্টা করুন। কিন্তু রিজার্ভ ব্যাঙ্ক সম্মত হচ্ছেন না। আমরা গ্যাপটা ফুলফিল হোক।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী সুভাষ গোস্বামী :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে বিশেষ করে সেশ্রু ঋণদানের ক্ষেত্রে বাণিজ্যিক ব্যাঙ্কগুলি গড়িমসি দেখান, অক্ষমতা দেখান এবং পূর্বোক্ত অনাদায়ের অজুহাত দেখান। এই অভিযোগও আমাদের কাছে এসেছে যে বেনিফিসারি সঙ্গে ডাইরেক্ট ব্যাঙ্ক কর্তৃপক্ষের কিছু লেনদেন হলে তারা ঋণ পান। এটাকে চেক করার কোনও ব্যবস্থা আছে কিনা?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** মাননীয় বিধায়ক সেশ্রুর ক্ষেত্রে শুধু জানতে চেয়ে সেশ্রুর ক্ষেত্রে আমরাও কমপ্লেন পেয়েছিলাম। গত ২৪শে ফেব্রুয়ারি বিধানসভা শুরু হ আগে, আমার যতদূর মনে পড়ছে, প্রতিটি ব্যাঙ্কের এখন যারা চেয়ারম্যান আছেন ত নিয়ে এবং রিজার্ভ ব্যাঙ্কের যিনি দায়িত্বে আছেন তাদের নিয়ে আমরা মিটিং করি বিশেষ সেশ্রুর ব্যাপারে। মাঝে মাঝে এই অজুহাত আমরা শুনেছি যে রাজ্য সরকার নাকি ভরতুকি দিচ্ছে না। আমি একথা বলতে পারি যে ১০০ ভাগ ভরতুকি দেওয়া হয়েছে। এই ফুট ড্রেজিং করছেন? এতগুলি কেস জমা আছে, সংখ্যা এত ওরা অবশ্য আ

িয়ে প্রতিশ্রুতি দিয়েছেন যে সেশ্রুর কেসগুলি ওরা আই.আর.ডি.পি'র মতো অ্যাটেন্ড রবেন। আমি এপ্রিল মাসে তাদের দ্বিতীয় মনিটারিং মিটিংয়ে ডেকেছি। আমি জেলাওয়ারি ী রিপোর্ট চেয়েছি সেশ্রুর ক্ষেত্রে।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় মন্ত্রী মহাশয়, কালকে আপনার পদত্যাগের খবর শুনে আমরা উদ্বেগের মধ্যে ছিলাম। আপনাকে অভিনন্দন জানাই কারণ আপনার মতো একজন ...ককে আমরা হারাইনি। যাইহোক, আপনি বলেছেন যে সেশ্রুর প্রকল্পে ঋণ দিতে গিয়ে ...ক/ব্যাঙ্কগুলি না করার জন্য যে সমস্ত মরুভূমি ব্যাঙ্ক আছে তারাও দিতে পারছেনা। ...ফলে ঐ এলাকার বেকার যুবকেরা ক্ষতিগ্রস্ত হচ্ছে। কাজেই আপনি কি পিয়ারলেস ...কে ঐ এলাকায় লাগাবার জন্য কোনও পরিকল্পনা নিয়েছেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** না।

**শ্রী শিবদাস মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বলেছেন যে গ্রামীণ ব্যাঙ্ক বিভিন্ন ...লাতে সুষ্ঠভাবে কাজ করছে। কিন্তু নদীয়া জেলায় গ্রামীণ ব্যাঙ্কের ৬৫টি শাখা আছে। ...গত কয়েকদিন ধরে সেই ৬৫টি ব্রাঞ্চ প্রায় বন্ধ হয়ে আছে। এরফলে বিভিন্ন গ্রামে গরিব ...নুষ এবং দরিদ্র চাষিরা ফিরে যাচ্ছে। এই শাখাগুলি এবং কৃষ্ণনগরে অবস্থিত হেড অফিস ...বং নদীয়া জেলায় গ্রামীণ ব্যাঙ্ক খোলার জন্য আপনি কোনও ব্যবস্থা নিচ্ছেন কিনা জানাবেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** মাননীয় সদস্য, আপনাকে ধন্যবাদ দিচ্ছি কারণ আপনি ঠিক তথ্য দিয়ে প্রশ্নটা করেছেন। নদীয়া জেলায় ৬৫টি আর.আর.বি আছে। এই আর.আর.বি ...লি ভালভাবে চলছে আমি একবারও বলিনি, আমি সংখ্যাটা বলেছিলাম। আমাদের ব্যাঙ্ক ...য়ে সমস্যা হচ্ছে ক্রেডিট ডিপোজিট রেশিও নিয়েও হচ্ছে এবং ফলোআপ অ্যাকশন নিয়েও ...চ্ছে। আর.আর.বির একটা অভ্যন্তরীণ সমস্যা আছে। আমরা ব্যাঙ্কের যে মাদার ব্যাঙ্ক আছে, ...মি নাম করতে চাচ্ছি না, যারা স্পনসরিং ব্যাঙ্ক তাদের ম্যানেজমেন্টের সঙ্গে কথা বলেছি । এই সমস্যাটা আপনারা মিটিয়ে ফেলুন। একটা অভ্যন্তরীণ সমস্যা আছে, কারণ আর.আর.বি, ...পনারা জানেন যে তারা মার্জিন্যাল অ্যান্ড স্মল ফার্মারদের ঋণ দিতে পারেন। আর একটা ... যদিও এটা আসেনা, তবুও বলছি, যেখানে গ্যাপ আছে, যেখানে রিজার্ভব্যাঙ্ক এখনও ...শনালাইজড ব্যাঙ্কের কমার্শিয়াল ব্রাঞ্চ খুলতে পারছে না, আমাদের মনে হয়েছে, মাননীয় ...মবায় মন্ত্রীর সঙ্গে আলোচনা করে আমরা ঠিক করেছি সমবায় ব্যাঙ্কগুলিকে আরও অ্যাকটিভ ...রতে পারলে কিছুটা সমস্যা হয়ত মিটবে। সমবায় ব্যাঙ্কগুলিতে মানুষ ডিপোজিট রাখছে ...ল এবং গ্রোথও ভাল হচ্ছে এবং তার ক্রেডিট ডিপোজিট রেশিও ভাল হচ্ছে।

**প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষক ও শিক্ষিকাদের বেতন বাবদ বাৎসরিক ব্যয়**

*৩৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৫) **শ্রী প্রবীর ব্যানার্জি :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যের প্রাথমিক ও মাধ্যমিক স্কুলগুলিতে শিক্ষক ও শিক্ষিকাদের বেতন বাবদ রাজ্য সরকারের মোট বাৎসরিক ব্যয় কত?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ**

১৯৯১-৯২ আর্থিক বৎসরে প্রাথমিক ও মাধ্যমিক স্কুলগুলির শিক্ষক, শিক্ষি এবং অশিক্ষক কর্মচারিদের বেতন বাবদ সরকারের মোট ব্যয় হয়েছে এক হাজা পঁচানব্বই কোটি তেতাল্লিশ লক্ষ নব্বই হাজার টাকা। ১৯৯২-৯৩ আর্থিক বৎস ঐ ব্যয় দাঁড়াবে আনুমানিক এক হাজার একশো কুড়ি কোটি নব্বই লক্ষ টাক

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, আপনি নিজে শিক্ষকতার সঙ্গে যুক্ত ছিলেন, শিক্ষকদের মাসিক বেতন পেতে অসুবিধা হচ্ছে। ট্রেজারি চেকের ব্যাপার নিয়ে অসুবিধা হয়, সেখানে অনেক সময় ১৫ দিন লেগে যায়। সেই কার শিক্ষকদের মাসিক নিয়মিত বেতন পেতে অসুবিধা হয়। এখানে কিছু টেকনিক্যাল কা আছে। এই কারণ দূর করতে কি ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** মাসিক বেতন যাতে শিক্ষক-শিক্ষিকারা ৩০ দিনের মধ্যে সেইরকম ব্যবস্থা নেওয়া হয়েছে। একটা নির্দিষ্ট তারিখ ঠিক করা হয়েছে, প্রতি মাসের থেকে ১০ তারিখের মধ্যে তারা ট্রেজারি থেকে টাকা পাবেন। এই পদ্ধতিতে শতকরা ভাগ শিক্ষক-শিক্ষিকা বেতন পাচ্ছেন বলে আমার কাছে তথ্য আছে। এই নির্দিষ্ট সম মধ্যে পেতে ২-১ দিন দেরি হচ্ছে যারা দূরে আছেন, তাদের ক্ষেত্রে মাইনে পেতে অসু হচ্ছে। তবে এটা ৩০ দিনের মধ্যে করা সম্ভবপর হয়েছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আপনি যে নির্দিষ্ট তারিখের কথা বললেন, তারমধ্যে শিক্ষ বেতন পাচ্ছেন এই তথ্য যদি আপনার দপ্তর দেন তাহলে কিছু বলার নেই। আমি শিক্ষক সঙ্গে যুক্ত, নিজস্ব অভিজ্ঞতায় অন্য চিত্র দেখতে পাই। এই মার্চ মাসের মাইনে এখ অনেকে পায় নি, এই মার্চ মাসের মাইনে এখনও পর্যন্ত জানেনা কবে পাবে। অনেক স এপ্রিল মাস শেষ হয়ে যায়, মে মাস শেষ হয়ে যায়, গ্রীষ্মের ছুটির আগে পায় না। আপ সরকার টাকা দিতে পারছে না, আপনার সরকার দেউলিয়া হয়ে গেছে এই কথা বলছি ট্রেজারিতে অসুবিধা হয় সেখানে কিছু টেকনিক্যাল অসুবিধা আছে, ডি.আই.অফিসে ফিরে আসে, গভর্নমেন্ট ট্রেজারিতে গিয়ে ফিরে আসে। এখানে এই যে টেকনিক্যাল অসু আছে সেটা সরলীকরণের কোনও ব্যবস্থা নিচ্ছেন? শিক্ষকরা যাতে মাসের পয়লা তারি মাইনে পান তারজন্য সরলীকরণের কোনও ব্যবস্থা করছেন কি?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** প্রথম প্রশ্ন যেটা করেছেন মার্চ মাসের মাইনের ব্যাপারে ব্যাপারে গত ৫ তারিখে পশ্চিমবাংলার সমস্ত জেলার মাধ্যমিক ডি.আই.-এর কাছে রেডিও পাঠিয়ে দেওয়া হয়েছে আপনারা ট্রেজারি থেকে ড্র করে নিন। এই নির্দেশ চলে গিয়ে সরলীকরণের ব্যাপারে যেটা বলেছেন সেই ব্যাপারে বলি এই ধরনের পদ্ধতি আমরা ক সমর্থ হয়েছি। কারণ এটা জানা দরকার যে শিক্ষক-শিক্ষিকা এদের বেতন দেওয়ার দা আমরা প্রথম নিয়েছি। আগে কোনও সরকার এটা গ্রহণ করেন নি, বামফ্রন্ট সরকার গ্রহণ করেছে। বেসরকারি বিদ্যালয়গুলি যারা পরিচালনাধীন আছে বেসরকারি স্কুলগু দায়িত্ব সরকার নিয়েছে সেখানে পদ্ধতিতে কিছু অসুবিধা আছে। ইনডিভিজুয়াল যে স ম্যানেজিং কমিটি আলাদা ভাবে সঠিকভাবে হিসাব দিয়ে দিচ্ছেন তাদের বেতন পেতে কো

অসুবিধা হচ্ছে না।

শ্রী দেবপ্রসাদ সরকার : মাননীয় মন্ত্রী মহাশয় দীর্ঘদিন ধরে শিক্ষকদের দাবি আপনিও জানেন যে সেই দাবির মধ্যে ছিলেন সরকারি কর্মচারিদের মতো মাস পয়লা বেতন তারা পাবে। আমার জিজ্ঞাস্য হল শিক্ষকদের মাস পয়লা বেতন দেবার ব্যাপারে নিশ্চিত করবেন কিনা এবং এখানে অন্তরায়টা কোথায়?

শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় : আমি আগেই বলেছি আর্থিক অসুবিধা সত্ত্বেও বামফ্রন্ট সরকার শিক্ষক-শিক্ষিকাদের মাইনে দেবার দায়িত্ব নিয়েছে এবং সেটা আজ ৩০ দিনের মধ্যে নিয়ে আসতে সমর্থ হয়েছি। মাস পয়লা বেতন দেবার চেষ্টা করছি, আর্থিক সুবিধা হলে নিশ্চয়ই ব্যবস্থাটা করা হবে।

[11-50 — 12-00 Noon.]

শ্রী ইউনুস সরকার : মাননীয় মন্ত্রী মহাশয় '৯০-৯১, '৯১-৯২ সালের স্কুলের শিক্ষক শিক্ষিকাদের বেতনের ব্যাপারে বললেন। এই ক্ষেত্রে অন্যান্য খরচ স্কুলের বিল্ডিং, ছেলেমেয়েদের পোষাক, বইপত্র ইত্যাদি বাবদ খরচের পরিমাণ কত জানাবেন কি?

শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় : এটা জানতে হলে আপনাকে নোটিশ দিতে হবে। সব সদস্যরাই বাজেট বই পেয়েছেন। আমাদের প্রাথমিক, মাধ্যমিক শিক্ষাখাতে কত বরাদ্দ আছে তা স্পেসিফিক করে ওখানে বলা আছে।

শ্রী রাইচরণ মাঝি : মন্ত্রী মহাশয়, অনুগ্রহ করে জানাবেন কি, রাজ্যের প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষকদের বেতন এই সরকার ক্ষমতায় আসার আগে কত ছিল এবং বর্তমানে কত দিতে হয়?

শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় : আপনি ১৯৭৬-৭৭ সালে সম্বন্ধে জানতে চাইলেন। এটা সকলেই জানেন, ১৯৯১-৯২ সালে আমরা ১১০৪ কোটি টাকা প্রাথমিক, মাধ্যমিক শিক্ষা খাতে খরচ করেছি। আর ওদের আমলে প্রাথমিক, মাধ্যমিক এবং উচ্চশিক্ষা সব মিলিয়ে ১৭০ কোটি টাকার বেশি খরচ করতেন না।

শ্রী শিবদাস মুখার্জি : মন্ত্রী মহাশয় বলেছেন যে প্রতিটি স্কুলের ডিস্ট্রিক্ট অফিসে মাসের ৫ তারিখে বেতন হওয়ার জন্য জানিয়ে দিয়েছেন। আমি দায়িত্ব নিয়ে বলছি, নদীয়া জেলার অধিকাংশ স্কুলে এখন পর্যন্ত কোনও বেতন পায়নি। উপরন্তু প্রাথমিক শিক্ষকদের বেতন পাওয়ার যে পদ্ধতি আছে, অর্থাৎ মানি অর্ডারের মাধ্যমে, এই প্রথা কবে আপনি তুলবেন এবং বেতন দেবার সঠিক পন্থা, অর্থাৎ ব্যাঙ্কের মাধ্যমে দেবার ব্যবস্থা কবে থেকে করবেন?

শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় : কোনও মাসের মাইনে এখন পর্যন্ত যায় নি তা উনি জানালে আমি নিশ্চয়ই ব্যবস্থা করব। নদীয়া জেলা সম্পর্কে বলি, সম্প্রতি নদীয়া জেলায় শিক্ষা সংসদের মাধ্যমে পোস্ট অফিসের বাইরে, ব্যাঙ্কের মাধ্যমে যাতে বেতন দেওয়া যায় তার ব্যবস্থা নেওয়া হয়েছে।

শ্রী রামলাল বিশ্বাস : আমি একজন প্রাইমারি শিক্ষক। আপনি অনুগ্রহ করে জানাবেন

কি, কোনও কোনও মাসে ৩০ দিনে, কোনও কোনও মাসে ড্রাফট যা ব্যাঙ্ক থেকে ট্রেজারি কোন প্রক্রিয়ার মাধ্যমে এটা বন্ধ করা যায় কিনা?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** পদ্ধতিগুলো সরলীকরণ করার জন্য আমরা ব্যবস্থা নি ব্যক্তিগত অসুবিধা থাকলে আমরা চাই আপনারা আসবেন, কি করে সরলীকরণ করা তা করব। ওরা চিৎকার করবেন। কারণ ওদের আমলে ওরা হুমকি দিতেন, ধমক দিতে আমরা বেতন নিশ্চয়ই দেব।

**শ্রী সুনির্মল পাইক :** মাধ্যমিক এবং প্রাথমিক শিক্ষকদের বেতনের ব্যাপারে সরলীক হচ্ছে না বলে অনেকের কাছ থেকে অভিযোগ উঠেছে। পেনশন পাওয়ার ব্যাপারে সরলীক করার কোনও ব্যবস্থা সরকারের কাছে বা আপনার কাছে আছে কি?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** অবশ্যই আছে। আপনার অভিযোগ আমি মানতে পারছি অনেক সরলীকরণ করা হয়েছে। অনেককেই পেনশন দেবার ব্যবস্থা হয়েছে।

**শ্রী নটবর বাগদি :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, পেনশনের ব্যাপ ডাইরেক্টরেটে যেসব ফাইল জমা পড়ছে তাতে দেখা যাচ্ছে যে দুদিন আগে এসে কেউ পেনশনের কাগজপত্র জমা দিচ্ছে সে আগে পেয়ে যাচ্ছে আর বহু আগের থেকে জমা দি রেখেছে সে পাচ্ছে না। ফাইল করা হয়েছে কিন্তু ঠিক সময় মতো পাচ্ছে না, এই ব্যাপ আপনি কি কোনও চিন্তা ভাবনা করছেন?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** ফাইল নাম্বার করা হয়েছে তাতে যে তাড়াতাড়ি কাগজ ঠিকমতো দিতে পারবেন সে তাড়াতাড়ি পেয়ে যাবেন। কাগজপত্রের অসুবিধা থাকলে পেন পেতে দেরি হয়ে যাবে। কারণ এ.জি.(বেঙ্গল) ভীষণ চেক করেন, প্রত্যেকটি সাপর্টিভ ডকু দরকার। সেখানে অ্যাপ্রুভ্যাল এবং পে স্কেল ঠিকমতো আছে কিনা। তারপরে ম্যানে কমিটির রেজলিউশন দরকার এবং ৩০ বছরের সিদ্ধান্ত আনতে হবে। যদি ডকুমেন্ট যদি থাকে তাহলে সে তাড়াতাড়ি পেয়ে যাবে।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ :** মাননীয় মন্ত্রী মহাশয় তার প্রশ্নোত্তরে বললেন যে ১ হা ১২০.৯ লক্ষ টাকা বছরে বেতন দিচ্ছেন আমার প্রশ্ন যে, আমরা বিশ্বস্তসূত্রে জানতে পে যে, ওই যে টাকা মাস্টার মশাইদের জন্য দেওয়া হচ্ছে তাতে অনেক জায়গাতেই মাস্টারম নেই অথচ পেমেন্ট পেয়ে যাচ্ছেন, এর সংখ্যা কত জানাবেন কি?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় :** এইরকম অভিযোগ এলে জানাবেন, আমার কাছে এইর অভিযোগ নেই এবং এই ধরনের কোনও প্রবঞ্চক আছে বলে আমি বিশ্বাস করতে পারি

**শ্রী প্রশান্ত প্রধান :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, এই বামফ্রন্ট সর বেতন দিচ্ছেন মাস্টারদের মাসে মাসে, তাতে অনেক সময়ে তারা ঠিকমতো পাচ্ছে না এ সেক্ষেত্রে এই ব্যবস্থাকে একটু সরলীকরণ করা যায় কিনা, এরজন্য ডি.আই.অফিসে স্কু চেক ইস্যু করা যায় কিনা, কারণ এটা হলে পরে আর ট্রেজারি বা সাব ট্রেজারি করে মাস সময় নষ্ট করতে হবে না। ডি আই অফিসে স্কুলের চেক যদি এসে যায় সেখান থে তারা নিয়ে নিতে পারেন এবং এই পদ্ধতিটিকে সরলীকরণ করা যায় কিনা এই ব্যাপ

...নও চিন্তা ভাবনা করছেন কি?

শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় : আমরাও পদ্ধতিটিকে কিভাবে সরলীকরণ করা যায় তার চেষ্টা ...ছি এবং এরজন্য ব্লক লেবেলে সেট আপ তৈরি করছি, তার প্রস্তুতিও নিয়েছি।

সুন্দরবন এলাকার উন্নয়ন

*৩৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *৯০৫) শ্রী সুভাষ নস্কর : উন্নয়ন ও পরিকল্পনা (সুন্দরবন উন্নয়ন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কেন্দ্রীয় সরকারের মাধ্যমে জার্মান মিশনকে পাঠানো সুন্দরবন এলাকার উন্নয়নের বিভিন্ন পরিকল্পনা অনুমোদন হয়েছে কি না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হলে, অন্য কোনও মিশন-এর মাধ্যমে এই পরিকল্পনাগুলি রূপায়ণের কথা সরকার চিন্তা-ভাবনা করছেন কি না?

শ্রী আব্দুর রেজ্জাক মোল্লা :

(ক) 'না'

(খ) অন্য কোনও বিদেশি মিশনের মাধ্যমে এই পরিকল্পনাগুলি রূপায়ণের সম্ভাবনা খতিয়ে দেখার জন্য কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করা হয়েছে। এখনো পর্যন্ত কোনও সংবাদ পাওয়া যায়নি।

শ্রী নির্মল দাস : মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, সুন্দরবন উন্নয়ন ...রিকল্পনা রূপায়ণের জন্য বিদেশি মিশন ছাড়া রাজ্য সরকারের যে বিভিন্ন ডিপার্টমেন্ট ব্যবস্থা ...ছে সেখানে কো-অর্ডিনেশন করে কি কি উন্নয়নমূলক কাজকর্ম করার সিদ্ধান্ত নিয়েছেন?

শ্রী আব্দুর রেজ্জাক মোল্লা : আমরা প্রধানত রাস্তা, এইরকম একটা জলাশয়কে রক্ষা এবং তার জেটি নির্মাণ করে উন্নয়নের ব্যবস্থা করেছি এবং তা ছাড়াও এক ফসলি ...মিকে দু ফসলি করা যায় কিনা সেইভাবে কো-অর্ডিনেশন করার চেষ্টা করছি।

শ্রী নির্মল দাস : যে সমস্ত কৃষিতে নোনা জল ঢুকে যাচ্ছে সেগুলো বন্ধ করে এবং ...রি মালিকরা যে জল ঢুকিয়ে দিচ্ছে সেগুলো প্রতিরোধ করার ব্যবস্থা করেছেন কিনা এবং ...খে সাথে রাজ্য সরকারের ঘোষিত ভূমি প্রকল্পের মাধ্যমে বিশ্বব্যাঙ্কের সহায়তায় যে মৎস্য ...ন্দের পরিকল্পনা নিয়েছেন সেটা এখানে বাস্তবায়িত করার চেষ্টা করছেন কিনা।

[12-00 — 12-10 p.m.]

শ্রী আব্দুর রেজ্জাক মোল্লা : আপনার এইসব প্রশ্নগুলি অন্য দপ্তরের, যেমন নোনা ...া ঢুকে গেলে ইরিগেশন বাঁধ দেবে, কুমির প্রকল্প হল এটা বন দপ্তরের। আমরা মাঝে ...র বসে কিছু কো-অর্ডিনেশন করি, কথাবার্তা বলি, একেবারে দপ্তর হিসাবে বলতে গেলে ...মরা যেগুলি করি নিজের উদ্যোগেই করি আর অন্যদের ব্যাপারে সাজেশন রাখি।

শ্রী নির্মল দাস : গত আর্থিক বছরে রাজ্য সরকারের যে সমস্ত পরিকল্পনাগুলি

রূপায়িত হয়েছে এবং আগামী আর্থিক বছর যেটা শুরু হল রাজ্য সরকারের উদ্যোগে বি ডিপার্টমেন্টকে কো-অর্ডিনেশন করে, সেই ব্যাপারে বলি আমাদের রাজ্যে বিশেষ করে প্রত্যন্ত এলাকায়, সুন্দরবন এলাকায়, সেই এলাকার উন্নয়নের জন্য যে সমস্ত আর্থিক ব হচ্ছে সেই সম্বন্ধে যদি অবহিত করেন তাহলে ভাল হয়?

**শ্রী আব্দুর রেজ্জাক মোল্লা :** অন্য দপ্তরের বিষয়টা ঠিক বলতে পারব না, সুন্দরবন উন্নয়ন পর্ষদ নিজস্ব দপ্তর থেকে গতবারে সাড়ে ৫ কোটি টাকার বেশি খরচ ক এবারে সমপরিমাণ টাকা বরাদ্দ আছে।

**শ্রী নির্মল দাস :** কুমির প্রকল্পের ব্যাপারে অনেক উৎসাহ উদ্দীপনা আছে, এই সংক্রান্ত ব্যাপারে রাজ্য সরকার কত অর্থ বরাদ্দ করেছেন এবং কবে নাগাদ শেষ হ

**শ্রী আব্দুর রেজ্জাক মোল্লা :** কুমিরের কথা আমি বলতে পারব না, আমি কাটতে পারি অম্বরীশদা ইচ্ছা করলে কুমির ঢুকিয়ে দিতে পারেন।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### বিদ্যুতের শুল্ক বৃদ্ধি

*৩৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩১৯) **শ্রী দেবপ্রসাদ সরকার :** অর্থ বিভাগের ভ মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, গত ১লা ফেব্রুয়ারি, ১৯৯৩ থেকে রাজ্য সরকার বি শুল্ক বৃদ্ধি করেছেন; এবং

(খ) সত্যি হলে, উক্ত বিদ্যুৎ শুল্ক বৃদ্ধির ফলে রাজ্য সরকারের বছরে ক বাড়তি আয় হবে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১লা ফেব্রুয়ারি ১৯৯৩ থেকে রাজ্য সরকার বিদ্যুৎ শুল্কের হারের কিছু প করে যুক্তিযুক্ত করেছেন।

(খ) উপরোক্ত বিদ্যুৎ শুল্কের হারের পরিবর্তনের ফলে মোট শুল্ক বৃদ্ধির বাবদ পরিমাণ বছরে অতিরিক্ত ২৫ কোটি টাকা দাঁড়াবে আশা করা যাচ্ছে।

### মণ্ডল কমিশনের রিপোর্ট

*৩৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৫০) **শ্রী নটবর বাগদী :** তফসিলি জ আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মণ্ডল কমিশনের রিপোর্ট সম্বন্ধে পশ্চিমবঙ্গ সরকার কি পদক্ষেপ নিয়ে

**তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

মন্ডল কমিশনের রিপোর্টের পরিপ্রেক্ষিতে সুপ্রিম কোর্টের আদেশানুসারে প

সরকার পশ্চিমবঙ্গের অনগ্রসর শ্রেণীর (তফসিলি জাতি ও আদিবাসী ব্যতিরেকে) তালিকায় অন্তর্ভুক্তি হওয়া বা না হওয়ার বিষয়ে বিভিন্ন শ্রেণীর মানুষের পক্ষ থেকে নানা আবেদন বা অভিযোগ খতিয়ে দেখে রাজ্য সরকারের কাছে ঐ বিষয়ে যথাযথ সুপারিশ করার ক্ষমতা সমন্বিত একটি কমিশন গঠন করার উদ্দেশ্যে অতি সম্প্রতি একটি আইন প্রণয়ন করেছেন এবং ঐ আইন মোতাবেক একটি পাঁচ সদস্যের কমিশনও গঠন করেছেন।

প্রাথমিক শিক্ষিকা

*৩৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *৪৪৫) শ্রীমতী সাবিত্রী মিত্র : শিক্ষা (প্রাথমিক ও ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে কত সংখ্যক মহিলা প্রাথমিক শিক্ষিকা রয়েছেন; এবং

(খ) রাজ্যে প্রাথমিক বিদ্যালয়গুলিতে শিক্ষক/শিক্ষিকা নিয়োগের সময় মহিলাদের অগ্রাধিকার দেওয়ার কথা সরকার বিবেচনা করছেন কি?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ৪০,৬৩৬ জন।

(খ) প্রাথমিক শিক্ষক। শিক্ষিকা নিয়োগের ব্যাপারে মাননীয় আদালতে মামলা চলছে; তাই এ ব্যাপারে এখন কিছু বলা যাচ্ছে না।

কংসাবতী সেচ প্রকল্পের আধুনিকীকরণ

*৩৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *৬৩৯) শ্রী শিবপ্রসাদ মালিক : সেচ ও জলপথ াগের ভারপ্রাপ্ত মন্ত্রী অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কংসাবতি সেচ প্রকল্পের কাজটি আধুনিকীকরণ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) পরিকল্পনাটি বর্তমানে অর্থ মঞ্জুরির প্রশ্নে বিশ্বব্যাঙ্কের সঙ্গে আলোচনার পর্যায়ে আছে।

রাজ্যের বিশ্ববিদ্যালয়গুলিকে কেন্দ্রীয় বরাদ্দ

*৩৫০। (অনুমোদিত প্রশ্ন নং *৭৩৯) শ্রী সুব্রত মুখার্জি : শিক্ষা (উচ্চতর) বিভাগের ারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক উত্তর দেবেন কি—

১৯৯১-৯২ ও ১৯৯২-৯৩ (৩১শে জানুয়ারি ১৯৯৩ পর্যন্ত) সালের আর্থিক বছরগুলিতে রাজ্যের বিশ্ববিদ্যালয়গুলিকে কেন্দ্রীয় সরকারের মানব সম্পদ দপ্তর ও বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশন কি কি বাবদ কত পরিমাণ অর্থ সাহায্য করেছেন

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

রাজ্যের বিশ্ববিদ্যালয়গুলিকে বাড়ি নির্মাণ ও গবেষণা ও গবেষক-ছাত্রবৃত্তি বাবদ কেন্দ্রীয় সরকারের মানবসম্পদ উন্নয়ন দপ্তর ১৯৯১-৯২ আর্থিক বছরে মোট ১৭৪.৪০ লক্ষ টাকা ও ১৯৯২-৯৩ আর্থিক বছরে মোট ১৭৯.৪৬ লক্ষ টাকা এবং বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশন পত্র পত্রিকা ও গবেষণাগারের সরঞ্জাম, বাড়ি নির্মাণ ও গবেষণা ও গবেষক ছাত্র বৃত্তি বাবদ ১৯৯১-৯২ আর্থিক বছরে মোট ৭২৬.০৩ লক্ষ টাকা ও ১৯৯২-৯৩ আর্থিক বছরে মোট ৪১০.৪৯ লক্ষ টাকা দিয়েছে।

### মদের দোকান থেকে ট্যাক্স আদায়

*৩৫১। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫৭) **শ্রী আবু আয়েস মণ্ডল :** আবগারি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯২-৯৩ আর্থিক বছরের ৩১শে ডিসেম্বর পর্যন্ত দেশি ও বিদেশি মদের দোকান থেকে কত পরিমাণ ট্যাক্স আদায় হয়েছে; এবং

(খ) উক্ত সময়ের মধ্যে রাজ্য সরকার কতগুলি দেশি মদের দোকানের নতুন লাইসেন্স দিয়েছেন?

**আবগারি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ৯২-৯৩ আর্থিক বছরে ৩১শে ডিসেম্বর পর্যন্ত দেশি ও বিদেশি মদের দোকান থেকে সংগৃহীত আবগারি রাজস্বের পরিমাণ :

দেশি মদ - ৭৪০৯.৪৯ লক্ষ টাকা।

বিদেশি মদ - ৫৮৬৪.৬৪ লক্ষ টাকা।

(খ) একটিও নয়।

### হুগলি জেলায় প্রাথমিক শিক্ষক নিয়োগ

*৩৫২। (অনুমোদিত প্রশ্ন নং *৫৯৯) **শ্রী অরুণকুমার গোস্বামী :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত পাঁচ বছরে হুগলি জেলায় কত প্রাথমিক শিক্ষক নিয়োগ করা হয়েছে; এবং

(খ) ঐ জেলায় বর্তমানে কত প্রাথমিক শিক্ষকের পদ খালি আছে?

শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :

(ক) কোনও প্রাথমিক শিক্ষক নিয়োগ করা যায় নি।

(খ) প্রায় ৫০০টি প্রাথমিক শিক্ষকের পদ খালি আছে।

অর্থনৈতিক নিষেধাজ্ঞা শিথিল

*৩৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *৪৮৯) শ্রী তপন হোড় : অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকারের 'অর্থনৈতিক নিষেধাজ্ঞা' কিছু কিছু ক্ষেত্রে শিথিল করা হয়েছে; এবং

(খ) কোন কোন ক্ষেত্রে তা শিথিল করা হয়েছে?

অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :

(ক) হ্যাঁ।

(খ) পরিকল্পনার ক্ষেত্রে সকল আর্থিক মঞ্জুরি নিষেধাজ্ঞা শিথিল করে দেওয়া হয়েছে। এ ছাড়া গুরুত্বপূর্ণ কর্মসংস্থান প্রকল্প, হাসপাতালের ওষুধ ক্রয়, কারিগরি দপ্তরগুলির প্রয়োজনীয় ব্যয়, বেতন, পেনসন, বার্ধক্যভাতা প্রভৃতি প্রয়োজনীয় ক্ষেত্রকে নিষেধাজ্ঞার বাইরে রাখা আছে। অন্যান্য ক্ষেত্রে প্রয়োজন অনুসারে নিষেধাজ্ঞা শিথিল করার সিদ্ধান্ত নেওয়া হয়।

বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তার সেচের উন্নতি

*৩৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৮৮) শ্রী অজয় দে : সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিশ্বব্যাঙ্কের আর্থিক সাহায্য নদীয়া ও বর্ধমান জেলায় সেচের উন্নতির জন্য রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের সঙ্গে কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কি না; এবং

(খ) কৃষি জমিতে ব্যাপক সেচের ব্যবস্থার জন্য বিশ্বব্যাঙ্ক কেন্দ্র ও রাজ্য সরকারের কাছে কোনও নথিপত্র দাখিল করেছেন কি?

সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :

(ক) সেচ ও জলপথ দপ্তরের বর্তমান-এ এইরূপ কোনও পরিকল্পনা নেই।

(খ) কৃষি জমিতে ব্যাপক সেচের ব্যবস্থার জন্য বিশ্বব্যাঙ্ক কেন্দ্র ও রাজ্য সরকারের কাজে নদীয়া ও বর্ধমান জেলায় সেচ ও জলপথ দপ্তরের প্রকল্পের জন্য কোনও নথিপত্র দাখিল করেন নি।

উড ইণ্ডাস্ট্রিজ

*৩৫৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৭৩) শ্রী সুভাষ বসু : কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প

বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—:

পশ্চিমবঙ্গে অবস্থিত তিনটি 'উড ইণ্ডাস্ট্রিজের' উন্নয়নের ব্যাপারে কোনও সুনির্দিষ্ট পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন কি না?

**ক্ষুদ্র ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

হ্যাঁ, গ্রহণ করা হয়েছে।

***356 Held over.**

**রেডিমেড পোষাকের উপর বিক্রয়কর**

*৩৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *৮৬৩) **শ্রী আবুল বাসার :** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে নির্মিত রেডিমেড পোষাকের উপর বিক্রয়কর ছাড় দেবার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

না।

**শূন্য অধ্যাপকের পদ**

*৩৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮৮) **শ্রী সুশান্ত ঘোষ :** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ৩১শে জানুয়ারি, ১৯৯৩ পর্যন্ত সারা রাজ্যের কলেজগুলিতে মোট কতজন অধ্যাপকের পদ খালি আছে; এবং

(খ) এর মধ্যে মেদিনীপুর জেলার কলেজগুলিতে খালি পদের সংখ্যা কত?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ২৭৭ (দুই শত সাতাত্তর) জনের;

(খ) ২৭ (সাতাশ)।

**Operation Blackboard Scheme**

*359. (Admitted Question No.*683) **Shri Sailaja Kumar Das and Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Education (Primary and Secondary) Department be pleased to state—

(a) amounts so far released by the Central Government under the scheme of Operation Blackboard in different phases;

(b) The amounts spent in different phases by the State Govern-

ment; and

(c) what was the pace of implementation of the above scheme in West Bengal?

**Minister-in-charge of the Education. (Primary and Secondary) Department :**

(a) Rs.2214.38 Lakhs only.

(b) Rs.1864.92 Lakhs only

(c) Satisfactory

**কংসাবতী নদীর বাঁধ সংস্কার**

*৩৬০। (অনুমোদিত প্রশ্ন নং *১৫০৮) **শ্রী সেখ জাহাঙ্গীর করিম :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

কংসাবতী নদীর সংস্কারযোগ্য বাঁধগুলি বর্তমান আর্থিক বছরে সংস্কারের কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

হ্যাঁ, আছে। চলতি আর্থিক বছরে সংস্কার যোগ্য কাজে আনুমানিক ২২ (বাইশ) লক্ষ টাকা খরচ হয়েছে।

**বেসরকারি কলেজগুলিতে অধ্যাপকদের বেতনের তারতম্য**

*৩৬১। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৯৭) **শ্রী সঞ্জীবকুমার দাস :** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, পশ্চিমবাংলার বেসরকারি কলেজগুলিতে কিছু সিনিয়র অধ্যাপক তাদের জুনিয়র সহকর্মিদের চেয়ে কম মাইনে পাচ্ছেন;

(খ) সত্যি হলে, এর কারণ কি; এবং

(গ) এই অসঙ্গতি দূর করার ব্যাপারে সরকারের কোনও পরিকল্পনা আছে কি না?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) কয়েকটি ক্ষেত্রে সত্য,

(খ) ১৯৮৬ সালের বেতনক্রমের পে-ফিক্সেশনের তৎকালীন পদ্ধতি,

(গ) পরবর্তী সরকারি আদেশ বলে এই অসঙ্গতি দূর করা হচ্ছে।

**মণ্ডল কমিশনের প্রতিবেদন**

*৩৬২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৬) **শ্রী নিশিকান্ত মেহেতা :** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মণ্ডল কমিশনের প্রতিবেদন সম্পর্কে সুপ্রিম কোর্টের রায়ের পরিপ্রেক্ষিতে পশ্চিমবঙ্গ সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন কি; এবং

(খ) করে থাকলে, তা কি কি?

**তফসিলি জাতি ও উপজাতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) মণ্ডল কমিশনের রিপোর্টের পরিপ্রেক্ষিতে সুপ্রিম কোর্টের আদেশানুসারে পশ্চিমবঙ্গ সরকার পশ্চিমবঙ্গের অনগ্রসর শ্রেণীর (তফসিলি জাতি ও আদিবাসী ব্যতিরেকে) অন্তর্ভুক্তি হওয়া বা না হওয়ার বিষয়ে বিভিন্ন শ্রেণীর মানুষের পক্ষ থেকে নানা আবেদন বা অভিযোগ খতিয়ে দেখে রাজ্য সরকারের কাছে ঐ বিষয়ে যথোপযুক্ত সুপারিশ করার ক্ষমতা সমন্বিত একটি কমিশন গঠন করার উদ্দেশ্যে সম্প্রতি একটি আইন প্রণয়ন করেছেন এবং ঐ আইন মোতাবেক একটি পাঁচ সদস্যের কমিশনও গঠন করেছেন।

**বৃত্তিকর**

*৩৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *৯৬১) **শ্রী নাসিরুদ্দিন খান :** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯২-৯৩ (২৮শে ফেব্রুয়ারি, ১৯৯৩ পর্যন্ত) আর্থিক বছরে বৃত্তিকর বাবদ আদায়িকৃত অর্থের পরিমাণ কত?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

৬৪ কোটি ৮৮ লক্ষ টাকা।

**জোটবাটার নদীর ভাঙন**

*৩৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৩৩) **শ্রী রবীন্দ্র ঘোষ:** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯২-৯৩ আর্থিক বছরে উলুবেড়িয়ার জোটবাটায় হুগলি নদীর ভাঙন মেরামতির জন্য সরকার কত টাকা মঞ্জুর করেছেন;

(খ) ২৮শে ফেব্রুয়ারি, ১৯৯৩ সাল পর্যন্ত কত টাকা খরচ হয়েছে; এবং

(গ) কত দিনের মধ্যে কাজটি শেষ হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৯৯২-৯৩ আর্থিক বছরে উলুবেড়িয়ায় হুগলি নদীর ভাঙন মেরামতির জন্য সরকার মোট ১০ লক্ষ টাকা বাজেট বরাদ্দ করেছেন।

(খ) কাজের শুরু হইতে ২৮শে ফেব্রুয়ারি '৯৩ পর্যন্ত এযাবৎ মোট খরচের পরিমাণ

১১.৭৫ লক্ষ টাকা।

(গ) সিট পাইল দৃঢ়ভূমির সঙ্গে টানা দেওয়ার কাজ কিছু জমির ক্ষতিপূরণের বিষয়টি নির্ধারণের কাজ চলিতেছে। এই নির্ধারণের পরে প্রায় তিনমাসের মধ্যে কাজ করা সম্ভব হবে বলিয়া আশা করা যায়।

## Coal Cess

*365. (Admitted Question No. *1249) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state—

(a) the total earnings of the State from Coal Cess during the year 1992-93 (up to January, 1993);

(b) the position in this regard in 1990-91 and 1991-92;

(c) whether the Coal Cess dues for the years under consideration have been realised;

(d) if so, the total amount realised from Coal India Limited each year; and

(e) if not, the outstanding dues from CIL up to January, 1993 ?

**Minister-in-charge of Finance Deptt :**

(ক) ১৯৯২-৯৩ অর্থবর্ষে জানুয়ারি, ১৯৯৩ পর্যন্ত কয়লার সেস বাবদ রাজ্য সরকারের মোট আদায় ১০৬ কোটি ৩০ লক্ষ টাকা।

(খ) কয়লা সেস বাবদ ১৯৯০-৯১ অর্থবর্ষের মোট আদায় ১৯৬ কোটি ৬৯ লক্ষ টাকা এবং ১৯৯১-৯২ অর্থ বর্ষের মোট আদায় ২৩৩ কোটি ৫৭ লক্ষ টাকা। ঐ দুই অর্থবর্ষে জানুয়ারি মাস পর্যন্ত মোট আদায় যথাক্রমে ১৭৬ কোটি ৫২ লক্ষ টাকা ও ১৬৫ কোটি ৭৬ লক্ষ টাকা।

(গ) কোনও অর্থবর্ষেই রাজ্য সরকারের দাবি অনুযায়ী সম্পূর্ণ অর্থ আদায় হয়নি।

(ঘ) এ পর্যন্ত বছর ওয়ারি আদায় :

১৯৮২-৮৩ - ১১ কোটি ৯৮ লক্ষ টাকা

১৯৮৩-৮৪ - ৩৩ কোটি ৮৩ লক্ষ টাকা

১৯৮৪-৮৫ - ৯০ কোটি ২৫ লক্ষ টাকা

১৯৮৫-৮৬ - ১০১ কোটি ৫৮ লক্ষ টাকা

১৯৮৬-৮৭ - ১২৯ কোটি ৪৩ লক্ষ টাকা

১৯৮৭-৮৮ - ১৬১ কোটি ৯১ লক্ষ টাকা

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ১৯৮৮-৮৯ | - | ১৫৩ | কোটি | - | লক্ষ টাকা |
| ১৯৮৯-৯০ | - | ২৬৬ | কোটি | ৫৮ | লক্ষ টাকা |
| ১৯৯০-৯১ | - | ১৯৬ | কোটি | ৬৯ | লক্ষ টাকা |
| ১৯৯১-৯২ | - | ২৩৩ | কোটি | ৫৭ | লক্ষ টাকা |

(ঙ) ৩১ জানুয়ারি ১৯৯৩ পর্যন্ত কয়লা সেস বাবদ রাজ্য সরকারের মোট পাওনা ৫৬২ কোটি ৪০ লক্ষ টাকা।

### বর্ধমান বিশ্ববিদ্যালয়ে তারামণ্ডল নির্মাণ

*৩৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *১০৭৫) শ্রী গৌতম রায়চৌধুরি ঃ শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বর্ধমান বিশ্ববিদ্যালয়-এ তারামণ্ডল নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি?

শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ

হ্যাঁ।

### প্রাথমিক শিক্ষকদের প্রভিডেন্ট ফাণ্ডে গরমিল

*৩৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *৬৫৬) শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, পশ্চিমবঙ্গে জেলা স্কুল বোর্ডগুলিকে প্রাথমিক শিক্ষকদের প্রভিডেন্ট ফাণ্ডের হিসাবের গরমিল দেখা গেছে;

(খ) 'ক' প্রশ্নের উত্তর সত্যি হলে,

(১) কবে থেকে এই গরমিল দেখা গেছে;

(২) এর কারণ কি;

(৩) গরমিল হওয়া টাকার পরিমাণ কত; এবং

(গ) বর্তমানে প্রাথমিক শিক্ষকদের এই গরমিল প্রভিডেন্ট ফাণ্ডের হিসাব কি অবস্থায় আছে?

শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ

(ক) সত্য নয়।

(খ) এবং (গ) প্রশ্ন ওঠে না।

### ময়ূরাক্ষী জলাধারের জলধারণের ক্ষমতা

*৩৭০। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৭২) শ্রী আনন্দগোপাল দাস ঃ সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বীরভূম জেলার ময়ূরাক্ষী জলাধারে জল ধরে রাখার ক্ষমতা কত;

(খ) ঐ জলাধারটি সংস্কার করার কোনও পরিকল্পনা রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়েছেন কি না;

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে,

(১) উক্ত পরিকল্পনা কবে পাঠানো হয়েছে;

(২) সংস্কার করতে কত টাকা খরচ হবে বলে আশা করা যায়;

(ঘ) ঐ জলাধার থেকে ৩১শে জানুয়ারি, ১৯৯৩ পর্যন্ত কত একর জমিতে সেচের জল দেওয়া হয়েছে; এবং

(ঙ) সেচের জল পাওয়া যায় নি এমন এলাকায় কর ছাড়ের ব্যাপারে সরকার চিন্তা-ভাবনা করছেন কি?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৪,৪৫,০০০ একর ফুট।

(খ) না। ঐ জলাধার সংস্কারের কোনও পরিকল্পনা রাজ্য সরকারের নাই।

(গ) উত্তরের অবকাশ নাই।

(ঘ) ৩১ জানুয়ারি, ১৯৯৩ পর্যন্ত শুধু মাত্র খরিফ মরশুমে ৫,৩৫,০০০ একর জমিতে জল দেওয়া হয়েছে।

(ঙ) যে সকল জমিতে সেচের জল দেওয়া যায় নাই, উনাভে কোনও কর নেওয়া হবে না।

### বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে 'চুনী কোটালের' স্মারক

*৩৭১। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৪৮) শ্রী মৃণালকান্তি রায় ঃ শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় 'চুনী কোটালের' স্মারক হিসাবে কি কোনও ব্যবস্থা গ্রহ করেছেন; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের কার্যনির্বাহী পরিষদের ২৩.১২.৯২ তারিখের সভা অনগ্রসর সম্প্রদায়ের ছাত্রছাত্রিদের শিক্ষার উন্নতির প্রসার কল্পে "চুনী" কোটাল স্মারক তহবিল" নামে একটি তহবিল গঠনের প্রস্তাব অনুমোদিত হয়।

### রাজ্যের যোজনা বরাদ্দ

*৩৭২। (অনুমোদিত প্রশ্ন নং *৯৮২) শ্রী দিলীপকুমার মজুমদার ও শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় **:** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) চলতি আর্থিক বছরে রাজ্যের যোজনা বরাদ্দের পরিমাণ কত;

(খ) উক্ত বরাদ্দের পরিমাণ ছাঁটাই করা হয়েছে কি না; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, তার কারণ কি?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৯৯২-৯৩ আর্থিক বৎসরে রাজ্যের যোজনা বরাদ্দের পরিমাণ ১৫০১ টাকা

(খ) এবং (গ) কেন্দ্রীয় পরিকল্পনা সাহায্য থেকে বারংবার টাকা কেটে নেওয়া, স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে বিলম্বিত সিদ্ধান্তের জন্য ৩০০ কোটি টাকার প্রতিষ্ঠানিক ঋণ প্রতিশ্রুতি মতো বরাদ্দ না করা কয়লা সেস বাবদ প্রায় ১৬০ কোটি টাকা পাওয়ার এবং রাজ্যের রাজস্ব আদায় কম হওয়ায় ইত্যাদি বিভিন্ন কারণে ১৯৯২-৯৩ সালে যোজনা ব্যয়ের লক্ষ্যমাত্রা পূরণ সম্ভব হচ্ছে না।

***৩৭৩-স্থগিত**

### তফসিলি জাতি ও উপজাতিদের হোস্টেলের কোটা

*৩৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৪৮) **শ্রী হারাধন বাউরি :** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৩-৯৪ আর্থিক বছরে সরকার তফসিলি ও উপজাতিদের জন্য হোস্টেলে কোটা বাড়ানোর সিদ্ধান্ত নিয়েছেন কি না;

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে,

(১) কতগুলি; এবং

(২) কোথায়-কোথায়?

**তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**কান্দী মহকুমায় বন্যা প্রতিরোধ**

*৩৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৬৭) **শ্রী ঈদ মহম্মদ :** সেচ ও জলপথ বিভাগের রপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

কান্দী মহকুমায় বন্যা প্রতিরোধের জন্য কোনও সরকারি পরিকল্পনা আছে কি?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

হ্যাঁ, Kandi Area Intigrated Flood Control-cum-Drainage Scheme (Phase-I) নামে একটি পরিকল্পনা তৈরি হয়েছে।

**কৃষি ও ক্ষুদ্রশিল্প ক্ষেত্রে বিদ্যুৎ শুল্ক ছাড়**

*৩৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৮০৯) **শ্রী আবুল হাসনাত খান :** অর্থ বিভাগের রপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

কৃষি ও ক্ষুদ্রশিল্প ক্ষেত্রে বিদ্যুৎ শুল্ক ছাড় দেওয়া সম্পর্কে রাজ্য সরকারের কোনও পরিকল্পনা আছে কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

কৃষিকার্যে সেচের জন্য ব্যবহৃত বিদ্যুতের উপর বিদ্যুৎ শুল্ক ছাড় দেওয়া আছে। যেসব ক্ষুদ্রশিল্প বা কুটিরশিল্প, ফ্যাক্টরি আইনের আওতায় পড়েনা, তাদের ক্ষেত্রে বিদ্যুৎ শুল্ক হারে সুবিধা (কনসেশন) দেওয়া আছে। এছাড়া শিল্পে নতুন উৎসাহ দান প্রকল্প অনুযায়ী নতুন শিল্পস্থাপনের ক্ষেত্রে উৎপাদন আরম্ভ হওয়ার পর ৫ বছর বিদ্যুৎ শুল্কের ছাড় পাওয়া যাবে।

**কোয়াড়ী খাল সেচ প্রকল্প**

*৩৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৭১৯) **শ্রী অতুলচন্দ্র দাস :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার গোপিবল্লভপুর ২নং ব্লকের বরকন্দ মৌজায় কোয়াড়ি খালের উপর সেচ প্রকল্পটি কত টাকা ব্যয়ে নির্মিত হচ্ছে; এবং

(খ) উক্ত প্রকল্পের দ্বারা কত জমি সেচের আওতায় এসেছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এই প্রকল্পটি মোট ২.৮১ লক্ষ টাকায় নির্মিত হয়েছে।

(খ) প্রকল্পের বর্তমান ক .ায় এই প্রকল্প থেকে প্রায় ৬১০ হেক্টর জমি খরিফ এবং প্রায় ১৮ হেক্টর জমি রবি মরশুমে চাষ হচ্ছে।

**ভাগীরথি নদীর ভাঙন**

*৩৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৪৮) **শ্রী পরেশনাথ দাস :** সেচ ও জলপথ

বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ভাগীরথি নদীর উভয় পাড় ব্যাপক ভাঙনের কবলে প

(খ) সত্যি হলে, সাগরদীঘি ব্লকের অন্তর্গত কোন কোন মৌজায় এই ভাঙন হ
এবং

(গ) উক্ত ভাঙন প্রতিরোধ করার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ ইহা সত্য।

(খ) সাগরদীঘি ব্লকের অন্তর্গত কাবিলপুর ও দস্তুরহাট এলাকায় ভাঙন হচ্ছে।

(গ) উক্ত ভাঙন প্রতিরোধ করার জন্য উপরিউক্ত এলাকায় দুটি প্রকল্প সরক
বিবেচনাধীন আছে।

### মুর্শিদাবাদ জেলায় নতুন মহাবিদ্যালয়

*৩৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৬১) **শ্রী তোয়াব আলি ঃ** শিক্ষা (উচ্চতর) বিভ
ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ জেলায় একটি নতুন মহাবিদ্যালয় (কলেজ) স্থ
করার জন্য সরকার অনুমোদন দিয়েছেন;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, মহাবিদ্যালয়টি কোথায় হবে বলে ঠিক হয়ে

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### জিয়াগঞ্জ থানার দেবীপুর-বরানগর এলাকায় ভাঙন

*৩৮০। (অনুমোদিত প্রশ্ন নং *১৮২৩) **শ্রী শিশিরকুমার সরকার ঃ** সেচ ও জল
বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ জেলার জিয়াগঞ্জ থানার অধীন দেবীপুর-বরান
এর নিকট একটা ব্যাপক ভাঙন দেখা দিয়েছে;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে,

(১) "সরকার অনুমোদিত গঙ্গা-ভাগীরথি ভাঙন রোধ" পরিকল্পনায় এই অং
সংযুক্ত হয়েছে কি না, এবং

(২) হলে, প্রকল্পটির জন্য প্রস্তাবিত ব্যয়ের পরিমাণ কত?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) (খ) হ্যাঁ ইহা সত্য যে জিয়াগঞ্জ থানার অধীন দেবীপুর ও বরানগরে ভাঙ্গন দেখা দিয়েছে।

(১) হ্যাঁ উক্ত এলাকায় দুইটি প্রকল্প "গঙ্গা ভাগীরথি ভাঙ্গন রোধ" পরিকল্পনায় যুক্ত হয়েছে।

(২) প্রকল্প দুটির আনুমানিক ব্যয়ের পরিমাণ মোট ৭৫ লক্ষ টাকা।

## Motion for leave to move the resolution for removal of aker under Rule 201 of the Rules of Procedure and Conduct Business in the West Bengal Legislative Assembly.

**Mr. Speaker :** Now, I take up the motion for leave to move the lution for removal of Speaker under Rule 201 of the Rules of edure and Conduct of Business in the West Bengal Legislative :mbly. The notice has been given by Shri Subrata Mukherjee and rs. Shri Subrata Mukherjee may please move the motion.

**শ্রী সুব্রত মুখার্জি :** স্যার, আমরা গতকাল বলেছিলাম যে সাধারণভাবে আমরা স্পিকারের ৱ নো কনফিডেন্স মোশন আনতে চাইনা। আমরা সাধারণত দেখছি বিগত প্রায় ৫০ ধরে-।

**Mr. Speaker :** কোনও স্পিচ দেবেন না, There will be no speech. You only move the motion.

**Shri Subrata Mukherjee :** Sir, I beg to move that —

"That this House regretfully disapproves the conduct of Shri Hashim ul Halim, the Speaker, West Bengal Legislative Assembly and re- :s that he be removed from the office on the following grounds:

(1) arbitrarily disallowing No-Confidence Motion disapproving certain policies of the Left Front Government moved by the Opposition to save the Chief Minister, other Ministers, top Leaders of the major Ruling Party and high Government officials from embarrassment;

(2) arbitrarily disallowing Questions and Supplementary Questions likely to cause acute embarrassment to the Chief Minister and other Ministers;

(3) wilfully disallowing all types of Adjournment Motions intending to discuss issues of public importance and problems concerning the people of the State and affecting them seriously;

(4) regulating the Proceedings and abusing the discretionary pow-

ers in such manner as to prevent exposure of the Gov[illegible] ment's incompetence and misdeeds and to bring about suppression of the Opposition;

(5) disregarding the rights of the Opposition Members and ma[illegible] pronouncements, giving rulings calculated to affect and un[illegible] mine the rights and privileges of the Opposition Membe[illegible]

(6) ceasing to maintain an impartial attitude necessary to c[illegible] mand the confidence of all sections of the House; and

(7) failure to apply an unbiased mind to the deliberations o[illegible] House."

**Mr. Speaker :** Now, those in support of the motion will p[illegible] stand up. 38 members has stood in support of the motion. As leave of the House has been obtained. The motion will be taken consideration tomorrow and time allot for discussion shall be four h[illegible]

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** I have received one notice of Adjournment tion. But it is out of order because the member concerned has signed it.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received seven notices of Calling Atte[illegible] namely :—

1. Reported harasment of people by touts at police morgues at Mominpur. : Shri Saugata Roy
2. Closure of the Jalpaiguri Polytechnic following the clashes between the students. : Shri Subhas Goswami
3. Reported fasting of some Collectors of Panchayat since 5.4.93 for fulfilling their demands. : Shri Nirmal Das
4. Vacant post of Chief Election officer in the State. : Shri Anjan Chatterjee
5. Lack of staff in Shantipu State General Hospital of Nadia District. : Shri Ajoy De
6. Reported dacoity from buses

running between Raiganj and
Berhampur during last three
months. : Shri Birendra Kumar Moitra

7. Acute cirsis of drinking water
in Baidyabati of Hooghly district. : Shri Abdul Mannan

I have selected the notice of Shri Saugata Roy on the subject of 'Reported harassment of people by touts at police morgues at Mominpur.'

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Probodh Chandra Sinha :** The statement will be made on th April, 1993.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** The Minister-in-charge of Relief and Welfare Deptt. make a statement on the subject of reported loss of lives and operty due to natural calamity at Garden Reach area on 26.3.1993

(Attention called by Smt. Sabitri Mitra on the 29th March, 1993)

**শ্রীমতী ছায়া ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতা, পুলিশ কর্তৃপক্ষ এবং ত্রাণ কর্তার নিকট হইতে প্রাপ্ত তথ্যের ভিত্তিতে জানানো যাইতেছে যে,

গত ২৬.৩.৯৩ তারিখে রাত্রি প্রায় ১০.১৫ মিনিট নাগাদ কলকাতা বন্দরস্থিত নেতাজী য ডকের পূর্ব দিকের প্রাচীরে, যাহা সার্কুলার গার্ডেন রীচ রোড বরাবর অবস্থিত বা রিত, এক উচ্চ ক্ষমতা সম্পন্ন ঝড়ের প্রকোপে সম্পূর্ণরূপে ভেঙে পড়ে। এরফলে কিছু র এই ধ্বংসস্তুপের তলায় চাপা পড়ে আহত হন এবং কিছু সংখ্যক লোক মারাও যান। নার সাথে সাথেই সাউথপোর্ট পুলিশ স্টেশনের অফিসার-ইন-চার্জ এবং গার্ডেনরীচ পুলিশ নের অফিসার-ইন-চার্জ পুলিশ বাহিনী সমেত ঘটনাস্থলে হাজির হন এবং স্থানিয় বাসিন্দা, আই.এস.এফ ব্যারাকে অবস্থিত সি.আই.এস.এফ. কনস্টেবল, লরি-ট্যাক্সি-ম্যাটাডোর ভ্যান তির চালক ও খালাসিদের সহযোগিতায় উদ্ধারকার্য চালু করেন। লালবাজারে খবর নো হয় এবং দমকলবাহিনী ও যতবেশি সংখ্যক অ্যাম্বুলেন্স পাঠাবার অনুরোধ জানানো দমকলবাহিনীর তিনটি গাড়ি দ্রুত ঘটনাস্থলে গিয়ে পৌঁছায় এবং ধ্বংসস্তুপের মধ্য থেকে রকার্য শুরু করে। আহত ব্যক্তিদের খুব দ্রুত হাসপাতালে পাঠানো হয় চিকিৎসার জন্য। তদের ক্যালকাটা ডক লেবার বোর্ড হাসপাতাল এবং এস.এস.এস.কে এম, হাসপাতালে নো হয়। ঐ প্রাচীরের গায়ে অস্থায়ী ভাবে প্রায় ২০ (কুড়ি) টি পরিবার-এর লোকজন করত।

ধ্বংসস্তুপ থেকে প্রায় ৪০ জনকে উদ্ধার করা হয়, এদের মধ্যে এস.এস.কে.এম. পাতাল থেকে ৭ জনকে মৃত বলে ঘোষণা করা হয়। এস.এস.কে.এম. হাসপাতালে ৮ ক এবং ক্যালকাটা ডক লেবার বোর্ড হাসপাতালে ১ জনকে সুচিকিৎসার জন্য ভর্তি করা

হয়। এছাড়াও এস.এস.কে.এম. হাসপাতাল থেকে ১৮ জন আহত ব্যক্তিকে চিকিৎসা ছেড়ে দেওয়া হয় এবং ক্যালকাটা ডক লেবার বোর্ড হাসপাতাল থেকে ৬ জনকে চিকি পর ছেড়ে দেওয়া হয়।

এছাড়া একই দিনে এবং প্রায় একই সময়ে সোনাই রোডস্থিত বিবি হলের বসবাসকারি দুইজন বটগাছের তলায় চাপা পড়ে মারা যান। ঐ ঝড়ে বটগাছটি উপরে ঐ দুই ব্যক্তি বটগাছেরই তলায় একটি চায়ের দোকানে আশ্রয় নিয়েছিল।

ক্ষতিগ্রস্ত লোকেদের অধিকাংশই ফুটপাথের বাসিন্দা বলে জানা যায়। তাদের অধি ৬ মাস পূর্বে ঐ জায়গায় এসে বসবাস শুরু করে এবং তারা সাধারণত দক্ষিণ পরগনা জেলার জয়নগর, কুলতলি, লক্ষ্মীকান্তপুর প্রভৃতি জায়গার বাসিন্দা ছিল বলে যায়।

ক্ষতিগ্রস্ত লোকেদের মধ্যে বিতরণের জন্য ১১টি ত্রিপল, ১১ পিস ধুতি, ৫ পি ১৩ পিস শাড়ি, ১৮ পিস প্যান্ট, ১৮ পিস শর্ট, ১৮ পিস ফ্রক, এবং ১৮ পিস দেওয়া হয় গত ২৯.৩.৯৩ তারিখে। এছাড়া ৬০ জন ক্ষতিগ্রস্ত ব্যক্তির জন্য ১ মাসে আর বাবদ নগদ ১১৭০ টাকা দেওয়া হয়েছে।

এছাড়া নিহত ব্যক্তিদের প্রকৃত উত্তরাধিকারিদের ৫০০০ (পাঁচ হাজার) টাকা এক অনুদান বাবদ দেওয়া হবে। এ বিষয়ে ত্রাণ অধিকর্তাকে উপযুক্ত ব্যবস্থা গ্রহণের নির্দেশ হয়েছে।

সর্বশেষ পাওয়া খবরে জানা যায় যে ৯ জন আহত ব্যক্তি হাসপাতালে ভর্তি তাদের মধ্যে ২ জনকে অবস্থার উন্নতির দরুন হাসপাতাল থেকে ছেড়ে দেওয়া হ অবশিষ্ট ব্যক্তিদের অবস্থা উন্নতির দিকে।

[12-10 — 12-20 p.m.]

**Mr. Speaker :** The statement will be circulated. Now the Ho Minister Shri Abdul Quiyom Molla will inform the House as regard questions on the other day.

**শ্রী আব্দুল কাইয়ুম মোল্লা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী সঞ্জী দাস এবং মাননীয় সদস্য সৌগত রায়ের প্রশ্ন নং ১২৭৮-এর উত্তরে অতিরিক্ত ত আমি আপনার মাধ্যমে সভায় রাখছি।

(সচিবালয় নির্দেশবলী, ১২৭ ধারা দ্রষ্টব্য)

| [illegible] নাম | প্রাপ্ত আবেদনপত্রের সংখ্যা | | সাহায্য-যোগ্য বিবেচিত আবেদন পত্র | | সাহায্য নেওয়া আবেদনপত্রের সংখ্যা | | বাতিল আবেদন পত্রের সংখ্যা | | প্রশাসনিক ব্যয় | | আইনগত সাহায্য বাবদ ব্যয় | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | ১৯৯১ | ১৯৯২ | ১৯৯১ | ১৯৯২ | ১৯৯১ | ১৯৯২ | ১৯৯১ | ১৯৯২ | ১৯৯১ | ১৯৯২ | ১৯৯১ | ১৯৯২ |
| [illegible] ২৪ পরগনা | ৩৭৭ | ২২০ | ২৯২ | ১৬৬ | ২৯২ | ১৬৬ | ৮৫ | ৫৪ | ৫,৩২,০৭৭.৫৬ | ৫,৫৭,৯৯০.০০ | ১,৪৪,৪২৬.০০ | ১,০৪,৩১৯.০০ |
| ঃ ২৪ পরগনা | ১০৫ | ৯৫ | ১০৩ | ৯০ | ১০৩ | ৯০ | ২ | ৫ | ৩,৩৯,২৫২.৮০ | ২,৮৭,৪০০.০০ | ৫৬,৯০২.৭২ | ৩১,৭২১.০০ |
| হাওড়া | ১৩২ | ১৩০ | ১২৪ | ১২৪ | ১২৪ | ১২৪ | ৮ | ৬ | ১,৭৭,০০০.০০ | ১,৩৬,০০০.০০ | ৪০,০০০.০০ | ২৭,৫০০.০০ |
| মেদিনীপুর | ২১৬ | ২০০ | ১৬১ | ১৬১ | ১৬১ | ১৬১ | ৫৫ | ৩৭ | ৩,৭৫,০০০.০০ | ২,৭৯,০০০.০০ | ২,০৬,৫০০.০০ | ৭১,৫০০.০০ |
| মুর্শিদাবাদ | ৪০৫ | ৫৮৩ | ১৬১ | ১০৮ | ১৬১ | ১০৮ | ২৪৪ | ২৭৫ | ৩,৭৫,০০০ ০০ | ৫,২৩,০০০.০০ | ১,০০,০০০.০০ | ৫২,০০০.০০ |
| পুরুলিয়া | ৮৩ | ৯০ | ৬৭ | ৮৩ | ৬৭ | ৮৩ | ১৬ | ৭ | ১,৫৫,৫০৪ ৪০ | ১,৮৪,৪৬০ ২৫ | ১৮,৬৭১ ১০ | ১২,০৩৮.৪০ |
| দার্জিলিং | ৪৭ | ৩০ | ১৪ | ১২ | ১৪ | ১২ | ৩৩ | ১৮ | ১,৫৮,০০০ ০০ | ১,১৫,০০০.০০ | ৯,৬৫৮.০০ | ১৩,৫৮৮ ০০ |
| পঃ দিনাজপুর | ২০২ | ১০০ | ২০২ | ১২৫ | ২০২ | ১২৫ | × | ৫ | ১,০৮,৪২২.০০ | ১,০৬,৭৫৯ ০০ | ১,০২,৮১০ ০০ | ৫৪,১১৪ ০০ |
| বীরভূম | ১৭২ | ১৬০ | ১৫৪ | ১৫৪ | ১৫৪ | ১৫৪ | ১৮ | ৬ | ১,৬০,০০০ ০০ | ১,২১,০০০ ০০ | ৪৮,০০০.০০ | ৪০,০০০ ০০ |
| [illegible] | ৪৬১ | ৩৮১ | ৪৫৭ | ৩৭৬ | ৪৫৭ | ৩৭৬ | ৪ | ৫ | ২,৬৪,০০০.০০ | ২,০৮,০০০.০০ | ৭২,০০০ ০০ | ২,৩৪,৫০০ ০০ |

## রুটিন নোটশিট

### (সচিবালয় নির্দেশবলী, ১২৭ ধারা দ্রষ্টব্য)

| জেলার নাম | প্রাপ্ত আবেদনপত্রের সংখ্যা | | সাহায্য-যোগ্য বিবেচিত আবেদন পত্র | | সাহায্য নেওয়া আবেদনপত্রের সংখ্যা | | বাতিল আবেদন পত্রের সংখ্যা | | প্রশাসনিক ব্যয় | | আইনগত সাহায্য বাবদ ব্যয় | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | ১৯৯১ | ১৯৯২ | ১৯৯১ | ১৯৯২ | ১৯৯১ | ১৯৯২ | ১৯৯১ | ১৯৯২ | ১৯৯১ | ১৯৯২ | ১৯৯১ | ১৯৯২ |
| কলিকাতা | ৩৫১ | ৩৫৮ | ৩৪৩ | ৩৪৩ | ৩৪৩ | ৩৪৩ | ৮৮ | ৫ | ৩,৬০,০০০.০০ | ৪,২০,০০০.০০ | ২,৭১,০০০.০০ | ১,৯৩,০০০.০০ |
| জলপাইগুড়ি | ৬৯ | ৭০ | ৬৬ | ৬৬ | ৬৬ | ৬৬ | ৩ | ৪ | ২,০৮,০০০.০০ | ১,৫৭,০০০.০০ | ৪৫,০০০.০০ | ৩০,০০০.০০ |
| বর্ধমান | ১৭৩ | ১৮০ | ১৬৯ | ১৭৭ | ১৬৯ | ১৭৭ | ৪ | ৩ | ৩,০৫,০০০.০০ | ২,৪০,০০০.০০ | ১,৯৩,৫০০.০০ | ১,০৩,০০০.০০ |
| হুগলী | ৩৫৮ | ৪৫৩ | ২৯৮ | ৪০৫ | ২৯৮ | ৪০৫ | ৬০ | ৪৫ | ৪,৩৬,৫০৬.২০ | ৪,২৪,৯৫৭.০০ | ২,৫১,৮২৬.০০ | ১,৬৪,২৬১.০০ |
| মালদহ | ৪৫ | ৪৭ | ৪৫ | ৪৫ | ৪৫ | ৪৫ | x | ২ | ১,১৩,০০০.০০ | ৭৮,০০০.০০ | ৩১,৫০০.০০ | ১৮,৫০০.০০ |
| নদীয়া | ১৪৩ | ১৪১ | ১৩৯ | ১৩৯ | ১৩৯ | ১৩৯ | ৪ | ২ | ৪,৭৫,৫১৪.৩০ | ৪,৬৯,৩৪০.০০ | ৬৫,২২৩.০০ | ৪০,৫৪৬.৭৫ |
| বাঁকুড়া | ২৫ | ৩২ | ২১ | ৩২ | ২১ | ৩২ | ৪ | x | ২,২৮,০০০.০০ | ১,৭১,০০০.০০ | ৮৪,০০০.০০ | ৩০,০০০.০০ |
| মোট | ৩০৬৪ | ৩০৮৭ | ২৮১৬ | ২৬০৬ | ২৮১৬ | ২৬০৬ | ৫৪৮ | ৪৮১ | ৪৭,৭৮,২৭৭.২৬ | ৪৪,৭৮,৮৮.২৪ | ১৭,৪০,৮০৯৮২ | ১২,২০,৬৬৮.৬৫ |

**nsideration of the First Report of the Committee on Privileges, 1992-93.**

**Shri Anil Mukherjee :** Sir, I beg to move that the First Report the Committee of Privileges of the Eleventh Legislative Assembly as sented to the House on the 6th April, 1993 be taken into consider-

Sir, I beg to move that the recommendation contained in the First ort of the Committee of Privileges of the Eleventh Legislative embly be agreed to by the House.

The motion was then put and agreed to.

## PRESENTATION OF REPORT

**sentation of the Sixth Report of the Subject Committee on Education and Information and Cultural Affairs (1991-93).**

**Shri Partha Dey :** Sir, I beg to present the Sixth Report of the ject Committee on Education and Information and Cultural Affairs 1-93) on Technical Education and Training.

**esentation of the Fourth Report of the Subject Committee Power and Commerce and Industries (1991-93), on NICCO PARKS & RESORTS LTD.**

**esentation of the Thirteenth Report of the Committee on the Welfare of Scheduled Castes and Scheduled Tribes,**

**1992-93.**

**Shri Rabindranath Mandal :** Sir, I beg to present the Thirteenth rt of the Committee on the Welfare of Scheduled Castes Sched- Tribes, 1992-93, on the reservation quota for the Candidates be- ing to Scheduled Castes and Scheduled Tribes in the employment r Finance (Taxation), Commerce and Industries, Power and Non- entional Energy, Home (Civil Defence), Education (Secondary) and ic Works Departments.

[12-20 — 12-30 p.m.]

**resentation of the Sixteenth Report of the Committee on Subordinate Legislation, 1992-93.**

**Shri Debnarayan Chakraborty :** Sir, I beg to present the Six- h Report of the Committee on Subordinate Legislation, 1992-93.

**Presentation of the Fifth Report of the Subject Committee o Welfare, Tourism and Sports and Youth Services, 1991-93.**

**Shri Kamakhya Charan Ghosh :** Sir, with your permission I b to present the Fifth Report of the Subject Committee on Welfare, To ism and Sports and Youth Services, 1991-93.

**Presentation of Report of the Unfinished Work of the Comm tee on Public Accounts, 1991-93.**

**Shri Subrata Mukherjee :** Sir, I beg to present the Report the Unfinished work of the Committee on Public Accounts, 1991-9

**Presentation of Report on the Unfinished Work of the Subj Committee on Power and Commerce and Industries, 1991-9**

**Shri Santasri Chattopadhyay :** Sir, I beg to present the Rep on the Unfinished Work of the Subject Committee on Power Commerce and Industries, 1991-93.

**Extension of time for presentation of Report of the Select Committee on the West Bengal Municipal Bill, 1992.**

**Shri Ashoke Bhattacharyya :** Sir, I beg to move that the ti for presentation of Report of the Select Committee on the West Ben Municipal Bill, 1992 be further extended till the end of the next sessi

The motion was then put and agreed to.

**Laying of Reports and Accounts.**

**Reports of the Comptroller and Auditor General of India a Finance Accounts and Appropriation Accounts.**

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission I to lay the (i) Report of the Comptroller and Auditor General of In for the year 1989-90 No.3 (Civil); (2) Report of the Comptroller Auditor General of India for the year 1989-90, No.4 (Civil); (iii) Rep of the Comptroller and Auditor General of India for the year 1990 No.1 (Commercial); (iv) Report of the Comptroller and Auditor Gen of India for the year 1990-91, No.2 (Revenue Receipts); (v) Fina Accounts for the year 1989-90; and (vi) Appropriation Accounts for year 1989-90.

## MENTION CASES

**শ্রী আব্দুস সালাম মুন্সী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি এ বিষয়ের প্রতি মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকার 'রামনগর সুগার কোম্পানি, বর্তমানে যেটা 'খৈতান অ্যাগ্রো কমপ্লেক্স (পলাশি)' নামে পরিচিত এবং

ন্ত্রী ও মুখ্যমন্ত্রী ১৯৯১ সালে দীর্ঘ ৮ বছর বন্ধ থাকার পর যেটা উদ্বোধন করে এলেন। সেটার ২ হাজার থেকে আড়াই হাজার কর্মী আজ পর্যন্ত অত্যন্ত নিচু এবং কম বেতন নিতে বাধ্য হচ্ছে। অথচ থার্ড ওয়েজ বোর্ডের সুযোগ আমেদপুর সুগার মিলের কর্মীরা পাচ্ছে, কিন্তু 'খৈতান অ্যাগ্রো কমপ্লেক্স'-এর কর্মচারিরা পাচ্ছে না। আজ পর্যন্ত তারা থার্ড ওয়েজ বোর্ডের কোনওরকম ফেসিলিটি এবং অ্যাডভানটেজ না পাওয়ার জন্য তাদের অত্যন্ত কম বেতনে সেখানে কাজ করতে হচ্ছে। তারা আর্থিক দৈন্যের মধ্যে দিয়ে চলেছে। তাই আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে করে তারা অবিলম্বে থার্ড ওয়েজ বোর্ডের ফেসিলিটি পায়। রামনগর খৈতান অ্যাগ্রো কমপ্লেক্সের যে এমপ্লয়িজ ইউনিয়ন আছে আই.এন.টি.ইউ.সি এবং ওয়ার্কারস ইউনিয়ন তারা থার্ড ওয়েজ বোর্ডের ফেসিলিটি যাতে দেওয়া হয় তারজন্য দাবি করছে, কিন্তু দুঃখের বিষয়, সেখানে যে সিটু ইউনিয়ন আছে তারা কোনও অজ্ঞাত কারণে নীরব আছে। এটা অত্যন্ত আশ্চর্যের ব্যাপার। ওখানকার সিটু ইউনিয়নের এমপ্লয়িরা থার্ড ওয়েজ বোর্ডের যাতে সুযোগ পান এই আন্দোলন থেকে বিরত হয়ে আছে। তারা মালিক পক্ষের হয়ে চুপচাপ বসে আছে। এটা অত্যন্ত লজ্জার। তাই আমি মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে করে খৈতান অ্যাগ্রো কমপ্লেক্সের এমপ্লয়িজরা থার্ড ওয়েজ বোর্ডের সুযোগ পান তারজন্য ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী দেবেশ দাস :** স্যার, পশ্চিমবঙ্গে অবস্থিত কেন্দ্রীয় সরকারের বন ও পরিবেশ দপ্তরের ৩টি গবেষণা কেন্দ্র তুলে দেবার চেষ্টা হচ্ছে। এতে পশ্চিমবঙ্গ সহ পূর্বাঞ্চলের বন নিয়ে গবেষণা শুধু ক্ষতিগ্রস্তই হবে না, বহু বিজ্ঞানী ও গবেষক এবং অধ্যাপকের প্রতিভা ক্ষতিগ্রস্ত হবে এবং অনেকের চাকরি যাবে। আমি পূর্বাঞ্চলের বঞ্চনার বিরুদ্ধে বলছি না, গোটা দেশের ক্ষতি হচ্ছে। পূর্বাঞ্চলের বনভূমির যে বৈচিত্র ভারতবর্ষের আর কোনও অঞ্চলে দেখা যায় না। লাল মাটির বনভূমি এবং তার সাথে সুন্দরবন এলাকার এশিয়ার বৃহত্তম লবনাক্ত বনভূমি। তরাইয়ের বনভূমির সাথে পর্বতমালার বনাঞ্চল। জীব বৈচিত্র বা বায়ো ডাইভারসিটি নিয়ে সারা দেশে হৈ-চৈ হচ্ছে। জীব বৈচিত্র নিয়ে পূর্বাঞ্চলের বনভূমিতে গবেষণা সবচেয়ে ভাল হতে পারে। আজকে মার্কিন যুক্তরাষ্ট্র জীব-বৈচিত্র রক্ষার নামে ভারতবর্ষকে শোষণ করতে চাচ্ছে। ব্রাজিলের রিও সম্মেলনে এটা আলোচনা হয়েছে। বৈচিত্রময়ী পূর্বাঞ্চলের বনভূমি থেকে বন গবেষণা তুলে দেওয়ার অর্থ মার্কিন যুক্তরাষ্ট্রের অশুভ আকাঙ্খাকে রূপায়ণ করা। বহু বিজ্ঞানী এবং গবেষক এর বিরুদ্ধে প্রতিবাদ করেছে। আমি এই ব্যাপারে রাজ্য সরকারের হস্তক্ষেপ প্রার্থনা করছি।

**শ্রী প্রবীর ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র গোবরডাঙায় গত ২ বছর আগে এক প্রশ্নের উত্তরে পূর্তমন্ত্রী মহাশয় বলেছিলেন ওখানে একটা পাকা সেতু হবে। কারণ ওখানে একটা এক্সিডেন্টকে কেন্দ্র করে পুলিশ গুলি চালালে ২ জন মারা যায়। বিধানসভায় প্রতিশ্রুতি দেওয়া সত্ত্বেও আজ পর্যন্ত শুরু হয়নি। এর প্রতিবাদে গোবরডাঙা মিউনিসিপ্যালিটির সমস্ত কমিশনার, কংগ্রেসের এবং সি.পি.এমের সমস্ত কমিশনার সহ প্রত্যেকে দলমত নির্বিশেষে পাকা সেতু করার জন্য একদিনের অবস্থান করেছিলেন। আমি আবেদন করছি, অবিলম্বে ঐ এলাকার মানুষের স্বার্থে গোবরডাঙ্গায় পাকা সেতু করা হোক। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছিলেন

৮১ লক্ষ টাকা এরজন্য স্যাংশন্ড করেছেন, কিন্তু এমবারগের জন্য আটকে আছে। এমবার উইথড্র করে যাতে কাজ শুরু হয় তারজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবে রাখছি।

[12-30 — 12-40 p.m.]

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পঞ্চা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতার এম.এল.এ হোস্টেলে আর পঞ্চায়েত ভবনের সা গ্রামবাংলার পঞ্চায়েত ট্যাক্স কালেক্টাররা গত ৫ তারিখ থেকে অনশন করছে তাদের দ দাওয়া আদায়ের জন্য ব্রিটিশ আমলে যে নিয়ম ছিল সেই নিয়ম অনুসারে ইউনিয়ন ে তাদের ট্যাক্স কালেক্টার হিসাবে নিয়োগ করে পঞ্চায়েতে। সাধারণ মানুষের স্বার্থে সারা পরিশ্রম করে ট্যাক্স আদায় করে পঞ্চায়েতকে দিচ্ছে। পঞ্চায়েতের যিনি সচিব আছেন, পঞ্চায়ে যেসব কর্মচারিরা আছে, পঞ্চায়েতের অধীনে যে সমস্ত দফাদার এবং চৌকিদাররা আছে ' যেরকম সুযোগ-সুবিধা পাচ্ছে তেমনি এদেরও ন্যূনতম দাবিটুকু দেওয়া হোক। পঞ্চায়ে ট্যাক্স কালেক্টার, আমরা এম.এল.এ. হোস্টেল থেকে বেরোবার সময় দেখলাম যে ওরা গু বসে অনশন করছে। অনাহারে পড়ে আছে, একজন ছেলে পঞ্চায়েত ডিপার্টমেন্টের সা তাদের জীবন সংশয়। মাত্র ৬০ টাকা এবং ২০ টাকা এই কমিশনে তাদের জীবিকা ত করতে হচ্ছে, মাসে ১৫০ টাকার বেশি হচ্ছে না। আমি আপনার মাধ্যমে বলতে চাই মাননীয় পঞ্চায়েত মন্ত্রী এই বিধানসভায় এসে এই অচল-অবস্থার সম্বন্ধে একটা বিবৃতি দি তারাও ভারতের নাগরিক, পশ্চিমবঙ্গবাসী গ্রাম বাংলার ছেলে, তাদের দাবি দাওয়ার স একটা বিবৃতি নিয়ে একটা ব্যবস্থা করা হোক যে তাদের নিয়ে কি করা হবে। আমি ত দাবি দাওয়া আপনার মাধ্যমে মাননীয় পঞ্চায়েতের মন্ত্রীর কাছে পৌঁছে দেবার জন্য রা

**শ্রীমতী আরতি হেমব্রম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সং বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বাঁকুড়া জেলার রায়পুর ১ এবং রায়পু রাণীবাঁধ প্রভৃতি ৩টি ব্লকই আই.টি.ডি.পি. ব্লক হিসাবে চিহ্নিত। এই ব্লকগুলিতে অ আর.এল.আই. পাম্পসেট আছে। পাম্পসেটগুলিতে নিয়মিত কর্মিরা কাজ করে না, প্রয়োজ যন্ত্রাংশ সরবরাহ করা হয় না, ফলে চাষিদের অনেক সুবিধা হয়। ফসল নষ্ট হয়ে যায়, এর প্রতিকারের জন্য বিভাগীয় মন্ত্রী মহাশয়ের কাছে দাবি জানাচ্ছি এবং মাননীয় বিদ্যুৎ কাছে অনুরোধ জানাচ্ছি যে অবিলম্বে ঐ আর.এল.আই. পাম্প সেটগুলিতে বিদ্যুৎ সং করা হয়।

**শ্রী মানিক ভৌমিক ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে ৮টি নির্যাতিতা মহিলার মেডি রিপোর্ট পেশ করছি যে মহিলারা তফসিলি সম্প্রদায় ভুক্ত, এবং একটা কেসের ' মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর হাতে দিতে চাই। আমরা ময়না থানার থার্ড পুলিশ অফিসার [illegible] সি.পি.এম. কমরেড মদ মত্ত অবস্থায় মার্কসীয় ভাষায় যাকে বলে ভাকু তে [illegible] উপর অত্যাচার করেছেন। মাননীয় কেন্দ্রীয় মন্ত্রী শ্রী রাজেশ পাইলট ঘটনাস্থলে এসেছি [illegible] বলেছিলেন যে এ ঘটনার প্রতিকার করা হবে। লজ্জার কথা আজ পর্যন্ত সেই [illegible] অফিসাররা একটার পর একটা কেস করে যাচ্ছে কিন্তু কিছুই হচ্ছে না। স

ায়েত নির্বাচন, মহিলারা প্রার্থী হবেন, আমি অবিলম্বে ঐ নারী লোলুপ পুলিশ অফিসারদের তে ওখান থেকে সরানো হয় তারজন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুনির্মল পাইক :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চশিক্ষা ী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ঘটনা এই যে আমার কেন্দ্র খেজুরি দিনীপুর জেলার মধ্যে তফসিল অধ্যুষিত এলাকা। সেখানে একটা ডিগ্রি কলেজ ভোকেশনাল র্ঘদিন ধরে প্রস্তাবটি সরকারের কাছে পড়ে রয়েছে কিন্তু সেই প্রস্তাব বাস্তবায়িত হয়নি। আমরা প্রয়োজনীয় জমি জমা দিয়ে দিয়েছি, কিন্তু সেটা ভরাট করে কলেজ গৃহ নির্মাণের সব ব্যবস্থা করেছি, আমি আশা করব মাননীয় শিক্ষামন্ত্রী যাতে এটা ব্যবহার করেন এবং ব্যবহারের সঙ্গে সঙ্গে কার্যে পর্যবেসিত হয় তারজন্য অনুরোধ করছি এবং মাননীয় মুখ্যমন্ত্রী যাতে এই ব্যাপারে হস্তক্ষেপ করেন তারজন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী জটু লাহিড়ী :** মিঃ স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার কেন্দ্রে এইচ.আই.টি.র বিরাট কমপ্লেক্স রয়েছে যেখানে অনেক কোয়াটার হয়েছে বিশেষ করে হুগলি ব্রিজ তৈরি করার পরে সাউথ হাওড়ার বহু মানুষ গৃহচ্যুত হয়ে এইসব এলাকায় নূতন করে বসবাস করছে। তারপর টেলি কমিউনিকেশনের অনেক কোয়াটার হয়েছে, ফলে এই সমস্ত কোয়াটারে যারা বাস করে তাদের ছেলে মেয়েদের স্কুলে ভর্তি হওয়ার সমস্যা দেখা দিয়েছে। আমি এই ব্যাপারে মাননীয় মাধ্যমিক শিক্ষামন্ত্রীর কাছে প্রশ্ন রেখেছিলাম। তাড়াতাড়ি স্কুল শুরু হবে, কিন্তু আজ পর্যন্ত মাধ্যমিক স্তরের স্কুল তৈরি হয়নি। ফলে মানুষ ভীষণ অসুবিধার মধ্যে রয়েছেন। ছেলে-মেয়েদের স্কুলে ভর্তি করবার জন্য তারা হাওড়ার স্কুলগুলির দরজায় দরজায় ঘুরে বেড়াচ্ছেন, কিন্তু ভর্তি করতে পারছেন না। এরফলে তাদের অনেককেই ইংলিশ মিডিয়াম স্কুলে ভর্তি হতে হচ্ছে এই যে অসুবিধা, বিশেষ করে শিশুদের ক্ষেত্রে, এই ব্যাপারে মাধ্যমিক শিক্ষামন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি, ডুমুরজলার এইচ.আই.টি. কমপ্লেক্সে যেন অবিলম্বে উচ্চ-মাধ্যমিক স্কুল তৈরি করা হয়।

**শ্রী আবু আয়েশ মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সভার দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল সভার শুরুতে ত্রিপুরার ফলাফল সম্পর্কে আলোচনার সময় বিরোধী কংগ্রেস দলের নেতা জয়নাল আবেদিন সাহেব বলেছিলেন যে, কমিউনিস্টরা স্বাধীনতা আন্দোলনে বেইমানি করেছে। এটা কমিউনিস্টদের বিরুদ্ধে অসার অভিযোগের নামান্তর মাত্র। এই কথা আমি সভার মাধ্যমে জানাতে চাই যে, কমিউনিস্টরা কখনওই দেশ এবং দেশের মানুষের সঙ্গে বিশ্বাসঘাতকতা করেনি, বেইমানি করেনি। অপর পক্ষে কংগ্রেস তার জন্মলগ্ন থেকেই দেশ এবং দেশের মানুষের সঙ্গে বিশ্বাসঘাতকতা করেছে। এটা মনে রাখা দরকার, ১৮৮৫ সালে যাদের জন্ম তারা 'ভারতের পূর্ণ স্বাধীনতা চাই' এই দাবি করেছিলেন জন্মের ৪৪ বছর পর ১৯২৯ সালে এবং সেটা বিশেষ পরিস্থিতিতে করতে তারা বাধ্য হয়েছিলেন। মনে রাখা দরকার, ১৯২৮ সালেও তারা দেশের স্বাধীনতা চাননি, ডোমিনিয়নের মর্যাদা চেয়েছিলেন। ...

**শ্রী অরুণকুমার গোস্বামী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৬ই মার্চ তারিখে বৌবাজারের ভয়াবহ বিস্ফোরণের ঘটনার অন্যতম আসামি রশিদের খুব ঘনিষ্ঠ, সেই আসামির নাম হচ্ছে শেখ মুস্তাফা ওরফে মুর্তাজা,

তাকে গতকাল রিষড়া থেকে পুলিশ এক সি.পি.এম. কর্মীর বাড়ি থেকে গ্রেপ্তার করেছে, সেই সি.পি.এম. কর্মীকে কিছু বলা হয়নি। সেখানে তার বাড়িতে ঐ আসামিকে লুকিয়ে হয়েছিল। আমরা ঐ বাড়িওয়ালা সি.পি.এম. কর্মীকে গ্রেপ্তারের দাবি করছি। এইরকম র সঙ্গে যারা জড়িত তারা রিষড়ায় গিয়ে বিভিন্ন প্রকার বোমার মশলা সাপ্লাই করছে, মা খুন করছে, হেরোইনের ব্যবসা করছে এবং তাদের সঙ্গে সি.পি.এম. কর্মীরা সক্রীয় সহযোগিত্য করছে। রশিদের লোকেরা আজকে সেখানে ঘোরাঘুরি করছে এবং তা সেখানকার মানুষ উত্তেজিত। আমি এই ব্যাপারে অবিলম্বে পুলিশি তদন্তের দাবি করছি যে বাড়িতে রশিদের ঐ লোকটি লুকিয়ে ছিল সেই বাড়ির মালিক সি.পি.এম. কর্মীকে গ্রে করবার জন্য আবেদন জানাচ্ছি।

[12-40 — 12-50 p.m.]

**শ্রী অজয় দে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ ক আমাদের পশ্চিমবঙ্গে যেসব নন-গভর্নমেন্ট কলেজগুলো আছে তাতে ৪৭৫ জন গ্র্যা ল্যাবরেটরি ইনস্ট্রাক্টর আছেন। আশ্চর্যের বিষয়, ১০.৮.১৯৮২ তারিখের গভর্নমেন্ট অ বলা হল তাদের বেতন পুনর্বিন্যাস করা হবে এবং তারা সমস্ত সুযোগ-সুবিধা পাবেন তাই নয়, ২৯.৭.১৯৮৭ সালে হাইকোর্টের এস.আর.রায়, জাস্টিস, বলেছিলেন, ল্যবরেটরি পরেও এই সরকার মেনে নিলেন না। পরবর্তীকালে সরকার ১৯৮৭ সালে হাইকোর্টে আ করলেন এবং ১৯৯১ সালে আবার হেরে গেলেন। আমাদের কাছে খবর আছে যে লী এই কেসে কোনও মেটেরিয়াল নেই। তাসত্ত্বেও তারা বারবার টালবাহনা করছেন এবং ঝু রেখেছেন। আবার এটা নিয়ে সুপ্রিম কোর্টে যাওয়া হচ্ছে। কাজেই এই ৪৭৫ জন গ্রা ল্যাবরেটরি ইন্সট্রাক্টর আছেন, যাদের ব্যাপারে হাইকোর্টের রায়ের পরও মানা হচ্ছে না। এ মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী আছেন, আমি তাকে অনুরোধ করব বিষয়টি সম্পর্কে বলার

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিম জনসাধারণের পক্ষ থেকে ত্রিপুরার জনগণকে অভিনন্দন জানাচ্ছি। কারণ তারা সে কংগ্রেসকে শোচনীয় ভাবে পরাজিত করেছেন। সেখানে তারা চারের তিন ভাগ জ জয়লাভ করে কংগ্রেসের মুখে ঝামা ঘসে দিয়েছে। প্রধানমন্ত্রী যে জমি সংক্রান্ত কেলে সঙ্গে জড়িত, তার জনবিরোধী নীতি, বি.জে.পি.'র মৌলবাদি নীতি এবং বিচ্ছিন্নতা বিরুদ্ধে ত্রিপুরার মানুষের এটা একটা ঐতিহাসিক রায়। আমাদের বামপন্থী নীতি ভারতবর্ষের ক্ষেত্রে এক নতুন পথে এগিয়ে যাচ্ছে। এই ব্যাপারটি আমাদের একজন কেন্দ্রীয় মন্ত্রীর নাকেও ঝামা ঘসে দিয়েছে। তিনি বলেছিলেন যে পশ্চিমবঙ্গ থেকে আ মুছে দেবেন। কিন্তু ত্রিপুরার জনগণ ওদেরই মুছে দিয়েছে এবং আগামীদিনে সারা ভার থেকে ওদের মুছে দেবে এবং আমাদের বামপন্থী রাজনীতি সারা ভারতবর্ষে এগিয়ে আজকে সমগ্র ভারতের মৌলবাদী শক্তি, প্রতিক্রিয়াশীল শক্তির বিরুদ্ধে ত্রিপুরার মানু রায় দিয়েছে তাতে বামপন্থী রাজনীতি যে এগিয়ে যাবে তার সময় ঘনিয়ে এসেছে। আমাদের পশ্চিমবঙ্গের সংগ্রামি মানুষের পক্ষ থেকে তাদের অভিনন্দন জানাচ্ছি এবং আশা যে ত্রিপুরার মানুষ আগামীদিনে আরও এগিয়ে যাবে। ভারতবর্ষের মাটি থেকে প্রতিক্রিয়াশীল কংগ্রেস, বি.জে.পি'র মৌলবাদী শক্তি এবং বিচ্ছিন্নতাবাদী শক্তির কবর

ছ, সেই ইঙ্গিত দিয়েছে ত্রিপুরার জনগণ।

শ্রীমতী মায়ারাণী পাল : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে পরিবার কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমরা রোজই দেখছি যে আন্ত্রিক রোগ কলকাতা নগরসহ রাজ্যের অনেক জেলাতেই ছড়িয়ে পড়ছে এবং ক্রমশই ব্যাপক আকার ধারণ করছে, মৃত্যুরও খবর পাওয়া যাচ্ছে। পৌরসভার একজন দায়িত্বশীল ব্যক্তি গঙ্গাজল ব্যবহার সম্পর্কে শহরবাসীকে সতর্ক করে দিয়েছেন। তিনি জনসাধারণকে গঙ্গাজল খেতে বা স্নান করতে নিষেধ করেছেন। কারণ এই জল দূষিত হয়ে পড়ছে, এতে আন্ত্রিক রোগ হতে পারে। এতো গেল কলকাতা মহানগরির কথা। কিন্তু গঙ্গানদীর তীরে আরও যেসব শহর আছে যেমন নৈহাটি, পলিশহর, কৃষ্ণনগর, বহরমপুর ইত্যাদি সেই সমস্ত জায়গায় জনসাধারণকে সতর্ক করে আজ পর্যন্ত কোনও বিজ্ঞপ্তি রাজ্য সরকারের স্বাস্থ্য ও পরিবার পরিকল্পনা দপ্তর থেকে দেওয়া হয়নি। পৌরসভাগুলি থেকেও কোনও সক্রিয় ব্যবস্থা নেওয়া হচ্ছে না। এতে এই সমস্ত এলাকায় আন্ত্রিক রোগ ছড়ানোর প্রবল সম্ভাবনা আছে। আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য ও পরিবার পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এই ব্যাপারে। কারণ রোগ ছড়ানোর আগেই সতর্ক হওয়া দরকার।

শ্রী অঙ্গদ বাউরি : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি জনস্বাস্থ্য কারিগরি বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে বাঁকুড়া জেলা এমনিতেই খরাপ্রবণ জেলা, এখন এই জেলায় পানীয় জলের সঙ্কট দেখা দিয়েছে। অবিলম্বে বাঁকুড়া জেলায় যাতে পানীয় জলের সঙ্কট থেকে মুক্ত করা যায় তারজন্য টিউবওয়েলের যন্ত্রপাতি সরবরাহ করা হোক। তারজন্য আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এই বাঁকুড়া জেলায় উত্তর দামোদর নদী থেকে যে পি.এইচ.ই প্রকল্পের কাজ হাতে নেওয়া হয়েছে তার কিছু কাজ শেষ হয়েছে। যদি এই প্রকল্পে আরও সামান্য কিছু টাকা দিয়ে চালু করা হয় তাহলে এই প্রকল্প থেকে যে জল পাওয়া যাবে তাতে এই এলাকার মানুষ পানীয় জলের সঙ্কট থেকে মুক্তি পাবে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় : স্যার, সারা দেশে বিধানসভা নির্বাচন হচ্ছে কিন্তু পশ্চিমবাংলার তিনটি কেন্দ্রে উপনির্বাচন হতে পারছে না। এর কারণটা কি? রাজ্যে মুখ্য নির্বাচনী অফিসারের পদ এখনও শূন্য থাকার ফলে। পশ্চিমবাংলার এই তিনটি উপনির্বাচন কেন্দ্রগুলি হল দার্জিলিং, কার্শিয়াং এবং চৌরঙ্গী, এখানে নির্বাচন হতে পারে নি। কিসের গাফিলতিতে? রাজ্যের কাছে মুখ্য নির্বাচন কমিশনের নাম চেয়ে পাঠিয়েছে কেন্দ্রের নির্বাচন কমিশন, চিঠি লিখে বলেছে, শেষ পর্যন্ত প্রেস করে বলেছে। কেন্দ্রের নির্বাচন কমিশন যে যে রকম নাম পাঠাতে বলছেন রাজ্য সরকার সম্পূর্ণ ভাবে সেইগুলিকে বাইপাস করে এমন এমন নাম পাঠাচ্ছেন যাতে বার বার নির্বাচন কমিশন সেটা রিজেক্ট করছে। তার ফলে সেই তিনটি উপ নির্বাচন হতে পারছে না। এই যে তিনটি কেন্দ্র যেখানে উপনির্বাচন হচ্ছে না সেখানে কোনওটাতেই সি.পি.এম প্রার্থী জয়লাভ করতে পারেনি। এই তিনটি উপনির্বাচনে জানেন যে তারা পরাজিত হবেন, পঞ্চায়েত নির্বাচনের আগে সকলে জেনে যাবে বলে এই নির্বাচন যেন তেন প্রকারেণ বন্ধ করে দিচ্ছেন। আমি দাবি জানাচ্ছি যাতে এই মুখ্য নির্বাচনী

অফিসারের পদ খালি না থাকে তারজন্য অবিলম্বে ব্যবস্থা নেওয়া হোক। এই ঘটনা নি
ব্যবস্থার কাছে একটা লজ্জা জনক দৃষ্টান্ত হয়ে থাকল।

**শ্রী মানিকলাল আচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বাস্থ্য
দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র কুলটির বরাকর সরকারি স্বাস্থ্য কেন্দ্রের
অত্যন্ত শোচনীয়। এটা ১৫টি শয্যা বিশিষ্ট স্বাস্থ্য কেন্দ্র, এখানে এক-একটা বেডে দু-তি
করে রোগি ভর্তি থাকে। এখানে ঔষধ পাওয়া যাচ্ছে না, বেড সমস্ত নষ্ট হয়ে গেছে
লক্ষ টাকা স্যাংশন হয়েছিল, জানিনা সেই টাকা কোথায় গেল, কাজ এখনও শুরু

[12-50 — 1-00 p.m.]

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বরাষ্ট্রমন্ত্রী
আকর্ষণ করছি। স্যার, আমার নির্বাচন কেন্দ্রে নেতাজী সুভাষ রোড আছে যেটা হাওড়া
চেয়ে জনবহুল রোড এবং ব্যবসায়ি কেন্দ্র। এখানে গত পরসু দিন সন্ধ্যা বেলায়
ডাকাত রিভলবার নিয়ে একটি স্বর্ণব্যবসায়ির দোকানে আড়াই লক্ষ টাকা গহনা নিয়ে
যায়। সকলের সামনে এই ঘটনা ঘটেছে। এই অঞ্চলে বরাবরই এইরকম ঘটনা ঘটে
এটা কোনও বিচ্ছিন্ন ঘটনা নয়। গত ১ বছরে ৪টি এইরকম ডাকাতি হয়েছে। আ
থেকেই পুলিশকে এই ব্যাপারে অবহিত করা হচ্ছে। এই অঞ্চল সমাজ বিরোধীদের
আড্ডার জায়গা হয়েছে, এখানে চোলাই মদ বিক্রি হয়, ড্রাগের একটা কেন্দ্রবিন্দু হয়েছে
বার বলা সত্ত্বেও কোনও কাজ হচ্ছে না। ওই ৪ জন ডাকাতের মধ্যে একজনকে সনা
হয়েছে। ওই অঞ্চলের সমস্ত ব্যবসায়ি দোকান বন্ধ করে প্রতিবাদ জানিয়েছে হাওড়া
হাওড়া থানার অফিসাররা একজনকেও গ্রেপ্তার করতে পারেনি। স্যার, হাওড়া থানা
এস.পি.কে ঘটনা সম্পর্কে জানানো হয়। যাকে আইডেন্টিফাই করা হয়েছে, তাকে গ্রে
কথা বলা সত্ত্বেও এখনও পর্যন্ত গ্রেপ্তার করা হয়নি।

**শ্রী নটবর বাগদি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আদিবাসী
তফসিলি কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। আদিবাসী
তফসিলি ছেলেমেয়েদের বুক গ্রান্টস কম্পালসন চার্জেস বাবদ যে টাকা দেওয়া হয়,
পুরুলিয়া জেলার ঝালদা হাইস্কুলের হেড মাস্টার মহাশয়, রঘু নন্দন দাস সেই টাকা ছেলে
দিচ্ছেন না। এই ব্যাপারে যখন ছেলেমেয়েরা প্রতিবাদ করেছিল সেই সময় যে সমস্ত ছে
প্রতিবাদ করেছিল তাদের স্কুলে ঢুকতে দেওয়া হয়নি, এখনও ঢুকতে দেওয়া হচ্ছে না
ছাত্রদের নাম বলছি দীপঙ্কর মাঝি, শুভঙ্কর হাঁসদা, মনোজ বাগদি, বাদল মুড়া, সুভা
লক্ষ্মীকান্ত কিস্কু। ওখানে যে সমস্ত অফিসার আছেন তারা এবং এস.ডি.ও. এনকোয়ারি
গিয়েছিলেন। তিনি প্রমাণ পেয়েছেন যে হেড মাস্টার টাকা পয়সা দিচ্ছেন না। তিনি রাজ
ভাবে কংগ্রেসের লোক। তিনি রাজনৈতিক পার্টির ছত্রছায়ায় থেকে এইভাবে ছাত্রা
ন্যায্য টাকা থেকে বঞ্চিত করছেন। আমি এই বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি
করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে
স্বরাষ্ট্রমন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে

র্বাচন আসন্ন। এই পঞ্চায়েত নির্বাচনে গ্রামাঞ্চলে ব্যাপক সন্ত্রাস সৃষ্টি করে এবং পুলিশ শাসনকে সংকীর্ণ দলীয় স্বার্থে ব্যবহার করে রাজ্যের শাসকদল, সি.পি.এম. ক্ষমতায় ফিরে আসতে চাইছে। এখনও পর্যন্ত পঞ্চায়েত প্রার্থীদের মনোনয়ন পত্র জমা দেবার কাজ শুরু হয়নি। ইতিমধ্যে সন্ত্রাস শুরু হয়েছে। প্রকাশ্যে হুমকি দেওয়া হচ্ছে সি.পি.এম.'এর প্রার্থী ছাড়া আর কেউ দাঁড়াতে 'পারবে না। অন্য দলের হয়ে কেউ দাড়াতে ইচ্ছা প্রকাশ করলে তার ঘরবাড়ি পুড়িয়ে দেওয়া হচ্ছে, লুঠপাঠ করছে। যার ঘরবাড়ি পুড়িয়ে দেওয়া হয়েছে তার নামে পুলিশ মিথ্যা কেস দিয়ে তাকে গ্রেপ্তার করছে। স্যার, এটা কোনও কল্পনা নয়, এটা সত্য, গত ৩রা এপ্রিল কুলতলি থানায় ভুবনেশ্বরি গুড়গুড়িয়া গ্রাম পঞ্চায়েতের অধীনে গুড়গুড়িয়ায় আমাদের দলের একজন সম্ভাব্য প্রার্থী, আমাদের কর্মী, সুশীল হালদার, তিনি সকাল বেলায় দোকানে যখন চা খাচ্ছিলেন তখন সি.পি.এম.'এর গুন্ডারা পরিকল্পিত ভাবে হামলা করে। তাকে হুমকি দেয় যে, তুমি এস.ইউ.সি.আই.'এর হয়ে যদি দাঁড়াও তাহলে তোমার ব্যবস্থা হবে। দুর্বৃত্তদের হাত থেকে তিনি পালিয়ে যেতে সক্ষম হন। তারপর সি.পি.এম.'এর লোকেরা যখন তার বাড়িতে পঞ্চায়েত নির্বাচনের জন্য লিখতে যায় তখন বাধা দিলে তাকে আক্রমণ করা হয়। তার স্ত্রীকে, তার ছেলেকে মারধোর করে। এ সম্পর্কে কুলতলি থানায় জানালে থানা কর্তৃপক্ষ যারা আক্রান্ত হল, অর্থাৎ সুশীল হালদার, তার ছেলে এবং আরও দু'জনকে আক্রমণ করল অথচ তাদের এখনও পর্যন্ত অ্যারেস্ট করে নি। এই যদি চলতে থাকে তাহলে আসন্ন পঞ্চায়েত নির্বাচন সুষ্ঠু ভাবে হবে না। আমি স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর কাছে দাবি করছি, তিনি ঘোষণা করুন যে পঞ্চায়েত নির্বাচন'এ পুলিশ নিরপেক্ষ আচরণ করবে কিনা। তিনি ঘোষণা করুন শাসক দলের সন্ত্রাস মুক্ত হয়ে সুস্থ্য শান্ত গণতান্ত্রিক পরিবেশে পঞ্চায়েত নির্বাচন অনুষ্ঠিত হবে। এ সম্পর্কে স্বরাষ্ট্রমন্ত্রী পরিষ্কার ভাবে সুস্পস্ট ভাবে বিধানসভায় আজকে বিবৃতি দিন। আমাদের আশ্বস্ত করতে হবে যে আগামি পঞ্চায়েত নির্বাচন সুষ্ঠু হবে।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে আমার কেন্দ্রের একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আমাদের নিয়ন্ত্রিত বাজার সমিতির মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পাভুয়া থানার অধীনে পাভুয়া বাজার সমিতি এই বছর হওয়ার কথা ছিল কিন্তু এখনো হয়নি। সেইজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে ইতিপূর্বেই আবেদন করেছিলাম যে, নতুন করে কমিটি করে দিন তা না হলে কৃষকদের যে অর্থ তার নানাভাবে অপচয় হচ্ছে এর একটা ব্যবস্থা করুন। আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে আবেদন করব যে, জনস্বার্থে যাতে ওখানে একটা কমিটি করে দেন।

**শ্রী ত্রিলোচন দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পঞ্চায়েতমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার আগে এই ব্যাপারে একজন মাননীয় সদস্য উল্লেখ করেছেন। গত ৫ই এপ্রিল থেকে পঞ্চায়েত, গ্রাম পঞ্চায়েতের যে কর্মচারী সমিতি আছে তারা ডেপুটেশন দিয়েছেন এবং অনশন ও অবস্থান ঘোষণা করেছেন। আমরা জানি রাজ্য সরকারের আর্থিক অবস্থা খুবই খারাপ এবং অবস্থার পরিপ্রেক্ষিতে আমি বলছি যে, যে ৪ হাজার পঞ্চায়েতের কর্মচারী অনশন করছেন তাদের দাবি মাননীয় পঞ্চায়েত মন্ত্রী যদি একটু বিবেচনার সঙ্গে দেখেন এবং যদিও সবটা মানা সম্ভব নয়, কিছুটা বিবেচনা করেন তাহলে ভালো হয়। এই আবেদন আমি আপনার মাধ্যমে পঞ্চায়েতমন্ত্রীর কাছে রাখছি।

শ্রী আব্দুল মান্নান ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয় একটু আগেই মাননীয় সদস্য শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় যে মেনশনটি করলেন সেই একই বিষয়ে আমিও মেনশন করছি। বিষয়টি হচ্ছে যে, আমাদের বহু সরকারি বন্ধুরা আজকে উল্লসিত যে ত্রিপুরাতে বামফ্রন্ট সরকারের জয় হয়েছে বলে। কংগ্রেস সেখানে সহযোগিতা করছিল না বলে আপনারা নির্বাচন কমিশনারকে জানিয়েছিলেন যে ওখানকার রাজ্য সরকার সহযোগিতা করছে না এবং রাষ্ট্রপতির আদেশ জারি করার কথা প্রকাশ করেছিলেন। ওদের দাবি ছিল নির্বাচন কমিশনারের কাছে যে রাষ্ট্রপতি জারি করা হোক। নির্বাচন কমিশনারের বিজ্ঞপ্তি থেকে জানলাম যে পশ্চিমবঙ্গে এই উপ নির্বাচন হবে না এবং আগামী দিনের কোনও শূন্য আসনেই আর নির্বাচনের প্রয়োজন নেই। কারণ হচ্ছে যে, রাজ্য সরকার নির্বাচন কমিশনারের সঙ্গে সহযোগিতা করছেন না ত্রিপুরাতে যে কারণে রাষ্ট্রপতি শাসন জারি করা হল সেই একই কারণে এখানেও রাষ্ট্রপতি শাসন জারি করা হোক এবং যে দুটি উপ নির্বাচন আছে সেগুলো করুন। আমরা জানি আপনারা চৌরঙ্গী এবং দার্জিলিংয়ে উপনির্বাচন করলে জিততে পারবেন না। সুতরাং আমাদের দাবি যে পার্বত্য এলাকায় দার্জিলিংয়ে প্রতিনিধি নির্বাচন করা দরকার এবং রাষ্ট্রপতি শাসন জারি করে এই নির্বাচন করা উচিত।

শ্রী সুশীল বিশ্বাস ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার মুরাগাছিতে একটি জুনিয়ার হাইস্কুল আছে সেখানে জুনিয়ার হাইস্কুলের একজন শিক্ষক ১৭ বছর ধরে ওখানে শিক্ষকতা করছেন সম্প্রতি বি.টি. পাশের জাল সার্টিফিকেট ধরা পড়েছে এবং স্কুলের সেক্রেটারি তাকে সাসপেন্ড করেছেন। তিনি একটি বিশেষ রাজনৈতিক দলের লোক, বি.জে.পির একজন নেতা। ঐ শিক্ষক এবং দলের পক্ষ থেকে বিষয়টি হাইকোর্টের নজরে আনার চেষ্টা করছেন এবং অবিলম্বে এর একটা ব্যবস্থা নেওয়া হোক।

[1-00 — 1-10 p.m.]

ডাঃ মানস ভুঁইয়া ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার বিধানসভা কেন্দ্রের একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করব। আমি মন্ত্রীকে বারেবারে বলে আসছি যে মেদিনীপুরের অন্যতম বৃহত্তর জেলা সবং... স্যার, সবং থেকে তেমাথানি এখানকার ৭ কি.মি. রাস্তা আজকে খারাপ হয়ে পড়েছে। এরজন্য সামান্য অর্থ ও দেবার কথা মনে করেননা, এটি আমার এলাকা। এখানে যে পদ্ধতি চালু আছে, পি.ডব্লিউ.ডি. অর্থ দপ্তর, জেলা পরিষদের যৌথ উদ্যোগে অর্থ ব্যয় করা হবে, সেখানে কিন্তু আজ পর্যন্ত কোনও অর্থ দেওয়া হয়নি, এই রাস্তাটি সারাইয়ের কাজে, এই ৭ কি.মি. রাস্তার জন্য এক পয়সাও দেওয়া হয়নি, ফলে ওখান দিয়ে বাস চলাচল করছে না, মানুষ হাঁটতে পারছে না, সাইকেল রিক্সাও চলাচলের অনুপযুক্ত হয়ে পড়েছে, তাই এই বিষয়টি আমি পূর্ত দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

শ্রী শিবপ্রসাদ মালিক ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে গুরুত্বপূর্ণ আকর্ষণ করছি। আরামবাগ এলাকায় দ্বারকেশ্বর নদীর উপর রামকৃষ্ণ সেতু এবং হরিণখোলা মুন্ডেশ্বরী নদীর উপর রামমোহন সেতু এই ২টিতে বিপজ্জনকভাবে ফাটল দেখা দিয়েছে।

নীয় পূর্তমন্ত্রীর কাছে অবিলম্বে দাবি জানাচ্ছি এটা মেরামতি করার জন্য।

**শ্রী আব্দুল করিম চৌধুরি :** মিঃ স্পিকার স্যার, আমি একটি জরুরি বিষয়ের ব্যাপারে ফ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৬ তারিখে মার্চ মাসে আমার ইসলামপুর টিটিউয়েন্সিতে ইসলামপুর থানায় এবং গোঁয়ালপুর থানায়, এই ২টি থানায় ১২টি গ্রামে ঝড় এবং শিলাবৃষ্টিতে ৪৩০ থেকে ৫০০ পরিবার ক্ষতিগ্রস্ত হয়েছে, তার মধ্যে ২।৩ জন নিয়ে ৪।৫ জন মারা গিয়েছে। অনেকের ঘরবাড়ি ঘূর্ণিঝড়ে ভেঙে গিয়েছে যারজন্য নক লোকের মনে অশান্তি আছে। আমি সেইজন্য অনুরোধ করছি সরকার থেকে যে লিফ দেওয়া হচ্ছে সেটা খুবই অপর্যাপ্ত। তাই ওখানকার সান্ত্বনা দেবার জন্য ওখানে কিছু ন, গ্রান্ট, বা কোনও রিলিফ সামগ্রি অবিলম্বে পাঠানো হোক, এই আবেদন আমি রিলিফ ীর কাছে রাখছি।

**শ্রী রাইচরণ মাঝি :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার বিধানসভা কেন্দ্রের ২টি ব্লকের ধ্য সেখানে প্রায় ৭০টি প্রাইমারি স্কুল আছে, এই ২টি ব্লকে সাব-ইন্সপেক্টার আছেন, ১ র ব্লকের সাব-ইন্সপেক্টার ব্লক ক্যাম্পাসের মধ্যেই থাকেন, ২ নম্বর সাব-ইন্সপেক্টার তিনি টোয়ায় থাকেন, প্রাইমারি স্কুল থেকে অনেক দূরে। তিনি স্কুল ইন্সপেকশন করতে পারেননা, নি স্কুলের স্থায়ী কমিটির মিটিংয়েও উপস্থিত হননা। স্যার, বামফ্রন্ট সরকার যেখানে শিক্ষার নতি করার চেষ্টা করছে সেখানে এটা মার খাচ্ছে।

**শ্রী নাসিরুদ্দিন খান :** (নট প্রেজেন্ট)।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি রিলিফ মন্ত্রীকে হাউসে দেখলাম, াবার তিনি চলে গেলেন। এই সময়টা গ্রাম বাংলায় প্রায় আগুন লাগে। এবারে আগুনের ংখ্যাটা বেশি দেখা যাচ্ছে। আগেরদিন শুনেছেন, মাননীয়া সদস্যা সাবিত্রী মিত্র বলেছেন, ০০ বাড়ি পুড়েছে সেখানে, আমি খবর পেলাম আমাদের ওখানে একনাগাড়ে ৩০০ বাড়ি ুড়েছে, আর ২টি গ্রামে ৩০+৩০ = ৬০টি বাড়ি পুড়েছে, প্রায় ৪০০টি বাড়ি পুড়েছে। াজকে হাজার হাজার মানুষ বাস করছেন আন্ডার দি ক্যানোপি অফ দি স্কাই। যে রিলিফ সখানে পাঠানো হচ্ছে সেটা খুবই ইনসিগনিফিকেন্ট, তাই আমি পার্লামেন্টারি মিনিস্টারকে লব তিনি ত্রাণমন্ত্রীকে জানান উনি যেন এই ব্যাপারটা একটু দেখেন। আজকে আমরা যার ম হেডকোয়াটারে থাকি, সেখানে রিলিফ মেটিরিয়াল কিছু দিতে পারছে না ডিস্ট্রিক্ট য়াডমিনিস্ট্রেশন বোথ ইন পয়েন্ট অফ ফুড অ্যান্ড আদার রিকোয়ারমেন্টস। এই বিষয়টাকে দি ব্যাঙ্কের সঙ্গে ট্যাগ করা যায় তাহলে খানিকটা সুরাহা হবে। কারণ এর ফলে অনেকের রু, ছাগল ইত্যাদি মারা গিয়েছে। মাননীয় রিলিফ মন্ত্রী এখানে নেই, সেইজন্য বলব পার্লামেন্টারি মিনিস্টার যদি এটা রিলিফ মিনিস্টারকে পাস ন করে দেন তাহলে ভাল হয়। এই যে এতগুলি বাড়ি পুড়েছে, এই বিষয়টা তো গভর্নমেন্টের কাছে কোনও কমিউনিকেটেড হয়নি। গভর্নমেন্টকে তো এই সময়ে অ্যালার্ট থাকা উচিত। প্রয়োজনীয় রিলিফ মেটিরিয়াল, ত্রিপল, ঔষধ, শুকনো ফুড এইগুলিতো যথা সময়ে পাঠানো দরকার, এটা আপনি দয়া করে রিলিফ মন্ত্রীকে জানিয়ে দিন।

## ZERO HOUR

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আ মুখ্যমন্ত্রী এবং কেন্দ্রীয় সরকারের একটা গুরুতর বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের এলাকার বহু আদিবাসী আমার এলাকা সুতাহাটা নির্বাচনী কেন্দ্র — জীবিকার জন্য দিল্লিতে গিয়ে বসবাস করেন। তারা আমার কাছে এসে আবেদন ক আপনি একটা সার্টিফিকেট আমাদের দিন নইলে আমাদের দিল্লিতে থাকতে দিচ্ছে না। এ ইতিমধ্যে কয়েক জনকে জোর করে বাংলাদেশে পাঠিয়ে দেওয়া হয়েছে। তাদের অপরাধ তারা বাংলা ভাষায় কথা বলে, সেইজন্য তাদের দিল্লিতে থাকতে দেওয়া হচ্ছে না। এলাকার অধিবাসীরা ব্যবসা ও রুটি-রুজির জন্য সেখানে থাকে, কিন্তু তাদের দিল্লিতে থ দেওয়া হচ্ছে না। আমাদের দেশের জাতীয় সংহতির পক্ষে এটা একটা উদ্বেগের ব্যাপার। পুলিশ এবং বি.জে.পি. এই কাজ করছে। তাই আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী এবং প্রধান দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রবীন দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জানতে চা গতকাল এই সভায় যে মিউনিসিপ্যাল বিল পাস হল, আমি আজ সকালে যখন ট্রেনে আসছিলাম তখন আকাশবানীর সংবাদে জানলাম যে রাজ্যসভায় নাকি পশ্চিমবঙ্গের মিউনি বিল পাস হয়েছে। স্যার এইরকম বিকৃত সংবাদ কয়েকদিন ধরেই প্রচার করা হচ্ছে লাগ গত ২০শে মার্চ রাত্রি ১০-১২ মিনিটে খবরে বলা হল ডাক্তার সুব্রত মুখার্জি নাকি বিধান বক্তব্য রেখেছেন। দার্জিলিংয়ে বিশাল সমাবেশ হল এবং মুখ্যমন্ত্রী সেখানে বক্তব্য রাখ কিন্তু দুরদর্শনে সুভাষ ঘিসিং বক্তব্য রাখছেন. মাননীয় সদস্য সুদীপবাবু প্রতিদিনই দার্জিলি কথা তোলে — সেই ছবি দেখানো হল। ত্রিপুরার নির্বাচনের ফলাফল নিয়ে কোনও সংবাদ পত্রে হেডলাইন করা হয়নি অনেক পত্রিকায়, হেড লাইন করা হয়েছে চিত্র জ একজন অভিনেত্রী অপ্রকৃতিস্থ অবস্থায় মারা গেছে সেই খবরকে। এই ব্যাপারে হস্ত করার জন্য আমি আবেদন করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে তথ্য ও স দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এবং একটি মহতী প্রস্তাব এই রাখতে চাই। ১৯৯৩ সালের ১লা মে স্বামী বিবেকানন্দর বিশ্ব ধর্ম সম্মেলনের শিব বক্তৃতার শতবর্ষ পূর্ণ হবে। শিকাগোর সেই ঐতিহাসিক বক্তৃতা প্রকাশ করার জন্য রা তথ্য দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীর কাছে আবেদন করছি, যাতে আগামী প্রজন্মের কাছে একটা তথ্য হিসাবে থাকে।

**শ্রী রবীন্দ্র ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় তথ্য দৃষ্টি আকর্ষণ করছি। যখন আমরা গ্রামে গঞ্জে, শহরে মিছিল করে সাংস্কৃতিক অনুষ্ঠানের দিয়ে রবীন্দ্রনাথের জন্মজয়ন্তী পালন করছি, তখন হাওড়া জেলার উলুবেড়িয়ার দীর্ঘ ২৫ হল রবীন্দ্র ভবনটি তৈরি হয়েছে, সেই রবীন্দ্র ভবনটি আজকে ভগ্ন অবস্থায়। আমরা সে ফাংশন করি, মিটিং করি। সেই রবীন্দ্র ভবনটি সারানোর জন্য আমি আবেদন করছি।

[1-10 — 1-20 p.m.]

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় মৎস্যমন্ত্রী এবং কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, আমাদের পশ্চিমবাংলায় প্রায় ৩০/৩২ লক্ষ মৎস্যজীবী আছেন। আমাদের রাজ্যে যে সব খালবিল আছে বর্তমানে তাতে জলের যা অবস্থা তা অত্যন্ত খারাপ। এরফলে মাছ ধরে জীবিকা নির্বাহ করা তাদের পক্ষে ভীষণ সমস্যা হয়ে দাঁড়িয়েছে। এ ব্যাপারে আজ কানু ডহরে রাজ্যের মৎস্যজীবী এক জমায়েত করেছেন এবং সেখানে তারা তাদের দাবি দাওয়া পেশ করেছেন। তাদের মূল দাবির মধ্যে আছে যে কেন্দ্রীয় সরকারকে এখানে একটি আইন করতে হবে যার মধ্যে দিয়ে এখানকার মৎস্যজীবীরা বাঁচতে পারেন।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে সমগ্র উত্তরবঙ্গের গরিব, মধ্যবিত্ত রেল যাত্রীদের স্বার্থ সংশ্লিষ্ট একটি বিষয়ের প্রতি মাননীয় পরিবহনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে তার হস্তক্ষেপ চাইছি এবং জিনিসটি তার কাছ থেকে জানতে চাইছি। স্যার, ... দ্বিতীয় শ্রেণীতে ভাড়া বাড়বে না বলে আমরা শুনেছিলাম কিন্তু দেখছি এক ধাপে আমাদের ওখানে রেলে ৫৭ টাকা ভাড়া বেড়ে গেল। মালদহ থেকে এখানে সেকেন্ড ক্লাসে আসবার ভাড়া ছিল ৯৮ টাকা, এখন ভাড়া বাড়ার পর এটা হয়েছে ১৫৫ টাকা। এক ধাপে ... টাকা ভাড়া বেড়েছে। রেলের লোকরা বলছেন, ফরাক্কা ব্যারেজ পার হবার জন্য এই ...টা দিতে হবে। ফরাক্কা ব্যারেজ পার হবার জন্য আগে ১২ টাকা দিতে হত, এখন ৫৭ টাকা দিতে হবে এবং তারা আবার বলছেন যে এই টাকাটা নাকি স্টেট গভর্নমেন্ট বাড়িয়েছেন। ফরাক্কা ব্যারেজের ব্যাপারটা তো কেন্দ্রীয় সরকারের ব্যাপার, আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে ব্যাপারটা জানতে চাই। এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়কে আরও বলব, মালদহ থেকে কলকাতার বাসের ভাড়া ৬৯ টাকা, আমার অনুরোধ, সেখানে বাসের সংখ্যা বৃদ্ধি করা হোক। পরিশেষে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবার জানতে চাইব, বিষয়টি আমাদের জানানো হোক — এটা কেন্দ্রীয় সরকার বাড়াল না, রাজ্য সরকার বাড়াল।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যেসব ব্যাপার আমরা এখানে মেনশন করি আমাদের অভিজ্ঞতায় আমরা দেখছি তার প্রতি যথেষ্ট গুরুত্ব দেওয়া হচ্ছে না। আমি বার বার বোলপুর, শান্তিনিকেতনে পানীয় জলের সঙ্কট নিয়ে এখানে বলেছি। আপনারা সকলেই জানেন যে বোলপুর শান্তিনিকেতন একটি আন্তর্জাতিক খ্যাতিসম্পন্ন জায়গা। এই জায়গায় পানীয় জলের যে সঙ্কট চলছে তার কথা আমি আগেও বলেছি, আবারও বলছি। সেখানে যে সীমিত ট্যাপ ওয়াটারের ব্যবস্থা আছে তাতে হাউস কানেকশন নেই এবং পানীয় জল নিয়ে মারামারি, থানা পুলিশ নিত্যনৈমিত্তিকের ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। যেখানে দরকার দৈনিক ১৫/১৬ লক্ষ গ্যালন জলের সেখানে পাওয়া যাচ্ছে এক লক্ষ গ্যালন জল। বারবার সেখানকার পানীয় জলের সঙ্কটের কথা বলা হলেও তার প্রতি দৃষ্টি দেওয়া হচ্ছে না। আমি দাবি করছি, অবিলম্বে এ ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী নারায়ণ বাউরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার জেলাতে ডাকাতদের সন্ত্রাস বৃদ্ধি পাচ্ছে। ডাকাতরা সেখানে অস্ত্রশস্ত্র নিয়ে ঘোরাফেরা করছে এবং লুটপাট করছে। এমন

কি তারা আমাদের সমর্থকদের হুমকি পর্যন্ত দিচ্ছে। গত ৩০শে মার্চ বাঁকুড়া শহরে তারা এ সমাবেশ করে এবং তারপর সেখানে দোকানপাট ভাংচুর করে। তারা রিক্সা এবং সাইকেলের টায়ার টাঙ্গি দিয়ে কেটে দেয়। এইসব হিংসাত্মক কার্যকলাপ তারা সেখানে করছে। আর এ মদত দিচ্ছে কংগ্রেসিরা। এখানে স্যার, আমরা দেখি, কংগ্রেস যখন ওয়াক আউট করে এখানে যিনি আছেন তিনিও তাদের সঙ্গে বাইরে চলে যান এবং কংগ্রেসিরা যে প্রস্তাব আনে এখানকার ঐ মাননীয় সদস্য তার সমর্থনে দাঁড়িয়ে যান। পঞ্চায়েত নির্বাচনের আগে এইস সন্ত্রাস যাতে বন্ধ হয় তারজন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুশীল বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি অত্যন্ত জরুরি বিষ মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত পাঁচ তারিখ থেকে পশ্চিমবঙ্গ গ্রা পঞ্চায়েত কর আদায়কারি সমিতি, তারা অবস্থান অনশন চালিয়ে যাচ্ছে পঞ্চায়েত ভবনে সামনে। আজকে সকাল থেকে এম.এল.এ. হোস্টেলের সামনে তারা অবস্থান করছে। আম আগে দেখেছি কংগ্রেসি আমলে তারা একেবারে উপেক্ষিত ছিল। কর আদায়ের জন্য তা কমিশন পেত ১০ পারসেন্ট বামফ্রন্ট সরকার আসার পর সেটাকে বাড়িয়ে ২০ পারসে করেছে। আমরা সেইজন্য বলছি ওদের দাবি দাওয়া নিয়ে যাতে আলোচনা করা যায়, যা তারা পঞ্চায়েত মন্ত্রীর সঙ্গে আলোচনায় বসতে পারে সেইজন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী প্রবীর ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি বিশেষ গুরুত্ব পূর্ণ বিষয় উত্থা করছি। গতকাল থেকে ত্রিপুরার নির্বাচনের ফল বেরোবার পর থেকে গ্রামে গঞ্জে ব্যাপকভা কংগ্রেসিদের উপর অত্যাচার চলছে। যারা শিডিউল্ড কাস্ট এবং মহিলা ক্যান্ডিডেট তাঁদের ভ দেখানো হচ্ছে এবং বলা হচ্ছে যদি কংগ্রেসের প্রার্থী হও তাহলে হাতের পাঞ্জা কেটে নে এইভাবে সি.পি.এম. গ্রামে গঞ্জে সন্ত্রাস চালাচ্ছে যাতে আগামী পঞ্চায়েত নির্বাচনে এস.সি ক্যান্ডিডেট বা মহিলা ক্যান্ডিডেট না দাঁড়াতে পারে। এই বিষয়ে ব্যবস্থা গ্রহণ করার জ স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষ স্বরাষ্ট্রমন্ত্রী এবং তথ্যমন্ত্রীর একটি গুরুতর বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের রাজ্য থে স্বস্তিকা বলে একটা সাপ্তাহিক পত্রিকা বার হয়, এই পত্রিকা ক্রমাগত ভাবে অত্যন্ত প্ররোচ মূলক সাম্প্রদায়িকতা প্রচার করে যাচ্ছে। গ্রামে গঞ্জে এই সমস্ত কাগজ ছড়িয়ে দেওয়া হচ্ছে যারফলে একটা সাম্প্রদায়িক উত্তেজনা সৃষ্টি হচ্ছে। মানুষের মধ্যে একটা অস্বস্তিকর অবস্থ সৃষ্টি হচ্ছে। অবিলম্বে এই ব্যাপারে তথ্যমন্ত্রী এই ধরনের প্ররোচনা মূলক কথাবার্তা যা তারা না ছড়াতে পারে তার বিরুদ্ধে ব্যবস্থা নেবার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী আব্দুস সালাম মুন্সী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পঞ্চায়ে মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে পঞ্চায়েত নির্বাচন ৩০শে মে অনুষ্ঠিত হতে চলেছে। কি জওহর রোজগার যোজনা প্রকল্প, ৯২-৯৩ সালের টাকা প্রথম দিকে কিছুই এরকম স্যাং করা হয়নি এবং কাজও হয়নি। কিন্তু এই নির্বাচনের মুখে ১৯শে মার্চ নদীয়া জেলায় কোটি ৩ লক্ষ ৬৭ হাজার ৪০০ টাকা স্যাংসন করে দেওয়া হয়েছে, যেগুলো পঞ্চায়ে নির্বাচনে অপব্যবহার হবে এবং এই নির্বাচনকে প্রভাবিত করবে বলে মনেকরি। বিভিন্ন ব্ল

লক্ষ টাকা ছাড়িয়ে দেওয়া হয়েছে। অবিলম্বে এটা বন্ধ করা দরকার বলে আমি দাবি ছি।

শ্রী নটবর বাগদী ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুতর বিষয়ে দৃষ্টি আকর্ষণ ছি। বারবার এই হাউসে উল্লেখ করেছিলাম, আমাদের পুরুলিয়া জেলায় জলের সঙ্কট ছ, কৃষির জলের ব্যাপারে সঙ্কট আছে, পানীয় জলের সঙ্কট আছে। আমাদের একটা পার্টমেন্ট ইরিগেশন ডিপার্টমেন্ট তারা বলছে পুরুলিয়া নলকূপ বসানো যাবে না। আর লিক হেলথ ইঞ্জিনিয়ারিং ডিপার্টমেন্ট গভীর নলকূপ করে পানীয় জল সরবরাহ করছেন। দিকে ইরিগেশন ডিপার্টমেন্ট থেকে পুরুলিয়া গভীর নলকূপ হবে না বলে বলছে। কংগ্রেসি মলে বলেছিল যে একেবারে কোনও নলকূপ হবে না। যারফলে চাষের খুব অসুবিধা হচ্ছে, রি জলের উপর নির্ভর করতে হচ্ছে। যাতে সেখানে সেচের জন্য গভীর নলকূপের ব্যবস্থা া যায় সেদিকে চেষ্টা করার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আইনমন্ত্রীর কটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করতে চাই। যারা লিটিগেন্ট পাবলিক আছে, তাদের নকল পেতে চন্ড হয়রানি হতে হচ্ছে। আগে যখন নকলগুলো যারা নকল করে, তা পরিশ্রম করে নকল রে মজুরি পেত এবং তার কাজ তাড়াতাড়ি হত। বামফ্রন্ট সরকার আসার পর তাদের রকারি কর্মচারী হিসাবে সুযোগ সুবিধা দেওয়া হয়েছে। কিন্তু তাদের কাজের গতি কমে গছে। একটা নকল পেতে তিন মাস থেকে ছয় মাস সময় লেগে যাচ্ছে। এই অসুবিধা দূর বার জন্য আমি বিষয়টির প্রতি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

শ্রী দেবপ্রসাদ সরকার ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটা গুরুত্বপূর্ণ বিষয় এখানে উল্লেখ করছি। স্যার, আপনি জানেন গ্রাম-বাংলায় বৈদ্যুতিকরণের সমস্যাটা মারাত্মকরূপ নিয়েছে। গত তিন বছর অন্তত লক্ষাধিক গ্রাহক বিদ্যুৎ সংযোগ চেয়ে পর্ষদের কাছে আবেদন পত্র জমা দিয়েছে এবং তারসঙ্গে অগ্রিম টাকাও জমা দিয়েছে। অথচ তিন বছর ধরে বিদ্যুৎ পর্ষদের পক্ষ থেকে কোনও সাড়া নেই। যে ২৭০টি গ্রুপ ইলেক্ট্রিসিটি অফিস আছে তারমধ্যে একমাত্র সল্ট লেক গ্রুপ ইলেক্ট্রিসিটি অফিস বাদ দিলে ১৬৯টি অফিসই এই আবেদনে কোনও সাড়া দিচ্ছে না। যদিও আইন মাফিক নিয়ম হচ্ছে টাকা জমা দেওয়ার তিন মাসের মধ্যে কানেকশন দিতে হবে তথাপি বছরের পর বছর কানেকশন দেওয়া হচ্ছে না। তাই আমি বিষয়টির প্রতি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

শ্রী নির্মল দাস ঃ স্যার, আমি আপনার মাধ্যমে একটি ঘটনার প্রতি মাননীয় বন ও পরিবেশ দপ্তরের মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিগত বছরের ৩০শে আগস্ট জলপাইগুড়ি ডিভিসনের কুচবিহার ফরেস্ট ডিভিসনের চিলাপাতা রেঞ্জের ভূমিকন্যা বন বিভাগের কর্মী ইশির রাভা কাজ করতে করতে মারা যান। তার দেহ সৎকারের জন্য রেঞ্জ অফিসে টাকা চাওয়া হয়েছিল। অত্যন্ত দুর্ভাগ্যজনক ঘটনা হচ্ছে, বন বিভাগের রেঞ্জ অফিস মাত্র ২৫ টাকা দেয়। আমি এ বিষয়ে বনমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীকে চিঠি দিয়েছিলাম, তারাও বলেছেন 'এটা অত্যন্ত দুঃখজনক।' মৃতার স্বামী এবং তিনটি অনাথ কন্যা আছে। সরকারের একটা নিয়ম

আছে, কাজ করতে করতে যদি কোনও কর্মী মারা যান তাহলে ডাই-ইন-হারনেস অনুযা পরিবারের একজন উপযুক্ত ব্যক্তি চাকরি পাবেন। এই অবস্থায় বনমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর কা আমার আবেদন ঈশির রাভার স্বামী গুন রাভাকে অবিলম্বে একটি চাকরি দিয়ে পরিবারটিকে আর্থিক দুরবস্থা থেকে রক্ষা করা হোক।

**মিঃ স্পিকার :** আমি আর একবার মেম্বারদের অবগত করতে চাই যে, ইন্ডিভিজুয়াল কেস হাউসে মেনশন করা যায় না এবং সেটা করা উচিতও নয়। এসব জিনিসগুলো মন্ত্রীকে সরাসরি বলতে পারেন। হাউসে লবি করা যায় না। এটা পার্লামেন্টারি রীতি-নীতি বিরোধী।

[1-20 — 2-00 p.m.](including adjournment)

**শ্রী মানিক ভৌমিক :** স্যার, আমি এই হাউসে ইতিপূর্বে অনেক বার শুধু আমার এলাকার স্বার্থে নয় গোটা মেদিনীপুর জেলার স্বার্থে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছি, কিন্তু এখন পর্যন্ত কোনওরকম সাড়া পাইনি। তাই আজকে আবার একবার উল্লেখ করছি এবং তার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, কংসাবতী নদীর ওপর শ্রীরামপুর খেয়া ঘাটের পাশে একটা পাকা ব্রিজ নির্মাণ করে হলদিয়ার সঙ্গে মেদিনীপুরের সড়ক যোগাযোগ স্থাপন করা সম্ভব। তা হলে বিস্তীর্ণ অঞ্চলের মানুষের বিশেষ উপকার সাধিত হবে। দীর্ঘদিন ধরে পূর্ত দপ্তর ব্রিজটি নির্মাণের আশ্বাস দিয়ে আসছে। আমরা শুনেছি ঐ ব্রিজ নির্মাণের প্রয়োজনীয় কাগজ-পত্রও নাকি তৈরি হয়ে গেছে। বর্তমানে আমরা দেখছি ব্রিজটি যেখান দিয়ে হবার কথা সেখানে পাকা কন্সট্রাকশন হতে শুরু করে দিয়েছে। এই অবস্থার অবিলম্বে ওখানে জমি অধিগ্রহণ করা না হলে ঐ ব্রিজ আর কোনওদিনই হবে না। তাই আপনার মাধ্যমে আমি বিষয়টির প্রতি আর একবার মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং অবিলম্বে যথাযথ ব্যবস্থা গ্রহণ করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রীমতী আরতি হেমব্রম :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে আমি একটি মর্মান্তিক ঘটনার প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এবং অবিলম্বে সমস্যা মোকাবিলা দাবি জানাচ্ছি। স্যার, আমি গত কয়েক দিন আগে এই বিধানসভায় উল্লেখ করেছি যে, আমাদের বাঁকুড়া জেলার রায়পুর, রাণীবাঁধ প্রভৃতি অঞ্চলে ঝাড়খন্ডী গুন্ডারা আসন্ন পঞ্চায়েত নির্বাচনকে কেন্দ্র করে প্রচন্ড সন্ত্রাস চালাচ্ছে। পুলিশ এখনও কোনও দায়িত্ব পালন করছে না। স্যার, গতকাল খবর পেলাম, আমার নির্বাচনি এলাকায় রাণীবাঁধে রবি পাত্রকে খুন করেছে। তার অপরাধ হচ্ছে, সে ঝাড়খন্ড পার্টি থেকে বেরিয়ে এসেছিল বলে। এই ঝাড়খন্ড পার্টিরা মানুষের স্বাধীন গণতান্ত্রিক অধিকারকে হরণ করছে। প্রকাশ্যদিবালোকে মানুষের ঘরবাড়ি লুট-পাট করছে, মানুষকে খুন করছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে বিচারবিভাগীয় তদন্তের দাবি জানাচ্ছি।

**শ্রীমতী কুমকুম চক্রবর্তী :** স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল কলকাতার বঙ্গবাসী কলেজে ছাত্র পরিষদের মদতপুষ্ট সমাজবিরোধীরা বাইরে থেকে এসে কলেজের ছাত্র স্বরূপ ঘোষ এবং অর্ণব মুখার্জিকে প্রচন্ড রকমের আক্রমণ করে। এরফলে স্বরূপ ঘোষ এন.আর.এস হাসপাতালে মৃত্যুর সঙ্গে পাঞ্জা লড়ছে। মাননীয় সদস্য প্রবীর ব্যানার্জি বললেন, ত্রিপুরা নির্বাচনে জয়লাভ করার পর

...এখানে সি.পি.আই.এর সন্ত্রাস সৃষ্টি করছে। আগরতলায় কংগ্রেসের শোচনীয় পরাজয়ের ...তাদের প্রদেশ দপ্তরের আলো নিভিয়ে যারা পালিয়ে যাবার পথ পাচ্ছেন না এইরকম ...টা ভয়াবহ পরাজয়ের মুখে দাঁড়িয়ে কংগ্রেসদল কলকাতা শহরের বিভিন্ন জায়গায় এই ...স সৃষ্টির প্রচেষ্টা করছে এবং তারই দৃষ্টান্ত হিসাবে বঙ্গবাসী কলেজে একটা শিক্ষা ...ষ্ঠানে বাইরে থেকে সমাজবিরোধীদের নিয়ে এসে সাধারণ ছাত্রদের উপর বর্বরোচিত ...কীয় আক্রমণ সংগঠিত করেছে। যারা শিক্ষানুরাগী মানুষ গণতন্ত্র প্রেমী মানুষ তারা এর ...দ্ধে প্রতিবাদ করবেন।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী মহাশয় এখানে রয়েছেন। উনি নিজে জানেন, কারণ বিভিন্ন কলেজের সঙ্গে ওনার ব্যক্তিগত যোগাযোগ আছে। ...ননীয়া সদস্যা কুমকুম চক্রবর্তী যে কথাগুলি বললেন প্রবীর ব্যানার্জির বক্তব্যের পরিপ্রেক্ষিতে, ...মি এই কথাই বলতে চাই, মাননীয় মন্ত্রী মহাশয় বলুন কলকাতা শহরের কতগুলি কলেজ ...ছে যেখানে ছাত্র পরিষদ নমিনেশন পেপার জমা দিতে পারেনি, নির্বাচনে অংশগ্রহণ করতে ...য়নি। এটা যদি উল্লেখ করি তাহলে উনি লজ্জা পাবেন। এখানে উনি অসত্য কথা উল্লেখ করলেন। ছাত্র পরিষদের ছেলেদের সারা রাজ্যের বিভিন্ন কলেজে নির্বাচনে অংশগ্রহণ করতে দেওয়া হচ্ছে না। শিক্ষার পরিবেশকে দূষিত করা হচ্ছে এবং বিনা প্রতিদ্বন্দ্বিতায় বামপন্থী ...থা এস.এফ.আই ছাত্র সংগঠন জয়লাভ করছে। কিন্তু যেখানে ছাত্র পরিষদ প্রার্থী দিতে পারছে—৪২টি সিটের মধ্যে যদি ৪টে সিটে প্রার্থী দিতে পারে সেই ৪টি সিটেই জয়লাভ করছে। এই জনপ্রিয় ছাত্রপরিষদের আতঙ্কে এস.এফ.আই আতঙ্কিত। তাই বিভিন্ন কলেজে ...ত্রপরিষদের ছেলেদের নমিনেশন পেপার জমা দিতে দিচ্ছে না। আমি উচ্চশিক্ষামন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, আপনি শিক্ষাবিদ হিসাবে হস্তক্ষেপ করুন, যে কলেজে বিনা প্রতিদ্বন্দ্বিতায় নির্বাচন ঘোষণা করা হবে সেই নির্বাচনকে বাতিল করুন।

**মিঃ স্পিকার :** এখন বিরতি, আবার আমরা মিলিত হব ২টার সময়।

(At this Stage the House was adjourned till 2-00 p.m.)

(After recess)

[2-00 — 2-10 p.m.]

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অনেকদিন ধরে ভাবছিলাম যে ...কটা প্রস্তাব হাউসের সামনে, বিশেষ করে আপনার সামনে রাখব। স্যার, আমরা দীর্ঘদিন ...রে দেখছি যে অনেকগুলি জিনিস আপনার আমলে হয়েছে, আপনি নতুন নতুন প্রবর্তন ...রেছেন এবং সেটা ভালই হয়েছে, তারজন্য আপনাকে সাধুবাদ জানাই। একটা জিনিস লক্ষ্য ...রছি যে, সাংবাদিকদের দ্যাট ইজ এ পার্ট অফ দি হাউস, টোটালি লক্ষ্য করে দেখবেন ...ংবাদিকদের ওখানে যে স্পিকারগুলি বসানো আছে সেগুলি দিয়ে শোনা যায় না। এমন কি ...পনি যে নামগুলি ঘোষণা করেন খুবই দৃষ্টিকটু লাগে সাংবাদিকরা নিচু হয়ে স্পিকারের ...ঙ্গে কানে, মুখ রেখে আপনার বক্তব্যকে বোঝাবার চেষ্টা করেন। এক্ষেত্রে সাংবাদিকদের ...হায্য করাটা মঙ্গলজনক হবে। এখানে যেসব পরিবর্তন করেছেন তাতে এই পরিকল্পনাটা ...ওয়ার দরকার আছে কারণ আমরা এখানে যেসব কথা বলছি সেসব কথা তাহলে তারা

শুনতে পাবেন। আমরা যা বলি অনেক সময় তারা তা শুনতে পান না। তাই এই ব্যবস্থা অবিলম্বে কার্যকর করুন। লোকসভায় যা আছে সেটা এই বিধানসভাতেও প্রবর্তন করুন। এরজন্য কোটি টাকারও প্রয়োজন নেই। একটা ইন্টিগ্রেটেড ক্লোজ সার্কিট টিভি এখানে চালু করুন। আপনি ৩০০ জনের নাম মোটামুটি জানেন, কিন্তু অনেক সময় কামাক্ষা ঘোষকে ডাকতে গিয়ে কামাক্ষা রায় বলেন। সেক্ষেত্রে ক্লোজ সার্কিট টিভি যদি লবিতে একটি আপনার ঘরে একটি, লিডার অফ দি অপোজিশনের ঘরে একটি এইভাবে বসান তাহলে কে বলছেন সেটা বোঝা যাবে। এত বড় বাড়িটা সেখানে এয়ার কন্ডিশন করে রেখেছেন সেখানে ইলেক্ট্রনিকসের এই ব্যবস্থাটা যদি চালু করেন তাহলে সাংবাদিকদেরও সাহায্য করা হবে এবং আমরাও বাইরে থেকে বুঝতে পারব কে বলছেন। অনেক সময় হাউসে কোরাম থাকে না এই অবস্থায় সেটা ক্লোজ সার্কিট টিভিতে উঠলে সঙ্গে সঙ্গে আমরা চলে আসতে পারব এবং সভার কাজও সুষ্ঠুভাবে আপনি পরিচালনা করতে পারবেন। আমার মনে হয় এতে কারো আপত্তি হবে না। লোকসভার সেন্ট্রাল হলে এটা আছে এবং সেখানে বসে সভায় কে বলছেন, কি বিষয়ে বলছেন এবং চেয়ারে কে আছেন সেটা জানা যায়। স্বভাবতই আমার এই আবেদন যদি একটু বিবেচনা করে তো বাধিত হব।

**মিঃ স্পিকার :** বিবেচনা করব।

**শ্রী নরেন হাঁসদা :** আমাকে কিছু বলতে দিন স্যার।

**মিঃ স্পিকার :** আপনি তো বাজেট বক্তৃতার একজন বক্তা, তখনই বলবেন।

**শ্রী রবীন দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য যে কথা উল্লেখ করলেন তার সঙ্গে সহমত হয়ে আমিও আপনার নজরে আনছি যে, এখানকার স্পিকারগুলি অনেক সময় কাজ করে না। আমরা দেখেছি, বাজেট উত্থাপন করবার সময় ডঃ অসীম দাশগুপ্তের বক্তব্য অনেকে শুনতে পাননি। কাজেই সামগ্রিকভাবে বিধানসভার ভেতরের মাইক্রোফোন এবং অন্যান্য ব্যবস্থাগুলির দিকে একটু নজর দেবেন এই দাবি করছি।

**মিঃ স্পিকার :** আপনি নতুন সদস্য। আপনি হয়ত জানেন না যে, স্পিকারের ব্যাপার এইভাবে এখানে বলা যায় না। এটা বলতে হয় স্পিকারের ঘরে গিয়ে। রুলস বইটা রয়েছে পড়ে নেবেন।

মাননীয় সদস্যগণ, আজকের লিস্ট অফ বিজনেস অনুযায়ী প্রথমে ছিল একটি লেজিশলেশন — 'দি ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৩' এবং তারপর ছিল দুটি ডিমান্ড — ডিমান্ড নাম্বার ৭৩ এবং ডিমান্ড নাম্বার ৪১। আপনাদের অনুমোদন সাপেক্ষে প্রথমে ডিমান্ড দুটির আলোচনা করতে চাই; প্রথমে ডিমান্ড নাম্বার ৪১ এবং তারপর ডিমান্ড নাম্বার ৭৩, তারপর লেজিশলেশন নিয়ে আলোচনা হবে। আশা করি এ ব্যাপারে সকলের অনুমোদন আছে।

(সভার সকল সদস্যের অনুমোদনক্রমে প্রস্তাবটি গৃহীত হয়)

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANT

### Demand No.41

**Mr. Speaker :** Now Discussion on Demand No.41.

(The printed Budget Speech on Demand no-41 of Shri Dinesh Chandra Dakua was taken as read.)

১৪২,৪৮,৪৮,০০০ (একশর্ত বিয়াল্লিশ কোটি আটচল্লিশ লক্ষ আটচল্লিশ হাজার) টাকা মঞ্জুরির প্রস্তাব উত্থাপন করছি। এরমধ্যে ইতিপূর্বে ভোট-অন-অ্যাকাউন্টে মঞ্জুরীকৃত ৪৭,৬০,০৩,০০০ (সাতচল্লিশ কোটি যাট লক্ষ তিন হাজার) টাকা ধরা আছে।

মাননীয় সদস্যরা অবগত আছেন যে, ১৯৮১ সালের আদমসুমারি অনুযায়ী পশ্চিমবঙ্গের ১২০ লক্ষ তফসিলি জাতি ও ৩০.৭১ লক্ষ আদিবাসী সম্প্রদায়ভুক্ত জনগণের কল্যাণের জন্য তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগ দায়বদ্ধ। 'কল্যাণ' বলতে বোঝায় একজন মানুষের জীবনধারণের নূন্যতম চাহিদা যেমন—শিক্ষা, স্বাস্থ্য, সংস্কৃতি এবং যাবতীয় অর্থনৈতিক ক্রিয়াকলাপ পূরণের শর্ত। কিন্তু এটা উল্লেখ করা প্রয়োজন যে তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ দপ্তরে ন্যস্ত আছে কল্যাণমূলক এমন কতগুলি পরিপূরক কাজ যা অন্যান্য দপ্তরের কল্যাণমূলক কাজের অতিরিক্ত।

তফসিলি জাতি ও আদিবাসীর কল্যাণ কেবলমাত্র এই বিভাগের কার্যক্রমের উপরেই নির্ভর করে না। বরং এদের কল্যাণ রাজ্য সরকারের সমস্ত বিভাগের কার্যক্রম এবং সামগ্রিকভাবে রাজ্য সরকারের কার্যক্রমের উপর নির্ভরশীল।

তফসিলি জাতির বিশেষ পরিকল্পনার জন্য প্রত্যেকটি উন্নয়নমূলক কাজের সঙ্গে যুক্ত বিভাগ নিজ নিজ বিভাগের আয়-ব্যয়কে এ বাবদ অর্থ বরাদ্দ করে কিন্তু আদিবাসী উপ-পরিকল্পনার ক্ষেত্রে প্রত্যেকটি উন্নয়নশীল বিভাগে এই বাবদ ধার্য পরিকল্পনা বরাদ্দ এই বিভাগের সামগ্রিক ব্যয়-বরাদ্দের জন্য নির্ধারিত ৪১ সংখ্যক অধীনে দেখানো হয়।

এই বিভাগের কার্যক্রম মূলত সংযোজন প্রকৃতির। এই বিভাগ মাধ্যমিক, মাধ্যমিকোত্তর পর্যায়ের ছাত্র/ছাত্রীদের জন্য ছাত্রাবাস/ছাত্রীনিবাস স্থাপন ও সংরক্ষণ করে। প্রাথমিক ও ৮ম মান পর্যন্ত পাঠরত ছাত্র-ছাত্রীদের জন্য আশ্রম ছাত্রাবাস স্থাপন ও সংরক্ষণ করে। কিন্তু তফসিলি জাতি ও আদিবাসীদের জন্য শিক্ষা প্রতিষ্ঠান স্থাপন, স্বীকৃতিদান ও পরিচালনার কাজ সংশ্লিষ্ট অন্যান্য বিভাগ করে থাকে। আবার ব্যাপক সংখ্যক তফসিলি জাতি ও আদিবাসী ছাত্র-ছাত্রীকে স্টাইপেণ্ড এবং স্কলারশিপ এই বিভাগ থেকেই দেওয়া হয়। নবম শ্রেণী থেকে দ্বাদশ শ্রেণী পর্যন্ত পাঠরত মেধাবি তফসিলি জাতি ও আদিবাসী ছাত্র-ছাত্রির 'অতিরিক্ত আর্থিক সাহায্য দান' প্রকল্পে অতিরিক্ত অর্থ বরাদ্দের প্রস্তাব করা হয়েছে। এরফলে বর্তমান বছরেও ৬০০ জনের পরিবর্তে আগামী ১৯৯৩-৯৪ আর্থিক বছরে এরূপ ৮০০ জন মেধাবী ছাত্র ছাত্রি উপকৃত হবে। রাস্তা নির্মাণ ও যোগাযোগ ব্যবস্থার সম্প্রসারণের ক্ষেত্রে পূর্ত (সড়ক), জেলা পরিষদ এবং অন্যান্য মাধ্যমগুলির নিজস্ব ভূমিকা পালনের পর একটি খুব ছোট অংশের কাজ এই বিভাগ করে থাকে। এইভাবে কৃষি বিভাগ থেকে শুরু করে আবাসন

বিভাগ পর্যন্ত সমস্ত উন্নয়নশীল বিভাগ সামগ্রিক জনগণের অংশ হিসাবে তফসিলি জাতি আদিবাসীর জন্য করণীয় কর্মসূচি রূপায়ণ করে। আর এই সমস্ত ক্ষেত্রেই এই বিভ পরিপূরক হিসাবে বিভিন্ন কর্মসূচি রূপায়ণ করে থাকে।

কর্ম সৃষ্টির ক্ষেত্রে এই বিভাগ অন্যান্য বিভাগের আই.আর.ডি.পি. শেষরু'র সমান্তরালভ তফসিলি জাতি ও আদিবাসীর 'পারিবারিক আয় বৃদ্ধির কর্মসূচি' রূপায়ণ করছে। কিন্তু কর্মসূচি কেবলমাত্র দারিদ্রসীমার নীচে বসবাসকারি তফসিলি জাতি ও আদিবাসীর জ রূপায়িত হচ্ছে। এই কর্মসূচির অধীনে কোনও প্রকল্পের শতকরা ৫০ ভাগ টাকা (সর্বা ৫০০০ টাকা) সাহায্য হিসাবে দেওয়া হয়ে থাকে। তফসিলি জাতি ও আদিবাসী উন্নয়ন বিত্ত নিগম থেকে সহজ শর্তে প্রকল্পমূল্যের শতকরা ২০ ভাগ টাকা (সর্বাধিক ২৪০০ ট পর্যন্ত) ঋণ হিসাবে পেয়ে থাকে। অন্যান্য যে সব বিভাগ 'পারিবারিক আয় বৃদ্ধিকারী প্র রূপায়ণ করছে সেইসব বিভাগও তফসিলি জাতি ও আদিবাসীদের প্রাপ্য অংশ সংর রাখে। হিসাবে দেখা গেছে যে প্রতি বছর তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভা বিভিন্ন কর্মসূচি থেকে দারিদ্রসীমার নিচে বসবাসকারি আনুমানিক ১ লক্ষ পরিবার উপ হচ্ছে এবং অন্যান্য সমস্ত বিভাগের রূপায়িত অনুরূপ কর্মসূচি থেকে আরও ১ লক্ষ পরি উপকৃত হচ্ছে।

পশ্চিমবঙ্গ তফসিলি জাতি ও আদিবাসী উন্নত বিত্ত নিগম গত আর্থিক বছর থে দারিদ্রসীমার দ্বিগুণ পর্যন্ত টাকা আয় বিশিষ্ট তফসিলি জাতি ও আদিবাসীদের জন্য জা তফসিলি জাতি ও আদিবাসী অর্থ ও উন্নয়ন নিগমের আর্থিক সহায়তায় একটি ন পরিকল্পনা গ্রহণ করেছে এই পরিকল্পনার অধীনে তফসিলি জাতি ও আদিবাসী জনগ কল্যাণে বিভিন্ন ধরনের কর্মসূচি রূপায়িত হচ্ছে। তবে নিম্নলিখিত কর্মসূচি সমূহ উল্লেখের রাখে :

(ক) ডঃ আম্বেদকর কৃষিক্ষেত্র প্রকল্প—তফসিলি জাতি ও আদিবাসী ভূমিহীন কৃষিজীবী সরকারি খরচে কৃষি সরঞ্জাম ও সেচ সুবিধাসহ কৃষি জমি প্রদান করা হচ্ছে। আগামী আ বছরে ৭৫০টি ভূমিহীন কৃষি-শ্রমিক পরিবার এই কর্মসূচি থেকে উপকৃত হবে।

(খ) ডঃ আম্বেদকর ফল্গুধারা ও সুজলা প্রকল্প—এই প্রকল্পের মাধ্যমে তফসিলি জ ও আদিবাসী ক্ষুদ্র ও প্রান্তিক চাষিদের দলগতভাবে জলসেচের সুবিধা প্রদান করা হ আগামী আর্থিক বছরে মোট ৪৪৫টি পরিবার এই কর্মসূচি রূপায়ণে উপকৃত হবে।

(গ) তফসিলি জাতি ও আদিবাসী সম্প্রদায়ভুক্ত শিক্ষিত যুবকদের দ্বারা 'পে-ফোন' উদ্বোধন বিকল্প কর্মসংস্থানের উদ্দেশ্যে ঐ উভয় সম্প্রদায়ভুক্ত যুবকদের অনুদান ও প্রদানের মাধ্যমে পে-ফোন বুথ (নগদ অর্থের বিনিময় টেলিফোন করার ব্যবস্থা) পরিক নেওয়া হয়েছে। এই কর্মসূচি অনুসারে ৬০০ শিক্ষিত তফসিলি জাতি ও আদিবাসী য উপকৃত হবে। তফসিলি জাতি ও আদিবাসী যুবক-যুবতিদের কারিগরি প্রশিক্ষণ দানের তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ দপ্তরের প্রয়োজনীয় পরিকাঠামো আছে। এই পরিকাঠাম সাহায্যে প্রশিক্ষণ প্রাপ্ত তফসিলি ও আদিবাসী যুবক-যুবতিরা স্ব-নিয়োগের ক্ষেত্রে সহা পায়।

এই বিভাগের নিয়ন্ত্রণাধীনে দুটি নিগম—(১) পশ্চিমবঙ্গ তফসিলি জাতি ও উপজাতি উন্নয়ন ও বিত্ত নিগম

(২) পশ্চিমবঙ্গ আদিবাসী উন্নয়ন সমবায় নিগম লিমিটেড।

সিলি ও আদিবাসীদের অর্থনৈতিক উন্নয়নে নিরবিচ্ছিন্ন প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে।

(১) পশ্চিমবঙ্গ তফসিলি জাতি ও আদিবাসী উন্নয়ন ও বিত্ত নিগম তফসিলি জাতি ও আদিবাসীদের দারিদ্র মোচনের কর্মসূচি সফলভাবে রূপায়ণ করে চলেছে।

(২) পশ্চিমবঙ্গ আদিবাসী উন্নয়ন সমবায় নিগম ও তার অধীনস্থ ১১৪টি ল্যাম্পস আদিবাসী জনগণের কাজে সুযোগ সৃষ্টি পাইকার/ফটকাবাজদের অমানুষিক শোষণের হাত থেকে রক্ষা করা এবং আদিবাসীদের সংগৃহীত ক্ষুদ্র বনজ সম্পদ ও শাল বীজ ইত্যাদি যাতে ন্যায্য মূল্য পায় তা সুনিশ্চিত করছে।

বিভিন্ন বিভাগের তফসিলি জাতির বিশেষ পরিকল্পনা ও আদিবাসী উপ-পরিকল্পনা'র পায়ণ বিষয়ে পরীক্ষা-নিরীক্ষা ও সতর্কীকরণের জন্য মাননীয় মুখ্যমন্ত্রীর সভাপতিত্বে একটি ণ্ডিং কমিটি এই রাজ্যে কাজ করছে এই বিভাগ সমন্বয় সাধনকারির (NODAL) ভূমিকা লন করছে। স্ট্যান্ডিং কমিটি তফসিলি জাতির জন্য বিশেষ পরিকল্পনা ও আদিবাসী উপ-রিকল্পনা ছাড়াও সামগ্রিকভাবে তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ এবং বিশেষ করে ফসিলি জাতি ও আদিবাসীদের চাকুরিতে সংরক্ষণ, শিক্ষা প্রতিষ্ঠানে ভর্তির বিষয়ও দেখাশোনা রে।

বিভিন্ন বিভাগের তফসিলি জাতির জন্য বিশেষ কর্মসূচি ও আদিবাসী উপ-পরিকল্পনা'র রূপায়ণ পরীক্ষার জন্য এই বিভাগের মনিটরিং শাখা কাজ করছে। এই পরীক্ষার কাজ সন্তোষজনকভাবেই চলছে। চাকুরিতে পদ সংরক্ষণ এবং শিক্ষা প্রতিষ্ঠানে ভর্তির ক্ষেত্রে নিয়মবিধি সঠিকভাবে পালিত হচ্ছে কিনা তা দেখার জন্য রাজ্যস্তর ও জেলাস্তর এই বিভাগের সংরক্ষণ শাখা কাজ করছে। এই শাখাসমূহ সন্তোষজনকভাবেই কাজ করছে যারফলে সংরক্ষণের জন্য প্রণীত বিধি-বিধান যত্নসহকারে পালিত হচ্ছে। দিনে দিনে এই কাজের অগ্রগতি পরিলক্ষিত হচ্ছে।

আজ এই কথা বলা যায় যে ১৯৭৭ সালের আগে বিদ্যালয়, মহাবিদ্যালয়, বিশ্ববিদ্যালয় পৌরসভাসমূহ এবং অন্যান্য স্থানীয় ও স্বশাসিত সংস্থাসমূহ সংরক্ষণ সংক্রান্ত নিয়মবিধি আদৌ মেনে চলত না। কিন্তু ১৯৭৭ সালের পর থেকে এই আধা সরকারি প্রতিষ্ঠানসমূহ এইসব নিয়মবিধি মেনে চলছে। এমন কি সরকারি কার্যালয় সংস্থাসমূহেও ১৯৭৭ সালের আগে সংরক্ষণ বিধি সঠিকভাবে মানা যায়নি এবং এই নিয়ম-বিধিসমূহ মানানোর জন্য কার্যকর কোনও ব্যবস্থা বা কাঠামো ছিল না। ফলে ১৯৭৭ সালে এই বামফ্রন্ট সরকার যখন যাত্রা শুরু করে তখন সরকারি, আধা সরকারি কার্যালয় ও সংস্থাসমূহে তফসিলি জাতি ও আদিবাসী প্রতিনিধিত্ব নিয়মানুযায়ী যত সংখ্যক হওয়ার কথা তার চেয়ে অনেক কম ছিল। আমরা সকলেই জানি যে আর্থিক দূরবস্থার কারণে সাম্প্রতিক কালে নতুন পদ সৃষ্টির

সম্ভাবনা খুবই কম এবং সংরক্ষণ নীতি কেবলমাত্র মৃত্যু ও অবসর গ্রহণের ফলে উদ্বৃ
শূন্যপদ যা সংখ্যাগত ভাবে খুব বেশি নয় তা পূরণের ক্ষেত্রে প্রয়োগ করা যাবে ফ
সংরক্ষণ বিধি যত কড়াকড়িভাবেই প্রযুক্ত হোক না কেন তফসিলি জাতি আদিবাসী প্রতিনিধিত্বে
ঘাটতি কিছুটা কমলেও তাতে অবশ্যই সম্পূর্ণ পূরণ হবে না। এই ঘাটতি অতীত থে
উত্তরাধিকারসূত্রে প্রাপ্ত এবং এই অবস্থা মেনে নেওয়া ছাড়া বিকল্প নেই।

১৯৮১ সালের আদমসুমারি অনুযায়ী তফসিলি জাতি ও আদিবাসীদের সংখ্যা ভারতে
মোট জনসংখ্যার শতকরা ২২.৫ ভাগ হলেও সারা ভারতের ভূমিহীন ও প্রান্তিক চাষি
বড় অংশই যে তফসিলি জাতি ও আদিবাসী জনগণের এক সামান্য ভগ্নাংশ বাদে সক
দারিদ্রসীমার নিচে অবস্থান করে এবং অধিকাংশই ভূমিহীন বা সামান্য জমির মালিক গ্রা
দরিদ্র জনগণ যার অধিকাংশই তফসিলি জাতি ও আদিবাসী সম্প্রদায়ভুক্ত। এদের সপ
যতদিন ভূমি সমস্যার সমাধান না হচ্ছে ততদিন জোতদার ও তাদের ক্রীড়নকদের
আঁতাতে এদের উপর জঘন্য অত্যাচার চলতেই থাকবে। সৌভাগ্যবশত আমাদের
সীমিত ক্ষমতার মধ্যে ভূমি সমস্যার যতটুকু সমাধান করা গেছে তার সবটুকুই গরিব মানু
সপক্ষে। এই গরিব মানুষের মধ্যে এই রাজ্যের তফসিলি জাতি ও আদিবাসী সম্প্রদা
লোকেরাই বেশি সংখ্যায় আছেন। এ রাজ্যে তফসিলি জাতি ও আদিবাসীদের উপর
সম্প্রদায়ের অত্যাচারের মোকাবিলা করার জন্য বিশেষ আদালত গঠিত এবং অল্প সম
মধ্যে জেলাস্তর থেকে রাজ্যস্তরে রিপোর্ট পাঠানোর জন্য প্রশাসনিক কাঠামো যথাযথভাবে ক
করে চলেছে।

ভারত সরকারের কেন্দ্র পৃষ্ঠপোষক পরিকল্পনার বিষয়ে এখানে উল্লেখ করা প্রয়োজ
সারা ভারতে এই কর্মসূচিগুলি রূপায়িত হচ্ছে। এমন অনেক কর্মসূচি রাজ্যস্তরে আছে
প্রকৃতপক্ষে এখানকার তফসিলি জাতি ও আদিবাসীদের উপকারে আসে। অথচ এই স
কর্মসূচি কেন্দ্র পৃষ্ঠপোষিত কর্মসূচির অন্তর্ভুক্ত করা যায়নি এবং তারফলে এই সমস্ত কর্মসূ
জন্য কোনও কেন্দ্রীয় সাহায্য পাওয়া যায়নি। ক্ষুদ্র সেচ প্রকল্প, ভূমি ক্ষয় রোধ, বিদ্যা
স্থাপন প্রভৃতি কর্মসূচিকে উদাহরণ হিসাবে ধরা যেতে পারে। মাধ্যমিক পর্যায়ের গ
তফসিলি জাতি ও আদিবাসী অনাবাসিক ছাত্রদের ভরণ-পোষণ সাহায্য শিক্ষাবিস্তারের
একটি অত্যন্ত জনপ্রিয় উপকারি কর্মসূচি। অথচ এই কর্মসূচিকে কেন্দ্র পৃষ্ঠপোষিত ক
(যাতে কেন্দ্র ও রাজ্য সরকার ৫০.৫০ ভাগে অর্থ যোগান দেয়) এর আওতায় আনা যায়

তফসিলি জাতি ও আদিবাসী জনগণকে প্রদেয় পরিচিতি পত্র প্রদান ভারত সর
সৃষ্ট প্রচলিত নিয়ম-কানুনের বিভিন্ন বাধার দরুন সুষ্ঠুভাবে সম্পন্ন হচ্ছে না। পূর্বতন
পাকিস্তান থেকে আগত বাস্তুহারা তফসিলি জাতি ও আদিবাসীদের ভারতে প্রবেশ সম্প
বৈধ দলিল না থাকায় এবং অন্য রাজ্য থেকে আগত স্থায়ীভাবে এই রাজ্যে বসবাস
তফসিলি জাতি ও আদিবাসীদের জাতি/উপজাতি সম্পর্কিত পরিচয় পত্র প্রদানের জন্য প্র
বিবিধ অসুবিধার কথা বারবার ভারত সরকারের নজরে আনা হয়েছে। ভারত সরকার ব
বৈধ দলিল বিশেষ করে ভূমি রাজস্ব প্রদান সম্পর্কিত দলিল প্রদানের প্রশ্নে আঁকড়ে থা
রাজ্যের তরফ থেকে বার বার প্রতিবাদ জানানো হয়েছে। এ রাজ্যে বসবাসকারী ব
সংখ্যক তফসিলি জাতি ও আদিবাসীর নিজস্ব জমি বা অন্য কোনও স্থাবর সম্পত্তি

সংক্রান্ত দলিলপত্রের প্রশ্নও ওঠে না। অনেক লেখালেখির পর উপযুক্ত সিদ্ধান্তকল্পে ...তি ভারত সরকার সমস্ত বিষয়টি পর্যালোচনা করতে সম্মত হয়েছেন। যাইহোক ভারত ...র আরোপিত সীমাবদ্ধতার মধ্যে রাজ্য সরকারের জাতি/উপজাতি সংক্রান্ত পরিচয় পত্র ...নের জন্য প্রশাসনিক ব্যবস্থাদি অতি ব্যস্ততার সাথে কাজ করছে এবং কয়েকটি অস্বাভাবিক ... বাদে অন্যান্য ক্ষেত্র বিলম্ব এড়ানো গেছে। এখানে এটা উল্লেখ করা অপ্রাসঙ্গিক হবে যে তফসিলি জাতি ও আদিবাসী জনগণ বিভিন্ন কর্মসূচি রূপায়ণে যত বেশি পরিমাণে কৃত হচ্ছেন ততই জাতি/আদিবাসী সম্পর্কিত পরিচয় পত্র প্রদানের জন্য বেশি বেশি করে ...দন পত্র আমাদের বিভিন্ন অফিসে জমা দিচ্ছেন। ফলে সংশ্লিষ্ট আধিকারিকদের প্রচণ্ড ...র মধ্যে কাজ করতে হচ্ছে। এ সত্ত্বেও এটা দাবি করা যায় যে এ ব্যাপারে সন্তোষজনক ...তি ঘটানো গেছে। প্রসঙ্গত উল্লেখ করা যায় যে যোগ্য তফসিলি জাতি ও তফসিলি ...দিবাসী ছাত্রদের বিদ্যালয়ে পড়াশুনা (মাধ্যমিক স্তর) সমাপ্ত করার পূর্বেই স্কুল কর্তৃপক্ষের ...য়তা ও সহযোগিতায় তফসিলি জাতির ও আদিবাসীদের জাতি/উপজাতি সম্পর্কিত পরিচয় ... প্রদানের ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। মহামান্য সর্বোচ্চ আদালতের সাম্প্রতিক আদেশ ...সারে পশ্চাদপদ শ্রেণীর (তফসিলি জাতি ও তফসিলি আদিবাসী ব্যতীত) জন্য একটি ...স্তরীয় কমিশন গঠন করা হয়েছে।

তথ্য ও সংস্কৃতি দপ্তরের সাংস্কৃতিক কর্মসূচির পাশাপাশি ১৯৮৮ সাল থেকে প্রতি বছর ...স্তরের ভাওয়াইয়া সঙ্গীত প্রতিযোগিতা অনুষ্ঠিত হচ্ছে। প্রথমে কেবল উত্তরবঙ্গে এই ...যোগিতা সীমাবদ্ধ ছিল গত বছর থেকে সমগ্র পশ্চিমবঙ্গে এই প্রতিযোগিতা প্রসারিত ...ছে। রাজ্য পর্যায়ের প্রতিযোগিতায় সমগ্র রাজ্য থেকে প্রতিযোগিরা দার্জিলিং জেলার ...লিগুড়িতে অনুষ্ঠিত সুবিশাল অনুষ্ঠানে যোগদান করেছে। আদিবাসী ভাষার বিকাশে উৎসাহ ...নের জন্য রাজ্য সরকার ১৯৮৮ সাল থেকে দ্বি-স্তরীয় একাঙ্ক নাটক প্রতিযোগিতা অনুষ্ঠানের ...বস্থা করে আসছে। প্রথমে বাঁকুড়া, মেদিনীপুর ও পুরুলিয়া এই তিনটি জেলায় এই অনুষ্ঠান ...মাবদ্ধ ছিল। এখন প্রায় প্রতিটি জেলায়ই এই অনুষ্ঠানের অন্তর্ভুক্ত হয়েছে। আদিবাসী ...ট্যকারদের শ্রেষ্ঠ বলে বিবেচিত নাটকসমূহের পাণ্ডুলিপি এই বিভাগ থেকে গ্রন্থাকারে প্রকাশ ...রে আদিবাসী জনগণের মধ্যে বিতরণ করা হয়েছে। এর ফলে আদিবাসী ভাষায় ছাপা ...টকের অভাব যেমন কতকাংশে পূরণ হয়েছে তেমনি আদিবাসী জনসাধারণের মধ্যে নাটক ...ক্রান্ত কার্যক্রমে উৎসাহের সঞ্চার হয়েছে। আদিবাসী সাহিত্য ও সংস্কৃতি ক্ষেত্রে উল্লেখযোগ্য ...বদানের জন্য বরেণ্য ব্যক্তিদের ১৯৮৮ সাল থেকে সংবর্ধনা জানানো হচ্ছে। এইভাবে ...শ্চিমবঙ্গের আদিবাসীদের এইসব অসাধারণ ব্যক্তিত্বকে রাজ্যস্তরের সরকারি স্বীকৃতি প্রদান ...রা হয়েছে।

সাংস্কৃতিক গবেষণাগার অন্যান্য কাজের সাথে এই রাজ্যে তফসিলি জাতি ও আদিবাসী ...স্পর্কিত গবেষণা, সমীক্ষার কাজে নিয়োজিত আছে। এই রাজ্যের তফসিলি জাতি ও ...আদিবাসীদের কল্যাণে তফসিলি ও আদিবাসী কল্যাণ বিভাগ থেকে গৃহীত ব্যবস্থার বিষয়ে ...সংক্ষিপ্ত বিবরণ পেশ করলাম।

আমি উল্লেখ করতে চাই যে সরকার মাথায় করে মল বহনের যে প্রথা দীর্ঘদিন ধরে ...লে আসছে তার অবসান ঘটাতে আন্তরিকভাবেই ইচ্ছুক। সেই উদ্দেশ্যে সরকার 'ধাঙড় ও

তাদের উপর নির্ভরশীল লোকদের বিভিন্ন ধরনের প্রশিক্ষণ দেওয়ার একটি কর্মসূচি পশ্চিমবঙ্গ তফসিলি জাতি ও আদিবাসী উন্নয়ন ও বিত্ত নিগমের মাধ্যমে রূপায়ণ করছেন। অর্থনৈতিক পুনর্বাসনের জন্য প্রশিক্ষণ শেষে তাদের আর্থিক সহায়তা প্রদান করা হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই সভাকে এই বলে আশ্বস্ত করতে চাই যে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার অতীতে যেমন পিছিয়ে-পড়া মানুষদের সপক্ষে কাজ করেছে আগামী দিনেও সেইভাবে তফসিলি জাতি, আদিবাসীসহ সমস্ত পিছিয়ে-পড়া মানুষের কল্যাণে কাজ করে যাবে।

এই কথা বলে, মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মারফৎ সদস্যদের কাছে আবেদন করছি যে এই রাজ্যের তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণে গৃহীত নীতি ও কর্মসূচিসমূহ রূপায়ণে তারা যে সহযোগিতার হাত প্রসারিত করেন এবং ৪১ সংখ্যক দাবির ক্ষেত্রে মোট ১৪২,৪৮,৪৮,০০০ (এক শত বিয়াল্লিশ কোটি আটচল্লিশ লক্ষ আটচল্লিশ হাজার) টাকা ব্যয় বরাদ্দের প্রস্তাব মঞ্জুর করেন যারমধ্যে ইতিপূর্বে ভোট-অন-অ্যাকাউন্টে গৃহীত ৪৭,৬০,০৩,০০০ (সাতচল্লিশ কোটি ষাট লক্ষ তিন হাজার) টাকাও ধরা আছে।

**Mr. Speaker :** There is one cut motion to Demand No.41. The cut motion is in order. Now Shri Saugata Roy move your motion

**Shri Saugata Roy :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re.1/-.

[2-10 — 2-20 p.m.]

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী দীনেশচন্দ্র ডাকুয়া মহাশয়ের আদিবাসী ও তফসিলি দপ্তরের ব্যয়-বরাদ্দের আলোচনায় অংশ নিয়ে আমি আমার বক্তব্য রাখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা অত্যন্ত বেদনা-দায়ক বিষয় যে পশ্চিমবঙ্গের মত একটা সচেতন রাজ্যে আমরা যখন পিছিয়ে পড়া মানুষের কথা ভাবি, সামাজিক দিক থেকে অর্থনৈতিক দিক থেকে পিছিয়ে পড়া এই মানুষগুলির কথা চিন্তা করি তখন সেই রাজ্যে অত্যন্ত বেদনার সঙ্গে লক্ষ্য করছি যে অত্যন্ত তড়িঘড়ি করে সর্বোচ্চ আদালতের নির্দেশ মান্য করতে গিয়ে তার শেষ দিনে এই রাজ্যের ব্যাকওয়ার্ড যে কমিউনিটি ক্লাস তাদের উন্নয়নের জন্য একটি বিল এই সভায় আনতে হয়েছে। কাজেই এর থেকে প্রমাণিত হয় এদের প্রতি এই রাজ্য সরকারের দৃষ্টিভঙ্গি কি, এদের উন্নয়নের ক্ষেত্রে রাজ্য সরকারের পদক্ষেপ কি, চিন্তা-ভাবনা কি। এই সমস্ত মানুষগুলির জন্য সরকারের দৃষ্টিভঙ্গি কোনদিকে যাচ্ছে, এটা তারই দিক নির্দেশ করছে। অত্যন্ত বেদনার বিষয়, আমরা বহুবার এই সভায় বাজেট বরাদ্দে অংশ গ্রহণ করে বলেছি যে বামফ্রন্ট সরকার যে কথা বলতে চাচ্ছেন আদিবাসী ও তফসিলি সম্প্রদায়ের মানুষদের সম্পর্কে যে চিন্তা-ভাবনা করছেন, তার সত্যিকারের রূপরেখা তারমধ্যে থাকছে না। আমি যদি এক একটা পরিকল্পনার কথা বলি তাহলে দেখা যাবে যে এই রাজ্যের আদিবাসী ও তফসিলি সম্প্রদায়ের মানুষেরা সমাজে বঞ্চনার শিকার হয়েছে, রাজনৈতিক অত্যাচারের শিকার হয়েছে, তথাকথিত বামপন্থী রাজনীতির শিকার হয়েছে। আজকে আমাদের রাজ্যে যে জিনিস সবচেয়ে গুরুত্বপূর্ণ অথচ তা নিয়ে প্রশ্ন দেখা দিয়েছে আজকে আদিবাসী ও তফসিলি সম্প্রদায়ের মধ্যে এই চিন্তা-ভাবনা দানা বেঁধে উঠেছে, তা

তি বঞ্চনা, তাদের প্রতি কটূক্তি, তাদের প্রতি অবহেলার জন্য তারা আজকে ভাবছে যে রা বোধ হয় সামাজিক ভাবে বঞ্চিত হচ্ছে, তারা বোধ হয় আবহমানকাল ধরে এই মাজিক অবস্থায় পিছিয়ে থাকবে। এই মানসিকতা থেকে তাদের মধ্যে একটা ধারণার জন্ম য়েছে যে তাদের একটা আলাদা রাজ্য করে দেওয়া হোক। এই দাবি আজকে ঝাড়খণ্ডী ন্দোলনের মধ্যেও এসেছে। আমি এখানে একটা প্রশ্ন করতে চাই, আজকে যদি মার্কসবাদি মিউনিস্ট পার্টি এবং ভারতীয় জনতা পার্টি বিহারের মাটিতে ঝাড়খণ্ডি আন্দোলনকে সমর্থন রে সভা-সমাবেশ করেন, যদি বাংলার মুখ্যমন্ত্রী উড়িষ্যার ভুবনেশ্বরে গিয়ে, বিহারের মাটিতে গিয়ে আদিবাসীদের এই দাবির প্রতি সমর্থন করেন তাহলে বাংলার মাটিতে দাঁড়িয়ে তারা এর বিরোধিতা করেন কোন অধিকারে? এই যে দ্বিমুখি রাজনৈতিক সত্তা, এরমধ্যে দিয়ে কি নুতন রে একটা বিভেদ সৃষ্টি করছে না? এই দ্বিমুখি রাজনৈতিক সত্তা কি সুবিধাবাদি রাজনীতির জন্ম দেয়না? কাজেই এর মধ্যে দিয়ে এই সরকারের প্রধান শরিক মার্কসবাদি কমিউনিস্ট দৃষ্টিভঙ্গি কি, কোন পথে তারা পরিচালিত হচ্ছে সেটা বেরিয়ে আসছে। মার্কসবাদি কমিউনিস্ট পার্টি যে রাস্তায় চলেন তাতে আদিবাসী ও তফসিলি সম্প্রদায়ের আর্থিক, সামাজিক, রাজনৈতিক, সার্বিক প্রেক্ষাপটে তাদের দৃষ্টিভঙ্গি ঠিক নেই। তারা এক একটা রাজ্যে এক একরকম কথা বলার চেষ্টা করেন। এই বাংলার মাটিতে দাঁড়িয়ে তাদের সম্পর্কে যেকথা বলছেন তাতে তাদের নিজেদের সুবিধাবাদি রাজনীতি চালিয়ে যাবার চেষ্টা করছেন। এই জায়গাতে আমাদের বিতর্ক আছে, এই জায়গাটা আমরা খুব সন্দিহান। এই রাজনৈতিক সততা সম্পর্কে এই জায়গাটা ভীষণভাবে বিপদজনকভাবে দিক নির্দেশ করে। আপনারা কি ভাবছেন বলুন। মুখ্যমন্ত্রী থেকে শুরু করে অনেক মন্ত্রী জবাব দিয়েছেন যে আমাদের রাজ্যে পারসেনটেজ অফ ট্রাইবাল পপুলেশন ইজ লেস দ্যান ১২ পারসেন্ট। এটা ছাড়াও বিস্তীর্ণ অঞ্চলে বিভিন্ন ব্লকে, বিভিন্ন মহকুমায় তফসিলি জাতি এবং উপজাতির লোকেরা ছড়িয়ে ছিটিয়ে আছে, তার দাবি করা হয় না। এটা কি যুক্তিগ্রাহ্য ব্যাপার হল? আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রী এবং রাজ্য সরকার অন্য রাজ্যে গিয়ে এই কথা বলেন কি করে? রাজনীতি করার জন্য ওরা এক জায়গায় একরকম কথা বলবেন আবার অন্য জায়গায় অন্যরকম কথা বলবেন, এটা তো রাজনৈতিক দূরভিসন্ধি মূলক পদক্ষেপ। ওদের পেছিয়ে পড়ার সুযোগ নিয়ে, সরলতার সুযোগ নিয়ে বিপথে পরিচালনা করতে সহযোগিতা করছেন বলে আমার নিজের অভিজ্ঞতা। মাননীয় মন্ত্রী মহাশয়কে প্রশ্ন করেছিলাম গতবারে, তখন তিনি খাপ ছাড়া জবাব দিয়েছিলেন, এখন আমি সরাসরি প্রশ্ন করছি। এই রাজ্যে কেন্দ্রীয় সরকারের নীতি নির্ধারণের ক্ষেত্রে কিংবা সুপ্রিম কোর্টের নির্দেশ মতো বাংলার পেছিয়ে পড়া মানুষদের, আর্থিক এবং সামাজিক দিক থেকে পেছিয়ে পড়া মানুষ তাদের শ্রেণী বিন্যাস করতে অতো দেরি হল কেন? তফসিলি জাতি এবং উপজাতি সম্প্রদায়ের মানুষের জন্য কম করে ১০ পারসেন্ট রিজারভেশান আছে মিনিমাম রিজারভেশন আছে। আজকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলি কিন্তু নূন্যতম সুযোগ তাদের দিচ্ছে না। আমাদের কাছে যে তথ্য আছে এখন অবধি গড়ে ৫-৬ পারসেন্ট এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলি অ্যাভারেজ তাদের জন্য যে সংরক্ষিত আসন আছে চাকুরির ক্ষেত্রে সেটা তারা দিতে পারেনি। কোন অধিকারে আপনারা এই পেছিয়ে পড়া মানুষগুলিকে বঞ্চিত করছেন? আজকে চাকুরিতে নিয়োগের ক্ষেত্রে, পড়াশোনার ক্ষেত্রে তাদের আপনারা বঞ্চিত করছেন। আমাদের কাছে অভিযোগ আছে, মন্ত্রী মহাশয়ও ভাল করে জানেন, গ্রামের যারা এম.এল.এ. আছেন তারা হাড়ে হাড়ে

টের পাচ্ছেন ব্লকে যে স্কুল আছে সেই স্কুলে আদিবাসী এবং তফসিলি জাতি এবং উপজাতি ছেলে-মেয়েদের জন্য আবাসিক পড়াশোনার ব্যবস্থা আছে, হোস্টেল আছে। কোনও সরকারি অফিসারের নির্দেশে কিংবা আপনার নির্দেশে কিনা বলবেন, স্কুলে হোস্টেলের ছাত্র-ছাত্রিদের জন্য গ্রান্টের ব্যবস্থা আছে আদিবাসী এবং তফসিলি ছাত্রদের বই, খাবার এবং পোষাকের জন্য টাকা দেওয়া বন্ধ করে দেওয়া হয়েছে। সেই টাকা নিয়ে আপনি কি করেন, আপনার দপ্তর কি করে সেই টাকা আদিবাসী এবং তফসিলি ছাত্র-ছাত্রিদের কাছে পৌঁছায় না কেন? একই প্রশ্নে কিছু অসাধু অফিসার জেলার স্তরে সব স্কুলে নয় কিছু কিছু স্কুলে স্কুল কর্তৃপক্ষ এই ফাঁক ফোকরের সুযোগ নিয়ে তফসিলি এবং আদিবাসী ছাত্র-ছাত্রিদের নাম ভাঙিয়ে ব্যবসা করছে। আমরা দেখেছি কোনও স্কুলে ৫০ জন তফসিলি সম্প্রদায়ের ছাত্র আছে সেখানে ৭০ জন ছাত্র দেখানো হচ্ছে, ২০ জন ছাত্র সেখানে নেই, সেই টাকাটা তারা নিচ্ছে। স্কুল কর্তৃপক্ষ এই যে সুযোগ নিচ্ছে সেই সুযোগে সরকারি অফিসাররা তাদের চোখ রাঙিয়ে টাকা দিতে দেরি করছে বলছে দু-দিন বাদে আসুন। এই অজুহাত দেখিয়ে তারা সুযোগ গ্রহণ করে। ফলে দিনের পর দিন এইভাবে আসলে তফসিলি জাতি এবং আদিবাসী ছেলেরা বঞ্চিত হচ্ছে। তারফলে আমরা দেখতে পাচ্ছি হোস্টেলে পড়তো এইরকম বহু ছাত্র ছাত্রিকে তাদের বাবা মা হোস্টেল থেকে ছাড়িয়ে আনতে বাধ্য হচ্ছে। কারণ তারা চোখের জল ফেলছে যে হোস্টেলের টাকা পাচ্ছে না, বই-এর টাকা পাচ্ছে না, তারা টাকা যোগাতে না পেরে হোস্টেল থেকে ছাড়িয়ে আনতে বাধ্য হচ্ছে। আপনাদের নেতৃত্বে এইরকম ক্রিমিনাল অফেন্স হচ্ছে, আপনি এর জবাব দেবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিভিন্ন পরিকল্পনা রয়েছে, আমাদের আদিবাসী এবং তফসিলি সম্প্রদায়ের মানুষের জন্য পরিকল্পনাগুলি আপনার দপ্তর এবং গ্রামীণ উন্নয়ন দপ্তর যৌথ ভাবে পরিচালনা করেন, তারমধ্যে ইন্টিগ্রেটেড ট্রাইবাল ডেভেলপমেন্ট প্রোগ্রাম আছে।

[2-20 — 2-30 p.m.]

কি হচ্ছে আজকে? আজকে জেলায় জেলায় আই-টি-ডিপি.র টাকা আদিবাসী তফসিলি উন্নয়ন নিগম আটকে রেখেছে। ডি-আর-ডি-এ.র সাবসিডির টাকা আটকে রেখেছে। ব্লকগুলিতে গিয়ে আমি জিজ্ঞাসা করেছি, এই যে বি.ডি.ও. সাহেব, টাকা এলো? বললেন, না এলো না, আমরা গ্রীন সিগন্যাল পাইনি। ব্লকগুলি বলছে, রাইটার্স থেকে টাকা রিলিজ হয়নি। আমি মন্ত্রী মহাশয়ের কাছে সরাসরি জিজ্ঞাসা করছি, আই-টি-ডি-পি. পরিকল্পনার মাধ্যমে ইন্টিগ্রেটেড ট্রাইবাল ডেভেলপমেন্ট প্রোগ্রামের মাধ্যমে ব্লকওয়ারি যা নির্ধারিত হয় সেই টাকাকে কেন সঠিকভাবে গ্রাহকদের কাছে পৌঁছে দিতে পারি না? এরফলে এমন একটা অবস্থা সৃষ্টি হয়, ব্লকগুলিতে যেন তফসিলি আদিবাসী মানুষরা আমাদের করুণার দান। তারা আমাদের সম্পূর্ণ দয়া-দাক্ষিণ্যের উপর নির্ভর করছে। আমরা শাসকদলের জমিদার, তারা আমাদের কাছে হাত পেতে বসে আছে। এই অবস্থা থেকে কবে মুক্ত হব? আমি মন্ত্রী মহাশয়কে সরাসরি আরও একটি ব্যাপারে জিজ্ঞাসা করি, মিড-টার্ম লোন, মধ্য মেয়াদি লোন, সেখানেও একই পরিস্থিতি। সব জায়গাতে আজকে মিড-টার্ম লোনের যে টাকা স্যাংসন হচ্ছে, সাত-আট মাস পরে দেখা যাচ্ছে, ব্লকগুলোতে টাকা যাচ্ছে। তাহলে এই পরিকল্পনা কেন? কেন গ্রামাঞ্চলের মানুষদের এইভাবে দিনের পর দিন, এই হতভাগ্য অনভিজ্ঞ মানুষদের বঞ্চিত করা হবে? ব্লকগুলোতে

কগুলো অফিসারকে বসিয়ে রাখা হয়েছে যারা তাঁবেদার, এই সমস্ত জমিদারদের তাঁবেদারি ছে, তাদের হাত দিয়ে তফসিলি আদিবাসী মানুষদের বঞ্চিত করা হচ্ছে। এইভাবে তাদের টিক্যালি এক্সপ্লয়েট করা হচ্ছে। আপনি এর জবাব দেবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, নি জানেন যে, ভারত সরকারের ২০ পয়েন্ট প্রোগ্রাম অনুযায়ী, আই.টি.ডি.পি. অনুযায়ী র তফসিলি সম্প্রদায়ের মানুষদের জন্য অনেক স্বল্পমূল্যে গম এবং চাল বিতরণের ব্যবস্থা ছে। যে সমস্ত গোডাউনগুলো দিয়ে এবং যে সমস্ত এজেন্টদের মাধ্যমে, যেভাবে পঞ্চায়েতের মে কার্ড জমা রেখে তাদের গম এবং চাল বিতরণের ব্যবস্থা আছে, এখনও পর্যন্ত বহাল ...হ, তা আদিবাসী মানুষরা সঠিকভাবে পাচ্ছে না। আমি সরাসরি অভিযোগ করছি, আমার জেলায় ঝাড়গ্রামে এবং পশ্চিমবঙ্গের অন্যান্য আই-টি-ডি-পি. ব্লকে একই চিত্র। সেখানকার আদিবাসী মানুষরা চাল ও গম পাচ্ছে না। সেখানকার গোডাউন কর্তৃপক্ষ এজেন্ট, পঞ্চায়েতের নেতারা সেই কার্ডকে জমা রেখে চাল গম তুলে নিয়ে অন্যত্র পাচার করছে, বাইরে পাচার করে দিচ্ছে। আদিবাসী মানুষরা সেই চাল গম পাচ্ছে না। দিনের বেলায় প্রকাশ্য দিবালোকে, লরি বোঝাই করে আদিবাসীদের জন্য বরাদ্দকৃত গম ও চাল বাইরে পাচার করে দিচ্ছে। এ সম্বন্ধে ট্রাইব্যাল ওয়েলফেয়ার অফিসার, কর্তাব্যক্তিদের বলে কোনও সুরাহা করা যাচ্ছে না। আমার সরাসরি অভিযোগ, আমার মনে হয়, পঞ্চায়েতের লোকজন, অফিসার এবং এজেন্টরা যৌথভাবে যুক্ত থেকে এটা পাচার করছে। আদিবাসীদের মুখের গ্রাস তারা এইভাবে কেড়ে নিচ্ছে, তাদের বঞ্চিত করছে। আমি আর একটি প্রসঙ্গে এবারে আসি। উনি ওর বক্তব্যে এখানে বলেছেন খুব মধুর মধুর ভাষায় যে ভারত সরকার পশ্চিমবাংলার জেলায় জেলায়, ব্লকে ব্লকে আদিবাসীদের জন্য নির্ধারিত সার্টিফিকেট দিতে বাধা দেন। আপনি জানেন স্যার, প্রয়াত রাজীব গান্ধী পঞ্চায়েত রাজের স্বপ্ন দেখে মহাত্মা গান্ধীর আদর্শে অনুপ্রাণিত হয়ে যখন রাজ্যসভায় পঞ্চায়েত বিল পেশ করেছিলেন তখন এই মার্কসবাদী পার্টি বিরোধিতা করেছিল। আজ থেকে ৪ বছর আগে সেদিন প্রধানমন্ত্রী রাজীব গান্ধী বলেছিলেন এই আদিবাসী, তফসিলি সম্প্রদায়ের মানুষকে অধিকার দিতে হবে, তাদের অধিকার প্রতিষ্ঠা করতে হবে। তাদের রাজনৈতিক অধিকারকে প্রতিষ্ঠিত করতে হবে এবং তাদের আসন সংরক্ষণ করতে হবে। সেইদিন এই মার্কসবাদী কমিউনিস্ট পার্টির প্রবঞ্চকরা, যারা কত মায়া দেখায় ওই আদিবাসীর প্রতি, তারা রাজ্যসভাতে ভিন্ন মুখ দেখিয়েছিলেন। যারা চোখের জল ফেলে যেন তাদের জন্যে তারা রাজ্যসভাতে জনতা পার্টির সঙ্গে হাত মিলিয়ে ওই পঞ্চায়েত রাজের বিরুদ্ধে ভোট দিয়েছিলেন। এবং পঞ্চায়েত রাজ এই বিলটিকে পাস করতে দেন নি। আজকে এই মার্কসবাদি কমিউনিস্ট পার্টির লোকেরা এই তফসিলি ও আদিবাসী মানুষদের জন্য চোখের জল ঝরাচ্ছেন। অথচ রাজ্য সভায় এদের বিরুদ্ধে ভোট দিলেন। আজকে ৪ বছর পরে এদের চেতনা এসেছে। এরাই এক সময়ে নেতাজীকে 'কুইশলি' তোজোর কুকুর বলেছিলেন। আজকে ৪০ বছর বাদে ময়দানে নেতাজীর মূর্তির গলায় মালা দিতে গিয়ে বলেছেন, আমরা ভুল করেছি নেতাজীকে দেশদ্রোহী বলে। ঠিক সেইরকমভাবে এক সময়ে এরাই ইন্দিরা গান্ধীকে স্বৈরাচারী বলেছিলেন, আজকে ওনারই গলায় মালা দিয়ে বলেছেন যে, তুমি ইন্দিরা প্রিয়দর্শিনী, তুমি বিশ্ব নেতা, তুমি আমাদের নেতা। তারপরে রাজীব গান্ধীর ক্ষেত্রে ঠিক তাই, রাজীব গান্ধীর মৃত্যুর পরে ৬ বছরে আজকে তাকে সত্যিকারের নেতা এবং ভারতবর্ষের বলিষ্ঠ সন্তান বলে আখ্যা দিচ্ছেন। এই সরকারের দীনেশ বাবু এবং জ্যোতি বাবুর দলেরই

রাজ্যসভায় পঞ্চায়েতী বিলের বিরোধিতা করেছিলেন এবং এইভাবে তারা তফসিলি সম্প্রদায় মানুষের বিরোধিতা করেছিলেন। আজকে ৪ বছর পরে তাদের চেতনার উদ্রেক হয়েছে আজকে এই উদ্রেক হওয়ার ফলে এমন অবস্থা হয়েছে যে, হাজার হাজার তফসিলি সম্প্রদায় মানুষ যারা এই পঞ্চায়েত নির্বাচনে প্রার্থী হয়েছেন তারা সার্টিফিকেট চাইছে কিন্তু সার্টিফি পাচ্ছে না। ইজ ইট দি ইনডেক্স অ্যান্ড ব্যারোমিটার অফ দি গভর্নমেন্ট ফাংশনিং? হাজা হাজার তফসিলি ও আদিবাসী সম্প্রদায়ের মানুষকে লাইনে দিয়ে বি.ডি.ও অফিসে সার্টিফি নিতে হচ্ছে। এটা প্রকারন্তরে এটাই কি প্রমাণ করে না যে রাজনৈতিক প্রেক্ষাপটে এটা কি নয়? আজকে তারা যে এই সংরক্ষণের ক্ষেত্রে আসন পাবে কি পাবে না এই নিয়ে এক আশঙ্কা দেখা দিয়েছে। আজকে একটা ভয়ঙ্কর বিপর্যস্ত অবস্থার মধ্যে দিয়ে তাদের কাটা হচ্ছে। এই ২২-২৩ হাজার ছেলে মেয়ে তফসিলি ও আদিবাসী সম্প্রদায় পঞ্চায়েতের নির্বা প্রার্থি হয়েছে, ৪০ হাজার গ্রাম এবং ৪৮ হাজার সীট তারা কবে যে সার্টিফিকেট পাবে জানে না, আদৌ পাবেন কিনা সন্দেহ আছে। বি.ডি.ওর কাছে গেলে কোনও উত্তর পা যাচ্ছে না, এস.ডি.ও বলছে আমি জানি না, এখন কি যে অবস্থা হবে কেউ জানে না। প্রবঞ্চকের দলরা গত ১৬টি বছর ধরে দরিদ্র মানষের দারিদ্রতার সুযোগ নিয়ে তা প্রবঞ্চনা করেছেন। এই ১৬টি বছরে কোনও অর্থনৈতিক বুনিয়াদকে রূপ দিতে পারেন এই পিছিয়ে পড়া শ্রেণীর কোনও শ্রেণী বিন্যাস করেন নি। সুতরাং এই তফসিলি আদিবাসী সম্প্রদায়ের বাজেটের যে বরাদ্দ এখানে এসেছে আমি তার তীব্র বিরোধিতা ক এবং সমস্ত কাটমোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-30 — 2-40 p.m.]

**শ্রী রতনচন্দ্র পাখিরা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে তফসিলি উপজাতি কল বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি সমর্থন করতে গিয়ে দু-একটি কথা বলতে চাই। আজকে বিরোধী দলের মাননীয় ডাঃ ভুঁইয়া এই বাজেটের উপরে বক্তৃতা রাখতে গিয়ে যেভাবে বিরোধিতা করলেন তাতে মনে তিনি যেন এই তফসিলি ও আদিবাসী সম্প্রদায়ের প্রতি মায়া কান্না কাঁদছেন। আম অভিজ্ঞতার মধ্যে দিয়ে দেখেছি যে, এই পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার ১৬ বছর ক্ষমত আসার পরে তফসিলি ও আদিবাসী সম্প্রদায়ের মানুষকে চোখের মণির মতো করে র করছেন। গত ৩০ বছরে এই পিছিয়ে পড়া মানুষদের আপনারা কি করেছিলেন? তাদে উপকার না করে তাদের বাস্তু জমির থেকে তাদেরকে উচ্ছেদ করেছিলেন। তাই পশ্চিমবাং তফসিলি জাতি উপজাতি সম্প্রদায়ের মানুষরা আপনাদেরকে ত্যাগ করেছে। সদ্য সম ত্রিপুরায় যে নির্বাচন হয়ে গেল সেই নির্বাচনের মধ্যে দিয়ে প্রমাণ করল আপনাদের আধাফ্যাসি সন্ত্রাসের উপর যে রায় ঘোষণা করা দরকার তা ত্রিপুরার উপজাতি জনগণ করেছে। আজ পশ্চিমবাংলার তফসিলি জাতি উপজাতিদের জন্য বামফ্রন্ট সরকার বিশেষ করে তফসি জাতি উপজাতি কল্যাণ বিভাগ যে সমস্ত কর্মসূচিগুলি গ্রহণ করেছে তা সারা ভারতব একটা নজিরবিহীন দৃষ্টান্ত। আপনাদের এই বক্তব্যের বিরোধিতা করার কোনও অধিকার আ বলে আমি মনে করিনা। কারণ বারে বারে আপনারা তফসিলি জাতি ও উপজাতিদের উপ অত্যাচার চালিয়ে এসেছেন এবং আজও আপনারা তাই চান। আমরা লক্ষ্য করছি মানন

নন্য মানসবাবু তার বক্তব্য রাখতে গিয়ে তারই বক্তৃতা থেকে বেরিয়ে এসেছে আদিবাসী সম্প্রদায়ের এক ভগ্নাংশের প্রতিনিধির সঙ্গে মিলেমিশে চলায় তারা অঙ্গীকারবদ্ধ, ভারতবর্ষের কেন্দ্রীয় সরকারের জনবিরোধী নীতি তার বৈষম্যের ফলে আজকে পশ্চিমবাংলায় যেভাবে এই সম্প্রদায়ের মানুষ বঞ্চিত হচ্ছে তার উপর দাঁড়িয়ে আজকে বামফ্রন্ট সরকার তফসিলি জাতি উপজাতি কল্যাণ বিভাগ যে কর্মসূচি গ্রহণ করেছে তা আজকে জনপ্রিয়তা লাভ করেছে। আজকে প্রকৃত ভূমিসংস্কারের মধ্যে দিয়ে তফসিলি জাতি উপজাতিদের শতকরা ৫৮ ভাগ মানুষ উপকৃত হয়েছে, এটাও তো ভারতবর্ষের ক্ষেত্রে একটা নজিরবিহীন ঘটনা। বর্গা রেকর্ড, পাট্টা রেকর্ড এটাতে তফসিলি জাতি ও উপজাতি মানুষরা যে উপকৃত হয়েছেন শুধু তাই নয়, তাদের সেচের ক্ষেত্রে সুযোগ দেন, ঋণের ক্ষেত্রে সুযোগ দেন, অন্যান্য যে সমস্ত কর্মসূচিগুলি রয়েছে এই আদিবাসী উপজাতি সম্প্রদায়ের মানুষদের মধ্যে যে দপ্তর কাজ করছে। তাই শুধু নয়, বিভিন্ন দপ্তরের মধ্যে দিয়ে যে এই সম্প্রদায়ের লোকেরা উপকৃত হচ্ছেন বিভিন্ন উদ্যোগ গ্রহণ করে এবং কর্মসূচির মধ্যে দিয়ে, এটাই হচ্ছে বড় জিনিস। আজকে আমরা লক্ষ্য করছি এ সমস্ত কর্মসূচির মধ্যে দিয়ে। আজকে এই সম্প্রদায়ের মানুষ এগিয়ে চলেছেন শিক্ষার ক্ষেত্রে, তাদের মধ্যে আজকে উৎসাহ দেখা দিচ্ছে বামফ্রন্ট সরকারের সুনির্দিষ্ট পরিকল্পনার মধ্যে দিয়ে পিছিয়ে পড়া অনুন্নত সম্প্রদায়ের মানুষদের কিভাবে এগিয়ে নিয়ে যাওয়া যায় এই কর্মসূচি বামফ্রন্ট সরকার গ্রহণ করেছেন, এটা কংগ্রেস আমলে ছিল না। এই সম্প্রদায়ের মানুষদের আগে বই কেনার পয়সা ছিলনা, তাদেরকে হোস্টেলে রেখে পড়াশুনা করার সুযোগ দেওয়া হয়েছে, মেধাবী ছাত্রদের জন্য স্টাইপেন্ডের ব্যবস্থা করা হয়েছে, এই সমস্ত ব্যবস্থাগুলি আগে কংগ্রেস আমলে ছিলনা। আজকে এরা মায়াকান্না কাঁদছে কিন্তু বামফ্রন্ট সরকার ১৬ বছর ধরে তফসিলি জাতি উপজাতি মানুষদের মধ্যে উৎসাহ সৃষ্টি করেছে ফলে স্কুল কলেজে ভর্তির ক্ষেত্রে ভিড় বাড়ছে। এটা বামফ্রন্ট সরকারের সুচিন্তিত পরিকল্পনার ফলেই হয়েছে। জন চেতনা সংস্কৃতির মান উন্নয়নের ক্ষেত্রে আজকে এই বিভাগ যে দৃষ্টান্ত স্থাপন করেছেন তা নজিরবিহীন। চাকরির ক্ষেত্রে যে সংরক্ষণের ব্যবস্থা যেটা ওদের আমলে ছিল না, সেই সংরক্ষণের ব্যবস্থা আমাদের বামফ্রন্ট সরকার করেছে। চাকরির ক্ষেত্রে এই সংরক্ষণের নীতিকে ওরা মানত না। আজকে বামফ্রন্ট সরকার তফসিলি জাতি উপজাতিদের জন্য কিভাবে কাজ করা যায় তারজন্য তাদের চেষ্টা রয়েছে। তারজন্য তারা সতর্ক রয়েছে এবং সেই নীতি নিয়ম মেনে আজকে চাকরি দেওয়ার ব্যবস্থা হয়েছে। আজকে পশ্চিমবাংলার আদিবাসী সম্প্রদায়ের মধ্যে যে সমস্ত মানুষ পিছিয়ে রয়েছে তাদের নানা ধরনের সুযোগ-সুবিধার ব্যবস্থা করা হচ্ছে। তাদের জমি দেওয়া হচ্ছে। আদিবাসী সম্প্রদায়ের মানুষ বনজ সম্পদ থেকে তারা যাতে সম্পদ সংগ্রহ করতে পারেন ও সেইগুলি কেনাবেচার জন্য মুনাফাখোরদের হাতে যেন না পড়ে, দালালদের হাতে যেন না পড়ে তারজন্য সমবায় সমিতি করা হয়েছে, বাজার করা হয়েছে, এই ব্যবস্থা তিনি করেছেন। আজকে আদিবাসী সম্প্রদায়ের মধ্যে একটা উৎসাহের সৃষ্টি হয়েছে। আজকে আদিবাসী মহিলারা গৃহজাত দ্রব্য যাতে কেনাবেচা করতে পারে তার ব্যবস্থা করা হয়েছে। আজকে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার তার সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যে আদিবাসী ও তফসিলি সম্প্রদায়ের মানুষের জন্য যে জনপ্রিয় কর্মসূচিগুলি গ্রহণ করেছেন সেই কর্মসূচির মধ্যে দিয়ে আজকে এই সম্প্রদায়ের মানুষ বিভিন্নভাবে উপকৃত হচ্ছেন এবং এবারে আমরা লক্ষ্য করছি আদিবাসী ছাত্র-ছাত্রীদের পড়াশোনার জন্য আরও অতিরিক্ত অর্থ

বরাদ্দ করা হয়েছে এবং তারা যে অর্থ পেয়ে থাকেন তা যাতে আরও বেশি মানুষ পা... তার ব্যবস্থা করেছেন এই দপ্তর। আজকে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার আদিবাসী তফসিলিদের কল্যাণের জন্য যে সমস্ত কর্মসূচিগুলি গ্রহণ করেছেন তারমধ্যে আমরা লক্ষ্য করছি পিছিয়ে পড়া মানুষের আর্থিক দিককে উন্নয়ন করার জন্য ও সাংস্কৃতি অনুষ্ঠানের মধ্যে দিয়ে তাদের সাংস্কৃতিক চিন্তাধারা ও কুসংস্কারের ভাবনা-চিন্তা যাতে দূর করা যায় তার ব্যবস্থা করা হয়েছে। আজকে আমরা উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছি আদিবাসী সম্প্রদায়ের মধ্যে একটা অংশের মানুষকে বিভ্রান্ত করবার জন্য পরিকল্পিতভাবে ষড়যন্ত্র চলছে এবং তাদের আরও পিছিয়ে দেবার চেষ্টা হচ্ছে। আদিবাসী সম্প্রদায়ের মধ্যে এই যে বিভ্রান্তকারি প্রচার তাকে কাটিয়ে আগামী দিনে এই পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারের যে জনমুখি কর্মসূচি তাকে রূপায়িত করবার জন্য তারা এগিয়ে আসবে। আরও উল্লেখযোগ্য বিষয় পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার সারা ভারতবর্ষের মধ্যে একটা দৃষ্টান্ত স্থাপন করেছে, পঞ্চায়েত নির্বাচনের মধ্যে দিয়ে আদিবাসী সম্প্রদায়ের মানুষকে অধিকার দিয়েছে এবং সেই অধিকারকে কিভাবে সুরক্ষিত করা যায় তার চেষ্টা করেছে। এটা তাদের কাছে আত্মমর্যাদার প্রশ্ন, আত্মসম্মানের প্রশ্ন। পশ্চিমবাংলায় ৩০' বছর কংগ্রেসি জমানায় এরা মাথা উঁচু করে দাঁড়াতে পারেনি। এই নির্বাচনের মধ্যে দিয়ে তফসিলিজাতি ও উপজাতিদের অধিকার তারা প্রতিষ্ঠিত করবে এবং আগামী দিনে যে সাম্প্রদায়িক ও বিচ্ছিন্নতাবাদি শক্তি পশ্চিমবাংলাকে ভাগ করতে চাইছে এবং কেন্দ্রের কংগ্রেস সরকার যে ষড়যন্ত্র চালাচ্ছে তাকে কিভাবে ব্যর্থ করা যায় তার চেষ্টা করবে। আজকে তফসিলি জাতি, কল্যাণ বিভাগের যে ব্যয়-বরাদ্দ মন্ত্রী মহাশয় এনেছেন তাকে পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-40 — 2-50 p.m.]

**শ্রী মানিক ভৌমিক :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ এই সভায় তফসিলি জাতি এবং উপজাতি কল্যাণ বিভাগের মাননীয় মন্ত্রী মহাশয় তার দপ্তরের যে ব্যয়বরাদ্দের দাবি উপস্থিত করেছেন তার তীব্র বিরোধিতা করে আমি কয়েকটি কথা বলছি। স্যার, উনি যে বাজেট পেশ করেছেন, এটা বাজেট নয়, এটা হচ্ছে নির্বাচনী ইস্তাহার। গ্রামের বুড়ো সুদখোর মহাজনরা যেমন ছেঁড়া তমসুক নিয়ে গ্রামের দরিদ্র মানুষদের সম্পত্তি লুঠপাট করে নেবার জন্য ঘুরে বেড়ান তেমনি মাননীয় মন্ত্রী মহাশয়ও পঞ্চায়েত নির্বাচনে তফসিলি জাতি উপজাতি সম্প্রদায়ের মানুষদের ভোট কুড়োবার জন্য এই বাজেট এনেছেন এবং এরমধ্যে দিয়ে তিনি একটা প্ররোচনার সৃষ্টি করতে চাইছেন। স্যার, আপনার মাধ্যমে এই বাজেট প্রসঙ্গে বলতে গিয়ে আমি প্রথমেই যে কথাটি বলতে চাই সেটি হচ্ছে, বামফ্রন্টের রাজত্বে এই তফসিলি ও আদিবাসী সম্প্রদায়ের মানুষরা কি অবস্থায় গিয়ে পৌঁছেছেন সেটা একটু সকলকে পর্যালোচনা করতে বলছি। জেলায় জেলায় যদি ক্রাইম লিস্ট পর্যালোচনা করা যায় তাহলে আমরা অত্যন্ত দুঃখের সঙ্গে দেখবো যে আজকে যাদের জন্য এখানে ব্যয়বরাদ্দের দাবি পেশ করা হয়েছে ক্রাইম লিস্টে তাদের পারসেনটেজ অনেক বেশি। তফসিলি সম্প্রদায়ের এবং আদিবাসী সম্প্রদায়ের মানুষ যারা সমাজে অবহেলিত, যারা সামাজিক এবং অর্থনৈতিক দিক থেকে পিছিয়ে আছে আমরা দেখছি এই পশ্চিমবঙ্গে তাদের বামফ্রন্টের রাজত্বকালে দ্বিতীয় শ্রেণী নাগরিক করে রাখা হয়েছে এবং এই পশ্চিমবঙ্গে তাদের উপরই চলছে সবচেয়ে বে...

চার এবং বঞ্চনা। তারা অবিচার এবং বঞ্চনার শিকার হওয়ার জন্য দেখবেন যত রাজনৈতিক সংঘর্ষ হচ্ছে, লুঠপাট হচ্ছে, সেখানে এদের লেঠেল করে তাতে তাদের সামিল করার চেষ্টা করা হচ্ছে। তফসিল এবং আদিবাসী সম্প্রদায়ের মানুষদের এখানে প্ররোচিত করে মার্কসীয় উত্তেজক আরক খাইয়ে তাদের আজকে লেঠেল বাহিনীতে পরিণত করার চেষ্টা করা হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে শিক্ষা ক্ষেত্রে এই রাজ্যে তফসিল জাতি এবং উপজাতির মানুষরা নাকি অনেক এগিয়ে আছেন। আমি কিন্তু বলব, এ রাজ্যে শিক্ষা ক্ষেত্রে সবচেয়ে বেশি অবহেলিত এবং বঞ্চিত হচ্ছেন তফসিল এবং আদিবাসী সম্প্রদায়ের মানুষরা। এখানে স্কুলে যে স্টাইপেন্ড দেওয়ার ব্যবস্থা আছে তাদের একজন অভিভাবকের দুটির বেশি ছেলেমেয়ে থাকলে সে আর স্টাইপেন্ড পাবে না। তাছাড়া স্কুলের তিন কিঃ মিঃ মধ্যে বাস করলে সে আর ছাত্রাবাসের গ্রান্ট পাবে না। আমার প্রশ্ন, তিন কিঃ মিঃ এর বেশি দূর থাকলেই কি তার অর্থনৈতিক অবস্থা ভাল হয়ে যাবে? আমি তাই বলতে চাই যে অত্যন্ত সুপরিকল্পিতভাবে এর চক্রান্ত করে এদের প্ররোচিত করে এবং টোপ দিয়ে অর্থনৈতিক এবং সামাজিক দিক থেকে পিছিয়ে দেওয়া হচ্ছে পশ্চিমবঙ্গে। শিক্ষা ক্ষেত্রের কথা বলতে গেলে শুধু মেদিনীপুর জেলা নয়, সারা পশ্চিমবাংলায় যেটা আলোচিত বিষয় সেই চুনি কোটালের কথা এসে যায়। আপনারা সকলেই জানেন যে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের বিভাগীয় প্রধানের প্ররোচনায় চুনি কোটাল আত্মহত্যা করতে বাধ্য হয়েছিলেন। আমার এ ব্যাপারে প্রশ্ন, এর জন্য যে কমিশন করা হয়েছিল কেন ৪ বার চক্রান্ত করে তার কাজ পিছিয়ে দেওয়া হল। তারপর স্যার, আমি দু/একটি নির্দিষ্ট ঘটনার কথা এখানে উল্লেখ করে দেখাতে চাই যে পশ্চিমবঙ্গে তফসিলি জাতি, উপজাতি সম্প্রদায়ের মানুষদের উপর কিভাবে অত্যাচার চলেছে। ময়না থানার গজিনা গ্রামের কবিতা মন্ডল এবং অন্যান্যরা যারা জাতিতে নমশুদ্র, গত ২৩ তারিখে মধ্য রাত্রে পুলিশ এবং পার্টি কমরেডরা নৈশমৃগয়া করতে গিয়ে মদমত্ত অবস্থায় তাদের উপর অত্যাচার চালায়। পরে পুলিশ এবং কমরেডরা যাদের উপর অত্যাচার করেছিল তাদের নামেই মিথ্যা মামলা দেওয়া হয়। কেন্দ্রীয় মন্ত্রী শ্রী রাজেশ পাইলটকে আমি এ ঘটনার কথা জানিয়েছি এবং তিনি এর তদন্তের আশ্বাস দিয়েছেন। মাননীয় মুখ্যমন্ত্রীকেও আমি জানিয়েছি। দুঃখের বিষয় আজও ময়না থানাতে সেই পুলিশ অফিসার বহাল তবিয়তে কাজ করে যাচ্ছেন। আমাদের অনুমান পঞ্চায়েত নির্বাচনের জন্যই তাকে রেখে দেওয়া হয়েছে। তারপর ময়না থানার মুদিবাড় গ্রামের শম্ভু মাহার একজন আদিবাসী সম্প্রদায়ের মানুষ এবং তিনি শিক্ষকতা করেন। মার্কসবাদীদের বিরোধিতা করার অপরাধে সেখানকার লোকাল কমিটির নেতারা প্রকাশ্য দিবালোকে তাকে গাছের সঙ্গে বেঁধে তার মুখে পাইখানা দিয়ে তাকে তা খেতে বাধ্য করেছেন। লজ্জা করে না আপনাদের তফসিল জাতি উপজাতিকে কল্যাণের কথা বলতে? আজকে এই জিনিসটা চলছে সারা পশ্চিমবাংলায়। মন্ত্রী মহাশয়কে একটা জিনিস বলতে চাই, আজকে একটা জিনিস আমরা দেখেছি শিডিউল্ড কাস্ট মানুষের জন্য যে কোটা আছে, কাগজে কলমে ২২ পারসেন্ট থাকলেও ১০ পারসেন্টের বেশি ফিল আপ হচ্ছে না। কাগজে কলমে এস.টি.দের জন্য ৬ পারসেন্ট কোটা আছে, কিন্তু তিন পারসেন্টের বেশি ফিল আপ হচ্ছে না। আমি বলতে চাই এই সমস্ত ব্যাকলগ সহ তাদের ন্যায্য দাবি পূরণের ব্যবস্থা মন্ত্রী মহাশয় করবেন এবং এই সম্পর্কে আপনার জবাবি ভাষণে আপনি বলবেন। আমার পূর্ববর্তী বক্তা ভূমি সংস্কার বিষয়ে বলে গেছেন। গত কয়েকদিন আগে ভূমি রাজস্ব দপ্তরের

ব্যয় বরাদ্দ পেশের সময় মন্ত্রী মহাশয় যে জবাবি ভাষণ দিয়েছিলেন, সেখান থেকে জানতে পারলাম ১ লক্ষ ৭৪ হাজার একর জমি বিলি বন্টন করা হয়েছে। কিন্তু টোটাল পশ্চিমবাংলায় ১২ লক্ষ ৯৫ হাজার একর জমি খাস করা হয়েছে। তাতে মাত্র ৯ লক্ষ ৩৯ হাজার একর জমি বিলি বন্টন করা হয়েছে এবং ৩০ পারসেন্ট এস.সি.এস.টি পিপলদের দেওয়া হয়েছে। আমি কি বিনয়ের সঙ্গে বলতে পারিনা যে কংগ্রেস আমলে এর থেকে বেশি পরিমাণে শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইব মানুষের মধ্যে বন্টন করা হয়নি? আমি নির্দিষ্ট ভাবে বলতে চাই, আমার নির্বাচনী এলাকায় কালিপদ মন্ডল খাস পাট্টা পেয়েছিল, সেখানে সে সেস দিয়েছিল, খাজনা দিয়েছিল, তার রশিদও তার কাছে আছে। গত কয়েক বছর সে নিজ হাতে চাষ করেছে। কিন্তু যেমনি সে কমিউনিস্ট পার্টি ছাড়ল তেমনি তার জমির ধান কেড়ে নেওয়া হল, তার জমি কেড়ে নেওয়া হল। থানায় অভিযোগ দায়ের করা হল, এই সম্পর্কে তিনি যে অভিযোগ করলেন, তার বিরুদ্ধে মামলা করা হল। আজকে শিডিউল্ড কাস্ট মানুষদের পরিচয়হীন করে দেওয়া হয়েছে। মন্ত্রী মহাশয় আপনার বাজেট বক্তব্যে আপনি উল্লেখ করেছেন এই শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবস যারা মানুষ আছেন, যারা প্রার্থী হতে চান তাদের সার্টিফিকেট দেবেন। কিন্তু এই সার্টিফিকেট পেতে অনেক দেরি হয়ে যাচ্ছে, ফলে তারা প্রার্থি হিসাবে দাঁড়াতে পারবে না। সেইজন্য আমার একটা সাজেশন হল যারা প্রার্থী হিসাবে দাঁড়াতে চান, অথচ সার্টিফিকেট দরকার, কিন্তু সময় নেই, কিন্তু এস.সি., এস.টি. সার্টিফিকেট নিতে হলে তাকে ৫০ সালের রেজিস্টার্ড ডিডস দিতে হচ্ছে। আজকে পঞ্চায়েত নির্বাচনের প্রাক্কালে অত্যন্ত ব্যাথার সঙ্গে লক্ষ্য করছি পশ্চিমবাংলার অসংখ্য তফসিলি মানুষ যারা পঞ্চায়েত নির্বাচনে প্রতিদ্বন্দ্বিতা করতে চান, তাদের ঠিক সময়ে সার্টিফিকেট দেওয়া হচ্ছে না। তাদের ঠিক সময়ে যদি সার্টিফিকেট না দেওয়া হয় তাহলে তারা নির্বাচনে প্রতিদ্বন্দ্বিতা করতে পারবে না। সেই ব্যাপারে আমার সাজেশন হচ্ছে, আগামী পঞ্চায়েত নির্বাচনে এস.সি. এস.টি. প্রার্থীদের ব্যক্তিগত মুচলেকা দিয়ে যাতে সার্টিফিকেট ইস্যু করা হয়, মুচলেকার মধ্যে তারা বলছে, যদি এস.সি., এস.টি. হিসাবে প্রমাণ না করতে পারেন, তাহলে তাদের বিরুদ্ধে ক্রিমিন্যাল অফেন্স এনে তাদের পানিশমেন্টের ব্যবস্থা করা যেতে পারে। এইরকম একটা সাজেশন আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে রাখছি। এইরকম ভাবে মানুষগুলোকে প্রতিদ্বন্দ্বিতা করতে দেওয়া যায় কিনা, এই সম্পর্কে চিন্তা-ভাবনা করতে অনুরোধ জানাচ্ছি। আজকে পশ্চিমবাংলায় ঝাড়খন্ডী আন্দোলন মাথাচাড়া দিয়ে উঠেছে। মানুষ যদি ঠিকমতো খেতে পরতে পায় তাহলে সে আন্দোলনের দিকে যাবে কেন? আজকে আদিবাসী যুবক যুবতীরা গিরা বেঁধে শেষ সংগ্রামের জন্য তৈরি হচ্ছে আপনাদের জন্য। আমরা লক্ষ্য করেছি ১৬ বছরের রাজত্বে শুধু ভোটের জন্য মানুষগুলোকে ব্যবহার করা হয়েছে। ঝাড়গ্রামে গিয়েছিলাম এক আদিবাসী বৃদ্ধ বললেন, অত্যন্ত সুপরিকল্পিত ভাবে শালগাছগুলোকে তুলে দিয়ে ইউক্যালিপটাস গাছ লাগানো হয়েছে। যারা ঝাড়খন্ডী এলাকার মধ্যে থাকেন তারা এটা আমার চেয়েও ভাল জানেন।

[2-50 — 3-00 p.m.]

যারা ঝাড়খন্ডী এলাকার মধ্যে থাকেন তারা এটা আমার চেয়েও ভাল জানেন কারণ শাল গাছ আদিবাসীদের জীবনের সঙ্গে অঙ্গাঙ্গীভাবে যুক্ত। তারা শাল গাছ থেকে বেঁচে

রোজগার করে তেমন তাদের প্রতিটি পালা-পার্বণে শাল গাছ খুবই প্রয়োজনীয় জিনিস। কে আদিবাসী অধ্যুষিত বনাঞ্চলগুলিতে পরিকল্পিতভাবে শাল গাছ শেষ করে ফেলা হচ্ছে তার বদলে সেখানে ইউক্যালিপটাস জাতীয় গাছ লাগানো হচ্ছে। এরমধ্যে দিয়ে দিবাসীদের আজকে ভাতে মারার চক্রান্ত করা হচ্ছে। এর ফলেই ঝাড়খণ্ডী আন্দোলনের বাঁধছে। তফসিলি সম্প্রদায়ের ছেলে-মেয়েদের পরিচয়-পত্র দেওয়ার ক্ষেত্রেও তাদের সঙ্গে করা হচ্ছে। সরকারি দপ্তর থেকে তাদের পরিচয়-পত্র না দেওয়ার ফলে তারা বৈষম্যের কার হচ্ছে। আজও রাজ্যে অসংখ্য তফসিলি যুবক-যুবতী পরিচয়-পত্রহীন হয়ে রয়েছে। রা কোথায় গিয়ে দাঁড়াবে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার সময় কম তাই আমি সব ষে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে একটা নির্দিষ্ট অভিযোগ পেশ করে এবং তার প্রতিকার বি করে আমার বক্তব্য শেষ করছি। আমার নির্বাচনী এলাকার মধ্যে 'এজমালিচক যোগদা ং সংঘ ব্রহ্মচর্য বিদ্যাপীঠ' বলে একটি অতীতের হায়ার সেকেন্ডারি স্কুল বর্তমানে সেকেন্ডারি ল হিসাবে চালু আছে। সেখানে এখন পর্যন্ত ১১/১২ ক্লাস চালু করা হয়নি। অথচ সেখানে চালু করার মতো সব ব্যবস্থা আছে। বাড়ি ঘর সব কিছু আছে। এলাকাটি শিডিউল্ড কাস্ট ধ্যুষিত এলাকা এবং ঐ স্কুলটিতে বেশিরভাগ শিডিউল্ড কাস্ট ছাত্ররা পড়াশুনা করে। আজ ১৫ বছর ধরে রাজ্য সরকার ঐ বিদ্যালয়টির প্রতি বৈষম্যমূলক আচরণ করছে। এমন কি সেখানে সরকারি দপ্তর থেকে অনুদানের টাকা পর্যন্ত দেওয়া হচ্ছে না। এই অবস্থায় মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই ব্যয়বরাদ্দের দাবির তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রী কমলাক্ষ্মী বিশ্বাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় আদিবাসী ও তফসিলি কল্যাণ দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ এনেছেন তাকে সমর্থন করতে উঠে আমি কয়েকটি কথা বলতে চাই। আমি প্রথমেই বলতে চাই যে, আজকে এখানে আদিবাসী ও তফসিলি সম্প্রদায়ের মানুষদের জন্য যারা এখানে মায়া-কান্না কাঁদছেন তারা গত বিধানসভা নির্বাচনে একজনও আদিবাসী বা তফসিলি রিজার্ভ সিট থেকে নির্বাচিত হতে পারেন নি। ইতিপূর্বে ওরা যখন এখানে ক্ষমতায় ছিলেন তখন কাগজে-কলমে তফসিলি এবং আদিবাসীদের জন্য বড় বড় কথা বলে বরাদ্দ অনুমোদন করে তা নিজেরাই আত্মসাৎ করতেন। আর আজকে বরাদ্দকৃত অর্থ পুঙ্খানুপুঙ্খভাবে হিসাব করে বিভিন্ন দপ্তরের মাধ্যমে সঠিকভাবে খরচ করার প্রবণতা আমরা সৃষ্টি করতে পেরেছি। ফলে পশ্চিমবাংলার আদিবাসীদের মধ্যে একটা জোয়ার এসেছে, তফসিলি জাতির মানুষদের মধ্যে একটা জোয়ার এসেছে। আজকে তফসিলি এবং আদিবাসী ছেলে-মেয়েরা শিক্ষার সুযোগ সুবিধা পাচ্ছে। অতীতে যে ছেলে-মেয়েরা কেবল মাত্র মাঠে গরু ছাগল চরাতো আজকে তারা বিদ্যালয় যাবার সুযোগ পাচ্ছে। আমরা জানি তাদের আর্থিক অসুবিধা আছে, সুতরাং শুধু বিদ্যালয়ে গেলেই হবে না, সাথে সাথে তাদের খাওয়া পরার ব্যবস্থাও করে দিতে হবে। সে হিসাবে আজকে তারা স্কুলে গেলে এক মুঠো খেতেও পাচ্ছে। তারা বই পাচ্ছে এবং বছরে একবার, দু'বার জামা-কাপড় পর্যন্ত পাচ্ছে। ফলে আজকে আদিবাসীদের মধ্যে থেকে বেশি সংখ্যায় ছাত্র-ছাত্রি বিদ্যালয় যাচ্ছে। আদিবাসী এবং তফসিলি অধ্যুষিত এলাকায় বর্তমানে বেশি সংখ্যায় বিদ্যালয় স্থাপন করা হচ্ছে। আদিবাসী কল্যাণ দপ্তর থেকে নতুন নতুন স্কুল তৈরি করা হচ্ছে। অতীতে আমরা দেখেছি

আদিবাসী ছাত্র-ছাত্রিরা বেশি দূরে গিয়ে লেখা-পড়া শিখতে পারত না। সেজন্য এখন আদিবাসী এলাকার মধ্যেই বিদ্যালয় স্থাপন করা হচ্ছে। শিক্ষা দানের সাথে সাথে তাদের ২০/২৫ টাকা করে দেবার ব্যবস্থাও করা হয়েছে। যাতে তাদের কিছুটা আর্থিক সাহায্য করা যায় সেই উদ্দেশ্য নিয়েই এই ব্যবস্থা করা হয়েছে। আমরা জানি এই দুই সম্প্রদায়ের বেশিরভাগ মানুষই এখনো পর্যন্ত সহায় সম্বলহীন। সেই হিসাবেই তাদের আর্থিক সাহায্য দেবার ব্যবস্থা করা হয়েছে। তবে এই প্রসঙ্গে আমার মন্ত্রী মহাশয়ের কাছে একটা বক্তব্য আছে — তাদের এই যে পয়সা দেওয়া হয়, এটা সব সময় তাদের কাছে সময় মতো পৌঁছয় না। সেজন্য আমার মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ যাতে সঠিক সময়ে তাদের কাছে এই পয়সা পৌঁছয় তার জন্য তিনি উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন। বিশেষ করে এপ্রিল, মে, জুন, জুলাই মাসে তাদের কাছে সময় মতো টাকা পয়সা গিয়ে পৌঁছয় না। ফলে তাদের এই সময়টা খুবই অসুবিধার মধ্যে পড়তে হয়। অনেক ছাত্র-ছাত্রি এবিষয়ে আমাদের কাছে অভিযোগ করেছে। এবং তারা দাবি করেছে এই সময়ের অর্থ যদি তাদের অগ্রিম দেওয়া হয় তাহলে ভাল হয়। জেলায় অগ্রিম দেওয়া হয় কিন্তু ঠিক সময় পৌঁছায় না। কিছু কিছু জায়গার ক্ষেত্রে বলছি, যেখানে টোটাল আদিবাসীরা বাস করে সেই জায়গায় ল্যাম্প দিতে পারলে ভাল হয়। এখন এই ল্যাম্প দেওয়ার ক্ষেত্রেও দুর্নীতি ঢুকে গেছে। আমার পাশের বন্ধুরা যারা আজকে এদের জন্য মায়া কান্না কাঁদছে তারা নিজেদের মধ্যে মারামারি করে এই ল্যাম্প পাওয়ার ক্ষেত্রে যে রোজগারের ব্যবস্থা ছিল, যেসব সুযোগ সুবিধা ছিল তা থেকে বঞ্চিত করছে। আজকে ৪৬ বছর পর তফসিলি এবং আদিবাসী সম্প্রদায়ের মানুষদের অনেক সুবিধা দেওয়া হচ্ছে যদিও যথেষ্ট নয় কিন্তু তবুও এই সুযোগ-সুবিধা কংগ্রেসিদের আমলে দেওয়া হয়নি। তাই আমি অনুরোধ করছি, আরও বেশি বেশি পরিমাণে তাদের সুযোগ-সুবিধা দিয়ে দারিদ্রসীমার নিচে থেকে তুলে নিয়ে আসার জন্য চেষ্টা করতে হবে। যে এলাকায় সুযোগ-সুবিধা থেকে বঞ্চিত হচ্ছে সেখানে তাদেরকে আরও বেশি পরিমাণে সুযোগ দিতে হবে। বীরভূমে দেখেছি, আদিবাসীদের নাম করে যে রাস্তার জন্য টাকা স্যাংসন্ড করা হয়েছিল, সেই এলাকায় রাস্তা না হয়ে অন্য জায়গায় হয়েছে। ঐ রাস্তাটি যাতে আদিবাসী এলাকায় ঘুরিয়ে দিতে পারেন সেটা আপনি দয়া করে দেখবেন। এটা করতে পারলে আদিবাসীরা উপকৃত হবে। আর একটি কথা বলি, বনগাঁ মহকুমার মধ্যে বনগাঁ থানায় মনসাদা বলে একটি গ্রাম আছে। সেখানে ১০০ পারসেন্ট আদিবাসী। ১৪।১৫ বছর আগে আদিবাসী কল্যাণ দপ্তর থেকে সেখানে একটি প্রাইমারি স্কুল করা হয়েছে, কিন্তু আজ পর্যন্ত সেই স্কুলটিকে অনুমোদন দেওয়া হল না। ঐ স্কুলটিকে অনুমোদন দেওয়ার জন্য আমি অনুরোধ করছি। কারণ সেখানে ১০০ পারসেন্ট আদিবাসী সম্প্রদায়ের বসবাস। ঐ গ্রামে ইলেক্ট্রিসিটির নাম করে সেখানকার প্রধান আমি নাম বলব না তার সমর্থনে একজন লোকের বাড়িতে আলোর কানেকশন দিয়ে পুরো গ্রামটি ইলেক্ট্রিফায়েড হয়ে গেছে বলে জানিয়ে দিলেন। সুতরাং আমি আপনাকে অনুরোধ করব, ঐ গ্রামের মধ্যে দিয়ে যাতে ইলেক্ট্রিক যায় তারজন্য চেষ্টা করবেন এবং সেখানে রাস্তার জন্য যে টাকা খরচ হয়েছে, সেই রাস্তাটি একেবারে ধার দিয়ে চলে গেছে। সবশেষে আমি আর একটি কথা বলছি, তফসিলি জাতি এবং আদিবাসী জাতির মধ্যে যে সমস্ত শিক্ষিত যুবক-যুবতী আছে যে সমস্ত স্কুলে শিক্ষকদের পদ শূন্য হয় সেখানে অত্যন্ত কঠিনতম অধ্যায় এদের জন্য রিজার্ভ করা হয়। কিন্তু এদের জন্য এমন একটি আইন করা যায় না যাতে অতি সহজ পাঠ

খাতে রিজার্ভ করার ব্যবস্থা করা যায়? আপনি এই বিষয়টি দেখবেন। এই কথা বলে বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-00 — 3-10 p.m.]

**শ্রী প্রবীর ব্যানার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের তফসিলি জাতি এবং আদিবাসী কল্যাণ দপ্তরের মন্ত্রী শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া যে ১৪২ কোটি ৪৮ লক্ষ ৪৮ হাজার টাকা মঞ্জুরির যে প্রস্তাব দিয়েছেন আমি তার বিরোধিতা করে এবং মাননীয় সদস্য শ্রী সৌগত রায় যে কাট-মোশন দিয়েছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শুরু করছি। প্রথমত, পশ্চিমবঙ্গে তফসিলি জাতি এবং আদিবাসী কল্যাণ নিগম দারিদ্র মোচনের জন্য একটা কর্মসূচি অত্যন্ত সফলভাবে রূপায়ণ করে চলেছে। আজকে তার এক জায়গায় আছে কর্ম সৃষ্টির ক্ষেত্রে এই বিভাগ অন্যান্য বিভাগের আই.আর.ডি.পি. শেষরু'র সমান্তরালভাবে তফসিলি জাতি ও আদিবাসীর পারিবারিক আয় বৃদ্ধির কর্মসূচি রূপায়ণ করছে। কাজ করে চলেছে বাজেট বক্তব্যে আছে যে হেডে টাকা ধরা হয়েছে মোটামুটিভাবে বাজেট বইতে প্যারালাল বাজেট বা বিকল্প বাজেট বলতে পারি এজন্য যে সাধারণ বাজেটে সেই সমস্ত টাকা স্যাংশন করা হোক। কি কি কাজ হবে সাধারণ শিক্ষা, ক্রীড়া ও যুবকল্যাণ, চিকিৎসা ও জনস্বাস্থ্য, জলসরবরাহ ও স্যানিটেশন, মৎস্যচাষ, বন ও বন্যপ্রাণী, খাদ্য সংরক্ষণ, গ্রামীণ ক্ষুদ্রশিল্প, শস্য পালন, গ্রামীণ রাস্তা, ও সেতু সমবায় ঋণ, সমস্ত ব্যাপারটাই আপনার এই বাজেটে ধরা আছে বলতে চাইছেন। এই বাজেটের মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গায় গ্রামাঞ্চলে যে সমস্ত তফসিলি জাতি উপজাতি মানুষ আছেন তাদের উন্নতির জন্য এই বাজেট পেশ করেছেন। আজকে প্রথমেই বলতে চাই তা যদি হত খোঁজ নিয়ে দেখবেন আই.আর.ডি.পি. স্কীম, শেষরু'র স্কীম ছিল সেই স্কীম ব্যর্থ হয়েছে। যে সমস্ত পিছিয়ে পড়া মানুষদের জন্য পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার কিছুই করেনি। আজ কেন্দ্রীয় সরকার নাবার্ড আই.আর.ডি.পি. বিভিন্ন সংস্থার মাধ্যমে সারা ভারতবর্ষে তফসিলি জাতি উপজাতির মানুষদের উন্নতির জন্য চেষ্টা করছেন কি করে পিছিয়ে পড়া মানুষগুলির উন্নতি করা যায়। এর আগে আপনাদের বন্ধু সরকার ছিলেন, ভি.পি. সরকার এই মানুষগুলিকে নিয়ে একটা জাতপাতের বিভেদের চেষ্টা করেছিলেন কিন্তু আমরা যারা কংগ্রেস করি আমাদের কেন্দ্রীয় সরকার সামাজিক ভাবে চেষ্টা করেছেন ন্যায়ের মাধ্যমে কি করে ভারতবর্ষে পিছিয়ে পড়া মানুষদের উন্নতি করা যায়। আই.আর.ডি.পি. খোঁজ নিয়ে দেখবেন উন্নয়নের প্রাক্কালে যে টাকা ৩ বছর খরচ করতে পারেন নি সেই টাকা এখন খরচ করছেন, যে টাকা ৩ বছর ধরে দেওয়া হয়নি। দুবার হাউসে বলেছিলাম ১৯৮৯ থেকে ১৯৯২ পর্যন্ত সাবসিডি বাবদ তফসিলি জাতির জন্য কেন্দ্রীয় সরকার যে টাকা বাড়িয়েছেন সেই টাকার পরিমাণ ১৫ কোটি টাকা, কিন্তু ৩ বছর ধরে আপনাদের ডি.এম. তফসিলি জাতি উপজাতিদের সাবসিডির টাকা আজ পর্যন্ত গত ৩১শে ডিসেম্বর ১৯৯২ মাত্র ৩ কোটি ৭৫ লক্ষ টাকা পিছিয়ে পড়া মানুষদের জন্য সাবসিডি বাবদ যে টাকাটা কেন্দ্রীয় সরকার দিলেন আই.আর.ডি.পি.কে সার্থকভাবে রূপায়িত করার জন্য তার সিংহভাগ ১১ কোটি টাকা খরচ করতে পারেন নি। অথচ বাজেট বক্তৃতায় মেনশন করেছেন আদিবাসী মানুষদের জন্য কর্মসূচি রূপায়িত করেছেন। আপনারা বলছেন আমরা অবশ্য এটাকে সমর্থন করি ১৯৯০ সালের পর থেকে আই.আর.ডি.পি. সেক্টরে ৫০

পারসেন্ট রোস্টার পলিসি করা হয়েছে। আমরা সেই কারণে বিভিন্ন জায়গায় সরকারি লেভেলে অথবা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে কেউ সেই রোস্টার ফলো করে এস.সি. এস.টি.দের চাকরি দিচ্ছে না। একটু আগে মাননীয় কমলাক্ষী বাবু যা বললেন সেই সমস্ত সার্ভিসে অ্যানাউন্স করছে তাতে লোক পাওয়া যাচ্ছে না, সেই পোস্টগুলি পরে জেনারেল ভাবে ডিক্লেয়ার করে। গ্রামাঞ্চলে অনেক মানুষ আছে, উচ্চশিক্ষা থাকা সত্ত্বেও সরকারি গাফিলতির জন্য ৫০ পারসেন্ট রোস্টার পলিসি ফলো করছেন না। এই সরকার নাকি অনেক উন্নতি করে দিয়েছেন। তফসিলি মানুষের জন্য প্রথমেই বলতে চাই কেন্দ্রীয় সরকার যখন প্রস্তাব নিয়ে এসেছিলেন তফসিলি জাতি ও উপজাতির জন্য সিট অ্যালটমেন্ট করা হবে তখন দেখেছিলাম রাজ্য সভায় সেই প্রস্তাব আপনাদের বিরোধিতার জন্য পাস হতে পারে নি। তবে বেটার লেট দ্যান নেভার দেরিতে হলেও সমর্থন করেছেন আমরাও এটা অবশ্যই সমর্থন করব। সার্টিফিকেট দেওয়ার কথা বলতেন, আমি তাই নিয়েও বলতে পারি সার্টিফিকেট দেওয়ার ব্যাপারেও দেখেছি যে বহু জায়গায় টাকা না দিলে সার্টিফিকেট দেওয়া হয়না। আপনি নোট করে নিন, আমার যে কনস্টিটিউয়েন্সি, সেই কনস্টিটিউয়েন্সিতে তফসিলি এবং উপজাতিদের যারা কাস্ট সার্টিফিকেট দেন সেখানে টাকা না দিলে ঐ সার্টিফিকেট তাদের দেওয়া হয় না। বহুবার এই ব্যাপারে অ্যাপিল করা হয়েছে, কিন্তু আজ পর্যন্ত কাস্ট সার্টিফিকেট তারা পাচ্ছেন না, কিন্তু সামনেই পঞ্চায়েত ইলেকশন। শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইব প্রার্থীর কিভাবে এই সার্টিফিকেট দেওয়া হবে সেটা ডি.এমকে জিজ্ঞাসা করায় তিনি বলেছিলেন যে যারা ইলেকশনে প্রার্থী হতে চান তাদের অ্যাডভান্স এস.ডি.ও অথবা বি.ডি.ওর কাছে তাদের আবেদন করতে হবে। কিন্তু আমরা দেখছি, অনেক জায়গায় শিডিউল্ড কাস্ট বা শিডিউল্ড ট্রাইব নয় এমন অনেকে এর সুযোগ নেবার জন্য এই সার্টিফিকেট পাচ্ছেন এবং সেটা পাচ্ছেন উইদাউট এনি ভেরিফিকেশন, উইদাউট এনি এনকোয়ারি। কিন্তু এক্ষেত্রে আমাদের দলের যোগ্য মানুষের ক্ষেত্রে ডিলে করা হচ্ছে। তাদের ক্ষেত্রে সার্টিফিকেট দেওয়া হচ্ছে না।

স্যার, আজকে গ্রামে-গঞ্জে শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবের মানুষজন আক্রান্ত হচ্ছেন। এর আমি বহু উদাহরণ দিতে পারি। এই বিষয়ে আমি এর আগের হাউসেও বলেছি এই ব্যাপারে আমি একটা পার্টিকুলার ইনস্ট্যান্স দেবো। আমার বিধানসভা কেন্দ্রের ঠাকুরনগরে ঐ সম্প্রদায়ের মানুষের চৈত্র মাসে একটা মেলা হয় যে মেলায় ১২ লক্ষ মানুষ আসেন আমি গতবার মেনশনের মাধ্যমে জানতে চেয়েছিলাম যে, ঐ মেলাকে জাতীয় মেলা করা হবে কিনা? আমি নিজে ঐ মেলায় গিয়েছিলাম, দেখেছি সেখানে ১২ লক্ষ মানুষ হাজির হয়েছে যাদের মধ্যে বেশির ভাগ হচ্ছেন নমশুদ্র সম্প্রদায়ের মানুষ। কিন্তু সেখানে দেখেছি, তাদের জন্য সেখানে স্যানিটেশন এবং ড্রিঙ্কিং ওয়াটারের পর্যন্ত ব্যবস্থা নেই। এই ব্যাপারে ডি.এম এবং এস.ডি.ওকে বলা হয়েছে, কিন্তু তারা বলছেন যে, এই ব্যাপারে সরকার কিছুই বলেননি একটা জায়গায় ১২ লক্ষ মানুষ সমবেত হচ্ছে, সেখানে তাদের থাকবার ব্যবস্থা, স্যানিটেশনের ব্যবস্থা বা পানীয় জলের ব্যবস্থা সরকার থেকে করা হবে না?

[3-10 — 3-20 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষার জন্য এরা অনেক কিছু করেছেন বলছেন। কিন্তু এই ব্যাপারে আমরা একটা রিপোর্ট পেয়েছি এবং সেটা অ্যাসেম্বলির কোনও রিপোর্ট নয়।

পোর্টে শিডিউল্ড কাস্ট অ্যান্ড ট্রাইবাল ওয়েলফেয়ার ডিপার্টমেন্ট বলেছেন, আপনার দপ্তর জকে শিক্ষার উন্নতির জন্য ৫০টি আশ্রম-হোস্টেল করেছেন এবং প্রতি আশ্রমে — স্টেলে ৩০ জন ছাত্র থাকতে পারবে। বলা হয়েছে, ঐ ছাত্রদের জামা-কাপড় দেওয়া হবে, বুধপত্র বিনা পয়সায় দেওয়া হবে এবং ঐ আশ্রমে তারা সরকারি খরচে থাকতে পারবে। ন্তু আমি দায়িত্ব নিয়ে বলতে পারি কারণ কিছু কিছু জায়গায় আমার যাবার সুযোগ রছিল, আমি দেখেছি, কাগজে-কলমে অনেক আশ্রম-হোস্টেলে ছাত্রদের নাম আছে, কিন্তু জিক্যালি তারা নেই। এইভাবে সরকারি টাকা অফিসাররা খেয়ে নিচ্ছেন। মাননীয় মন্ত্রীর লা কুচবিহার, সেখানকার একটি আশ্রম-হোস্টেলে আমি গিয়েছিলাম। সেখানে দেখেছি, ডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবদের সঙ্গে হায়ার কাস্ট মুখার্জি ব্যানার্জি সম্প্রদায়ের ত্রা সেখানে রয়েছে। ডি.এমকে প্রশ্ন করেছিলাম, শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইব বো যেখানে রয়েছে সেখানে হায়ার কাস্টের ছাত্ররা কেন রয়েছে? উত্তরে তিনি বলেছিলেন , ওদের কোনও স্টুডেন্ট নেই বলে সরকারের লস হচ্ছে দেখে ওদের এখানে নিয়ে আসা য়েছে। আপনি বলেছেন, জুনিয়র হাইস্কুলগুলির ক্ষেত্রে ১১২টি আশ্রম-হোস্টেল আছে এবং র প্রতিটি আশ্রমে ১০ জন ছাত্র থাকতে পারে। কিন্তু সেখানেও দেখছি, ১১২টি তো দূরের , এক্ষেত্রে যে ফাইল অফিসাররা আপনাকে দিচ্ছেন তাতেই আপনি সই করছেন, কিন্তু দের মঙ্গলের জন্য ট্রাইবাল ওয়েলফেয়ার ডিপার্টমেন্ট কোনও কাজ করছেন না। আজকে স্টাইপেন্ড দিচ্ছেন ক্লাস সিক্সে ২০ টাকা, ক্লাস সেভেনে ৫০ টাকা, ক্লাস এইটে ১০০ টাকা, ক্লাস নাইনে ১০০ টাকা, ক্লাস টেনে ২০০ টাকা। বলেছেন, এতে ৯ কোটি খরচ হচ্ছে, সাড়ে সাত লক্ষ শিডিউল্ড কাস্ট মানুষ উপকৃত হচ্ছেন, হোস্টেল চার্জ ১৫০ টাকা করে তাদের প্রতি মাসে দিচ্ছেন এবং তাতে ৬০ হাজার ছাত্র উপকৃত হচ্ছে। আমরা বহু স্কুলে সরেজমিনে তদন্তে গিয়ে দেখেছি যে এই নিয়ে হাইকোর্টে কেস আছে। স্কুলের প্রধান শিক্ষক আছেন, অধ্যক্ষ আছেন, সেখানে গিয়ে বলা হচ্ছে কিন্তু দেখা যাচ্ছে বহু ছাত্র বৃত্তি পাচ্ছে না। সরকার বলছেন যে এই রেটে আমরা বৃত্তি দিচ্ছি কিন্তু ছাত্র-ছাত্রিরা টাকা পাচ্ছে না। আপনার স্কীম আছে ছাত্র-ছাত্রিদের বৃত্তি দেবেন, যারা আই.আর.এস, আই.পি.এস. এবং ডব্লিউ.বি.সি.এস পরীক্ষা দেবেন তাদের সাহায্য করবেন। টাকা দিয়ে, কিন্তু বাস্তব অবস্থা হচ্ছে আপনার ডিপার্টমেন্ট কিছু করছে না। আপনার ট্রাইবাল ডিপার্টমেন্ট যদি কিছু করত, পিছিয়ে পড়া মানুষের মঙ্গলের জন্য যদি কিছু করত তাহলে আমি সমর্থন করতে পারতাম। বাজেটে বড় বড় কথা লেখা আছে, কিন্তু আপনার দপ্তর পিছিয়ে পড়া মানুষের জন্য কিছু করতে পারছেন না। যেহেতু কিছু করতে পারছেন না, যেহেতু শুধু বাজেট বিবৃতি দিয়েই শেষ করছেন, সেজন্য এই বাজেটের বিরোধিতা করছি এবং আমাদের দেওয়া কাট মোশনগুলির সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সালিব টোপ্পো :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মন্ত্রী আদিবাসী ও তফসিলি দপ্তরের জন্য যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন, তাকে আমি সমর্থন করে দু'চারটি কথা বলতে চাই। আমাদের সরকার এই ১৬ বছরে আদিবাসী ও তফসিলিদের জন্য যা করেছে সেটা কংগ্রেসি সময়ে ওরা ভাবতে পারেনি। কংগ্রেস কিভাবে আদিবাসীদের উপরে অত্যাচার করেছে সে কথা এখানে বারবার বলা হয়েছে। পশ্চিমবাংলায় কংগ্রেসিরা

আদিবাসীদের জন্য যে জমি বিলি বন্টন করেছিল তাতে এমন নজির আছে যে আদিবাসী, তফসিলিদের নামে যে পাট্টা বিলি হয়েছে সেটা জোতদারদের হাতে চলে গেল। বামফ্রন্ট রাজত্বে আদিবাসী ও তফসিলিদের অনেক সুবিধা করে দেওয়া হয়েছে, ক্ষেতমজুরদের জমি বিলি বন্টন করা হয়েছে। কিন্তু এরসঙ্গে একটা প্রশ্ন আছে। সেটা হচ্ছে শুধু জমি দিলেই হয় না, সেইসঙ্গে সেচের ব্যবস্থা করা দরকার। উত্তর বঙ্গের তিস্তা প্রকল্প কবে হবে সেটা বলা মুশকিল। কাজেই উত্তরবঙ্গে যে ছোট ছোট নদী আছে, সেগুলির মাধ্যমে যদি স্কীম করা যায় তাহলে উত্তরবাংলার মানুষের অনেক সুবিধা হয়, সেখানকার মানুষ তাহলে এর থেকে উপকার পেতে পারেন। কাজেই এই সেচ ব্যবস্থার উপরে জোর দেওয়া একান্ত প্রয়োজন।

এবারে আমি শিক্ষা সম্পর্কে দু'একটি কথা বলব। শিক্ষার ক্ষেত্রে বামফ্রন্ট সরকার অনেক স্কুল-কলেজ করেছেন। কিন্তু যে প্রশ্নটা আমার সামনে এসেছে সেটা হচ্ছে, উত্তর বাংলায় বিশেষ করে ডুয়ার্স এলাকায় ৩০০ চা বাগান আছে। সেখানে শতকরা ৮৫ ভাগ আদিবাসী শ্রেণীর মানুষ বাস করেন। তাদের জন্য সরকারের তরফ থেকে কোনও হাই স্কুল হিন্দি ভাষাভাষির জন্য করা হয়নি। সেখানে যা করা হয়েছে সেগুলি মিশন থেকে নিজেদের উদ্যোগে করা হয়েছে। হিন্দি ভাষাভাষি ছাত্রছাত্রিদের জন্য কোনও কলেজের ব্যবস্থা করা হয়নি। আজকে ঝাড়খন্ডি আন্দোলন মাথা চাড়া দেবার এটা একটা কারণ। সেখানে যে ১ ১৫টি হিন্দি স্কুল আছে তাতে উচ্চ শিক্ষার কোনও ব্যবস্থা নেই। সেজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুবোধ করব। যে এই মুহূর্তে এখানে যদি একটা কলেজ না করা হয় তাহলে এই ইস্যু নিয়ে ঝাড়খন্ডিরা আন্দোলন শুরু করবে। সেজন্য সরকারের উচিত এই মুহূর্তে এখানে একটা হিন্দি কলেজ করা। এখানকার ছাত্রছাত্রিদের অন্য জায়গায় বলে যাওয়ার একটা প্রবণতা দেখা দিয়েছে। এটা যদি রুখতে হয় তাহলে অবিলম্বে একটা কলেজ করা দরকার। এটা বন্ধ করতে হলে হিন্দি কলেজ দরকার। চা-বাগান থেকে পশ্চিমবঙ্গ সরকার এবং তারসঙ্গে কেন্দ্রীয় সরকার প্রচুর ট্যাক্স নিচ্ছে। অথচ এতো কোটি কোটি টাকা রাজস্ব দিয়ে সরকারকে সাহায্য করছে তাদের ছেলেদের শিক্ষার ব্যবস্থা নেই। পশ্চিমবঙ্গ বামফ্রন্ট সরকারের এটা চিন্তা করা উচিত। অদুর ভবিষ্যতে ঝাড়খন্ড আন্দোলনের মতো বোড়ো ল্যান্ড আন্দোলন, জি.এন.এল.এফ আন্দোলন ঠেকানো যাবে না। ডুয়ার্স অঞ্চলে শতকরা ভাগ তফসিলি জাতি এবং উপজাতির মানুষ বাস করে, তাদের মাথায় এই সমস্ত ঢুক এই ব্যাপারে সরকারের নজর দেওয়া উচিত বলে আমি মনেকরি। ওই অঞ্চলে চিকিৎসার ব্যবস্থা করতে হবে। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন যে উত্তরবাংলায় চিকিৎসার সেইরকম সুযোগ-সুবিধা নেই, বিশেষ করে চা-বাগান এলাকায়? চা-বাগানের মালিক পক্ষ থেকে হাসপাতাল করা হয়েছে সেটাই আছে এবং সেখানে একটা বিরাট অব্যবস্থা রয়েছে। ৮০ ভাগ তফসিলি জাতি এবং উপজাতি মানুষ বাস করে জলপাইগুড়ি এবং কুচবিহার জেলা সেখানে কোনও চিকিৎসার ব্যবস্থা নেই। টোডোদের সম্পর্কে বলি, সেখানকার মানুষের টাকা মঞ্জুর করা হয়েছিল, ২২ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছিল। সেই টাকা কোথায় কি খরচ হল তার কোনও হিসাব নেই। এটা দেখার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে ব আজকে শিডিউল্ড কাস্ট অ্যান্ড শিডিউল্ড ট্রাইবদের সার্টিফিকেট দেবার ব্যাপারে বলা আমি গত বছর এই ব্যাপারে মেনশন করেছিলাম। মাননীয় মন্ত্রী মহাশয় জবাবে বলেছি

সপ্তাহের মধ্যে শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবদের সার্টিফিকেট দেবার ব্যবস্থা করা হবে। এই ব্যাপারে একটা গাইড লাইন আছে যে এই এই থাকতে হবে। আজকে আমরা দেখতে পাচ্ছি ৬ সপ্তাহ কেন ৬ মাসের পরেও সেই সার্টিফিকেট দেওয়া হচ্ছে না অনেক অজুহাত দেখিয়ে। আপনি জানেন যে এস.সি. অ্যান্ড এস.টিদের কোনও জমি জায়গা নেই, তারা ল্যান্ডের ডকুমেন্ট দেখাতে পারে না। একজন ওরাও তার পরিচয় হল ওরাও কমিউনিটি সার্টিফিকেট যাতে দ্রুত গতিতে দেওয়া যায় তারজন্য অনুরোধ করব। এই কথা বলে বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[3-20 — 3-30 p.m.]

**শ্রী নরেন হাঁসদা :** স্যার, দুজন সিকি মন্ত্রীর কাঁধে চেপে এক মহামন্ত্রী মাননীয় ডাকুয়া সাহেব এই বিধানসভায় ৪১ নং যে বাজেট তাকে সামনে রেখে এখানে হাজির হয়েছে। স্যার, খুব দুঃখের সঙ্গে জানাতে বাধ্য হচ্ছি, ধিক্কারের সঙ্গে জানাতে বাধ্য হচ্ছি স্বাধীনতার ৪৫ বছর পরে মাননীয় ডাকুয়া সাহেব যে বাজেট হাজির করেছেন সেই বাজেটের মাধ্যমে আর একবার সাড়ে ৩ কোটি ঝাড়খন্ডি মানুষ যাদের মাতৃভাষা সাঁওতাল, যাদের মাতৃভাষা কুরমালি, যাদের মাতৃভাষা মুন্ডালি তাদের পিছিয়ে দেবার চক্রান্ত করা হল, একটা মিরজাফরি চক্রান্ত করা হল। আমি বিরোধিতা করছি এই জন্য যে কি রাজনীতিতে, কি অর্থনীতিতে, কি শিক্ষায়-দীক্ষায় পেছিয়ে পড়া এই পশ্চিমবাংলার তফসিলি জাতি এবং উপজাতির মানুষগুলোকে এই জনদরদি সরকার মিরজাফরি চক্রান্ত করে আর একবার এদের বঞ্চিত করছে। এর বিরুদ্ধে আমি জেহাদ ঘোষণা করছি এবং আমি এর প্রতিবাদ করছি এবং বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য পেশ করছি। স্যার, আমার একটা প্রশ্ন আছে। এখানে ডাকুয়া সাহেব নিজেকে মন্ত্রী হিসাবে দাবি করেছেন। আমি মন্ত্রী মহাশয়ের কাছে সবিনয়ে জানতে চাই মন্ত্রীর কথা বাদ দিন আপনাকে একটা ম্যানেজিং কমিটি যে ক্ষমতা সেই ক্ষমতা আপনার পশ্চিমবঙ্গ সরকার দিয়েছে? আপনি মনে করুন সারা পশ্চিমবাংলায় একটা মাত্র আদিবাসী বালিকা বিদ্যালয় আছে যেটা এই সরকারের এই দপ্তর পরিচালনা করে সেটা হল বেলপাহাড়ী আবাসিক আদিবাসী বালিকা বিদ্যালয়। এর ম্যানেজিং কমিটির ক্ষমতা কি আপনার আছে? সেখানে ছেলেমেয়েরা দ্বাদশ শ্রেণী পর্যন্ত পড়ছে। আপনি বলুন তো একশোজন যদি পরীক্ষা দেয় তারমধ্যে ফার্স্ট ডিভিসন সেকেন্ড ডিভিসন ছেড়ে দিন, দশজনও কি থার্ড ডিভিসনে পাশ করেছে? এ খুবই লজ্জার কথা। আপনি কোন পথে আদিবাসী ছেলেমেয়েদের নিয়ে যেতে চাইছেন? ওদের যে বিছানা তা কেড়ে নিয়ে আদারের কুকুরকে ওখানে শোয়াচ্ছে, আর আপনার পরিচালনাধীন ছাত্রছাত্রিরা মাটিতে গড়াগড়ি খাচ্ছে। আপনি নিজেকে একজন আদিবাসী মন্ত্রী হিসাবে দাবি করেন। আদিবাসী মেয়ের খাটিয়া কেড়ে নিয়ে কুকুরকে শোয়াচ্ছে, আর আদিবাসী মেয়ে সে উঠোনে গড়াগড়ি খাচ্ছে। এখানে বলতে বাধা নেই, তাদের জন্য ওখানে না আছে শিক্ষার ব্যবস্থা, না আছে চিকিৎসার কোনও ব্যবস্থা। পিছিয়ে পড়া মানুষ হিসাবে তাদের জন্য কিছুই ব্যবস্থা নেই। আপনি নিজেকে কি করে দাবি করেন আদিবাসী মন্ত্রী হিসাবে? এই পশ্চিমবাংলায় আমরা নিজ ভূমে পরবাসী। আপনি কি দেবেন অধিকার? বিচার আপনি কি দেবেন? সেই অধিকার কি জ্যোতি বসুর বামফ্রন্ট সরকার আপনাকে দিয়েছে? মুখ্যমন্ত্রী জরের কথা ছেড়ে দিন, পশ্চিমবাংলায় আদিবাসী তফসিলভুক্ত একজন, জলেশ্বর

হাঁসদা, ডব্লু.বি.সি.এস. অফিসার, তিনি মেদিনীপুরে এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স অফিস ’৮৬ সাল থেকে সাঁওতাল ঘরে জন্মাবার কারণে কোনও বিচার পাচ্ছেন না। তিনি আবেদন নিবেদন করেছেন, কোনও বিচার পান নি। তার স্ত্রী আপনার কাছে আবেদন করেছেন একজন আদিবাসী বি.সি.এস. অফিসারকে কোনও বিচার পান নি যেখানে সেখানে সাধার মানুষে কি করে অধিকার পাবে? এরপরেও আপনি নিজেকে আদিবাসী মন্ত্রী হিসাবে দা করছেন? আপনি এদের মঙ্গল করবেন? আপনাকে সেই অধিকার জ্যোতি বসু দিয়েছে উক্ত অফিসার আপনাকে দরখাস্ত করেছেন, জ্যোতি বসুকে করেছেন, ওর বৌ করেছেন, কা করেছে, ‘আপনি আমার বাবাকে সিনিয়রিটি থাকা সত্ত্বেও পে স্কেল দেওয়া হচ্ছে না, দেবার ব্যবস্থা করুন।’ আপনি তফসিলি মন্ত্রী হিসাবে নিজেকে দাবি করছেন। এদের সংস্কৃ আপনারা মর্যাদা দিয়েছেন? একজন আদিবাসী মহিলার কাপড় খুলে দিলেন, তাকে উ করে দিলেন, নাকে একটা ফুল পরিয়ে দিলেন। আপনারা এদের জন্য কি কি করেছে এদের উৎসবে, মকরে, বাগনায় বাদরায়, বাহাতে ছুটি দেন? এদের ঐসব উৎসবে কোনও ছুটি নেই। আপনি আবার দাবি করেন যে এদের সংস্কৃতি রক্ষার জন্য আপনি করছেন, আপনার সরকার চেষ্টা করছেন। এই সরকার কি করেছেন এদের জন্য? মেদিনী পুরুলিয়া, বাঁকুড়ার আদিবাসী পিছিয়ে পড়া মানুষ জনকে এই অঞ্চলে ‘না খাওয়া মা তৈরি করেছেন, অশিক্ষিত মানুষের খনি তৈরি করেছেন। কারণটা কি? কারণ হচ্ছে, এলাকার মানুষ সাঁওতাল মানুষ হরিজন মানুষ তফসিল জাতির মানুষজন এরা যদি পায় তাহলে পাঞ্জাবের ইট ভাটায় কাজ করতে যাবে কে? আসামের চা বাগানে কাজ ক যাবে কে? পাতাল রেলে কাজ করতে কে যাবে? জ্যোতি বসুর বৌ যাবে? কাজ ক যাবে এই নরেন হাঁসদা। তাই ইচ্ছাকৃতভাবে, উদ্দেশ্য প্রণোদিত ভাবে পিছিয়ে পড়া যেখানে বসবাস করছে সেই এলাকাকে একটা না খাওয়া মানুষের খনি, অশিক্ষিত মা খনি হিসাবে তৈরি করেছেন। আজকে এই পিছিয়ে পড়া মানুষকে বঞ্চিত করার উদ্দে মন্ডল কমিশনের রিপোর্ট কার্যকর করেন নি। আমরা ঝাড়খন্ড পার্টির পক্ষ থেকে এই কমিশনের রিপোর্ট যাতে দ্রুত কার্যকর হয় তারজন্য দীর্ঘদিন ধরে আন্দোলন করেছি এবং পিছিয়ে পড়া হরিজন শ্রেণীর মানুষদের স্বার্থ রক্ষা করে তাদের সবাইকে মূল জন মধ্যে মিলিয়ে দিতে অনুরোধ করেছি এবং মন্ডল কমিশনের রিপোর্ট কার্যকর করার জন্য জানিয়েছিলাম। জ্যোতি বাবুর সরকার তথা বামফ্রন্টের সরকার বলেছিলেন যে পশ্চি পিছিয়ে পড়া বলতে কেউ নেই, অতএব পশ্চিমবঙ্গে মন্ডল কামিশনের রিপোর্ট কার্যকর প্রয়োজন নেই। হঠাৎ ওই সরকারের মোড় ঘুরে গেল, তারা ওই কমিশনের রিপোর্টকে স করলেন। সুতরাং এই তো আপনাদের চরিত্র, উপেন কিস্কু তো অনেক কথা বলেছি তিনি এখন কোথায় গেলেন? ......

**(এমন সময়ে ডেপুটি স্পিকার পরবর্তী বক্তার নাম ঘোষণা করায় শ্রী নরেন হাঁসদার বন্ধ হয়ে যায়। শ্রী নরেন হাঁসদা আরও বলার জন্য দাবি জানায় এবং চিৎকার থাকেন। (...গোলমাল...)**

**শ্রী শিবপ্রসাদ মলুই :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় তফসিলি সম্প্র মন্ত্রী যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন করে আমি আমার

শুরু করছি।

(এমন সময়ে শ্রী নরেন হাঁসদা স্পিকারের চেয়ারের সামনে এগিয়ে যান এবং স্লোগান দিতে থাকেন, (গোলমাল)

[3-30 — 3-40 p.m.]

**শ্রী শিবপ্রসাদ দলুই :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওই বিত্তবান শ্রেণীর যারা প্রতিভূ তারা আজকে বিরোধী দলে বসে থেকে ওই তফসিলি আদিবাসী সম্প্রদায়ের হয়ে এখানে বক্তৃতা করছেন। এ যেন মনে হচ্ছে বিড়াল তপস্বীর মতো ব্যাপার এবং এখানে এসে ওদের প্রতি কুম্ভিরাশ্রু বিসর্জন করছেন। আজকে এই বাস্তব অবস্থার সঙ্গে ওদের সময়কার অবস্থার কোনও মিল নেই। কংগ্রেসিদের আমলে এই রাজ্যে একের পর এক তারা ৫টি পরিকল্পনা নিয়েছিলেন কিন্তু কোনও পরিকল্পনাই কার্যকর করা হয়নি। একটা বাস্তব পরিকল্পনা রূপায়ণের ক্ষেত্রে তারা কোনও ভূমিকাই নেন নি। এই প্রসঙ্গে একটি কথাই বলা যেতে পারে যে, বয়েস হবে ছেলের গোঁফ বেরুবে না এ কখনো হয়? ওই মন্ডল কমিশনের রিপোর্টে লেখা আছে যে তফসিলি ও আদিবাসী ও উপজাতি সম্প্রদায়ের মানুষের জন্য এবং পিছিয়ে পড়া মানুষের জন্য সরকারি ক্ষেত্রে এবং বেসরকারি ক্ষেত্রে উদ্যোগ নিতে হবে। কিন্তু বাস্তবে তা আমরা কোনও রাজ্যেই কার্যকর হতে দেখিনি। সেইদিক থেকে আমাদের এই বামফ্রন্ট সরকার ওই পিছিয়ে পড়া মানুষের জন্য যা করেছে তা ভারতবর্ষের মধ্যে একটা নজির সৃষ্টি করেছে। ১৯৭৭ সাল পর্যন্ত কংগ্রেসি রাজত্বে মজুরি পেত ৫.৬০ পয়সা আজকে সেখানে আমরা ১৪ টাকা করে তাদের দিচ্ছি এবং তারসঙ্গে ২ কে.জি. করে চাল দিচ্ছি। অবশ্যি দক্ষিণ ভারতে আরও বেশি পেয়ে থাকে কিন্তু তাও আমরা খুব পিছিয়ে নেই। আজকে যারা এই পিছিয়ে পড়া মানুষের জন্য কুম্ভীরাশ্রু বিসর্জন দিচ্ছেন তারাই ১৯০৯ সালে কংগ্রেসি দলে থেকে ওই বিত্তবানদের হয়ে দীর্ঘদিন ধরে শোষণে ও শাসনে পিছিয়ে পড়া মানুষদের জর্জরিত করে রেখে দিয়েছিল। তাদেরকে এক পুকুর থেকে জল দিতে দিতো না, চুল ছেঁটে দেওয়া হত এবং এক পুকুরে তারা সবার সঙ্গে স্নান করতে পারত না। আজকে ওই দলের লোকেরাই পিছিয়ে পড়া মানুষদের হয়ে এখানে বক্তৃতা রাখছেন। আমি বলতে চাই যে, ওই কংগ্রেসি সরকার ক্ষমতার বিকেন্দ্রীকরণ করতে চান নি, তারা এটাকে কুক্ষিগত করে রাখতে চেয়েছিলেন। আমরা এসে পর পর তিনবার পঞ্চায়েত নির্বাচনের মধ্যে ক্ষমতার বিকেন্দ্রীকরণ করে গরিব মানুষদের ক্ষমতা দিয়ে পঞ্চায়েত পরিচালনা করার দায়িত্ব দিয়েছিলাম। এইবারের অর্থাৎ চতুর্থ নির্বাচনে আমরা তফসিলি ও আদিবাসী সম্প্রদায়ের পুরুষ ও মহিলাদের আসন সংরক্ষণ করার সিদ্ধান্ত নিয়েছি। এই যে চতুর্থবার আমরা পঞ্চায়েত নির্বাচন করতে যাচ্ছি এই ধরনের নজির সারা ভারতবর্ষে কোথাও পাওয়া যাবে না। কংগ্রেস কখন কখন তার নিজের স্বার্থে ভোট নেবার জন্য বিভিন্ন রাজ্যে গুজরাটে তারা সংরক্ষণ বাড়িয়ে দিলাম বলে ভোট নিয়েছিল তারপর ভোট যখন হয়ে যায় তখন সেটাকে বাতিল করেছিল মহারাষ্ট্রে আম্বেদকার বিশ্ববিদ্যালয়ের নাম করে যখন ভোট হয়ে যায় তখনও সেটাকে তারা ওখানে বাতিল করেছিল। আজকে কেন্দ্রে একটা বুর্জোয়া সরকার বসে আছে, সেই অবস্থার মধ্যে থেকে পশ্চিমবাংলার সরকার কাজ করে যাচ্ছে। ওদের আমলে ৫৫।৫৬ সালে এই ব্যয়বরাদ্দের জন্য দাবি পেশ করেছিল মাত্র ৫০ লক্ষ ১৩ হাজার টাকা, আজকে ৯২-৯৩ সালে এই বামফ্রন্ট সরকার ১৪২ কোটি

৪৮ লক্ষ ৪৮ হাজার টাকার দাবি পেশ করেছে। প্রায় ২৯৩ গুন বেশি এই দপ্তরের জন্য বরাদ্দ পেশ করা হয়েছে। আজকে এরা এখানে চক্রান্ত করার জন্য চেষ্টা করছে। ভূমিসংস্কার থেকে এই সম্প্রদায়ের মানুষ অনেক উপকার পেয়েছে। এই দপ্তরের মাধ্যমে আজকে ৪০ শতাংশ মানুষের মধ্যে ৪ হাজার টাকা বা তারও বেশি আজকে মানুষ এখানে প্রায় আয় করতে পারছেন। কৃষিক্ষেত্রে, সেচের ক্ষেত্রে, গ্রামীন ক্ষেত্রে শিল্পের ক্ষেত্রে বহু মানুষ আজকে উপকৃত হয়েছেন এই সরকারের জন্য। ল্যাম্প, সেল্ফ এমপ্লয়মেন্ট স্কীমে এখন ভালভাবে চলছে, এখানে শিক্ষার জন্য ভরণপোষণ বাবদ যে খরচ দেওয়া হয়, ভারতের অন্যান্য রাজ্যে এই উদাহরণ পাওয়া যাবে না। এই সরকার তফসিলি জাতি উপজাতিদের ক্ষেত্রে যথেষ্ট গুরুত্ব দিয়েছে, নিচের তলার মানুষকে সাক্ষর জ্ঞান সম্পন্ন করছে, তৈরি করেছে অর্থনৈতিক বর্ণাশ্রম, কংগ্রেস এই অর্থনৈতিক বর্ণাশ্রমকে অতিরিক্ত বর্ণাশ্রমকে পুনঃপ্রবর্তিত করে, মনুস্মৃতি বাহিত সমাজের উচ্চবর্গের তথা উচ্চবিত্তের জন্য নিঃশর্ত দাসত্ব করার জন্য বিপুল বিশাল ভারতের তফসিলি জাতি আদিবাসী ও পশ্চাদপদ সম্পদকে পুনরায় শোষণ ব্যবস্থার মধ্যে নিয়ে যেতে চায়। সম্প্রতি ত্রিপুরায় যে নির্বাচন হয়ে গেল তাতে ত্রিপুরার উপজাতি মানুষকে এই কংগ্রেসিরা যেভাবে অনাহারে মেরেছে, তারজন্য কংগ্রেসকে ত্রিপুরার মানুষ বেপাত্তা করে দিয়েছে, কংগ্রেসকে দেখতে গেলে সেখানে দূরবীন দিয়ে দেখতে হবে, কতজন কংগ্রেস সেখানে আছে। ওদের এক নেতৃকে আর একজন নেতৃ কানে কানে বলে গেল রামনাম জপ কর সব বাধা কেটে যাবে, তাই ত্রিপুরায় গিয়ে বি.জে.পি.র জন্য ভোট করে একটিও বি.জে.পি.র জন্য সিট আনতে পারেননি, তাই ত্রিপুরায় মাটিতে দেখতে হবে বি.জে.পি. অনুবীক্ষণ যন্ত্র দিয়ে, ত্রিপুরায় কোথায় কোথায় বি.জে.পি. আছে। আমি জেলাসফরে গিয়ে কয়েকটি কথা জানতে পেরেছি, সেই বিষয়ে বলব। সংরক্ষণ অর্থাৎ ১৫ পয়েন্ট রোস্টার ঠিকমতো মানা হচ্ছে কিনা, শিক্ষা প্রতিষ্ঠানগুলিতে সংরক্ষণ নীতি ঠিকমতো মানা হচ্ছে কিনা, জেলার সমস্ত জায়গায় এস.সি., এস.টি প্রতিনিধি থাকছে কিনা এবং ডাইভারশন অফ ফান্ড হচ্ছে কিনা এইগুলি দেখতে হবে। দু-একটি জেলার ক্ষেত্রে অভিযোগ এসেছিল সেইক্ষেত্রে আমরা সাবধান করে দিয়েছি, আইনে রয়েছে ১:৫ এই হিসাবে প্রমোশন দিতে হবে, সেটাকে সংশোধন করতে হবে ১ : ১০। কেন্দ্রীয় সরকার ন্যাশনাল ডেভেলপমেন্ট অ্যান্ড ট্রাইবস ফাইনান্সিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশনে তফসিলি জাতি আদিবাসীদের জন্য যে সমস্ত সুযোগ সুবিধা দিয়ে থাকেন সেখানে গত ৯০-৯১ সালে আর্থিক বছরে প্রায় ৮ কোটি টাকা কেন্দ্রীয় সরকার কেটে দিয়েছেন। স্বাধীনতার পর থেকে কংগ্রেস দেশে বিভিন্ন সমস্যা সৃষ্টি করেছে, কিন্তু কংগ্রেস কোনও সমস্যার সমাধান করেনি। বরং গরিব হটানোর নাম করে গরিব বাড়িয়েছে অথচ আজকে তারা এখানে দরদ দেখাচ্ছেন এই বিধানসভায় দাঁড়িয়ে মানুষকে তারা বিভ্রান্ত করার চেষ্টা করছেন। ৮৫-৮৬ সালে তফসিলি জাতির আয় ছিল কত ২ হাজার ৬২২ টাকা আদিবাসীদের ক্ষেত্রে ২ হাজার ৫৫০ টাকা। ১৯৮৯-৯০ সালে তফসিলি জাতি সেই জায়গায় দাঁড়িয়েছে ৪৯৫৬ এবং আদিবাসীদের ক্ষেত্রে ৪৬৬১। ওদের আমলে বর্গা রেকর্ড করা হয়েছিল ৩.২ মিলিয়ন। ভূমিসংস্কারের ফলে এবং পঞ্চায়েত ও কৃষক সভাকে যুক্ত করে আজকে সেটা ৩০০ গুন বেশি হয়েছে। ১৯৯০ সালের নভেম্বর মাস পর্যন্ত সেটা দাঁড়িয়েছে ১.৪ মিলিয়ন। তফসিলি জাতি উপকৃত হয়েছে ৪,২৪,৮৫৩ এবং উপজাতি উপকৃত হয়েছে ১,৭০,৩৯০ জন। আজকে পশ্চিমবাংলায় তফসিলি এবং আদিবাসীরা মাথা উঁচু করে বেঁচে আছে। বিধানসভায়

১ ২৯৪টি আসনের মধ্যে তফসিলি এবং আদিবাসী সদস্য হচ্ছে ৫৯ জন এবং ১৭ আজকে আদিবাসী এবং তফসিলিদের জীবন-জীবিকা নিয়ে এই বামফ্রন্ট সরকার চিন্তাভাবনা। আমাদের কংগ্রেসের বন্ধুরা যে ধরনের বক্তব্য রাখলেন তাকে ধিক্কার দিয়ে এবং ধীরা যে কাট মোশন এনেছেন তার বিরোধিতা করে মাননীয় মন্ত্রী মহাশয়ের ব্যয়-কে সমর্থন করে আমি আমার বক্তৃতা শেষ করছি।

[3-40 — 3-50 p.m.]

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণের প্তু মন্ত্রী যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি। আমাদের ক্ষী দলের সদস্যরা অনেক কথা বললেন। কিন্তু আমরা কি ইতিহাস জানি? জঙ্গলখন্ডর এবং বড় বড় জমিদার-জোতদাররা এই সমস্ত আদিবাসীদের উঠবন্দী প্রজা হিসাবে গণ্য। কিন্তু বামফ্রন্ট সরকার আসার পর তাদের মধ্যে তাদের গুণগত এবং সংখ্যাগত র পরিবর্তন ঘটেছে। তারা এখন স্থায়ি চাষের জমি পেয়েছে এবং জমি চাষ করছে। সিলি জাতি ও আদিবাসী চাষিরা ভূমি সংস্কারের ফলে সবচেয়ে বেশি লাভবান হয়েছে। চাষি যারা ছিল স্থায়ী চাষের জমি পেয়েছে এবং যারা ভূমিহীন ছিল তারা জমি পেয়েছে। দের বিধায়ক বলেছেন আমরা কি কাজ করেছি। শিক্ষা, সংস্কৃতি, অর্থনীতি এবং স্বাস্থ্য ক্ষেত্রে বামফ্রন্ট সরকারের আমলে উন্নতি ঘটেছে। কংগ্রেসি রাজত্বে যে বর্বরতা এই সিলি এবং আদিবাসীদের উপর হয়েছিল সেটা বর্বরতার ইতিহাস। এখন দেখা যাচ্ছে বাসীদের ভেতর এবং আদিবাসী মেয়েদের ভেতর আচার-আচরণ এবং ভাষাগত দিক ক অনেক উন্নতি হয়েছে। আগে আমরা দেখেছি আদিবাসীরা কি করত। আগে তারা জরা সামান্য একটা জমি চাষ করত তারপর চলে যেত নামালে। মাদল ও বাঁশি বাজাতে তে তারা নামালে চলে যেত এবং তারপর গ্রামে ফিরে আসত। গ্রামে এক, আধটা বুড়ো ক্ষকে রেখে দিয়ে সবাই নামালে চলে যেত। এইরকম অবস্থায় তাদের কি সংস্কৃতি, কি নীতি, কি শিক্ষা হবে? কিন্তু আজকে সেই অবস্থার পরিবর্তন হয়েছে। কাজেই এই স্থার আমূল পরিবর্তন হয়েছে। আরও পরিবর্তন দরকার, নিশ্চয় সে পরিবর্তন করা হবে। নে বিরোধী দলের একজন মাননীয় সদস্য ঝাড়খন্ড রাজ্যের কথা তুললেন। উনি জানেন না জানি না একটা রাজ্যকে রাজ্য হিসাবে গঠন করতে হলে তার জিওগ্রাফিক্যাল নফিগারেশন, ভৌগলিক অবস্থান, সেখানকার মানসিক অবস্থান, তার সংস্কৃতি, তার জনবসতি ইসবের ভিত্তিতেই একটা রাজ্য গড়ে ওঠে। সেইজন্য বলছি, যেখানে আদিবাসীরা সংখ্যাগরিষ্ঠ, কটা ভৌগলিক অবস্থান আছে, একটা অর্থনীতি হতে পারে সেখানে একটা রাজ্য হতে রে কিন্তু মেদিনীপুর জেলাতে হতে পারে না কারণ তারা ২০ ভাগের বেশি নন। একটা জ্য গঠন করলে সেখানে মেজরিটি অব দি ভোটস কারা পাবেন? আপনারা? না। কাজেই ইসব অবৈজ্ঞানিক কথা বলে হাওয়া গরম করা যায় কিন্তু তার চেয়ে বেশি কিছু করা জনা। নরেনবাবু জানেন যে গোলমালটা লাগলো কোথায়? আদিবাসীদের মধ্যে যাদের অবস্থা জন, যারা সিলিং-এর বাইরে জমি রেখেছে তারা যখন ঐ দরিদ্র ক্ষেতমজুরদের বিরুদ্ধে চলে লে তখন এই অবস্থা হল। অর্থাৎ এটা হচ্ছে ভেস্টেড ইন্টারেস্টের কাজ। আমাদের বামফ্রন্ট মস্তর গরিব, ক্ষেতমজুরদের স্বার্থে এবং আদিবাসীদের কল্যাণের স্বার্থে প্রভূত কাজ করেছেন

এবং আরও কাজ তাদের স্বার্থে এই সরকার করবেন। এই বলে আমি আমার বক্তব্য করছি।

**শ্রী সুনির্মল পাইক** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ এই সভায় মাননীয় মন্ত্রী ম তফসিল জাতি এবং উপজাতিদের কল্যাণের বিষয় যে বাজেট পেশ করেছেন তা সমর্থ কয়েকটি কথা বলছি। স্যার, সারা ভারতবর্ষের জনসংখ্যার ২২.৫ ভাগ হচ্ছে তফসিলি এবং উপজাতি, তারমধ্যে পশ্চিমবঙ্গে প্রায় ১২০ লক্ষ তফসিলি জাতি এবং ৩০.৭১ তফসিলি উপজাতির বাস। পশ্চিমবঙ্গে যেসব তফসিলি জাতি এবং উপজাতির মানুষরা করেন হিসাব নিলে দেখা যাবে যে তাদের মধ্যে অধিকাংশই হচ্ছেন ক্ষুদ্র, প্রান্তিক চা ক্ষেতমজুর। আমরা দেখছি এখানে যেসব খাস জমি বিলি করা হয়েছে তাতে ঐ তফ জাতি এবং উপজাতির মানুষরাই প্রথম সুযোগ পেয়েছেন এবং এ ক্ষেত্রে তারা আরও পাবেন। অর্থাৎ ভূমি বন্টনের ক্ষেত্রে এই তফসিলি জাতি এবং উপজাতি সম্প্রদায়ের মা ফার্স্ট প্রেফারেন্স দেওয়া হচ্ছে এবং হবে। তা ছাড়া এই সম্প্রদায়ের কোনও বর্গাদার যদি রাইটস থেকে বিচ্যুত হন তাহলে তার বিরুদ্ধে পুলিশ কেস পর্যন্ত হবে। স্যার, তফসিলি জাতি এবং উপজাতির মানুষদের কল্যাণের জন্য শুধু যে এই দপ্তরই কাজ ক তা নয়, এদের কল্যাণের জন্য বিভিন্ন দপ্তর কাজ করছেন। কাজেই বিভিন্ন দপ্তরের মা ক্ষেত্রে যে সমন্বয় হওয়া দরকার সেই সমন্বয় হচ্ছে। এরজন্য কিছু সময় লাগবে কিন্তু কাজ হচ্ছে। বিরোধী দলের মাননীয় সদস্য নানানভাবে এই দপ্তরের সমালোচনা করলেন বিচ্যুতির কথা বললেন কিন্তু এখানে যে সৎ প্রচেষ্টা নিয়ে কাজ করা হচ্ছে সেগুলি বললেন না। ৯ম ও ১০ম শ্রেণীর মেধাবী ছাত্রদের ক্ষেত্রে অর্থনৈতিক দিক থেকে বি কি করা যায় তারজন্য বিশেষ প্রচেষ্টা, উদ্যোগ নেওয়া হয়েছে। এটা অত্যন্ত উল্লেখ বিষয়। কারণ ইতিপূর্বে আমরা দেখেছি যে তফসিলি জাতি, উপজাতির মেধাবী ছাত্রা তারা চিরাচরিত প্রথাতে একটা স্টাইপেন্ড পেত, এখন সেইসব মেধাবী ছাত্রছাত্রীদের একটা বিশেষ আর্থিক সুযোগ দানের ব্যবস্থা হয়েছে এবং চিন্তা করা হয়েছে। বেকার তফ জাতি উপজাতিদের ক্ষেত্রে একটা বিশেষ সুযোগ কর্ম সংস্থানের ব্যাপারে সৃষ্টি করা হ এইভাবে নানা দিক থেকে কোনও জায়গায় কি অসুবিধা সেইসব দেখে তফসিলি উপজাতি কল্যাণ বিভাগ কাজ করছে। আজকে একটা বিশেষ দিক এই বিভাগ ক একটা স্টান্ডিং কমিটি মাননীয় মুখ্যমন্ত্রীকে রেখে করা হয়েছে। যেখানে আমরা দেখছি নান যে সব অভিযোগ আসছে সার্টিফিকেট পাওয়া যাচ্ছে না, এই সম্পর্কে যে সমস্ত জটি তা সরলীকরণের জন্য একটা বিশেষ ব্যবস্থা জেলা স্তরে, প্রদেশ স্তরে করা হয়েছে, যার তারমধ্য দিয়ে যাতে তাড়াতাড়ি পৌঁছে দেওয়া যায় তার ব্যবস্থা হবে। এই বলে বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী উপেন্দ্র কিস্কু** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এখানে আজকে মন্ত্রী ম যে বাজেট পেশ করেছেন, তার উপর চারজন মাননীয় সদস্য বক্তব্য রেখেছেন এবং হাঁসদা মহাশয় যে কথা বললেন মাতৃ ভাষাকে পিছিয়ে দেওয়া হচ্ছে এবং আরও ক কথা তিনি বললেন। আমি তাকে একটু অনুরোধ করবো যখন পশ্চিমবাংলায় বা সরকার আসার পর যেভাবে ভাষা এবং সংস্কৃতির বিকাশের জন্য কাজকর্ম হচ্ছে এই স

খোঁজ খবর নিতে —

(শ্রী নরেন হাঁসদা মহাশয় সাঁওতালি ভাষায় কিছু কথা বলেন।)

(শ্রী উপেন কিস্কু মহাশয়ও সাঁওতালি ভাষায় কিছু বলেন)

(নয়েজ)

**Mr. Dy. Speaker :** Mr. Hansda don't interrupt. Please take your

(Shri Naren Hansda continued to speak)

Mr. Hansda I suspend you under rule 347. I ask you to withdraw m the House. I suspend you for the rest of the session.

(At this stage the Marshall took out the Hon'ble member Shri Naren Hansda of the Chamber)...

**শ্রী উপেন্দ্র কিস্কু :** আমি বলতে চাই নরেন হাঁসদা এত অস্থির হচ্ছেন কেন? উনি প্রশ্নগুলো তুলেছেন আমি তার উত্তরে বলতে চাই, আজকে নরেন হাঁসদার ছটফটানির ণ আমি বুঝি। কারণ যে ভাবে ঝাড়খণ্ডী আন্দোলনকে পরিচালিত করার চেষ্টা করা ছে এবং যেভাবে কংগ্রেসের লেজ ধরে আজকে নরেন হাঁসদা এই ঠান্ডা ঘরে ঢোকার করেছেন, আজকে নরেন হাঁসদা বুঝতে পারবেন তার দল পশ্চিমবাংলার মাটিতে থাকবে আগামী পঞ্চায়েত নির্বাচনে এই কংগ্রেসের লেজ ধরে বৈতরণী পার করতে পারবেন না, জন্য উনি এত উত্তেজিত। আজকে উনি জানেন শিবু সোরেন কোথায় দৌড়চ্ছেন আর ন হাঁসদা সুব্রত মুখার্জি আর মানস ভুঁইয়াদের পেছনে দৌড়চ্ছেন।

[3-50 — 4-00 p.m.]

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার সিদ্ধান্তের বিরুদ্ধে আমার র কোনও সাংবিধানিক এক্তিয়ার নেই। তবে এটা অত্যন্ত মর্মবেদনার বিষয় যে, আদিবাসী তফসিলি দপ্তরের বাজেট যে দিন আলোচিত হচ্ছে সেদিন আপনি একজন আদিবাসী দায়ের প্রতিনিধিকে গোটা অধিবেশনের জন্য সভা কক্ষ থেকে বের করে দিলেন। এর ক এই সরকারের তফসিলি ও আদিবাসী সম্প্রদায়ের মানুষের প্রতি যে দৃষ্টিভঙ্গি তা শিত হচ্ছে। তাদের প্রতি যে এই সরকারের কত দরদ তা প্রমাণিত হচ্ছে। আমি পনাকে অনুরোধ করছি, আপনি আপনার সিদ্ধান্ত পুনর্বিবেচনা করুন। স্যার, একদিন মাত্র উস বাকি আছে। আপনি আপনার সিদ্ধান্ত পুনর্বিবেচনা করুন। স্যার, আপনি একজন দিবাসী মানুষকে সভা থেকে বের করে দিয়েছেন। এটা সঠিক, কি বেঠিক, তা আপনিই তে পারবেন। আপনার সিদ্ধান্তকে চ্যালেঞ্জ জানাবার ক্ষমতা আমার নেই। আর একদিন র হাউস বাকি আছে। আগামী-কাল একটা ভীষণ গুরুত্বপূর্ণ বিতর্ক এখানে অনুষ্ঠিত হবে। তার ঐ মাননীয় সদস্য যাতে আগামীকাল এবং আজ বাকি সময় হাউসে উপস্থিত থাকতে

পারেন তারজন্য আপনি আপনার সিদ্ধান্ত পুনর্বিবেচনা করুন। এটাই আপনার কাছে হ নিবেদন।

মিঃ ডেপুটি স্পিকার : ডাঃ ভুঁইয়ার প্রস্তাব অনুসারে শ্রী নরেন হাঁসদা মন্ত্রীর বক্ত পরে এখানে ফিরে আসতে পারবেন। আশাকরি আপনাদের এতে কোনও আপত্তি নে

(প্রস্তাবটি গৃহীত হয়)

[4-00 — 4-10 p.m.]

**শ্রী উপেন্দ্র কিস্কু :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মানসবাবু নরেন হাঁসদা হয়ে বললেন। অথচ নরেন হাঁসদা একজন আদিবাসী মানুষ হিসাবে এখানে যে আচরণ গেলেন তাতে মানসবাবুর লজ্জিত হওয়া উচিত ছিল। আমি মানসবাবুকে বলতে চাই, আদি মানুষ বলেই কেউ এখানে যা খুশি তাই বলতে পারেন না। সে অধিকার কোনও আদিব নেই, কারো নেই। মানসবাবুরা নরেন হাঁসদাকে হাত ধরে এই ঠান্ডা ঘরে নিয়ে এসে এখানে এসে তিনি যে আচরণ করছেন এবং তাকে ওরা যেভাবে সমর্থন করছেন কংগ্রেস কি রুচিবোধের এখানে পরিচয় দিচ্ছেন তা আমরা দেখতে পাচ্ছি। এখানে থা গেলে কিছু সংসদীয় রীতি-নীতি মেনে চলতে হয়। আমার মনে হয় এ কথাটা বোধ মানসবাবুরা ভুলে গেছেন। বেলপাহাড়িতে যে মেয়েদের হোস্টেল আছে। সেই হোস্টেলে ডাল সরবরাহ করার জন্য ল্যাম্প ছিল। ঐ ঝাড়খন্ডীরা দুর্নীতির আশ্রয় নিয়ে হেডমিসট্রে নিকট আত্মীয়ার সাথে জড়িত হয়ে আদিবাসীমেয়েদের চাল-ডাল চুরি করে দুর্নীতির স জড়িত ছিলেন। নরেনবাবু এর জবাব দেবেন? কোনও জবাব নেই। আপনার বন্ধুদেরও জ দেবার কিছু নেই। ১৯৯১-৯২ সালে মোট ১১ জন আদিবাসী পরীক্ষা দিয়েছিল। তার ১০ জন পাশ করে বেরিয়ে এসেছে। আদিবাসী মেয়েরা যে পাশ করতে পারে সেটা আপ জানুন এবং তারমধ্যে ফার্স্ট ডিভিসনেও পাশ করে বেরিয়ে আসে। আমাদের মেম্বার অ হেমব্রম এ বেলপাহাড়ি স্কুল থেকে পাশ করে বেরিয়ে এসেছে। তাই বলতে চাই, কংগ্রেসিরা আদিবাসী মানুষদের গরিব করে রাখতে চান। কিন্তু তাদের সেই স্বপ্ন ধূলিসাৎ গেছে। তাই ঝাড়খন্ডিদের এত ছটফটানি, তাই কংগ্রেসিদের এত ছটফটানি। জমিদারের বা কাজ করার জন্য আদিবাসী মা-বোনরা আর সহজলভ্য নয়। কম পয়সায় তারা আজ ব কাজ করতে যায় না। বর্ধমান এবং হুগলিতে বাঁকুড়া এবং পুরুলিয়া থেকে মা-বোনরা আর দলে-দলে আসে না। তাই কংগ্রেসিদের আজ ছটফটানি। এখানে কংগ্রেসের এক বললেন, শাল জঙ্গল সব শেষ হয়ে যাচ্ছে। আমি জিজ্ঞাসা করি, আপনারা কি শাল দেখেছেন? যদি না দেখে থাকেন তাহলে ঘুরে আসুন ঝাড়গ্রাম, কাঁকড়াঝোর, রাণীবাঁধ, রায় ঝিলমিলিতে। সেখানে শাল জঙ্গল আছে কিনা দেখুন। কলকাতায় বসে শাল জঙ্গল দে যায় না। দেখতে গেলে শাল জঙ্গলের বনে যেতে হয়। এখানে অনেকে চুনি কোট ব্যাকলগ ইত্যাদি অনেকে অনেক কথা বলেছেন। হোস্টেল এবং শিক্ষার প্রশ্নে যে দুরন্ত এ বাধাগুলি ছিল সেটা একেবারে অপসারণ করে দিয়েছি। উনি তো ৭২ সালে টুকে প করেছেন নোট দেখে পাশ করেছিলেন। তাই বিধানসভায় বসে নোট দেখে বক্তৃতা দি ঐরকমই পরিণতি হয়। আদিবাসী জীবনের সাথে, তাদের সমস্যার সাথে বাস্তবে আপন

তার কোনও মিল নেই। অন্তসারশূন্য বক্তৃতা দিয়ে গেলেন, কোনও স্পেসিফিক অভিযোগ তে পারেননি। আপনি কথা প্রসঙ্গে বললেন, ১৯৮৯ সাল থেকে এদের উন্নয়নের জন্য টাকা সেই টাকা জমা রেখে দিয়েছি পঞ্চায়েত নির্বাচনের আগে খরচ করব বলে। বাড়িতে টু হোমটাস্ক করুন। ১৯৮৯ সালে নির্বাচন হয়েছে, ১৯৯১ সালে নির্বাচন হয়েছে। তাহলে ৮১ সালে যে জিতলাম তফসিলি জাতি এবং আদিবাসী মানুষদের কোনও সাহায্য না হই তারা কি আমাদের ভোটে জেতালেন? তাই যদি জিতিয়ে থাকেন তাহলে এবারের য়েত নির্বাচনে তারা জেতাবেন। কি বলতে চাইছেন সেটা ভেবে-চিন্তে বলবেন। আদিবাসী ষদের সঙ্গে আপনাদের কোনও যোগাযোগ নেই। আপনি ব্যানার্জি পরিবার থেকে এসেছেন। রাং কি করে বুঝবেন তাদের দুঃখ-বেদনার কথা। মানসবাবু বললেন, উনি তফসিলি প্রদায়ের ঘর থেকে এসেছেন। কলকাতায় উনি অনেকদিন আছেন। মেদিনীপুরের সঙ্গে গাযোগ রাখেন না। তাই তফসিলি মানুষদের কি পরিবর্তন হয়েছে তা উনি জানতে রবেন কেমন করে। আমার মনে পড়ছে, কয়েক বছর আগে শম্ভু মান্ডি যখন মন্ত্রী ছিলেন ন তার সাদা পাঞ্জাবি দেখে উনি কটাক্ষ করেছিলেন। এখন শুধু মন্ত্রী নয়, পাঞ্জাবি পরছে ফসিলি আদিবাসী মানুষরাও। এটাই বাস্তব। মেয়েরা কম পয়সায় রঙিন কাপড় পড়ছে। কৃতি চড়ার ব্যবস্থা করে দিতে পারিনি, কিন্তু দুবেলা দু-মুঠো ভাত এবং কাপড়ের ব্যবস্থা র দিতে পেরেছি। শিক্ষার ব্যবস্থা করেছি, রাস্তা-ঘাটের ব্যবস্থা করেছি। বিদ্যুতের যে চাহিদা সেছে উন্নত জীবনের জন্য তারা কামনা করছে। সভ্য-ভব্য এই সমাজে বেঁচে থাকার জন্য দের মনের মধ্যে কামনা-বাসনা জেগে উঠেছে। বিদ্যুৎ পাবার জন্য তারা লড়াই করছে। মরা সেই কাজ করার চেষ্টা করবো ঝাড়খন্ডীদের প্রশ্নে আপনাদের নেতা চবন সাহেব ড়খন্ডীদের আশ্বাস দিয়েছেন তাদের মনোবাঞ্ছা পূর্ণ হবে। তিনি তো আজও রাষ্ট্রমন্ত্রী আছেন, াজও দিল্লিতে আপনাদের সরকার, কেন করছেন না? এখানে উস্কানি দেবেন, ওখানেও স্কানি দেবেন, একবার বলবেন তোমাদের রাজ্য দেব জনতা সরকার ফেলবার জন্য, এইসব লোভন দেখাবেন। আপনারা তো নাগাল্যান্ড, মিজোরাম, অরুণাচলে আদিবাসী, এম.এল.এ.দের কা দিয়ে কিনেছেন, আদিবাসী সমাজের মধ্যে দুর্নীতি ছড়িয়ে দিয়েছেন, বাঁকুড়া, পুরুলিয়ায় যখানে আপনারা রিলিফের জায়গা করে রেখেছিলেন সেখানকার মানুষ আজকে দু'মুঠো খেয়ে াঁচছে, তাই আপনাদের গায়ের এত জ্বালা, তাই কংগ্রেস এবং ঝাড়খন্ডী বন্ধুরা এত চেঁচামেচি রছেন। ত্রিপুরায় ট্রাইবাল ডেভেলপমেন্ট কর্পোরেশন ত্রিপুরা সরকার ৮ কোটি টাকা ধার নিয়েছেন, শোধ করেনি। আমরা এখানে রেডিও এবং দূরদর্শনের পর্দায় আদিবাসীদের ঝুমুর, টুসু প্রভৃতি দেখাবার জন্য আপনাদের তৎ-কালীন সংস্কৃতির মন্ত্রী মাননীয় অজিত পাঁজার কাছে চিঠি লিখেছিলাম, শুনছি ঝালদায় দূরদর্শনের রিলে কেন্দ্র হবে, ওখানকার মানুষ যে ভাষায় কথা বলে, সে সুরে গান গায়, যেভাবে নিজে, যে সুরে বাঁশি বাজায় সেগুলি দূরদর্শনে দেখাবার জন্য তদ্বির করতে রাজি আছেন? আজকে বঙ্গ সংস্কৃতিতে তাদের অনুষ্ঠান তারা দেখাতে চায়। তাদের নাচ, গান তারা দেখতে শুনতে চায়। দিল্লিতে তো আপনাদের সরকার, সেখানে বলুন না, বলে ব্যবস্থা যদি করতে পারেন তাহলেই বুঝব আপনাদের আদিবাসীদের প্রতি দরদের নমুনা। তা না হলেই বুঝতে হবে আপনারা আদিবাসীদের সংস্কৃতিকে ধ্বংস করে দিতে চাইছেন। এখন ত্রিপুরাকে দেখে যদি আপনাদের চোখ খোলে তাহলেই দেশের মঙ্গল হবে, আপনারা এই কথাগুলি একটু ভেবে দেখবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য

শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার :** যে সময় আছে তাতে শেষ হবে বলে মনে হয় না। আমি আধঘন্টা সময় বাড়িয়ে দিচ্ছি, আশাকরি কারও আপত্তি নেই।

[4-10 — 4-20 p.m.]

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকের এই বাজেট সমর্থন করতে গিয়ে প্রথমেই বিরোধী পক্ষের তরফ থেকে আনা কয়েকটা নির্দিষ্ট অভিযোগের উত্তর দিতে হচ্ছে। প্রথমে সংরক্ষণের কথাটা উঠেছে। সংরক্ষণ, এই কথা নিশ্চয়ই বিরোধীপক্ষ জানেন যে একটা পারসেনটেজ থাকে। আদিবাসী বা তফসিলি জাতিতে পারসেনটেজ হওয়ার কথা। যেটা ১৯৫০ সাল থেকে চলে আসছে। এখন মানুষ কত বেড়ে গিয়েছে, তফসিলি জাতি ও উপজাতির সংখ্যা বেড়ে গিয়েছিল দীর্ঘদিন ধরে কংগ্রেস রাজ্যে আমরা মাত্র ১৬ বছর হল এসেছি ওরা এর থেকে অনেক বেশি দিন ছিলেন — পারসেনটেজের সামিল করার চেষ্টা ওরা করেন নি। আমরা এই ১৬ বছর ধরে সেটা করছি। এরজন্য তফসিলিদের ক্ষেত্রে ১৫ থেকে ২২ হয়েছে আর আদিবাসীদের ক্ষেত্রে ৫ থেকে ৬ হয়েছে পশ্চিমবাংলায়। এই সংরক্ষণটা কোনও কোনও ক্ষেত্রে প্রসারিত হয়েছে? আমরা যতদূর জানি সরকারি অফিসগুলির মধ্যে নাম কে ওয়াসতে চালু ছিল। ১৯৭৭ সালে যখন বামফ্রন্ট সরকার ক্ষমতা গ্রহণ করল তখন সরকারি কর্মচারিদের ক্ষেত্রে ছয় পয়েন্ট সামথিং ছিল। তখন আইন ছিল ১৫ প্লাস ৫ পারসেন্ট, কিন্তু ১৯৭৭ সালে রিপ্রেজেন্টেশন ছিল ৬ সামথিং শিডিউল্ড কাস্টদের ক্ষেত্রে এবং ১ সামথিং ছিল শিডিউল্ড ট্রাইবদের ক্ষেত্রে। আমরা আসার পর এটা কঠোরভাবে প্রয়োগের ব্যবস্থা করি এবং কঠোরভাবে প্রয়োগের ব্যবস্থা করে শুধুমাত্র সরকারি প্রতিষ্ঠানে নয়, আধা সরকারি প্রতিষ্ঠান, স্কুল-কলেজ সমস্ত জায়গায় এটা কঠোরভাবে প্রয়োগ করি। স্কুলগুলির সঙ্গে আপনাদের অনেকেই যুক্ত আছেন, নিশ্চয়ই জানেন যে, ১৯৮০-৮১ আগে স্কুল সংরক্ষণ আইনটা মানতে হবে এই নির্দেশটাই মাস্টার মহাশয়রা জানতেন না। কিন্তু ১৯৮০-৮১ সাল থেকে প্রতিটি স্কুল এবং আধা সরকারি প্রতিষ্ঠানগুলিকে এটা মানতে হয়। আজকে সরকারি টাকা যারা পাচ্ছেন তাদের সবাইকে সংরক্ষণ আইনটা মানতে হচ্ছে। বিশ্ববিদ্যালয়ের মতো জায়গা, সেখানেও এটা মানতে হচ্ছে। এর আগে প্রশ্নোত্তরে আমার বন্ধু বলছিলেন যে, সব সময় কোয়ালিফিকেশন অনুযায়ী তফসিলি এবং আদিবাসী ক্যান্ডিডেট পাওয়া যায় না। আমরা এক্ষেত্রে অ্যামেন্ড করে বলেছি, এক্ষেত্রে সাধারণভাবে ডিরিজারভেশন নিষিদ্ধ। অ্যাপয়েন্টিং অথরিটি মনে করবেন যে উপযুক্ত রিজার্ভ ক্যান্ডিডেট পাওয়া যাচ্ছে না এবং তার ফলে তারা ঐ পদে অন্য লোক নিয়ে নেবেন এটা বন্ধ করে দেওয়া হয়েছে। উপযুক্ত লোক পাওয়া না গেলে সেক্ষেত্রে ওরা মুভ করবেন এবং তারপরই গভর্নমেন্টই একমাত্র ঐ ব্যাপার ক্রিয়ার সিদ্ধান্ত নিতে পারবেন। এই পদ্ধতিটা এক বছর হল চালু হয়ে গেছে। এই যে বিগোরাস অ্যাপ্লিকেশন অফ রিজারভেশন রুলস, এটা করাতে আস্তে আস্তে এর পারসেনটেজটা উঠছে। তবে এটা চট করে ওঠান যাবে না। সাড়ে ছয় পারসেন্ট আপনারা উপহার দিয়েছিলেন। তবে এখন যেহেতু রিক্রুটমেন্টটা হাজারে হাজারে হচ্ছে না তাই এখন আমরা এক্ষেত্রে ১৫ পারসেন্টে উঠেছি ৬.৫ পারসেন্ট থেকে। যেহেতু ২২.৫ পারসেন্ট রিজারভেশনটা দেড় বছর আগে করা হয়েছে সেজন্য তার ফলটা আমরা এখনই

না। এইভাবে সংরক্ষণের ব্যাপারে রাজ্য সরকার বলিষ্ঠ দৃষ্টিভঙ্গি নিয়েছেন এবং প্রয়োগ চলেছেন। তবে এটাও ঠিক, সমাজের সমস্ত অংশ যদি এটাকে ভালভাবে না নেন র সরকার এটা প্রয়োগ করতে পারবেন না। পুলিশের দ্বারা এটা হয়না। আমি আশা এই সংরক্ষণ ব্যবস্থাকে সকলে সমর্থন করবেন। এটা যদি করা হয় তাহলে এই প্রচেষ্টা হবে। কথা উঠেছে শিডিউল্ড কাস্ট সার্টিফিকেট নিয়ে। আজকে এই বিষয়ে কাগজপত্র নি, তবে আশা করি এই বিধানসভার সেশনের মধ্যেই আমার চিঠি, মুখ্যমন্ত্রীর চিঠি এবং য় সরকারের প্রত্যুত্তর বিধানসভায় পেশ করতে পারব, কারণ এই বিষয়টা নিয়ে দিল্লির জল ঘোলা হয়েছে। আসানসোল ইত্যাদি জায়গায় যেসব যেসব রেলওয়ে কর্মচারী ড্যুল্ড কাস্ট হিসাবে ভর্তি হয়েছিলেন তাদের ছেলেমেয়েরা আজকে আর শিডিউল্ড কাস্ট ফিকেট পাচ্ছে না এবং মন্ত্রী হয়ে আমিও সেটা দিতে পারছি না। কেন পারছিনা সেটা লফেয়ার কমিটির মেম্বার যারা আছেন তারা জানেন। বাংলাদেশ থেকে যারা এসেছেন কে তাদের কাছে এন্ট্রি ডকুমেন্ট চাওয়া হচ্ছে। বলছেন, সার্টিফিকেট কবে পেয়েছেন না ছেন, কিন্তু রিফিউজি হিসাবে এন্ট্রি ডকুমেন্ট লাগবে, তা না হলে মানা হবে না। বাবা ফিকেট পেয়েছেন, কিন্তু আজকে তার ছেলে সেটা পাচ্ছে না। বলা হচ্ছে, কবে বাংলাদেশ ক্রস করেছে তার ডকুমেন্ট লাগবে। এই ব্যাপারে প্রথমে আমি এবং তারপর আমাদের ন্ত্রী তাদের লিখেছিলেন যে, প্রিভেইলিং কন্ডিশন যা ছিল সেই সময়ে তাতে রিফিউজিদের এইভাবে ডকুমেনট প্রিজার্ভ করা সম্ভব ছিল না। সেই সময় তারা নিজেদের জীবন নিয়ে দৌড়ি করছিলেন। কিন্তু ভারত সরকার এখনও নিজেদের অনড় অবস্থা থেকে সরেন নি। হচ্ছে একটা দিক। আর একটা হচ্ছে, ইন্টার স্টেট মাইগ্রেশন। আমাদের বেল্টে বহু মুচি, ন সমাজের লোকজন আছে যারা ১৯৫০ সালের পরে ঐ পাটনা বেল্ট থেকে এসেছে এখানে বসবাস করছে। তারা এখানকার জল, মাটিতে মিশে গেছে। কিন্তু আমাদের ভঙ্গিতে তারা শিডিউল্ড কাস্ট নয়, তাদের ছেলেমেয়েদের আশ্রমে ঢোকানোর জন্য কোনও ভানটেজ দিতে পারিনা। এখন প্রশ্ন হচ্ছে কেন পারিনা? ঐ একই কথা, ১৯৫০ সালের গ যারা এখানে এসেছে তারা পাবেন। আর পরে যারা এসেছেন, তারিখটা সম্ভবত ১০ই বর, তাদেরকে সেখানকার সার্টিফিকেট, সেখানকার বেনিফিট দিতে হবে। অর্থাৎ মাইগ্রেশন — ১০ই অক্টোবর সম্ভবত দিনটা তার পরে যদি কোনও রাজ্য দিয়ে থাকে সেখানকার ও বেনিফিট, কাস্ট বেনিফিট তারা পাবেনা। এটা স্ট্যান্ডিং অর্ডার, গভর্নমেন্ট অব ইন্ডিয়ার। তে শুধু পশ্চিমবঙ্গ নয়, সারা ভারতবর্ষের বিভিন্ন রাজ্য এইসব অসুবিধায় ভুগছে। দের এখানেও সেটা আমরা করতে পারিনা বা যেখানে কেন্দ্র-রাজ্য জড়িত আছে সেখানেও ই অবস্থা। পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী চিঠি লিখেছেন দিল্লির সংশ্লিষ্ট মন্ত্রীকে এবং পরবর্তীকালে নমন্ত্রীকেও লিখেছেন যে এই দুটো পয়েন্টে আমরা রি-কনসিডারেশন চাই গভর্নমেন্ট অব য়ার। ইন্টার স্টেট মাইগ্রেশন এবং রিফিউজি যারা এসেছেন তাদের বর্ডার ডকুমেন্ট — দুটো পয়েন্টে। পরবর্তী সময়েও এই বিষয়ে আলোকপাত করতে চেষ্টা করেছি। এখন হচ্ছে যে কেন কাস্ট, শিডিউল্ড কাস্ট নয়? এটা আইনে নির্দিষ্ট করে বলা আছে, তে আমাদের খুব বেশি কিছু করার থাকছে না। সংবিধানের অর্ডারে লেখা আছে, ডেন্ট'স অর্ডারেও আছে। এখন কথা হচ্ছে এটাতে জাতকুল নির্ণয় করা কঠিন। উড়িষ্যা কোনও কোনও রাজ্যে জমি-জমার খতিয়ানে জাতের নাম লেখা থাকে। ভারতবর্ষের

কোনও কোনও জায়গায় রেশন কার্ডে জাতের নাম লেখা থাকে। কিন্তু পশ্চিমবঙ্গ সে থেকে উদার। এখানে কাগজ-পত্রে, খরিয়ানে জাতের নাম লেখার অভ্যাস নেই। এ সরকারি রেকর্ড দেখে বের করা খুব অসুবিধা হয়। গ্রামাঞ্চলে তবু কিছুটা পারা যায় শহরাঞ্চলে অসুবিধা হয়। সেজন্য অনেক সময়ে দেরি হয় ইন্টার-স্টেট মাইগ্রেশানের গন্ডগো জন্য। কারণ সে অন্য কমিউনিটির কিনা, শিডিউল্ড কাস্ট কিনা, এসব নিয়ে অনেক বি থাকে এবং সেই সবের জন্য দেরি হয়। সাধারণ ভাবে আমাদের নির্দেশ দেওয়া আছে সিক্সথ উইকের মধ্যে সার্টিফিকেট দেবে এবং খুব গন্ডগোল না হলে সেটা পালিত থাকে।

[4-20 — 4-30 p.m.]

আর একটা বিষয়ে দৃষ্টি আকর্ষণ করেছেন সেটা হচ্ছে আই.টি.ডি.এল এলাকার। ঐ বিষয়টা সোজাসুজি আমি দেখিনা, খাদ্য সরবরাহ দপ্তর ঐ সরবরাহ দপ্তর ঐ আই.টি.ডি. এলাকার সাবসিডাইসড রেশনের ব্যাপারটা দেখে। তবুও বলা যায় যে ভাবে এটা হচ্ছে ওরা পায়নি এইরকম অভিযোগ আমার কাছে নেই। যদি কারো কোনও নির্দিষ্ট অভি থাকে সেটা আমাকে জানালে আমি নিশ্চয়ই দেখব। যেহেতু সেটা অন্য মন্ত্রী দেখেন সে সেটা তিনি বলবেন। তারপরে মানসবাবু দুটো কথা বলেছেন। একটা হচ্ছে ব্যাকওয়ার্ড কমিউনিটির কথা, আর একটা হচ্ছে ঝাড়খন্ডী ইত্যাদি সম্পর্কে একটা রাজনৈতিক ব্যাকওয়ার্ড ক্লাস কমিউনিটি সম্পর্কে আমি সেদিন বলার চেষ্টা করেছিলাম যে কন্সটিটিউ যে আর্টিকেল আছে, এমপাওয়ারিং আর্টিকেল আছে, সেই আর্টিকেল দিয়ে গভর্নমেন্ট ক পারবে। আমরা সেটা পারি কি পারিনা সেই সম্পর্কে আইনগত মতভেদ ছিল। আমা কমিশনের লোকজন এভরিথিং ঠিক করে রেখেছি। কিন্তু পরে আমাদের কাছে আইন পরামর্শ এল যে না, অ্যাসেম্বলিতে আইন পাস করতে হবে। টেকনিক্যাল ব্যাপার ছাড়া কোনও ব্যাপার নেই। আমরা অবশ্য মানুষকে জাত দিয়ে চিন্তা করার চেষ্টা করি না। আ যেভাবে আমাদের এই পশ্চিমবাংলার মানুষকে উইদাউট আইডেন্টিফাইং দেম যাদের আ ব্যাকোয়ার্ড ক্লাস বলি, ব্যাকোয়ার্ড সেকশন বলি তাদের উন্নয়নের অংশিদার করানো তাতে নিশ্চয়ই তাদের অনেক খানি উন্নতি হয়েছে। সুপ্রিম কোর্ট যেহেতু অমান্য করি তারা বলেছিলেন যে এইভাবে করলে হবে না, এইভাবে করতে হবে, তাই আমরা করবার জন্য রেডি হয়েছিলাম। আমরা নাম-ধাম সব ঠিক করে রেখেছি। কিন্তু শেষ প আমাদের কাছে পরামর্শ এসেছিল যে সেটা আইন করে করতে হবে। আমরা আইন কর আপনারা অ্যাকসেপ্ট করলেন, টাইমের বিষয়ে বিশেষ আপত্তি করেন নি। আইন পাস গেল। আইন পাস না হলে, অর্থাৎ আইনের প্রয়োজন যদি না থাকত তাহলে আ গভর্নমেন্ট অর্ডার বা নোটিফিকেশন যেটা ভায়েবেল হত সেটা করতাম। আর একটা প্রশ্ন উঠেছে সেটা হচ্ছে যে, আমি বুঝলাম না মানসবাবুর কথাটা, তিনি কি চান? উনি ঝাড়খন্ডি তৈরি করতে বলেন না ঝাড়খন্ড না তৈরি করে বিরোধিতা করতে বলেন? এ সেটা পরিষ্কার বোঝা গেল না। আমাদের মতো পরিষ্কার, কোনও রেখে-ঢেকে কথা ছাপানো বইতে বলেছি। আমাদের পরিষ্কার মতো যে যেখানে ভায়েবেল হবে কামাক্ষাবাবু ব্যাপারে কিছুটা বলেছেন রাজ্য সংগঠন বা রাজ্য করার যে ক্রাইটেরিয়ান আছে, যে

নটিগুয়াস এলাকা, পপুলেশন, ল্যাংগোয়েজ অমুক তমুক সব মিলে যে ক্রাইটোরিয়ান আছে ই ক্রাইটোরিয়াম ভারতবর্ষের যে সমস্ত জায়গায় প্রয়োগ হয়, অ্যাপ্লিকেবেল হয় সেইসব য়গায় নিশ্চয়ই আলাদা রাজ্য হোক, অটোনমাস কাউন্সিল হোক, যেভাবে হোক একটা ম্ফ অটোনমি, তার বেশি, নয় বিভিন্ন ফেজে দেওয়া যেতে পারে, এবং দেওয়া উচিত বলে নেকরি। তাদের স্বশাসিত ব্যবস্থা থাকা দরকার। সেই নীতি যদি প্রয়োগ করি, পশ্চিমবাংলা ম্বন্ধে যদি পরিচিত থাকেন সমস্ত আই.টি.ডি.পি এলাকা নিয়ে একটা ম্যাপ করবেন, সারা শ্চিমবাংলায় দেখবেন ফোঁটা ফোঁটা হয়ে অবস্থান করছে। অর্থাৎ কোনও ব্লকে মোর দ্যান ৫০ ারসেন্ট শিডিউল্ড আছে এইরকম পশ্চিমবাংলায় মাত্র ৩টি ব্লক আছে। আর কোনও ব্লক ই, এটা আমাদের রেকর্ডের কথা। সেইজন্য নানা জায়গায় আছে ঠিকই কিন্তু নানা জায়গায় ড়ানো ছেটানো আছে। জিওগ্রাফিক্যাল কন্টিগিউটি যেটা বলে সেই জিওগ্রাফিক্যাল কন্টিগিউটির ভাব আছে। গোটা পশ্চিমবাংলার কথা, ধরুন নর্থ বেঙ্গলের কথা, সেখানে আদিবাসী আছে, লপাইগুড়ি জেলায় দার্জিলিং জেলায় আদিবাসী আছে, বাঁকুড়া বাদ দিয়ে অন্য জায়গায় াওয়া যাবে নাকি? অথচ বড় অংশ সেখানে আদিবাসী আছে। সেইজন্য আই.টি.ডি.পি. রিয়া যেভাবে আছে আমরা সেইভাবে কাজ করার চেষ্টা করছি। কনসেনট্রেশন অফ এরিয়া ়খানে আদিবাসী আছে, আই.টি.ডি.পি. এরিয়া আছে, এইরকম পশ্চিমবাংলায় ৩৩টি াই.টি.ডি.পি এরিয়া আছে, এই ৩৩টি এরিয়ার জন্য আমরা স্পেশাল প্ল্যান করি, এবং সেই ্যান ডি.পি.সি.সি-র সভায় পাশ করাই এবং কাজ করি। আপনারা এই কথা বলতে পারেন া অগ্রাধিকার দেওয়ার ব্যবস্থা করুন, সেটা আলাদা কথা। We have already 33 reas identified through out West Bengal ... ITDP... যেখানে আদিবাসী বেশি ়ছে মোর দ্যান ৫০ পারসেন্ট আই.টি.ডি.পি প্রোজেক্টের মাধ্যমে সেই পকেটগুলোতে আলাদাভাবে জেদের স্বশাসিত ধরনের একটা ব্যবস্থা আছে, সেখানে তারা আই.টি.ডি.পি প্রোজেক্ট এক্সসাইজ রতে পারে সেটা আমরা করছি। যদি বলেন যে এটা আরও প্রসারিত করা যায় কিনা উই ্যাভ মিট, উই আর অ্যাকচুয়ালি থিংকিং অফ ইট। কিন্তু সারা পশ্চিমবাংলায় দার্জিলিং থেকে ুরু করে হলদিয়া পর্যন্ত ঝাড়খন্ড রাজ্য করে দিতে বলে আলাদা করে এর কোনও ফিজিবিলিটি াছে বলে আমরা মনেকরি না। আজকে দায়িত্বশীল বিরোধী দল থেকে যেভাবে রাখা হল াতে কিন্তু আমি প্রথমে যে প্রশ্ন করেছিলাম যে whether Manas Babu is in favour of Jharkhand or opposed to it এটা কিন্তু বোধগম্য হল না। আমরা পরিষ্কার চিরকাল বলে আসছি এই কথা। বিহারে কনটিগুয়াস এরিয়া থাকতে পারে। ভারতবর্ষের যে কোনও জায়গায় যদি এই স্টেট ক্রাইটেরিয়ান মেলে আমরা বোল্ডলি বলতে পারি সেখানে আমরা সমর্থন করব। আর যদি আমাদের সঙ্গে আপনারা ডিফার করেন, এখানে মেলে তাহলে আলাদা করে আলোচনা করা যাবে। আজকে প্রশ্ন হচ্ছে, আমরা দিল্লিতে মিটিং করেছি। কংগ্রেসের সঙ্গে আমাদের খুব একটা পার্থক্য হয়না। কারণ ওয়েলফেয়ার করতে গিয়ে আমরা দেখেছি কতকগুলো কমন পয়েন্ট হয়ে যায়। এখন প্রশ্ন হচ্ছে এই যে ভারতবর্ষ হচ্ছে একটি নৌকা। সেই নৌকায় যদি আদিবাসী, তফসিলি, তফসিলি মানুষ থাকে আর নৌকা যদি ডোবে, তাহলে তফসিলিকে আলাদা করে রক্ষা করতে পারবেন না। ভারতবর্ষকে আপনারা ডোবাচ্ছেন। কিছু কিছু করে ডোজ দিয়ে তফসিলিকে বোঝাতে চাইছেন, কিন্তু এতে তাদের বাঁচানো যাবে না। ১৯৪৫ সালে জওহরলাল নেহেরু পার্লামেন্টে কি বলেছিলেন?

তিনি বলেছিলেন, গিভ মি টেন ইয়ার্স' টাইম। আমাকে দশ বছর সময় দাও। কৈ, দশ বছর অন্তর প্রতিটি সেন্সাসেই দেখা যায় তফসিলি সমাজ আর সাধারণ সমাজের মধ্যে আর শিক্ষাদীক্ষায় কাছাকাছি আসে না। দশ বছর সময় হয়নি। আপনারা যেভাবে ভারতবর্ষের অর্থনীতি চালাচ্ছেন তাতে যাদের নেই তাদের আরও নিঃস্ব হয়ে যেতে হবে। থাইল্যান্ড যেমন আই.এম.এফ.'এর ধরনে চলছে, থাইল্যান্ড সেক্স ইন্ডাস্ট্রির মধ্যে চলছে। আমাদের সেই দুর্দশার মধ্যে যদি ঠেলে দেন তাহলে তফসিলিদের ডোজ দিয়ে কতটা রক্ষা করা যাবে? বাজেটে খুব বেশি কিছু নেই। তফসিলিদের ক্ষেত্রে স্পেশ্যাল ডোজের যে ব্যবস্থা তা আমরা করেছি। আমি আশাকরি, আমাদের এই বাজেটকে আপনারা সমর্থন করবেন। এখানে যে সমস্ত কাট মোশন এসেছে তার বিরোধিতা করছি এবং যে বাজেট করেছেন ইতিপূর্বে আমাদের মাননীয় অর্থমন্ত্রী সেই বাজেট পাস করার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

The motion of Shri Saugata Roy that the amount of Demand be reduced to Re1/- —was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta moveed on 23rd March 1993 that a sum of Rs.1,42,48,48,000 be granted for expenditure under Demand No.41, Major Heads : "2202—General Education (Tribal Areas Sub-Plan), 2204—Sports and Youth Services (Tribal Areas Sub-Plan) 2210—Medical and Public Health (Excluding Public Health) (Tribal Areas Sub-Plan), 2210—Medical and Public Health (Public Health) (Tribal Areas Sub-Plan), 2215—Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution) (Tribal Areas Sub-Plan), 2225—Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes, 2235—Social Services (Tribal Areas Sub-Plan), 2401—Crop Husbandry (Tribal Areas Sub-Plan), 2402—Soil and Water Conservation (Tribal Areas Sub-Plan), 2403—Animal Husbandry (Tribal Areas Sub-Plan), 2405—Fisheries (Tribal Areas Sub-Plan), 2406—Forestry and Wild Life (Tribal Areas Sub-Plan), 2408—Food, Storage and Warehousing (Tribal Areas Sub-Plan), 2405—co-operation (Tribal Areas Sub-Plan), 2435—Other Agricultural Programmes (Tribal Areas Sub-Plan), 2501—Social Programme for Rural Development (Tribal Areas Sub-Plan), 2515—Other Rural Development Programmes (Community Development) (Tribal Areas Sub-Plan), 2575—Other Special Areas Programmes (Tribal Areas Sub-Plan), 2702—Minor Irrigation (Tribal Areas Sub-Plan), 2851—Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) (Tribal Areas Sub-Plan), 4225—Capital Outaly on Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes, 4250—Capital Account of Other Social Services (Tribal Areas Sub-Plan), 4401—Capital Outlay on Crop Husbandry (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 4425—Capital Outlay on Co-operation (Tribal Areas Sub-Plan), 4708—Capital Outlay on Minor Irri-

ation (Tribal Areas Sub-Plan), 4705—Capital Outlay on Command Area evelopment (Tribal Areas Sub-Plan), 4851—Capital Outlay on Village nd Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-lan), 5054—Capital Outlay on Roads and Bridges (Tribal Areas Sub-lan), 6225—Loans for Welfare of Scheduled Castes, Scheduled Tribes nd Other Backward Classes, 6250—Loans for Other Social Services Tribal Areas Sub-Plan), 6425—Loans for Co-operation (Tribal Areas ub-Plan), 6575—Loans for Other Special Areas Programmes (Tribal reas Sub-Plan), 6575—Loans for Other Special Areas Programmes Tribal Areas Sub-Plan) and 6851—Loans for Village and Small Indus-ies (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan)."

(This is inclusive of a total sum or Rs.47,62,03,000 already voted n account.) was then put and agreed to.

**মিঃ স্পিকার :** শৈলজা দাস, আপনার কি বক্তব্য আছে আপনি বলুন।

**শ্রী শৈলজা দাস :** স্যার, অন এ পয়েন্ট অফ ইনফরমেশন, এসপ্ল্যানেড ইস্টে রাজ্য রকারি কর্মচারী ফেডারেশনের কয়েক হাজার সদস্য জমায়েত হয়েছেন। এই বামফ্রন্ট সরকারের ৬ বছরের রাজত্বকালে বিভিন্ন অবিচার এর বিরুদ্ধে প্রতিবাদ জানাতে এবং বিভিন্ন দাবি-ওয়ার ভিত্তিতে এসপ্ল্যানেড ইস্টে জমায়েত হয়েছেন। এখানে সভার সদস্যদের অবগতির ন্য খবরটি জানাচ্ছি।

## POINT OF INFORMATION

**শ্রী মনোহর তিরকি :** স্যার অন এ পয়েন্ট অফ অর্ডার, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে াপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দলসিংপাড়া চা বাগানে জয়গা থানায় লপাইগুড়ি নিবাসি শ্রী ভোলা লোহরা, শ্রী শান্তি লোহরা এবং শ্রী প্রেমনাথ লোহরা ১৯৮২ ল থেকে ভুটান সরকারের অধীনে জেলে আটক আছেন। ভুটান সরকার অবৈধভাবে তাদের লে আটকে রেখেছেন। এরা সবাই ভারতীয় নাগরিক ও আদিবাসী সম্প্রদায়ের গরিব াক। বহু আবেদন নিবেদন সত্ত্বেও এদের ছড়ানোর কোনও ব্যবস্থা হয়নি। স্বরাষ্ট্র বিভাগের চেষ্টায় এবং কেন্দ্রীয় সরকারের সহযোগিতায় এই তিন ভারতীয়কে জেল থেকে যাতে ড়ানো হয় তার আবেদন আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে রাখছি।

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANT

### Demand No-73

**Mr. Deputy Speaker :** Now, discussion on Demand No.73.

**The Printed Budget Speech of Shri Prabir Sengupta on emand No-73 was taken as read.**

**ননীয় অধ্যক্ষ মহাশয়,**

**মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে ৭৩নং দাবির অধীনে**

"২৮৫১—গ্রামীণ ও ক্ষুদ্র শিল্প (সরকারি উদ্যোগসমূহ বাদে)", "৪৮৫১—গ্রামীণ ও ক্ষুদ্র শিল্পের উপর মূলধন বিনিয়োগ (সরকারি উদ্যোগসমূহ বাদে)" এবং "৬৮৫১—গ্রামীণ ও ক্ষুদ্র শিল্পের জন্য ঋণ (সরকারি উদ্যোগসমূহ বাদে)" এই মুখ্য খাতগুলি বাবদ ব্যয় নির্বাহের জন্য ৬৯,৬৬,০২,০০০ টাকা (উনসত্তর কোটি ছেষট্টি লক্ষ দুই হাজার টাকা) মঞ্জুর করা হোক। [ইতিপূর্বে ভোট অন-অ্যাকাউন্টে যে ২৩,২৩,০০,০০০ টাকার (তেইশ কোটি তেইশ লক্ষ টাকা) দাবি পেশ করা হয়েছে তাহা ঐ অর্থাঙ্কের মধ্যে ধরে নেওয়া হয়েছে।]

প্রতিটি কর্ম প্রকল্প খাতে বরাদ্দের বিস্তারিত বিবরণ ১৩নং বাজেট প্রকাশন "ডিটেলড ডিমান্ডস ফর গ্রান্টস ফর ১৯৯৩-৯৪" পুস্তিকায় ২৫ পৃষ্ঠা থেকে ৮৫ পৃষ্ঠায় পাওয়া যাবে।

২.০। মাননীয় সদস্যগণ জ্ঞাত আছেন যে আজ ভারতবর্ষের সামগ্রিক শিল্পমণ্ডলে ক্ষুদ্র শিল্পের গুরুত্ব অপরিসীম। শিল্প ক্ষেত্রের সমগ্র উৎপাদনের শতকরা ৩৫ ভাগ ক্ষুদ্র শিল্পে উৎপন্ন হয় এবং সমগ্র রপ্তানির শতকরা প্রায় ৪২ ভাগ ক্ষুদ্র শিল্প থেকে হচ্ছে। শুধু তাই নয়—মূলধন ও কর্ম বিনিয়োগের আনুপাতিক হার অতিশয় অনুকূল হওয়ায় ভারতবর্ষে বর্তমানে ক্ষুদ্রশিল্পের এক বিশেষ ভূমিকা আছে। তাছাড়া ক্ষুদ্রশিল্পের মাধ্যমে উদ্যোগ বিকাশ, গ্রামাঞ্চলে শিল্পের সম্প্রসারণ এবং অন্যান্য ক্ষেত্রের চেয়ে এই শিল্পে সমভাবে অর্থ বন্টনের সুবিধা আছে। সমগ্র জাতীয় অর্থনীতিতে ক্ষুদ্রশিল্পের অপরিসীম গুরুত্ব থাকা সত্ত্বেও দুর্ভাগ্যবশতঃ কেন্দ্রীয় সরকার ক্ষুদ্র শিল্পের বিকাশের জন্য এবং এর ভিত্তি সুদৃঢ় করার জন্য যা করেছেন এবং করছেন তা যথেষ্ট নয়। অন্যদিকে পশ্চিমবঙ্গ সহ রাজ্যগুলি জাতীয় স্তরে অনুসৃত নীতিগুলির পরিবর্তনে অক্ষম। ১৯৯১ সালে কেন্দ্রীয় সরকার কর্তৃক গৃহীত তথাকথিত উদার নীতি এবং ভারতীয় অর্থনীতিকে বিশ্ব অর্থনীতির সঙ্গে যুক্ত-করণ, যা পর পর দুইটি কেন্দ্রীয় বাজেটে প্রতিফলিত হয়েছে, যদিও কিছু সংখ্যক ব্যক্তির দ্বারা সমাদৃত হয়েছে তথাপি ক্ষুদ্র শিল্পে বিশেষ করে অতি ক্ষুদ্র শিল্পে চরম দুর্দশা বহন করে এনেছে। কেন্দ্রীয় সরকার কর্তৃক প্রণীত আনুমানিক হিসাব থেকে দেখা যাবে যে ক্ষুদ্রশিল্পের বৃদ্ধির হার সম্প্রতি বেশ নিম্নমুখী হয়েছে। ১৯৮৯-৯০ সালে সমগ্র জাতীয় স্তরে যে বৃদ্ধির হার ছিল শতকরা ১২.১ ভাগ তাহা শতকরা ৮.৫ ভাগে নেমে গিয়েছে এবং ১৯৯১-৯২ সালে শতকরা ৩ ভাগ নেমে যেতে পারে। কেন্দ্রীয় সরকার এই আনুমানিক হিসাব থেকে আশা করছেন যে ১৯৯২-৯৩ সালে ক্ষুদ্র শিল্পের বৃদ্ধির হার হবে শতকরা ৫ ভাগ। আমাদের রাজ্যের ক্ষুদ্রশিল্পের কথা বলার আগে আমি মাননীয় সদস্যদের সারা দেশে এই শিল্পের দুরাবস্থার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি এবং বলতে বাধ্য হচ্ছি যে কেন্দ্রীয় সরকারের অবিবেচনা প্রসূত নীতিই এরূপ নিদারুণ পরিস্থিতির জন্য সম্পূর্ণভাবে দায়ী।

৩.০। কেন্দ্রীয় সরকারের ঐরূপ সংশয়াচ্ছন্ন নীতির কুফল থেকে এই রাজ্যেও রেহাই পায়নি। যেখানে ১৯৯১-৯২ সালে এই রাজ্যে ২৭,৪৩৪টি ক্ষুদ্র শিল্প নিবন্ধভুক্ত হয়েছে সেখানে ১৯৯২-৯৩ সালের প্রথম ৯ মাস মাত্র ১০৬৩৭টি ক্ষুদ্র শিল্প নিবন্ধভুক্ত হয়েছে। অনুরূপভাবে ১৯৯১-৯২ সালে যেখানে ১৭,৭৯৬টি নতুন শিল্প প্রতিষ্ঠিত হয়েছে যার ফলে অন্তত ৪০,০০০ কিছু বেশি কর্ম বিনিয়োগের সুযোগ হয়েছে, সেখানে এপ্রিল, ৯২ থেকে ডিসেম্বর ৯২ পর্যন্ত কেবলমাত্র ৩৭০৯টি নতুন ক্ষুদ্র শিল্প স্থাপিত হয়েছে এবং দশ হাজারের কাছাকাছি কর্মবিনিয়োগের সুযোগ হয়েছে। এ ব্যাপারে কেন্দ্রীয় সরকার কর্তৃক অনুসৃত নীতির

র্যতা নিয়ে জাতীয় স্তরে ব্যাপক বিতর্ক ছাড়াও সামগ্রিক পরিস্থিতি গুরুত্ব সহকারে বিবেচনা রা উচিত।

পশ্চিমবঙ্গের অবস্থাটা আপাত দৃষ্টিতে যতটা খারাপ মনে হয় বস্তুত ততটা খারাপ নয়। দ্র শিল্পের উপর কেন্দ্রীয় সরকারের বিরূপ প্রভাব পড়া সত্ত্বেও গত ১৫ বছর ধরে শ্চিমবঙ্গ সরকার কর্তৃক ক্ষুদ্র শিল্পে গুরুত্ব দেবার ফলে এই রাজ্য ক্ষুদ্র শিল্পে উল্লেখযোগ্যভাবে দ্ধি লাভ করেছে। আমাদের মূল লক্ষ এই শিল্পের বিশেষ করে ছোট ছোট ও গ্রামীণ ল্পের প্রসার ঘটানো, তাছাড়া শিল্প পরিকাঠামো স্থাপন, ঋণের ব্যবস্থা, দ্রব্যসামগ্রীর বিপণনের বস্থা, কাঁচামালের ব্যবস্থা, কারিগরি সহায়তা প্রদান, গুণগত বিকাশ এবং বিভিন্ন ক্ষেত্রে ক্ষাপ্রদান সহ উদ্যোগ বিকাশ ইত্যাদি বিষয়ে বিশেষ দৃষ্টি দেওয়া।

৪.০। এই রাজ্যে ক্ষুদ্রশিল্পে মোট ৩৪টি শিল্প তালুক আছে। যেখানে ৭৮৬টি ইউনিট ছে। কসবায় শিল্প তালুক গঠনের কাজ এগিয়ে চলেছে, এর মধ্যে প্রথম দু' পর্যায়ের কাজ ম্পূর্ণ হয়েছে, বাকি তৃতীয় পর্যায়ের কাজ চলছে। ১৭৬টি প্লট বা শেড ইতিমধ্যে শিল্পোদ্যোগীদের মধ্যে বিতরণ করা হয়েছে এবং তৃতীয় পর্যায়ে আরও ৭৩টি প্লট বা শেড তরণ করা হবে।

৪.১। সব শিল্পতালুক বিশেষ করে উত্তরবঙ্গের শিল্প তালুকগুলিতে অনেক প্লট চাহিদার ভাবে খালি আছে। সরকারি মাথাভারী সংস্থার খরচ শিল্প তালুকের সাথে যুক্ত হওয়ায় টের দাম তুলনামূলকভাবে বেশি হচ্ছে। এই ত্রুটি দূর করার কথা ভাবা হচ্ছে।

৪.২। রাজ্য সরকার ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের মাধ্যমে এইসব শিল্প তালুকের রিচালনায় পরিবর্তন পরিকাঠামোগত উন্নতিসাধন এবং প্রতিটি ক্ষেত্রে বাণিজ্যিক স্বয়ম্ভরতা নার লক্ষ্যে দৃঢ়প্রতিজ্ঞ। এ ব্যাপারে যে শিল্পতালুকগুলি কুটির ও ক্ষুদ্রশিল্প অধিকারের ধীনে ছিল সেগুলি ক্ষুদ্র শিল্প নিগমের কাছে হস্তান্তর করা হচ্ছে। এটা স্থির হয়েছে ভবিষ্যতে সমস্ত শিল্পতালুক ক্ষুদ্রশিল্প নিগমের মাধ্যমে গঠিত হবে।

৪.৩। এই প্রসঙ্গে আমি মাননীয় সদস্যদের জানাতে চাই কিছু শিল্পের স্থানান্তরের জন্য কটা বৃহৎ প্রকল্প আমরা গ্রহণ করতে চলেছি। শিল্পের স্থানান্তরণ প্রকল্প সম্ভবত ভারতবর্ষে টাই প্রথম। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে কয়েকশত অসংগঠিত অতি ক্ষুদ্র, ক্ষুদ্র মাঝারি ট্যানারি পূর্ব কলকাতার ট্যাংরা তপসিয়া তিলজলাতে অনেকদিন ধরে রয়েছে এবং ই শহরের পরিবেশকে ভীষণভাবে দূষিত করছে। এই সমস্যা সমাধানের জন্য এই রাজ্যের দ্রশিল্পের উন্নতির জন্য, রাজ্য সরকার শহরের পূর্বপ্রান্ত থেকে ১৫ কিমি দূরে বাসন্তি রোডে কটি নতুন লেদার কমপ্লেক্স গড়ে তোলার প্রস্তাব করেছেন। এই লেদার কমপ্লেক্স কেবলমাত্র ট্যাংরা, তপসিয়া এবং তিলজলা অঞ্চলের বর্তমান ট্যানারিগুলির স্থানান্তরণের জন্য জায়গার সংস্থান থাকবে তাই নয়, নূতন নূতন ট্যানারিসহ বিভিন্ন চর্মজাত দ্রব্য প্রস্তুতকারি নূতন শিল্পের জন্যও যথেষ্ট জায়গা থাকবে। এই লেদার কমপ্লেক্সে অবশ্যই পরিবেশ দূষণ নিয়ন্ত্রণের ব্যবস্থাটি প্রাধান্য পাবে। এখানে কমন এ্যাফ্লুয়েন্ট ট্রিটমেন্ট প্ল্যান্ট স্থাপনের ক্ষেত্রে ইউ.এন.ডি.পি. রাজ্য সরকারকে আর্থিক সাহায্য করতে সম্মত হয়েছেন। মাদ্রাজের সি.এল.আর.আই কর্তৃক একটি প্রকল্প রিপোর্ট তৈরি করা হচ্ছে। প্রকল্প রিপোর্টটি তৈরি হলেই প্রকল্পের টেকনিক্যাল

এবং আর্থিক আনুষঙ্গিকগুলি বিবদভাবে পরীক্ষা করা হবে।

৫.০। রাজ্য সরকার ক্ষুদ্রশিল্পের পরিকাঠামো তৈরির ব্যাপারে সফলতার সঙ্গে এ যাচ্ছে। কিন্তু আর্থিক ঋণ প্রদানের ক্ষেত্রে এই সভাকে অনুরূপ সাফল্যের কথা বলতে পা না। পুনরাবৃত্তি হবে জেনেও এই সত্য স্বীকার করতে আমার দ্বিধা নেই। এটা বাস্তব যে কেন্দ্রীয় সরকারের অধীনস্থ ব্যাঙ্ক এবং আর্থিক প্রতিষ্ঠানগুলি ক্ষুদ্রশিল্পের আর্থিক চাহি ব্যাপারে একেবারে উদাসীন। আগেকার অল্প সুদে ঋণ দেওয়ার প্রথার পরিবর্তে শিল্পে ন উদার নীতি প্রবর্তনের সময় বলা হল ব্যাঙ্ক ঋণ যথেষ্ট এবং সহজ প্রাপ্য হবে। কিন্তু ক দেখা গেল এ সব বড় বড় প্রতিশ্রুতি সত্ত্বেও ঋণ বিশেষ করে কার্যকর মূলধন ঋণ ব্যা কাছ থেকে পাওয়া দুষ্কর। এমনকি শিল্পোদ্যোগিরা তাদের চালু শিল্পের উৎপন্ন দ্রব্য সা বিক্রির ব্যাপারে ভয়ানক অসুবিধার সম্মুখীন হচ্ছেন—কারণ নূতন শিল্পনীতির ফলে সুদের বোঝা তাদের বহন করতে হচ্ছে বলে তাদের তৈরি জিনিস-পত্রের দাম বাড়ছে তাদের ক্রমবর্দ্ধমান প্রতিযোগিতার সম্মুখীন হতে হচ্ছে। আগের মতোই ব্যাঙ্ক ঋণ অতি শিল্প এবং গ্রামীণ শিল্পের নাগালের বাইরেই রয়ে গেছে। প্রতিশ্রুতি রক্ষার বিষয়ে ব্যা অনীহা শিক্ষিত বেকারদের কর্মসংস্থান প্রকল্প রূপায়ণের ক্ষেত্রে দারুণভাবে প্রতিফলিত হ এ বছর রাজ্যের লীড ব্যাকগুলি কর্তৃক প্রণীত প্রোফর্মা অনুযায়ী শাখা স্তরে যৌথ পরিদর্শ কর্মসূচি শুরু করা সত্ত্বেও অবস্থার উন্নতি হয়নি। বিনিয়োগ প্রস্তাবের যৌথ মূল্যায়ন এ পর্যন্ত বাস্তবায়িত হয়নি, সিঙ্গল উইন্ডো ক্লিয়ারেন্স বিষয়টি কোনও গুরুত্ব পায়নি; এম যেক্ষেত্রে ঋণ মঞ্জুর করা হচ্ছে সেখানেও তা পরিমাণে যথেষ্ট নয় এবং তাও সময়ম দেওয়া হচ্ছে না। রাজ্য সরকার তার সীমিত ক্ষমতার মধ্যে বি.এস.আই অ্যাক্ট অনুস যথাসম্ভব অধিক সংখ্যক লোককে মূলত শিল্পী ও কারিগরকে ঋণ দানের জন্য প্র চালিয়ে যাচ্ছে। কিন্তু সেখানেও ঋণ যা দেওয়া সম্ভব হচ্ছে তা ক্ষুদ্র শিল্পের সমগ্র ঋ চাহিদার শতকরা ১ ভাগেরও কম।

৬.০। শিল্পগুলির দ্রব্যসামগ্রির বিপণনের ব্যাপারে তাঁতশিল্প এবং হস্তশিল্পের প্র সহায়তা প্রদান করা হয় এবং সেক্ষেত্রে ব্যক্তিগত তাঁতি এবং কারিগরি শিল্পীদের উল্লেখযে ভূমিকা আছে। ছোবড়া এবং লাক্ষা শিল্পের কারিগরিদের ক্ষেত্রে একই অবস্থা। আমি শিল্পের প্রকল্পগুলির সম্বন্ধে পরে আলোচনা করছি। হস্তশিল্প সামগ্রী বিপণনের ব্যাপারে সরকা অধীনে দুটি সংস্থা আছে। পশ্চিমবঙ্গ হস্তশিল্প উন্নয়ন নিগম যাহা মঞ্জুষা নামে সুপরিচিত বঙ্গশ্রী যারা প্রাথমিক হস্ত-শিল্প সমবায় সমিতিগুলির শীর্ষ সংস্থা। ১৯৯১-৯২ সালে মঞ্ বিক্রি ৫৩৫ লক্ষ টাকা, ১৯৯২-৯৩ সালের প্রথম ৯ মাসে ৩৮০ লক্ষ টাকা মঞ্জুষা বি করতে সক্ষম হয়েছে। বঙ্গশ্রীর ক্ষেত্রে ১৯৯১-৯২ সালে ৩৭.৫ লক্ষ টাকা এবং ১৯৯২- সালের প্রথম ৯ মাসে ৩৫.২ লক্ষ টাকা।

৬.১। রাজ্য সরকারের আর একটি গুরুত্বপূর্ণ সংস্থা হল পশ্চিমবঙ্গ খাদি ও গ্রা শিল্প বোর্ড। এই বোর্ড ১৩টি বিক্রয় কেন্দ্র এবং ১০৩টি গ্রামস্তরে সহায়তামূলক সংস্থা যেগুলি খদি ও গ্রাম্য শিল্পীদের তৈরি দ্রব্যাদির বিপণনে উল্লেখযোগ্যভাবে সাহায্য কর ১৯৯১-৯২ সালে খাদি বোর্ড ৩১.৬৮ লক্ষ টাকার এবং ১৯৯২-৯৩ সালের ডিসেম্বর প ২২.৪৫ লক্ষ টাকার ব্যবস্থা করেছে।

৬.২। প্রধানতঃ কারিগরি এবং ছোট ছোট শিল্পিদের যারা সিরামিক এবং চর্মশিল্প জাত উৎপন্নে নিযুক্ত আছেন, তাদের স্বার্থ রাজ্য সরকার পশ্চিমবঙ্গ সিরামিক উন্নয়ন নিগম পশ্চিমবঙ্গ চর্মশিল্প উন্নয়ন নিগমের মাধ্যমে রক্ষা করে আসছেন। এই দুটি সংস্থায় ৯১- সালে বিক্রির পরিমাণ ছিল যথাক্রমে ৯.২০ লক্ষ টাকা এবং ২০৩ লক্ষ টাকা। ১৯৯২- সালের প্রথম ৯ মাসে উক্ত দুটি সংস্থার বিক্রির পরিমাণ যথাক্রমে ৫.৮ লক্ষ টাকা এবং ১১ লক্ষ টাকা।

৬.৩। ক্ষুদ্রশিল্পের উৎপাদিত দ্রব্য কম দামে বড় উৎপাদকের কাছে বিক্রয় করতে হচ্ছে। ই দ্রব্য বেশিদামে বড় উৎপাদকের নামে দেশ বিদেশে বিক্রয় হয়। এইভাবে ক্ষুদ্র শিল্প বঞ্চিত হয়। তাই সরকারি উদ্যোগে ব্রাণ্ড নাম দিয়ে উৎকর্ষতা রক্ষা করা ক্ষুদ্রশিল্প জাত দ্রব্য বিক্রয় করা যায় কিনা ভাবা হচ্ছে। বাল্ব ও রঙের শিল্প মালিকদের সাথে আলোচনা করা হচ্ছে।

৬.৪। হাওড়ার ক্ষুদ্র ইঞ্জিনিয়ারিং শিল্প উইনিটদের সহায়তা প্রদানে সেন্ট্রাল ইঞ্জিনিয়ারিং অর্গানাইজেশন রাজ্যের সবচেয়ে পুরাতন প্রতিষ্ঠানগুলির অন্যতম। এই সংস্থাটি সদস্যগণের তরফে বিভিন্ন ইঞ্জিনিয়ারিং দ্রব্য, যন্ত্রপাতি সংগ্রহ করে থাকে, সদস্যদের মধ্যে কাজ বিতরণ করে এবং প্রয়োজন হলে কেন্দ্রীয় ভাবে কাঁচামাল/যন্ত্রপাতির অংশ ইত্যাদি সংগ্রহ করে এবং কাজ শেষ হলে সেগুলি যারা সরবরাহের অর্ডার দিয়েছে তাদের মধ্যে বিলি করে। সি.ই.ও টাকা পাবার আগেই সদস্যদের মধ্যে শতকরা ৮০ টাকা দিয়ে দেয় এবং যখন সি.ই.ও টাকা পান তখন বাকি ২০ টাকা সদস্যদের সঙ্গে সি.ই.ও ভাগ করে নেন। যদিও সি.ই.ও-র কার্যের পরিধি ভৌগলিক ভাবে এবং শিল্পগত ভাবে সীমাবদ্ধ এবং সি.ই.ও-র ব্যবসার পরিমাণ বাজারে তীব্র প্রতিযোগিতার জন্য ক্রমশ কমে যাচ্ছে, তথাপি সি.ই.ও. এক গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করে যাচ্ছে। ১৯৯১-৯২ সালে সি.ই.ও কর্তৃক সংগৃহীত বরাতের পরিমাণ ৮.০৭ লক্ষ টাকা এবং ৯২-৯৩ সালের প্রথম ৯ মাসে তাহা ৫ লক্ষ টাকা। সি.ই.ও-র সাংগঠনিক ভিত্তি সম্প্রসারিত করে এই সংস্থাকে ভবিষ্যতে অধিকতর কার্যকর করার জন্য সুদৃঢ় পদক্ষেপ নেওয়া হচ্ছে।

৬.৫। ক্ষুদ্র শিল্পের জন্য শিল্প তালুক পরিচালনার ক্ষেত্রে আগেই আমি পশ্চিমবঙ্গ ক্ষুদ্র শিল্প নিগমের কথা বলেছি কিন্তু নিগম প্রধানতঃ ক্ষুদ্র শিল্পদের কাঁচামাল সরবরাহের ক্ষেত্রে ভূমিকা পালন করছে। বর্তমানে এই, নিগমের উপর বিপণনের একটি অতিরিক্ত দায়িত্ব দেওয়া হয়েছে। সি-ই-ওর দৃষ্টান্ত অনুসরণ করে এই নিগম ক্ষুদ্রশিল্পে উৎপন্ন কিছু সংখ্যক দ্রব্যাদি বিপণনের ব্যবস্থা করছে। যে সব ক্ষুদ্রশিল্প ব্যক্তিগতভাবে খোলা বাজারে প্রতিযোগিতার সম্মুখীন হতে অক্ষম তাদের দ্রব্যই বিপণনের ব্যবস্থা করা হচ্ছে। এই ধরনের কিছু দ্রব্যাদি হল রং, পি.ভি.সি পাইপ এবং ইলেক্ট্রিক ফ্যান। এ ধরনের অন্যান্য সামগ্রীও উক্ত নিগম ক্রমান্বয়ে বিপণনের ব্যবস্থা করবে।

৬.৬। বিপণনের আর একটি দিক হল ক্ষুদ্রশিল্পে উৎপাদিত দ্রব্য সামগ্রী বিক্রয়ের বিকাশ ঘটানো। এটা করা হচ্ছে মেলা সংগঠন মাধ্যমে। এইসব মেলায় ক্রেতা বিক্রেতা মিলিত হন, প্রতিযোগিতামূলক অনুষ্ঠানে বিজয়ীদের পুরস্কৃত করে, এ ধরনের কয়েকটি শিল্পিদের

এবং শিল্পোদ্যোগিদের উৎসাহিত করা হয়। মেলা যথা হ্যাণ্ডলুম এক্সপো হস্ত শিল্প প্রদর্শ ইত্যাদি কুটির ও ক্ষুদ্রশিল্প দপ্তর কর্তৃক অনুষ্ঠিত হয়েছে। অন্যদিকে বিভিন্ন ক্ষেত্রের শি সংগঠনগুলিও মেলা, প্রদর্শনী ইত্যাদির আয়োজন করেন, যাতে এই দপ্তরের অধীন ডিরেক্টরেটগুলি, কোম্পানিগুলি এবং অন্যান্য সংস্থাগুলি এবং কারিগরেরা শুধু যে ভাল ব্যব করেন তা নয়, তারা ক্রমবর্ধমান বাজারের চাহিদার ধরণ সম্বন্ধে ভালভাবে অবহিত হয় থাকেন এবং রপ্তানিকারক এবং ক্রেতাদের সঙ্গে সরাসরি যোগাযোগ স্থাপন করতে পারে যদিও এরূপ ক্ষেত্রে তন্তুবায় শিল্পীরা অধিকাংশ ভাবে উপকৃত, তথাপি যে সমস্ত শিল্পীরা বিভিন্ন ধরনের হস্তশিল্প এবং চর্মশিল্প প্রস্তুত করেন, তারাও ভালভাবে বিপনন প্রসারের ক্ষেত্রে বৃহত্তর বাজারের সঙ্গে সংযোগ স্থাপন করতে পারছেন।

৭.০। ক্ষুদ্র শিল্পে কাঁচামাল সংগ্রহে সহায়তা প্রদান রাজ্য সরকারের আর একটি গুরুত্বপূর্ণ কাজ। এ ব্যাপারে প্রধান সংস্থা পশ্চিমবঙ্গ ক্ষুদ্র শিল্প নিগম এবং সবচেয়ে উল্লেখযোগ্য কাঁচামাল লৌহ ও ইস্পাত এই সংস্থা সরবরাহ করে আসছে। সম্প্রতি উক্ত শিল্পের ডি কন্ট্রোল করার জন্য এর চাহিদা অনেকাংশে কমে গেছে। এর ফলে ৯২-৯৩ সালে ৬৯৭০৮ মেট্রিক টন সরবরাহের লক্ষ্যমাত্রা লাভ করা যাবে না, ডিসেম্বর ৯২ পর্যন্ত প্রায় ২৩২৯০ মেট্রিক টন লৌহ ও ইস্পাত বিতরণ করা হয়েছে। অন্যান্য প্রধান কাঁচামাল যথা খনিজ টারপেনটাইন তেল, রং প্রস্তুত ব্যবহৃত টিটানিয়াম এবং ভেষজ প্রস্তুত কারকদের জন্য বেশ ড্রাগও উক্ত নিগম সরবরাহ করে থাকে। ৯২-৯৩ সালের প্রথম ৯ মাসে প্রায় ২০ কিলোমিটার খনিজ টারপেনটাইন তেল এবং ৮৪ লক্ষ টাকার মূল্যের বেসিক ড্রাগ ক্ষুদ্রশিল্পকে বিক্রি করা হয়েছে। টিটানিয়াম পশ্চিমবঙ্গে পাওয়া যায় না, এইটা ক্ষুদ্রশিল্প নিগমের মাধ্যমে কেরালা থেকে আমদানি করা হয়। কেরালার রাজ্য সরকার কিছুদিন আগে এর সরবরাহ বন্ধ করে দিয়েছিলেন এখন আমাদের অনুরোধে এর সরবরাহ চালু করতে কেরালা সরকার রাজি হয়েছে।

৭.১। এগুলি ছাড়া রাজ্য সরকারের বিভিন্ন সংস্থাগুলি যারা কারিগরিদের সহায়তায় নিযুক্ত সাধারণত প্রশিক্ষণ এবং বিপণনের সঙ্গে কাঁচামাল যোগান দিয়ে থাকে। এটা বিশেষ করে ছোবড়া, হস্ত এবং লাক্ষা শিল্পে প্রযোজ্য।

৮.০। এটা সহজেই অনুমেয় যে প্রযুক্তিগত বিকাশ, উন্নতিশীল শিল্পের ক্ষেত্রে একটি প্রধান ভূমিকা পালন করে। কুটির ও ক্ষুদ্রশিল্পে গুণগত বিকাশ ঘটানোর লক্ষ্যে রাজ্য সরকার বিভিন্ন গবেষণামূলক এবং শিক্ষামূলক প্রতিষ্ঠানদের মাধ্যমে চেষ্টা চালিয়ে যাচ্ছে। সাম্প্রতিক কালে যে সমস্ত ক্ষেত্রে সফলতা লাভ করেছে তাহা নিম্নে পেশ করা হল।

৮.১। বাঁকুড়া জেলায় পাঁচমুড়ায় অবস্থিত সেরামিক দ্রব্যাদি—উৎপাদনে রত কারিগরি শিল্পীরা অধুনা অচল প্রযুক্তিবিদ্যা ব্যবহার করে আসছিল এবং অবলুপ্তির পথে এগিয়ে যাচ্ছিল। স্থানীয় কারিগরি শিল্পীরা যাতে করে আধুনিক প্রযুক্তিগত বিদ্যা রপ্ত করতে পারে তারজন্য সি.এস.আই.আরের সহকারি সংস্থাগুলির যথা কলকাতার সি.জি.সি.আর.আই. এবং দুর্গাপুরের সি.এম.ই.আর.আই এর সাহায্য নেওয়া হয়েছে। মাননীয় সদস্যগণ নিঃসন্দেহে জেনে আনন্দিত হবেন যে উক্ত পাঁচমুড়া সংস্থাটি উন্নত প্রযুক্তিবিদ্যা রপ্ত করে স্যানিটারিওয়্যার

এবং ইকনমিক নতুনত্ব দ্রব্যাদি উৎপাদন করছে। তাছাড়া স্থানীয় কুম্ভকারদের কাজে
প্রদান এবং বাণিজ্যিক ভাবে সফল হবার চেষ্টা চালিয়ে যাচ্ছে।

৮.২। বাঁকুড়া জেলার বড়-জোড়ার কারিগরি শিল্পীরা মাছ ধরার বড়শি তৈরির ব্যাপারে
প্তি বিদ্যা চিরাচরিতভাবে এতদিন ধরে অনুসরণ করে আসছে, সফলতার সঙ্গে তার
ঘটানো হয়েছে। বড়জোড় পঞ্চায়েত সমিতির পরিচালনায় যে প্রকল্প চালু হয়েছে তাতে
৩০০ জনের মতো স্থানীয় কারিগরি শিল্পিরা নিযুক্ত আছেন। কেন্দ্রটিতে উৎপাদন
র জন্য ভারতীয় বাজারের একটি অংশ দখল করার জন্য উপযুক্ত করতে এবং তাদের
বিদেশে রপ্তানি বিষয়ে রাজ্য সরকার সবরকম সাহায্য দেবার জন্য প্রস্তুত।

৮.৩। উন্নত প্রযুক্তি প্রয়োগের মাধ্যমে জ্বালানি সাশ্রয়কারি উন্নতমানের চুল্লি ব্যবহার
ছাদের টালি তৈরির জন্য রাজ্য সরকার সি.জি.আর.আই ও সি.এস.আর.আই-এর
গিতায় বাঁকুড়ার শালতোড়া ব্লকের মুলুতে একটি প্রকল্প হাতে নিয়েছেন। মুলু এলাকায়
গুলি টালির কারখানা রয়েছে। এই প্রকল্পের ফলে এখানকার টালি শিল্প এবং কারিগরগণ
ভাবে উপকৃত হবেন। আশা করা হচ্ছে এই প্রকল্পটি শীঘ্রই চালু হবে।

৮.৪। বাঁকুড়ার শিল্পীরা চিরাচরিত ও প্রাচীন পদ্ধতিতে কাঁসা ও পিতলের দ্রব্যাদি তৈরি
আসছিলেন। সফলতার সঙ্গে তারও উন্নতি ঘটানো সম্ভব হয়েছে। বাঁকুড়ার সি.এস.আই
ফিল্ড স্টেশন এবং বাঁকুড়ার জেলা শিল্প কেন্দ্রের যৌথ উদ্যোগে এইসব কারিগরি
র জন্য বালু ছাঁচের উন্নত কৌশলের বিকাশ ঘটানো হয়েছে এবং জেলার কারিগরগণ
কলা কৌশলের সুযোগ নিচ্ছেন। শিল্পিদের এই বিষয়ে ট্রেনিং দেওয়ার ব্যবস্থাও করা
।

৮.৫। উন্নত ধরনের প্রযুক্তির সাথে নতুন প্রথা প্রবর্তন করে এবং উদ্ভাবনার সংমিশ্রণ
ভাল ফল পাওয়া যেতে পারে পাটজাত দ্রব্যাদির ক্ষেত্রে যেখানে বৈচিত্র আনয়ন
rsification)-কে অতি গুরুত্বপূর্ণ স্থান দেওয়া হয়েছে। কয়েকটি কেন্দ্রীয় সংস্থার চেষ্টায়
কমিশনার), এন সি.জে.ডি., জে.এম.ডি.সি., আই.জে.আই.আর এ ইত্যাদি। বিভিন্ন প্রকল্পের
মিনি জুট মিল, হালকা লাগেজ, ব্যাগ, স্লীপার ইত্যাদির বাণিজ্যিক সাফল্য দেখা দিয়েছে।
গত উদ্যোগীরাও এই জাতীয় প্রকল্প গড়ে তুলতে আগ্রহি হচ্ছেন। তাছাড়া নিউ সেন্ট্রাল
মিল, রাজ্য সরকার সমর্থিত সমবায় জুট মিল পাটসুতার উন্নতির গবেষণার সাহায্য
যাতে করে তুলার সঙ্গে পাটের মিশ্রণে ভাল সুতা তৈরি করা যেতে পারে। পাট
নতুন নতুন রকমের দ্রব্য তৈরির একটি বিরাট সম্ভাবনা রয়েছে।

৮.৬। আমি আগেই বলেছি প্রযুক্তিতে উন্নতির চেষ্টা সেটাই শেষ কথা নয়। কারণ
র চেষ্টা ব্যাপক ও অন্তহীন। আমি স্বীকার করছি সমগ্র কুটির ও ক্ষুদ্রশিল্পের প্রেক্ষাপটে
দের সাফল্য খুবই সামান্য। এক্ষেত্রে আরও অনেক কিছু করার আছে। আমরা রাজ্য
রের তরফ থেকে ছোট ছোট শিল্পে এবং কারিগরি শিল্পীদের কাজ কর্মে উন্নতি ঘটাতে
করছি। কারণ তারা অসংগঠিত এবং দুর্বল, সুপ্রতিষ্ঠিত ব্যক্তিগত মালিকানায় পরিচালিত
শিল্পগুলিরও কারিগরি দক্ষতা অর্জনের ব্যাপারে মনোযোগ দেওয়া উচিত। আমি শিল্পের
শিল্পিদের কাছে আবেদন করছি গবেষণা ও উন্নতির সুফল যা তারা অর্জন করেছেন এবং

ভবিষ্যতে করবেন একসঙ্গে সামগ্রিকভাবে দেশের শিল্পের উন্নতির জন্য তা যেন ক্ষুদ্রশি অতি ক্ষুদ্র শিল্পের মধ্যে বিতরণ করে দেন।

৮.৭। প্রযুক্তি বিকাশের একটা প্রধান অংশ কোয়ালিটি কন্ট্রোল। বাজার উন্মুক্ত ফলে এবং প্রতিযোগিতায় টিকে থাকা সাফল্যের মূল চাবি-কাঠি হওয়ায় গুণগত এক নতুন দিক খুলে গেছে। কলকাতায় ইলেক্ট্রনিক টেস্ট এবং ডেভেলপমেন্ট সেন্টারে কোয়ালিটি মার্কিং প্রকল্পের রূপায়ণ ন্যস্ত করা হয়েছে। এই সোসাইটি রাজ্য সর অধীনস্থ একটি সংস্থা এবং কেন্দ্রীয় সরকারের ইলেক্ট্রনিক দপ্তরের সঙ্গে যুক্ত।

বর্তমানে এই কেন্দ্র ইলেক্ট্রিক্যাল এবং ইলেক্ট্রনিক্স দ্রব্যাদির গুণগতমান পরীক্ষ নিযুক্ত আছে। উক্ত সেন্টার সাম্প্রতিককালে বেশ কয়েকটি ওয়ার্কশপ, সেমিনার ইত্যাদি করেছে এবং সরকারি ও বেসরকারি শিল্প ইউনিটগুলিকে পরামর্শ ও সহায়তা (consul service) দিচ্ছে; তাছাড়া সাধারণভাবে শিল্পদ্যোগীদের সুবিধার জন্য কতিপয় কম্পি ট্রেনিং কোর্স উক্ত কেন্দ্র চালু করেছে।

৯.০। প্রশিক্ষণ ও দক্ষতা বিকাশের ক্ষেত্রে রাজ্য সরকার সচেষ্ট। উদ্যোক্ত কর্মসূচি উদ্যোগীদের বিশেষ করে শিক্ষিত যুবকদের উৎসাহ প্রদানে স্বীকৃত ভূমিকা করছে। ৯১-৯২ সালে ৪৪৬ জন ব্যক্তি যার মধ্যে স্ত্রীলোক, অনগ্রসর শ্রেণীভুক্ত প্রতিবন্ধীরা আছেন বিভিন্ন জেলা শিল্প কেন্দ্রের মাধ্যমে অথবা বিভিন্ন প্রতিষ্ঠান যেমন এস.বি.আই, রামকৃষ্ণ মিশন নরেন্দ্রপুর এবং কলকাতায় অবস্থিত এস.আই.এস.আই সহযোগিতায় প্রশিক্ষণ লাভ করেছে। ১৯৯২-৯৩ সালে প্রায় ৫০০ জন নতুন উ প্রশিক্ষণ লাভ করবেন এবং ১৯৯৩-৯৪ সালে এর দ্বিগুন লোককে প্রশিক্ষণ দেবার করছি।

৯.১। তাছাড়া জেলাকর্তৃপক্ষ এবং পঞ্চায়েত সদস্যদের সহযোগিতায় awarness জেলা হেড কোয়াটার্সে এবং ব্লকস্তরেও অনুষ্ঠিত হচ্ছে।

৯.২। উদ্যোক্তা বিকাশ কর্মসূচি রূপায়ণে জোর দেওয়া হচ্ছে প্রশিক্ষণ দেওয় এবং সেই সঙ্গে বিপননে সহায়তা এবং কাঁচা মাল যোগানের ব্যাপারে বিশেষ লক্ষ্য হচ্ছে মাছ ধরার বড়শি প্রকল্পে, পাঁচমুড়ার সি.সি.আর.ডি প্রকল্পে, মুর্লুতে রুফিং প্রকল্পে, কাঁসা ও পিতল প্রকল্পে এবং পাটজাত দ্রব্যের বৈচিত্র করণে প্রশিক্ষণ যাহা কর্মসূচির একটি অবিচ্ছেদ্য অঙ্গ। অনুরূপভাবে উলুবেড়িয়ায় একটি ছোবড়া ট্রেনিং সার্ভিসিং সেন্টার এবং দক্ষিণ ২৪ পরগনায় বাওয়ালিতে আর একটি কেন্দ্র ছোবড়া শি প্রশিক্ষণ দিচ্ছে। দক্ষিণ ২৪ পরগনা জেলার বজবজ দুই এর অন্তর্গত ধনাঞ্চবেড়িয়ায় একটি ট্রেনিং এবং সার্ভিসিং সেন্টার খোলার প্রস্তাব করছি।

৯.৩। লাক্ষা রপ্তানি মুখি আর একটি গুরুত্বপূর্ণ দ্রব্য যাহা বছরে ২৫ থেকে ৩০ টাকা পর্যন্ত বৈদেশিক মুদ্রা অর্জন করে। পশ্চিমবঙ্গে একলাখের কিছু কম চাষি যারা অনুন্নত সম্প্রদায়ের লোক সম্পূরক আয়ের উৎস হিসাবে লাক্ষা শিল্পে কর্মরত আছেন। পশ্চিমবঙ্গের ৫টি জেলায় ছড়িয়ে আছেন। এই শিল্পে প্রশিক্ষণের জন্য রাজ্য সরকারের

ন কেন্দ্র আছে। এই দুটি কেন্দ্র বাঁকুড়ার ছাতনাতে এবং মুর্শিদাবাদের ধুলিয়ানের নিকট তা। কেন্দ্রদুটি প্রতিবছর ২০ জন ব্যক্তিকে প্রশিক্ষণ দেয়।

৯.৪। অধুনা কুটির ও ক্ষুদ্রশিল্প অধিকার বিভিন্ন ট্রেডে নিযুক্ত কারিগরি শিল্পীদের ণ দিতে শুরু করেছে ১৯৯০-৯১ সালে এই কর্মসূচি চালু হয়েছিল। ১৯৯০-৯১ থেকে ১৯২ সাল পর্যন্ত ১৮টি বিভিন্ন কারু শিল্পে মোট ২১১ জন শিল্পিকে প্রশিক্ষণ দেওয়া য়।

১০.০। আরও কিছু বিষয়ের উপর মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। ক্ষুদ্রশিল্পের নটিভ প্রকল্প সবকটি রাজ্য সরকার শিল্প বিকাশের ক্ষেত্রে প্রধান অস্ত্র হিসাবে নিজ নিজ ন ব্যবহার করছেন, আমরা পশ্চিমবঙ্গেও এরূপ মতবাদের অংশিদার। কিন্তু বিভিন্ন রর মধ্যে অস্বাস্থ্যকর প্রতিযোগিতা এবং তারসঙ্গে অর্থের অভাবের দরুন শিল্প বিকাশের র তেমন সুফল পাওয়া যায়নি। এইসব কারণে ১৯৮৯ সালে প্রণীত ইনসেনটিভ প্রকল্পটি ভাবে রূপায়ণ করার কথা চিন্তা করতে হচ্ছে। নতুন ইনসেনটিভ প্রকল্প রূপায়ণ করা এবং খুব শীঘ্রই তাহা ঘোষণা করা হবে।

১১.০। মার্জিনমানি প্রকল্পে কেন্দ্রীয় ও রাজ্য সরকার পৃথকভাবে, একই নিয়ম অনুসরণ অর্থ যোগান দিচ্ছেন। যদিও এটা ইনসেনটিভ প্রকল্পের অংশ নয় তথাপি শিল্পবিকাশের উৎসাহ দান করতে সক্ষম। ১৯৯১-৯২ সালে ৩৪.২৯ লক্ষ টাকা এবং ২১.৯৯ লক্ষ যথাক্রমে রাজ্য মার্জিনমানি প্রকল্পে এবং কেন্দ্রীয় ঋণ প্রকল্পে ২৯৫ এবং ৯৭টি টিকে বিতরণ করা হয়েছিল। ১৯৯২-৯৩ সালেও অনুরূপ সাফল্য অর্জন করা যাবে আশা করছি।

১২.০। বায়োগ্যাস প্রকল্পে ৯১-৯২ সালে ৫৬২১টি প্ল্যান্ট স্থাপিত হয়েছিল। ৯২-৯৩ প্রায় অনুরূপ প্ল্যান্ট স্থাপন করা হবে বলে আশা করা হচ্ছে। এটা একটি কেন্দ্রীয় যাতে রাজ্য সরকার যথেষ্ট গুরুত্ব দিচ্ছেন এবং আশা করা যায় এর মাধ্যমে গ্রামাঞ্চলে শক্তির চাহিদা কিছুটা মেটানো যাবে।

১৩.০। কর্ম বিনিয়োগ কৃষির পরই তাঁত শিল্পের স্থান। পশ্চিমবঙ্গে ৩,৩৮,৪৯৯টি তাঁত ৩,৬৬,৫,৪৫ জন তাঁতশিল্পী (পূর্ণ সময় অথবা আংশিক) বয়ন এবং অন্যান্য আনুষঙ্গিক লিপ্ত আছেন। ৩,৪৫,০১৮ জন ব্যক্তি ও প্রাথমিক কাজে লিপ্ত আছেন। বর্তমানে ২টি প্রাথমিক তন্তুবায় সমবায় সমিতি আছে যার মধ্যে ৭৩টি সমিতি তাঁতবিহীন তন্তুবায়দের সংগঠিত। এই সমস্ত সমিতির মধ্যে ১৪৬৬টি সমিতি বর্তমানে চালু আছে। সরকারের মান নীতি হল বেশি সংখ্যক তাঁতশিল্পীদের সমবায়ের মাধ্যমে আনা। ১৯৯১-৯২ সালের র ১,৪৪,১০৪টি তাঁতকে সমবায়ের মধ্যে আনা হয়েছে। চলতি বছরের প্রথম ১০ মাসে অতিরিক্ত তন্তুবায় সমিতি নিবন্ধযুক্ত করা হয়েছে যার মধ্যে ৬৪১টি অতিরিক্ত তাঁতকে বায়ের আওতায় আনা হয়েছে। ১৯৯২-৯৩ সালে আরও ৯০০০টি তাঁতকে সমবায়ের ওতায় আনার লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে। ১৯৯১-৯২ সালে সমবায়ের মাধ্যমে তাঁত র উৎপাদন ছিল ২৩১.০৯ মিলিয়ন মিটার। বর্তমান বছরের লক্ষ্যমাত্রা হল ২৪৫.৪৬ য়ন মিটার, আশা করা যায় এই লক্ষ্যমাত্রা বছরের শেষে পূরণ করা যাবে।

১৩.১। রাজ্যে প্রায় ৪০০০টি যন্ত্রচালিত তাঁত আছে। পশ্চিমবঙ্গে যন্ত্রচালিত ত্ঁ সমবায়ের সংখ্যা ৯৩, যার মধ্যে ৩৫টি সমবায় সংস্থা বর্তমানে চালু আছে। যন্ত্রচালিত পলিয়েস্টার মিশ্রিত দ্রব্যাদি উৎপাদন করে যন্ত্রচালিত তাঁতকে পুনরুজ্জীবিত করার পদক্ষেপ নেওয়া হচ্ছে। ৫টি যন্ত্রচালিত সমবায় সংস্থা ইতিমধ্যেই এর উৎপাদন শুরু দিয়েছে এবং এর সামগ্রী তন্তুশ্রীর মাধ্যমে বিপণন করা হচ্ছে।

১৩.২। এই প্রসঙ্গে মাননীয় সদস্যগণের কাছে আমিও কিছু উদ্বেগ ও আশঙ্কার প্রকাশ করছি। হস্ত তাঁত ও যন্ত্রচালিত তাঁত এই দুটি শিল্পের যুগপথ বৃদ্ধি ও বিকাশের যে স্ব-বিরোধিতা আছে তা এখন বেদনাদায়ক ভাবে স্পষ্টতর হচ্ছে।

গত ফেব্রুয়ারি মাসে মহামান্য সুপ্রিমকোর্টের রায়ের পরে হ্যাণ্ডলুম রিজার্ভেশন আর্টিকেলস ফর প্রোডাকশন) অ্যাক্ট ১৯৮৫ পুনরায় সম্পূর্ণভাবে চালু হয়েছে। এই স আদেশের বলে ২২টি দ্রব্য পুরোপুরি তাঁত শিল্পের আওতায় থাকবে। তাঁত বস্ত্র উৎপ ক্ষেত্রে এটি অতি উৎসাহ ব্যঞ্জক। কিন্তু ভারত সরকার অন্য এক আদেশ বলে একব যন্ত্রচালিত তাঁত স্থাপনের পূর্বে রেজিস্ট্রেশন প্রথা উঠিয়ে দিয়ে যন্ত্রচালিত তাঁত স্থাপনে নীতি গ্রহণ করেছেন।

১৩.৩। এতে এক অস্বস্তিকর পরিস্থিতির সৃষ্টি হয়েছে। একদিকে ভারত সরকার দ্রুত যন্ত্রচালিত তাঁত শিল্প বেড়ে উঠুক অন্যদিকে কিছু উৎপন্ন সামগ্রি যেগুলি সং লাভজনক বলে মনে হয় আইন করে সেগুলিকে হস্তচালিত তাঁতশিল্পের জন্য সংরক্ষ হয়েছে। এই আপাত সমস্যার সমাধান এই যে যন্ত্রচালিত তাঁত শিল্প স্থাপন ও পরিচা উৎসাহ দান সত্ত্বেও হস্তচালিত তাঁত শিল্পের আওতার মধ্যে যেন যন্ত্রচালিত তাঁতশি অনুপ্রবেশ না ঘটে। এটা নিশ্চিত করার জন্য একটি নিয়ন্ত্রণ-মূলক ব্যবস্থা করা উচিত আমাকে অস্বস্তিকর পরিস্থিতির মধ্যে ফেলেছে। কোনও নিয়ম জোর করে বলবৎ ক পরিণামে তা ফলপ্রসু হবে না।

৩.৪। যেহেতু যন্ত্রচালিত তাঁতে উৎপাদিত বস্ত্রের মূল্য তাঁত শিল্পে উৎপাদিত বস্ত্রের থেকে অনেক কম এবং যেহেতু যন্ত্রচালিত তাঁত শিল্পে উৎপাদনের হার যথেষ্ট বেশি সে আগামী কয়েকমাসে যন্ত্রচালিত তাঁত শিল্প এগিয়ে যাবার সম্ভাবনা আছে। এটা একটা ভ বিপদের কথা যে যন্ত্রচালিত তাঁত শিল্পের অনিয়ন্ত্রিত বৃদ্ধি হস্ত চালিত তাঁত শিল্পকে দারুণ ক্ষতিগ্রস্ত করবে। একটা প্রয়োজনীয় কথা মনে রাখতে হবে যে পশ্চিমবঙ্গে প্রায় ৭ লোক হস্তচালিত তাঁত শিল্প থেকে জীবিকা অর্জন করে এবং হস্তচালিত তাঁত শিল্পকে না করে যন্ত্রচালিত তাঁত শিল্পের অনিয়ন্ত্রিত বিকাশে নিশ্চিতভাবে তাঁতশিল্পের কর্মবিনি অনেকাংশে কমে যাবে। এটা বিশ্বাস করা কঠিন যে তাঁতশিল্পে যারা কর্মচ্যুত হবেন তৎক্ষনাৎ এবং সরাসরি যন্ত্রচালিত তাঁতশিল্পে নিযুক্ত হবেন। দুর্ভাগ্যের বিষয় ভারত সর এই বিরোধিতা দূর করার জন্য এখন পর্যন্ত কোনও পদক্ষেপই নেয় নি।

১৩.৫। পাওয়ারলুমে উৎপাদন সামগ্রী হ্যাণ্ডলুমের কাপড় হিসাবে অন্য রাজ্য এসে পশ্চিমবঙ্গের বাজারে বিক্রয় হচ্ছে। দক্ষিণ ভারতের কয়েকটি রাজ্যে দ্রুত হ্যাণ্ডলুম দিয়ে পাওয়ারলুম বাড়াচ্ছে। কোনও কোনও রাজ্য জনতা কাপড় ও রেশম কাপড়

নিভাবে পাওয়ারলুমে উৎপাদন করছে। কলকাতা ও পশ্চিমবঙ্গের বাজারে বে-আইনিভাবে য়ারলুমের কাপড় বিক্রয় বন্ধ করার জন্য ব্যবস্থা গ্রহণের কথা ভাবা হচ্ছে। পশ্চিমবঙ্গেও য়ারলুমের জন্য নির্দিষ্ট কাপড় বিক্রয় করার জন্য পরিকল্পনা করে আধুনিক পাওয়ার লুম তে হবে। ৩।৪ বছরের মধ্যে জনতা কাপড় উঠে গেলে পাওয়ারলুমে সস্তা কাপড় যাতে রা উৎপাদন করতে পারি সেটা মনে রেখেই আমাদের পাওয়ারলুম বাড়াতে হবে।

১৩.৬। পুনরায় আমি মাননীয় সদস্যদের তথাকথিত উদার নীতির ফলে সৃষ্ট সমস্যার দৃষ্টি আকর্ষণ করছি, এই নীতিতে সাধারণের ভর্তুকি বন্ধ করার কথা বলা হয়েছে জিক দৃষ্টিকোণ থেকে এই ভরতুকি যতই কাম্য হোক না কেন। মার্কেট ডেভেলপমেন্ট সিস্ট্যান্টস প্রকল্প। যে পূর্বে রিবেট স্কীম হিসাবে চালু ছিল) এখনও চালু আছে, তার কিন্তু র পরিমাণ এত অল্প যে তাঁতশিল্পীদের কোনও প্রকৃত উপকারেই আসে না।

১৩.৭। যখন উক্ত প্রকল্পের সাহায্যের পরিমাণ যথেষ্ট কম। তখন ভারত সরকারের ন্ত অনুসারে শেয়ার মূলধনে স্টেট পার্টিসিপেশন প্রকল্পটি তুলে দিয়ে উক্ত প্রকল্পের সহিত ত্রিকরণ তন্তুবায় সমবায় সমিতিদের সমস্যা আরও বাড়িয়ে দিয়েছে। বিকল্প ব্যবস্থা না করে তাবস্ত্র প্রকল্পটি ধাপে ধাপে তুলে দেওয়ার ব্যবস্থা কোনওমতেই সাধারণভাবে গ্রাম্য দরিদ্রদের শষ করে গরিব তাঁতিদের স্বার্থ রক্ষা করছে বলা যায় না। সেইজন্য পশ্চিমবঙ্গ সহ সমস্ত ন্য সরকার ভারত সরকারকে জনতাবস্ত্র প্রকল্পটি ৫ বছরের পরিবর্তে ১০ বছর ধরে ধীরে র তুলে দেওয়ার জন্য এবং এর বিকল্প কোনও প্রকল্প সত্বর চালু করার জন্য অনুরোধ রছে।

১৪.০। এখন আমি কয়েকটি উজ্জ্বলতার দিকের কথা তুলে ধরছি। রাজ্য সরকার জ্যর হোসিয়ারি শিল্পের উন্নতির উপর যথেষ্ট গুরুত্ব দিচ্ছে। জানুয়ারি '৯৩ পর্যন্ত ৮টি সিয়ারি সমবায় সমিতি স্থাপিত হয়েছে। দুটি নতুন সমবায় সূতা কলে তাদের কিছু গুলস ব্যবহার করে হোসিয়ারির সূতা তৈরির ব্যবস্থা করা হচ্ছে। রাজ্যস্তরে বিপণন হাগুলি যথা তন্তুজ ও তন্তুশ্রীর মাধ্যমে উক্ত সমবায় সমিতিগুলিকে বিপণনের সহায়তা ন করা হচ্ছে। সল্টলেকে একটি বহুতল বিশিষ্ট হোসিয়ারি কমপ্লেক্স গড়ে তোলার জন্য ত্যক হোসিয়ারি সমবায় সমিতিকে ৫ কাঠা করে ৭টি প্লট দেবার প্রস্তাব করা হয়েছে, কাতার ইস্টার্ন বাইপাশের কাছে একটি জমিতে একটি রপ্তানিমুখি ইউনিট স্থাপনের সম্ভাবনা ইয়ে দেখা হচ্ছে।

১৫.০। ১৯৯১-৯২ পর্যন্ত এই রাজ্যে ৩৯টি টেলারিং/রেডিমেড গারমেন্ট সমবায় সমিতি ল। চলতি বছরে আরও ৯টি সমবায় সমিতি নিবন্ধভুক্ত করা হয়েছে। এইসব সমিতিগুলিকে দের ব্যবসা চালাবার জন্য এবং উৎপন্ন সামগ্রি বিপণনের জন্য তন্তুজ, তন্তুশ্রী এবং ষার সঙ্গে সংযুক্ত করা হয়েছে। এইসব সমবায় সমিতিগুলির নাম বিভিন্ন দপ্তরে পাঠানো রছে যাতে করে তাদের দপ্তরের চাহিদামতো ইউনিফর্ম প্রভৃতির কাজ উক্ত সমবায় মিতিগুলিকে বরাদ্দ করা হয়। এ প্রসঙ্গে উল্লেখ করা যায় যে রাজ্য সরকার কর্তৃক অনুষ্ঠিত ণ্ডিক্রাফট্স এবং টেক্সটাইলস ফেয়ার, '৯৩ এইসব সমবায় সমিতিদের বিপণনে দারুণভাবে হায্য করেছে।

১৬.০। দেশ ও বিদেশের বাজারের জন্য সোয়েটার প্রভৃতি উৎপাদন বাড়ানোর পরিক নেওয়া হয়েছে।

১৭.০। কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের অধীনে সেরিকালচার ডিরেক্টরেট যে কাজ দেখাশোনা করে তাতে গ্রামের বেশ কিছু সংখ্যক লোকের সারা বছর ভালোভাবে উপার্জনের ব্যবস্থা আছে। তুঁত ও অন্যান্য চারা গাছের চাষ গুটিপোকা পালন, কোকুন থে রেশমসুতা এবং সবশেষে সুতাকাটানো, পাকানো ও বোনার জন্য প্রস্তুত করা ইত্যা সেরিকালচারের কাজের অন্তর্গত। এই সমস্ত কাজ সারা পশ্চিমবঙ্গে বিশেষ করে পুরুলি বাঁকুড়া, বীরভূম, মুর্শিদাবাদ, মালদা এবং উঃ ও দঃ দিনাজপুর জেলাগুলিতে অনেক লোকে কর্মসংস্থানের ব্যবস্থা করতে পারে এবং করছে। প্রায় ১ লাখের কাছাকাছি পরিবার সহ পশ্চিমবঙ্গে গুটিপোকা পালনের কাজে নিযুক্ত আছেন। তাছাড়া আনুষঙ্গিক কাজে ৩.৫ লক্ষের বেশি লোক নিযুক্ত আছেন। ১৯৯১-৯২ সালের শেষে তুঁত চাষের জমির পরিমাণ ছি ৪৫,৫০০ একর, ১২০০০ মেট্রিকটনের উপর মালবারি কাটিংস উৎপাদিত হয়েছিল, ৬১ লক্ষ জীবানুমুক্ত ডিম উৎপন্ন হয়েছিল, কাঁচা রেশমের উৎপাদন ছিল ৯৭১ মেট্রিকটন সি ওয়েস্টের উৎপাদন ছিল ৩৮৮ মেট্রিকটন, রিলিং বেসিনের সংখ্যা ছিল ৬১০০ চরকা, ১১ উন্নত ধরনের বেসিন এবং ফিলেচারের একটি ইউনিট ছিল।

১৮.০। এই আর্থিক বছরের প্রথম ৯ মাসে রাজ্য সরকার সেরিকালচারের উন্নতি জন্য আরও দৃঢ় পদক্ষেপ নিয়েছে। অতিরিক্ত ২৯৭৬ একর জমি নতুনভাবে তুঁত চাষে আওতায় আনা হয়েছে। অনুরূপভাবে উক্ত সময়ে ৩২৬ একর জমি তসর চাষের আওতা আনা হয়েছে। সরকারি উদ্যোগে ১৫৩২৬ কুইন্টাল তুঁত কাটিংস উৎপন্ন হয়েছিল এ ২৩.৩১ লক্ষ স্যাপ্লিংসও উৎপন্ন হয়েছিল। তুঁত চাষের জন্য জীবানুমুক্ত ডিমের উৎপাদ হয়েছিল ৫৮৩ লক্ষ এবং তসরের জন্য ৫ লক্ষেরও বেশি। তুঁত থেকে রিলিং কোকুনে উৎপাদন ছিল ৯৫৮৮ মেট্রিক টন এবং তসরের ক্ষেত্রে ছিল ১৩৯১৮ কাহন এবং এরি ক্ষেত্রে ছিল ৫.২ মেট্রিক টন। তুঁত থেকে কাঁচা রেশম উৎপাদন হয়েছিল ৮১১ মেট্রিক ট এবং তসরের ক্ষেত্রে ৮ মেট্রিক টন। সিল্ক ওয়েস্টের উৎপাদন হয়েছিল তুঁতের ক্ষেত্রে ২০ মেট্রিক টন। তসরের ক্ষেত্রে ৪ মেট্রিক টন এবং এরির ক্ষেত্রে ২.৬ মেট্রিক টন।

১৮.১। পৃথিবীর মধ্যে একমাত্র আসামে মুগা উৎপাদিত হয়। গত বছরের চেষ্টা পশ্চিমবঙ্গের কুচবিহারে বর্তমানে মুগা চাষ শুরু করা হয়েছে। জলপাইগুড়ি জেলাতেও মু চাষ সম্ভব।

১৯.০। এই রাজ্যে রেশম চাষের গুরুত্ব থাকায় বিশ্ব ব্যাঙ্কের সহায়তায় জাতীয় রেশ প্রকল্প হাতে নেওয়া হয়েছে। এই প্রকল্প ১৯৮৯-৯০ সালে আরম্ভ হয়েছিল ৫ বছরের মেয়া এই প্রকল্পের উদ্দেশ্য পরিকাঠামোর উন্নতি সাধন যার মধ্যে আছে বেশি বীজ উৎপাদনে জন্য গ্রেনেজ বিল্ডিং তৈরি করা বর্তমানে $P_3$ এবং $P_2$ ফার্মগুলিকে শক্তিশালী করা। য করে চাষিদের উন্নত ধরনের কাটিংস এবং সাপ্লিংস সরবরাহ করা হয়, বীজের মজুত ভাণ্ড গড়া, বীজ মজুতের জন্য হিম ঘরের ব্যবস্থা করা এবং কৃষকদের প্রশিক্ষণ দেওয়া। তাছা চাষিদের বিপণনের সুবিধা এবং আর্থিক প্রতিষ্ঠান থেকে ঋণ বা ভর্তুকি দিয়ে সাহায্য করা

দশো টেকনিক্যাল সার্ভিস সেন্টার কোকুন বাজার ও সিল্ক এক্সচেঞ্জ প্রভৃতি স্থাপন এই রের অন্তর্ভুক্ত করা হয়েছে।

২০.০। আমি অন্যত্র বলেছি আমাদের সামগ্রিক লক্ষ্য হল, যেসব অঞ্চলে জনগণের র ভূমিকা বিদ্যমান সেখানে পরিকাঠামো তৈরি, ঋণ সংগ্রহ, বিপণনের সহায়তা এবং ক্ষণের মাধ্যমে উন্নত ধরনের প্রযুক্তিবিদ্যা এবং মানব সম্পদকে উন্নত করা। এই একই ন রেশম শিল্পের ক্ষেত্রেও প্রযোজ্য।

২০.১। পূর্ববর্তী অনুচ্ছেদে যে সাফল্যের কথা বলা হয়েছে তা সম্ভব হয়েছে পরিকাঠামোর ও প্রসারিত সুদৃঢ় হওয়ার জন্য। সেই একই কাজ এই বছরে চালিয়ে যাওয়া হচ্ছে। ক্তিগত উদ্যোগকে আকর্ষণ করার জন্য ব্যক্তিগত উদ্যোগীদের আর্থিক সাহায্যের এবং ঙ্কের সহিত যোগাযোগ স্থাপনের ব্যবস্থা আমরা করেছি। রাজ্য সরকার এরূপ ৫৮টি সরকারি ডিম উৎপাদন কেন্দ্রের স্পনসর করেছে যেগুলির প্রত্যেকটিতে প্রতিবছর ৪ লক্ষ বানু মুক্ত ডিম উৎপন্ন হবে। বিভিন্ন ব্যাঙ্কে এ ধরনের ৪০টি কেস ইতিমধ্যে পাঠানো য়েছে। অনুরূপভাবে ৪৪টি চৌকি রিয়ারিং সেন্টার ব্যক্তিগত উদ্যোগে স্থাপিত হয়েছে এবং দের যন্ত্রপাতি সংগ্রহের জন্য এককালীন সাহায্যে এবং ৫ বছর ব্যাপী ভর্তুকি দেওয়া হবে। ৪৪টি চৌকি রিয়ারিং সেন্টার স্থাপনের ফলে সারা রাজ্যে মোট চৌকি রিয়ারিং সেন্টারের খ্যা হল ২০২টি।

২০.২। W.B. Silkworm, seed cocoon and Silk yarn (Regulation of oduction, Supply, Distribution and sale) Act of 1989. কার্যকর করার ফলে রকাঠামো তৈরির কাজ এগিয়ে চলেছে। বিভিন্ন জেলাতে বীজ অঞ্চল বিজ্ঞাপিত হয়েছে, ৬২ জন রেশম চাষিদের লাইসেন্স দেওয়া হয়েছে, ৮৩ জন ব্যক্তিগত উদ্যোগিদের এবং ৬ জন ডিলারদেরও লাইসেন্স দেওয়া হয়েছে। আমরা ৫২৮৫০ জন রেশম চাষিদের পাশ য়ের ব্যবস্থা করেছি যাতে করে উৎপন্ন শস্যের হিসাব রাখতে পারে এবং কোকুন বাজারে ষিদের সনাক্ত করা যেতে পারে। পরিশেষে উল্লেখযোগ্য গত বছর থেকে ১০টি কোকুন জার এবং ১টি সিল্ক এক্সচেঞ্জ ঘোষিত হয়েছে।

২০.৩। ক্ষুদ্রশিল্পের ক্ষেত্রে যেমন তেমনি রেশম শিল্পেও বিভিন্ন প্রকল্পে অর্থ সাহায্য রার ব্যাপারে ব্যাঙ্কের উদাসীনতা এই শিল্পের প্রকৃত উন্নতিতে ব্যাঘাত সৃষ্টি করছে। উদাহরণ রূপ ১৯৯২-৯৩ সালে রিয়ারিং হাউস গঠনের জন্য, রিয়ারিং যন্ত্রপাতি এবং তুঁত চারা মের জন্য ১৭৭২টি কেস এবং সেচ ব্যবস্থাদির জন্য ৫১৩টি কেস ব্যাঙ্কে সুপারিশ করে ঠানো হয়েছিল। তন্মধ্যে রিয়ারিং হাউসের জন্য কেবলমাত্র ৪৩৮টি কেসে ব্যাঙ্কের অনুমোদন ওয়া গিয়াছে। পুনরায় রিলিং প্রকল্পে ১৯০টি কেস ব্যাঙ্কে পাঠানো হয়েছিল, তন্মধ্যে কেবলমাত্র ১টি কেস মঞ্জুর হয়েছে।

২০.৪। এসব বাধা বিপত্তি সত্ত্বেও, রাজ্য সরকার প্রশিক্ষণের ক্ষেত্রে দারুণ সাফল্য লাভ করেছে। এ বছর এখনও পর্যন্ত ৩৮০০ জন চাষিকে দেওয়া হয়েছে এবং অনুরূপভাবে ৩৪ জন রীলারকেও প্রশিক্ষণ দেওয়া হয়েছে। তাছাড়া স্বল্পকালীন রিফ্রেসার কোর্সে ৮০ জনের মতো কর্মচারীকেও পুনরায় প্রশিক্ষণ দেওয়া হয়েছে।

২১.০। রেশম শিল্পের সামগ্রিক প্রকল্পে বেসরকারি সংস্থা এবং মহিলা সংস্থাকে এক গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করতে দেওয়া হয়েছে। মোট ৬টি বেসরকারি প্রকল্প এখনও পর্যন্ত অনুমোদিত হয়েছে এবং ৭টি মহিলা সংস্থাকে নির্দিষ্ট করা হচেছে। মহিলা সংস্থার জন্য প্রকল্প রচিত হচ্ছে।

২২.০। চিন প্রভৃতি দেশ থেকে অবাধে রেশম সুতি আমদানি করার সুযোগ দেওয়ার ফলে ইতিমধ্যেই রেশম শিল্পে সঙ্কট দেখা দিয়েছে। ডিসট্রেস সেল ব্যাপকভাবে শুরু হয়েছে এই অবস্থা যদি চলতে দেওয়া যায় এবং ভারত সরকার যদি তার নীতি পরিবর্তন না করে তবে রেশম শিল্পে অগ্রগতিও বন্ধ হবে, ধীরে ধীরে রেশমশিল্প সঙ্কুচিত হবে এবং লক্ষ লক্ষ মানুষ বেকার হবে।

২৩.০। মাননীয় সদস্যগণ উপরিউক্ত বর্ণনা থেকে দেখতে পাচ্ছেন যে আমরা পশ্চিমবঙ্গে সাধারণ মানুষের অবস্থা উন্নতি করার জন্য যথাসাধ্য চেষ্টা করছি। আমাদের পরিকল্পনা এবং প্রকল্পগুলি সবই সাধারণ মানুষের জন্য। সীমাবদ্ধ ক্ষমতা ও সীমাবদ্ধ আর্থিক সম্পদ থাকা সত্ত্বেও আমরা সাধারণ মানুষের সেবা করে যাব এবং ভবিষ্যতে করার প্রতিশ্রুতি দিচ্ছি।

২৪.০। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথা কটি বলে আমি সভার মাননীয় সদস্যদের সহযোগিতা কামনা করে এবং পূর্বোক্ত দাবির অধীনে ব্যায়নুমোদন করার অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker :** There are two cut motions on Demand No.73. The cut motions are in order and taken as moved.

**Shri Mukul Bikash Maity :** Sir I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-

[4-30 — 4-40 p.m.]

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবঙ্গের ক্ষুদ্র ও কুটির শিল্পের বাজেটের যে ব্যয়বরাদ্দ উপস্থাপিত করা হয়েছে আমি তার বিরোধিতা করে, আমাদের কাটমোশনকে সমর্থন করে বক্তব্য রাখছি। স্যার, আমি লক্ষ্য করছি যে, এবং এই ভাষণে দেখেছি যে গত ১০ বছর এদের একটা প্রবণতা ছিল যে এই রাজ্যের একটা বিরাট উন্নতি হয়েছে এবং এমন উন্নতি আর কোথাও হয়নি, ভারতবর্ষের অন্য রাজ্যে হয় নি কিন্তু এইবারের বাজেট ভাষণে একটা জিনিস লক্ষ্য করলাম সেটা হচ্ছে যে, সেই লক্ষ্যের প্রবণতা অর্থাৎ সাফল্য কিন্তু তার বাজেট ভাষণে দেখতে পেলাম না। তার বাজেটের ভাষণের মধ্যে দিয়ে সেটা প্রমাণিত হচ্ছে না। পশ্চিমবঙ্গে ১ লক্ষ ৩০ হাজার ক্ষুদ্রশিল্প বন্ধ আছে, ভারতবর্ষের ৫০ ভাগ শিল্প পশ্চিমবঙ্গে বন্ধ আছে, স্বাভাবিকভাবে এই প্রতিবন্ধকতা থাকার কথা নয়, যদিও ঘটনাটা ক্ষুদ্রশিল্প বা কুটির শিল্প, কিন্তু এর গুরুত্বটা মোটেও ক্ষুদ্র নয়। কারণ এটা ভারী শিল্প নির্ভর করে ক্ষুদ্রশিল্পের উপর। কোনও শিল্পই স্বয়ংসম্পূর্ণ নয়, প্রত্যেক শিল্পে তার অ্যানসিলিয়ারি জিনিসগুলি কিনতে হয় ইট ইজ এ মাস্ট তার জন্যই এই ক্ষুদ্রশিল্পগুলি দরকার। যারা এই অ্যানসিলিয়ারি ইন্ডাস্ট্রি জিনিসগুলি সরবরাহ করে থাকেন। এর গুরুত্ব অনেক। এরজন্য সাপ্লাই করা দরকার অন্তত ফরসাইট দরকার, ভিসান দরকার। এখানে

লিখেছেন যত এক্সপোর্ট হয় তার অন্ততঃ ৩৫।৪০ ভাগ এখান থেকে হয়, তার মানে ভিসান থাকে, প্ল্যানিং প্রোগ্রাম থাকে, ট্রেনিং থাকে। যদি আমাদের মার্কেটিং থাকে তাহলে আমরা অন্তত এই এক্সপোর্টকে ৬০ ভাগ বাড়াতে পারি। এর আগে কিছু কিছু ক্ষেত্রে নিশ্চয়ই তুলনামূলকভাবে অনেক উন্নতি ঘটেছে, আমরা দেখেছি তাঁত শিল্পে উন্নতি ঘটেছে, পশ্চিমবঙ্গ সরকার এটা করেছেন, কিন্তু এবারে লক্ষ্য করছি সেই তাঁত অবনতির দিকে যাচ্ছে, উন্নতির দিকে যাচ্ছে না। কিছুদিন আগে আমরা সংবাদপত্রে দেখেছি কতকগুলি সমস্যা সৃষ্টি হয়েছে তাঁত শিল্পে। তাঁত শিল্পের জন্য যে র মেটিরিয়ালস দরকার সেটার অভাব হয়ে পড়েছে ফলে একটা বেসিক জিনিস যে তুলা সেটা মহারাষ্ট্র, গুজরাট থেকে আসছে। যে সূতা দরকার সেটাও আমাদের বাইরে থেকে আনতে হয়। মাননীয় মন্ত্রীর কাছে অনুরোধ, আমাদের এখানে তুলা না হতে পারে, কিন্তু আমাদের এখানে কেন স্পিনিং মিল হবে না, সেটা সাউথ থেকে আনতে হয়, যেটা গুজরাট, মহারাষ্ট্র থেকে আনতে হয়। আমি পান্নাবাবুর সঙ্গে কথা বললাম, একটা বিরাট মাপের সূতা ড্যামেজ হয়ে গেছে, বাইরে থেকে সাবস্ট্যানডার্ড সুতো বহু সময় আসে, এইগুলি থেকে আবার সাবস্ট্যানডার্ড কাপড়ও তৈরি হয়, তারজন্য অনুরোধ করব একটা স্পিনিং মিল তৈরি করার জন্য যাতে অন্ততপক্ষে একটু মোটা সূতা তৈরি করা যায়। পান্নাবাবু বললেন তন্তুবাঈদের প্রফিট কমে যাচ্ছে, ১০ কোটি টাকা পর্যন্ত কেন্দ্রীয় সরকার রিবেট দিত, এই ব্যাপারে আমি অনুরোধ করব, প্রয়োজনে আমরাও সাহায্য করব কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলে এই লিমিট তুলে দিতে যাতে বেশি রিবেট পাওয়া যায়, সেল বেশি হয় প্রফিট বেশি হবে। যদি প্রয়োজন হয় পান্নাবাবুকে এই ব্যাপারে আমরা সবদিক দিয়ে সাহায্য করতে পারি। আর একটা কথা হচ্ছে, হ্যান্ডলুম এবং পাওয়ারলুম এবং হ্যান্ডলুম-এর ইন্ডাস্ট্রির মধ্যে একটা বিরাট ক্ষতি হয়ে গেল। এই ব্যাপারে আপনারা দোষ দিচ্ছেন কেন্দ্রীয় সরকারের নীতিকে। কেন্দ্রীয় সরকার সেগ্রিগেশন করে দিয়েছে এইগুলো পাওয়ারলুম হবে, এইগুলো হ্যান্ডলুম হবে। এটা তারা মানছে না, এইজন্য নাকি তারা ঝগড়া করছে। যেটা কেন্দ্রীয় সরকার মনে করছে হ্যান্ডলুম সেক্টারেই হোক, আর যেটা পাওয়ারলুম সেক্টরে হবে সেটা পাওয়ারলুম সেক্টরেই হোক। পাওয়ারলুম তো বেশি দরকার। অন্যান্য রাজ্য যেভাবে এগোচ্ছে, আমাদের রাজ্য সেইভাবে এগোতে পারছে না কেন? সভার কাপড় বাইরে থেকে যা আনা হয় সেখানে দুর্নীতি চলছে। এই সভার শাড়ি, জনতা শাড়ি বাইরে থেকে আনতে অনেক খরচা পড়ে। ব্লাক মার্কেটে এই শাড়িগুলো বিক্রি হচ্ছে। এগুলো যদি পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেমের মাধ্যমে সাধারণ মানুষকে ন্যায্য দামে দেওয়া যায় তার ব্যবস্থা আপনারা করতে পারেন। এছাড়াও আমরা লক্ষ্য করছি যে কোনও ইন্ডাস্ট্রি, সে কটেজ ইন্ডাস্ট্রি হোক এবং স্মলস্কেল ইন্ডাস্ট্রিই হোক সেখানে সবচেয়ে বড় জিনিস হচ্ছে পাওয়ার। আপনি এক সময় পাওয়ার দপ্তরের মন্ত্রী ছিলেন। একটা ছোট্ট ইন্ডাস্ট্রি করতে এক ঘোড়া মটর দরকার হয়, তারজন্য কতখানি পাওয়ার লাগে। কিন্তু তারা সেই পাওয়ারও পাচ্ছে না। একটা ছোট্ট এন্টারপ্রেনার তার ৫০ হাজার টাকা লোন স্যাংশন হল। তখন তার প্রথম প্রশ্ন পাওয়ার কোথায়? ব্যাঙ্ক লোন স্যাংশন করবার আগে জিজ্ঞাসা করছে তোমার পাওয়ার কোথায়? যদিও ব্যাঙ্ককে সে পাওয়ার দেখাতে পারছে না বলে তার প্রোজেক্ট ক্যানসেল হয়ে যাচ্ছে। যদিও তাকে ৫০ হাজার টাকা লোন স্যাংশন করা হল, তাকে পুরো লোন দেওয়া হচ্ছে না, তাকে ২৫ হাজার টাকা দেওয়া হল। একটা লেদ মেশিনের ইনফ্রাস্ট্রাকচার চালাতে ৩০ হাজার টাকা

খরচ হয়। পাওয়ার ও অন্যান্য অ্যারেঞ্জমেন্ট ও নানারকম জিনিসের জন্য তার ৩০ হাজার টাকা খরচ হয়ে যায়। সেই টাকাটা না পাওয়ার ফলে সে কাজে নামতে পারছে না। ফলে সে ব্যাঙ্কের তাগাদা। এইভাবে একের পর এক ছোট ছোট ইন্ডাস্ট্রিগুলো বন্ধ হয়ে যাচ্ছে এবং সেই টাকা ফেরত পাচ্ছে না। লক্ষ লক্ষ মানুষকে লক্ষ লক্ষ টাকা ধার দিয়ে ব্যাঙ্ক টাকা পাচ্ছে না। ফলে সরকার এবং সাধারণ মানুষের টাকা এইভাবে নষ্ট হয়ে যাচ্ছে। আমাদের কোনও এক্সপোর্ট ভিসন নেই। ট্রাডিশন্যাল মাদুর শিল্পের চাহিদা শুধু পশ্চিমবঙ্গেই নয়, ভারতবর্ষের অন্যান্য জায়গাতেও আছে এবং সবং-এর এই মাদুর এক্সপোর্ট করাও যেতে পারে। মাদুরের মডার্ন টেকনোলজি, নতুন নতুন ডিজাইন করে নতুনভাবে বিদেশের মার্কেটে ব্যবহার করা যায় এবং সবংএর এই মাদুর কার্পেটের কাজ করতে পারে। হাওড়ার আমতায়ও মাদুর তৈরি হয়, কিন্তু সেগুলো মাটিতে পাতার কাজেই বেশি ব্যবহার হয়। তারা যাতে এগুলো করতে পারেন এবং টেকনিক্যাল নো হাউ, মডার্ন টেকনোলজি, মডার্ন ডিজাইন, এইগুলো যদি আমরা না ভাবি, চিরাচরিত প্রথাই যদি এই জিনিসগুলো এক্সপোর্ট করি তাহলে পৃথিবীর কোনও দেশ এইগুলো নেবে না। আমাদের এত সাব-স্টান্ডার্ড মাল তৈরি হয় যে রেপুটেশন খারাপের দিকে চলে যাচ্ছে। এরফলে আমাদের এই ইন্ডাস্ট্রির বাজার খারাপ হয়ে যাচ্ছে। খেলাধুলার সাজ-সরঞ্জাম সরবরাহে আমাদের যে মার্কেট ছিল আমাদের রাজ্য থেকে আমরা তা করতে পারছি না। পাঞ্জাব, লুধিয়ানাই এই সমস্ত স্পোর্টস গুডস বেশি তৈরি হচ্ছে। আমাদের রাজ্যে কেন আমরা স্পোর্টস গুডস করতে পারব না?

[4-40 — 4-50 p.m.]

আমাদের দেশে যত স্কিলড ওয়ার্কার আছেন, তাদের যদি ট্রেনিং দিয়ে একটা স্পোর্টস গুডস কমপ্লেক্স করা যায় তাহলে খুবই ভাল হয়। আপনি যে বাজেট ভাষণটি এখানে রেখেছেন তাতে যা লেখা আছে দেখছি সে সবই হচ্ছে করছি, করব ইত্যাদি। অনেক পরিকল্পনার কথা লেখা আছে কিন্তু কয়েক বছর হয়ে গেলেও আপনাদের পরিকল্পনার কথা লেখাই শুধু থাকছে বাস্তবে নিশ্চিতভাবে কোনও পরিকল্পনাকে বাস্তবায়িত করতে পারেন নি। স্পোর্টস গুডসের কথা বলতে গেলে আর যে কথাটা বলা দরকার সেটা হচ্ছে কলকাতার খুব কাছে উলুবেড়িয়াতে যে সার্টেল কক তৈরি হয় সারা ভারতবর্ষের মধ্যেই তার কদর আছে। সারা ভারতবর্ষের মধ্যে ঐ একটিমাত্র জায়গাতে ভাল সার্টেল কক তৈরি হয়। সেখান থেকে কয়েক কোটি টাকা সাটেল কক এক্সপোর্ট হতে পারে কিন্তু তা করা যাচ্ছে না কারণ আমরা দেখছি সেখানে গরিব আর্টিজেনদের মুলধনের অভাব ফলে তারা প্রচুর সার্টেল কক যেমন করতে পারছে না তেমনি কোয়ালিটিও ভাল করতে পারছে না। এর পালকগুলি বাইরে থেকে আনতে হয়, সেখানে মুলধনের অভাব থাকার জন্য তারা ঠিকমতন সেগুলি আনতে পারছেন না। আপনার ডিস্ট্রিক্ট ইন্ডাস্ট্রিয়াল অফিস থেকে সেইসব জায়গায় একবারও কি পরিদর্শন করতে গিয়েছেন কেউ? রাইটার্স বিল্ডিং-এর এয়ার কনডিশন ঘরে অফিসাররা বসে থাকছেন কিন্তু সেখানে ভিজিট করতে যাচ্ছেন না। এই প্রসঙ্গে পোলোবলের কথাটাও একটু বলা দরকার। সারা ভারতবর্ষের মধ্যে হাওড়াতেই একমাত্র এই পোলোবল তৈরি হয়। সারা পৃথিবীতে এটা রপ্তানি করার সুযোগ আছে। এই পোলো বল তৈরি করার জন্য বিশেষ ধরনের যে বাঁশের কোঁড় দরকার হয়। যারা এই কাজ করেন তারা সব ডাউনট্রডন পিপল।

কাজের অভাবে আজ তারা অনাহারে, অর্ধাহারে থাকছে। তাদের মূলধনের যোগান দিয়ে, কোয়ালিটি বেটার করে এবং এর মার্কেটিং করার ঠিকমতো ব্যবস্থা যদি করা যায় তাহলে এই বল আরও অনেক বেশি এক্সপোর্ট করা যেতে পারে। এই বলের চাহিদা অত্যন্ত বেশি কাজেই এদিকে নজর দেওয়া দরকার। তারপর আমাদের ট্রাডিশন্যাল এক্সপোর্টের যে সমস্ত জিনিসপত্র রয়েছে যেমন টেরোকোটার কাজ, বাঁকুড়ার ঘোড়া ইত্যাদি সেগুলি স্টিরিওটাইপ হওয়ার জন্য তার কদর কমে যাচ্ছে। এর কোয়ালিটির ইমপ্রুভমেন্ট না হবার জন্য এগুলি একঘেয়ে হয়ে গিয়েছে। বাঁকুড়ার ঘোড়া ইত্যাদি তো এক সময় এক চেটিয়া। এর কোয়ালিটির কিন্তু ইমপ্রুভমেন্ট হচ্ছে না, এদিকে নজর দেওয়া দরকার। সঙ্গে সঙ্গে আমি একথাও বলব যে সামান্য যে কয়েকটি ফ্যামিলির মধ্যে এই কাজটা সীমাবদ্ধ আছে এতে তাদের সংসার চলে না বলে নতুন করে সেখানে শিল্পি তৈরি হচ্ছে না। তাদের ট্রেনিং দিয়ে উন্নতমানের জিনিসপত্র তৈরি করে সেগুলির যথাযথ মার্কেটিং-এর ব্যবস্থা যদি না করা যায় তাহলে এই সমস্ত শিল্প যেটুকু আছে তাও আস্তে আস্তে নষ্ট হয়ে যাবে। তারপর কাঞ্চননগরের ছুরি। এই ছুরির কথা আমরা সেই ছোটবেলা থেকেই শুনে আসছি। কিন্তু সেই ছুরির মান উন্নত করার চেষ্টা না হওয়ায় সেগুলি এমনই ব্যাকডেটেড হয়ে গিয়েছে যে সাধারণভাবে ভারতবর্ষের লোকরাই তা আর ব্যবহার করতে চান না, এক্সপোর্ট করা তো দূরের কথা। এখন নতুন সব স্টেনলেস স্টিলের ছুরি, কাঁচি ইত্যাদি তৈরি হচ্ছে তা যদি করতে পারেন তাহলে ভাল হয়। সুইস মেক পেন নাইফ খুবই বিখ্যাত। ডিফেন্সের জন্যও অনেক ছুরি ইত্যাদি লাগে। আজকাল কোরিয়া, হংকং, থাইল্যান্ড ইত্যাদি দেশ এই সমস্ত ছুরি ইত্যাদি প্রচুর রপ্তানি করছে। আমাদের এখানেও সে সম্ভাবনা আছে কাজেই এটা কাজে লাগানো দরকার। আধুনিক প্রযুক্তি, আধুনিক মেটিরিয়াল ঠিকমতো যদি ব্যবহার করতে পারা যায় তাহলে আমরা এগিয়ে যেতে পারি। এরপর আমি আপনার কাছে যেটা বলতে চাই, ছোট ছোট ইন্ডাস্ট্রি সম্পর্কে। আমি যে কেন্দ্র থেকে নির্বাচিত, সেই হাওড়ার বেলিলিয়াস রোড অঞ্চল, যাকে এক সময় ভারতবর্ষের শেফিল্ড বলা হত, আজকে সেখানে কি অবস্থা, আমরা ছোটবেলায় যে মেশিনগুলোকে চলতে দেখেছিলাম, সেইগুলোই রয়েছে, যেগুলো মিউজিয়ামে আজকে চলে যাবার কথা সেইগুলো এখনও ব্যবহার করা হচ্ছে। আমরা নতুন কোনও ভাবনা চিন্তা নিয়ে এগিয়ে যেতে পারিনি। এই সম্পর্কে কোনও প্ল্যানিং আমাদের নেই। লক্ষ লক্ষ টাকা খরচ করে ডিস্ট্রিক্ট ইন্ডাস্ট্রিয়াল অফিসারকে বসিয়ে রাখা হয়েছে, বড় বড় অনেক কর্মীকে বসিয়ে রাখা হয়েছে, সেখান থেকে মানুষ কোনও রিলিফ পায় না। আপনি দেখবেন রেজিস্ট্রেশনের কথা বলা হচ্ছে, আপনি বলতে পারবেন কত রেজিস্টার্ড কারখানা আছে? আগেও রেজিস্ট্রেশন হয়নি, বহু কারখানা থাকা সত্ত্বেও রেজিস্ট্রেশন করতে পারেন নি। এখন উল্টো রকম দেখছি। ব্যাঙ্ক থেকে যেই লোন পেয়েছে, তার নাম রেজিস্টার্ড হয়ে যাচ্ছে। আসলে এইগুলো ফলস, এটা আপনাকে বিভ্রান্ত করে দিচ্ছে। আমরা এখন জানিনা কতগুলো ছোট ছোট কারখানা রেজিস্টার্ড হয়ে রয়েছে। আমি এবার লক ইন্ডাস্ট্রি সম্পর্কে বলছি। হাওড়ার বড়গেছিয়া অঞ্চল লক ইন্ডাস্ট্রির জন্য বিখ্যাত ছিল। আলিগড় এই ব্যাপারে পায়নিয়ার, তারাও এই বড়গেছিয়া থেকে লক নিয়ে যেত। তার কোনওরকম উন্নতি হল না। যারফলে আজকে আলিগড় থেকে এখানে লক নিয়ে এসে — ডোর লক, ডোর ফিটিংস এইসব আলিগড় থেকে কলকাতায় নিয়ে এসে আজকে এক্সপোর্ট করা হচ্ছে। আমাদের যে সমস্ত ট্রাডিশন্যাল অ্যালয় রয়েছে,

যেমন পিতল বলুন, কপার বলুন, ব্রোঞ্জ বলুন, যে সমস্ত অ্যালয় দিয়ে এখানে লক কর হত, সেইগুলোতে এগোতে পারিনি। কালিঘাটে গেলে দেখবেন মধ্যপ্রদেশ থেকে আনা নানারকম পিতলের পুতুল, মূর্তি এই সব বিক্রি হচ্ছে। একই কারিগর করতে পারে কিন্তু এটাকে ডেভেলপ করা যায়নি। টেরাকোটার মতো মাটির পুতুল নয়, সেইগুলো পিতলের মধ্যপ্রদেশ থেকে এসেছে, কিন্তু তৈরি করার ব্যবস্থা কি পশ্চিমবাংলায় করা যায় না? যারা ইন্ট্রিকেট কাস্টিং করতে পারে তারা এইসব কাজগুলো ভালভাবে করতে পারবে। এইগুলো ইন্টারনাল কনজাম্পশন, এবং এক্সপোর্টও এখান থেকে করা যেতে পারে। ছোট ছোট ইন্ডাস্ট্রিগুলোর কি অবস্থা, এইগুলো একটু নজরে রাখা দরকার। ফাউন্ড্রি ইন্ডাস্ট্রি সারা ভারতবর্ষের মধ্যে বিখ্যাত ছিল। সারা ভারতবর্ষে যা ফাউন্ড্রি ইন্ডাস্ট্রি রয়েছে, শুধু হাওড়ায় সেই সংখ্যক ফাউন্ড্রি ইন্ডাস্ট্রি ছিল। কিন্তু আজকে র' মেটিরিয়াল দিতে পারছেন না। যারজন্য এইগুলো বন্ধ হতে বসেছে আপনাকে একটা কথা বলতে চাই এবং এর আগে বারেবারে এই সম্পর্কে বলেছি র মেটিরিয়াল পাওয়া যায় না, যারফলে সেইগুলো বন্ধ হতে বসেছে। এরফলে এই সমস্ত ফাউন্ড্রিগুলোতে হাজার হাজার যে সমস্ত এমপ্লয়ি রয়েছে তাদের অবস্থা সঙ্গীন হয়ে দাঁড়িয়েছে একটা ফাউন্ড্রি থেকে বিভিন্ন জিনিস তৈরি হয়, কিন্তু র' মেটিরিয়ালস এর এমন অবস্থা দাঁড়িয়েছে, বহু কারখানা বন্ধ হয়ে গেছে। দুঃখের কথা যে র' মেটিরিয়ালের কোটা পশ্চিমবঙ্গে আছে, তা যথেষ্ট আছে, আমি এই সম্বন্ধে আগেও বলেছিলাম, আপনার ডিপার্টমেন্ট থেকে তাদের রিকুইজিশন পর্যন্ত দেয়নি।

[4-50 — 5-00 p.m.]

তাদের কত দরকার সে সম্বন্ধে তারা কোনও রিকুইজিশন কেন্দ্রীয় সরকারের কাছে দেয় নি। এ বছর দিয়েছেন কিনা আমি জানি না। এমন কি আমরা সবচেয়ে আশ্চর্য হয়ে লক্ষ করছি আপনারা র' মেটিরিয়ালের কোটা লিস্ট করতে পারছেন না। অথচ র' মেটিরিয়ালের অভাবে পশ্চিবঙ্গে কয়েক শো ফাউন্ড্রি মুমূর্ষু হয়ে পড়েছে। পশ্চিমবঙ্গের মধ্যে যে বড় বড় শিল্পগুলি রয়েছে তাদের প্রয়োজনীয় যন্ত্রাংশ যা পশ্চিমবঙ্গের ভেতরের ছোট ছোট শিল্পগুলির কাছ থেকে পাওয়া সম্ভব তা তারা পশ্চিমবঙ্গের বাইরে থেকে নিয়ে আসছে। এবিষয়ে সরকার কোনও ব্যবস্থা নিতে পারছে না। ফলে এখানে ছোট শিল্পগুলি দিনের পর দিন মুমূর্ষু হয়ে পড়ছে। দুর্গাপুর স্টীল প্ল্যান্ট মডার্নাইজেশন হচ্ছে, সেই কাজের অ্যানসিলারি সাপ্লাই আসছে পশ্চিমবঙ্গের বাইরে থেকে। এই সুযোগটা পর্যন্ত আমরা গ্রহণ করতে পারলাম না অথচ আমরা ভিলাই স্টীল প্ল্যান্টে দেখেছি পাঁচ সাতশো আইটেমকে সেখানে রেস্ট্রিক্ট করে রাখা আছে, যেগুলো বাইরে থেকে আনা চলবে না, ভিলাই-এর আশপাশে যেসব স্মল স্কেল ইন্ডাস্ট্রিস আছে তাদের কাছ থেকে নিতে হবে। পশ্চিমবঙ্গ থেকে সেখানে মাল নিয়ে যেতে দেওয়া হয়না। এটা খুবই দুর্ভাগ্যের বিষয়। আমাদেরও ঐ পথ অবিলম্বে গ্রহণ করা উচিত তা নাহলে আমাদের রাজ্যে ছোট শিল্পগুলিকে আমরা বাঁচাতে পারব না। এমন কি বোকারোতে পর্যন্ত অনেকগুলো আইটেম রেসট্রিক্ট করে দিয়েছে। অথচ দুর্গাপুরের ক্ষেত্রে আমরা ঐ জিনিস করতে পারছি না। আমরা উদারতা দেখাচ্ছি। এতে আমাদের কি লাভ হচ্ছে? দুর্গাপুর স্টীলের মডার্নাইজেশন প্রোগ্রামের ৮০% বরাদ্দ পশ্চিমবঙ্গের বাইরের কোম্পানিগুলো পেল। তারা এখন যা কিছু মালপত্র কিনছে তাতে পশ্চিমবঙ্গকে বঞ্চিত করে নিজেদের রাজ্য থেকে

য়ে আসছে। অথচ আমাদের দুর্গাপুর স্টীল প্ল্যান্ট যখন প্রথম তৈরি হয়েছিল তখন তার জন্য অ্যানসিলারি তৈরি করেছিল আমাদের পশ্চিমবঙ্গের ছোট ছোট কারখানাগুলো। এখন বলা হচ্ছে এখানকার মানুষরা খাটতে পারে না, এখানে মালের কোয়ালিটির ঠিক নেই, সময় মতো মাল পাওয়া যায় না। এই সমস্ত আজে-বাজে অজুহাত দেখিয়ে আমাদের বঞ্চিত করা হচ্ছে। আমার মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ, আপনি 'সেল'-এর ম্যানেজিং ডাইরেক্টরকে বলুন যাতে তারা যেন এইভাবে পশ্চিমবঙ্গের ছোট ছোট ইন্ডাস্ট্রিগুলোকে বঞ্চিত না করেন। আর যদি এইভাবে চলতে থাকে তাহলে আমরা বরাকর নদীর তীরে দাঁড়িয়ে পশ্চিমবঙ্গের বাইরে থেকে কোনও মাল দুর্গাপুর স্টীলে ঢুকতে দেব না। আমরা যে উদারতা দেখাচ্ছি, এই উদারতার কি দরকার আছে। কেন আমাদের রাজ্যের ছোট ছোট ইন্ডাস্ট্রিগুলোকে মেরে ফেলার জন্য বাইরে থেকে এখানে মাল আসবে, যখন তারা তাদের রাজ্যে আমাদের মাল ঢুকতে দিচ্ছেনা? আমাদের ফাউন্ড্রি শিল্প এবং অন্যান্য ছোট শিল্পগুলিকে অবশ্যই রক্ষা করার জন্য আমাদের ঐ উদারতা ত্যাগ করে অবশ্যই কিছু ব্যবস্থা গ্রহণ করতে হবে। অবশ্যই র' মেটিরিয়াল জোগাড় করতে হবে এবং তারজন্য এখানে ব্যাঙ্ক তৈরি করতে হবে। যেমন সুতো ব্যাঙ্ক করতে হবে তেমন অন্যান্য র' মেটিরিয়ালস ব্যাঙ্ক তৈরি করতে হবে। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার কাগজে-কলমে অনেকগুলো এজেন্সি আছে, কিন্তু বাস্তবে কিছুই নেই। সেগুলোয় কোনও কাজই হয়না। দাসনগরে আপনার যে রিসার্চ অ্যান্ড ডেভেলপমেন্ট-এর মাধ্যমে আপনি ছোট ছোট কারখানাগুলোকে কোনও সাহায্যই করতে পারছেন না। হাওড়ার ফাউন্ড্রি ইন্ডাস্ট্রিগুলো নিজেরা কখনওই ল্যাবরেটরি নির্মাণ করে চলতে পারে না, তাদের নিজস্ব কেমিক্যাল টেস্টিং-এর ব্যবস্থা নেই, সুতরাং টেস্টিং-এর একটা ছোট ব্যবস্থা কি আপনি তাদের জন্য করে দিতে পারেন না। সেই ব্যবস্থা যদি আপনি করতে পারেন তাহলে সাধারণ ছোট ছোট কারখানাগুলো সেখানে যেতে পারে, টেস্টিং-এর সুযোগ নিতে পারে, কোয়ালিটি কন্ট্রোলের সুযোগ নিতে পারে। কোয়ালিটি কন্ট্রোলের ব্যবস্থা না থাকার জন্য পশ্চিমবঙ্গের ছোট ছোট শিল্প কারখানার অনেক মাল অনেক জায়গায় গিয়ে কমপিট করতে পারছে না, এক্সপোর্ট করা তো দূরের কথা। সুতরাং ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রির জন্য অন্তত একটা রিসার্চ অ্যান্ড ডেভেলপমেন্ট-এর এবং মার্কেটিং-এর ব্যবস্থা করুন। এটা না করতে পারলে পশ্চিমবাংলার স্মল স্কেল ইন্ডাস্ট্রির জন্য আপনারা যে চিন্তা ভাবনা করছেন, তাদের নিয়ে যে এক্সপোর্টের আশা করছেন না সুদূর পরাহত। আমি মনে করি আমি কিছু কনস্ট্রাকটিভ সাজেশন আপনার কাছে রাখলাম এগুলো আপনি গ্রহণ করবেন এবং সে অনুযায়ী ব্যবস্থা গ্রহণ করবেন। আমি মনে করি এই ব্যবস্থাগুলো যতক্ষণ না গ্রহণ করবেন ততক্ষণ পশ্চিমবাংলার শিল্প ক্ষেত্রের কোনও উন্নতি সাধন করতে পারবেন না। বর্তমানে আপনারা যেভাবে চলছেন তাতে আমি আপনার বাজেট বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-00 — 5-10 p.m.]

**শ্রী ব্রজগোপাল নিয়োগি :** মাননীয় সভাপতি মহাশয়, আমি ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের বাজেটকে সমর্থন করে সামান্য দু-চারটি কথা বলতে চাই। আজকে ভারতবর্ষে যে আর্থিক সমস্যা, ভারতের যে শিল্পনীতি, যে অর্থনীতি তারজন্য গোটা দেশটা বিপর্যয়ের মধ্যে পড়েছে। এখনও সারা দেশে ভূমি সংস্কার হল না, সারা দেশে ভূমি বন্টনের ব্যাপারে

উপেক্ষিত রহিল। গ্রামীণ উৎপাদনের কাঠামো সঙ্কটের আবর্তে, ফসলের লাভজন
গ্রামের মানুষরা পায়না। ফসল তৈরি করার যে জিনিসপত্র সেগুলির দাম বাড়ছে
দশকের পর থেকে আজ পর্যন্ত পশ্চিমবাংলায় কোনও ভারী শিল্প হলনা। অম্বিকাবাবু ব
ভারী শিল্প হলে তাকে যোগান দেওয়ার জন্য কুটির শিল্প গড়ে উঠবে। আমরাও যে
বলছি। হলদিয়া পেট্রোকেমিক্যাল কেন করতে দেওয়া হচ্ছে না। হলদিয়া পেট্রোকেমিক্যা
আমরাও দাবি করছি। হলদিয়া পেট্রোকেমিক্যাল হলে ডাউন স্ট্রীমে কারখানা হতে
সেখানে কুটির শিল্প গড়ে ওঠার সুযোগ হতে পারে। দীর্ঘদিন থেকে আমরা বঞ্চিত
কেন্দ্রের কাছ থেকে। সেইজন্য আমি বলছি, উনি ভুলে গেছেন ৬০ দশক থেকে পশ্চিম
কোনও ভারী শিল্প হয়নি। তখন তো বামফ্রন্ট সরকার ক্ষমতায় ছিল না, কংগ্রেস স
ছিল, কিন্তু তবুও হয়নি। ভারী শিল্প যদি না হয় তাহলে কুটির শিল্প বাড়ার কোনও স
থাকে না। সেইজন্য ভারী শিল্পের প্রয়োজন। এই পটভূমিতে আজকে বিচার করতে হবে
বাজেট বইতে আছে কুটির শিল্প পশ্চিমবাংলায় বাড়ছে এবং তার রপ্তানিও বাড়ছে
এরমধ্যে অন্যান্য দিকগুলিও বলা আছে। আমি আর সেই সম্পর্কে পুনরাবৃত্তি করতে চ
তারপর উনি বললেন, রুগ্ন শিল্প ভারতবর্ষের মধ্যে যত হয়েছে তারমধ্যে পশ্চিমবাংলায়
বেশি। কেন রুগ্ন শিল্প হচ্ছে, কেন বন্ধ হচ্ছে? কেন্দ্রীয় সরকারের নীতির ফলেই এটা
সেখানে বেকার সমস্যা সমাধানের ক্ষেত্রে কুটির শিল্পের একটা ভূমিকা রয়েছে। আজকে
কুটির শিল্পের জোয়ার এসেছে পশ্চিমবাংলায়। আগেকার যুগে যা ছিল বিগত ১৫ বছর
বামফ্রন্ট সরকারের রাজত্বে তার অনেক অগ্রগতি ঘটেছে। আমি তথ্য দিয়ে দেখিয়ে
বুঝতে পারবেন আমি বিভিন্ন পত্রিকা থেকে বলতে চাইছি। আমি যেখান থেকে তথ্যটা
সেটা হচ্ছে মডার্নাইজেশন অ্যান্ড স্মল ইন্ডাস্ট্রিজ অফ ইন্ডিয়া। সারা ভারতবর্ষের বিভিন্ন
১৯৮৪ সাল থেকে যত শিল্প ইউনিট রেজিস্ট্রেশন হয়েছে তার সংখ্যা অন্ধ্রপ্রদেশে ৪৩
৫৭৪। আসামে ৫ হাজার ৭৭৩। গুজরাটে ৪৪ হাজার ৮০৬, হরিয়ানায় ৩৭ হাজার
কর্ণাটকে ৩৫ হাজার ৫০। মধ্যপ্রদেশে ৮০ হাজার ৭৩৯। মহারাষ্ট্রে ৩৮ হাজার
উড়িষ্যাতে ১২ হাজার ৪৭৪। পাঞ্জাবে ৬২ হাজার ২৭৬, রাজস্থানে ৪৩ হাজার ৪৮
সেখানে পশ্চিমবাংলায় হয়েছে ১ লক্ষ ১১৭ ইউনিট। ভারতবর্ষের মধ্যে প্রথম স্থানে পশ্চিম
১৯৮৪ সাল থেকে পরপর ৫ বছরের যে তথ্য আছে তাতে পশ্চিমবাংলা ভারতবর্ষের
ফার্স্ট। দ্বিতীয়ত যে সাবসিডি কেন্দ্রীয় সরকার দিয়েছেন, ১৯৯০ সালের পর থেকে
সাবসিডি দেওয়া বন্ধ করে দিয়েছেন। কুটির শিল্পকে বাড়ানোর জন্য এবং যোগান দেবার
সাবসিডি বন্ধ করে দিয়েছে। ১৯৯০ সাল পর্যন্ত যে সাবসিডি দেওয়া হয়েছে
পশ্চিমবাংলাকে কিভাবে বঞ্চিত করা হয়েছে তার হিসাব দিলেই বুঝতে পারবেন।
হিসাবটা আমি বলছি, অন্ধ্রপ্রদেশে পারসেনটেজ ৯.৪৪ টাকা হিসাবে। আসামে ১.৯৮, গুজ
৯.৮২, কর্ণাটকে ৭.৫২, মধ্যপ্রদেশে ৬.৫১, মহারাষ্ট্রে ৭.৬৫, পাঞ্জাবে ৪.৪৫। রাজস্থানে ১০
তামিলনাড়ুতে ১৩.৭২ আর পশ্চিমবাংলার ক্ষেত্রে ১.৭৬। পারসেনটেজ এর এই হচ্ছে অ
সাবসিডি দেবার ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার যে সাবসিডি দিতেন এবং রাজ্যের এই বাম
সরকার যে সাবসিডি দিতেন তার একটা হিসাব ৫ বছরের আমি দিতে চাই। কেন্দ্রীয় সর
কত দিয়েছেন আর পশ্চিমবঙ্গ সরকার কত দিয়েছেন। ১৯৮৫-৮৬ তে রাজ্য সরকার সাব
দিয়েছেন লাখের হিসাবে-১৭৪.৭৮ ইউনিট হচ্ছে ৩৯৪, কেন্দ্রীয় সরকার ২৫.৮৭ পারসেন

ইউনিট হচ্ছে ১৮৫। ১৯৮৬-৮৭তে রাজ্য সরকার দিয়েছেন ২৩৪.৪৬ পারসেন্ট ইউনিট হচ্ছে ১৬, ঐ সময়ে কেন্দ্রীয় সরকার দিচ্ছে ১৯.৮৯ পারসেন্ট ১৪৭টি ইউনিটে, ১৯৮৭-৮৮ তে ৪৩.৪৭, রাজ্য সরকার দিচ্ছে, আর কেন্দ্রীয় সরকার দিচ্ছে ২৪.৮৭ পারসেন্ট, ১৯৮৮-৮৯ রাজ্য সরকার দিচ্ছে ৩২২.৪৫ পারসেন্ট টাকার অঙ্ক, কেন্দ্রীয় সরকার ৪৯.৯৪ পারসেন্ট, ১৯৮৯-৯০ সালে রাজ্য সরকার দিচ্ছে ৫৮৩.৯০ আর কেন্দ্রীয় সরকার দিচ্ছে ২৫৮.১০ পারসেন্ট। তাহলে এই সমস্তটা যোগ করতে দেখা যাচ্ছে ৫ বছরে টোটাল ১ হাজার ৫৫৯.৬ পারসেনটেজ হচ্ছে টাকার অঙ্কে, দিয়েছেন রাজ্য সরকার। আর কেন্দ্রীয় সরকার ৩৭৮.৭২ পারসেন্ট টাকা। সেজন্য ইউনিটের হিসাবে ২৩২৩ ইউনিটকে রাজ্য সরকার দিচ্ছেন আর কেন্দ্রীয় সরকার দিচ্ছেন ১২১৭টি ইউনিটকে। দেখা যাচ্ছে কেন্দ্রীয় সরকার তখন থেকেই রাজ্য সরকারকে কম দিচ্ছে, কেন্দ্রীয় সরকারের বিমাতৃসুলভ আচরণ থেকে যাচ্ছে। এখন এই শিল্প গড়ে তুলতে গেলে যে কাঁচামালের অভাব আছে উনি বললেন যে, কেন তুলো আনতে হবে? এখানে হবে না কাঁচামাল ঘুর পথে যেভাবে আসছে তাতেই বিভ্রাট সৃষ্টি করে দিচ্ছে। এখন পর্যন্ত দেওয়ার ব্যাপারে রাজ্য সরকারের আই.আর.ডি.পি. যে সমস্ত প্রকল্প আছে সেই প্রকল্পের মাধ্যমে ক্ষুদ্রশিল্প গড়ে তোলার বাধা অনেক। ব্যাঙ্কের বাধাই প্রধান, কেন্দ্রীয় সরকারের পরিচালিত ব্যাঙ্ক ব্যাঙ্কের হিসাব দেখলে সিকিউরিটি মানি, মার্জিন ব্যাপারে মঞ্জুরীকৃত ঋণকে বাতিল করে দিচ্ছেন এখানে তা তথ্য দিয়ে দেখানো হচ্ছে। রাজ্যের মাধ্যমে স্পনসর্ড হয়েছে ৩৩৩টি স্কীম, ব্যাঙ্ক মঞ্জুর করেছেন ৪২২৫টি স্কীম এবং সেখানে বিলি হয়েছে ৪২৪৪টি। ১৯৯২-৯৩ সালে ৫১ হাজার ৭৭টি স্কীম স্পনসর্ড হয়েছে ৮৮৩২টি মঞ্জুর হয়েছে, আর বিলি হয়েছে ৭৩৯৩টি কোথায় ৫১ হাজার স্পনসর্ড হল, বিলি হল ৭৩৯৩টি, এই হচ্ছে ব্যাঙ্কের অবস্থা। মনিটারিং কমিটি যে ব্যাঙ্কের প্রতিনিধি সরকারের প্রতিনিধি এবং অন্যান্যরা আছেন ক্ষুদ্র ও কুটির শিল্প খাতে অগ্রগতির দিক থেকে এই অবস্থা হচ্ছে। আগে অল্প সুদে ঋণ দেওয়ার প্রথা ছিল এখন কেন্দ্রীয় সরকার উদার নীতি গ্রহণ করায় ব্যাঙ্কের ঋণ বলুন, সাহায্য বলুন আর হচ্ছে না। আমি মাননীয় অম্বিকাবাবুর জবাবে একটি কথা বলতে চাই হাওড়া ফাউন্ড্রি সম্পর্কে তথ্য কেন্দ্রীয় সরকারের কাছে যা যাচ্ছে তা দিচ্ছি। তথ্য ১,১৮,৫৫০ মেট্রিক টন স্টীল আয়রন ২৪৫০০ মেট্রিক টন, অর্ডার করা হল ১৪৪৫০ মেট্রিক টন যা দেওয়া হচ্ছে তার থেকে অনেক কম পাওয়া গেছে। পিগ আয়রন ২০৫০০ মেট্রিক টন দিচ্ছে ৪৫০০ মেট্রিক টন, হার্ডকোকের প্রয়োজন আছে, ৩৬ হাজার মেট্রিক টন, সেই জায়গায় পাওয়া গেছে ৯ হাজার মেট্রিক টন এইভাবে স্টীল, আয়রন, হার্ডকোক দেয়না। এরজন্য কেন্দ্রীয় সরকার দায়ী। সেজন্য হাওড়া ফানড্রি রুগ্ন হচ্ছে কেন্দ্রের আচরণ সম্বন্ধে জানা দরকার। মডার্ন টেকনোলজিতে কম লোকের দ্বারা বেশি কাজ করানোর চেষ্টা হচ্ছে, দিল্লি থেকে কাঁচা মাল আনার চেষ্টা হচ্ছে। কিন্তু এখানকার ব্যাঙ্কগুলি ঠিকমতো ঋণ দেয় না। সবদিক থেকে দায়টা কেন্দ্রীয় সরকারের। আমি সেজন্য এই বাজেটকে সমর্থন করে এবং বিরোধী দলের বক্তব্য খণ্ডন করে বক্তব্য শেষ করছি।

[5-10 — 5-20 p.m.]

**শ্রী অজয় দে :** মাননীয় স্পিকার মহাশয়, এখানে ১৯৯৩-৯৪ সালের জন্য কুটির ও ক্ষুদ্র শিল্প দপ্তরের মন্ত্রী যে ব্যয়-বরাদ্দর ৭৩ নম্বরের দাবি পেশ করেছেন আমি তার

বিরোধিতা করছি এবং আমাদের দলের সদস্যদের কাট মোশনকে সমর্থন করে বক্তব্য রাখছি এখানে আমাদের দলের মাননীয় সদস্য অম্বিকাবাবু মোটামুটিভাবে পশ্চিমবঙ্গের বিভিন্ন কুটি শিল্পে দরিদ্র শ্রেণীর বিভিন্ন সম্প্রদায়ের মানুষ যারা জড়িত রয়েছেন তারা কি অবস্থার মধ্যে রয়েছেন তার উল্লেখ করেছেন। আজকে পশ্চিমবঙ্গের বাইরে থেকে কুটির শিল্পজাত বিভি দ্রব্যসামগ্রী এখানে এসে বাজার ছেয়ে ফেলেছে, অথচ আমাদের এখানে নানা কুটির শি থাকা সত্ত্বেও সেসব সরকারের সাহায্য এবং সমর্থন পাচ্ছে না। আমি এই বিষয়ে পুনরু না করে শুধুমাত্র কৃষির পরে যার স্থান, প্রয়াত ইন্দিরা গান্ধী তার ২০ দফা কর্মসূচির মধ্যে কৃষির পরে যাকে প্রাধান্য দিয়েছিলেন সেই তাঁতশিল্পের কি অবস্থা সেটা বলতে চাই। আজ আমাদের রাজ্যে ৪ লক্ষের মতো তাঁত রয়েছে এবং তারসঙ্গে প্রত্যক্ষ এবং পরোক্ষভা শুধুমাত্র ৪ লক্ষ মানুষই নয়, একটা বিরাট সংখ্যক মানুষ এই শিল্পের উপর নির্ভর করে অবস্থায় বেঁচে রয়েছেন এবং এই শিল্পের অবস্থা কি দাঁড়িয়েছে সেটাই আমি আপনার মাধ্য মন্ত্রী মহাশয়কে জানাতে চাই। মন্ত্রী মহাশয় নিশ্চয়ই অবহিত আছেন যে, ১৯৭৬-৭৭ সা দরিদ্র মানুষদের কাছে মোটামুটি দামে পরিধানের কাপড় পৌঁছে দেবার জন্য যে জন কাপড়ের স্কীম কেন্দ্রীয় সরকার ভরতুকি দিয়ে চালু করেছিলেন। কিন্তু সেই স্কীম চালু হব সময় থেকে তার উৎপাদন, বিপণন এবং বিক্রি এই তিনটি পর্যায়ে যে দুর্নীতি চলছে সে মাননীয় মন্ত্রী নিশ্চয়ই অবহিত আছেন। অবহিত আছেন এই কারণেই বলছি যে, মাননীয় ম নিজেই এটা স্বীকার করেছেন। কৃষ্ণনগরের রবীন্দ্রভবনে অনুষ্ঠিত এক সভায় তিনি বলেছিলে যে, এই চক্রকে ভাঙতে হবে। আজকে ২০ কাউন্টের একটি জনতা কাপড় মার্চ মাসের রেট তাতে কো-অপারেটিভের কাছ থেকে ৪৬.৭০ টাকায় কিনছে। কিন্তু সেদিক থে সরকার সাবসিডি দিচ্ছে কত? ৪৬.৭০ পয়সার মধ্যে ভরতুকি দিচ্ছেন ১৬.৮৩ পয়সা। এ ১৬.৮৩ পয়সার মধ্যে ১৪.৭০ পয়সা পাবে সমবায়, আর ২.১৩ পয়সা পাবে তন্তুজ। অর্থ এই সাবসিডি দেবার ফলে ৪৬.৭০ পয়সার যে কাপড়টা কো-অপারেটিভের কাছ থেকে কে হল সেটা দরিদ্র মানুষের কাছে বিক্রয় হবে ৩২ টাকায়। এই সাবসিডির ক্ষেত্রে আম দেখেছি যে কেন্দ্রীয় তদন্তকারী দল এসেছেন তারা বিভিন্ন জায়গায় তদন্ত করতে গিয়ে দেখেছেন? প্রথমে সেই তদন্তকারী দল এই রাজ্যের নদীয়া জেলার নবদ্বীপে অতর্কিতে একদি হানা দিলেন। সেদিন তারা কি দেখেছিলেন? সেখানে তাদের বলা হল যে ২৫টি সমি আছে এবং মাসে মাসে তাদের কাছ থেকে কাপড় কেনা হয়। বিভিন্ন জেলায় যে মনিটরি কমিটি আছে, স্টেটের যে কোটা আছে সেগুলি তাদের ভাগ করে দেওয়া হয় এবং তা কো-অপারেটিভের কাছ থেকে কাপড়গুলি কেনেন। নবদ্বীপে তারা গিয়ে দেখলেন যে ২৫ সমিতি আছে কিন্তু সেটা কাগজে-কলমে। তদন্ত করতে গিয়ে দেখা গেল যে মাত্র ৩/৪টি অস্তিত্ব আছে এবং সেই ৩।৪টি যা আছে তাদের উৎপাদনের যে ক্ষমতা সেটাও নেই। ম মহাশয়কে বলা হয়েছিল, আমাদের তাঁত উন্নয়ন যে দপ্তর আছে তাদেরও বলা হয়েছি দপ্তর তখন একটু নড়েচড়ে বসলেন মাত্র। তারপরে চরমাসদেওয়া বলে একটা গ্রাম, সেখা আবার তদন্ত করতে গেলেন। সেখানে ঐ কো-অপারেটিভের যিনি চেয়ারম্যান, যিনি সেক্রেটা আছেন, তারা তদন্তকারী দলের কাছে আসল তথ্য গোপন করে গেলেন। এবারে কো অপারেটিভের যারা শ্রমিক আছে সেই শ্রমিকেরা ক্ষোভে ফেটে পড়লেন। পুরো ঘটনা তাদে জানানো হলনা। পরে ঐসব শ্রমিকদের দৈহিক নির্যাতন করা হয়। যারা নির্যাতন কর

বিরুদ্ধে এফ.আই.আর করা হল, কিন্তু তাদের গ্রেপ্তার করা হলনা। এখানে রিপোর্ট হল যে যারা তদন্ত করতে গেছেন তারা ঠিকমতো তদন্ত করতে পারেন নি, কারণ একটা অস্বস্তিকর অবস্থার সৃষ্টি হয়েছে। তদন্তকারী দল ফিরে এলেন। সেই তদন্ত কিন্তু এগোল না। আজকে এই যে জনতা কাপড়গুলি যে কো-অপারেটিভের কাছ থেকে কেনা সেখানেও চরম দুর্নীতি চলছে আমরা দেখছি যে শুধু একটা পেপার ট্রানজাকশন হচ্ছে। দেখছি যে তাঁত উন্নয়নের বহু কর্তাব্যক্তি, ম্যানেজিং কমিটির যারা নেতা ব্যক্তি যারা ...র সঙ্গে জড়িত হয়ে আছেন, তারা নিজেরা দপ্তরে বসে একটা কাগজ-কলমের মাধ্যমে দেখিয়ে দিচ্ছেন এবং দেখিয়ে দিয়ে কেন্দ্রীয় সরকারের যে ভরতুকি সেটা বছরের পর তুলে নিচ্ছেন। কিন্তু যে কাপড় দরিদ্র মানুষের জন্য, সেই জনতা শাড়ির সাধারণ ...র যে চাহিদা সেই চাহিদা পূরণ করা যাচ্ছে না। আমি একটা সাধারণ উদাহরণ দিচ্ছি। ...প জোনের জন্য ২৯.৩.৯০ তারিখে অ্যাডিশনাল কোটা হিসাবে জনতা কাপড় বরাদ্দ হল ১ লক্ষ ৭২ হাজার ২৬৪ পিস। ঠিক ঐ তারিখে তন্তুজে বরাদ্দ করা হল ২ লক্ষ হাজার ৪৫২ পিস এবং বলে দেওয়া হল যে ৩১.৩.৯০ তারিখের মধ্যে কাপড় দিতে মাত্র ২ দিনে এত ব্যাপক সংখ্যক কাপড় দিতে হবে। এই কাপড়গুলি যখন নেওয়া যে সমস্ত প্রকিওরমেন্ট সেন্টার আছে তারা পরীক্ষা করে এবং তাদের রিপোর্টের ভিত্তিতে ...করা হয়। কিন্তু এরজন্য মাত্র দুই দিন সময় দেওয়া হল। এটা সম্পূর্ণ অবাস্তব। ...কথা হচ্ছে যে একটা পেপার ট্রানজাকশন করে দেওয়া হল এবং দেখিয়ে দেওয়া হল ...ত কাপড় এবং সেন্ট্রাল গভর্নমেন্টের কাছ থেকে সাবসিডির টাকাটা নেওয়া হল। ...বে পুকুর চুরি হয়ে গেল। আমার প্রশ্ন হচ্ছে, আজকে জনতা কাপড়, যেটা দরিদ্র ...র জন্য, যেটা ১৯৭৬-৭৭ সালে শুরু হয়েছে, সেই কাপড়ের জন্য যেখানে কেন্দ্রীয় ...র ভরতুকি দিচ্ছেন, সেখানে সংগ্রহ, উৎপাদন এবং বিক্রয় নিয়ে একটা চরম দুর্নীতি ...। এই দুর্নীতির কথা আমাদের মন্ত্রী প্রবীরবাবুকে জানানো সত্ত্বেও তিনি কিছু করছেন ...কন? আজকে তদন্ত বন্ধ হয়ে গেছে। তন্তুজর বিষয়ে সরকারি নীতির কথা এখানে ...খ করা প্রয়োজন। কারণ এখানে মন্ত্রী আছেন, চেয়ারম্যান আছেন, মাননীয় বিধায়করা ...ন, তন্তুজর সুতো কোনও জায়গায় কিনতে পারেনি। তন্তুজের সুতো কোনও জায়গায় ...ত পারে না। এখানে একটা বাইন্ডিং আছে। আজকে কো-অপারেটিভ স্পিনিং মিল থেকে ...বানডিল কিনছে ২৯০ টাকা করে এবং সেই সুতো যে সমস্ত প্রাইমারি উইভার্স কো-...রেটিভ সোসাইটি আছে তাদের ৩২১ টাকা করে বিক্রি করে। এই ২৯০ টাকা করে ...র কোনও ক্ষমতা আছে কিনা জানতে চাই। অন্যান্য স্টেটে ডাইরেক্ট কেনে। এখানে ...লে প্রাইমারি কো-অপারেটিভগুলিকে স্পিনিং মিল থেকে বেশি দাম দিয়ে কিনতে হয়। ...কাপড়ের দাম বেড়ে যাচ্ছে সুতোর দাম বেড়ে যাওয়ার জন্য তারফলে তাঁতিরা কাপড়ের ঠিকমতো পাচ্ছে না। সরকারের নীতির কথা বললেন। শান্তিপুর সম্বন্ধে আপনারা জানেন আমাদের পশ্চিমবাংলায় নয় গোটা ভারতবর্ষে এখানকার কাপড়ের নাম আছে, এখানকার ...ড় গোটা দেশে প্রসিদ্ধ। এখানে যাতে আরও উন্নত মানের কাপড় তৈরি হয় তারজন্য ...টা ট্রেনিং-এর ব্যবস্থা করা হয়। ১৯৭৬ সালে একটা প্রোজেক্ট তৈরি হল। সঙ্গে সঙ্গে ...গেল এই প্রোজেক্টে যখন কাজ শুরু হল কাজ শুরু হওয়ার কিছু দিনের মধ্যেই এই ...ক্ট বন্ধ হতে শুরু করল। এখানে তদন্ত হয়েছিল। তদন্ত করে দেখা গেল রাতারাতি

এখানে সাইন বোর্ড চেঞ্জ করে দিয়ে সেখানে রিসার্চ অ্যান্ড ডিজাইনিং সেন্টার করে দে
হল এবং কল্যাণীতে যেখানে পাওয়ারলুম ছিল সেখানকার কর্মচারিদের নিয়ে আসা হ
তমলুক রিসার্চ সেন্টার আছে। মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে শান্তিপুরে লক্ষ লক্ষ ট
ব্যায় করে মেশিন কেনা হয়েছিল, সেখানে ইয়ান টেস্টিং মেশিন আছে, ডাইং টেস্টিং মে
আছে, বিভিন্ন উন্নত ধরনের লুম রয়েছে সেই লুমগুলি আজকে জং পড়ে নষ্ট হ
এখানকার স্টাফেদের কোনও কাজ নেই, প্রতি মাসে ব্যাপক অঙ্কের টাকা তাদের বেতন 
হয়। কল্যাণী থেকে স্টাফ নিয়ে চলে আসার জন্য কল্যাণী বন্ধ হয়ে গেল। তমলুক, সে
ভাড়া বাড়িতে ট্রেনিং সেন্টার চলছে এখানে ৩ বছরে ৬ লক্ষ টাকা এস্টাবলিশমেন্টে
হয়েছে। প্রোডাকশন কত? ১২ হাজার টাকা। তাই আমার বক্তব্য শান্তিপুরে লক্ষ লক্ষ ট
মেশিন নষ্ট হচ্ছে, এতো স্টাফের এখানে কাজ নেই, তমলুক ভাড়া বাড়িতে চলছে, কেন
মহাশয় তমলুকের স্টাফ নিয়ে শান্তিপুরকে নিয়ে একটা জায়গায়, সকলকে নিয়ে
উদ্দেশ্য যদি সৎ হয়, একটা ট্রেনিং কাম প্রোডাকশন সেন্টার করছেন না? সকলকে
জায়গায় নিয়ে এসে শান্তিপুরে একটা ট্রেনিং কাম প্রোডাকশন সেন্টার করার জন্য
আবেদন রাখছি। জনতা কাপড় নিয়ে যে দুর্নীতি চলছে সেটাকে বন্ধ করার জন্য আপ
ব্যবস্থা নিয়েছেন বলবেন। আজকে কো-অপারেটিভের লক্ষ লক্ষ টাকা তন্তুজর কাছে
আছে, প্রায় ১ কোটি টাকার উপর বাকি আছে, ৫০ লক্ষ টাকার উপর তন্তুশ্রীর কাছে
আছে। গরিব তন্তুজীবীরা আজকে কো-অপারেটিভের দিকে তাকিয়ে আছে। মাননীয়
মহাশয়ের কাছে জানতে চাই ১ কোটি টাকার উপর তন্তুজর কাছে ৫০ লক্ষ টাকা ত
যে বাকি আছে সেটা মেটাবেন কি মেটাবেন না। এটা আপনি আপনার উত্তরে বলবেন।
শিল্পকে বাঁচাবার ব্যাপারে যেহেতু এই সরকার কোনও পদক্ষেপ নেন নি সেইজন
বাজেটের বিরোধিতা করছি এবং কাট মোশনকে সমর্থন করে আমি আমার বক্তব
করছি।

**श्री मनोहर तिरकी :-** मिस्टर डिप्टी स्पीकर सर, माननीय मंत्री श्री प्रबीर
महाशय ने ७३ नम्बर डिमान्ड का प्रस्ताव कुटीर एवं लघु उधोग लाये है,
समर्थन करता हूं। अर इसपर २-४ बाते कहता हूं। माननीय मंत्री महाशय अपने
वक्तव्य मे सरकार का प्रस्ताब क्या है, स्पष्ट रुप में बताया है। वर्तमान केन्द्रीय स
कांग्रेस की सरकार की उदार नीति, अर्थ व्यवस्था और शिल्प नीति शोचनीय है।
छोटे-छोटे उधोग, व्यापार काफी प्रभावित होगे। इसकी नीति के फलस्वरुप हि
मे जो बुनकर परिबार है बेकार हो जाएगे। काम नही मिलेगा। डिसेन्ट्रलाइजे
जो बात करते है, मगर डि-मार्केटिंग कर रहे है। केन्द्रीय सरकार की इन
के बावजूद इस हाउस मे जो बजट हमारे मंत्री महाशय पेश किए है, स
है, प्रशसनीय है। उन्होने बहुत कुछ लागु किया है। बैंक से लोन लेने मे इन्ड
इस्टेट को कुछ समस्याए है। चाय बगन इलाके मे स्माल स्केल इन्डस्ट्रीज लग
समस्या है, इसका समाधान करने की कोशिश करने का आग्रह मे मुख्य मंत्री

ता हूं। मे नोर्थ बंगाल की ओकर ओर ध्यान दिलाना चाहुंगा, उत्तर बंगाल
स्ट्रीज लगाने की तमाम सुविधाए है, वहुत सारी सम्भावनाएं है। मै चाय बगान
का हूं। चाय वगान के बहुत सारे वांस, धास व अन्य चीज मिलते है। वहां
इन्डस्ट्रीज लगया जाना चाहिए। सावुन, चप्पल, मोमबत्ती वगैरह का कच्चा माल
ाई होता है, इसके वावजुद ये सव समान कलकात्ता से जाता है। इन सब
की छोटे-छोटे इन्डस्ट्रीज लगाने से वहां के लोगों को काफी सुविधा होगी। सर,
-आ सिस्टम की चाय वगान मे सुबिधा है। चाय वगान के को-आपरेटिब को
र्तमान परिसथितियो में और बढ़वा दिया जाए।

ाथ - ही - साथ मे क्षाड़-जंगल की कटाई की ओर भी ध्यान दिलाना चाहूंगा,
ारियो की लापरवाही के कारण वहां से लकड़ी ट्रक पर लोड होकर उत्तर-प्रदेश,
इत्यादि जगहो पर चल जाता है। यहा वुड वेस्ड इन्डमट्रीज की संभावना है।
तरह के काठ की मील है। कुछ गर्वनमेन्ट के होने के फलस्वरूप उसको माल
मेलता है। मै दावे के साथ कहता हूं कि वैसा वहां हो रहा है। अतः काठ
ल को कच्चे माल का कोटा दिया जाए। क्योंकि विहार तथा अन्य जगहो पर
ल ले जाते है वह ज्यादा दाम पर पशिचम वंगाल से वाहर ले जाते है। और
हां वुड वेस्टड इन्डस्ट्रीज है जो माल न मिलने के कारण वन्द हो रहे है,
रियायत दिया जाए। एक काठ मील मे ५०-६० आदमी काम करते है। जो
वन्द हो गए है या वन्द होने के कगार पर पहुच गए है उनको स्टार्ट की
ा किया जाए। में ५ आदमी मारे गए है।

ाथ ही साथ पहाड़ी इलाका डोअर्स इलाका के विकास के लिए कदम उठाए।
े प्रचुर कच्चा माल विहार उड़ीसा सप्लाई किया जाता है। मेरा इलाका बिल्कुल
का सिमाना है। भुटान से मिलकर वहुत सारे इन्डस्ट्रीज कर रहे है। मे चाहता
डोलोमाइट जो कवाय के पेड़ के नीचे जर्मान मे दिया जाता है। चाय बगान
मेन्ट फैक्टरी के लिए कच्चा माल मिलता है। डोलोमाइट वेस्ड इन्डस्ट्रीज का निर्माण
मान की भी आपुर्ति हो जाएगी, वहां प्रचुर मात्ता मे कच्चा माल फेक्टरी मे
आने वाली प्रचुर मात्रा मे पैदा होता है। एवं जो - जो छोटे छोटे इन्डस्ट्रीज
के इच्छुक है उन्हे मुशीवत मे वैक लोन की भी पुरी व्यवस्था करे। एवं क्षेत्र
र्य करने के लिए लोगों को सरकार से सहयोगिता मिले। सरकार के सहयोग
ां विकास की पूरी सम्भावना है। इस इलाके मे इन्डस्ट्रीयल इस्टेट की स्थापना
जैसे क्षेत्र के विकास की गति तेज किया जा सके। इसी शब्दो के साथ ७१

नम्बर डिमान्ड प्रस्ताव जो कुटीर एवं लघु उद्योग मंत्री लाए है उसका समर्थन क
हुए अपनी बात खत्म करता हूं।

[5-20 — 5-30 p.m.]

**শ্রী শৈলেন্দ্রনাথ মন্ডল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় ক্ষুদ্র ও কুটির বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ১৯৯৩-৯৪ সালের যে বাজেট বরাদ্দ পেশ করেছেন সেই বরাদ্দকে সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাই। আমরা সবাই জানি যে ভারত শিল্পের ক্ষেত্রে কুটির শিল্পের একটা বিরাট ভূমিকা আছে, কারণ বৃহৎ শিল্প গড়ে ওঠে সাথে সাথে ছোট ছোট শিল্পও গড়ে ওঠে। এবং তারমধ্যে দিয়েই ওই শিল্পের সম্ভাবনা পায়। আমরা যে তথ্য পেয়েছি তাতে আমরা বলতে পারি যে আমাদের দেশের শিল্পের যে সামগ্রিক উৎপাদন ব্যবস্থা তারমধ্যে প্রায় ৩৫ ভাগ ক্ষুদ্র শিল্প ভিত্তিক। রপ্তানির ে প্রায় ৪২ ভাগ ক্ষুদ্রশিল্পের জাতদ্রব্য রপ্তানি করা হয়ে থাকে। অর্থনীতির দিক থেকে এর গুরুত্ব থাকুক না কেন কেন্দ্রীয় সরকার এই ক্ষুদ্র শিল্পকে বিশেষ গুরুত্ব দেন নি কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে সঠিকভাবে তা নিরুপণ করা হয়নি। ক্ষুদ্র শিল্প বিকাশের যা যা করণীয় তা কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে করা হয়নি। এটা শুধু মাত্র আমাদের নয়, কেন্দ্রীয় সরকারের তথ্য হিসাবে দেখতে পাচ্ছি যে, ক্ষুদ্র ও কুটির শিল্পের হার ভারতবর্ষে আজকে নিম্নমুখির দিকে যাচ্ছে। ১৯৮৯-৯০ সালে ১২.১ শতাংশ যেখানে সেখানে আজকে আমরা দেখতে পাচ্ছি এই মুহূর্তে সেই পরিমাণ কমে যাচ্ছে, কমে ৮.৫ শতাংশ হয়েছে। ১৯৯২-৯৩ সালেও এটা নিম্নদিকে যেতে শুরু করেছে। ে আমাদের রাজ্যের যে তথ্য সেটাও আশাপ্রদ নয়। কেন্দ্রীয় সরকারের একটা অবদমন চেষ্টা এবং সেটা রাজ্য সরকারের ক্ষেত্রেও প্রযোজ্য হয়েছে। আমাদের রাজ্যে ১৯ সালে ২৭ হাজার ৪৩৪টি ক্ষুদ্র শিল্প গড়ে উঠেছিল, সেখানে ১৯৯২-৯৩ সালে সেটা এসেছে এবং কমে গিয়ে ১০ হাজার ৬৩৭টি রেজিস্ট্রিভুক্ত শিল্প করতে পেরেছে। স্ব এরফলে আমাদের রাজ্যের ক্ষুদ্র ও কুটির শিল্পতে এই অর্থনৈতিক অবস্থার প্রভাব বাধ্য। কিন্তু তা সত্বেও আমাদের রাজ্যের ক্ষুদ্র ও কুটির শিল্পের যথেষ্ট উন্নতি হয়েছে কারণ হচ্ছে আমাদের দৃষ্টিভঙ্গির তফাত আছে। তবে দেশের সামগ্রিক উন্নতির ক্ষেত্রে অ রাজ্যের সমস্ত জেলাগুলি এমনিতেই কৃষি নির্ভরশীল, কৃষি ভিত্তিক শিল্প এবং ে যেভাবে গড়ে উঠেছিল সেই গতি ক্রমশ কমের দিকে যাচ্ছে।

কৃষিভিত্তিক শিল্প গড়ে ওঠার ফলে কৃষি উৎপাদন ক্ষেত্রে যে ভূমিকা আমরা ে কৃষির অগ্রগতির ক্ষেত্রে যে ভূমিকা আমরা দেখলাম সেটা ব্যাহত হচ্ছে, সেই কারণে মনেকরি রাজ্য সরকার তার চিন্তা-ভাবনা তার দৃষ্টিভঙ্গির মধ্যে দিয়ে এই ক্ষুদ্র শিল্পের আজকে যে কাজ করার চেষ্টা করছেন এক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের তার যে শিল্পনীতি ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে তার যে দৃষ্টিভঙ্গি এই দৃষ্টিভঙ্গির জন্য ক্ষুদ্রশিল্পের প্রসারের ক্ষেত্রে হয়ে দাঁড়িয়েছে। কারণ আমরা আমাদের রাজ্যে ক্ষুদ্রশিল্পের উন্নতির ক্ষেত্রে আমরা যে লক্ষ্য করছি যে এর শ্রীবৃদ্ধির ক্ষেত্রে সরকারের পক্ষ থেকে সংগঠিত ও সুসং উদাহরণ আর্থিক আয়ারতম্ভ উন্নত ধরনের প্রাতিষ্ঠানিক সাহায্যদান এবং প্রযুক্তিগত প

। দিয়ে আমরা ক্ষুদ্রশিল্পকে একটা জায়গায় দাঁড় করাতে পেরেছি। কিন্তু আমরা মনেকরি ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের যে উদ্যোগ যে ভূমিকা দরকার তা কিন্তু আমরা লক্ষ্য করতে ছি না। স্বাভাবিক ভাবে আজকে যদি শিল্পকে উন্নত স্তরে নিয়ে যেতে হয় তাহলে ক্ষুদ্র রর উপর যে জোর দেওয়া দরকার সেটা আমাদের রাজ্যের ক্ষেত্রে আমাদের অবস্থায় কল্পনার দৃষ্টিভঙ্গির মধ্যে দিয়ে আমরা তাঁত শিল্পকে একটা নির্দিষ্টভাবে বিশেষ জায়গায় করাতে পেরেছি। তাঁত শিল্পে আমাদের রাজ্যের ভারতবর্ষের মধ্যে একটা বিশেষ স্থান । কিন্তু এর সঙ্গে যুক্ত শ্রমিকদের যে সমস্যা সেই অবস্থা থেকে আমরা সরিয়ে আনতে রেছি। আজকে এর উদ্যোগ এবং সম্প্রসারণ-এর জন্য তাঁত শিল্পে যে আর্থিক সাহায্য দান কার সেটা করা সম্ভব হয়েছে। কিন্তু আমি মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব, এই মুহূর্তে তে পাচ্ছি হস্তচালিত তাঁত এবং বিদ্যুৎ চালিত তাঁতের সঙ্গে যে সংঘাত এই শিল্পকে শেষ র দেবার ক্ষেত্রে একটা চেষ্টা করবো এবং কেউ কেউ এই শিল্পকে শেষ করে দেবার চেষ্টা ছে এরজন্য একটা ব্যবস্থা নিতে হবে। আজকে ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে বেকার যুবকদের যে ক ঋণ পাওয়ার কথা, সেইক্ষেত্রে যে অসুবিধা হয় সেই অসুবিধা দূর করার জন্য মাদেরকে উদ্যোগ নিতে হবে। একটা প্রতিষ্ঠান হয়ত শুরু হল কিন্তু প্রতিষ্ঠানগুলি চালু া গেল না, স্বাভাবিক ভাবে আমাদের রাজ্যে তাই কোনও শিল্প কারখানা করা সম্ভব হচ্ছে . তাই বলব নূতন নূতন শিল্প যেগুলি রেজিস্ট্রি হচ্ছে সেইগুলি যাতে চালু হতে পারে কাররা যাতে ব্যাঙ্ক লোন পেতে পারে এবং তারা ঐ শিল্পগুলি চালু করতে পারে তারজন্য বেদন জানাব। এই বলে বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[5-40 — 5-50 p.m.]

**শ্রী সৌগত রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কুটির শিল্প দপ্তরের মন্ত্রী বাজেটের যে য়বরাদ্দ রেখেছেন আমি তার উপর বক্তব্য রাখতে গিয়ে আমি এই বাজেট ব্যয়বরাদ্দের রোধিতা করছি এবং আমাদের কাটমোশনকে সমর্থন করছি। একটি ব্যাপারে আমি প্রবীর নগুপ্ত মহাশয়কে ধন্যবাদ জানাতে চাই যে এই বাজেট বক্তৃতায় আমি দেখলাম অনেকদিন র বামফ্রন্টের মন্ত্রী বাজেট বক্তৃতায় সত্য ভাষণ করেছেন। এর আগে কুটির ও ক্ষুদ্রশিল্প প্তরের মন্ত্রীদের বক্তব্য শুনলে মনে হতো ভারতবর্ষে সবচেয়ে বেশি কুটির ও ক্ষুদ্রশিল্পের ধ্যে পশ্চিমবাংলা এগিয়ে যাচ্ছে। আমরা বারবার বলতাম যেখানে এত এগুচ্ছে সেখানে কারি বেড়ে যাচ্ছে কেন, অথচ আপনি বলছেন হাজার হাজার নূতন শিল্প রেজিস্ট্রেশন হচ্ছে, ই প্রথম প্রবীরবাবু স্বীকার করেছেন শিল্পের ক্ষেত্রে বাজেটের চিত্রটা আশাব্যঞ্জক নয়। এখানে ই বছর এত ইউনিট রেজিস্টার্ড হয়নি। সরকারের একটা ইকনমিক সার্ভে বলে বেরিয়েছে খানে অসীম দাশগুপ্তের বক্তৃতা দেখুন, সেখানে টোনটা অন্যরকম। সেই ইকনমিক সার্ভের ০ পাতায় দেখুন The number of new small scale units set up in the State as been remarkable এই কথা বলছে। ইকনমিক রিভিউতে যে ফিগারটা থাকে সেটা ্যাকচুয়াল ১৯৯১-৯২ সালের ফিগার। এখানে দেখা যাচ্ছে ক্ষুদ্র শিল্পের অবস্থা সত্যিই আশাব্যঞ্জক। হিসাবটা নতুন করলে কি দেখা যাবে, দেখুন ১৯৮৯-৯০ সালে ১৭,০৩৬ ছিল, ১৯৯০-৯১ সালে ১৮,৩০৫ ছিল, ১৯৯১-৯২ সালে ১৭,৭৯৮ ছিল আর ১৯৯২-৯৩ সালে ২০,৫০০ হবার কথা ছিল, কিন্তু সেখানে নতুন ইউনিট হয়েছে ৩,৭০৯টি। দিজ ইজ

দি পিকচার। অন্যটা কি? এগুলো হচ্ছে নিউ স্মল স্কেল ইউনিট সেট আপ, কিন্তু অ্যাক্চু
অপারেট করেছে ৩,৭০৯ against it is expected 20,000। আর টোটাল নাম্বার
রেজিস্ট্রেশন ছিল, ১৯৯০-৯১ সালে খাতায় নাম লিখিয়েছে ২৮,৮৪৬; ১৯৯১-৯২ স
২৭,৪৩৪, আর এই বছর অর্থাৎ ১৯৯২-৯৩ সালে ১০,৬৩৭। মনে হবে যেন এই রা
হুড়মুড় করে সংখ্যাটা উপরের দিকে আসছে। কত স্মল স্কেল ইউনিট বন্ধ হয়ে আছে
কোনও হিসাব নেই। যে ফুল না ফুটিতে ঝরেছে ধরণীতে, যে নদী মরুপথে হারায়েছে ধ
জানি জানি হিসাব হয়নি সারা। যারা হারিয়ে গেছে তাদের কোনও হিসাব নেই। দেয়ার
নো ট্রেস। মরুপথেই তাদের ধারা হারিয়ে গেছে। ডি.আই.সি-তে রেজিস্টার্ড করে তাদের
স্যাংশন করে দিলেন। যে লোন তাদের স্যাংশন করা হল সেই লোনের টাকাটা তারা প
কিনা এবং ইউনিট স্টার্ড করার পরে তার অবস্থা কি হল সেই খবর আপনি রাখেন
তারা বিদ্যুৎ পাচ্ছে কিনা, র' মেটিরিয়ালস পাচ্ছে কিনা, অন্যান্য ইনফ্রাস্ট্রাকচারাল সা
পাচ্ছে কিনা, তারা যে জিনিস তৈরি করবে তার মার্কেটিং ব্যবস্থা আছে কিনা এই ব্যা
কোনও তথ্য আপনার কাছে নেই। ডিস্ট্রিক্ট ইন্ডাস্ট্রি সেন্টারে যে সেটআপ আছে
ইনএডিকোয়েট। অধিকাংশ ইউনিটই খুলতে না খুলতে বন্ধ হয়ে যাচ্ছে। ইট ইজ টেরি
সিচুয়েশন। এই বছর কত ইউনিট রেজিস্ট্রেশন হয়েছে এবং কত বন্ধ হয়ে গেছে তার হি
নেই। আজকে কোনও নতুন লোক রেজিস্ট্রেশন করতে আসছে না। দিস ইজ দি ডায়ার ফ
এইসব ব্যাপারগুলো সিরিয়াসলি ভাবতে হবে।

[5-50 — 6-00 p.m.]

মন্ত্রী মহাশয় এটা স্বীকার করেছেন যে হ্যাঁ, এরকম আমাদের অবস্থা হচ্ছে। কিন্তু
বলেছেন, না, এটা কেন্দ্রীয় সরকারের যে নীতি লিবারালাইজেশন, গ্লোবালাইজেশন—এইস
জন্য এটা হচ্ছে। স্যার, যদি আমরা সঠিকভাবে বুঝতে পারি যে কেন্দ্রীয় সরকারের নী
বেসিক্যালি ব্যাপারটা কি তাহলে আমরা দেখব যে আমাদের অর্থনীতিকে পৃথিবীর অর্থনী
সঙ্গে আমরা যুক্ত করছি। তার মানে একটা বাজার হয়ে যাবে এবং দামে এবং কোয়ালি
আমাদের কমপ্লিট করতে হবে ন্যাশনালি এবং ইন্টারন্যাশনালি। যদি আমরা ধরেও
এখানে আলটিমেটলি রুপি কনভার্টেবল হয়ে গিয়েছে তাহলে বিশ্বে একটা খোলা বাজার
গিয়েছে। এখন যদি কোয়ালিটি কন্ট্রোল না থাকে, স্টান্ডারডাইজেশন যদি না থাকে, মা
সাপোর্ট যদি না থাকে তাহলে এক্সপোর্ট হবে কি করে? একটা ছোট ইউনিটের সে
ক্ষমতা কি? তারফলে এখানে আমরা পিছিয়ে যাচ্ছি। এক্ষেত্রে আমাদের যে অপারচুনিটি
অর্থাৎ লিবারাইজড অ্যাটমোসফেয়ারের সুযোগ নিয়ে যখন পশ্চিমবঙ্গে আমরা লার্জার ইন
সলিড ডিপেনডেবল স্মল ইন্ডাস্ট্রি খুলতে পারতাম সেটা করা যায়নি। ওরা এর আগের
ইকনমিক রিভিউতে বলেছিলেন যে একটা সাবসিডি স্কীম চালু করেছিলেন, ইনসেনটিভ
"With the withdrawal of the central Government subsidy scheme, st
Government incentive scheme has acquired special importance :
১৯৯১/৯২ সালে ওরা ২ কোটি ৬৪ লক্ষ টাকা এতে ডিসবারসড করেছিলেন, এব
প্রবীরবাবু বুঝেছেন যে এই সাবসিডি স্কীমে কিছু হচ্ছে না এবং সেইজন্য ফ্রাঙ্কলি স্বী
করলেন All these have let the state Government to have a freash criti

একই সাথে বেরুনো স্টেট গভর্নমেন্টের বই-এ বলছেন যে সাবসিডি স্কীমটা খুব নিফিকেন্ট, বিরাট কাজ করেছে আবার তার পরে পরেই স্বীকার করছেন — এটা এক আগের রিপোর্ট, উনি স্বীকার করছেন যে না সাবসিডি স্কীমটাতে কোনও কাজ করছে ফ্রশ ক্রিটিক্যাল লুক আমাদের নেবার দরকার আছে। সুতরাং ইন্ডাস্ট্রিগুলি এখানে যেন ছে। আমি শুধু সমালোচনা করার জন্যই বক্তৃতা করছি না, আমি বলছি, যে ঘটনাগুলি ঘটছে সে কথাই। তাহলে এখানে এসবের মধ্যে কি ব্রাইট স্পট কিছু নেই? একটা স্পট হতে পারে যদি সি.পি.এম-রা কোঅপারেট করে। সেটা কি? সেটা হচ্ছে, ওয়েস্ট গভর্নমেন্ট, তারা সেন্ট্রাল লেদার রিসার্চ ইনস্টিটিউট সঙ্গে একটা প্রোজেক্ট করছেন, সই ছেন যে সমস্ত ট্যানারিগুলিকে কলকাতার ট্যাংরা থেকে সরিয়ে ভাঙর এলাকায় নিয়ে য়া যাবে। এরজন্য টোটাল কস্ট পড়বে প্রায় এক হাজার কোটি টাকা। এর ইনফ্রাস্ট্রাকচার তেই লাগবে ২৫০ থেকে ৩০০ কোটি টাকা। এই এগ্রিমেন্ট অলরেডি সি.এল.আর.আই- সঙ্গে সই হচ্ছে এবং এটা হচ্ছে ইউ.এন.ডি.পি.ফান্ডের প্রজেক্ট। কলকাতা এখনও পর্যন্ত র ট্যানারি আছে সেগুলি ভ্যালু অ্যাডেড নয়। জাস্ট ওয়েট ব্লুটা কোনওরকমে তৈরি হয়। কালে বাংলার লেদার বিজনেস এগিয়েছিল কিন্তু এখন তার কি অবস্থা? এখন ভারতবর্ষের য় তামিলনাড়ু Tamil Nadu accounts for 52 to 55 percent while West ngal's share is 15% আমাদের অ্যাস মাচ হাইট আছে, আমাদের সমান পরিমাণের ড়া আছে কিন্তু আমরা হচ্ছি এক্সপোর্টের মাত্র ১৫ পারসেন্ট এবং তামিলনাড়ু একা ৫০ ক ৫৫ পারসেন্ট। [illegible]জেই এখানে এই অবস্থায় ঐ জমিটি যাতে তাড়াতাড়ি অ্যাকোয়ার নতুন কমপ্লেক্সটা যাতে তাড়াতাড়ি তৈরি হয় সেটা দেখতে হবে। ট্যাংরার ঐ আনহাইজিনিক রিস্থিতি থেকে যদি ট্যানারিগুলিকে সরিয়ে দেওয়া হয় তাহলে এক্ষেত্রে পশ্চিমবঙ্গে একটা নে পরিবর্তন আসতে পারে অ্যাট লিস্ট লেদার ইন্ডাস্ট্রিতে। কিন্তু প্রবলেমটা হচ্ছে অন্য য়গায়। এখানে সমস্যাটা হচ্ছে ভুল রাজনীতির। আমি আসা করছি লেদারের ব্যাপারটা উনি বেন, আমি তার কথা বলছি না কিন্তু এই ভুল রাজনীতির ব্যাপারটা পশ্চিমবঙ্গে আমরা খতে পাচ্ছি। ওর নিজের জেলাতেও একটা বড় প্রবলেম এই কারণে হচ্ছে এবং উনি জেও তাতে জড়িয়ে পড়েছেন। ব্যাপারটা হচ্ছে Competition between handloom nd the pewerloom sector. এটা ঠিকই যে হস্তচালিত তাঁতে প্রায় ৭ লক্ষ লোক কাজ রেন। এটাও ঠিক যে শান্তিপুরের শাড়ি, ধনেখালির শাড়ি পাওয়ারলুমে তৈরি হয়না কিন্তু র্ডিনারি ক্লথ সেটা হ্যান্ডলুমে এবং পাওয়ার লুমে যা তৈরি হয় তা প্রায় একইরকম। াওয়ারলুমে তৈরি এই ধরনের কাপড় কিছুটা শস্তা হয়। হ্যান্ডলুমের সঙ্গে পাওয়ারলুমের মপিটিশন হচ্ছে। ওরা তো সব জায়গাতেই পার্টি করেন। আমি এ সম্বন্ধে বেশি বলতে চাই । এবং বেগমপুরে যে ঘটনা হয়েছে মলিন ঘোষের কনস্টিটিউয়েন্সিতে, মলিন ঘোষ এখানে ই, হ্যান্ডলুম উইভারদের অর্গানাইজ করে এমন একটা অবস্থার সৃষ্টি করা হয়েছে, তারা াওয়ারলুমের মালিকদের বাড়ি শুদ্ধ পুড়িয়ে দিয়েছে, পাওয়ারলুম পুড়িয়ে দিয়েছে। আপনি শুন, আমি শুনেছি, ইন্ডাস্ট্রিয়াল রেভলিউশন এর আগে ল্যাটারাইজ ছিল। তারা বলত সমস্ত ভন মেশিন আমরা বাধা দেব। আর আপনাদের এখানে সি.পি.এম. এর নেতৃত্বে হ্যান্ডলুম য়ার্কাররা গিয়ে পাওয়ার লুম পুড়িয়ে দিয়েছে। বেগমপুর নিতে তো রোজ কাগজে বেরোচ্ছে। অবস্থা বেগমপুরে বেগমপুর একদম শশ্মান হয়ে আছে। এলাকার লোকেরা বাড়ি ছেড়ে

পালিয়ে গেছে। পাওয়ারলুম করেছে, সে তো পাপ করেনি, সে লাভ করার জন্য পাওয়ার
করেছে। আর সে তো কোনও বিড়লা, টাটা নয়, বিড়লার বড় মিল চালু রইলো
পাওয়ারলুম ওয়ার্কারদের জ্বালিয়ে দিলেন। অনেকে বলছেন যে মলিনবাবু বাকি পাওয়ার
ওনার যারা তাদের সাপোর্টার। আর প্রবীর বাবু হচ্ছেন হ্যান্ডলুম উইভারদের সাপোর্টার,
এর সত্যতা আছে কিনা বলতে চাই না। দীপক বাবু আপনি বোঝান। আজকে এমন এক
অবস্থায় যাচ্ছেন, দুটো ডিপ্রেসড কাইন্ড পিপল, তারা পরস্পরের সঙ্গে প্রত্যক্ষ সংঘর্ষে যাচ্ছে
লক্ষ লক্ষ টাকার পাওয়ারলুম পুড়ে ছাই হয়ে গেছে। আইন শৃঙ্খলাই বা কি আছে,
প্রবীর বাবু এই নিয়ে তিন চার দফায় বলেছেন যে এটার প্রবলেমটা কি এবং হ্যান্ডলুম
রেগুলেটারি মেশিনারি দরকার। পয়েন্ট হচ্ছে কেন্দ্রীয় সরকার এর অলরেডি রিজার্ভ
আইটেমের রাইট আছে। সুপ্রিম কোর্ট তার উপর একটা জাজমেন্ট দিয়েছে যে কি কি
যাবে, কি কি করা যাবে না। কিন্তু রাজ্য সরকার লোক্যালি ডি.আই.সি. তারা তো দেখ
যে কোথায় কনফ্লিক্ট তৈরি হচ্ছে? এমন একটা অবস্থার সৃষ্টি হচ্ছে, আপনি পাওয়ার
পুড়িয়ে দিলে আপনি পাওয়ারলুমের কাপড় আটকাতে পারবেন, এই রাজ্যে আসছে না,
রাজ্যের পাওয়ারলুমের কাপড়? আপনাকে দেখতে হবে কি ভাবে আপনি হ্যান্ডলুমকে
কমপিটিটিভ করতে পারবেন এবং কিভাবে প্রটেক্ট করতে পারেন। তন্তুজ যখন ওটা
করেছিল, ওটা সাকসেস স্টোরি। যারা সবচেয়ে সমালোচক সি.পি.এম.এর সেই বর্তমান
সম্পাদক তিনি লিখেছিলেন যে সাকসেস স্টোরি যদি কিছু থাকে বামফ্রন্ট সরকারের সে
হচ্ছে তন্তুজ, গ্ল্যামার স্টোরি হয়ে গিয়েছিল। পার্ক স্ট্রীটে তন্তুজ দোকান খুলে ফেলেছিল।
একদম গ্রামের তাঁতিদের কাপড় আমরা নিয়ে আসছি। এখন হ্যান্ডলুম সেক্টারে যদি আপনি
দেখেন স্ট্যাগনেশন এসে গেছে। স্ট্যাগনেশনের কারণ কি, এটা অনুসন্ধান করে যদি দেখে
হয় আপনি মার্কেট বাড়াতে পারছেন না, নয়, আপনার কোয়ালিটি ইমপ্রুভমেন্ট করা
পারছেন না। আমি সরকারের ফিগার দিচ্ছি, আপনি দেখবেন ইকনমিক রিভিউ'র স্ট্যাটিসটিক্স
ইনডেক্সে, হ্যান্ডলুম সেক্টারটাই বড়, ৭ লক্ষ লোক কাজ করে। সেখানে নামবার অব লুম
বাড়ছে না। নাম্বার অব লুমস স্ট্যাগনেন্ট হয়ে গেছে। লুমস অ্যাট দি অ্যান্ড অব পিরিয়
ধরুন আপনার ৮৯-৯০ লুমস ছিল ৩ লক্ষ ৩৮ হাজার, ৯০-৯১ তে ৩ লক্ষ ৩৮ হাজ
৯১-৯২ তে ৩ লক্ষ ৩৮ হাজার। হ্যান্ডলুমের সংখ্যা কেন স্ট্যাগনেন্ট হয়ে গেল?
আপনাকে বুঝতে হবে যে marginal improvement in production of handloo
cloth. হচ্ছে, কিন্তু লুম আর বাড়ছে না। হোয়াট ইজ দি রিজিন? আর আজকে
তন্তুজের বিরুদ্ধে আমি বারবার এই হাউসে আগেও অভিযোগ করেছি এবং আজকে আম
বন্ধু অজয় দে খুব তত্ত্বপূর্ণ ভাবে বললেন যে আপনারা সাবসিডি পাচ্ছেন জনতা ক্লথে
জন্য। ইট ইজ এ পেপার ট্রানজাকশন এবং আল্টিমেটলি সেই টাকাটা যেটা কেন্দ্রীয় সরক
আপনাকে সাবসিডি হিসাবে দিচ্ছে That money is not going back to the handloo
weavers cooperatives. তারা পাচ্ছে না সাবসিডির টাকা এবং তন্তুজ জাস্ট মিডিলম
হিসাবে সাবসিডির টাকাটা নিচ্ছেন, যেহেতু আপনারা সেলিং এজেন্ট, সাবসিডির টাক
অন্যদিকে যাচ্ছে। প্রবীর বাবু আপনি তন্তুজের গ্ল্যামার মানে পার্ক স্ট্রীটে দোকান তো নয়,
যাদের হ্যান্ডলুম উইভারদের প্রটেক্ট করবেন কো-অপারেটিভ সোসাইটি, তারা যদি জনতা
করে সাবসিডির টাকাটা না পায় তাহলে হাউ ক্যান ইউ সে যে আপনার ডিপার্টমেন্ট

হচ্ছে? আর একটা আপনি দেখুন কেন্দ্রীয় সরকার এখনও জনতা ক্লথ ডিসকন্টিনিউ করেনি, এখনও সাবসিডি দিচ্ছে, জনতা কাপড় কেউ পরতে চায় না। আমরা শুধু রিলিফের কাপড় ই, এই দেশের মানুষকে। কংগ্রেস সরকার এটা করেছে এক্সপেকটেশন বাড়িয়ে দিয়েছে। ভারের টেক্সটাইল চায়, আপনার দিতে হবে তাকে। যদি লোকে কিনতে পারে, ইন্ডিয়ান টেক্সটাইলের ভ্যারাইটি সারা পৃথিবীর মধ্যে ওয়ান্ডারফুল। সুতরাং আমি আর একটা কথা বলছি আপনার আন্ডারে যে কটা পাবলিক সেক্টার আছে এস্টিমেটস কমিটিতে কিছুদিন আগে আপনার লেদার ডেভেলপমেন্ট কর্পোরেশন আপনাব অন্যগুলোকে আমরা স্টাডি করেছিলাম, প্যাথেটিক কন্ডিশন, আপনার একটাও পাবলিক সেক্টার লাভ করেনা। ধরুন স্মল ইন্ডাস্ট্রির কর্পোরেশন, স্মল ইন্ডাস্ট্রিস কর্পোরেশন গত বছর ৬৪ লক্ষ ৯৪ হাজার টাকা লস করেছে। অ্যাকুমুলেটেড লস হয়েছে ১ কোটি ৯৯ লক্ষ টাকা। হ্যান্ডলুম অ্যান্ড পাওয়ারলুম ডেভেলপমেন্ট কর্পোরেশন—এটায় লাভ হওয়া উচিত ছিল, এটার ফিগার পাওয়া যাচ্ছে না, কিন্তু এটাতেও আপনারা গত বছর লস করেছেন। ওয়েস্ট বেঙ্গল সিরামিক ডেভেলপমেন্ট কর্পোরেশন, এটা গত বছর লস করেছে ১ কোটি ২৯ লক্ষ টাকা। অ্যাকমুলেটেড লস ৯ কোটি ৩০ লক্ষ টাকা। আপনি হ্যান্ডলুমের সাকসেস স্টোরি বলছেন, 'মঞ্জুষার' সাকসেস স্টোরি বলছেন। তাহলে ১ কোটি ৩০ লক্ষ টাকা লস হয় কি করে? ওয়েস্ট বেঙ্গল লেদার ইন্ডাস্ট্রিস ডেভেলপমেন্ট কর্পোরেশন — এটা চামড়ার সব চেয়ে লাভজনক ব্যবসা হওয়া উচিত, অথচ এটাও গত বছর ১৫ লক্ষ ৩৪ হাজার টাকা লস করেছে। অ্যাকমুলেটেড লস ২ কোটি ৬৯ লক্ষ টাকা। ওয়েস্ট বেঙ্গল হ্যান্ডিক্রাফটস ডেভেলপমেন্ট কর্পোরেশন 'মঞ্জুষা' - ১০ লক্ষ ৬৬ হাজার টাকা লস, অ্যাকুমুলেটেড লস ১ কোটি ৮৭ লক্ষ টাকা। পাঁচটা সংস্থা, স্মল ইন্ডাস্ট্রিস কর্পোরেশন, হ্যান্ডলুম অ্যান্ড পাওয়ারলুম ডেভেলপমেন্ট কর্পোরেশন, ওয়েস্ট বেঙ্গল সিরামিক ডেভেলপমেন্ট কর্পোরেশন, ওয়েস্ট বেঙ্গল লেদার ইন্ডাস্ট্রিস ডেভেলপমেন্ট কর্পোরেশন এবং ওয়েস্ট বেঙ্গল হ্যান্ডিক্রাফটস ডেভেলপমেন্ট কর্পোরেশন লোকসান করছে। লাভ করছে একমাত্র ওয়েস্ট বেঙ্গল ফাইনান্সিয়াল কর্পোরেশন। ওরা অনেক ছোট ইন্ডাস্ট্রিসকে লোন দিয়েছে। কিন্তু আপনি কি জানেন ওয়েস্ট বেঙ্গল ফিনান্সিয়াল কর্পোরেশন-এর যে পারফরমেন্স তা অন্যান্য স্টেট ফাইনান্সিয়াল কর্পোরেশনের সঙ্গে তুলনায় খুবই খারাপ। আপনি যদি দেখেন কত লোন ডিসবার্সড হয়েছে — উত্তর প্রদেশ ফাইনান্সিয়াল কর্পোরেশন লোন ডিসবার্সড করেছে ১১২৭ কোটি টাকা। আর আপনারা করেছেন ৩২৮ কোটি টাকা। কর্ণাটক করেছে ১২০৬ কোটি টাকা। অন্য স্টেটের তুলনায় আপনার স্টেট ফাইনান্সিয়াল কর্পোরেশনের স্মল ইন্ডাস্ট্রিকে লোন দেওয়ার পারফরমেন্স ২৫% ও নয়। একটা বিষয়ে আমি আপনার প্রশংসা করব, আপনি কিছু সত্যি কথা বলেছেন, কিন্তু আপনি কোনও সলিউশনের রাস্তা বলেন নি। নতুন পরিবেশে কি করে ছোট ইন্ডাস্ট্রিস বাড়াবেন, সেটা বলেন নি।

[6-00 — 6-10 p.m.]

**শ্রী পান্নালাল মাঝি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের মন্ত্রী তার দপ্তরের যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন করে আমি দু'একটি কথা বলতে চাই। যারা কোনওদিন কোনও কাজ করেন নি সেই বিরোধী দলের মাননীয় সদস্যরা অনেকেই আজকে এখানে অনেক কথা বলে গেলেন। অবশ্য আমরা জানি ওদের কথার সঙ্গে কোনও

মিল নেই। কথা বলেন একরকম, কাজ করেন অন্যরকম। সৌগতবাবু যেসব কথাগুলো বলে গেলেন সেসব কথাগুলি উনি বলার আগেই যদি ওকে আমি হিসাবগুলো একটু দেখিয়ে দিতে পারতাম তাহলে আর উনি ঐসব কথা বলার কোনও সুযোগ পেতেন না। অবশ্য উনি নিজেও যদি হিসাব-পত্র একটু দেখে আসতেন তাহলে ঐভাবে কথা বলতেন না। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার আসার পর থেকে ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের মাধ্যমে গরিব মানুষের জীবন জীবিকার ক্ষেত্রে যে পরিবর্তিত পরিস্থিতির সৃষ্টি হয়েছে তা ওদের অকল্পনীয়। বামফ্রন্ট সরকার সুপরিকল্পিত উন্নয়ন কর্মসূচির মধ্যে দিয়ে এই পরিবর্তন সাধন করতে সক্ষম হয়েছে। আমরা জানি হ্যান্ডলুম সেক্টরে 'তন্তুজ' ১৯৫৪ সালে প্রতিষ্ঠিত হয়েছিল। সে সময় থেকে ১৯৭৭ সাল পর্যন্ত তার কি অবস্থা ছিল? শেয়ার ক্যাপিটল কত ছিল? মাননীয় সদস্য অতীশবাবু নিশ্চয়ই এটা জানেন। তিনি এক সময় এখানে ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের মন্ত্রী ছিলেন এবং 'তন্তুজ'-এর চেয়ারম্যানও ছিলেন। ওরা তখন-১৯৭৭ সালে 'তন্তুজ'-কে ১৬ লক্ষ টাকার শেয়ার ক্যাপিটল দিয়েছিলেন ২ লক্ষ ৬৬ হাজার তন্তুজীবীর জন্য। আমাদের রাজ্যে তখন ২ লক্ষ ৬৬ হাজার তন্তুজীবী কাজ করতেন, তাদের উন্নয়নের জন্য মাত্র ১৬ লক্ষ টাকা। তা দিয়ে কি হত? আজকে বামফ্রন্ট সরকারের আমলে ৬ কোটি ৫৩ লক্ষ টাকা ইক্যুইটি শেয়ার বাবদ রাজ্য সরকার দিয়েছে। এতেই বিরোধী সদস্যদের চঞ্চল হলে চলবে না, শুধু এটাই নয়, এর পরে 'ন্যাবার্ড'-এর ফিনান্স। স্যার, আপনি জানেন 'ন্যাবার্ড' দুটি ক্ষেত্রে ফিনান্স করে। একটা হচ্ছে কো-অপারেটিভ-এর ক্ষেত্রে, একটা হচ্ছে এগ্রিকালচারাল সেক্টর। কো-অপারেটিভ এর মধ্যে আমাদের উয়িভিং সেক্টর আছে, সেখানে ওদের আমলে আমরা কি পেতাম? ওরা তো রাজ্যের কথা খুব ভাবেন, তা সেখানে ওরা কত আমদানি করতে পেরেছিলেন? ওরা সারা পশ্চিমবাংলার জন্য 'ন্যাবার্ড' ফিনান্স — তখন রিজার্ভ ব্যাঙ্ক থেকে দেওয়া হত — ৮০ লক্ষ টাকাও আনতে পারেন নি। কেন আনতে পারেন নি, কেন দেয়নি? আজকে সেটা ৫৫ কোটি টাকার বেশি আমাদের রাজ্যসরকার ন্যাবার্ড ফিনান্সের মাধ্যমে পেয়েছে। তন্তুজ অ্যাফেক্স কো-অপারেটিভ ২৩ কোটি টাকার বেশি ন্যাবার্ড ফিনান্স পেয়েছে। আপনাদের আমলে কত ছিল? কম ছিল। অতএব এইসব কথাগুলি যদি ভাবনা-চিন্তা করে বলতেন তাহলে সুবিধা হত। তাঁত শিল্পিদের জীবিকার ক্ষেত্রে বামফ্রন্ট সরকার যা করেছেন ভারতবর্ষে আর কোনও রাজ্যের সঙ্গে তার তুলনা আছে, যে কোনও সরকারই বলুন। সারা ভারতবর্ষের তামিলনাডুর মাদ্রাজ হ্যান্ডলুম কত ছিল? সেইসব জিনিসগুলি দেখবেন। আজকে মাননীয় মন্ত্রী মহাশয় তার বাজেট বিবৃতিতে দিয়েছেন তাঁত শিল্পীদের জীবিকার জন্য, তাদের বাঁচার জন্য, তাদের স্বার্থের জন্য কত কি করেছেন। তাদের শেয়ার দিয়েছেন। প্রত্যেক তাঁতিকে ২০০ টাকা করে শেয়ার দিয়েছেন তারা পেনশন পাচ্ছে, প্রভিডেন্ট ফান্ড করেছে। হাউসিং স্কীমের মাধ্যমে তাদের পাকা ঘর তৈরি করে দেওয়া হয়েছে। বিনা পয়সায় চশমা দেওয়া হচ্ছে। ১ হাজার টাকা করে নগদ গ্রান্ট দেওয়ার ব্যবস্থা করেছেন। পেনশনের ব্যবস্থা করেছেন। আজকে গ্রামের মানুষের ধারণা পাল্টে গেছে। মানুষের ধারণা ছিল, সরকারি যারা চাকরি করে তাদেরই পেনশন দেওয়া হয়। কিন্তু আজকে মাঠের চাষিরা, গাঁয়ের তাঁতিরা এই সমস্ত লোকেরা যে পেনশন পাবে সেটা কেউ কল্পনা করেছেন এইসব পাচ্ছেন বলেই তারা বুঝেছে এই বামফ্রন্ট সরকার তাদেরই সরকার এবং সেইজন্য এই সরকারকে তারা বারবার ফিরিয়ে আনছেন। তারপর আপনারা পেপার ট্রানজাকশনের কথা

লছেন। কোথাকার কি রিপোর্ট পেয়েছেন আমি জানি না। এনকোয়ারি রিপোর্ট হ্যান্ডলুমের রছিল। কটা সোসাইটি ধরা পড়েছে? গট-আপ হতেই পারে। এইসব সোসাইটি করেছে, লুম সাইটি করেছে, প্রাইমারি সোসাইটি করেছে। কিন্তু আপনারা যে সোসাইটি করেছেন তাতে তি নেই, কিছু নেই, জাল সোসাইটি করেছেন। দুর্নীতি হতেই পারে। দুর্নীতি থাকবে না? বুর্জোয়া অর্থনৈতিক সমাজব্যবস্থা সেই বুর্জোয়া সমাজ ব্যবস্থা এবং যেখানে আপনারা ছেন সেখানে দুর্নীতি থাকবে না থাকবে। কিন্তু একটি কথা বুঝলাম না। আপনারা রিপোর্টের রা উল্লেখ করলেন যে সোসাইটি ধরা পড়েছে। দিল্লির অফিসার এনকোয়ারি করতে এসেছিলেন। রামপুরে পূর্বস্থলির মেইন গো-ডাউন যখন দেখলেন তখন দেখতে পেলেন লক্ষ লক্ষ পিস পাকার জনতা কাপড় পড়ে আছে। কয়েক কোটি টাকা আটকে রয়েছে, বিক্রি করতে পারছি । তারা আশ্চর্য হয়ে লিখেছেন, তারা ভাবতে পারেননি গো-ডাউনে ৪০ লক্ষ পিস মাল জুত আছে। দুর্নীতি থাকতেই পারে, কিন্তু সেটা বড় কথা নয়, কিন্তু তারা বুঝেছে। কিন্তু ন এটা হয়েছিল? আপনাদের কেন্দ্রীয় সরকারের কৃপায়। রাজীব গান্ধী যখন প্রধানমন্ত্রী লেন তখন তিনি হঠাৎ করে ১৯৮৯ সালে একটি ফতোয়া জারি করে দিলেন যে জনতা াপড় ইমপ্লিমেনটিং এজেন্সির মাধ্যমে বিক্রি করতে হবে, আমরা বিক্রি করতে পারব না। ামরা মাত্র ১৫ পারসেন্ট বিক্রি করবো আর পাবলিক ডিসট্রিবিউশন সিস্টেমের মাধ্যমে ক্রি করতে হবে ৮৫ পারসেন্ট। আমাদের সরকার থেকে ঠিক করলেন কনজিউমার কো-পারেটিভ ফেডারেশনের মাধ্যমে বিক্রি করার। তারা বিক্রি করতে পারেনি। আমাদের সাবসিডি তে হয়েছে। ২০ কোটি টাকা বাকি রয়ে গেল, মার খেলাম। আমাদের ৮।১০ কোটি টাকার পমেন্ট দিতে হয়েছে। আমাদের মূলধন আটকে গেল, আমরা পেলাম না। আমাদের ওভারড্রাফট নিতে হল পেমেন্ট দেবার জন্য, সুদ দিতে হচ্ছে বিরাট টাকা। সুতরাং কেন হচ্ছে, কে রজন্য দায়ী সেটা আপনাদের বুঝতে হবে। আর একটি কথা অম্বিকাবাবু বলেছেন। আমি াকে ধন্যবাদ জানাই, তিনি বুঝেছেন। উনি বুঝেছেন, এই যে রিবেট এর কি হবে? হ্যান্ডলুমের ২টা বাজিয়েছে কে? দুটি বিষয়ে গোটা ভারতবর্ষে আপনারা ধ্বংস করে ছাড়ছেন। কেন্দ্রীয় রকারের রিবেট দেওয়া হয়েছিল, রিবেট সিসটেম প্রথমে ৬০ দিন ২০ পারসেন্ট কমিয়ে রলেন ৪৫, তারপর ৩০ দিন যে স্টেট এবং সেন্ট্রালের দুজনের শেয়ার ছিল, ১০ পারসেন্ট স্টট এবং ১০ পারসেন্ট সেন্ট্রাল দেবেন। এই সীমাবদ্ধ আর্থিক ক্ষমতাতেও স্টেট কোনওদিন রিবদের কল্যাণের কাজে পিছু হটেনি, কিন্তু কেন্দ্রীয় সরকার কমিয়ে কমিয়ে এখন তুলে দিচ্ছেন। ১০ কোটি টাকা বিক্রি করুন, আর ২০ কোটি টাকা বিক্রি করুন ওদের কাছ থেকে বাকি টাকা পাবেন না তাহলে কি করে বাঁচবে? এসবগুলি দেখবেন, আমার কাছে অনেক তথ্য আছে পরে জেনে নেবেন। আমি এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কামাখ্যানন্দন দাস মহাপাত্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার সময় মাত্র ৫ মিনিট, প্রথমেই আমি ব্যয়বরাদ্দকে সমর্থন করে দুটি বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার ৪টি থানার প্রায় ১০ লক্ষ মানুষ একটি কুটির শিল্পের সঙ্গে জড়িত, সেটা হচ্ছে মাদুর শিল্প। মাননীয় অম্বিকা বাবু একটু আগে এটার উল্লেখ করেছেন। ওখানে ডিজাইনটা প্রবলেম নয়, সম্প্রতি মাদ্রাজ মাদুর বুনছে মাদ্রাজের যে কাঠিতে মাদুর বোনা হয় মেদিনীপুরের কাঠির গুনগত মান তার থেকে অনেক ভাল। কোয়ালিটি

অনেক বেটার। গরমকালে ঠান্ডা থাকে। কিন্তু ওরা যে প্রবলেম ফেস করছে তা মাদ্রাজের মাদুর নট মেশিনে বোনা মেদিনীপুরের মাদুরের কাঠি ছুরি দিয়ে চেঁছে নট ঠিক হয়। কিন্তু টেকনোলজির অভাবে তার উৎকর্ষতা বৃদ্ধি পাচ্ছে না। এর কোয়ালিটি ডিউরোবিলিটি অনেক বেটার হওয়া সত্ত্বেও এই মাদুর অল ইন্ডিয়ায় কমপিট করতে পারে না। দ্বিতীয়ত মাদ্রাজ আর একটা টেকনোলজি আবিষ্কার করেছে, আমি রিকোয়েস্ট করব রাজ্য সরকার অনেক বিষয়ে সাহায্য করছেন মাদুর শিল্পকে বাঁচাবার জন্য কিছু করুন মাদুর কাঠি তৈরি করার টেকনোলজি এই নিয়ে কোনও গবেষণা আজ পর্যন্ত হয়নি। আমি অনুরোধ করব আপনি নজর দিন এই দুটি মৌলিক কাজ করতে পারলে আজকাল মাদুর কাঠির ব্যাগ, টেবিল ম্যাট হচ্ছে এই দুটি করতে পারলে অল ইন্ডিয়া মার্কেটে দাঁড়াতে পারে। এইদিকে নজর দেবেন। আর একটি বিষয় দৃষ্টি আকর্ষণ করছি পশ্চিমবঙ্গের কোস্টেল এরিয়া অনেক সি ফিসিং আছে, নোনা মাছ আছে। টাইগার প্রন, ওদের বিক্রি, এক্সপোর্ট সব মনোপলির দিকে যাচ্ছে। তা ছাড়া বছর ধরে অনেক অন্য মাছ যেমন ইলিশ, পার্সে পাওয়া যায় প্রিজারভেশন করার চেষ্টা আছে। আমি রিকোয়েস্ট করব অনেক সঙ্কট অন্য সঙ্কটের মধ্যে দাঁড়িয়ে দুটি শিল্পের দিকে নজর দিন। পশ্চিমবঙ্গে ১৫/১৬ লক্ষ মানুষ ক্ষুদ্র শিল্প এবং মৎস্যজীবী আছে। অনেকদিক থেকে সরকার এদের উপকার করতে পারে। আজকে কেন্দ্রীয় সরকারের নীতির ফলে আমাদের কুটির এবং ক্ষুদ্রশিল্প মার খাচ্ছে। সৌগতবাবু বলেছেন যে, আজকে কেন গ্রোথ রেট অল ইন্ডিয়ায় ডাউনওয়ার্ড। আর আমাদের পশ্চিমবঙ্গ ও তার বাইরে নয়। আমি এই নিয়ে ডিবেট করতে চাই না, কিন্তু বিপণনের ক্ষেত্রে কাজকর্মের ক্ষেত্রে, সহায়তা দেবার ক্ষেত্রে রাজ্য সরকার যে ব্যবস্থা নিয়েছেন সেটা যদি দ্রুততার সঙ্গে কুটির শিল্পের কারিগরদের কাছে পৌছে দিতে পারি তাহলে ক্ষুদ্র ও কুটির শিল্পকে এগিয়ে নিয়ে যেতে পারবে। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

শ্রী ত্রিলোচন দাস : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৯৩-৯৪ সালের জন্য ক্ষুদ্র কুটির শিল্পে দপ্তরের মন্ত্রী যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে দুই-একটি কথা বলতে চাই। আমাদের রাজ্য সরকার কুটির শিল্প বৃদ্ধি এবং তার প্রসারের উপর বিশেষ গুরুত্ব আরোপ করেছেন, কারণ এই জাতীয় শিল্পে অধিকতর কর্ম-সংস্থানের সুযোগ রয়েছে। এই রাজ্যে নতুন নতুন ক্ষুদ্র শিল্প স্থাপিত হয়েছে। ১৯৮৮-৮৯ সালে ১৫,৬৬৭টি নতুন শিল্প স্থাপিত হয়েছে, ১৯৮৯-৯০ সালে স্থাপিত হয়েছে ১৭,০৩৮টি এবং ১৯৯০-৯১ সালে স্থাপিত হয়েছে ৮,০০৫টি। ১৯৯১-৯২ সালে রাজ্য একটা অস্বাভাবিক আর্থিক সঙ্কটের মধ্যে পড়েছিল। কেন্দ্রীয় সরকার রিজার্ভ ব্যাঙ্ক থেকে ঋণ দানের ক্ষেত্রে কঠোর বিধিনিষেধ আরোপ করেছিলেন। তারজন্য ব্যাঙ্ক থেকে আর্থিক সহায়তা না পাওয়া সত্ত্বেও ১৯৯১-৯২ সালে ১৭,৭৮৯টি নতুন শিল্প স্থাপিত হয়েছে এবং তারফলে অতিরিক্ত ৪২,৬৮৯ জনের কর্মসংস্থানের ব্যবস্থা হয়েছে। ১৯৯০-৯১ সালে রেজিস্ট্রিকৃত ক্ষুদ্র শিল্পের সংখ্যা ছিল ৮,৮৪৬, ১৯৯১-৯২ সালে এ সংখ্যা দাঁড়ায় ২৭,৪৩৪। ১৯৯১ সালের মার্চের শেষে রেজিস্ট্রিকৃত ক্ষুদ্র শিল্পের সংখ্যা ছিল ৩ লক্ষ ৩৬ হাজার ৭৮০ এবং ১৯৯২ সালের মার্চের শেষে এর সংখ্যা দাঁড়ায় ৩ লক্ষ ... হাজার ২২১। আজকে রাজ্য সরকার এখানে যেভাবে শিল্পের প্রসারের ব্যবস্থা করেছেন সেই কেন্দ্রীয় সরকারের উদার শিল্পনীতির ফলে সেই প্রচেষ্টাটা মার খাচ্ছে। এই নীতির ফলে ...

র কাছে ছোট শিল্পগুলি মার খাচ্ছে। আমাদের ডি.আই.সির মাধ্যমে যে সমস্ত রেজিস্ট্রেশন
যে সমস্ত শিল্প উদ্যোগীরা ঐ সমস্ত স্কীম করেন, সেই স্কীম অনুযায়ি রেজিস্ট্রেশন পাবার
তারা ব্যাঙ্কের কাছে যান। কিন্তু ব্যাঙ্কগুলি তাদের নিজেদের খেয়াল খুশি মতো তাদের
র প্রোজেক্টের টাকা কেটে দেন। আমার মনে হয়, যেভাবে প্রোজেক্ট তৈরি করা হল সেই
জেক্টের টাকা যদি ব্যাঙ্ক তাদের খুশিমতো কেটে দেন তাহলে সেই শিল্প অবশ্যই মার
। এই ব্যাপারে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, তিনি যেন এই ব্যাপারটা দেখেন। এই
মন্ত্রীর বরাদ্দকে সমর্থন করে এবং বিরোধীদের কাট মোশনের বিরোধিতা করে শেষ

[6-10 — 6-20 p.m.]

শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, কংগ্রেসি বন্ধুরা অনেক কথা বললেন
অনেক ভাল ভাল পরামর্শ দিলেন। কিন্তু শুধু পশ্চিমবঙ্গে নয়, সারা ভারতবর্ষে শিল্প
শে বিশেষ করে কুটিরশিল্প বিকাশে ভারত সরকার যে নীতি নিয়েছেন, বর্তমানে সেটাই
শিল্প বিকাশে প্রধান বাধা হয়ে উঠেছে, একথা তারা একবারও বললেন না। কাজেই এ
ক বোঝা যায় যে এদের আন্তরিকতার অভাব আছে। বর্তমান পরিস্থিতিতে যে অবস্থার
হয়েছে সেই অবস্থার জন্যই শিল্প বিকাশ ব্যাহত হচ্ছে, কুটির শিল্প ধ্বংস হচ্ছে, লক্ষ
কলকারখানা রুগ্ন হয়ে যাচ্ছে। এই যে বাস্তব পরিস্থিতি, এই পরিস্থিতি সম্পর্কে তাদের
নও বক্তব্য নেই, তারা কিছু পরামর্শ দিলেন। আপনারা সকলেই জানেন দিল্লির সরকারের
নীতি। আজকে মাঝারি শিল্পকে ক্ষুদ্রশিল্পের আওতায় আনা হয়েছে। রিজার্ভ ব্যাঙ্ক এবং
ান্য ব্যাঙ্ক তারা সিদ্ধান্ত নিয়েছে যে তারা এখানে আর বিনিয়োগ করবেনা এবং ব্যাঙ্কগুলি
নিয়োগ করছে না। শুধু তাই নয়, ক্ষুদ্রশিল্পে যে ইনসেনটিভ ভারত সরকার দিতেন সেটাও
করে দিয়েছেন। এই সমস্ত কারণে শুধু পশ্চিমবঙ্গই নয়, সারা ভারতবর্ষে ক্ষুদ্র শিল্প
টা সঙ্কটের মুখোমুখি এসে দাঁড়িয়েছে। একজন বললেন যে ভারতবর্ষকে পৃথিবীর সামনে
পযুক্ত করা হয়েছে। পণ্ডিত জওহরলাল নেহেরু দ্বিতীয় পাঁচশালা পরিকল্পনায় যে সমস্ত
রক্ষণের নীতি গ্রহণ করেছিলেন আমাদের দেশের শিল্প বিকাশের জন্য, আমাদের দেশের
ল্পকে রক্ষার জন্য, আজকে সে সমস্ত সংরক্ষণ তুলে দেওয়া হয়েছে। আজকে ছোট ছোট
ল্পকে বলা হচ্ছে যে তোমাদের বড়, মাঝারি, দেশি, বিদেশি পুঁজিপতিদের সঙ্গে লড়াই করে
কতে হবে। আজকে দেশটাকে এরা প্রায় ধ্বংসের দিকে নিয়ে যাচ্ছে, দেশের শিল্পকে
ংসের দিকে নিয়ে যাচ্ছে। এখানে অম্বিকাবাবু কিছু কিছু কথা বলেছেন যে স্পিনিং মিল
ওয়া দরকার। এটা ঠিক কথা, এটা বিবেচনা করা দরকার। আমরাও মনেকরি যে স্পিনিং
ল হওয়া দরকার। আমরা ইতিমধ্যে তিনটা স্পিনিং করছি। পশ্চিম দিনাজপুরে একটা
স্পিনিং মিল করছি, আর একটি মেদিনীপুরে হয়েছে, এটার উৎপাদনও শুরু হয়েছে। আর
স্টীয়টি বাঁকুড়ায় করছি। তুলোর যে সমস্যা, আমরা চাহিদা মতো তুলো দিতে পারিনা। সেই
তুলো বিদেশে বিক্রয় হচ্ছে। তুলোর বাজার এত উঠানামা করছে যে তুলো কিনে স্পিনিং
মিল চালিয়ে তাকে দাঁড় করানো খুব কঠিন সমস্যা হয়ে উঠেছে। অম্বিকাবাবু আর একটা
কথা বলেছেন যে আমাদের পশ্চিমবাংলায় আমরা সচেতন ভাবে তাঁতশিল্পকে ভায়েবল করার
জন্য ভাবছি কিনা এবং পাওয়ারলুমকে এতদিন বাড়তে দেওয়া হয়নি। আমি তাকে জানাতে

চাই যে আমরা এই বিষয়ে খুবই সচেতন। আর এতদিন তাঁত শিল্পের স্বার্থেই পাওয়া লুমকে বাড়তে দেওয়া হয়নি। আমরা এইভাবে যে তাঁত শিল্প ধ্বংস হয়ে যাচ্ছিল তাকে র করছি তাঁতিদের সুতো দিয়ে, তাদের কাপড় কিনে। আমরা শুধু পশ্চিমবঙ্গেই নয়, সম ভারতবর্ষে এবং ভারতবর্ষের বাইরেও সেটা বিক্রয় করে তাঁতিদের পুনরুদ্ধার করার চে করছি বামফ্রন্ট সরকার আসায় অম্বিকাবাবু আর একটা কথা ঠিকই বলেছেন যে পাওয়া লুমকে বন্ধ করে রাখা যাবেনা, কারণ বাইরের পাওয়ারলুমের কাপড় পশ্চিমবঙ্গে ছেয়ে গেছে সেদিক থেকে আমরা সিদ্ধান্ত করেছি যে পাওয়ারলুম যাতে বাড়ে তারও চেষ্টা করব। যেগুলি চলছে, যেগুলি উৎপাদন করেছে, তারা পাশাপাশি ভারত সরকারের আইন মোতাবে আমরা ব্যবস্থা গ্রহণ করব। আপনারা জানেন যে হলদিয়ার অ্যাক্রীলিক ফাইভার ইন্ড হয়েছে, তাদেরও সুতো লাগবে। কাজেই বাড়াবার যে ক্ষেত্র হয়েছে সেদিকে লক্ষ্য রে বাড়ানো হবে।

[6-20 — 6-30 p.m.]

সুতরাং সেইদিক থেকে পাওয়ার লুম বাড়াতে হবে ঠিকই বলেছেন। বিদ্যুতের ব্যাপা বলেছেন। বিদ্যুৎ যখন অভাব ছিল তখন কৃষিতে অগ্রাধিকার দেওয়া হয়েছিল। এখন কোন জায়গায় বিদ্যুৎ পেতে দেরি হলে সেখানে বুঝতে হবে টেকনিক্যাল অসুবিধা আছে, হয় সেখানে সাব-স্টেশন দূরে আছে, তারের লিমিটেশন আছে কিংবা ট্রান্সফরমারের লিমিটে আছে। আপনারা জানেন এখন বিদ্যুতের অগ্রগতি খুব ভাল। এখন আমাদের লোড শেডি হওয়ার কথা নয় এবং হয়না। ২৪ ঘন্টার মধ্যে বেশির ভাগ সময় বিদ্যুৎ উদ্বৃত্ত, আম বিহার এবং উড়িষ্যাকে বিদ্যুৎ দিয়ে থাকি। কোলাঘাটের ৫নং হয়েছে, আগামী দিনে ৬নং হ এবং ফারাক্কা হবে, সুতরাং বিদ্যুৎ সঙ্কট নেই। বিদ্যুতের অভাবে শিল্প বন্ধ হয়ে যাচ্ছে এ আমি মনে করি না, আগামী অনেক দিন তা হবেও না। এখানে বিদ্যুৎ নির্ভর শিল্প ক যেতে পারে। ওই জায়গাতে আমরা সঙ্কট মুক্ত হবো। অম্বিকা বাবু স্পোটর্সের ব্যাপা বলেছেন। পোলোর বলের ব্যাপারে বলেছেন। আমি যতদূর জানি এটার মারকেট বেশি নে ফেদার সাটেল কক এটা নিয়ে নানা সমস্যা আছে, এটার খুব বেশি সম্ভাবনা নেই। তবে এ বিবেচনা করা যেতে পারে অন্যান্য জিনিস নিয়ে একটা স্পোটর্স কমপ্লেক্স করা যায় কি লক ফ্যাক্টরির কথা বলেছেন। এটা পুরানো, হাওড়ায় কারখানা টিকিয়ে রাখা যায় নি। এ মোলডেড লক হয়েছে, খরচ অনেক বেশি, দাম অনেক বেশি পড়ে যাবে। কারিগরি দক্ষ আছে, এটাকে রাখা যাবে কিনা সন্দেহ আছে, সমস্যা আছে। ভারত সরকারের ক্ষুদ্র শিল্প ক্ষেত্রে যে সংগঠন আছে তারসঙ্গে যোগাযোগ করা হচ্ছে, এটা রক্ষা করা মুশকিল। ফাউন্ড সম্পর্কে উনি বলেছেন, এটা ওনার আগের ধারণা থেকে বলেছেন। এখন পিগ আয়রনে কোনও সমস্যা নেই, পিগ আয়রন বাজার থেকে কিনতে পারা যায় এবং ডবু:বি.এস.আই. র কাছে পিগ আয়রন আছে। আমরা এটা কিনে স্টক করেছিলাম, এখন বাজারে দাম ক গেছে, বিক্রি করতে পারছি না। পিগ আয়রন নিয়ে অসুবিধা হচ্ছে তা নয় এখানে অনে সমস্যা আছে, অনেক পুরানো টেকনোলজি হয়ে আছে। আমরা দিল্লির সরকারকে বলেছি এবং দাবি করেছিলাম যে আগ্রার যেটা হচ্ছে ইস্টার্ন জোন অ্যানসিলিয়ারি হিসাবে সে পশ্চিমবাংলায় করা হোক। কিন্তু সেটা করা হয়নি। এই কথা বলতে গিয়ে তিনি আর এক

দায়িত্বজ্ঞানহীন কথা বলেছেন। বাইরে থেকে জিনিস আমরা ঢুকতে দেব না। ভারতবর্ষের যে কোনও জায়গার জিনিস যে কোনও জায়গায় বিক্রি করার অধিকার আছে। আমরা সেই কাজ করতে পারি না। তবে এই কথা ঠিক যে দুর্গাপুরে যে অ্যানসিলিয়ারি ইন্ডাস্ট্রি হতে পারত সেটা হয়নি দিল্লির চক্রান্তের ফলে। উনি বলেছেন আমরা যোগাযোগ করেছি কিনা। মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতিবসু মহাশয় ওনাদের সঙ্গে বসেছেন। কিন্তু টার্ন-কি ফ্যাব্রিকেশন দিয়ে দিয়েছে আমরা কি করব? আমরা তো বাধ্য করতে পারি না। কিন্তু এইভাবে কোনও জিনিস হয় না যে আমাদের রাজ্যে ঢুকতে দেব না। মধ্যপ্রদেশ গভর্নমেন্ট করতে পারে তার কারণ তাদের দায়িত্ব কম। ভারতবর্ষ এক থাকবে, ভারতবর্ষকে এক রাখতে হবে এটা অনেকের দায়িত্ব নয়। আমরা এই কাজ করতে পারি না যে অন্য রাজ্য থেকে জিনিস এলে তাকে আটকে দেব। এইরকম হয়না। আমাদের চিন্তা-ভাবনার সঙ্গে ওদের চিন্তা-ভাবনার একটু তফাত আছে। সৌগতবাবু বলেছেন উনি কারখানা নিয়ে এতো ভাবেন আমার ধারণা ছিল না, তিনি কত কথা বলেছেন কারখানার রেজিস্ট্রেশন কমে যাচ্ছে। সারা ভারতবর্ষে কমে যাচ্ছে। পশ্চিমবাংলায় কেন কমে যাচ্ছে, কারখানা এতো রুগ্ন হচ্ছে কেন সেটা তিনি বুঝতে পারছেন না। তিনি গোপন করেছেন। তিনি জানেন না এটা আমি মনেকরি না। কিন্তু পশ্চিমবঙ্গের প্রতি তাদের যদি দরদ থাকত, তাহলে সত্যি কথা বলতে হবে যে, ভারত সরকার যে নীতি গ্রহণ করেছেন তা যদি পরিবর্তন না করতে পারি, দিল্লির সরকারকে যদি পরিবর্তন না করতে পারি তাহলে ভারতবর্ষের একতা যেভাবে বিপন্ন, সাম্প্রদায়িকতা যেভাবে ছড়িয়ে পড়ছে তাতে কৃষি শিল্প সম্পূর্ণ ধ্বংস হয়ে যাবে। আমাদের দেশকে বিক্রি করে দেওয়া হচ্ছে। আজকে আমাদের পলিসিটা আমরা করি না, আমাদের দেশ স্টকের মধ্যে আছে। আমাদের পলিসি করে অন্য দেশ, কংগ্রে আমেরিকা, ব্রিটিশ সাম্রাজ্যবাদের লোকেরা করে। বিপদটা হচ্ছে, সৌগতবাবু বাকিটাতে গেলেন না, কেননা, ওখানে গেলে ভাত জল চলে যাবে। এই যে সাংঘাতিক নীতি গ্রহণ করা হয়েছে, তার বিরুদ্ধে গেলেন না। ওখানে অর্থমন্ত্রী যিনি হয়েছেন, তিনি রাজনীতি করতেন না, তিনি চাকুরি করতেন। তিনি একটা করে যে ফতোয়া জারি করছেন, দেশটা একটা সাংঘাতিক জায়গায় চলে যাচ্ছে। আমরা ক্ষুদ্র শিল্প করবো, কিন্তু ব্যাঙ্কগুলো টাকা দিচ্ছে না। আমি হিসাব দিতে পারি। এখানে সৌগতবাবু বলছিলেন যে পাড়ার ছেলেরা ঘুরে বেড়াচ্ছে, আমাদের ভাবতে হচ্ছে। পাড়ার ছেলেরা কিভাবে ঘুরছে তা দেখুন। এই সেল্ফ, সেল্ফ এমপ্লয়মেন্ট প্রোগ্রামটা সম্পর্কে আমি এক বছরের হিসাব দিতে পারি। ১১ হাজার ৭৪৭টি প্রকল্পকে স্পনসর করা হয়েছে। কারা স্পনসর করেছিল? সেখানে ব্যাঙ্কের একটা ভূমিকা আছে। আপনারা আবার ব্যাঙ্ককে ভাঙতে আরম্ভ করলেন। তারা স্যাংশন করেছিল ৩,৭৫৬। কিন্তু দিল কত - ১,৫১২। অর্থাৎ ১১ হাজার ছেলে ঘুরে বেড়াচ্ছে আমাদের কাছে, ব্যাঙ্কের কাছে, সকলের কাছে তারা পেল কত - ১,৫১২। এইরকম ভাবে আমি হিসাব দিতে পারি। ব্যাঙ্কগুলো করছে তার হিসাব এবং অর্থলগ্নি যে সংস্থাগুলো আছে তার হিসাব দিতে পারি। দিল্লির তার দেশকে লুঠ করছে। তারা আমাদের টাকা নিচ্ছে এবং তা নিয়ে দিল্লিকে দিচ্ছে। দিল্লির উন্নতি হচ্ছে, অন্য জায়গার উন্নতি হচ্ছে আমাদের টাকা নিয়ে। এই শেয়ার কেলেঙ্কারির কথা, এইসব দুর্নীতি যা করা হয়েছে এইসব কথা সৌগতবাবু জানেন। কিন্তু এটা হচ্ছে সাবসিডি স্কীম, যেটা সম্পর্কে সৌগতবাবু বলছিলেন। আমরা সাবসিডি স্কীম করেছিলাম। সাবসিডি স্কীমকে আমরা আরও উন্নত করতে চাই। সেজন্য নতুন সাবসিডি স্কীম করতে চাওয়া হচ্ছে।

তার মানে আমাদের আগের সাবসিডি স্কীম খারাপ ছিল তা নয়। আমরা অভিজ্ঞতার মধ্যে দিয়ে দেখেছি একটা সাবসিডি পেতে গেলে অনেক কাঠখড় পোড়াতে হয়, এরমধ্যে দুর্নীতি থাকে। তারমানে, আমরা আমাদের আগের সাবসিডি স্কীমকে বাতিল করছি বলে আগেরটা খারাপ তা নয়। হ্যান্ডলুম এবং পাওয়ার লুম সম্পর্কে বলছি, এখানে আমি বিবৃতি দিয়েছি সেটি হচ্ছে, ঐ যে বেগমপুরে যে ঘটনা ঘটেছে এটা সৌগতবাবু বোধহয় জানেন সেখানে যারা নেতৃত্ব দিয়ে আগুন ধরিয়েছে তারা কংগ্রেসের লোক। কংগ্রেসের যিনি প্রধান, গতবারে কংগ্রেসের প্রার্থী হয়ে পরাজিত হয়েছেন, তিনি এর নেতৃত্ব দিয়েছেন। আমরা অ্যারেস্ট করেছি কাউকে ছাড়া হবে না।

**মিঃ ডেপুটি স্পিকার :** প্রবীরবাবু, আপনার হয়ত আরও টাইম লাগবে। আমাদের হাতে যে টাইম আছে তাতে হবে না। আমি ১৫ মিনিট টাইম বাড়িয়ে দিচ্ছি। আশাকরি আপনাদের আপত্তি নেই, সকলের সম্মতি আছে?

।। ধ্বনি : হ্যাঁ ।।

(এই সময়ে ১৫ মিনিট সময় বাড়ানো হয়।)

[6-30 — 6-40 p.m.]

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** বেগমপুরের ব্যাপারটায় আপনাদের বুঝতে হবে যে কংগ্রেস দল আজকে কোথায় গেছে। তারা যেভাবেই হোক এখানে আইনশৃঙ্খলাকে বিপন্ন করে তুলবে সেখানে তারা আন্দোলন করলেন, আন্দোলন করলেন বললে ভুল হবে কংগ্রেসি আন্দোলনের সাথে দাবি করা হল যে, পাওয়ারলুমগুলো তুলে দিতে হবে এবং তাদের নিজেদের এনকোয়ারি করার অধিকার দিতে হবে। আমি তার উত্তরে বললাম যে, এই হয় না, আপনারা অভিযোগ দিন আমরা সাজা দেব। কিন্তু ওদের বক্তব্য যে ওদের এনকোয়ারি করার অধিকার দিতে হবে। একেবারে মধ্যযুগীয় বর্বরতা। এদিক থেকে অম্বিকাবাবু ঠিকই বলেছেন যে, এই ব্যাপারে কাউকে ছাড়া চলবে না, বরং যেভাবে বলেছেন তাতে যারা আগুন লাগিয়েছে তাদের প্রত্যেককে তুলে এনে গ্রেপ্তার করতে হবে। সাজা দিতে হবে এবং সেইদিক থেকে এটা দেখার দরকার। তারপরে বহরমপুর যে ঘটনা ঘটেছে এবং সেই সম্পর্কে অজয় দে দু-একটি কথাও বলছেন। তিনি বিষয়টা সঠিক ভাবেই তুলেছেন, এইসবের মধ্যে দুর্নীতি ছিল। দুর্নীতি ছিল শুধু তাই নয়, দুর্নীতি ধরার ব্যাপারেও আমাদের একজন অফিসার সাহায্য করেছেন দিল্লির একজন অফিসার এবং আমাদেরও কিছু অফিসার সাহায্য করেছেন। পরবর্তী সময়ে সেই অভিযোগগুলোর তোলা হয়েছিল এবং তারমধ্যে ২৯টি কো-অপারেটিভ লিকুইডিশনে যায় এবং আরও কিছু এনকোয়ারি করার কথা বলছি, গন্ডগোল হয়েছে এবং সেগুলো লিকুইডিশনে যাবার ব্যবস্থা করা হয়। আমরা ৪৭টি তন্তুজ এবং তন্তুশ্রী ও মঞ্জুষা থেকে জিনিস কিনতে বারণ করেছি। এই সমস্ত কো-অপারেটিভগুলোই লিকুইডিশনে যাবার প্রস্তাব দিয়েছি। তাদের থেকে কোনও কাপড় কেনা হচ্ছে না। এছাড়া শান্তিপুরে ট্রেনিং সেন্টার সম্বন্ধে বলেছেন। ওই ট্রেনিং সেন্টারটিতে ১০ জন করে ট্রেনিং দেওয়া হয় এবং এক্ষেত্রে যে অভিযোগ করেছেন আমরা শুনেছি এবং তা দেখব। ৪ বছরে ৬১টি ট্রেনিং সেন্টার করা হয়েছে। তারপর মেদিনীপুরেও একটা করা হয়েছে এবং প্রয়োজন আছে বলেই করা হয়েছে

প্রসেসিং যে করা হচ্ছে তা প্রয়োজন আছে বলেই করা হচ্ছে এবং ডিজাইন ডেভেলপমেন্টের জন্য করা হচ্ছে। সুতরাং ওইসবগুলো করার দরকার আছে। এছাড়া আমাদের লেদার কমপ্লেক্স যেটা করার কথা সৌগতবাবু বলেছেন সেই সম্বন্ধে বলছি যে, আপনারা সকলেই জানেন যে, এই ট্যানারিগুলো অপরিকল্পিতভাবে কলকাতার আশেপাশে গড়ে উঠছে এবং এতে পলিউটেড করছে, এতে খুব ক্ষতি হচ্ছে। সেইজন্য এদেরকে বলা হয়েছে এই জায়গা থেকে সরে যেতে এবং ওরা রাজিও হয়েছেন। কিছু চিন ভাষাভাষির মানুষ আছে যারা এই কাজ করেন, তারা প্রস্তাবও দিয়েছে এবং তাতে রাজিও হয়েছে যে কলকাতার কাছেই এক হাজার একর জমি নিয়ে লেদার সিটি করা হবে তাতে এই লেদারের কাজ করা হবে। তবে এখনই এই লেদার সিটি করতে কত টাকা খরচ হবে বলা যাচ্ছে না। মাদ্রাজের সি এল আর আই, এরা ডিটেলস প্রোজেক্ট রিপোর্ট এই ব্যাপারে দেবেন এবং কয়েক মাসের মধ্যেই প্রোজেক্ট রিপোর্ট পাব এবং তখন এটা বলা যাবে কত খরচ হবে এবং কবে করা হবে। তারপরে অ্যাফলুয়েন্ট ট্রিটমেন্ট প্ল্যান্ট, সব থেকে আধুনিক ট্রিটমেন্ট প্ল্যান্ট পাওয়া যায় কিনা সেই ব্যাপারে অফিসাররা বিভিন্ন জায়গায় খোঁজ খবর নিচ্ছেন এবং বিভিন্ন জায়গায় এই ব্যাপারে ঘুরেও দেখছেন। আমি শেষে দু-একটি কথা শুধু বলতে চাই সেটা হচ্ছে যেভাবে এবং যে পদ্ধতিতে আমাদের দিল্লির সরকার যে অর্থনীতি তারা গ্রহণ করেছেন এবং বাণিজ্যনীতি তারা গ্রহণ করেছেন তার ফল ফলতে শুরু করেছে। আমাদের এক্সপোর্ট বাড়েনি, আমাদের এক্সপোর্ট কমে গিয়েছে, আমাদের ইমপোর্ট কমেনি, আমাদের ইমপোর্ট বেড়ে গিয়েছে এবং আমাদের আরও বেশি বেশি করে ঋণ নিয়ে এক্সপোর্ট এবং ইমপোর্ট যে ইমব্যালেন্স হয়ে যাচ্ছে সেটা মেটাতে হচ্ছে এবং ঋণ নিয়ে সুদ মেটাতে হচ্ছে। এইভাবে আমাদের দেশকে ঋণের ফাঁদে ফেলে দেওয়া হচ্ছে। আমাদের দেশকে সবদিক দিয়ে বিপদে ফেলা হচ্ছে। আপনারা জানেন খাদি ও গ্রামীণ শিল্পোদ্যোগ যেটা আমাদের পুরনো সংগঠন সেখানে দেখছি সারা ভারতবর্ষে এই সংস্থাকে নিয়ে লুঠ চলছে, একটা দুর্নীতিতে ভরে গেছে। আমাদের এখানে খাদির একটা ইউনিট আছে, সেখানে দুর্নীতি আছে, পশ্চিমবঙ্গে তারা কি কাজ করছে সেটা তারা বলছে না। সুতরাং সেদিক থেকে এই খাদি কমিশন এবং খাদি বোর্ডের সঙ্গে একটা সামঞ্জস্য যাতে ঘটে এবং খাদি কমিশন যাতে পশ্চিমবঙ্গে খাদি বোর্ডের মাধ্যমে কাজ করে এই দাবিটা আমরা করেছি দিল্লির সরকারের কাছে। এই ব্যাপারে মন্ত্রীর সঙ্গে কথা বলেছি আশাকরি এটা নিয়ে ভাবা হবে। সৌগতবাবু বলেছেন ইদানিং অনেক জায়গায় লোকসান হচ্ছে, বেশিরভাগ সংস্থা হচ্ছে কংগ্রেস আমলের সংস্থা, এইগুলি আমাদের হাতে এসে পড়েছে। এমনভাবে এই সংস্থাগুলি করে রাখা হয়েছে সেখানে কিছু ফ্যাক্টরি অ্যাক্টে লোক নেওয়া হয়েছে, সেখানে এস.আর.এ. কিছু সরকারি কর্মচারিদের নেওয়া হয়েছে, এই সবকে মিলিয়ে কখন উৎপাদন হতে পারে না। এইদিক থেকে আমার বক্তব্য হচ্ছে এই যে লোকসানগুলি হচ্ছে এটা খুবই গৌরবের নয়, এই লোকসানটা যে পরিস্থিতির মধ্যে হয়েছে সেই লোকসানটা যাতে না হয় তারজন্য কার্যকরি ব্যবস্থা নেওয়া দরকার। সেদিক থেকে উদ্যোগ গ্রহণ করা হয়েছে। আমি এই কয়টি কথা বলে যে আবেদন করেছি এবং সরকারের পক্ষ থেকে যে প্রস্তাব এসেছে সেটাকে আপনারা সমর্থন করবেন এবং যে কাটমোশন উত্থাপিত হয়েছে আমি তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

## Demand No.73

**Mr. Speaker :** There are two cut motion to this Demand. Th are in order and taken as moved.

The motions of Shri Mukul Bikash Maity that the amount of demand be reduced by Rs.100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Das Gupta moved on 23rd Mar 1993 that a sum of Rs.69,66,02,000/- be granted for expenditure un Demand No.73, Major Heads : "2851-Village and Small Indust (Excluding Public Undertakings), 4851 - Capital outlay on Village Small Industries (Excluding Public Undertakings) and 6851-Loans village and small Industries (Excluding Public Undertakings)."

(This is inclusive of a total sum of Rs.23,23,00,000 already vo on account in March, 1993.) — was then put and agreed to.

### 38th Report of the Business Advisory Committee :

**Mr. Speaker :** I beg to present the 38th Report of the Busin Advisory Committee which met in my Chamber today and recomme ed the following revised programme of business for the 8th April, 19

Thursday, 8/4/93 - Discussion on the Resolution under Article 179 (c) the Constitution of India regarding removal of Spea

Now, I would request the Government Chief Whip to move motion for acceptance of the House.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that the 3 Report of the Business Advisory Committee, as presented to the Hou be agreed to by the House.

The Motion was then put and agreed to.

**ডাঃ মানস ভূঁইয়া :** স্যার, আগামী কাল এই বিষয়টা নিয়ে আলোচনা হয়েনি আগামীকাল হাউসের শেষ দিন এই পর্যায়ে। সমস্ত বিধানসভার সদস্যরা নিশ্চয় এক হবেন শেষ দিনে প্রত্যেক এলাকার বিভিন্নরকম সমস্যা আছে। কোশ্চেন অ্যানসার আ যেরকম রেখেছেন সেইরকম রাখুন, তারপর আপনি মেনশনটা রাখুন। আপনি আফটার সর্বোচ্চ ক্ষমতায় বসে আছেন, এই বিষয়ে আপনি সিদ্ধান্ত নিন। যাতে সমস্ত সদস্যরা মে নিয়ে আলোচনা করতে পারেন, বলতে পারেন সেই ব্যবস্থা আপনি করবেন। কালকের দীর্ঘদিন হাউস বন্ধ থাকবে পঞ্চায়েত নির্বাচনের জন্য। এই বিষয়টা আপনি পুনর্বিবে করবেন।

**Mr. Speaker :** Under the rules, this notice/resolution has to taken immediately after the question hour. As such there will be mention cases tomorrow.

**Shri Gyan Singh Sohanpal :** You have rightly pointed out the r rule 203 the motion of no-confidence against the Speaker will to be taken up tomorrow. I suggest that for the mention cases for h time was originally allotted as mention hour, it should be done the discussion of the no-confidence motion. Then the Hon'ble Mem- will have the opportunity to place whatever they may want to say.

**Mr. Speaker :** Mr. Gyanji, having full sympathy in regard to the tions of the members, you want that the mention cases be taken up orrow after the discussion of the no-confidence motion. But tomor- could be the day of my removal from the chair if your motion through. Then it will be very sad because under the circumstances ition cases will not be taken up at all. Therefore, I suggest that let mention cases be dropped tomorrow's list of business.

## LEGISLATION

### he Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1993

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to introduce the cutta Municipal Corporation (Amendment) Bill, 1993.

(Secretary read the Title of the Bill)

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to move that the lcutta Municipal Corporation (Amendment) Bill, 1993, be taken into isideration.

[6-40 — 6-44 p.m.]

**শ্রী সৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতা পৌর নিগম ১৯৯৩ বিল সভায় বচনার জন্য পেশ করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলের বিরোধিতা করে ই কিছু বলব না। কারণ মন্ত্রীর কাছে আমি প্রতিশ্রুতিবদ্ধ, দু'মিনিটের মধ্যেই আমি আমার ব্য শেষ করব। কারণ সবাই জানে বুদ্ধদেববাবুর অনেক ভবিষ্যত আছে, তাই এখন থেকে নি তাকে চটাতে চাইনা। স্যার এটা সবাই জানেন কর্পোরেশন আনফিল্টার্ড ওয়াটার, গঙ্গার এটা ব্যবহার করতে পারে, গ্যারেজের গাড়ি ধোবার জন্য, সেটার উপর এবারে চার্জ াবার কথা ভাবছেন মন্ত্রী মহাশয়। কর্পোরেশনের যেসব জল এতদিন ফ্রি ইউজ করা হয়, র থেকেই গ্যারেজের গাড়ি ধোওয়া হয়, সেটার উপর এবার উনি চার্জ নেবার ব্যবস্থা ছেন। বুদ্ধদেব বাবুর খেয়াল আছে কিনা জানিনা, আমরা যখন ছোট ছিলাম তখন বতাম ভোর বেলায় ভিস্তি এসে রাস্তা ধুয়ে দিয়ে যেত। তারপর আমরা আরও দেখতাম ড়ার ব্যাগে করে জল নিয়ে এসে রাস্তায় ছেটানো হত, যাতে রাস্তার ধুলো না ওড়ে। এই ার জল আসার জন্য যে মল্লিকঘাট পাম্পিং স্টেশন ছিল সেটাও এখন বন্ধ হয়ে গেছে। লকাতা কর্পোরেশন নতুন করে আনফিল্টার্ড ওয়াটারের কানেকশন দিচ্ছে না। আপনি খেছেন কিনা জানিনা, মিন্টো পার্কের কাছে বেশ খানিকটা জায়গা নিয়ে গাড়ি ধোওয়া হয়। ন্টো পার্কের জল নিয়ে এসে এই গাড়িগুলো ধোওয়া হয়। রাস্তার পাশেই এই গাড়িগুলো

ধোওয়া হয়। আমি বুদ্ধদেববাবুকে বলব, গঙ্গার জলের চার্জ নিন ঠিক আছে কিন্তু গ
জলের সাপ্লাইটা যাতে ঠিক থাকে এবং মল্লিকঘাট পাম্পিং স্টেশনটা যাতে অপারেটিভ থ
সেটা দেখুন। গ্রীষ্মকালে আমরা দেখেছি এই জলের অবস্থাটা খুব খারাপ হয়ে যায়।
যেটা আমি ইতিপূর্বেই বলেছি সেটা বলেই শেষ করছি যে কলকাতায় পুরানো দিনে
প্র্যাকটিস ছিল সেটা হচ্ছে গঙ্গার জল দিয়ে রাস্তা ধোওয়া হত, ওয়াটার হোলে জল গ
এবং গরু, বাছুরের খাওয়ার জন্য জলের ব্যবস্থা থাকত। এইসব ভাল ব্যবস্থাগুলি কিন্তু
গিয়েছে। এটা চালু করলে কলকাতার লোকরা আপনাকে সাধুবাদ জানাবে।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহাশয়, মাননীয় বিরোধী দলের স
শ্রী সৌগত রায় মহাশয় যা বললেন সে ব্যাপারে আমি তারসঙ্গে একমত। কলকাতা
আমার জন্ম, শৈশবে কলকাতাকে দেখেছি, এখনও দেখছি। এটা ঠিকই যে অতীতে গ
জল দিয়ে কলকাতার রাস্তা ধোবার যে ব্যবস্থা ছিল সত্যিই সে ব্যবস্থাটা বন্ধ হয়ে গিয়ে
আর পাশে জলের জায়গাগুলির কথা যা বললেন সেটা গরু, মোষের জল খাবার জন্য
না, সেগুলি ছিল ঘোড়ার জল খাওয়ার জন্য। সাহেবরা তা থেকে ঘোড়াকে জল খাও
সেগুলিও বন্ধ হয়ে গিয়েছে। কিন্তু এখন গাড়ি ধোবার জলের প্রয়োজনটা খুব বেড়ে গি
শুধু এরজন্য মেনটেনেন্স অ্যান্ড অপারেশনাল খরচ যেটা হয় সেটাই একদম দেওয়া যাচ্ছে
টাকা পয়সার এমন অবস্থা। কাজেই গঙ্গার জল যদি সত্যি দিতে হয় এবং যেটুকু
সেটাকে যদি রক্ষা করতে হয় তারজন্য এটার প্রয়োজন আছে। আর গাড়ি যাদের
তাদের কর্পোরেশনকে একটু পয়সা দেওয়ার ক্ষমতাও আছে এটা ধরে নিয়ে শুধু আমরা
কিছুই নয়, ঐ ২৭২(২সি) এই একটা ধারা আমরা এখান থেকে সরিয়ে নিচ্ছি। যাতে গ
জল দেবার ব্যবস্থাটা বজায় রাখা যায়, ভেঙে না পড়ে এটাই হচ্ছে এর উদ্দেশ্য। এটা
হবে, করতে হবে। আর কলকাতার অতীত ঐতিহ্যের কথাটা স্মরণ করিয়ে দিলেন তার
ওকে ধন্যবাদ জানাচ্ছি। আমি আশা করছি সকলে এই সংশোধনীটা মেনে নেবেন এবং
সংশোধনটা আমাকে করতে দেবেন।

The motion of Shri Buddhadeb Bhattacharjee that the Calcu
Municipal Corporation (Amendment) Bill, 1993, be taken into consid
ation, was then put and agreed to.

### Clauses 1, 2 and the Preamble

The question that clauses 1, 2 and the Preamble do stand part
the Bill, was then put and agreed to.

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to move that
Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1993, as settled in
Assembly, be passed.

The motion was then put and agreed to.

### djournment

The House was then adjourned at 6-44 p.m. till 11-00 a.m.
Thursd... the ...th April ... the ... House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thusday, the 8th April, 1993 at 11-00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 9 Ministers, 5 Ministers of State and 117 Members.

[11-00 — 11-10 a.m.]

### OBITUARY REFERENCE

**Mr. Speaker :** Hon'ble Members before taking up the business of the day I rise to perform a melancholy duty to refer to the sad demise of Shri Siddheswar Mondal, an Ex-Member of this Legislative Assembly and Shri Dwijendra Lal Sengupta, a Member of the erstwhile West Bengal Legislative Council and an Ex-Member of the Rajya Sabha.

**Shri Siddheswar Mondal,** an Ex-Member of this Legislative Assembly breathed his last on the 27th December, 1992 at this residence at Rajnagar Chhotobazar in Birbhum district.

Shri Mondal was born in 1922. He studied in Birbhum Zilla School, Vidyasagar College, Birbhum and the University of Calcutta. On completion of his studies, he took up a teaching career and joined Rajnagar High School in the district of Birbhum. He was also a member of Asansol Mines Board of Health. He was elected to the West Bengal Legislative Assembly successively inn 1962, 1967, 1969, 1977 and 1982 from Rajnagar Constituency of Birbhum district as a candidate of the Forward Block Party.

At this death the State has lost a veteran politician and a sincere social worker.

**Shri Dwijendra Lal Sengupta,** a distinguished lawyer, a member of the erstwhile West Bengal Legislative Council, and an Ex-Member of the Rajya Sabha and a veteran freedom fighter passed away on the 2nd April, 1993. He was 76.

Shri Sengupta was born in Faridpur district of undivided Bengal in the year 1916. He had his education at M.E. School, Ballavdi H.E. School, Madaripur, Bangabasi College and Ripon College of Law,

Calcutta. He obtained his Masters Degree both in arts and Commerce. He took part in the freedom movement of the country when he was only a school student. He was arrested more than once for his association with the freedom struggle against the foreign rules. He enrolled himself as an advocate of the Supreme Court of India and used to appear for the aggrieved workmen and trade Unions in the Industrial Tribunals, High Court and the Supreme Court of India. He has been active worker of the Forward Block Party since its inception and later in 1946 he joined the Indian National Congress. He was a member of Krishak Majdoor Praja Party from 1951 to 1952. He was a member of the West Bengal Legislative Council from May 1960 to April 1964. He was elected to the Rajya Sabha in April 1964 as an Independent Candidate. He was associated with the Asiatic Society, Calcutta. He was also a member of the Pay Commission set up the Government of West Bengal in 1967. He wrote numerous articles on labour problems which were published in various Calcutta-based dailies and journals.

At his death the country has lost a veteran freedom fighter, a senior politician, an eminent lawyer and an ardent labour leader.

Now, I would request the Hon'ble Members to rise in their seats for two minutes as a mark of respect to the deceaseds.

(At this stage Hon'ble Members rose in their seats in silence for two minutes as a mark of respect to the deceaseds)

(After two minutes)

Thank you, ladies and gentlemen.

Secretary will send the message of condolence to the members of bereaved families of the deceaseds.

## POINT OF INFORMATION

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একই জিনিস বার বার বলতেও আমার খারাপ লাগছে, তবুও নিরুপায় হয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করা ছাড়া আর উপায় থাকছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা বার বার বলতেও খারাপ লাগছে যে, কিছুদিন আগে বলেছিলাম যে আমাদের মাননীয় প্রবীর ব্যানার্জি এম এল এ বর্ডার এলাকার এম এল এ তার কাছ থেকে সমস্ত সিকিউরিটি তুলে নেওয়া হয়েছিল লিখিতভাবে। আজকে সংবাদ পেলাম যে মাননীয় অম্বিকা ব্যানার্জি পুরানো সদস্য তার উপর দুবার অ্যাটাক হয়ে গেছে একবার তিনি যখন আরোহী হিসাবে স্কুটারে করে যাচ্ছিলেন তখন তার চালক মারা গেছেন তিনি জেলার নেতা তাকে অনেক জায়গায় ঘুরে বেড়াতে হয়, তাকে কোনও খবর না দিয়ে সমস্ত সিকিউরিটি উইথড্র করা হয়েছে, এটা কি ইচ্ছাকৃত ভাবে হচ্ছে? মন্ত্রীরা পান, কাউন্সিলাররা

আপনাদের এম এল এ-রা পান, তবে এ রকম কেন হচ্ছে?

মিঃ স্পিকার : বসুন, বসুন, I have taken a note of it, and I will look the matter.

শ্রী দেবপ্রসাদ সরকার : স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এই র দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বিষয়টি সকলের কাছে গুরুত্বপূর্ণ এবং আমার মনে হয় এটাকে সমর্থন করবেন। আপনি জানেন স্যার, কলকাতা শহরতলীর এই যে হাওড়া শিয়ালদহ ডিভিসন ট্রেন চলাচল যেভাবে বিঘ্নিত হচ্ছে তার ফলে লক্ষ লক্ষ নিত্যযাত্রী ণ যাত্রীর দুর্ভোগ ভোগ করতে হচ্ছে। সমস্ত ট্রেনেই অস্বাভাবিক ভীড়, ভগ্ন, জীর্ণদশা, কথা তো ছেড়েই দিলাম কিন্তু ট্রেন যদি নিয়মিত না চলে, লেট হয় গন্ডগোল চলে ক্ষ ট্রেন। যাত্রীর জীবন জীবিকা আজকে বিপন্ন হয়ে পড়ছে এবং জনসাধারণের মনে য়ে একটা ক্রমবর্ধমান অসন্তোষ ধূমায়িত হচ্ছে। বিষয়টিতে গুরুত্ব দিয়ে ভাববার জন্য স্বয়ং মুখ্যমন্ত্রী মহাশয়কে বলছি যে অবিলম্বে এই ব্যাপারে রেল কর্তৃপক্ষের এবং সরকারের দৃষ্টি আকর্ষণ করুন যাতে সমস্যাটির সমাধান হয় এবং আশা করব যে র বেসরকারি সকল মাননীয় সদস্যই একে সমর্থন করবেন।

শ্রী রবীন্দ্রনাথ মন্ডল : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই মাননীয় দেবপ্রসাদ আনা বিষয়টিকে সমর্থন করছি। আমার একটা পয়েন্ট অফ ইনফরমেশন আছে। আমি খবরটা পেলাম যে ত্রিপুরার গণতন্ত্র হত্যাকারী হিসাবে চিহ্নিত নারী নির্যাতনকারী চিহ্নিত প্রাক্তন মুখ্যমন্ত্রী পরাজয়ে বিধ্বস্ত হয়ে মস্তক মুন্ডন করে তিরুপতির পূজা াচ্ছেন। এটা গণতন্ত্রের লজ্জার কথা। আমি তার তীব্র প্রতিবাদ করছি।

শ্রী অম্বিকা ব্যানার্জি : মিঃ স্পিকার স্যার, আপনার অবগতির জন্য জানাচ্ছি বেশ হল হাওড়ায় একটা ডাকাতি হয়েছে, তার কিছুদিন আগে একটা খুন হয়েছে। গত বোমা বাজি হয়েছে এবং তাতে একজন খুন হয়েছে এবং একজন মৃত্যুর সঙ্গে পাঞ্জা হাওড়ার উইদিন এ রেডিয়াস অফ ওয়ান কিলোমিটার সমস্ত সমাজবিরোধীদের আড্ডা বার বার থানায় বলা সত্ত্বেও এ ব্যাপারে হাওড়ার এস পি কোনও নজর দিচ্ছেন না।

[11-10 — 11-20 a.m.]

শ্রী কৃপাসিন্ধু সাহা : মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাউসে ঢুকবার সময় শুনছিলাম, দেবপ্রসাদ মহাশয় ট্রেনের অনিয়মিত চলাচল সম্বন্ধে বলেছিলেন। আমিও আজকে পৌঁছলাম া পরে। ইস্টার্ন রেলওয়েতে এটা নিত্য নৈমিত্তিক ঘটনা হয়ে দাঁড়িয়েছে। গতকালও ১০ মিনিটে রওনা হয়ে ১০টায় পৌঁছেছিলাম। আজ সকালে ৫-৬ ঘন্টা ট্রেন চলাচল ছে। এই ব্যাপারটা দেখা দরকার আছে। কারণ কখন এসে পৌঁছব এবং কখন বাড়ি পারব তার কোনও ঠিক নেই। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করবার ছি।

শ্রী মানস ভুঁইয়া : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পঞ্চায়েত মন্ত্রী

এবং স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, কারণ আজকে আপাতত হাউসের শেষ পঞ্চায়েত নির্বাচন সামনের ৩০শে মে। কিন্তু মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমার ব্লকে গত তিন-চার বছরে ৭০ জন মানুষ খুন হয়েছে। ঝাড়গ্রামের অবস্থার কথা আগেও বলেছিলাম যে, ঝাড়গ্রাম মহকুমার পুলিশের যিনি প্রধান তিনি সেখানে সাত বছর ধরে একই পোস্ট থেকে সেখানকার এক সমাজবিরোধী বাসুদেব ভকতকে দিয়ে পর এক মানুষ খুন করাচ্ছেন এবং এক এক করে সি পি এম এর ১৫০ জন ক্যা হাতে অস্ত্র তুলে দিয়ে সেখানকার বাংলা বিহার সীমান্তে সি পি এম এর এক সশস্ত্র সৃষ্টি করে দিয়েছেন যারা সেখানে কংগ্রেস-নিধন-যজ্ঞ চালাচ্ছে। ঝাড়গ্রামের মন্ত্রী উপস্থিত আছেন, তিনি সেখানে সপ্তাহে একবার যান, ভাল করেই জানেন সেখানে কি না হচ্ছে। সেখানে কংগ্রেস নিধন যজ্ঞ চলছে। জাম্বনী ব্লকের বাইরে বেরোতে পারছে যারা সেখানে খুন হয়েছে তাদের খুনের আসামীদের গ্রেপ্তার করা হচ্ছে না, ফলে মানুষ অবস্থায় দিন কাটাচ্ছেন। আপনার মাধ্যমে তাই আবেদন করছি, খুনের আসামীদের করা হোক।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী দে সরকার এবং শ্রী কৃপাসিন্ধু সাহা যে বিষয়টা উল্লেখ করলেন তার সঙ্গে আমি একমত মফস্বল থেকে আসি। গতকালের প্রচন্ড ঝড়বৃষ্টির পর আজকে ট্রেন চলাচল বিপর্যস্ত। সব আটকে পড়েছেন, ট্রেন প্রায় চলছে না এবং তারফলে যাত্রীরা চরম দুর্ভোগে পড়েছেন। কিন্তু রেল কর্তৃপক্ষ এই ব্যাপারে সম্পূর্ণ উদাসীন। এর আগে আমরা কর্তৃপক্ষের কাছে যাত্রী সমিতির পক্ষ থেকে চিঠি দিয়েছি, ডেপুটেশন দিয়েছি, কিন্তু তা তারা যাত্রীদের প্রতি উদাসীন। তারা যাত্রীদের অমর্যাদা করেছেন, বঞ্চনা করছেন। এই অ বিরুদ্ধে প্রতিবাদ করবার জন্য অনুরোধ রাখছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয় আকর্ষণ করে জানাই যে, মুখ্যমন্ত্রী গত ১৫ বছরে দুই কোটি টাকার উপর খরচ করে সফর করেছেন এন আর আইদের ডেকে আনবার জন্য। তিনি বারবার বিদেশে যান, অ ভারতীয়দের আহ্বান জানিয়ে আসেন—আসুন, আমাদের রাজ্যে শিল্প গঠন করুন আমরা দেখছি এক্ষেত্রে পশ্চিমবঙ্গের স্থান এখন ১২টি রাজ্যের পেছনে পড়ে আছে, অ ভারতীয়রা এই রাজ্যে আসছেন না। মেদিনীপুর জেলার পাঁশকুড়ায় ১৯৮৯ সালের মাসে "ফোর ব্রাদারস ফেরো অ্যালয়স লিমিটেড" নামে একটি কোম্পানি এন আর চালু করেন, কিন্তু এক বছর যেতে না যেতেই কোম্পানিটিকে প্রায় সম্পূর্ণ বন্ধ করে শ্রমিক অশান্তির ফলে কারখানাটি বর্তমানে উঠে যাবার মতো অবস্থা। ঐ কোম্পানি থেকে মুখ্যমন্ত্রীকে চিঠি দেওয়া হয়েছিল, কিন্তু কোনও ব্যবস্থা হয়নি। এন আর আকর্ষিত করতে হলে এদিকে অবশ্যই দৃষ্টি দেওয়া দরকার।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, (********)

Note : [*** Expunged as ordered by the Chair]

**মিঃ স্পিকার ঃ** এটা বলা যাবে না। নট অ্যালাউড।

**শ্রী নরেন হাঁসদা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৬ তারিখে এই হাউসে একটি গুরুত্বপূর্ণ সমস্যার প্রতি আমি দৃষ্টি আকর্ষণ করার চেষ্টা করেছিলাম। আজকে সেই সম্পর্কে বলছি আপনারা জানেন ঝাড়গ্রাম মহকুমায় বর্তমানে পুলিশ এবং প্রশাসন বলে কিছু নেই। সেখানে সমাজ বিরোধী এবং পুলিশের সঙ্গে একটা সম্পর্ক গড়ে উঠেছে। সেখানে একটা জঙ্গলের রাজত্ব চলছে। গত ৩১শে মার্চ ঝাড়গ্রাম রাজ কলেজের নির্বাচন হয়, সেখানে ছাত্র-ছাত্রীদের কলেজ থেকে বার করে দিয়ে এই নির্বাচন হয়। যাদের ঐ কলেজের সঙ্গে কোনও সম্পর্ক নেই, সেই রকম কিছু লিডার, গুন্ডা, সমাজবিরোধী, এই সব মানুষ, যেমন কাজু মিঁয়া, এল সি এস, সি পি এম-এর তারা এই নির্বাচন করল।

(অ্যাট দিস স্টেজ মাইক ওয়াজ অফ)

**শ্রী নটবর বাগদি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি ভয়াবহ বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণ করছি। দু-তিন দিন আগে বাঁকুড়া জেলাতে একজন ঝাড়খণ্ডী লিডার চায়ের দোকানে বসে যখন চা খাচ্ছিল, তখন কতিপয় ঐ ঝাড়খন্ডীরই লিডার তরোয়াল দিয়ে তাকে আঘাত করে। পুলিশ আসে এবং যারা ধরা পড়েছে তারা ঐ ঝাড়খন্ডীরই লোক। কারণ ঝাড়খন্ডীরা যে অর্থনৈতিক অবরোধ শুরু করেছে এর জন্য এদের মধ্যে একটা ঝগড়া শুরু হয়ে গেছে।

(অ্যাট দিস স্টেজ মাইক ওয়াজ অফ)

**মিঃ স্পিকার ঃ** প্রবোধ বাবু, মাননীয় সদস্য যে মেনশন করেছেন, আপনি ওটা গভর্নমেন্টের সঙ্গে টেক আপ করুন। কোনও এম এল এ-র সিকিউরিটি বর্তমান পরিস্থিতিতে যেন উইথড্র না করা হয়, যদি করতে হয় তাহলে সেই এম এল এ-র সঙ্গে কথা বলে যেন করা হয়। Now, we will take up the question.

## Starred Questions
## (to which oral Answers ware given)

### ইস্কো কারখানা আধুনিকীকরণ

*৩৮২। (অনুমোদিত প্রশ্ন নং * ৫১৪) **শ্রী তপন হোড় ও শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বার্ণপুর ইস্কো কারখানা আধুনিকীকরণের জন্য কেন্দ্রীয় সরকারের সাথে রাজ্য সরকারের কোনও আলোচনা হয়েছে কি ; এবং

(খ) হয়ে থাকলে, ঐ ব্যাপারে সর্বশেষ পরিস্থিতি কি?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ**

(ক) রাজ্য সরকার বার্ণপুরের ইস্কো কারখানা আধুনিকীকরণের জন্য বিগত কয়েক

বৎসর যাবত কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন জানিয়ে যাচ্ছেন।

(খ) কেন্দ্রীয় সরকার এই ব্যাপারে কোনও চূড়ান্ত সিদ্ধান্ত এখনও জানান নি। ত বিষয়টি ত্বরান্বিত করার জন্য রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারকে অনবরত অনুরে জানিয়ে যাচ্ছেন।

**শ্রী মনোহর তিরকি ঃ** মন্ত্রী মহাশয় বার্ণপুরের ইস্কো কারখানা আধুনিকীকরণের ক বললেন, এটার জন্য আপনি কোনো বেসরকারি সংস্থাকে আমন্ত্রণ করেছেন কি?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** এটা আমাদের জানার বিষয় নয়, এটা ভারত সরকারের বিং স্টিল অথারিটি অব ইন্ডিয়া লিমিটেড এর বিষয়, এটা কিভাবে আধুনিকীকরণ হবে, রা সরকার ঠিক করতে পারে না, কেন্দ্রীয় সরকারকে ঠিক করতে হবে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি স্টিল অথরিটি অব ইন্ডিয়ার পর্য অর্থ থাকা সত্ত্বেও কেন্দ্রীয় সরকার বেসরকারি উদ্যোগে ইস্কোকে আধুনিকীকরণের জন্য পদক্ষে দিচ্ছেন। এই ব্যাপারে রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে কোনও প্রস্ত দেওয়া হয়েছে কি না যে কেন্দ্রীয় সরকারের অর্থে আধুনিকীকরণ করা হোক, মন্ত্রী মহা এই বিষয়ে জানাবেন কি?

[11-20 — 11-30 a.m.]

**শ্রী বিদ্যুৎকুমার গাঙ্গুলি ঃ** এই প্রশ্ন বারে বারে এই বিধানসভায় আলোচনা হয়ে রাজ্য সরকার এবং মুখ্যমন্ত্রী বারে বারে কেন্দ্রীয় সরকারের কাছে এটা আধুনিকীকরণের গু বুঝিয়ে বলেছেন। অনেক চিঠি দিয়েছেন, বারে বারে দেখা করেছেন। প্রধানমন্ত্রীকে চি দিয়েছেন, প্রধানমন্ত্রীর সঙ্গে দেখা করেছেন এবং যত রকম তদ্বির করা যায় করেছেন। আ এগুলি পার্স্যু করেছি। এটা বেসরকারি উদ্যোগে করা হবে, কি সেইল করবে, সেটা কেন্দ্র সরকার ঠিক করবে। রাজ্য সরকার ঠিক করতে পারে না।

## বৈদেশিক সাহায্যে বনায়ন প্রকল্প

*৩৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *৭৭০) **শ্রী সুব্রত মুখার্জি ঃ** বন-দপ্তর বিভাগের ভারপ্র মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

জার্মানির সহায়তায় এই রাজ্যে বনায়ন প্রকল্প গ্রহণ করার জন্য কোনও ি কেন্দ্রীয় সরকারের মাধ্যমে রাজ্য সরকার গ্রহণ করেছেন কি?

**ডাঃ অম্বরীশ মুখার্জি ঃ**

না।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** পঞ্চায়েতের ব্যাপারে উত্তর না দেওয়ার জন্য আমরা বয় করলাম, কোনও সাম্রিমেন্টারি করব না যতক্ষণ না পর্যন্ত পঞ্চায়েত মন্ত্রী উত্তর দেন।

**ডাঃ অম্বরীশ মুখার্জি :** এই ধরনের প্রকল্প আমরা পেশ করেছিলাম। তার প্রাথমিক ন্ত হয়েছিল, আলোচনা হয়েছিল, কিন্তু গৃহীত হয় নি। পরবর্তীকালে মন্ত্রী কমলনাথ ালোচনা করেন। আমরা পরিকল্পনা পাঠিয়েছি। তিনি বলেছেন সেটি সক্রিয় বিবেচনাধীন াছে।

**(তুমুল গোলমাল)**

রিবেশের ব্যাপারে শত্রুতা করা যায় না। পরিবেশ সংক্রান্ত বিষয়ে উত্তর দিচ্ছি, এটা বন্ধ য়, কাজেই বোঝার আছে, এটা বোঝা উচিত। ইট ইজ আনবিকামিং। সুব্রতবাবু প্রশ্নের উত্তর চ্ছি, মাননীয় সদস্যের প্রশ্নের উত্তর দিচ্ছি এটা পার্লামেন্টারি নর্মসে পড়ে না। উনি প্রশ্ন রবেন আর আমি উত্তর দেব না এটা হতে পারে না। আমাদেরও অধিকার আছে, ্যাসেম্বলিতে আমরাও এসেছি, আমরা দায়িত্ববান সদস্য, আমি মিনিস্টার ইন চার্জ, উত্তরটা নবেন না, একতরফা প্রশ্ন করবেন, উত্তর দেবার সময় শুনবেন না এটা হতে পারে না। াহলে কেন প্রশ্ন করা হল।

**সমাজসেবী সংস্থার কাজকর্ম**

*৩৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩৬) **শ্রী প্রশান্ত প্রধান :** গত ২৩শে মার্চ, ১৯৯২ ারিখের বিধানসভার তারকিত প্রশ্ন নং *২০৬ (অনুমোদিত প্রশ্ন নং *১৩০৪)-এর উত্তরের রিপ্রেক্ষিতে গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কাপার্ট বাদে অন্যান্য সমাজসেবী সংস্থার কাজকর্ম সম্বন্ধে তথ্য রাখার ব্যাপারে সরকার কোনও বিধি প্রণয়ন করার ব্যাপারে চিন্তা-ভাবনা করেছেন কি ; এবং

(খ) করলে, তা কি কি?

**শ্রী সূর্যকান্ত মিশ্র :**

(ক) কাপার্ট বাদে অন্যান্য সমাজসেবী সংস্থার কাজকর্ম সম্বন্ধে তথ্য রাখার ব্যাপারে গ্রাম উন্নয়ন দপ্তর কোনও বিধি প্রণয়ন করার ব্যাপারে চিন্তা-ভাবনা করছে না।

(খ) উপরের 'ক' অংশের উত্তরের ভিত্তিতে এ ব্যাপারে কোনও প্রশ্ন ওঠে না।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে কাপার্ট বাদে অন্যান্য সমাজসেবী সংস্থার কাজকর্ম সম্বন্ধে তথ্য রাখার ব্যাপারে গ্রাম উন্নয়ন দপ্তর কোনও বিধি প্রণয়ন করার ব্যাপারে চিন্তা ভাবনা করছে না। কেন করছে না সেটা বলবেন কি?

**শ্রী সূর্যকান্ত মিশ্র :** বিভিন্ন সমাজসেবী সংস্থার কাজকর্মের ব্যাপারে সমাজ কল্যাণ দপ্তর সাধারণ ভাবে দেখেন, এটা তাদের বিচার্য বিষয়। আর কিছু কিছু স্বেচ্ছাসেবী সংস্থার কাজ কর্মের ব্যাপারে যদি আপত্তি থাকে তাহলে সেগুলি স্বরাষ্ট্র দপ্তর খোঁজ-খবর নিয়ে থাকে। কাজেই সেজন্য আলাদা ভাবে আমরা দপ্তর থেকে এই বিধি প্রণয়নের প্রশ্ন ওঠে না।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন, জেলাপরিষদ, গ্রাম পঞ্চা উদ্যোগে ইউনিসেফের মাধ্যমে কোনও গ্রামীণ উন্নয়ন প্রকল্প হাতে নেওয়া হয়েছে কিনা সরবরাহ ইত্যাদিতে?

**শ্রী সূর্যকান্ত মিশ্র :** গ্রামীণ উন্নয়ন দপ্তরে এই রকম একাধিক প্রকল্প আছে। এবং শিশুদের জন্য একটা প্রকল্প ইউনিসেফের সাহায্যে হচ্ছে।

**শ্রী অমিয় পাত্র :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে স্বেচ্ছাসেবী সংগঠন আমাদের রাজ্যে কাজ করার জন্য কেন্দ্রীয় সরকার থেকে টাকা পায়, সেই ব্যাপারে সরকারের কোনও নো অবজেকশন প্রয়োজন হয় কিনা?

**শ্রী সূর্যকান্ত মিশ্র :** না, রাজ্য সরকারের কাছে থেকে কোনও নো অবজেকশন প্র হয় না।

**শ্রী ইউনুস সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি কেন্দ্রীয় সরকারের ক স্বেচ্ছাসেবী সংস্থা এই রাজ্যে কাজ করছে?

**শ্রী সূর্যকান্ত মিশ্র :** কত স্বেচ্ছাসেবী সংস্থা কাজ করছে তার তথ্য রাজ্য সরক কাছে নেই।

## পানীয় জলের উৎস বিহীন মৌজা

*৩৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *৯০৯) **শ্রী সুভাষ নস্কর :** জনস্বাস্থ্য কারিগরি বিভ ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকারি হিসাব অনুযায়ী রাজ্যে পানীয় জলের উৎস বিহীন মৌজার সংখ্যা ক

(খ) ঐ মৌজাগুলির বাসিন্দাদের পানীয় জলের সংস্থান হয় কি ভাবে ; এবং

(গ) মৌজাগুলিতে পানীয় জল সরবরাহের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে?

**শ্রী গৌতম দেব :**

(ক) বর্তমান তথ্য অনুযায়ী এ রাজ্যে পানীয় জলের উৎস বিহীন কোনও মৌজা তবে, গ্রামাঞ্চলে পাড়া ভিত্তিক পানীয় জল সম্পর্কিত একটা সমীক্ষা চলছে সমীক্ষা সমাপ্ত হলে জলের উৎস বিহীন পাড়াসহ প্রকৃত তথ্য পাওয়া যাব

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী মনোহর তিরকি :** যে মৌজাগুলি পানীয় জল পাওয়া যায় না, উৎস বি অবস্থায় আছে, বিশেষ করে পাহাড়ী অঞ্চলে, ডুয়ার্সের তরাই অঞ্চলে সেখানে তাড়াত

গ্রহণ করে লোকগুলো যাতে পানীয় জল পায় তার ব্যবস্থা করবেন কি?

**শ্রী গৌতম দেব :** আমি আগেই বলেছি সেন্ট্রাল গভর্নমেন্টের একটা স্কীম আছে, সেই র রিপোর্ট আমরা কিছুদিনে মধ্যে পাব। এটা পাওয়ার পরে পাড়া ভিত্তিক কোথায় জলের নেই এটা আমরা নির্দিষ্ট ভাবে জানতে পারব। একর্ডিংলি আমরা ব্যবস্থা নেব পশ্চিমবাংলায় মৌজায় পানীয় জলের সোর্স নেই।

**শ্রী মনোহর তিরকি :** মোটামুটি উৎস বিহীন নয় বলবেন। অদিবাসী অধ্যুষিত এলাকা যেখানে পানীয় জল পাওয়া যাচ্ছে না সেখানে তারা নদীর জল খায়। সেখানে এই কে ব্যবহার করে পানীয় জল দেওয়ার কোনও পরিকল্পনা করবেন কি?

**শ্রী গৌতম দেব :** এই ব্যাপারে আমি বলতে চাই একটা নির্দিষ্ট আকারে একটা প্রস্তাব দেবেন, নিশ্চিয়ই আমরা সেটা বিবেচনা করব।

[11-30 — 11-40 a.m.]

**শ্রী ক্ষিতি গোস্বামী :** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে একটি জানবার বিষয় আপনি কগুলো মৌজাকে চিহ্নিত করেছেন যেখানে পানীয় জলের সংস্থান করা যায় নি। আমরা রে জেনেছি যে চারশটি টিউবওয়েল আপনি বসাবার ব্যবস্থা করেছেন। আন্ত্রিক রোগ জায়গায় হচ্ছে। জনস্বাস্থ্য দপ্তর চারশো টিউবওয়েল বসাবে। কলকাতার নিকটস্থ যে অঞ্চলে আছে সেখানে আপনি কিভাবে টিউবওয়েল বসাবেন, সেই রকম পরিকল্পনা ল তা আমাদের জানাবেন কি?

**শ্রী গৌতম দেব :** মাননীয় সদস্য জানেন যে—আন্ত্রিকের বিষয়ে আপনারা উদ্বেগ শ করেছেন—মুখ্যমন্ত্রী এই বিষয় নিয়ে আমাদের নিয়ে, অফিসারদের নিয়ে, স্বাস্থ্যমন্ত্রীও নে ছিলেন, একটি মিটিং করেছেন। মাননীয় রাজ্যপাল বিষয়টি নিয়ে খোঁজ নিয়েছেন। দপ্তর যে রিপোর্ট সাবমিট করেছে এই আন্ত্রিকে আক্রান্ত রোগীদের বিষয়ে তাতে দক্ষিণ শ পরগনা জেলার বিষয়ে অত্যন্ত খারাপ বলে উল্লেখ করা হয়েছে। স্বাস্থ্য দপ্তরের রিশ হচ্ছে দক্ষিণ চব্বিশ পরগনায় চারশো টিউবওয়েল করতে হবে, আমরা যেটা সিদ্ধান্ত ছি তা দক্ষিণ চব্বিশ পরগনার সম্বন্ধে। আপনার অবগতির জন্য জানাচ্ছি, পাবলিক থ ইঞ্জিনিয়ারিং ডিপার্টমেন্ট সারা রাজ্যে কাজ করে সি এম ডি এ এলাকার বাইরে।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল :** রাজারহাট অঞ্চলে আন্ত্রিকে বেশ ভাল সংখ্যক লোক আক্রান্ত হে। আমাদের ওখানে জলের লেয়ার কমেছে। আপনার কাছে জিজ্ঞাস্য হচ্ছে, আপনার রের পরিকল্পনার মধ্যে রাজারহাটে টিউবওয়েল বসানোর সুযোগ আছে কিনা?

**শ্রী গৌতম দেব :** আমি আগেও বলেছি যে, মুখ্যমন্ত্রীর সঙ্গে স্বাস্থ্য দপ্তরের মিটিং ছে। স্বাস্থ্য দপ্তরের রিপোর্টের ভিত্তিতে দক্ষিণ চব্বিশ পরগনা, উত্তর চব্বিশ পরগনা এবং ড়া সম্বন্ধে তারা যে রিপোর্ট দিয়েছেন, তাতে এই তিনটে জেলায় সবচেয়ে বেশি পেশেন্টে আজুয়ালিটি হচ্ছে বলে উল্লেখ করেছেন। সেজন্য এই তিনটি জেলার ক্ষেত্রে টাস্ক ফোর্স মরা তৈরি করেছি। ৫০ লক্ষ টাকা স্পেশাল বরাদ্দ দক্ষিণ চব্বিশ পরগনার জন্য, ৩০ লক্ষ

টাকা উত্তর চব্বিশ পরগনার জন্য এবং ২০ লক্ষ টাকা হাওড়ার জন্য বরাদ্দ আমরা ক আজকে সাড়ে এগারটার সময় আমাদের মিনিস্টার অব স্টেট, এই তিনটি জেলার ম্যাজিস্ট্রেটস, সভাধিপতিগণ এবং হেলথ অফিসারদের নিয়ে মিটিং হবার কথা আছে। প পনের দিনের মধ্যে সমস্ত টিউবওয়েল সারানো এবং নতুন টিউবওয়েল করার ব্যবস্থা নিয়েছি। তারমধ্যে রাজারহাট নিশ্চয়ই পড়ছে।

**শ্রী কমলাক্ষী বিশ্বাস :** যে সমস্ত টিউবওয়েল পোঁতা শেষ হয়েছে সেগুলো ইমি সারানোর ব্যবস্থা করছেন কিনা, অর্থাৎ পাইপ লাইন মেরামতের ব্যবস্থা করছেন কিনা ম মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী গৌতম দেব :** পাইপ ওয়াটার স্কীমের ক্ষেত্রে আমাদের পাইপ ওয়াটার স্কী গোয়িং যেগুলো আছে, এমনকি যে সমস্ত স্কীমে ৬-৭ মাস লাগার কথা সেগুলোর আমরা চিফ ইঞ্জিনিয়ারকে নিয়ে মিটিং করে বলেছি ওগুলো এক মাসের মধ্যে করতে কত টাকা লাগবে পাইপ ওয়াটার স্কীমের ব্যাপারে আমরা পাওয়ার ডিপার্টমেন্টের সাথে বলেছি, তারমধ্যে ওটা থাকলে হবে।

**শ্রী রাইচরণ মাঝি :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, এ ডিপটিউবেল বা সিলিন্ডার প্রত্যেকটি গ্রাম পঞ্চায়েত এলাকাতে বসাতে যে খরচ সেই পরিবর্তে পাইপ লাইনের মাধ্যমে জল সরবরাহ করা যায় কিনা এবং এতে গভর্নমে বিশেষ সাশ্রয় হবে। এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় চিন্তা ভাবনা করছেন কিনা

**শ্রী গৌতম দেব :** এখনও পর্যন্ত ১০০ জন লোকের মধ্যে ১১ জন লোক ওয়াটারের জল খেতে পায় আর বাকিরা টিউবেল অন্যান্য জল খেতে পায়। অ পরিকল্পনা আছে যে, অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনায়, যার একটি বছর চলেই গে যোজনার মধ্যে ১১টি পাইপ লাইনের জায়গায় ২৪টি পাইপ লাইন যাতে করা যায় ৪ বছরের মধ্যে সেই পরিকল্পনা আমরা হাতে নিয়েছি। সুতরাং শতকরা ১০০ জন পাইপের জল এখনই খাওয়ানো সম্ভব নয়।

**শ্রী নটবর বাগদি :** আমাদের জেলার পুরুলিয়াতে প্রকল্পগুলো রূপায়ণের জন্য আ ধন্যবাদ জানাই। ওখানে যে গভীর নলকূপের মাধ্যমে পাইপ ওয়াটার ২-৩টি শহ সরবরাহ করতে পেরেছেন এরজন্য আপনাকে ধন্যবাদ। কিন্তু আমার একটি প্রশ্ন যে, গ্রা গভীর নলকূপের সাহায্যে জলের ব্যবস্থা করা যায় কিনা বা এর কি ব্যবস্থা করে

**শ্রী গৌতম দেব :** শতকরা ১০০ জনের মধ্যে ১১জনকে আমরা এখনও পর্যন্ত লাইনের জল দেওয়ার ব্যবস্থা করতে পেরেছি এবং আগামী ৪ বছরের মধ্যে শতক জনকে এই পাইপ লাইনের জল সরবরাহ করতে পারব। তবে এখনই সমস্ত গ্রা পাইপের জল সরবরাহ করতে পারব না। তবে আমরা পাইপ ওয়াটারের কাজ ব চলেছি।

**শ্রী নির্মলকুমার দাস :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, আমার

উত্তরবঙ্গের হিল এলাকায় রিগ-বোরগুলো অকেজো হয়ে আছে, ওই জায়গাটি পঞ্চায়েত এলাকার মধ্যে পড়ে না, সেই দিক থেকে ওই রিগ-বোরগুলো মেরামতির জন্য আপনার দপ্তর কোনও উদ্যোগ নিয়েছে কি?

শ্রী গৌতম দেব : ওই টিউবওয়েলগুলো টী গার্ডেন এলাকা হলে ওরাই দায়িত্ব নেবে। তবে আমরা ঠিকই করেছিলাম যে এই বছরের বাজেট ইয়ারে শেষ হয়ে গেলেই আমরা কাজে হাত দেব। কিন্তু ইতিমধ্যেই আন্ত্রিক রোগ দেখা দেওয়াতে আমাদের এই ব্যাপারে বিশেষ ব্যবস্থা নিতে হচ্ছে। যেহেতু এই বছরে পশ্চিমবঙ্গে ২০ পারসেন্ট লেস রেনফল হয়েছে এবং উইথড্রয়াল অনেক বেশি হয়েছে চাষের জন্য, সেইকারণে জলের অবস্থা বুঝে বাজেটের বাইরে আমরা ৭৫ লক্ষ টাকা জেলাগুলিকে দিয়েছি টিউবওয়েলগুলো মেরামতির জন্য এবং নতুন টিউবওয়েল বসানোর জন্য। তারপরে আবার আন্ত্রিক রোগের প্রকোপ দেখা দেওয়াতে আমরা আরও স্পেশাল অ্যালটমেন্ট করেছি।

শ্রী নির্মলকুমার দাস : ওই হিল এরিয়াটি পঞ্চায়েত এলাকার মধ্যে পড়ে না, ওটা আপনার দপ্তরের মধ্যে পড়ছে।

শ্রী গৌতম দেব : রিগ ডিভিসন এক্সক্লুসিভলি রিগ ডিভিসনের হাতেই পড়ে পঞ্চায়েত হলে পঞ্চায়েত করবে। তবে মাননীয় মুখ্যমন্ত্রী নির্দেশ দিয়েছেন যুদ্ধকালীন জরুরি অবস্থার ভিত্তিতে জলের ব্যবস্থা করতে হবে এবং এতে টাকা নেই বলা চলবে না।

শ্রী অরুণকুমার গোস্বামী : মাননীয় পঞ্চায়েত মন্ত্রী, পঞ্চায়েতের ক্ষেত্রে কত পরিমাণ টাকা খরচ হয়েছে, এটা না বলার জন্য আমি তার প্রতিবাদে এই প্রশ্ন করতে চাই না

(In view of the above submissions, Shri Arun Goswami finally refused to call the Question. As such, *387 was treated as 'Not Called'.

ডাঃ জয়নাল আবেদিন : মিঃ স্পিকার স্যার, দিস ইজ নট গুড ফর ইউ, এটা আপনার পক্ষে একটা ভাল কমপ্লিমেন্ট হল না।

মিঃ স্পিকার : স্পিকার কারুর কমপ্লিমেন্টের জন্য অপেক্ষা করে না। A minister may reply or may not reply. Even he may refuse to reply. That is the rule. That is the convention. I am sorry. I have to stick to the procedures. I again say, the Minister may reply or may not reply. He may refuse to reply. That is his discretion. That is the discretion of the Minister. The Speaker cannot force a Minister to make the replies. That is the parliamentary convention.

### আবাসন ইউনিট বন্টন

*৩৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *৭১৪) শ্রী আবুল হাসনাৎ খান : আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯২-৯৩ আর্থিক বছরে (জানুয়ারি, ১৯৯৩ পর্যন্ত) সরকারি আবাসন প্র কতগুলি আবাসন ইউনিট বন্টন করা সম্ভব হয়েছে ; এবং

(খ) ইউনিটগুলির মধ্যে কতগুলি লোয়ার ইনকাম গ্রুপের?

(a) Total nos of dwelling units allotted during the financial ye 1992-93 (upto January, 1993) are stated as below :

From the end of—

i) West Bengal Housing Board —1030

ii) Housing Deptt. —441

iii) Estate Deptt. —14

—1485

(b) Out of the said dwelling units. total nos of L.I.G. Units 283.

[11-40 — 11-50 a.m.]

**শ্রী ইউনুস সরকার :** যে আবাসনগুলি বিলি হয়েছে, এছাড়াও বিলি হতে বাকি অ কতকগুলি এই সংখ্যাটা জানাবেন কি?

**শ্রী গৌতম দেব :** এটার জন্য নির্দিষ্টভাবে আলাদা করে কোয়েশ্চেন করতে হ আপনি জানতে চাইছেন এই মুহূর্তে কন্সট্রাকশন কত আছে, এটা নির্দিষ্টভাবে প্রশ্ন দিলে অ বলে দেব।

**শ্রী ইউনুস সরকার :** এল আই জি-র যে ইনকামটা বলা হল সেটার ইনকাম ব জানাবেন কি?

**শ্রী গৌতম দেব :** এটা যেহেতু হাডকোর কতকগুলি লেটেস্ট মডিফিকেশনে হয়ে সেইজন্য এল আই জি, এম আই জি, এইচ আই জি, এটা চেঞ্জ হয়েছে, তাই সর্বশে মডিফিকেশনে কি অবস্থা হয়েছে সেটা আমি পরে জানিয়ে দেব।

**শ্রী রাইচরণ মাঝি :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, এই আবাসনে ব্যাপারে এল আই জি স্কীমে যারা সরকারি কর্মচারী বা স্কুলে চাকরি করে যারা এস এদেরকে কোনও কনসিডার করেন কিনা?

**শ্রী গৌতম দেব :** আমাদের হাউসিং বোর্ড থেকে যেগুলি দেওয়া হয় তার মধ্যে এ সি, এস টি একটা নির্দিষ্ট থাকে, সবক্ষেত্রেই থাকে। সেটা এইচ আই জি, এল আই জি, এ আই জি হতে পারেন তার জন্য একটা নির্দিষ্ট কোটা থাকে।

**শ্রী শান্তিরঞ্জন গাঙ্গুলি ঃ** স্যার, যে সমস্ত বিধায়কদের কোনও বসতবাটি নেই, তাদের কোনও অগ্রাধিকার দেওয়া হবে কিনা মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী গৌতম দেব ঃ** আমি যা জানি, আমি ভাল বলতে পারব না, কিন্তু পশ্চিমবঙ্গের বিধায়কদের অনেক কিছুই নেই। এই অবস্থার মধ্যে আছে পশ্চিমবাংলা বিধায়করা, তার মধ্যে তাদের বাড়ি পাওয়ার ক্ষেত্রে বিশেষ সুবিধা পাননা, এটা পশ্চিমবাংলার মানুষের জন চেতনার সঙ্গে সঙ্গতিপূর্ণ তার ব্যতিক্রম করতে আপনারা চাইছেন কিনা সেটা হাউস কেই ঠিক করতে হবে।

**গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি ও জেলা পরিষদের অডিট রিপোর্ট**

*৩৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *৯৩) **শ্রী আবদুল মান্নান ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯০-৯১ ও ১৯৯১-৯২ সালের কোন কোন জেলার কতগুলি গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি ও জেলা পরিষদ অডিট রিপোর্ট পেশ করেছেন ; এবং

(খ) অডিট রিপোর্ট পেশ না করা গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি ও জেলা পরিষদগুলি সম্পর্কে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ**

(ক) প্রশ্ন ওঠে না।

(খ) প্রশ্ন ওঠে না।

স্যার, ওরা প্রশ্ন করতে জানেন না। ওরা যেভাবে প্রশ্ন করেছেন আমি তার ঠিকই জবাব দিয়েছি এইজন্য যে গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি বা জেলাপরিষদের আইনত অডিট রিপোর্ট পেশ করার কথা নয়। আইনত অডিট রিপোর্ট পেশ করবেন যারা স্ট্যাটুটারি অডিট অথরিটি। তা সত্ত্বেও আমি একথাটা বলতে চাই যে স্ট্যাটুটারি অডিট অথরিটি যে অডিট করেছেন তার সমস্ত হিসাব আমাদের কাছে আছে, সে হিসাব আমি পেশ করতে পারি।

**(অ্যাট দিস স্টেজ দি কংগ্রেস (আই) অনারেবল মেম্বারস ওয়াকর্ড আউট দি হাউস।)**

**(গোলমাল)**

প্রশ্নটা ওরা করতে জানে না, ভুলভাবে প্রশ্ন করেছেন এবং সেইজন্য এইভাবে উত্তরটা হয়েছে। এর আগেও যে প্রশ্নটা করেছেন সেটাও ঠিক একইভাবে করেছেন। আমাকে তো বিধিবদ্ধভাবে উত্তর দিতে হবে, সেইজন্য এইভাবে উত্তরটা দিয়েছি। আমি আবার বলছি ওরা যেভাবে প্রশ্নটা করেছেন সেখানে প্রশ্নটাই ভুল আছে। স্ট্যাটুটারি অডিট অথরিটি কেবলমাত্র হিসাব পেশ করতে পারেন। পঞ্চায়েত এটা পেশ করতে পারেন না। সেখানে তারা অডিট

রিপোর্ট পেশ না করলে তাদের বিরুদ্ধে কোও ব্যবস্থা অবলম্বন করা যায় না। আইনটা হ্ তাই এবং আইনটা ওদের আমলেই হয়েছে। আইনে তাই আছে, রুলসের মধ্যেও তাই আ কিন্তু আমার কাছে হিসাব আছে যে কটার অডিট হয়েছে, কি ব্যাপার ইত্যাদি, সেটা আ বলতে পারি।

**মিঃ স্পিকার :** এবারে শ্রী দেবপ্রসাদ সরকার অতিরিক্ত প্রশ্ন করুন।

**শ্রী কামাখ্যানন্দন দাসমহাপাত্র :** স্যার, গোলমালের মধ্যে মাননীয় মন্ত্রী মহাশয়ে উত্তরটা ঠিক আমরা শুনতে পাই নি, উনি যদি দয়া করে আবার উত্তরটা দেন তাহ আমাদের প্রশ্ন করতে সুবিধা হয়।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র :** স্যার, আমি আবার উত্তরটা বলছি। এখানে মাননীয় বিধায়ক শ্র আব্দুল মান্নান যে প্রশ্নটা করেছেন তার প্রথমটা হল, (ক) ১৯৯০-৯১ এবং ১৯৯১-৯ সালের কোন কোন জেলার কতগুলি গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি ও জেলা পরিষ অডিট রিপোর্ট পেশ করেছেন। এই প্রসঙ্গে আমি বলতে চাই যে পঞ্চায়েত আইন অনুর্য বিধি অনুযায়ী গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি বা জেলাপরিষদ অডিট রিপোর্ট পেশ কর না। অডিট রিপোর্ট পেশ করেন স্ট্যাটুটারি অডিট অথরিটি যার স্ট্যাটুটারি অডিট করার ক গ্রামপঞ্চায়েতের বেলায় ডি ও পি-র কথার কথা পঞ্চায়েত সমিতি, জেলা পরিষদের জেনা এগজামিনার অব লোক্যাল অ্যাকাউন্ট, তাদের এই অডিট রিপোর্ট পেশ করার কথ স্বাভাবিকভাবে যেহেতু সংশ্লিষ্ট পঞ্চায়েতের অডিট রিপোর্ট পেশ করার কথা নয় সেই জন্য আমি জবাব দিয়েছি, "প্রশ্ন ওঠে না।" প্রশ্নের দ্বিতীয় অংশে আছে যে, (ক) অডিট রিপো পেশ না করা গ্রামপঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি ও জেলা পরিষদগুলির সম্পর্কে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন? আমি এখানেও বলেছি যে, "প্রশ্ন ওঠে না।" তার কারণ, এদে অডিট রিপোর্ট পেশ করার কথা নয়। অডিট রিপোর্ট যাদের পেশ করার কথা স্ট্যাটুটা অডিট অথরিটি, তারা কে কত অডিট করেছেন, কি ব্যাপার তার হিসাব আমাদের কাছে আছে। আমি বলেছি যে মাননীয় সদস্যরা সেটা জানতে চাইলে আমি বলতে পারি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই রাজ্যে কতগুলি জেলাপরিষদ রাজ্য সরকারের কাছে তাদের হিসাব পেশ করেন নি এবং যেগুলির করেন নি সেই সমস্ত জেলাপরিষদের বিরুদ্ধে রাজ্য সরকার কি ব্যবস্থা নিয়েছেন সেই হিসাব পাবার জন্য?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র :** অনুরূপ একটি প্রশ্ন ছিল যেটা হেল্ড ওভার হয়েছে কিন্তু ত সত্ত্বেও সদস্যদের অবগতির জন্য বলতে চাই যে, আমার দপ্তর গ্রাম উন্নয়ন দপ্তর থেকে জেলাপরিষদকে যে অর্থ বরাদ্দ করা হয় জওহর রোজগার যোজনা খাতে এবং তার সঙ্গে আই আর ডি পি ইত্যাদি খাতে যে সমস্ত দপ্তর জেলায় অর্থ বরাদ্দ করেন সমস্ত জেলাই তার হিসাব দিয়েছেন। প্রথম কিস্তির দিয়েছেন, তার অডিট রিপোর্ট দিয়েছেন, তার ভিত্তিতে আমরা কেন্দ্রীয় সরকারের কাছে সেই রিপোর্ট পাঠিয়েছি এবং সেইজন্য দ্বিতীয় কিস্তির সমস্ত জেলার টাকা এ বছর পেয়েছি, কেন্দ্রীয় সরকার দিয়েছেন। শুধু তাই নয়, প্রথম এবং দ্বিতীয়

র যা আমাদের পাওনা তার বাইরে অতিরিক্ত কিস্তি, তৃতীয় কিস্তির টাকাও সব জেলাকে য় সরকার দিতে বাধ্য হয়েছেন এই জন্য যে, আমাদের যা পাওনা তার উপর বাড়তি বাধ্য হয়েছেন এইজন্য যে সমস্ত জেলাই এ ব্যাপারে হিসাব যা দেবার কথা, অডিট র্ট দেবার কথা তা দিয়েছেন। স্যার এই প্রশ্নটা নিয়ে ওরা এখানে গোলমাল করলেন ওরা ইচ্ছা করেই এখানে রাজনীতি করেছেন। আমি প্রথম প্রশ্নটার জবাব এইজন্য দিতে নি যে ওরা বলছেন রাজ্য সরকার কি দিয়েছেন? রাজ্য সরকারের অনেক দপ্তর আছে। র দপ্তর জেলা পরিষদকে টাকা দিচ্ছেন, তা আমাদের দপ্তরের পক্ষে জানা সম্ভব নয়। সত্ত্বেও যেহেতু প্রশ্নটা করেছেন সেইহেতু আমি এটা জোগাড় করার চেষ্টা করছি। আমরা ধ্যেই ১৩টা জেলার জোগাড় করেছি। আমি এখানে এই হাউসে এর জবাব দেব। এই জেলাতে সমস্ত দপ্তরকে কোথায় কত টাকা দিয়েছেন, কি ব্যাপার তার সমস্ত হিসাব এখানে দেব। কিন্তু আমার দপ্তরের সাঙ্গে যেটা জড়িত সেটা সম্বন্ধে বলছি যে সব ই তারা দিয়েছেন এবং তার ভিত্তিতে কেন্দ্রীয় সরকার দ্বিতীয় এবং তৃতীয় কিস্তির টাকা ছেন।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে বিভিন্ন পঞ্চায়েত তি বা জেলপরিষদ, গ্রাম পঞ্চায়েতের আয় ব্যয় অডিট করেন অডিটার জেনারেল, অডিট রিটি, সেই অডিট অথরিটি তারা কতগুলো গ্রাম পঞ্চায়েত পঞ্চায়েত সমিতি এবং জেলা দের আয় ব্যয়ের হিসাব আপনার দপ্তরের কাছে পেশ করেছে বা এই রকম রিপোর্ট গুলো পেয়েছেন, এই বিষয়ে জানাবেন কি?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র :** আমি গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি জেলা পরিষদ তিনটেই তে পারি। গ্রাম পঞ্চায়েত বিভিন্ন বছরে যা অডিট রিপোর্ট পেশ করেছেন, ৮৪-৮৫ থেকে ই বলতে পারি। ৮৪-৮৫ সালে ৩ হাজার ১৫৯টি, ৮৫-৮৬ তে ৩ হাজার ৫০টি, ৮৬-তে ২ হাজার ৮৮৭টি, ৮৭-৮৮ তে ৩ হাজার ৫৮টি, ৮৮-৮৯তে ২ হাজার ৮৪১টি, ৮৯-তে ২ হাজার ৬৩৩, ৯০-৯১ সালে ২ হাজার ১৫০টি, ৯১-৯২ সালে ২ হাজার ২টি এইগুলো আমরা পেয়েছি আর পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদ এটা বার বার নে মাননীয় সদস্যদের অবগতির জন্য বলেছি যে এটার অডিট করার যে স্ট্যাটুটারি রিটি, তিনি হচ্ছেন একজামিনার্স অব লোকাল অ্যাকাউন্ট, তারা এটা করেন। কিন্তু তাদের ক ইত্যাদি কম—আমি বার বার চিঠি লিখেছি যে আপনারা এই অডিটটা আপগ্রেড ন। তারা এটা আপগ্রেডিং করতে পারছেন না। আমি হিসাব দিচ্ছি পঞ্চায়েত সমিতি ৮৪-তে করেছি ২৩৯, ৮৫-৮৬ তে ২০০, ৮৬-৮৭তে ১২৯, ৮৭-৮৮তে ৩৭টি, ৮৮-৮৯তে টি, ৮৯-৯০তে ৮টি, ৯০-৯১তে মাত্র একটি করতে পেরেছি। জেলা পরিষদে, ৮৪-৮৫তে টি, ৮৫-৮৬তে ৯টি, ৮৬-৮৭তে ৭টি, ৮৭-৮৮তে ৩টি তার আর করতে পারেনি। এটা মরা বারংবার ওদের চিঠি লিখে জানিয়েছি যারা অডিটটা করেন তাদের, ওরাও জবাব চ্ছেন যে ওদের লোকজন যথেষ্ট নেই, সেই জন্য ওরা সবটা করে উঠতে পারছেন না। সত্ত্বেও ওরা চেষ্টা করছেন।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল :** অডিট সম্পর্কে আমার প্রশ্ন হল, গ্রাম পঞ্চায়েতের ড্রয়িং অ্যান্ড

ডিসবার্সিং অফিসার ইজ দি প্রধান। তিনি আইনগত ভাবে অডিট পেশ করতে বাধ্য, পঞ্চায়েত সমিতির সভাপতি ইজ নট ড্রয়িং অ্যান্ড ডিসবার্সিং অফিসার। কিন্তু আইন হয়ে সভাপতি উইল হ্যাভ টু ফেস দি অডিট। এই যে ডিসপ্যারিটি হয়ে আছে, এটা কিভাবে ব্যাখ্যা করেছেন বা কিভাবে নির্দেশ দিচ্ছেন, কারণ পঞ্চায়েত সমিতির সভাপতি যখন বলা হচ্ছে you are requested to place the account.

**ডাঃ সূর্যকান্ত মিশ্র :** আমরা ঠিক সভাপতিকে তো অডিট অ্যাকাউন্ট প্লেস করার বলি না। যখন আমরা হিসাব ইত্যাদি চাই, তখন একজিকিউটিভ অফিসার দেন হিসাব

**শ্রী শক্তিপ্রসাদ বল :** পঞ্চায়েত মন্ত্রী দয়া করে জবাব দেবেন কি, অডিটে সভাপতি কতটুকু দায়িত্ব আছে, তার ক্ষমতাটা সম্পর্কে দয়া করে বলবেন কি?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র :** আমি আবার বলছি পঞ্চায়েত সমিতি গ্রাম পঞ্চায়েত বা পরিষদ এদের কারও দায়িত্ব নয় অডিট রিপোর্ট পেশ করার। অডিট রিপোর্ট পেশ ক দায়িত্ব হচ্ছে, এইগুলো যারা অডিট করেন, স্ট্যাটুটারি অডিটার তাদের রিপোর্ট পেশ ক দায়িত্ব। তারা অডিট করবেন এবং গভর্নমেন্টকে তারা রিপোর্ট দেবেন। কাজেই রিপোর্ট হয়, কি হল না, যাদের অডিট করার কথা তারাই তার জবাব দেবে। ই এল এ এ ও পি, ওরা অডিট করে, ওরাই জবাব দিতে পারবে। পঞ্চায়েত সমিতি বা গ্রাম পঞ্চায়েত এটা কি করে বলবে?

**শ্রী সুশান্ত ঘোষ :** পঞ্চায়েত আইনে নির্দিষ্ট করা হয়েছে প্রতি ৬ মাস অন্তর জনগণের কাছে হিসাব পেশ করতে হবে। কতগুলি পঞ্চায়েত সমিতি আছে যারা এই হিসাব পেশ করছে না?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র :** না, এ রকম কোনও নির্দিষ্ট অভিযোগ আমার কাছে নেই।

## বেসরকারি ইস্পাত প্রকল্প

*৩৯২। (অনুমোদিত প্রশ্ন নং *১০৭৬) **শ্রী গৌতম রায়চৌধুরি :** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে বেসরকারি উদ্যোগে দুটি ইস্পাত প্রকল্প নির্মাণের কোনও প্রস্তাব আছে কি ; এবং

(খ) থাকলে, সর্বশেষ পরিস্থিতি কি?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি :**

(ক) বে-সরকারি উদ্যোগে এই রাজ্যে কয়েকটি ইস্পাত প্রকল্প স্থাপনের প্রস্তাব আছে যেগুলির মধ্যে উল্লেখযোগ্য বৃহৎ দুইটি প্রকল্পের নাম মেদিনীপুর জেলার হলদিয়ায় বিড়লা টেকনিক্যাল সারভিস কর্তৃক প্রস্তাবিত স্টিল প্রোজেক্ট। পিগ আয়রণ উৎপাদন প্রকল্প এবং নদীয়া জেলার কল্যাণীতে ২ নং বিকাশ কেন্দ্রে, এ এইচ ইস্পাত

লিমিটেড নামক সংস্থা কর্তৃক প্রস্তাবিত স্টিল বিলেট উৎপাদন প্রকল্প।

(খ) প্রকল্প দুইটির প্রাথমিক পর্যায়ের কাজ আরম্ভ হয়েছে।

[12-00 — 12-10 p.m.]

**শ্রী গৌতম রায়চৌধুরি :** মাননীয় মন্ত্রী মহাশয়, বার্ণপুরে 'ইস্কো' কারখানাটির বে-রকারিকরণের বিষয়ে আপনার কাছে কোনও খবর আছে কি?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি :** স্যার, ইস্কো আধুনিকীকরণের কাজ ভারত সরকারের সংস্থা স্টিল থরিটি অফ ইন্ডিয়া, অর্থাৎ 'সেল'-কে দিয়ে যাতে করানো হয় তার জন্য আমরা ভারত রকারকে অনুরোধ করেছি। প্রধানমন্ত্রীকে মুখ্যমন্ত্রী বহুবার চিঠি দিয়ে এই অনুরোধ জানিয়েছেন। ন্তু ভারত সরকার আমাদের জানিয়েছেন 'সেল'-কে দিয়ে করানো যাবে না। সে উদ্দেশ্যে রা কাগজে বিজ্ঞাপণ দিয়েছেন যাতে কোনও বেসরকারি উদ্যোগকে দিয়ে ঐ কাজ করাতে রেন। এর চেয়ে বেশি খবর আমাদের জানা নেই।

**শ্রী গৌতম রায়চৌধুরি :** বার্ণপুরের ইস্কো কারখানাটি বেসরকারি উদ্যোগের হাতে ওয়া হলে সেখানকার শ্রমিক কর্মচারিদের চাকরির নিরাপত্তার প্রশ্নটি দেখা দেবে। সুতরাং সে সম্পর্কে রাজ্য সরকারের কী দৃষ্টিভঙ্গি?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি :** ইস্কো কারাখানাটি ভারত সরকারের স্টিল অথরিটি অফ ইন্ডিয়ার। এটা রাজ্য সরকারের মালিকানায় নেই। যেহেতু জনস্বার্থে এর আধুনিকীকরণ অত্যন্ত জরুরি এবং গুরুত্বপূর্ণ সেহেতু রাজ্য সরকার বার বার ভারত সরকারের ওপর চাপ দিয়েছেন যে, এই কারখানাটিকে আধুনিকীকরণ করা হোক। এখন আধুনিকীকরণের জন্য কী পদক্ষেপ নেওয়া হবে, না হবে সেটা রাজ্য সরকারের ওপর নির্ভর করে না। তথাপি আমরা বার বার বলেছি যে, সেলকে দিয়ে আধুনিকীকরণের কাজ করানো হোক। কিন্তু ভারত সরকার বলেছেন, ওদের অত টাকা নেই, সেল করতে পারবে না। এর চেয়ে বেশি খবর আমাদের কাছে নেই। এ ছাড়াও আমি বলতে পারি যে, আমরা ভারত সরকারকে জানিয়েছি, আপনারা যাই করুন না কেন, শ্রমিক কর্মচারিদের সঙ্গে অন্তত আলাপ-আলোচনা করে সিদ্ধান্ত নেবেন।

**শ্রী সুভাষ বসু :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—কল্যাণীতে যে প্রাথমিক কাজ শুরু হয়েছে ঐ শিল্প গড়ে তুলতে কত টাকা ইনভেস্ট হবে এবং কত দিনে ঐ কাজ সম্পন্ন হবে?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি :** কল্যাণীতে যে কারখানা হবে, তাতে ৬০ কোটি টাকা ইনভেস্টমেন্ট হবে বিনিয়োগ ৬০ কোটি টাকা, তবে কতদিনের মধ্যে হবে সেটা বলা মুশকিল। আমরা জমি দিয়েছি, বিদ্যুতের ব্যবস্থা করেছি, অন্যান্য সমস্ত ব্যবস্থা হয়েছে, আর্থিক সমস্যা সমস্ত বিষয়টা স্পষ্ট হয় নি, ঐ ব্যবস্থা চূড়ান্ত হলে বিনিয়োগকারী করবেন বলে রাজ্য সরকারকে জানিয়েছেন।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি—আপনি বললেন আর্থিক প্রতিষ্ঠানের ছাড়পত্র পেলে কল্যাণীতে ইস্পাত শিল্পের কাজ চালু হবে। আর্থিক

প্রতিষ্ঠানের তরফ থেকে কি কি বাধা আছে এবং কি কি আরোপ করা হয়েছে এই ব্যাপা আপনার কাছে কোনও তথ্য আছে কিনা এবং কি আপত্তি অনুমোদন হয়েছে?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি :** আর্থিক প্রতিষ্ঠান আই ডি বি আই, আই এফ সি আই—ব সৃষ্টি করছেন বলে খারাপ দেখাবে—তবে যতটা তাড়াতাড়ি করা উচিত ছিল ততটা তাড়া করছেন না, অহেতুক দেরি করছেন, আমরা জমি, পানীয় জল, পাওয়ার সব কিছুর ব্যবস্থ করেছি, তা সত্ত্বেও প্রোজেক্টগুলির সব দিকে ব্যবস্থা করা সত্ত্বেও করতে দেরি হচ্ছে এ বিষ কোনও সন্দেহ নেই।

**শ্রী ক্ষিতি গোস্বামী :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—ঐ কারখানা করার ব্যাপা কেন্দ্রীয় সরকারের কোনও অনুমোদন নিতে হয় কিনা সেক্ষেত্রে কেন্দ্রীয় সরকার লাইসেন্সিং ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কোনও বাধা বিপত্তি আছে কিনা?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি :** এখানে এই শিল্পটির ক্ষেত্রে কাজ যখন হবে কেন্দ্রীয় সরকা কাছে জমা দিতে হয় জমা দেওয়ার সঙ্গে সঙ্গে ওরা একটা নম্বর দেন, সেটা দিলে ফাইনান্সি ইনস্টিটিউশন সঙ্গে উদ্যোগে নিয়ে রাজ্য সরকারের সঙ্গে যোগাযোগ করে কাজ আরম্ভ কর পারেন, আগে যেমন লাইসেন্স লেটার অফ ইনটেনট ছিল এখন সেটা নেই।

**শ্রী দিলীপ মজুমদার :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি— রাজ্য সরকা উদ্যোগে যে ইস্পাত কারখানা স্থাপনের প্রস্তাব আছে এই প্রস্তাব কাদের পক্ষ থেকে অ কারখানা উৎপাদন ক্ষমতা, প্রকল্পের খরচএবং রাজ্য সরকারের সাথে যারা উদ্যোক্ত তা সাথে এই বিষয়ে নির্দিষ্ট কি আলোচনা হয়েছে, রাজ্য সরকারকে তারা কোনও বিশেষ সু সুবিধা দিচ্ছেন কিনা, কি দিচ্ছে, রাজ্য সরকারের তাতে কোনও অংশ আছে কিনা এ আনুমানিক কত লোক নিয়োগ হবে?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি :** মাননীয় সদস্য প্রথমেই যে প্রশ্নটা করেছেন দুটি প্রোজেক্ট নি বিড়লা টেকনিক্যাল সার্ভিস, সেটা মেদিনীপুরে হলদিয়ায় হবে এতে স্টিল ১০ লক্ষ টন, পি আয়রন ৫ লক্ষ টন, এত আনুমানিক বিনিয়োগ হবে ৩৬০০ কোটি টাকা। প্রথমে ৭৫ কোটি টাকা বলা হয়েছিল শেষ পর্যন্ত হয়েছে ৩৬০০ কোটি টাকা। এরজন্য দরকার হ ৬০০ একর জমি এবং এই ৬০০ একর জমি রাজ্য সরকার অধিগ্রহণের সমস্ত কাজ ও করেছেন। ফিজিবিলিটি রিপোর্ট অর্থাৎ প্রকল্পের সম্ভাবনা রিপোর্ট সেটা মেকন হলে এব সংস্থা তৈরি করছে। জমিটা কল্যাণীর গ্রোথ সেন্টারে এবং সেখানে স্টিল ভিলেজ তৈরি হ উৎপাদনের পরিমাণ হবে ১.৫ লক্ষ টন, আর্থিক বিনিয়োগের পরিমাণ ৬০ কোটি টা এরজন্য ঐ গ্রোথ সেন্টারে ৫৫ একর জায়গা দিয়েছি, ৪১.৫ এম ভি এ বিদ্যুৎ সরবরা ব্যবস্থা হয়েছে এবং তারজন্য বিদ্যুৎ পর্ষদ সম্মতিও দিয়েছেন এবং দীর্ঘমেয়াদী ঋণ দি আর্থিক সহযোগিতার ব্যবস্থাও হয়েছে।

**শ্রী শৈলজাকুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গে পঞ্চায়েত যেভাবে চু ডাকাতি এবং ভ্রষ্টাচার হচ্ছে এবং সেক্ষেত্রে মন্ত্রিসভা যেভাবে প্রটেকশন দিচ্ছেন তার জ

জকে কোনও রকম প্রশ্ন করছি না। (with that speech made above following s refusal tocall the question the * 393 may be treated as 'Not Called')

## ভূগর্ভস্থ জলের স্তর

*৩৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৪৭) শ্রী মৃণালকান্তি রায় ঃ জনস্বাস্থ্য কারিগরি ভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, কাঁথি মহকুমার বিস্তীর্ণ অঞ্চলে ভূগর্ভস্থ জলের স্তর নেমে গেছে ;

(খ) অবগত থাকলে, এ ব্যাপারে প্রাপ্ত তথ্যের বিবরণ ; এবং

(গ) উক্ত জলের স্তর নেমে যাওয়ার ফলে ঐ মহকুমার কোন কোন ব্লকে কতগুলি পানীয় জলের নলকূপ অকেজো হয়ে গেছে?

শ্রী গৌতম দেব ঃ

(ক) হ্যাঁ।

(খ) কাঁথি মহকুমার অধীনে বিভিন্ন ব্লকে (পটাশপুর ২নং ব্লক ব্যতীত) গত তিন বছরে ভূগর্ভস্থ জলের স্তর যে পর্যায়ে নেমে গেছে তার একটি চিত্র নিচে দেওয়া হল।

| ক্রমিক নং | ব্লকের নাম | সুখামরশুমে ভূগর্ভস্থ জলের ভূত্বক থেকে গভীরতা (মিটার) | | |
|---|---|---|---|---|
| | | ১৯৯০-৯১ | ১৯৯১-৯২ | ১৯৯২-৯৩ |
| ১। | কাঁথি-১ | ৯.০০ | ৯.০০ | ৯.৩০ |
| ২। | কাঁথি-২ | ৯.০০ | ৮.৬০ | ৯.৫০ |
| ৩। | কাঁথি-৩ | ৮.০০ | ৯.০০ | ৯.৫০ |
| ৪। | রামনগর-১ | ৯.০০ | ১০.০০ | ১২.০০ |
| ৫। | রামনগর-২ | ১১.০০ | ১২.০০ | ১৩.০০ |
| ৬। | এগরা-১ | ৯.০০ | ১০.০০ | ১৩.০০ |
| ৭। | এগরা-২ | ১০.০০ | ১০.০০ | ১৩.০০ |
| ৮। | পটাশপুর-১ | ১১.৮৫ | ১৩.৫৫ | ১৫.৫৫ |
| ৯। | ভগবানপুর-১ | ১১.৬০ | ১২.৮০ | ১৩.৭৫ |
| ১০। | ভগবানপুর-২ | ১২.০০ | ১৩.০০ | ১৪.০০ |

| | | | | |
|---|---|---|---|---|
| ১১। | খেজুরি-১ | ৬.৭০ | ৫.৮০ | ৯.৭৫ |
| ১২। | খেজুরি-২ | ৬.৭০ | ৫.৮০ | ৯.৭৫ |

(গ) ব্লক ভিত্তিক (পটাশপুর ব্লক ২ ব্যতীত) অকেজো নলকূপের সংখ্যা নিম্নে দেওয়া হল।

| ক্রমিক নং | ব্লকের নাম | জলের গভীরতা নেমে যাওয়ার ফলে অকেজো নলকূপের সংখ্যা। |
|---|---|---|
| ১। | কাঁথি-১ | ২ |
| ২। | কাঁথি-২ | ৪৫ |
| ৩। | কাঁথি-৩ | ১৪ |
| ৪। | রামনগর-১ | ১২৫ |
| ৫। | রামনগর-২ | ১০২ |
| ৬। | এগরা-১ | ২০৮ |
| ৭। | এগরা-২ | ৭ |
| ৮। | পটাশপুর-১ | ১৪৫ |
| ৯। | ভগবানপুর-১ | ৩১ |
| ১০। | ভগবানপুর-২ | ৭৪ |
| ১১। | খেজুরি-১ | ২০ |
| ১২। | খেজুরি-২ | ১৮ |

**শ্রী মৃণালকান্তি রায় :** ঐ জল স্তর নেমে যাবার জন্য পানীয় জলের যে সঙ্কট সৃষ্টি হয়েছে তার মোকাবিলার বিকল্প কি উদ্যোগ গ্রহণ করেছেন?

[12-10 — 12-20 p.m.]

**শ্রী গৌতম দেব :** আমি আগের প্রশ্নের উত্তরে বলেছি যে গত বছর আমাদের রাজ্যে ২০ ভাগ বৃষ্টি কম হওয়ায় বিশেষ করে রাজ্যের যেটাকে অ্যালুভিয়ান জোন বলে সেখানে জলের স্তর নেমে গেছে মেদিনীপুর, বর্ধমান, ২৪ পরগনা, হুগলি এবং হাওড়াতে। সেজন্য আমরা টিউবওয়েল, ডিপ টিউবওয়েল ইত্যাদির গভীরতা বাড়াচ্ছি এবং পাইপ ওয়াটার স্কীম যেগুলি শেষ হওয়ার পর্যায়ে আছে, অ্যাডভান্স স্টেজে আছে সেগুলি দ্রুত শেষ করার সিদ্ধান্ত নিয়ে আমরা চলেছি।

**শ্রী মৃণালকান্তি রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে কাঁথি মহকুমার দিঘা ইত্যাদি যে সমস্ত জায়গা আছে সেখানে বঙ্গোপসাগরের জল নিয়ে পানীয় জল হিসাবে ব্যবহার করা যায় কিনা এই ব্যাপারে কিছু আলোকপাত করবেন?

**শ্রী গৌতম দেব :** বঙ্গোপসাগরের জল খাওয়ানোর মতো ব্যবস্থা এখনও হয়নি। আপনি জানেন যে দিঘায় ছোট একটা প্রোজেক্ট চলছে। সেটা কমার্সিয়ালি ভায়েবল হয়নি বলে এই ব্যাপারটা কঠিন হয়ে দাঁড়িয়েছে।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যে জলের স্তর নেমে যাওয়ার প্রসঙ্গে উত্থাপন করলেন তাতে খেজুরি থানার কথা বললেন। কিন্তু আমাদের নন্দীগ্রাম থানায় অসংখ্য ডিপ-টিউবওয়েল অকেজো হয়ে গেছে। সেই সম্পর্কে কোনও তথ্য বা সংখ্যা আপনার কাছে আছে কি?

**শ্রী গৌতম দেব :** সারা মেদিনীপুর জেলাতে কত টিউবওয়েল, কত রিগ টিউবওয়েল, কত হ্যান্ড টিউবওয়েল, কত ডিপ-টিউবওয়েল আছে সেই সম্পর্কে তথ্য আছে এবং কত ফাংশন করছে, কত ফাংশন করছে না তারও তথ্য আছে। কাজেই এটা তথ্যের কোনও কথা নয়। তার থেকে বড় কথা হচ্ছে, এখনই খারাপ টিউবওয়েলগুলি সারাতে হবে এবং এর জন্য টাকা লাগবে। তার জন্য আমরা আলোচনা করে টাকা রিলিজ করেছি। এই টিউবওয়েল সারাতে হবে তারজন্য জেলাপরিষদকে টাকা পাঠানো হয়েছে, পি এইচ ই-র লোকজনকে সেইভাবে পাঠানো হয়েছে।

**শ্রী প্রভঞ্জন মন্ডল :** মাননীয় মন্ত্রী মহাশয়, বিষয়টা খুবই গুরুত্বপূর্ণ। কারণ কাঁথি মহকুমায় জলের স্তর নেমে যাচ্ছে বলে বলা হয়েছে এবং সেই সম্পর্কে যে কমিটি সেই কমিটি রিপোর্টও সাবমিট করেছিল। আর একটা জিনিস যেটা দেখা যাচ্ছে সেটা হচ্ছে ইন্টারফোর্স অব দি ওয়াটার ডিসটার্ব হচ্ছে। যার ফলে বেশির ভাগ জায়গায় স্যালাইন ওয়াটার ইনভেড করছে, মাটির তলা থেকে জল পারকোলেট করছে এবং তার ফলে জল নষ্ট হচ্ছে। এই যে ইন্টারফোর্স হচ্ছে, এটা ১৯৭২-৭৭ সালে আনসায়েন্টিফিক ওয়েতে করা হয়েছিল বলে এই গোলমাল হয়েছে। এই সম্পর্কে আপনি কি বলেন?

**শ্রী গৌতম দেব :** মাননীয় সদস্য ভাল করে জানেন যে কাঁথি মহকুমার সুন্দরবন, দিঘা ইত্যাদি ঐ সমস্ত জায়গায় জলের স্যালাইন ক্রমশ বাড়ছে। আমরা ডিপ টিউবওয়েল করছি। এম এল এ-রা আসছে, সাধারণ মানুষ আসছে তারা এসে আমাদের বলছে। ডিপ টিউবওয়েল খোঁড়া হচ্ছে। আমরা দেখছি যে লবন জল পাওয়া যাচ্ছে, কিন্তু তবুও খোঁড়া হচ্ছে। এই ব্যাপারে কোথা থেকে জল এনে সাপ্লাই করা যায় তার জন্য একটা স্টাডি চলছে। অবস্থা কি দাঁড়বে সেটা এখন বলা যাচ্ছে না। এটা একটা বিস্তীর্ণ এলাকার সমস্যা, এই ব্যাপারে স্টেট গভর্নমেন্ট ভাবছে এবং সেন্ট্রাল গভর্নমেন্টের সঙ্গেও এই ব্যাপারে আলোচনা করতে হবে।

**শ্রী সুভাষ বোস :** মাননীয় মন্ত্রী মহাশয়, এই জলের স্তর নেমে যাওয়ার জন্য আপনার হাতে যে প্রকল্পগুলি আছে যেমন টিউবওয়েল বসানো, ডিপ টিউবওয়েল বসানো, স্যালো

টিউবওয়েল বসানো ইত্যাদি। এই প্রকল্পগুলি কার্যকর করার ক্ষেত্রে কোনও বাধা বা অসুবিধা হচ্ছে কিনা জানাবেন কি?

**শ্রী গৌতম দেব :** এই প্রকল্পতে টাকা পয়সার আমাদের অর্গানাইজেশন ব্যবস্থা আছে, প্ল্যানিং আছে তাতে কোনও অসুবিধা নেই। বৃষ্টি যদি কম হয় সেই অসুবিধা কি করে কাটাবেন? চাষ-বাস বেড়েছে, মাটির তলা থেকে জল তুলতেই হচ্ছে, কি করে বন্ধ করা যাবে? এই রকম অসুবিধার মধ্যে আমাদের প্রকল্প চালাতে হচ্ছে। তারপর গ্রাউন্ড ওয়াটার নিয়ে আরও পরিকল্পনা ভাল ভাবে আগামী দিনে করতে হবে এটা বোঝা যাচ্ছে। অন গোইং স্কীম আমরা তাড়াতাড়ি শেষ করার চেষ্টা করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** আমার কোয়েশ্চেনটা রিপিট হচ্ছে কিনা বলবেন, কারণ আমি খেয়াল করি নি, তাই জিজ্ঞাস করছি। জলের স্তর নিচে নেমে যাচ্ছে ক্রমাগত। সোর্স অফ ওয়াটার হিসাবে যে সারফেস ওয়াটার আছে সেই সারফেস ওয়াটারকে সংরক্ষণ করে তাকে পানীয় জল সরবরাহের উৎস হিসাবে ব্যবহার করার কোনও পরিকল্পনা আপনার আছে কিনা, যদি থাকে সেটা কি জানাবেন কি?

**শ্রী গৌতম দেব :** আপনি যে প্রশ্ন করেছেন সেটা ঠিকই যে এখানে জলের লেয়ার নিচে নেমে যাচ্ছে ক্রমাগত যে পিকচার আমরা পাচ্ছি কেন্দ্রীয় সরকারের রিপোর্ট অনুযায়ী, আমাদের রিপোর্ট অনুযায়ী। আমাদের সারফেস ওয়াটারের উপর বেশি নির্ভরশীল হতে হবে আগামী দিনে। আপনি অনেক দিনের এম এল এ আপনি জানেন যে সারফেস ওয়াটার ট্রিট করে পানীয় জল দিতে গেলে পরে যে খরচ পড়বে, মাটির তলা থেকে জল তুলে দেবার চেয়ে বেশি খরচ পড়বে। সেই কারণে জল দেওয়া অসুবিধা হচ্ছে মুশকিল হচ্ছে। তবে আমরা ছোট ছোট রিজার্ভার করে টেকনিক্যালি ভায়েবেল কিনা, ফিনান্সিয়ালি ভায়েবল কিনা সেই রকম দিকে আমাদের যেতে হবে সেই সমস্ত নিয়ে দু-একটা জায়গায় আমরা চিন্তা-ভাবনা করছি। এই ভাবে সুন্দরবন নিয়ে চিন্তা-ভাবনা করছি।

## Starred Questions
## (to written which Answers were laid on the Table)

### নদ-নদী দূষণরোধে অর্থ বরাদ্দ

*৩৮৫। (অনুমোদিত প্রশ্ন নং * ১০৮৪) **শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** পরিবেশ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের নদ-নদীগুলির দূষণরোধে সপ্তম পরিকল্পনাতে বরাদ্দকৃত অর্থের কত পরিমাণ ব্যয় করা হয়েছে; এবং

(খ) গঙ্গা, চুর্ণী, তিস্তা, দামোদর ও দারকেশ্বর নদ-নদীগুলির দূষণমুক্ত করার জন্য অষ্টম পরিকল্পনাতে বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে নদ-নদীগুলির মধ্যে কেবলমাত্র গঙ্গা দূষণ রোধে ৭ম পরিকল্পনাতে বরাদ্দকৃত ৭৫.৩৯ কোটি টাকার মধ্যে ৭১.০৭ কোটি টাকা ব্যয় করা হইয়াছে।

(খ) ৮ম পরিকল্পনার ১ম বৎসরে অর্থাৎ ৯২-৯৩ সালে গঙ্গাদূষণ প্রকল্পে ১ম পর্যায়ে গঙ্গানদীর দূষণ রোধের জন্য ২০.৬৫ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। তাছাড়া উল্লেখযোগ্য নদীগুলির জন্য (যেমন দামোদর রূপনারায়ণ, চূর্ণী ইত্যাদি) ৮ম যোজনায় সাত লক্ষ টাকা ধার্য করা হয়েছে।

### অসামরিক প্রতিরক্ষা বাবদ কেন্দ্রীয় সাহায্য

*৩৮৭। (অনুমোদিত প্রশ্ন নং * ১৩৯৫) শ্রী অরুণকুমার গোস্বামী ঃ স্বরাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ সরকার অসমারিক প্রতিরক্ষা বাবদ কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোনও আর্থিক সাহায্য পান কি না ; এবং

(খ) পেলে, ১৯৮৭ থেকে ১৯৯২ সাল পর্যন্ত ঐ বাবদ কত অর্থ পাওয়া গেছে?

**স্বরাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) টাঃ ২,৫০,০০,০০০.০০ (দুই কোটি পঞ্চাশ লক্ষ টাকা)

### জাহাজ মেরামতি কারখানা

*৩৯০। (অনুমোদিত প্রশ্ন নং * ৮৭১) ডাঃ দীপক চন্দ ঃ শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এ-রাজ্যে জাহাজ মেরামতি কারখানা নির্মাণ সম্পর্কে কোনও তথ্য সরকারের আছে কি ; এবং

(খ) থাকলে, তার সর্বশেষ পরিস্থিতি কি?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) কলকাতা বন্দর কর্তৃপক্ষ (সি পি টি) জানিয়েছেন যে, এই বিষয়ে এশীয় উন্নয়ন ব্যাঙ্ক কর্তৃক নিযুক্ত পরামর্শদাতা সংস্থা (Consultant) পূর্ব উপকূলে জাহাজ মেরামতি কারখানা নির্মাণের জন্য হলদিয়াকে সর্বাপেক্ষা উপযুক্ত স্থান হিসাবে বিবেচনা করেছে। কলকাতা বন্দর কর্তৃপক্ষ হলদিয়া বন্দরের সংলগ্ন খাঁড়িতে

(টারনিং বেসিন) ১০০ একর জমি এই উদ্দেশ্যে চিহ্নিত করেছেন। সম্প্রতি
এই জমি ইজারা (লিজ) নেবার জন্য সংবাদপত্রে বিজ্ঞপ্তি জারি করেছেন।

**ডি আর ডি এ-র টাকা**

***৩৯১। (অনুমোদিত প্রশ্ন নং * ৮৪৩) শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** গ্রামীণ উন্নয়ন বিভা
ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ১৯৮৯ থেকে ১৯৯২ সাল পর্যন্ত ডি আর ডি এ থেকে
নিয়ে আই আর ডি পি প্রকল্পে সমস্ত টাকা ঋণ দেওয়া হয় নি ; এবং

(খ) সত্যি হলে,

(১) এর কারণ কি,

(২) কত পরিমাণ ব্যাঙ্কে জমা আছে ;

(৩) এ টাকায় কত পরিমাণ সুদ অর্জিত হয়েছে ; এবং

(৪) সুদ বাবদ অর্জিত অর্থ ডি আর ডি এ-তে জমা দেওয়া হয়েছে কি

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৯ সাল থেকে ১৯৯২ সাল পর্যন্ত রাজ্যের ১৮টি ডি আর ডি এ কে
সরকার এবং রাজ্য সরকারের কাছ থেকে আই আর ডি প্রকল্পে মোট ১৯৭৪৮
লক্ষ টাকা পেয়েছে এবং উক্ত সময়ে মোট ১৭৮৫৭.০৮১ লক্ষ
বেনিফিসিয়ারিদের ভরতুকি বাবদ মঞ্জুর করা হয়েছে।

(খ) (১) বিভিন্ন কারণ বশত অনুদান ও ঋণ বণ্টনে দেরি হয় যথা ১) রি
ব্যাঙ্কের নিয়ম অনুযায়ী তিন মাস পর্যন্ত ব্যাঙ্ক টাকা রাখতে পারে। ২) অ
সময় পরিকল্পনা অনুযায়ী মোট টাকা বিভিন্ন কিস্তিতে দেওয়া হয়, প্রথম কি
টাকা ব্যবহৃত হলে তবেই দ্বিতীয় কিস্তি দেওয়া হয়। ৩) বেনিফিসিয়ারি
গেলে টাকা বণ্টন করা সম্ভব হয়। ৪) কোন কোন ক্ষেত্রে সম্পদ সংগ্রহে
লাইসেন্স পেতে দেরি হতে পারে। ৫) প্রয়োজনীয় প্রমাণপত্র দাখিল করতে
হলেও টাকা বণ্টনেও বিলম্ব হয়। ৬) যে সমস্ত ব্যাঙ্কের শাখা একজন
ব্যক্তির দ্বারা পরিচালিত সেখানেও কখনও কখনও টাকা বণ্টনে অনিচ্ছা
বিলম্ব হয়।

(২) বর্তমানে ২১৬.৬৫ লক্ষ টাকা ব্যাঙ্কে জমা আছে।

(৩) ঐ টাকায় অর্জিত সুদের পরিমাণ—৪৩.৪১৭ লক্ষ টাকা।

(৪) হ্যাঁ।

## Accounts and Audit of Panchayat Bodies

*393. (Admitted Question No. * 1094) : **Shri Sailaja Kumar Das and Shri Saugata Roy** : Will the Minister-in-charge of the Panchayats Departments be pleased to state—

(a) whether the State Government has any proposal to streamline the maintenance of Accounts and Audit in Panchayat bodies ; and

(b) if so,—

(i) the brief outlines ; and

(ii) the latest postition thereof ?

**Minister-in-charge of the Panchayats Departments :**

(a) Yes.

(b) i) The State Government has already initiated action in accordence with the West Bengal Panchayat (Gram Panchayat miscellaneous accounts and audit) Rules, 1990 for the purpose. The rules for panchayat Samiti's and Zilla Parishads are in the final stage of publication. Besides, with a veiw to gearing up the machinery for audit, necessary provision has been made through partial amendment of Section-188, section-191 and in-sertion of a new Section as 192(a) in the West Bengal Panchayat Amendment Act, 1992. For proper maintanance of accounts certain registers have been prescribed 2) for differnet schemes; guidelines have been issued for maintenance of re-ceipts and payments, account, for purchase and sales, operation of Panchayat fund, and for proper maintenance of register in respect of allotment of fund and advance received by the P. R. Bodies. Regular compilation of accounts and disposal of audit notes as also ensuring submission of utilisation certificates from the basic objectives of thses guidelines. In fact, every measure of the state Government has been taken with an eye to ensuring regular and proper maintenance of accounts of the P. R. Bodies.

ii) The steps outlined have been initiated only recently and will produce results after a gestation period. And, it is expected that these measures will bring about qualitative improvement in the functioning of the audit and accounts apparatus of the

Government during the next financial year itself.

## Government Press at Alipore

*395. (Admitted Question No. * 1099) : **Shri Saugata Roy** : W the Minister-in-charge of the Commerce and Industries Department pleased to state—

(a) the present printing capacity of the West Bengal Governm Press at Alipore ; and

(b) the percentage of utilisation of capacity during the last th years ?

**Minister-in-charge of the Commerce and Industri Department :**

(a) 1,00,000 impressions per day on an average.

(b) Year-wise percentage of utilisation for the last three years as follows

1990-91 — 40%

1991-92 — 50%

1992-93 — 55%

The main reason for under-utilisation is due to the fact t most of the machines are very old. Some machines are as as 60/70 years. There are frequent breakdowns. The repa of these machines has become difficult due to non-availabili of spare parts.

## জওহর রোজগার যোজনার অর্থ-বরাদ্দ

*৩৯৬। (অনুমোদিত প্রশ্ন নং * ৯৮৫) **শ্রী দিলীপ মজুমদার** ঃ গ্রামীণ উন্নয়ন বিভা রপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

জওহর রোজগার যোজনা প্রকল্পের জন্য কেন্দ্রীয় সরকার ২৮শে ফেব্রুয়ারি ১৯ পর্যন্ত রাজ্য সরকারকে মোট কত টাকা কি কি বাবদ দিয়েছে?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৯২-৯৩ আর্থিক বছরের ২৮ ফেব্রুয়ারি পর্যন্ত কেন্দ্রীয় সরকার [illegible] পরিষদকে নিম্নলিখিত টাকা বরাদ্দ করেছে—

| প্রকল্প | মোট টাকার পরিমাণ ( লক্ষ টাকা) |
|---|---|
| ইন্দিরা আবাস প্রকল্প | ১১৪৮.৯২ |
| মিলিয়ন ওয়েলস স্কীম | ৩৩৯৯.৮৯ |
| সাধারণ জওহর রোজগার যোজনা | ১০৬২১.৫৯ |
| | মোট ১৫১৭০.৫০ |
| ১৯৯১-৯২ সালের জন্য ১৯৯২-৯৩ সালে প্রাপ্ত অর্থ | ১২৬৬.১০ |
| | ১৬৪৩৬.৬০ |

## চিতাবাঘ

*৩৯৮। (অনুমোদিত প্রশ্ন নং * ১৮৭৮) শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় : বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, উত্তরবাংলার জঙ্গল এলাকায় চিতাবাঘের সংখ্যা বৃদ্ধিহেতু বিশেষ সমস্যার সৃষ্টি হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, কি কি সমস্যা এবং এ ব্যাপারে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) সৃষ্ট সমস্যাগুলো হল—

১) চা বাগিচায় চিতাবাঘের অনুপ্রবেশ

২) মানুষর ওপর আক্রমণ ও সংঘাত।

৩) প্রসবকালে চা বাগিচায় অবস্থান।

৪) মানুষ ও প্রাণীর মধ্যে সংঘাতের কারণে চিতাবাঘের প্রাণহানি।

অপরিউক্ত সৃষ্ট সমস্যার মোকাবিলার জন্য সরকার নিম্নরূপে ব্যবস্থা গ্রহণ করেছেন :—

১) চিতা ধরার জন্য বিশেষ ফাঁদ ও জঙ্গলে পুনর্বাসনের ব্যবস্থা।

২) চা বাগিচা মালিকদের দায়িত্ব সম্পর্কে সচেতন করা ও উদ্যোগ গ্রহণ।

৩) স্বেচ্ছাসেবী সংস্থা ও স্থানীয় জনগণের সহযোগিতায় আলোচনা। কর্মশালা

ইত্যাদি ব্যবস্থা গ্রহণ।

৪) পরিত্যক্ত চিতা—সাবকের প্রতিপালনের জন্য কেন্দ্রের সাহায্যের আবেদন—

৫) বিশ্ব ব্যাঙ্কের সাহায্যে চিতার আদমসুমারি ও সংঘাত কমিয়ে ফেলার জন্য গবেষণা ও কর্মপ্রচেষ্টা ব্যবস্থা।

**রাজগ্রাম নলবাহী জলসরবরাহ প্রকল্প**

*৩৯৯। (অনুমোদিত প্রশ্ন নং * ১৩০৮) ডাঃ মোতাহার হোসেন ঃ জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, একটি আন্ডার গ্রাউন্ড রিজার্ভারের অভাবে বীরভূম জেলার রাজগ্রাম গ্রামীণ নলবাহী জলসরবরাহ প্রকল্প থেকে প্রয়োজনীয় জলসরবরাহ করা সম্ভব হচ্ছে না ; এবং

(খ) থাকলে, এ ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করেছেন বা করছেন?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এবং (খ) এই প্রকল্পে আন্ডার গ্রাউন্ড রিজার্ভার ছিল না তবে যেহেতু ১৯৯১-৯২ সালে এই প্রকল্পটি রূপায়িত হয়েছে কিন্তু সব মৌজায় জল সরবরাহ করা যাচ্ছে না তাই জল না পৌছানোর প্রযুক্তিগত কারণ খতিয়ে দেখা হচ্ছে।

**হাতি-অভয়ারণ্য**

*৪০০। (অনুমোদিত প্রশ্ন নং * ১৯০৩) শ্রী কৃষ্ণপ্রসাদ দুলে ঃ বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের মেদিনীপুর, বাঁকুড়া ও পুরুলিয়া জেলায় বুনো হাতিদের জন্য অভয়ারণ্য তৈরি করার জন্য কেন্দ্রীয় সরকার কর্তৃক বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত ;

(খ) তন্মধ্যে ১৯৯৩-এর জানুয়ারি পর্যন্ত এ-অর্থের কত পরিমাণ পাওয়া গিয়েছে ; এবং

(গ) এই প্রকল্পের কাজ কবে নাগাদ শুরু এবং শেষ হবে বলে আশা করা যায়?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই প্রকল্পে ১৯৯১-৯২ এবং ১৯৯২-৯৩ সালে বরাদ্দকৃত অর্থের পরিমাণ ৫৫.৫০ লক্ষ টাকা।

(খ) ১৯৯৩ সালে জানুয়ারি পর্যন্ত মোট ৩৭.৫০ লক্ষ টাকা পাওয়া গেছে।

(গ) ১৯৯১-৯২ সালে থেকে শুরু হয়েছে। শেষ হবে ১৯৯৫-৯৬ সালে।

## Investment Intention

*401. (Admitted Question No. * 2094) : **Shri Sobhandeb ...attopadhyay and Shri Saugata Roy** : Will the Minister-in-charge of ... Commerce and Industries Departments be pleased to state—

the trend of investment intentions in West Bengal compared to the trend of investment intentions at all-India level in terms of Industrial Entrepreneurs' Memoranda (IEM) filed, Letters of Intent and Industrial Licences issued during 1990-91 and 1991-92 ?

**Minister-in-charge of the Commerce and Industries ...epartments :**

During the calender years 1990-91 and 1992, total number of Letters of Intent issued to West Bengal Stood at 32.28 and 24 respectively against All India figures of 824, 795 and 631 for the respective years.

The number of Industrial Licenses issued to West Bengal during the years 1990, 1991 and 1992 stood at 18,3 and 3 respectively against the All India figures of 287, 251 and 141 respectively.

Under the Government of India's New Industrial Policy, the system of filling of Industrial Entrepreneur's Memorandum (IEMs) was introduced with effect from August, 1991.

From August 1991 to 31st December, 1991 a total number of 3084 IEMs envisaging investment of Rs. 76308 crores were filed on All India basis, out of which 99 IEMs envisaging investment of Rs. 2155 crores were filed for the State of West Bengal.

For the calender year 1992, 4872 Nos. of IEMs were filed on All India basis envisaging investment of Rs. 115872 crores out of which 181 number of IEMs were filed for the State of West Bengal envisaging investment of Rs. 4221 crores.

[12-20 — 12-30 p.m.]

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker** : Today I have received one noice of Adjournment

motion from Shri Sudip Bhandyopadhyay on the subject of present p sition of enquiry of the Bowbazar bomb blust. I intent to admit the Adjournment motion.

**শ্রী ননী কর :** স্যার আমার আপত্তি আছে আপনি যেটা অ্যাকসেপ্ট করতে যাচ্ছেন এখানে এটা নিয়ে অনেক আলোচনা হয়েছে। ওরা যে অ্যাডজর্নমেন্ট মোশন এনেছেন আপনি যেটা গ্রহণ করতে যাচ্ছেন তাতে আমার আপত্তি আছে।

**মিঃ স্পিকার :** বসুন মিঃ কর, আপনারা মোশনের সমর্থনে কত জন আছেন?

**শ্রী সৌগত রায় :** অ্যাডজর্নমেন্ট মোশনের নোটিশ দেওয়া হয়েছে, কিন্তু মুভ করা হয় নি। এটা আমরা পরে করব।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** স্যার, আজকে যেহেতু আপনার ব্যাপারে নো কনফিডেন্স মোশন আছে এবং কালকে বিজনস অ্যাডভাইসারি কমিটিতে......

(গোলমাল)

**Mr. Speaker :** You have filled a notice of adjournment motion I have admitted it. After I admit it is the property of House. If you have the support, the motion will be discussed. Otherwise it will be rejected. Stand up members in support of the motion.

There is no one in support of the motion. The motion is not granted.

**Mr. Speaker :** Now I call upon Shri Subrata Mukherjee to move the resolution.

## DISCUSSION ON MOTION OF NO CONFIDENCE AGAINST THE SPEAKER

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা সদস্যরা, বিরোধী দলের কয়েকজন সদস্য মাননীয় অধ্যক্ষের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব নিয়ে এসেছি। স্যার, আমরা একেবারে স্পেসিফিক সাতটি অভিযোগ এনে এই মোশনটা এনেছি। এই সাতটি আমাদের প্রিভিলেজে আসেনি। আমরা এখনকার নির্বাচিত সদস্য কিন্তু যেভাবে মাননীয় অধ্যক্ষ মহাশয় আমাদের প্রিভিলেজকে খণ্ডন করবার চেষ্টা করেছেন, তার আইন মাফিক প্রতিবাদ হল আজকের এ অনাস্থা প্রস্তাব। আমরা এটা মনে করি, সংসদীয় গণতন্ত্রে আমরা মন্দিরটাকে রক্ষা করতে চাই। কিন্তু এখানকার যিনি মোহন্ত, সেই মোহন্তকে আমরা সাজা দিতে চাই এইভাবে আজকে দুঃখ লাগছে এই কথা ভাবলে যে, সমস্ত পাপের প্রায়শ্চিত্ত করতে নীলকণ্ঠ হয়েছে অধ্যক্ষ। যে পাপ মুখ্যমন্ত্রী করেছেন, যে পাপ মন্ত্রীরা করেছেন, যে পাপ গত ১৮ বছর ধরে বামফ্রন্ট করেছে, আজ সেই পাপের প্রায়শ্চিত্ত করতে নেমেছেন অধ্যক্ষ নিজে। তিনি বারেবারে মুখ্যমন্ত্রীকে অফ দি ওয়ে প্রোটেকশন দিয়েছেন, যেখানে আইন মানেন নি, যেখানে এখানকা

মানেননি। এখানকার এম এল এ-দের সাপ্লিমেন্টারি কোয়েশ্চেন উত্তর দিতে গিয়ে ভাবে প্রোটেকশন দিয়েছেন। এখানকার এম এল এ-রা সরকার পক্ষের যে সমস্ত অন্যায় নে, ভেতরে এবং বাইরে করে চলেছেন, তার প্রতিবাদে আমরা যখন সোচ্চার হয়েছি উনি অফ দি ওয়ে আন-কনস্টিটিউশনাল অথরিটি প্রয়োগ করে তাকে প্রোটেকশন র চেষ্টা করেছেন। আজকে আমরা তাই তার প্রতিবাদে তার বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব তে বাধ্য হয়েছি। আমার ব্যক্তিগত ভাবে তার বিরুদ্ধে কোনও বক্তব্য নেই। কিন্তু কার হিসাবে বিশেষ করে এই সেসানে ওর কাছ থেকে যে ব্যবহার আশা করি তার তম সদর্থক ব্যবহার আমরা পাইনি। আমি দুঃখিত, আমরা গত পরশু পর্যন্ত চেষ্টা করেছি অধ্যক্ষের বিরুদ্ধে নয়, আমরা চাই এই সরকারের সবচেয়ে বড় ক্ষতি যিনি করেছেন এই শের সবচেয়ে বড় ক্ষতি যিনি করেছেন, সেই মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে মন্ত্রিসভার বিরুদ্ধে অনাস্থা ব আনতে। আমরা এটা চেয়েছিলাম। কিন্তু উনি কিভাবে তা নাকচ করে দিয়েছেন, যেটা টা নির্লজ্জ মানসিকতা বলে আমাদের মনে হয়েছে। আমাদের সংসদীয় গণতন্ত্রের এই রে দাঁড়িয়ে এই প্রস্তাবের উপরে আলোচনা করতে হচ্ছে এর নাম সংসদীয় গণতন্ত্র? নের গলা টিপে ধরে যখন আমাদের কণ্ঠরোধ করছেন, আমাদের কর্তব্য পালন করতে ন না, আমাদের দায়িত্ব ছিল রাস্তায় যাওয়া। আমরা যখন রাস্তায় যাই তখন আমাদের ছে বিরোধী দলের মানুষের কাছে দেশের মানুষের একটা অব্যক্ত 'চাওয়া' থাকে। তারা থেকে চাইতে আসে না। অব্যক্ত হলেও সেই চাওয়ার জবাব আমাদের দিতে হয় ষের কাছে। সরকার অন্যায় করবেন, আমরা প্রতিবাদ করছি কিনা মানুষের কাছে গিয়ে র জবার আমাদের দিতে হয়। এখানে যখন দাঙ্গা হল তখন ওনারা কি করলেন—এখানে দাঙ্গা হল শুধু তাই নয়, সংখ্যালঘু সম্প্রদায়ের লোকদের ধরে নিয়ে এসে দুটি থানা যথা দেবপুর এবং বেহালাতে তুলে নিয়ে গিয়ে সেখানে উলঙ্গ করে রামলালা জপ করতে বলা হল তাদেরকে উলঙ্গ করে প্রহার করা হল। একইভাবে ঠিক জেলেতে ভরে নারীদেরও ধর্ষণ করা হচ্ছে। যেখানে আন্ত্রিক রোগে সারা রাজ্য ভরে গেছে এবং রুগিদের মতো লোকে নেতৃত্বে ১০০ জন লোক খুন হল এবং এই বিস্ফোরণের ফলে মাননীয় মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে আমারা যখন ক্রিমিন্যালাইজেশন অফ পলিটিক্স এনে চার্জ দায়ের করতে চেয়েছিলাম তখন.....

**Mr. Deputy Speaker** : Mr. Mukherjee one minute please. I request you all the Speakers to concentrate on the matter which is relevent in this point.

**শ্রী সুব্রত মুখার্জী** : আপনার ১নং থেকে ৭নং অবাধ মেলালে যা লেখা আছে সেটা পড়ুন, সেখানে দেখুন কি বলেছি আমরা। ওটা পড়লেই বুঝতে পারবেন কি আমরা বলতে চেয়েছি।

**Mr. Deputy Speaker** : Mr. Mukherjee, please sit down. I am on my feet. You have stated the ground shere for the removal of the Hon'ble Speaker. You must concentrate your speech on the grounds which you have stated in your motion, not other points

(Noise and interruption)

**শ্রী সুব্রত মুখার্জি** : যখনই আমরা ক্রিমিন্যালাইজেশন অফ পলিটিক্স এর অভিযোগ এনেছি, পিয়ারলেসের চিট ফান্ড নিয়ে প্রশ্ন তুলেছি, শিয়ালদহতে বোমা বিস্ফোরনে বহু লোক যে মারা গেল এবং সংগঠিত শিল্পে ১৬৫ জন লোকের যে উপবাসে মৃত্যু হল এবং ও কুটির শিল্প যে বন্ধ হতে বসেছে—এইসব নিয়ে প্রশ্ন তুলেছি এবং অভিযোগ এনে তখনই আমাদের কন্ঠরোধ করা হয়েছে। এই প্রসঙ্গে আমার একটি কবিতা মনে পড়ছে

দুর হতে ভেবে ছিনু মনে দুর্দম নির্দয় তুমি,
কাঁপে পৃথ্বী তোমার শাসনে।
তুমি বিভীষিকা,
বিদীর্ণ পক্ষ জ্বলে তব লেলিহান শিখা,
যখন উদ্যত ছিল তোমার অশনি তোমারে
আমার চেয়ে বড় বলে নিয়েছিনু গুণি।
তোমার আঘাত সাথে নেমে এলে তুমি যেথা মোর আপনার,
তুমি ছোট হয়ে গেছ আজ,
টুটিল সব লাজ। যত বড় হও তুমি তো মৃত্যুর চেয়ে বড় নয়।
আমি মৃত্যুর চেয়ে বড় এই শেষ কথা বলে যাব আমি চলে।
বিচারের বাণী নীরবে নিভৃতে কাঁদে।

[12-30 — 12-40 p.m.]

সুতরাং সেই অবস্থাতে দাঁড়িয়ে মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, অল দি পয়েন্টস দ্যাট কভারস প্রিভিলেজ অফ দি রাইট অফ দি মেম্বার সেই মোশন আনতে হয়েছি। আমরা যখনই প্রিভিলেজ আনতে চেয়েছি তখনই মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রশ্ন তুলেছেন ফর হুম ইজ দি প্রিভিলেজ? হোয়াট ইজ দি প্রিভিলেজ এবং হোয়াই দি প্রিভিলেজ? গত ২৭.৪.৯৩ তারিখে এর বিরুদ্ধে আমরা একটা অনাস্থা প্রস্তাব আনতে চেয়েছিলাম তখনই মাননীয় স্পিকার মহাশয় প্রশ্ন তুলেছিলেন কিসের প্রিভিলেজ, কার প্রিভিলেজ এবং প্রিভিলেজ কাদের জন্য? স্যার, আমি এই প্রসঙ্গে বলতে চাই যে, প্রিভিলেজ দুই ধরনের হয়। একটা হচ্ছে প্রিভিলেজ অ্যাজ অর্ডিনারি সেনসেস এবং অন্যটি হচ্ছে পার্লামেন্টারি প্রিভিলেজ। কোন অথরিটিতে আমাদের প্রিভিলেজ থেকে বঞ্চিত করা হচ্ছে what is the authority to withdraw the parliamentary privileges which we on enjoying as per the right of the constitution? আমি আপনাকে একটি বই থেকে পড়ে শোনাচ্ছি পার্লামেন্টারি প্রিভিলেজেস ইন ইন্ডিয়া বইটি লিখেছেন ডঃ আর অরোরা, এই বইটি আপনার কাছে আছে কিনা জানিনা, থাকলে দেখে নিন, তিনি এই বইটিতে আমাদের প্রিভিলেজ সম্পর্কে বিস্তারিত আলোচনা করেছেন, এক জায়গায় তিনি বলেছেন The Legislatures are granted certain privileges to enable them to maintain their dignity and to dis-

charge their duties which the constitution enjoins on them. Jowitt rightly describes privilege as an exceptional right or advantage : an exemption form some duty or burden or attendance, to which certain persons are entitled from a supposition of law that the stations they fill or the office they are engaged in are such as require all their care, and that, therefore, without this indulgence it would be impracticable to execute such offices as advantageously as the public good requires.

সিটিজেন হিসাবে বা বিধায়ক হিসাবে আমরা কিছু প্রিভিলেজ এনজয় করে থাকি তার মধ্যে কিছু কিছু পার্লামেন্টারি প্রিভিলেজও আছে। হুইচ হি ক্যানন্ট ইগনোর, সেটা উনি ইগনোর করতে চান, শুধু তাই নয়, স্যার, আপনি লক্ষ্য করবেন this is not an ordinary privilege অন্য দিক দিয়ে ইট ইজ এ পার্লামেন্টারি প্রিভিলেজ। আমাদের কনস্টিটিউশনে সেখানে পরিষ্কার ভাবে আর্টিকেল ১০৫ এবং ১৯৪ তেও আমাদের প্রিভিলেজ সম্বন্ধে উল্লেখ করা হয়েছে। সেখানে বলা হয়েছে The provision of Clauses 1, 2 and 3 shall apply in relation to persons why by virtue of this Constitution have the right to speak in, and otherwise to take part in the proceedings of, a House of the Legislature of a State or any committee thereof as they apply in relation to members of that Legislature.

সংবাদপত্রেও পরবর্তীকালে এই প্রিভিলেজ নিয়ে অনেক কিছু লেখালেখি হয়েছে, তবে বলব এই প্রিভিলেজগুলি which we are enjoying inside the House they are not the privileges. It is not privilege.

তাই আমি বলব কম করেও যে প্রিভিলেজগুলি আমরা এনজয় করি তা কার্টেল করার কোনও রাইট তার নেই। হি হ্যাজ নো রাইট টু কার্টেল আওয়ার প্রিভিলেজেস। আজকে পঞ্চায়েত নির্বাচনের আগে আমাদের মাননীয় সদস্য মানস ভুঁইয়া এবং আব্দুল মান্নান ২টি প্রশ্ন করেছিলেন, পঞ্চায়েত হিসাবপত্র নিয়ে অনেক নক্কারজনক ঘটনা ঘটেছে, সেখানে অডিট হয়নি, চুরি হয়েছে; আমি এই বিষয়ে বিস্তারিতভাবে প্রশ্ন করে যখন মন্ত্রীর কাছ থেকে জানতে চাইলাম তখন আপনি বললেন হি মে অ্যানসার অর মে নট অ্যানসার। বিধানসভায় কিম্বা পার্লামেন্টে কোনও প্রশ্ন একবার অ্যাডমিটেড হলে স্ট্যারড কোয়েশ্চেনের উত্তর দিতে মন্ত্রী বাধ্য, এটা হচ্ছে নিয়ম। উনি আর একটা জিনিস করেছেন বৌবাজারের ঘটনা নিয়ে সাপ্রেশন অফ ফ্যাক্ট করেছেন, চিফ মিনিস্টার তার স্টেটমেন্ট বললেন ওখানে ৬২ জন মারা গিয়েছে, কিন্তু ভারতবর্ষের লোক জানে যে ওখানে ৮২ জন মানুষ মারা গিয়েছে। স্যার, উনি স্পিকার, সব সময় বলেন উনি নিরপেক্ষ হতে পারবেন না, নিরপেক্ষ হওয়া সম্ভব নয়। অতীতেও উনি বলেছেন ১৯৮৪ তে "আমি আমরা কেন্দ্র থেকে সি পি এম-এর প্রার্থী হিসাবে দাঁড়িয়েছি" এবং তিনি তখন সভলকরের কিছু কোটেশন শুনিয়েছিলেন, আমি তখন তাকে তার উত্তরে শোনাতে পারিনি, আজকে শোনাচ্ছি স্পিকার সিট সম্বন্ধে কাউল অ্যান্ড সাকদার প্র্যাকটিস অ্যান্ড প্রসিডিউর অফ পার্লামেন্ট-এ বলা আছে "স্পিকারস সিট In India the presiding offiers follow more or less the traditions and coventions established by the speakers of the British House of Commons. উনি

[ 8th April, 1993]

এখানে কি করে এটা বলেন আমি জানিনা, উনি বলেন ইউ কে-এর হাউস অফ কমন্সের কথা আমি শুনতে বাধ্য নই। কাউল অ্যান্ড সাকদারের মতোন মোর অর লেস মেস পার্লামেন্টারি প্র্যাকটিস স্পিকার কিভাবে এসে তার আসন গ্রহণ করবেন সেই সম্বন্ধেও বলা হয়েছে, সেখানে বলা হয়েছে The Chief Characteristics attaching to the office of Speaker in the House of Commons are authority and impartiality. As a symbol of his authority he is accompanied by the Rayal Mace which is borne before him when entering and leaving the chamber." and upon State accasions by the surjeant at Arms attending the House of Commons. তারপর আমরা যখন বলব হাউস অফ কমনস্ অর ইটস প্র্যাকটিস গ্রহণ করুন, তখন উনি বলবেন I am not always bound to follow the procedure of House of Commons.

**Mr. Deputy Speaker :** Mr. Halder please take your seat. I shall hear your after the discussion.

**শ্রী সুব্রত মুখার্জি :** আমরা প্রথমে ১৯৯ আনলাম। এর আবার দুটো ক্লজ আছে। একটা হচ্ছে সেনসিউর মোশন এবং আরেকটা হচ্ছে নো কনফিডেন্স মোশন। সেনসিউর মোশনে কখনও হাত তুলতে হয় না, উঠে দাঁড়াতে হয় না, কিন্তু উনি জোর করে আমাদের সেটা করালেন। No leave of the House is required to move a censure motion. স্যার আমাদের দেশি বইয়ে একথা বলছে। লোকজনের কাছে উনি আমাদের হেয় করলেন। আমরা আজকে জোর করে এটা আনতে বাধ্য হয়েছি, এসব করতে আমাদের এটিকে বাধে, আমাদের সভ্যতায় বাধে, আমাদের রুচিতে বাধে। উনি সেনসিওর মোশন এবং নো কনফিডেন্স মোশন আইডেন্টিকাল করতে চাইলেন। আমরা একাধিকবার এই সেশনে নো কনফিডেন্স মোশন আনতে পারি। ৫৯১ পৃষ্ঠায় বলছে There is no restriction on the moving of more than one no-confidence motion in a session, although this has not been done so far, but the second motion is admissible only if it raises new matters not covered by the discussion on the previous motion. আমাদের লিডার তাই করলেন, সেকেন্ড মোশনটা আনলেন আন্ত্রিক রোগ নিয়ে। আরেকটা এক লাইনের একটা মোশন আনা হয়েছিল, মোশনটা আইডেন্টিকাল। you rule to protect Chief Minister and protect others ministers। আমরা সেনসিওর মোশন নিয়ে এসেছিলাম একই ধারায় আইডেন্টিকাল মোশন এটা পাস হলে সরকারের পতন হবে, আরেকটায় সরকারের পতন হবে। কিন্তু দুনিয়ার লোকের কাছে আপনি আমাদের হাস্যস্পদ করে তুললেন আজকেও চেষ্টা করেছিলেন কিন্তু সুবিধা করে উঠতে পারেননি। স্যার জওহরলাল নেহেরু কি বলেছিলেন দেখুন, The importance of the prestige and authority of the Speaker has been recognised from the outset of the Country's independence. Speaking on March, 1958, on the occasion of the unveiling of the portrait of Speaker Patel, Prime Minister Jawaharlal Nehru observed.

[12-40 — 12-50 p.m.]

The Speaker represents the House. He represents the dignity of House, the freedom of the House and because the House represents the nation, in a particular way, the Speaker becomes the symbol of the nation's freedom and liberty. Therefore, it is right that should be honoured position,a free position and should be occupied always by men of outstanding ability and impartiality। আমি শুধু একটা বলছি না, আমি এর আগেও কমনওয়েলথ পার্লামেন্টের কথা বলেছি। উনি সেখানকার মেম্বার, একাধিক দেশে গিয়েছেন, আমি ওনার যোগ্যতা নিয়ে সন্দেহ করছি না। কিন্তু উনি হাউসের সর্বনাশ করে দিয়েছেন, একের পর এক ঘটনা নিয়ে আমি বলছি। Parliament of Botswana, the House of the Representatives of the Republic of Cyprus, Dominica, Fiji একের পর এক বই থেকে পড়ে দেখাতে পারি। Parliament of the commonwealth is absolutly identical with House of Loksabha Legislature party উনি শুধু তাই বলেন নি, ইমপারসিয়ালিটিকে চ্যালেঞ্জ করেছেন তাই নয়, ওনাকে আমরা বলেছিলাম, আপনি যেভাবে চলেছেন as if you are a servent of the ministers particularly chief Minister. উনি বললেন Am I a servant of the Chief Minister, not at all, I am a servant of the people. আমরা কারা, নির্বাচনে যারা জয়ী হয়ে আসি We are the representatives of the people. আমরা এখানে পিপলের প্রতিনিধিত্ব করছি। সুতরাং পিপলের সার্ভেন্ট হওয়াটা কোনও অপরাধ নয়, কোনও অন্যায় নয়, কিন্তু আজকে উনি সেটা নিয়ে টিজ করছেন।

(মিঃ ডেপুটি স্পিকার পরবর্তী বক্তার নাম ডাকায় এই সময় মাইক বন্ধ হইয়া যায়।)

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি খুব দুঃখের সঙ্গে বলছি এই জন্যই যে নো কনফিডেন্সটা কি এটা প্রথমে ভালোভাবে জানা উচিত। নো কনফিডেন্স এগেনস্ট দি মিনিস্ট্রি এক রকম আর নো কনফিডেন্স এগেনস্ট দি স্পিকার এটা সম্পূর্ণ আলাদা জিনিস। সলেমনিটি অ্যান্ড ডিগনিটি—এই জিনিসটা সব সময় মানা উচিত। স্পেশ্যাল কারণ এরকম একটা ব্যাপার যেখানে স্পিকারের এগেনস্টে নো কনফিডেন্স আনা হচ্ছে সেখানে এইরকম ফ্লিমজি গ্রাউন্ডে বা কোনও গ্রাউন্ড না থাকা সত্বেও এবং স্পেসিফিক কোনে অ্যালিগেশন নেই সেখানে এরকম একটা জিনিস আনা একটা হাস্যস্পদ ব্যাপার বলেই আমি মনে করি।

(গোলমাল)

স্পেসিফিক অ্যালিগেশনের ব্যাপারটা আগে বুঝতে হবে। স্পেসিফিক অ্যালিগেশন কাকে বলে আগে বুঝবেন তারপর বলবেন।

(গোলমাল)

আজকে আমি বুঝতাম যদি লিডার অব দি অপোজিশন এই জিনিসটা আনতে পারতেন

আমি খুবই দুঃখিত এরকম একটা ব্যাপার যেখানে স্পিকারের এগেনস্টে নো কনফি
আনা হচ্ছে সেখানে লিডার অব দি অপোজিশন কিপিং মাম। সেখানে আর একজন ডে
দিয়ে এটা করালেন। এই ডেপুটিটি কে সেটাও সবাইকে জানতে হবে। যাকে বার
দেওয়া হয় নানান রকমের অন্যায় করার জন্য এবং তারপর নানান কায়দা করে
সাসপেনসন অর্ডার উইথড্র করাতে হয়, যার মতির স্থিরতা নেই সেই রকম লোককে
এটা আনা যে কত অন্যায় সে কথাটাই আমি আপনাদের কাছে বলব। যে লোকের স্যা
নেই তার কোনও অধিকার নেই স্পিকারের বিরুদ্ধে নো কনফিডেন্স আনার। তার সঙ্গে
তার স্যাংটিটি থাকা প্রয়োজন। কাজেই আমি বলছি, আপনাদের কাছে কেন এই কথাটা
দরকার—

(গোলমাল)

আমি জানি ওদের সাধারণ ভদ্রতা, সেটুকুই নেই, অথচ তারা এই জিনিসগুলো ব
একজন মেম্বারের যে স্যাংটিটি, একটা সোলেমনিটি থাকা দরকার, তা ওদের নেই।
বাজার নয়, এটা অ্যাসেম্বলি হাউস, এটা মনে রাখবেন আপনারা। আমি বলছি কতক
ডিফারেন্স আছে। একটা ডিফারেন্স হচ্ছে এই, ইংলেন্ডের যে সব আইন এই যে স্পি
এই স্পিকারটা কিভাবে ইংলন্ডে ক্রমশ ধাপে ধাপে এগিয়ে এসেছিল এবং রাজার
স্পিকার হত। তারপর দেখা গেল পার্টি স্পিকার, শেষ দিকে করা হল। স্পিকার
independent, impartial, the judicial authority এইগুলো বলা হল। তাহলে
কথাগুলো স্পষ্ট ভাবে সব সময় মনে রাখতে হবে, যখন স্পিকার সম্বন্ধে আলাপ আ
হবে। আমি আপনাদের কাছে বলছি, এই জিনিসগুলো নিয়ে নিশ্চয়ই আপনারা
পারেন, কিন্তু দুটো জিনিস ডিস্টিংগুইশ করবেন। একটা মিনিস্টারের বিরুদ্ধে নো কনফি
আনা, মিনিস্ট্রির বিরুদ্ধে নো কনফিডেন্স আনা এবং স্পিকারের বিরুদ্ধে নো কনফিডেন্স
এক নয়।

(গোলমাল)

কত দুঃখের কথা যে উনারা মিনিস্ট্রির বিরুদ্ধে আনতে গেলেন, ৩০ জনকে
করতে পারলেন না। কোথাও কিছু নেই, নিয়ে আর স্পিকারের বিরুদ্ধে নো কনফি
আমার মনে হয় লোকের কাছে আপনাদের ক্ষতি হবে। কারণ যে জন্য অপোজিশনকে
অধিকার দেওয়া হয়, তার মানে হচ্ছে মাইনরিটি ভিউ সাধারণ মানুষের কাছে যাবে
বলছেন কি না। আজকে সেই জিনিসগুলোর মা ভাবনা চিন্তা করে এই রকম অবস্থা
ফেলেছেন। শুধু চিৎকার করলেই হবে না, কার ঘাড় ধরে বার করে দিল, এই স
কাগজে বেরুল, তাতে স্যাংটিটি নষ্ট হয়ে যাবে, অ্যাসেম্বলির স্যাংটিটি নষ্ট হয়েছে। সব
বড় কথা হচ্ছে স্যাংটিটি অব দি হাউস—আপনারা এখানে যে পয়েন্টগুলো এনেছেন
পয়েন্টগুলো এত ভেগ এবং এত ইনিডিসিসিভ যে বলবার কথা নয়। এই জন্য
আপনারা চিন্তা ভাবনা করবেন, তা যদি না করলেন তাহলে আপনারা শুকিয়ে য
কাজেই মানুষের কথা ভেবে যান। স্যার, লিডার অব দি অপোজিশনের জ্ঞানগম্যি স
আমি ভাল জানি, তার জ্ঞানগম্যি যদি থাকে তাহলে তিনি লিডার অব দি অপো

হিসাবে এটা মুভ করতে পারতেন। লিডার অব দি অপোজিশন এমনিতে হয় না, তার কতকগুলো জ্ঞানগম্যি থাকা দরকার। কাজেই বলছি, আপনারা ভালভাবে জিনিসগুলো করুন, অপোজিশনে থেকে ছেলেখেলা করবেন, তাতে পিপলের কাছে ক্ষতি হবে এবং অপোজিশনের যে রোল সেই রোলটা অত্যন্ত বিভ্রান্ত হবে। আমি ওদের কাছে এটুকুই বলছি যে, ওরা যে অ্যালিগেশন করছেন সে অ্যালিগেশনগুলো সমস্তই ফ্রিভ্যাল্যাল।

[12-50 — 1-00 p.m.]

(প্রচন্ড গোলমাল)

(শ্রী সুব্রত মুখার্জি দাঁড়িয়ে উঠে কিছু বলার চেষ্টা করেন।)

সুব্রতবাবু, তোমার কাছে আমার শেখবার কিছু নেই। আমি তোমার চেয়ে অনেক বেশি বই পড়েছি। তবে আমি তোমার মতো সিনেমা করতে পারি না। ম্যানার্স অ্যান্ড কাস্টমস তোমার কাছে আমাকে শিখতে হবে না। আমি আজ ৩০ বছর ধরে এখানে আছি। চিনে যাবার জন্য তুমিই দরখাস্ত করে বলেছো, "আমাকে পাঠান" যা বলছিলাম, আপনাদের মনে রাখতে হবে উইদাউট ফিয়ার অ্যান্ড ফেভার তিনি রুলিং দিয়েছেন কিনা অন দ্যাট পয়েন্ট। যদি দেখি হ্যাঁ, দিয়েছেন, তাহলে এই যে জিনিসগুলো আপনারা এনেছেন, এর কোনও মূল্য নেই। কারণ তার ফাংশনই হচ্ছে খানিকটা কোয়াশি জুডিশিয়াল এবং উইদাউট ফিয়ার অ্যান্ড ফেভার তাকে তার মতামত দিতে হবে। স্যার, আমি আর বেশি কিছু না বলে ওদের কাছে একটা কথাই বলতে চাই যে, ওরা স্যাংটিটি অ্যান্ড সলেমনটি রাখবার চেষ্টা করুন। যদি তা না রেখে শুধুই চিৎকার করেন তাহলে পশ্চিমবাংলার মানুষ ওদের কথায় কর্ণপাত করবে না। আমি আগেই বলেছি স্পিকারের বিরুদ্ধে যে জিনিস আনা হয়েছে সেটা সম্পূর্ণ ভুল, অন্যায়, মিসকনসিভড, এসবগুলো একটু মনে রাখতে হবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

(প্রচন্ড গোলমাল)

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি গভীর দুঃখের সঙ্গে স্পিকারের বিরুদ্ধে যে নো কনফিডেন্স মোশন দিয়েছিলাম এবং যা সুব্রত মুখার্জি আজকে মুভ করেছেন তাই নিয়ে বলছি। এর মানে এই নয় যে, আমি স্পিকারকে অপছন্দ করি, ব্যক্তিগত শত্রুতা আছে। কিন্তু ব্রুটাস যে কথা বলেছিলেন, "Not that I love Caesar less, but that I love Rome more." Not that I love Hashim Abdul Halim less but that I love this Assembly more, but that I love democracy more. এবং আমি স্পেসিফিক্যালি মনে করি যে, এই স্পিকারের অধীনে আমাদের গণতান্ত্রিক অধিকারগুলো এক এক করে খর্ব করা হচ্ছে এবং বিরোধী দলের যে অধিকারগুলো, সুযোগগুলো আছে সেগুলো এক এক করে নিয়ে নেওয়া হচ্ছে। আমি আমার মোশনে স্পেসিফিক্যালি বলেছি যে, কিভাবে আমাদের নো কনফিডেন্স মোশন মুভ করতে দেওয়া হয় নি। এটা একটা উদাহরণ। আমি আপনাকে বলি স্যার, আপনি জানেন প্রতিটি কল অ্যাটেনশনের জবাব মন্ত্রীরা দেবেন, তার বিরুদ্ধে আমরা ৩১৯ ধারা অনুযায়ী ডিবেট চাইতে পারি। ১৯শে মার্চ বৌবাজারের বোমা বিস্ফোরণের

এবং রশিদের ব্যাপারে ২০শে মার্চ মুখ্যমন্ত্রী কল অ্যাটেনশনের জবাব দিলেন। জয়নাল আবেদিন তার ওপর ডিসকাশন চাইলেন, উনি বাতিল করে দিলেন। কারণ কিছুই নেই মুখ্যমন্ত্রীর রশিদের সঙ্গে নাম জড়িত, তাই উনি আলোচনা হতে দেবেন না। তারপর জয়নাল আবেদিন ২০শে মার্চ ১৯৯৩-তে নো কনফিডেন্স মোশন দিলেন। আমাদের একজন সদস্য ব থাকার জন্য সেটা হাউসের লিভ পেল না। আমাদের সো[illegible] লিভ পায় নি, সেটা আম স্বীকার করছি। পরের দিন আমরা আবার নো কনফিডেন্স [illegible] দিয়েছিলাম।

স্পিকার মহাশয় বললেন দুটি আইডেনটিক্যাল মোশন এক সেসনে হয় না। স্পিক মহাশয় গায়ের জোরে বলছেন। তার কারণ যা রুল তাতে নো কনফিডেন্সের ব্যাপারে ক[illegible] অ্যান্ড সাকদের ৫৮৭ পাতায় লেখা আছে "A no-confidence motion in the cou cil of Ministers is distinct from a censure motion". That means [illegible] censure motion is necessary. এবং আগের দিন যে সেনসর মোশন নিয়ে আলো[illegible] হল না—কিন্তু লেখা আছে "censure motion can be moved against the coun cil of Ministers" এবং এ আর মুখার্জিতেও বলা আছে সেন্সর মোশনে এই লিভে[illegible] দরকার হয় না। এখানে বলা হচ্ছে, আপনাদের লিভ চাই। আগের সেন্সর মোশনে আমাদে[illegible] একজন কম হল। তারপর আমরা নো কনফিডেন্স তুললাম। বাতিল করে দেন। এই নি[illegible] ক্রিয়ার কাট বক্তব্য "কাউল অ্যান্ড সাকদের" আছে। আমি এই বিষয়ে তা পুনরাবৃত্তি কর[illegible] চাই না। মূল উদ্দেশ্যটা কি? আমরা দেখছি স্পিকার মহাশয় হাউসে আছেন, ব্যক্তিগ[illegible] আক্রমণ করতে চাই না। হাউসে পার্লামেন্টারি ডিবেট স্পনসর্ড যাতে ওঠে আমরা তাই চা[illegible] আমরা কি দেখছি? কোয়েশ্চেন আওয়ার্স হঠাৎ হঠাৎ সাসপেন্ড হচ্ছে, বলছেন না যে কো[illegible] রুলে সাসপেন্ড করছেন। কোন রুলে কার্টেল করছেন। কোয়েশ্চেন আওয়ারে কোয়েশ্চে[illegible] হেলড ওভার হচ্ছে। আজকে শেষ দিন, আজকে মাননীয় সূর্য মিশ্রের একটা প্রশ্নের জব[illegible] হল না, উনি কিছুই বললেন না। ডেফিনিট অ্যাডজর্নমেন্ট মোশন যখন আমরা দিই তখন[illegible] দেখি সেগুলি রিফিউজড হয়ে যায়, উনি কেবল পার্টিশন রুলিং করেন। রুলি হচ্ছে এব[illegible] সম্প্রতি He has become a talking speaker. স্পিকার কম কথা বলবেন, হাউসে[illegible] প্রসিডিংস রেগুলার করবেন। কিন্তু এখানে দেখা যাচ্ছে উনি কথা বলবেন, ওর কথা সকলে[illegible] শুনতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে আশ্চর্য হবেন আজকে গিনেজ বু[illegible] অফ রেকর্ডসের এক জায়গায় স্থান পেয়েছেন এবং প্রথম স্পিকার যার বিরুদ্ধে দুবার [illegible] কনফিডেন্স মোশন আনা হল। আমাদের তরফ থেকে ২৭শে আগস্ট ১৯৮৪তে এবং আজ[illegible] নো কনফিডেন্স মোশন আনা হল। স্পিকার এত সম্মানিত তাই তার পজিশন ইলিভেটে[illegible] হয়েছে। পার্লামেন্টে নো কনফিডেন্স হয় না। লোকসভায় একবার, মবলংকারে ব্যাপার ১৯৫[illegible] সালের ডিসেম্বরের ১৮ তারিখে ডিবেটে এসেছিল। আর লোকসভায় এসেছিল হুকুম সিংয়ে[illegible] বিরুদ্ধে ১৯৬৬ সালে, কিন্তু লিভ পায় নি। তারপর এতদিন ধরে লোকসভার স্পিকারে[illegible] এগেনস্টে নো কনফিডেন্স আসেনি। আপনাদের বিচার করতে হবে বুকে হাত দিয়ে যে, এ[illegible] স্পিকার মহাশয়ের অবস্থা তার থেকেও করুণ। কারণ, দুবার অপোজিশনকে নো কনফিডে[illegible] মোশন আনতে হল। তার কারণ, আমাদের জানা আছে, মাননীয় স্পিকারকে নির্বাচিত কর[illegible] হয়েছিল—প্রয়াত প্রমোদ বাবু ওকে ডেকে বলেছিলেন, "তামিল কংগ্রেস এবারে অনেক লো[illegible]

...আসছে, একটা শক্ত লোক দরকার, তো... স্পিকার হতে হবে।" শক্ত লোক থাকলে ...র পার্পাস সার্ভ করতে পারবে। আমি এই স্পিকারের কাছে নন-পার্টিশন অ্যাটিচিউড ...পেক্ট করতে পারি না। স্পিকারের ইমপারসিয়ালিটি নিয়ে মবলংকার কি বলেছেন শুনুন। ...কারের ইমপারসিয়ালিটি সম্বন্ধে অনেক আলোচনা হয়েছে অনেক জায়গায়। সবচেয়ে বড় ...মেন্ট্যান্ট কমিটি বাগী কমিটি সমস্ত প্রিসাইডিং অফিসারদের একটা কনফারেন্স হয়েছিল ...সেই বাগী কমিটির রিপোর্ট ৬৮তে ত্রিবান্দ্রমে সমস্ত প্রিসাইডিং অফিসারদের কনফারেন্স ...এক্সেপটেড হয়েছিল। "The Committee felt that impartiality of the Speaker ...eing an indispensable condition of the successful working of the Par...amentary democracy, it is essential that the Speaker should saver all ...connections from the party to which he may have belonged." স্পিকারের ...স্ত কানেকশন ছেড়ে দেওয়া উচিত এটাই আমাদের কনডিশন, কিন্তু আমাদের স্পিকার ...থায় সিভার করবেন কানেকশন তা নয়, আরও কানেকশন বাড়িয়ে তুলেছেন। স্পিকার ...র পর আজকে তিনি পার্টির স্টেট কমিটির মেম্বার হয়েছেন। এরপর হয়ত শুনব তিনি ...ট সেক্রেটারিয়েটের মেম্বার হয়েছেন। আমরা সুরজকুন্ডে গিয়েছিলাম এ আই সি সি-র ...বেশনে, কিন্তু সেখানে শিবরাজ পাতিলকে দেখিনি, অথচ স্টেট কমিটির সম্মেলনে স্পিকারকে ...খেছি, ত্রিবান্দ্রমের পার্টি সম্মেলনে দেখেছি। How can I expect non-partisan at...tude from him তবে আমরা জানি যে, নির্বাচন পার্টির টিকিট নিয়ে জিতে আসতে হয়, ...ক তারপর দেখতে হবে, তিনি কতটা অ্যাকটিভলি পার্টি করছেন। কিন্তু এক্ষেত্রে তার কাছ ...কে কি করে নন-পার্টি লাইক অ্যাটিচুড আশা করব? আমাদের স্পিকারের একটি কাজ ...হ মুখ্যমন্ত্রীকে ডিফেন্ড করা। আর মুখ্যমন্ত্রী আজকে এখানে হপ্তাবাবু, সপ্তাহে তিনি একবার ...নে আসেন। মুখ্যমন্ত্রী বৃহস্পতিবার ছাড়া এখানে আসতে পারছেন না, এটা হাউসকে ...টা বড় অপমান। ডাঃ রায় কিন্তু প্রতিদিন হাউসে আসতেন এবং এখানে বসেই তিনি ...ইল ইত্যাদি দেখতেন। মুখ্যমন্ত্রী বৃহস্পতিবার সব দপ্তরের কোয়েশ্চেনের উত্তর দেবেন, এই ...স্পতিবারই তিনি কলিং অ্যাটেনশনের উত্তর দেবেন, আবার এই বৃহস্পতিবারই তার ...মান্ড ফর গ্রান্টস পাস হবে। আজকেও বৃহস্পতিবার, কিন্তু আজকে মুখ্যমন্ত্রী চলে গেছেন ...লিট ব্যুরোর মিটিংয়ে কারণ তার কাছে বিধানসভার কোনও ইম্পর্টেন্স নেই।

**মিঃ ডেপুটি স্পিকার :** আলোচনাটা কিন্তু এগেনস্ট স্পিকার হচ্ছে।

**শ্রী সৌগত রায় :** সেটা আমি জানি, তবে In democracy, we have to right ...get answer from Chief Minister as Home Minister and Industry ...linister. We have been deprived of all the rights. এবারে সেসন হল ২৫শে ...ফ্রুয়ারি থেকে, কিন্তু আমি জানতে চাই, কয়টি বৃহস্পতিবার মুখ্যমন্ত্রী কোয়েশ্চেন আওয়ারে ...শ্নের জবাব দিয়েছেন? ১৮ই মার্চ বাজেট প্রেস হল এবং সেদিন মুখ্যমন্ত্রীর কোয়েশ্চেনের ...ন। সেদিন আমরা তাকে কোয়েশ্চেন করবার সুযোগ হারালাম। ভারতবর্ষে কোনও স্টেট ...ছে যেখানে বিধানসভায় মুখ্যমন্ত্রী ক্যাজুয়াল ভিজিটর, হপ্তাবাবু? তার সবকিছু করবার সময় ...,শুধু এখানে আসার সময় তিনি পান না।

**Mr. Deputy Speaker :** This is an allegation against Chief Minister

of Government ?

[1-00 — 1-10 p.m.]

**শ্রী সৌগত রায় :** আমি স্পিকারকে নিয়েই কনসেনট্রেট করছি, কিন্তু It is specific charge that the Speaker is helping the Chief Minister to st away from the House and this impartiality and non-partisanship is bei affected. This is my charge. যাতে চিফ মিনিস্টারের বিরুদ্ধে রশিদ কানেকশন নি আলোচনা না হয় সেজন্য উনি আমাদের নো কনফিডেন্স মোশন নাকচ করে দিয়েছেন, সেই আমাদের ৩১৯ ধারার আলোচনা নাকচ করে দিয়েছেন। আমাদের এটাই অভিযোগ, মুখ্যম বিরুদ্ধে কথা উঠলে তিনি দিশেহারা হয়ে যান। গত সেসনে নো কনফিডেন্স মোশন আ উপায় ছিল না। ঐ সেসনে বিধানসভায় একটা গন্ডগোল হয়েছিল। সে সম্পর্কে মুখ্যম রোল নিয়ে তাকে একটি চিঠি লিখেছিলাম যারজন্য তিনি আমাদের দশ দিনের জন্য করে দিয়েছিলেন মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে লেখার জন্য তিনি আমাদের দশ দিনের জন্য বার ক দিলেন। স্পিকারের প্রেজেন্সে মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে চেঁচামেচি করলে তিনি পাগল হয়ে য সেদিন সুব্রত মুখার্জিকে কিভাবে চ্যাংদোলা করে বের করে দিলেন। দেখবেন আপনি, পার্টি ইন্টারেস্ট এখানে কিভাবে সার্ভ করছেন। গত সেসনে আলিপুর ট্রেজারি স্ক্যান্ডাল নি বলতে গিয়ে মানস ভুঁইয়া বলেছিলেন কত কোটি টাকার কেলেঙ্কারি সেটা। কিন্তু তার তার বিরুদ্ধে সুয়ো-মোটো কেস পাঠিয়ে দিলেন প্রিভিলেজ কমিটির কাছে। কোথায়ও হয় এটা? সেজন্য স্পেসিফিক্যালি অভিযোগ করে বলতে চাই, আমাদের স্পিকার রুলিং পা সঙ্গে যুক্ত তিনি পার্টিজেন এবং এই হাউসের যে স্যাংটিটি তা তিনি নষ্ট করেছেন সবশে আমি জ্যোতিবাবুকে কোট করছি। ১৯৫৯ সালে শঙ্করদাস ব্যানার্জির বিরুদ্ধে বলতে গি তিনি একটি কথা বলেছিলেন যে, The justice must not only be done but m appear to have been done. উনি বলেছিলেন যে স্পিকার যদি জোর করে করেন—অপোজিশনের ৫ জন সদস্য যদি বলেন যে আপনার রুলিংয়ের উপরে আস্থা তাহলে কোথায় থাকল স্পিকারের মর্যাদা? আমি জ্যোতি বসুর কথা কোট করে বলছি ওর রুলিংয়ের উপরে আস্থা নেই।

(গোলমাল)

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এখানে যে অনাস্থা প্র আনা হয়েছে আমাদের মাননীয় স্পিকার মহাশয়ের বিরুদ্ধে, এটা শুধু এই বিধানসভার আমাদের রাজ্যের জনগণের কাছে একটা দুর্ভাগ্যজনক ঘটনা। এই অর্থেই সারা দেশের শুভবুদ্ধি সম্পন্ন মানুষ তারা বুঝতে পারছেন, আপনার মতো যারা বুদ্ধি সম্পন্ন মানুষ বুঝতে পারছেন যে ভারতবর্ষের সংসদীয় গণতন্ত্র আজ সত্যি সত্যি মৌলবাদীদের সা আক্রান্ত। মৌলবাদীরা শুধু সংবিধান নয়, সুপ্রীম কোর্ট নয়, পার্লামেন্টারি ডেমোক্রাসির বির একটা ভয়ঙ্কর বিপদ ডেকে আনছে। [illegible] আপনি বুঝতে পারছেন

তখন আমাদের এখানে দায়িত্বজ্ঞানহীন বিরোধী দল আজকে এই প্রস্তাব এনে যে ...ণ সৃষ্টি করলেন, এটা পশ্চিমবাংলার কাছে একটা হাসির খোরাক এবং সারা দেশের ...র কাছে তারা নিজেদের অপরাধী হিসাবে চিহ্নিত করছেন। আজকে সারা দেশের দিকে ...কিয়ে, সংসদীয় গণতন্ত্রের দিকে না তাকিয়ে, বিপদের দিকে না তাকিয়ে, এই জিনিসগুলির ...র্কে চিন্তা না করে তারা এই কাজ করেছেন।

(গোলমাল)

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার দ্বিতীয় কথা, আমি শুধু বিরোধীদের মনে করিয়ে ..., যখন তারা অধিকারের প্রশ্ন তুলেছেন, বিধানসভায় অধিকার এবং আমি দেখলাম যে ...বাবু পাঠ করলেন, সৌগতবাবুও করেছেন, ডাঃ জয়নাল আবেদিন সাহেবও বই বার ...লেন, আমি শুধু মনে করিয়ে দিতে চাই যে লোকসভার সঙ্গে বিধানসভার পার্থক্য। ...দের এই বিধানসভায় যে বাজেট আলোচনা হয়, যে কোয়েশ্চেন আওয়ার হয়, যে ...শন আওয়ার হয় তাতে আমাদের পক্ষের কতজন আছেন, আর আপনাদের কতজন ...ন সেটা আপনারা জানেন। আপনারা লোক জোগাড় করতে পারেন না, ৩০ জনের ...টা প্রস্তাবও আনতে পারেন না। কিন্তু আলোচনা সমান সমান ভাগ করা হয়। আমাদের বাজেট আলোচনা সেটা সমান সমান ভাগ করা হয়।

(গোলমাল)

হাউস বিলংস টু দি অপোজিশন। কিন্তু আপনারা শুনে রাখুন, পার্লামেন্টে যে বাজেট ...লোচনা হয়, সেখানে ৪ ঘন্টার আলোচনায় বিরোধীরা পান ১৪ মিনিট। আর আপনারা ...নে ছাই ভষ্ম যাই বলুন না কেন, আপনারা অর্ধেক সময় পান।

(এই সময়ে বিরোধী পক্ষ থেকে জনৈক সদস্য :- না, না।)

আপনি জানেন না, তাই না না করছেন। পার্লামেন্টে কি হয় আপনি জেনে নেবে। ...য়েশ্চেন আওয়ার, মেনশন আওয়ার এবং বাজেটে এটা হয়। আমরা এখানে সমান ভাবে ...গ করে দিয়েছি। আমরা বিরোধী দলকে সেই সম্মান করে দিয়েছি এবং আপনারা সেই ...মান নিয়ে এখানে আছেন।

(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন)

**Mr. Deputy Speaker :** Pande, please take your seat. I ...quest you please take your seat, Don't interrupt the minister. When ...y will say you will not oppose, when you will say they will not ...pose.

[1-10 — 1-20 p.m.]

কথা নির্দিষ্ট ভাবে বলা হয়েছে যে এখানে ইমপার্শিয়াল অ্যাটিচুড দেখানো উচিত। অ
মহাশয়, মাকি ইমপার্শিয়াল অ্যাটিচুড দেখাচ্ছেন না, তার মাকি আনবায়াসড মাইন্ড নেই।
সব কথাবার্তা, এই সব ভাষা এখানে এই প্রস্তাবে প্রয়োগ করা হয়েছে। আমি শুধু বি
দলের কাছে বলতে চাই, আপনারা নিজেদের দিকে তাকান। আপনি খেলার নিয়ম জানেন
আপনি খেলতে নেমেছেন, খেলার নিয়মটা জানবেন না? ফুটবল খেলতে গিয়ে আপনি
বলেন, আমি হাত দিয়ে গোল দেব তাহলে তো হয় না। খেলার নিয়ম জানেন না ব
বলছেন স্পিকার বায়াসড হয়েছেন। আমি এই কথা বলতে চাই, আপনারা প্রিভিলেজ ব
কি বলতে চেয়েছেন? মোশনে 'প্রিভিলেজ' কথাটা রেখেছেন। আপনাদের প্রিভিলেজটা
প্রিভিলেজের মানে কি? প্রিভিলেজ কথাটার মানে কি যা খুশি করার অধিকার? এ
সুব্রতবাবু উদাহরণ দিচ্ছিলেন—আমাদের কেউ বক্তৃতা করছেন, তাঁকে বক্তৃতা করতে দেবেন

(গোলমাল)

এই যে এখানে চিৎকার চেঁচামেচি করছেন, এখানে যা করছেন, এটা কি অধিক

**মিঃ ডেপুটি স্পিকার :** মিঃ মুখার্জি, মিঃ আবেদিন আপনাদের সময়ে কেউ বাধা নি। এটা হলে তো আলোচনা হয় না। না, না, এই রকম চিৎকার করবেন না। Do disturb Mr. Abedin, please take your seat, you are leader of the position, you should not shout in this way.

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** স্যার, একটা কথা শুধু বলছি, আমি যখন হাউসে থ যতক্ষণ আমি দেখি, আমি দেখি স্পিকার বিরোধী দলের প্রিভিলেজ বলতে যা সংসদীয় প আছে, প্রতিবাদ করা, দাঁড়িয়ে ওঠা ইত্যাদি ওরা যে প্রিভিলেজ চাইছেন, এটা ভয়ঙ্কর ক আপনাদের প্রিভিলেজের কথা, আমার ধারণা, ঐ রুলস-এর মধ্যে দাঁড়িয়ে, আপনাদের কো প্রিভিলেজ কোনওদিনের জন্য, একদিনের জন্য বন্ধ করা হয়নি। কিন্তু শুনে রাখুন, আপ যে প্রিভিলেজ চাইছেন সেই প্রিভিলেজ হয় না।

**শ্রী সুব্রত মুখার্জি :** কেন হয়না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** আবার দাঁড়িয়েছেন, এটা কি প্রিভিলেজ?

**Mr. Deputy Speaker :** Mr. Roy, do you want a debate on thi You do running commentary then how the debate will continue pea fully.

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** আমি জানিনা সৌগতবাবু জানেন কিনা—জার্মানের দার্শ মিত্‌সে, যিনি হিটলারের মতবাদ তৈরি করতে সাহায্য করেছিলেন। তিনি হিটলারের এক ভক্ত ছিলেন। সেই মিত্‌সে একটা কথা বলেছিলেন—গড ইজ ডেড অ্যান্ড দেয়ারফোর এভরি ইজ পারমিটেড। আপনাদের প্রিভিলেজের ধারণা হচ্ছে গড ইজ ডেড অ্যান্ড দেয়ারফো

লছেন যে, মন্ত্রী সভাকে এবং মুখ্যমন্ত্রীকে, মাননীয় মুখ্যমন্ত্রী যাতে এমবারাসড না হন জন্য স্পিকার চেষ্টা করেন। আপনারা কি সত্যিই এটা মনে করেন? আপনাদের কয়েকজনের হুংকারের উপরে দাঁড়িয়ে এই সরকার চলছে না কোটি কোটি মানুষ আমাদের দিকে তাকিয়ে আছেন। কোটি কোটি মানুষের সমর্থনের উপরে দাঁড়িয়ে এই সরকার চলছে। আমি নির্দিষ্টভাবে বলছি.......

**(এই সময়ে সাধন পাণ্ডে কিছু বলতে চান, গোলমালে শোনা যায় না।)**

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ পাণ্ডে প্লীজ টেক ইওর সিট। আপনাকে একটা উদাহরণ দিচ্ছি। বৌবাজারের ঘটনার আলোচনার ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী সম্পর্কে কুৎসিত ভাষা ব্যবহার করা আপনার মুখে আশা করিনি। বৌবাজারের ব্যাপারে কোন পার্টি.........

**(গোলমাল)**

বৌবাজারের ঘটনার ব্যাপারে কোন পার্টির কে লোক কি করে, ওই দলে কে কে আছে তার ব নাম এখানে আসবে, সব আমরা বলব।

**(গোলমাল)**

নও অসুবিধা নেই, কোনও এমবারাসমেন্ট নেই।

**(গোলমাল)**

**Mr. Deputy Speaker :** Please take your seat. What is this going on? While the Minister speaks you should not disturb him. Please take your seat.

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমি শুধু বলতে চাই, যে দিন স্পিকারের কাছে আবেদন করা হয়েছিল তখনই আমি জয়নাল আবেদিন সাহেবের কাছে ছুটে যাই ওনার নির্দেশে। জয়নাল আবেদিন সাহেবকে বলি আপনি রাজি হয়ে যান, আগামী কাল আলোচনা হবে। তখন পুলিশের ফার্স্ট হ্যান্ড রিপোর্ট যেটাকে বলে সেটা আসেনি। তা সত্ত্বেও আমরা বলেছিলাম ২ ঘণ্টা আলোচনা হোক। জয়নাল আবেদিন সাহেবের কাছে আমি নিজে আবেদন করেছিলাম আলোচনা হোক, আপনারা আপনাদের অভিযোগ বলুন। আপনারা নিজেরা সেই আলোচনা করেন নি। সরকার পক্ষ থেকে আমি নিজে প্রস্তাব করেছি জয়নাল আবেদিন সাহেবের কাছে যে ২ ঘণ্টা আলোচনা হোক।

**(গোলমাল)**

জয়নাল আবেদিন সাহেব যখন বলবেন তিনি বলবেন আমি এই কথা বলেছিলাম কিনা।

**(গোলমাল)**

(গোলমাল)

**Mr. Deputy Speaker :** Mr. Roy, please take your seat. Ple listen to me. I am on my legs. You may not like discussion of other side. You may not like the speech of the other side. But y should not create disturbance in the House. You hear and the mat will be clear to you then. Don't disturb. Please take your seat. M Bhattacharjee, please go on with your speech.

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** স্যার, আমি পরিষ্কার করে দিচ্ছি কেন আলোচনা হবে, বিষয়ে আলোচনা হবে কত ঘণ্টা আলোচনা হবে এটা ঠিক করে দেওয়ার দায়িত্ব আমার সবাই জানে। সেই দায়িত্ব স্পিকারের। আমরা সরকার পক্ষ থেকে বৌবাজারের ঘটনা ব্যাপা আলোচনা করতে চাই সেই কথা জয়নাল আবেদিন সাহেবের কাছে বলেছিলাম কিনা সে জয়নাল আবেদিন সাহেব বলবেন।

(গোলমাল)

স্যার, আলোচনা আগামীকাল হবে কি আগামী পরশু হবে সেটা আমি ঠিক করি স্পিকার ঠিক করেন। আমি সরকার পক্ষ থেকে বলেছিলাম বৌবাজার নিয়ে যা চলছে সে ব্যাপার নিয়ে আমরা যে কোনও আলোচনা করতে তৈরি।

**মিঃ ডেপুটি স্পিকার :** বৌবাজার কথা বলবেন না মিঃ ভট্টাচার্য, এইগুলি আসবে না

[1-20 — 1-30 p.m.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** আমি আমার কথায় ফিরে আসছি। এই মোশনে লেখা আছে মন্ত্রীকে কোয়েশ্চেন করার সময় বা মন্ত্রীর কাছে প্রশ্ন করলে তার এমবারাসমেন্ট, লজ্জা ঢাকার জন্য স্পিকার চেষ্টা করেন। আমি দয়া করে বলছি শুনুন আপনারা যে কয়েকজন এখানে আছেন আপনাদের সার্টিফিকেটের উপর আমাদের রাজনৈতিক ভবিষ্যত নির্ভর করে না, আপনাদের সুখ্যাতি আমাদের লজ্জা করে, আপনাদের সুখ্যাতিতে আমরা চলি না। আমরা চলি এই রাজ্যের ৫ কোটি লোকের চোখের দিকে তাকিয়ে, তাদের কথাই হল আসল। আমার বক্তব্য আমি শেষ করে এনেছি। শুধু একটা কথা বলতে চাই এখানে সেই কথা উঠেছে বলে। সেটা হচ্ছে এখানে রাজনীতির কথা উঠেছে ওনারা বললেন রাজনীতির কথা, কেন স্পিকার হিসাবে রাজনীতি করেন। ভারতবর্ষের ইতিহাসে কংগ্রেসের কোন ঐতিহ্যের কথা বলছেন। কোন কংগ্রেসি সদস্যর কথা বলছেন যিনি স্পিকার হয়েছেন কিন্তু কোনও রাজনীতি করেন নি। সবাই রাজনীতি করেন, রাজনীতি করাটা একটা গর্বের বিষয়। যিনিই স্পিকার হবেন তিনি রাজনীতি করবেন কিন্তু যখন চেয়ারে থাকবেন তখন কোনও রাজনীতি নেই। সেখানে তাকে চেয়ারের সমানে থাকতে হবে এবং সেখানে কোনও রাজনীতি থাকবে না। এইকথা বলে বিরোধী দলের আনীত অনাস্থা প্রস্তাব খারিজ করছি এবং সারা পশ্চিমবঙ্গের

ডাঃ মানস ভুঁইয়া ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে অনাস্থা প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে দু-একটি কথা বলতে চাই।

(নয়েজ)

(তুমুল গোলমাল)

(এইসময় শ্রী সুব্রত মুখার্জি কাগজপত্র ছুঁড়তে থাকেন রুলিং পার্টির দিকে এবং একই সঙ্গে অন্যান্য কংগ্রেসি সদস্যরা চিৎকার করতে থাকেন।)

**Mr. Deputy Speaker :** Please take your seat. What is this? Mr. Subrata Mukherjee, Please take your seat. Yes, Dr. Bhunia, you continue.

ডাঃ মানস ভুঁইয়া ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই হাউসের যে চিত্র তা দেখে বোঝা যায় যে হিটলারের সন্তান এখনও ওই ট্রেজারি বেঞ্চে বসে আছেন, আজকে হাউসের যে চিত্র তা দেখে বোঝা যাচ্ছে যে, মুসোলিনির সন্তান ওই ট্রেজারি বেঞ্চে বসে আছেন এবং নাৎসীবাহিনীর সৈনিক ওই ট্রেজারি বেঞ্চে বসে আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, As per the neutrality and sanctity of the chair of the speaker. আমি এই প্রসঙ্গে দুটি লাইন কোট করতে চাইছি, এগুলো কাউল অ্যান্ড সাকদারের প্র্যাকটিস অ্যান্ড প্রসিডিওর অফ পার্লামেন্ট নামক বইটিতে লেখা আছে, সেখানে বলা হয়েছে "Without a neutral speaker parliamentary form of the Government and all that goes with it could never be a working proposition." আয়েঙ্গার সাহেবও এই প্রসঙ্গে একই সময়ে কটি কথা বলেছেন, আমি সে সম্বন্ধে পড়ে শোনাচ্ছি, তিনি বলেছেন, "I assure every section of this House and every group and even every individual who does not belong to any particular group that I will never at down their privileges" এতবড় কথার পরেও আমরা পার্লামেন্টের প্র্যাকটিস এবং প্রসিডিওরের মিনিমাম রিফ্লেকশন হওয়ার কথা মাননীয় অধ্যক্ষ মহাশয়ের সেটা আমরা তার কার্যকলাপের মধ্যে দেখতে পাইনি। অধ্যক্ষ হিসাবে বিরাজমান। পশ্চিমবঙ্গের বিধানসভার অধ্যক্ষ হিসাবে যে কার্যবিধি পরিচালনা করতে গিয়ে যে ভূমিকা গ্রহণ করেছেন তাতে আমরা দেখছি যে ৮৪ সালে উনি বক্তব্য রাখতে গিয়ে একটা জায়গায় বলেছিলেন যে জিরো আওয়ার আমি তাকে স্মরণ করিয়ে দিতে চাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভারতবর্ষের পার্লামেন্টে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির তদানীন্তন পার্লামেন্টের মেম্বার প্রয়াত জ্যোতির্ময় বসু মহাশয় এই জিরো আওয়ারে একটার পর একটা প্রশ্ন তুলে তদানীন্তন প্রশাসন ও সরকারের দৃষ্টি আকর্ষণ করতেন। আমাদের অধ্যক্ষ, আমরা বিরোধী দল হিসাবে যখন জিরো আওয়ারে একটার পর একটা সরকারের গুরুত্বপূর্ণ ব্যাপারে প্রশ্ন তুলি যখন তার ধারণা হচ্ছে এই রাজ্যের বিরোধী দল জিরো আওয়ারকে ব্যবহার করছে ভ্যান্ডাল হিসাবে। এই জিনিস, এই মতামত এই ইমপ্রেশন এই মানসিকতা যদি আজকে আমাদের মহামান্য স্পিকারের থাকে তাহলে সংসদীয় রীতিনীতি রক্ষার প্রতি তার কতখানি সদিচ্ছা, তার কতখানি কমিটমেন্ট আছে তা আজকে পরিষ্কার হয়ে

আমাদের কথা বলবেন, কিন্তু তিনি তা বললেন না। তিনি মেঠো বক্তৃতা করে চলে গে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির একজন মেঠো বক্তা হিসাবে একটা বই থেকেও কোট কর না, একটা কন্সটিটিউশন থেকেও বললেন না. একটা ধারা বললেন না, উনি বলে অন্যা চলে গেলেন।

(গোলমাল, তুমুল হট্টগোল)

**মিঃ ডেপুটি স্পিকার :** আপনারা এদিকে যদি গোলমাল করেন তাহলে ওরা ব পারবেন না, আর ওরা যদি গোলমাল করেন তাহলে আপনারা বলতে পারবেন না, Ple take your seat. Why are your rising, when I am on my legs?

**ডাঃ মানস ভুঁইয়া :** স্পিকার তিনি মনে করেন পার্টি থেকে নির্বাচিত সদস্য, তার প পলিটিকাল কমিটমেন্ট থেকে বেরিয়ে আশা সম্ভব নয় ঐ চেয়ারের স্যাংটিটিকে মেন্টেন ক গিয়ে। আমি কাউল অ্যান্ড সাকদার থেকে বলছি সেখানে স্পিকারের পলিটিকাল অ্যাফেয় সম্বন্ধে কি বলছে, "The question as to how far the Speakers should connected with their political parties and how far they should take p in the politics has been engaging the attention of the conference of Presiding Officers of the legislators. Politics in India—The 1985 conf ence was to opine that a convention should be established that the s on which the Speaker stood should come for re-election and should contested and the Speaker should not take part in party politics." পড়বেন। কিন্তু আমরা কি দেখছি মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওদের স্টেট সেক্রেটারিয়ে সেখার মাননীয় অধ্যক্ষ মহাশয়, মার্কসবাদী কমিউনিস্ট পার্টির কনফারেন্সে গিয়ে বসে আছে এই তো অবস্থা চলছে। আমি সর্বোপরি একটি কথা বলি, আমি অত্যন্ত জোরের সঙ্গে বল চাই এই দুর্নীতিগ্রস্ত মন্ত্রিসভা, এই দুর্নীতিগ্রস্থ বামফ্রন্টের মন্ত্রী সভার মন্ত্রীদের প্রটেকশন দি এই স্পিকার নীলকণ্ঠ সেজে বসে আছেন। আজকে এই হাউসে ডাকাত পঞ্চায়েত মন্ত্রী ব আছেন, বড় বড় গোঁফ নিয়ে। সারা রাজ্যের উন্নয়নের টাকা চুরি হচ্ছে আর এই ডাকা পঞ্চায়েত মন্ত্রী বসে আছেন হাউসে, এই ডাকাতকে প্রটেকশন দিলেন আমাদের মান্যব স্পিকার মহাশয়। আমার কোয়েশ্চেন অ্যালাউড হয়েছে কেন স্টারড কোয়েশ্চেন অ্যালাউ হয়েছিল? যদি মন্ত্রী উত্তর নাই দিতে পারবেন তাহলে অ্যালাউ করতেন না। কিন্তু অ্যালা করার পর মাননীয় অধ্যক্ষ মহাশয়, হেল্ড ওভার করে এই (***) মন্ত্রীকে প্রটেকশন দিয়েছে উনি মার্কসবাদী কমিউনিস্ট পার্টির (**)গুলিকে প্রটেকশন দিয়েছেন. এর পরেও কি বলে হবে তার চেয়ারের স্যাংটিটি থাকবে?

**মিঃ ডেপুটি স্পিকার :** চোর কথাটা বাদ যাবে।

[1-30 — 2-00 p.m.](Including Adjournment)

**ডাঃ মানস ভুঁইয়া :** সংবিধান ধারা মোতাবেক এই হাউস হচ্ছে পবিত্র, ভারতবর্ষে

Note [*** Expunged as ordered by the Chair]

চেয়ে ঐতিহ্যশালী সবচেয়ে প্রবীণতম গণতন্ত্রের মন্দির। তার যে পুরোধা, সেই গণতন্ত্রের ধারী স্পিকার সত্যিকারের গণতন্ত্রই রক্ষা করে চলেছেন। এই স্পিকার বামফ্রন্টের রক্ষাকর্তা, নি মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সমস্ত বিষ হজম করে নীলকন্ঠের মতো বসে আছেন। র বিরোধিতা ও তাঁর অপসারনকে সামনে রেখে আমি বক্তব্য শেষ করছি।

(At this Stage the House was adjourned till-2-00 p.m.)

(After Adjournment)

[2-00 — 2-10 p.m.]

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় সদস্য শ্রী সুব্রত র্জি এবং আরও দুজন সদস্যের দ্বারা ৭টি পয়েন্টের উপর মাননীয় অধ্যক্ষ মহাশয়ের রুদ্ধে আনা অনাস্থা প্রস্তাবের বিরোধিতা করছি। স্যার, বিরোধীদলের নেতা ডাঃ জয়নাল াবেদিন, শ্রী সুব্রত মুখার্জি, শ্রী সৌগত রায়কে আমি যথেষ্ট সম্মান দিই কিন্তু এখানে তাদের াচরণে আমি খুবই দুঃখিত। আমি কাউল অ্যান্ড সাকদের-এর থার্ড এডিশন, ভলিয়ুম নং য়ান, পেজ নং ৮৩ থেকে পড়ছি। তখনকার স্পিকার মিঃ রেড্ডির—এমারজেন্ট মিটিং অব প্রিসাইডিং অফিসার কথা আপনার মাধ্যমে জানাব। সেখানে পাঞ্জাবের স্পিকারের যে লিং, সেটা হচ্ছে On March 6, 1968: When the Assembly reassembled o motions were tabled for removal of Speaker. Speaker observed that e motions were in order and he would fix a date for the discussion. n March 7, 1968 the House met. Speaker in a ruling on a point of der raised by a member observed that no confidence motions, adopted the previous date, were violative of Article 179(c) of the Constitution of India and should be deemed to have not been moved at all. "This lead to continuous pandemonium and eventually Speaker adjourned the House for two months which created serious crisis. The Budget for 1968-69 yet to be passed by the Assembly

Referring to this incident Speaker rigthly observed that the Speaker's action in refusing his ruling regarding the remal of a member led to subsequent development. However the Speaker was within his rights to change his order in the changed circumstances. We have to remember that the office of the Speaker is an august one. He is one who should be shown respect by every section of the house including the Opposition. In fact he cannot discharge his onerous responsibilty effectively if he is denied such respect. It follows that motions or resolutions for removal of the Speaker should not be brought forward in a light hearted manner. At page 83 there are constitutional provisions, rules and conventions in this regard which should be followed scrupulously. পেজ এইট্টি থ্রী, there are constitutional provisions, rules and conventions in this regard which should be followed scrupulously. আমাদের অনারেবল মেম্বার, রেসপেকটেড মেম্বার শ্রী ভক্তিভূষণ মন্ডল তাঁর বক্তব্য রাখার সময় খুব জুডিসিয়াসলি বক্তব্য বলেছেন। কিন্তু

আপনারা হিয়ারিং নেননি। আপনারা সাতটা পয়েন্টের উপর স্পিকারের বিরুদ্ধে নো কনফি
মোশন এনেছেন, সবই পলিটিক্যালি মোটিভেটেড এবং বেসলেস ব্যাপার। গতবার নির্বাচ
আগে আপনারা ভেবেছিলেন যে আপনারা শাসনে ফিরে আসবেন, সেই জন্য একজ
বিরোধী দলের নেতা করে নিয়ে এলেন। আপনারা ফিরে আসতে পারলেন না, সেই
সেই ভদ্রলোক ফ্রাস্ট্রেটেড হয়ে অ্যামব্যাসাডার হয়ে চলে গেলেন। আপনারা আউট
ফ্রাস্ট্রেশন, পলিটিক্যালি ব্যাংক্রাপ্ট হয়ে স্পিকারের বিরুদ্ধে সেনসার মোশন টেবল করে
আজকে আপনাদের একটা পত্রিকা, যে পত্রিকা আপনাদের ফ্রেন্ড ফিলজফার অ্যান্ড গ
সেই পত্রিকা কি বলেছেন—তারা বলেছেন, এখানে নেতৃত্বহীন ভাবে কংগ্রেস যদি
তাহলে ত্রিপুরার মতো একেবারে শেষ হয়ে যাবে। আপনারা বলছেন, স্পিকার নাকি সু
দেন না। আপনারা টেবল করলেন সেনসার মোশন, নরেন হাঁসদাকে নিয়ে আপনাদের
জন হল, ৩০ জন করতে পারলেন না। আজকে ভিক্টোরিয়া স্পোর্টিং ক্লাব ইন্ডিয়ান
লাইন্স কাপ খেলতে এল, ওরা চারজনকে ভাড়া করে নিয়ে এসেছিল। কিন্তু আমাদের এ
সেই রকম কোনও প্রভিশন নেই, যে রুলিং পার্টির মেম্বার ধার করে মোশন টেবল করা
লিডার অব দি অপোজিশনের রেকগনিশন পেতে গেলে অপোজিশন পার্টির ৪৬ জন
দরকার। কিন্তু স্পিকার মহাশয় এখানে মহানুভবতা দেখিয়ে সেই সংখ্যা ৩০ এ আনা হ
এবং লিডার অব দি অপোজিশনের রেকগনিশন দিয়েছেন। এটা কি পার্টিজন হয়েছে? মা
সৌগত রায় এখানে আছেন, উনি কেন্দ্রের রাষ্ট্রমন্ত্রী ছিলেন। উনি পার্লামেন্টে একবার ছি
আমি তিনবার ছিলাম। উনি জানেন when speaker is on his legs he sh
resume his seat. আপনারা তা কোনওদিন করেছেন? একজন মন্ত্রী যখন জবাব দে
তাঁকে বলতে দেবেন না। আমি বলছি যেটা, আপনারা কোনওদিন সেই রেসপেক্ট জানিয়ে
আজকে আমাদের বুদ্ধদেববাবু বলেছেন, সময় আপনাদের যা দেওয়া হয়, লোকসভার
অনেক বেশি দেওয়া হয়। সত্য বাপুলি মহাশয় একদিন বলেছিলেন, গত বিধানস
হাউসটা বিলং টু অপোজিশন, অপোজিশনকে যথেষ্ট রেসপেক্ট দেওয়া হয়েছে। কিন্তু আপ
ফ্রাস্ট্রেটেড হয়ে এই সব করছেন। আপনাদের নিজেদের মধ্যে কোনও একতা নেই। আপ
বিরোধী দলের নেতাকে সর্ব সম্মতভাবে নির্বাচিত পর্যন্ত করতে পারেন নি। আপনারা
সব কাজ করছেন প্রেসে পাবলিসিটি দেবার জন্য সুব্রত মুখার্জি মন্ত্রী ছিলেন, কিন্তু আ
তিনি চেয়ারকে অবমাননা করে পার্লামেন্টারি ডেকোরামকে মেনটেন না করে চিৎকার ক
আরম্ভ করলেন। এটা কি কোনও পার্লামেন্টোরি ডেমোক্রাসির মধ্যে আছে? মাননীয় স্পি
যথেষ্ট সময় দিচ্ছেন যেহেতু ওদের মধ্যে ঐক্য নেই, দে আর ফ্রাস্ট্রেটেড, যেহেতু
আনতে পারলেন না সেইজন্য সমস্ত রাগ গিয়ে পড়ল মিঃ স্পিকারের উপর। পাবলি
পাবার জন্য হয়তো কোনওদিন এখানে উলঙ্গ নৃত্য করবেন ওরা। মাননীয় সদস্য ডাঃ
ভূঁইয়া একটা কোটেশন নিয়ে বলতে চাইলেন স্পিকারের বিরুদ্ধে নির্বাচনে কোনও প্রার্থী
দিয়ে তাকে ইন্ডিপেনডেন্ট রাখতে হবে।

[2-10 — 2-20 p.m.]

আমি মাননীয় সদস্যকে জিজ্ঞাসা করি, জব্বার বাকর কি কংগ্রেস পার্টির সদস্য
শিবরাজ প্যাটিল কি কংগ্রেস পার্টির সদস্য নন? আপনারাই বিজেপি-র সঙ্গে আঁতাত

্রপি প্রার্থীকে লোকসভার ডেপুটি স্পিকার করেছেন, মৌলবাদের সঙ্গে হাত মিলিয়েছেন। নারা এখানে যে আচরণ করছেন তাতে পশ্চিমবাংলার মানুষদের রাজনৈতিক সচেতনতা জ্ঞান বুদ্ধি আছে তারা সব কিছু দেখেছেন, শুনছেন এবং বুঝছেন, এর জবাব তারাই পনাদের দেবেন। আপনারা এই ভাবে কেলোর-কীর্তি করলে বিধানসভার বাইরে আপনাদের াম বাড়বে না। আপনারা এখানে মাননীয় মুখ্যমন্ত্রীকে চোর, জোচ্চোর বলছেন। মাননীয় পকার হাসিম আব্দুল হালিমকে যা খুশি তাই বলছেন, পার্টিজেন বলছেন। হ্যাঁ, আমরা তো খছি উনি সম্পূর্ণ নিরপেক্ষভাবে হাউস চালান। আমরা এমন জিনিসও দেখি, উনি আপনাদের যৌক্তিক পয়েন্ট অফ অর্ডার তোলার সুযোগ দেন। আপনাদের ১০৪% সুযোগ দেন। এমন অনেক সময় আমাদের অগ্রাহ্য করে আপনাদের সুযোগ দেন, কিন্তু আমরা জানি স্পিকারের লংই ফাইনাল। তাই আমরা কিছু বলতে পারি না। আপনারা স্পিকারের ডিসক্রিশনারি ওয়ার রুলস-এ আছে, এই সমস্ত বলে ৭টা ছেঁদো পয়েন্ট দিয়েছেন। আপনাদের পয়েন্টগুলোর মটা আনট্রুথ, দ্বিতীয়টা বেসলেস, তৃতীয়টা মোটেই ঠিক নয়। রুলস-এ আছে যখন তখন াডজর্নমেন্ট মোশন মুভ করা যায় না। আজকেও আপনারা অ্যাডজর্নমেন্টে মোশন মুভ করে লোচনার দাবি জানিয়েছিলেন, কিন্তু মোশনের পক্ষে যথেষ্ট সংখ্যক সদস্য হাজির করতে ানে নি। আজকে আপনাদের ঐ মোশন আনার উদ্দেশ্য কি ছিল? আপনারা এই নো কনফিডেন্স মোশনটি আলোচনা করতে চান নি। কারণ আলোচনা করার মতো কোনও কিছুই আপনাদের কাছে নেই। শুধু চিৎকার করা ছাড়া আপনাদের কিছুই বলার নেই। পশ্চিমবঙ্গ বিধানসভার ভারতবর্ষের মধ্যে একটা বিশেষ মর্যাদা আছে। এর একটা ঐতিহ্য আছে। এখানকার প্রয়াত স্পিকার বিজয় ব্যানার্জি মহাশয় বলেছিলেন, 'এই চাবি আমি দিয়ে গেলাম, আমি এসে আবার এই চাবি খুলব।' এখনও সারা ভারতবর্ষে সেই ব্যবস্থাই চলছে, আজও সে ব্যবস্থার পরিবর্তন হয় নি। সেটা কি? যদি প্রেসিডেন্টস রুল হয় কোনও রাজ্যে তাহলে সেখানে বিধানসভা থাকবে না, সদস্যরা থাকবেন না, কিন্তু স্পিকার থাকলেন পরবর্তী নির্বাচন পর্যন্ত। আপনারা আজকে কি বলছেন? উনি আপনাদের অনেক দূর পর্যন্ত সহ্য করেন। আপনারা এখানে আনপার্লামেন্টারি ওয়ার্ডস উচ্চারণ করেন। যাতে তাকে চোর, জোচ্চোর বলেন।

উনি আপনাদের সাজা দেন না। লিডার অফ অপোজিশনকে বলব, তার আরও একটু মেম্বার হওয়া দরকার। লিডার অফ অপোজিশন যখন তখন চিৎকার করে উঠলে হাউসের মর্যাদা বাড়ে না। তিনি আমাদের মাননীয়া সদস্যা মহারানী কোঙরের গলা নকল করে কথা বলেন, সেটা মোটেই ঠিক নয়। আমি শুধু এই কথাই বলতে চাই আমাদের হাউসের অ্যাকোডিং টু রুলস অফ প্রোসিডিয়র এবং কন্সটিটিউশন অনুযায়ী মাননীয় স্পিকার ইমপার্সিয়াল এবং তিনি জুডিসিয়াসলি হাউস চালান। যেমন অপোজিশনকে এই হাউসে বেশি গুরুত্ব দিতে হবে তেমন আমরা যারা এই আগস্ট হাউসে রুলিং পার্টির সদস্য আছি, ইউ রিপ্রেজেন্ট দি পিপল অফ ওয়েস্ট বেঙ্গল—আমাদের মাধ্যমে পশ্চিমবাংলার ৭ কোটি জনসাধারণের ভাষা ধ্বনিত, প্রতিধ্বনিত হয় এখানে। এখানে নিয়মের বাইরে কিছু করা যায় না। এখানে নিয়মের বাইরে আপনাদের কিছু করা চলে না। সংবিধানের সমস্ত ধারাকে এবং রুলস অফ প্রসিডিওরকে মান্য করে আমরা চাচ্ছি আপনারা যে নিয়মিত ধ্যান ধারণা নিয়ে চলছেন, কারণ আপনাদের

এক্স নেতা যা বলেন ওয়াই আর এক রকম বলেন এবং জেড নেতা মহাশয় অন্য বলেন। আপনাদের ঐ পান্ডে মহাশয় বি জে পি-কে সমর্থন করে বললেন There is specific charge. আপনারা কংগ্রেস পক্ষ বলে কথা বলেন, এটা ঐতিহ্যপূর্ণ দলের হয়ে আপনারা যা করেন—অবশ্য আপনাদের পাঁঠা আপনারা ল্যাজের দিকে কাটবেন মাথায় দিকে কাটবেন সেটা আপনাদের ব্যাপার—তবে একটা জিনিস, সেটা হচ্ছে অন্ততপক্ষে রুলস অফ প্রসিডিওর এবং কনস্টিটিউশনের প্রতি যদি আপনাদের কোনও শ্রদ্ধা থাকে তাহলে এবং হাউসের প্রতি কোনও রেসপেক্ট থাকে তাহলে পরে স্পিকার মহাশয়ের ইমপারসিয়ালিটি, জুডিসিয়াসলি সেটার প্রতি একটু দৃষ্টি রাখলেন। আমাদের এখানে ১০টি সাবজেক্ট কমিটি গঠিত হয়েছে, আমাদের মাননীয় স্পিকার সেটা করেছেন, এবারে আপনাদের লোকসভায় ১৭টি কমিটি গঠিত হয়েছে। মাননীয় স্পিকার মহাশয়, আমরা এবং অপোজিশনের এতে কন্ট্রিবিউশন আছে যা করা হয়েছে দু-বছর বাদে আজকে লোকসভায় তা গঠিত হয়েছে এবং এটাই আমাদের পজিটিভ জিনিস করা হয়েছে। আমি বলছি একটা পলিটিক্যাল মোটিভেটেড ওয়েতে ওরা এটা করেছেন, সেজন্য এই রকম একটা নক্কারজনক ব্যাপারের জন্য আমি এই নো কনফিডেন্স মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আজকে স্পিকারের বিরুদ্ধে আমাদের যে নো কনফিডেন্স মোশন আমরা নিয়ে এসেছি—আমাদের অন্য বক্তারা বলেছেন—আমরা মনে প্রাণে সকলেই ব্যক্তিগতভাবে স্পিকারের প্রতি শ্রদ্ধাশীল, আমরা যখন তার ঘরে তাই তার ব্যবহার, তার আতিথেয়তা, অনেক সময় তার পরামর্শ এবং সাহায্য আমরা পেয়ে থাকি। কিন্তু একটা মানুষ কি করে ডক্টর জেকিল অ্যান্ড মিঃ হাউসের মতো ব্যবহার করেন? যখন ঐ ঘরে থাকেন এরকম ব্যবহার করেন, কিন্তু যেই এই চেয়ারে বসেন তখনই তার রূপ এবং ব্যবহারের পরিবর্তন দেখতে পাই। এটা মাঝে মাঝে আমাদের কাছে একটা ধাঁধার মতো মনে হয়। স্ট্রং পার্টি ম্যান, স্ট্রং পার্টি অপারেটর, পার্টি অ্যাকটিভিটিজ পার্টির চাপে এটা করেন পরিষ্কার বুঝতে পারি। যখন চেয়ারে বসেন তখন তার ডান চোখ ডান দিকে নিবদ্ধ থাকে, তার বাঁ দিকে যারা বসেন এদের প্রিভিলেজ রক্ষার জন্য উদাসীন থাকেন। এজন্যই আমরা বাধ্য হয়ে নো কনফিডেন্স নিয়ে এসেছি। এটা একটা সিম্বলিক। বর্তমানে আমাদের ঐতিহ্যপূর্ণ অ্যাসেম্বলি কোনও অবস্থায় এসেছে,—এত সাব স্ট্যান্ডার্ড আপনাদের মতো কয়েকজন লোকের জন্য—এত সাবস্ট্যান্ডার্ড হয়েছে। আপনাদের মতো মানুষ যেখানে নির্বাচিত হয়ে এসেছে পার্টির জোরে মাসল পাওয়ার এবং রিগিংয়ের জোরে, সেখানে আপনাদের প্রতিষ্ঠিত করতে গিয়ে একটা মানুষ হিমসিম খেয়ে যাচ্ছেন। নীলকণ্ঠ হয়ে গেছেন। অপরের অপরাধের বোঝা কাঁধে নিচ্ছেন। ওদের বাঁচাবার চেষ্টা করছেন। তার বিরোধিতা করবার জন্য হাউস অফ কমনসের টুয়েনটি সেঞ্চুরির পেজ ১২৫ পাতা থেকে বলছি, "What is, however, indisputable, is the total impartiality of the Speaker once he has been elected. He sheds all his party affiliations and dedicats himself exclusively to the impartial discharge of his functions."

[2-20 — 2-30 p.m.]

অথচ উনি বলেন যে, উনি পার্টিজেন নন, উনি পার্টি করেন। কিন্তু যখন পার্ট

ন, বিভিন্ন পার্টির উপ-নির্বাচনে ওর বক্তৃতা আমরা শুনতে পাই, নির্বাচনী সভায়ও ওকে
পাই। আমরা সুরজকুণ্ডে গিয়েছিলাম, কিন্তু শিবরাজ পাতিলকে দেখতে পাইনি সেখানে।
ন স্পিকার, তিনি নিশ্চয়ই একটি পার্টি রিপ্রেজেন্ট করবেন। স্পিকার হতে গেল পার্টি
জেন্টেটিভ হবেন। স্পিকার হতে গেলে পার্টি রিপ্রেজেন্টেটিভ হিসাবেই আসতে হবে। কিন্তু
মানুষকে তিনি উপেক্ষা করতে পারছেন না নন-পার্টিম্যানের মতো। এমনভাবে তার
মাননীয় মুখ্যমন্ত্রী চাপ দিচ্ছেন যে, তার কথায় উপর কিছু বলবার তাঁর উপায় নেই।
টো দুই-একটা ঘটনার কথা বলছি। এখানে তিনটি পোর্ট্রেট টাঙিয়েছেন—হরেকৃষ্ণ কোঙার,
ফর আহমেদ এবং স্নেহাংশু আচার্য। আমরা একে স্বাগত জানাচ্ছি। কিন্তু একজন কংগ্রেসি
নতা সংগ্রামীর নাম খুঁজে পেলেন না? প্রফুল্ল সেন, অজয় মুখার্জি—এদের নাম পেলেন
এর থেকে বোঝা যাবে যে, কি রকম ফ্যানাটিক আপনি। যারা স্বাধীনতা সংগ্রাম
ছেন, যারা দেশের স্বাধীনতার জন্য প্রাণ দিয়েছেন, জেলে গেছেন আপনারা যাননি কখনও।

(গোলমাল)

আপনারা চুরি-জোচ্চুরি করে জেলে গেছেন — সেরকম কংগ্রেসি কারও নাম মনে হল
বিধানসভায় তিনটি হল করেছেন—বিজয় ব্যানার্জি হল, আজিজুল হক হল এবং
সর আলি হল। এই তিনটি হলের নামকরণের সময় একজন কংগ্রেসি স্পিকারের নাম
হল না? এই তিনজনই বিরোধী দলের স্পিকার হয়ে এসেছেন এবং একজনও কংগ্রেসি
একজন প্রাক্তন স্বাধীনতা সংগ্রামীর নাম, যারা দেশের জন্য প্রাণ দিয়েছেন তাদের নাম
পেলেন না? কিছুদিন আগে যখন ট্রাম কেলেঙ্কারি নিয়ে কথা হল, উনি নিজেই লম্বা-
ড়া বক্তৃতা দিলেন। গত ৬-৪-১৯৯২ তারিখে স্পেসিফিক পয়েন্টে কোয়েশ্চেন দিয়েছিলাম,
ত ট্রাম কোম্পানির কথা বলেছিলাম, কমপেনসেশনের কথা বলেছিলাম, কিন্তু সেটা হেল্ড
ার হয়ে গেল। এর একটিই কারণ, তাতে বামফ্রন্ট সরকারের দুর্নীতির কথা প্রকাশ হয়ে
বে বলে সেটা হেল্ড ওভার হয়ে গেল। আজকেও সেটাই হচ্ছে। মাননীয় ডেপুটি স্পিকার
র, আজকে যে স্পেসিফিক চার্জ নিয়ে এসেছি সেটা যাতে না আসে তারজন্য প্রথমে তিনি
জিত হয়ে উঠেছিলেন। আজকে উনি এখানে আছেন। আপনার মাধ্যমে আমি একটা কথা
তে চাই, আজকে যখন পঞ্চায়েত ইলেকশন আসছে তখন স্বাভাবিক ভাবে মাননীয়
স্যরা প্রশ্ন করবেন এবং অনেকেই প্রশ্ন করেছেন। সেই প্রশ্নের উত্তর দেবার মতো ক্ষমতা
পনাদের নেই। সেই সব প্রশ্নের উত্তর দিতে গেলে আপনাদের দুর্নীতির কথা ফাঁস হয়ে
বে। এই সঙ্গে একথাও বলতে চাই, যে প্রশ্ন অ্যাকসেপ্ট হয়েছে, যেটা বার বার মানস
য়া তুলেছেন, আমি নাম না করে বলছি, তিনি বলেছিলেন উত্তর দিতে কিন্তু আপনি
লেন, না, এই প্রশ্ন হেল্ড ওভার হবে। কারণ সেই প্রশ্নের উত্তর দিতে গেলে সামনে যে
ঞ্চায়েত ইলেকশন আছে তাতে আপনাদের রূপ প্রকাশ হয়ে যাবে। (এই সময়ে সরকার
ক্ষের সদস্যরা বাধা দিতে থাকেন এবং প্রচণ্ড গোলমাল হয়) স্যার, এই ভদ্রলোক আইন
ানেন না, রিগিং করে এসেছেন, ওর লজ্জা করে না। কথায় বলে চোরের মায়ের বড় গলা।
ই ভদ্রলোকের অবস্থা হয়েছে সেই রকম।

.........(গোলমাল)....

[2-30 — 2-40 p.m.]

স্যার, আপনি ওকে থামাবেন? এখানে মন্ত্রীদের অনুপস্থিতির কথা বার বার তো হয়েছে। আপনিও একাধিকবার বলেছেন। কিন্তু আপনাদের অবমাননা করা হয়েছে। মন্ত্রীদে অনুপস্থিতি ক্রমশ প্রকট হয়ে উঠেছে। আপনি বারবার স্ট্রিকচার দিয়েছেন কিন্তু তাসত্ত্বেও ত আপনার কথা শুনছেন না। আপনি সেজন্য কোনও পেনালাইজ করতে পারেন নি বা কোন ব্যবস্থা নিতে পারেন নি যাতে তারা আসেন। তারপরে আমি এখানে কয়েকটি ঘটন উদাহরণ দিয়ে বলব, আপনি জবাব দেবেন। আপনি পার্শিয়ালিটি টুওয়ার্ডস ইওর পার্টি ভয় দেখিয়েছেন। আমরা যারা অপোজিশনে আছি, আমাদের প্রতি আপনি অন্যায়, অবিচ করেছেন। আমরা বার বার দেখেছি যে আপনি আমাদের বক্তব্যের সঙ্গে সঙ্গে গট আপ ক আপনার দলের লোককে বলার সুযোগ করে দিয়েছেন। আমাদের কথাগুলি বলার আ ওদের দিয়ে সেটা প্রকাশ করার সুযোগ করে দিয়েছেন। কিছু হলেই আপনি আগে ডাকবে (***) মহাশয়কে। তাকে যখন ডাকেন তখন আমরা বুঝতে পারি যে কি হবে। এই রব আর একজন আছেন, রবীন মণ্ডল, কিছু হলেই আপনি তাকে বলতে দেন। আপন কথাগুলি আপনি না বলে ওদের দিয়ে বলান, আমাদের সুযোগ দেন না। দিনের পর দি আমাদের কোয়েশ্চেনগুলি হেল্ড আপ হয়ে যাচ্ছে। আমরা লক্ষ্য করেছি যে প্রশ্নগুলি একে পর এক করা হয়, আমাদের প্রশ্নগুলি শেষের দিকে থাকে, আপনি সময় না থাকার জ সেগুলি কেটে দেন। আপনার মুখে হাসি দেখে আমরা বুঝতে পারি যে আপনি কি করে যাচ্ছেন। এই ভাবে বহু জরুরি প্রশ্নের উত্তর আমরা পাই না। আমরা দেখেছি যে আমাদে প্রশ্নগুলি যাতে না আসে সেজন্য সরকার পক্ষের সদস্যদের প্রশ্নগুলি বেশি থাকে। সেগু হবার পরে আমাদের প্রশ্নগুলি আর হয়না। এই ব্যাপারে আমরা বহুবার আপনার দৃ আকর্ষণ করেছি। বহুক্ষেত্রে আমরা দেখেছি যে আপনি সরকার পক্ষের সদস্যদের বলার জ অনেক বেশি সময় দিয়েছেন, সেখানে আমাদের সময় কেটে নিয়েছেন। আবার কোনও কোন সময়ে সংবিধানের কথা বলে আমাদের দাবিয়ে রেখেছেন। আমি এখানে ১৯৬৯ সালে জ্যোতি বসু কি বলেছেন, স্পিকারের কি করা উচিত সেই সম্পর্কে কয়েকটি কথা আপনাকে বলতে চাই। জ্যোতিবাবু অনেক কথা বলেছিলেন তার মধ্যে একটা বলছি "The Chief characteristics attaching to the office of Speaker in the House of Commons are authority and impartiality. The symbol of his authority is Mace ইত্যাদি তারপর Reflections upon the character and actions of the Speaker may be punished as breaches of privilege. His action cannot be exercised incidentally in debate or upon any from of proceeding except a substantive motion. His authority in the Chair is fortified by many special/which are referred to below. Confidence in the impartiality of the Speaker is an indispensable condition of the successful working of procedure, and many conventions exist which have as their object not only to ensure the impartiality of the Speaker but also the ensure that his impartiality is generally recognised." এই রকম আরও অনেক উদাহরণ আমরা তুলে ধরতে

Note [*** Expunged as ordered by the Chair]

রি। এর পর কি আমরা বলতে পারি না যে স্পিকার আমাদের উপর অর্থাৎ বিরোধী ক্ষের উপর ইনজাস্টিস করছেন? দিনের পর দিন, মাসের পর মাস, বছরের পর বছর এই নজাস্টিস আমাদের উপর আসছে। আমরা দেশের মানুষের কাছে তুলে ধরতে চাই আমরা কোথায় আছি। জ্যোতিবাবুর কথা তুলে ধরলাম তিনি কি বলেছিলেন। আমরা দেশের মানুষের কাছে তুলে ধরতে চাই এবং জানিয়ে দিতে চাই কোন জায়গায় আমরা বসে আছি, কোন স্পিকার এই হাউস চালাচ্ছে।

**শ্রী ননী কর :** স্যার, আমার একটা পয়েন্ট অব অর্ডার আছে। মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় অম্বিকাবাবু বলার সময় স্পিকার সম্পর্কে অনেক অমর্যাদাকর উক্তি করলেন, করুন, কিন্তু তার সঙ্গে আমাকে জড়িয়েছেন এবং রবীনবাবুকে জড়িয়েছেন। এই কাজটা তিনি করতে পারেন না। তিনি খেলোয়াড় হতে পারেন, কিন্তু অ্যাসেম্বলিতে তিনি যদি খেলা করেন তাহলে সেটা ঠিক নয়। আমি এখানে কখনও আইন বিরোধী কথা বলি না। আজকে ওনারা একটা অ্যাডজর্নমেন্ট মোশন এনেছেন, ওনাদের যোগ্যতা নেই তবুও ওরা এনেছেন। সেই অ্যাডজর্নমেন্ট মোশন যখন স্পিকার অ্যাডমিট করতে যাচ্ছেন তখন আমি আপত্তি করেছি। আমার আপত্তি করার অধিকার আছে। আইনের বই-এ সেটা আছে, আমি তাই আপত্তি করছি। এটা তুলতে গেলে যে ৩০ জন সদস্য লাগে সেটাই আপনারা জোগাড় করতে পারেন না, আপনারা আবার কথা বলছেন কি? এখানে আমার নাম করা হয়েছে এই ব্যাপারে আমি আপনার প্রোটেকশন চাই, এই রকমভাবে এখানে উনি বলতে পারেন কিনা, এটা বলা অন্যায় হয়েছে কিনা, এই বিষয়ে আপনার রুলিং চাই।

**মিঃ ডেপুটি স্পিকার :** ননী কর নামটা বাদ যাবে।

**শ্রী ক্ষিতি গোস্বামী :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আজকে একটা রেজলিউশন এনেছেন স্পিকারের বিরুদ্ধে অনাস্থা জ্ঞাপন করে। এখন সেটা নিয়ে অলোচনা হচ্ছে। ইতিমধ্যে এই আলোচনায় উত্তপ্ত অবস্থা সৃষ্টি হয়েছে। কনফিডেন্স যার উপর থাকে তার উপরই নো কনফিডেন্স আনা যায়। ওনাদের স্পিকারের উপর যথেষ্ট কনফিডেন্স ছিল, থাকাই স্বাভাবিক। তার কারণ আমরা গর্বিত যে পশ্চিমবাংলায় এই রকম একটা স্পিকার পেয়েছি। স্পিকার হিসাবে কাজ করবার ক্ষেত্রে তিনিই সব চেয়ে দীর্ঘ দিন ধরে স্পিকার হিসাবে কাজ করছেন। এই অভিজ্ঞতায় তিনি প্রবীণ স্পিকার হিসাবে তিনি যেভাবে এখানে সভাকে পরিচালনা করেন তাতে নিশ্চিত ভাবে আমরা সকলে তার উপর কনফিডেন্স রাখি। ওনারাও কনফিডেন্স রাখতেন। যাই হোক অভিমানে এবং হতাশায় কিছু কথা বলবার চেষ্টা করছেন। আমি বলছি যে অভিমান হয়েছে, হতাশায় আছেন তাই কিছু বক্তব্য রাখতে চান তাই বক্তব্য রেখেছেন, সেই বক্তব্যের মধ্যে সারবস্তু কিছু নেই। আমি তাই অনুরোধ করি এই হাউসের ডিগনিটি বজায় রাখবার জন্য আপনারা যে রেজলিউশন এনেছেন সেই রেজলিউশন উইথড্র করুন। সুতরাং আমি আপনাদের অনুরোধ করছি যে এই হাউসে আমরা আছি, আপনারাও স্পিকারের প্রতি কনফিডেন্স নিয়ে আপনারা ছিলেন, এখন যে হতাশা নিয়ে স্পিকারের বিরুদ্ধে এই যে রেজলিউশন এনেছেন এটা উইথড্র করুন। আপনারা যে কথা বলেছেন তার সারবত্তা এতে নেই। কারণ আমরা যারা সরকারে আছি, আমাদের অনেক সময় মানসিক ভাবে বিরত হতে

হয়, স্পিকার আপনাদের এতবেশি সাহায্য করেন যে, আমাদেরই মাঝে মাঝে মনে হয় আমরাই স্পিকারের বিরুদ্ধে অনাস্থা আনি। স্পিকার আপনাদের এতবেশি প্রশ্রয় দেন, তিনি বার বার করেই বলেন যে, 'হাউস বিলংগস টু দি অপোজিশন। আপনারা তারই বিরুদ্ধে এই কতকগুলো কথা বলেছেন যেগুলো ভেগ। আমাদের স্পিকারের মূল যে দৃষ্টিভঙ্গি, ব্রিটিশ পার্লামেন্ট যে ট্রাডিশন সেটাই ফ্লোড হয়, সেটা অ্যাংলো সাকশন জুরিসপ্রুডেন্সে উল্লিখিত জাস্টিস মাস্ট নট অনলি বি ডান। ইট মাস্ট অ্যাপিয়ার টু হ্যাভ বিন ডান। সুতরাং বিচার শুধু দেন না, তিনি যেভাবে চালান এবং বিভিন্ন ভাবে আপনারা 'পয়েন্ট অব অর্ডার' যেভাবে বিভিন্ন মোশন, কলিং অ্যাটেনশন আনবার চেষ্টা করেন তা থেকে এটাই প্রমাণিত হয় যে সর্বক্ষেত্রে জাস্টিস তিনি দেওয়ার চেষ্টা করতে প্রস্তুত আছেন। বৌবাজারের ঘটনাকে কেন্দ্র করে যেটা করেছেন—যেটা আপনাদের হতচকিত করেছে, সেই বিষয়ে আপনারা এখানে তোলবার চেষ্টা করেছেন। কিন্তু জাস্টিস পেতে গেলে, এইক্ষেত্রে অ্যারিথমেটিক্যালি যে সংখ্যা সদস্য হাজির করা দরকার, এটা তুলতে গেলে যে পদ্ধতি আছে, সেই অনুযায়ী তুললে নিশ্চয়ই গৃহীত হত। টেকনিক্যালি ডিফেক্ট যেটা আছে, আপনাদের যে দুর্বলতা আছে, সে টেকনিক্যাল ডিফেক্ট আপনারা রেখেছেন।

সুতরাং সেটা নিয়ে আলোচনা হতে পারে না। আপনারা যে মোশন এনেছেন, সুকৌশলে নো কনফিডেন্স রেজলিউশন এনে আলোচনাকে, বৌবাজারের আলোচনাকে ঝালিয়ে নিতে চেয়েছেন। যে আলোচনা করতে গিয়ে আগে করতে পারেন নি, যার উপরে আপনাদের দুর্বলতা ছিল, তার সুযোগ গ্রহণ করে আমাদের সরকারকে ডিস্ক্রেডিটেড করার চেষ্টা করছেন। এইভাবে যদি হাউস চলে, এই হাউসের প্রতিটি মিনিট যথেষ্ট মূল্যবান—যে আলোচনাগুলো এখানে ইতিমধ্যেই হয়ে গেছে, সেই প্রশ্নই এখানে আপনারা তুলবার চেষ্টা করেছেন। সেগুলো বহু আলোচিত প্রশ্ন। আমাদের দেশের আর্থিক অবস্থা খুবই খারাপ হাউসের সময় ব্যয় করা মানে আর্থিক ব্যয়, আর্থিক দিক থেকে এতে আমাদের দেশকে ক্ষতিগ্রস্ত করা হয়। সেইদিক থেকে ভেবে দেখতে আমি আপনাদের অনুরোধ করব। আপনারা যে চার্জেস এনেছেন—বৌবাজারের ঘটনা, কোয়েশ্চেন, সাপ্লিমেন্টারি কোয়েশ্চেন ইত্যাদি তোলার ব্যাপারে আপনারা সময় পান না, অ্যাডজর্নমেন্ট মোশন আনা হয় না এইসব বলেছেন অ্যাডজর্নমেন্ট মোশন যখন তখন আনা যায় না। হাউসে অনেক ইমপর্ট্যান্ট বিজনেস থাকে যেগুলোকে বাদ দিয়ে, ডিসকাশনকে বাদ দিয়ে অ্যাডজর্নমেন্ট মোশন নিয়ে আলোচনা করা যায় না। এতে হাউস ডিসটার্বড হয়। তবুও আপনারা বলতে চেয়েছেন, আমরা যখনই তুলব তখনই তা তুলতে দিতে হবে। আপনারা প্র্যাকটিস হিসাবে এটা করেন, ঠিকই, কিন্তু এতে হাউস ডিস্টার্বড হয়, ইউজুয়াল বিজনেস ব্যাহত হয়। কৌশলগত কারণে আপনারা এ করবেন আর স্পিকারকে বার বার পা দিতে হবে, এইভাবে হাউস কি কখনও চালানো যায় সুতরাং এই জিনিসগুলো আজকে আসছে না। আপনারা কৌশলগত কারণে ব্যাপারটি আনার চেষ্টা করেছিলেন। সরকারের বিরুদ্ধে মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে অগ্রাসঙ্গিক ভাবে তুলতে চেষ্টা করেছিলেন।

[2-40 — 2-50 p.m.]

স্পিকার এখানে যে স্পিরিট নিয়ে, যে ডেমোক্রেটিক স্পিরিট নিয়ে হাউস পরিচালনা করেন সেটা তাকে করতে দিন। পার্লামেন্টারি ডেমোক্রেসির প্রতি ওদের আস্থা নেই। আমরা একটা সংবিধানের মধ্যে থেকে মূল্যবোধ নিয়ে কাজ করতে চেষ্টা করছি। আজকে আপনারা এখানে যেভাবে ঠেলাঠেলি ছোড়া ছুড়ি করছেন এবং চটি ছোড়াছুড়ি করছেন এটা খুব শোভনীয় ব্যাপার নয়। আপনারা একটা কাঁচের ঘরে বসে আছেন, এইভাবে যদি ছোড়াছুড়ি করেন তাহলে কাঁচের ঘর ভেঙ্গে যাবে এবং সেটা আপনাদের পক্ষে খুবই ক্ষতিকারক হবে। আমরা এও দেখেছি আপনারা স্পিকারের প্রতি যথেষ্ট আস্থা রাখতেন হঠাৎ কি হল জানি না আপনারা আজকে এই অনাস্থা প্রস্তাব আনলেন। পার্লামেন্টারি ডেমোক্রেসিতে এটাই সবচেয়ে দুঃখের বিষয় এবং ভারতের ইতিহাসে এই ধরনের দৃষ্টান্ত বিরল। স্পিকার যেভাবে হাউস পরিচালনা করেন তাতে সন্দেহ নেই তিনি একজন প্রবীণতম এবং প্রাজ্ঞ ব্যক্তি হিসাবে খ্যাত অর্জন করেছেন শুধু আমাদের রাজ্যে নয়, ভারতবর্ষের সমস্ত রাজ্যে তথা বিদেশেও তিনি যথেষ্ট খ্যাতি অর্জন করেছেন। অনেক সময় অনেক রকম পরিস্থিতির উদ্ভব হয়েছে, তিনি সেটা রসিকতা করে আপনাদের সঙ্গে হাসি বিনিময় করে পরিস্থিতিটা সহজে আনার চেষ্টা করেছেন এবং হাউসের ডিগনিটি রক্ষা করার চেষ্টা করেছেন। ভোমর যেমন একটা ফুলের মধু খেয়ে আবার অন্য ফুল এসে বসে, ঠিক সেইরকম স্পিকার সাহেব একটা প্রসঙ্গ থেকে চলে গিয়ে অন্য প্রসঙ্গে এসে আবার আগের প্রসঙ্গে ফিরে যান এবং এরজন্য আপনাদের দলের পক্ষ থেকে বহুবার প্রশংসাও অর্জন করেছেন। আমরা এখান বসে শুনেছি আপনারা বহুবার দাঁড়িয়ে তার প্রশংসা করেছেন। এই নিয়ে বহুবার আলোচিতও হয়েছে। কিন্তু আজকে আনফরচুনেটলি যে জিনিস আপনারা করলেন সেটা ভাবা যায় না। এতে আপনারা নিজেদেরই আনডিগনিফায়েড প্রতিপন্ন করছেন। আপনারা একটা বড় দল এবং ভারতবর্ষে কংগ্রেস দলের একটা খ্যাতি আছে, সেই দলের সম্মানটুকু অন্তত আপনারা রক্ষা করুন। পার্লামেন্টারি ডেমোক্রসিকে উর্ধ্বে তুলে ধরার চেষ্টা করুন। আমরা জানি দিল্লিতে পার্লামেন্টে হুইপদের নিয়ে একটা ৩ দিনের ক্লাস হয়েছিল, সেখানে আমাদের স্পিকার মহাশয় প্রস্তাব করেছিলেন যে ব্রিটিশ পার্লামেন্ট যেমন একটা কনভেনশন আছে, যে যিনি স্পিকার পদে অধিষ্ঠিত হবেন কোনও পার্টির লোক হবেন না। নন পলিটিক্যাল, রাজনৈতিক দলের লোক হবে না। আমাদের স্পিকার ওই হুইপদের ক্লাসে এই প্রস্তাব রেখেছিলেন কিন্তু সেখানে অন্য কোনও প্রভিন্সের স্পিকার এই প্রস্তাব তোলেন নি। আমাদের এখানকার স্পিকার এই প্রস্তাব রেখেছিলেন ওই মিটিংয়ে নরসিমা রাও এবং আরও কংগ্রেসের বহু নেতা উপস্থিত ছিলেন এবং সেখানে। তিনি এই প্রস্তাব রেখেছিলেন। যদিও এই প্রস্তাবটি অ্যাকসেপ্ট হয় নি, তবুও তিনি তো প্রস্তাব রেখেছিলেন যা অন্য কোনও রাজ্যের স্পিকার করেন নি। আজ যদি কংগ্রেস ক্ষমতার জোরে সংখ্যাধিক্যের জোরে এখানে নির্বাচিত হয়ে আসেন তাহলে তাঁদেরও তো স্পিকার নির্বাচন করতে হবে। এবং সেই স্পিকারও তো তাদের দলেরই লোক হবেন। কারণ সেই রাজনৈতিক দল সংখ্যাধিক্যের জোরে এখানে প্রতিষ্ঠিত হবে এবং তার স্পিকারও সেই দলেরই হবেন। সুতরাং আমাদের মাননীয় স্পিকারও ঠিক তাই, তিনিও রাজনৈতিক দলের এবং রাজনীতি করাটা একটা গর্বের বিষয় সেইজন্য আমরা সবাই গর্বিত। আপনারা অ্যাসেম্বলির প্রসিডিংস

দেখবেন সেখানে আছে ১৯৫৯ সালে তখনকার স্পিকার শ্রী শঙ্করদাস ব্যানার্জির অনাস্থা প্রস্তাব আনা হয়েছিল। সেখানে তিনি বলেছিলেন যে, তিনি সংখ্যাধিক্যের কংগ্রেসের হয়ে নির্বাচিত হয়েছেন এবং সেই সময়ে নির্বাচনে প্রিসাইডিং অফিসারও তিনি একথাও বলেছিলেন যে, আমি যখন স্পিকারের চেয়ারে থাকব তখন স্পি ডিগনিটি রক্ষা করে চলব, নন পলিটিক্যাল হওয়া উচিত। কিন্তু আমি বিলং টু এ পলি পার্টি এবং সেইভাবেই কাজ করি। তবে স্পিকারের যখন তখন আমি নিরপেক্ষ। মাননীয় স্পিকারের রাজনীতি করা তো কোনও অন্যায় নয়, এবং এটা তো গর্বের আজকে আপনারা প্রশ্ন তুলেছেন যে স্পিকারের পক্ষ থেকে নিরপেক্ষ বিচার আপনার বিরোধীপক্ষ পাচ্ছে না। আপনাদেরই বক্তব্য বহুক্ষেত্রে আপনারাই স্পিকারের রুলিংয়ের করেছেন এবং আপনাদের পক্ষেই তা গেছে তার প্রমাণ, তথ্য প্রসিডিংসে আছে। এইসব মিথ্যা কথা বলে হাউসকে প্ররোচিত করা এবং ডিগনিটি নষ্ট করবেন না। আপনাদের রেজলিউশন উইথড্র করুন এই আবেদন রেখে আমি আমার বক্তব্য শেষ

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি তো চাই, এটা প্রথ আমি ৭৭ সাল থেকে আছি, আর একবার স্পিকারকে ঐ আসন থেকে নিচে নামিয়ে আনলাম। সেই সময় স্পিকারকে দেখেছিলাম সারাক্ষণ নিচে বসেছিলেন, আমি আ বলব উনি কোথায়, তিনি তো এখানে থাকবেন, শুধু ঘরে বসে খালি শুনলে হয় না এই যে বিধানসভার মর্যাদা রাখেন না বা দেননা, অনেকদিন পরে নয়, অনেক ক্ষোভে দুঃখে আমরা স্পিকারের বিরুদ্ধে নো কনফিডেন্স মোশন এনেছি। তাঁর যদি ন্যূনত গণতন্ত্রের মন্দিরের প্রতি শ্রদ্ধা থাকত তাহলে তিনি সারাক্ষণ উপস্থিত থাকতেন। তি সারাক্ষণ শুনে নয়, প্রত্যেকটি বিধানসভার সদস্য কি রকম ভাবে বলছেন এটা দেখে উপস্থিত থেকে নিজে অনুভব করে উত্তর দিলে গণতন্ত্রের মন্দিরের মর্যাদা থাকত, তি ঐ চেয়ারের অনুপযুক্ত আজকে তাঁর অনুপস্থিতি তার প্রমাণ করে দিয়েছে। তিনি ঐ চে বসার উপযুক্ত নয় এবং সমস্ত বিধানসভাকে আজকে অনুপস্থিতির মধ্যে দিয়ে তিনি অ করছেন। আমার বক্তব্য পরে বলব, তাঁর সামনে বলব, আমরা বলব তিনি শুনবেন, আমাদের উপেক্ষা করে ঘরে বসে আছেন।

(গোলমাল)

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে আবার স্মরণ করিয়ে দিই পার্লামে ডেমোক্রাসির উপর যাদের বিশ্বাস নেই তাদের একজন ঐ জায়গায় বসে আছেন। এক যারা বলত এটা একটা শুয়োরের খোয়াড়, যাদের দর্শনে পার্লামেন্টারি ডেমোক্রেসি নেই, শুধু ক্ষমতায় থাকার জন্য পার্লামেন্টারি ডেমোক্রাসির কথা বলে এবং এখান থেকেই সুযোগ সুবিধা সমস্ত ভোগ করার জন্য এই চেয়ারে বসে থাকে। আমরা স্পিকারকে অ করি না, স্পিকারের চেয়ারকে অমর্যাদা করি না, সেই চেয়ারে বসে যদি বিচার না হয় যদি কাপালিক হন, আমাদের প্রত্যেকটি বিধানসভার সদস্য সেই কাপালিকের কথাই ব কেন সুব্রত মুখার্জি ও আমরা এটা আনলাম? আমরা এনেছি বিধানসভার মর্যাদা করবার জন্য গণতন্ত্রকে রক্ষা করবার জন্য [illegible] গণতান্ত্রিক অধিক

ার জন্য, আর স্পিকার একটি রাজনৈতিক দলের হয়ে কাজ করার জন্য, এর প্রতিবাদ ার জন্য এই ৪টি কারণেই আমরা এনেছি না হলে আমরা আনতাম না। আমি একটার ় একটা উদাহরণ দিয়ে বলি আমরা যখন ১৯৯ অ্যাক্ট এনেছিলাম, উনি আইনজ্ঞ লোক, নি এখানে থাকলে ভাল হত বুঝিয়ে দিতাম প্রথমে আমরা এনেছিলাম সেনসার মোশন, রপরে যখন আমাদের বিরোধী দল থেকে ১৯৯ যে নো কনফিডেন্স আনলাম, উনি বললেন বে না। উনি আইনজ্ঞ লোক, এখানে থাকলে ওঁর কথা বলতাম ১৯৯য়ে উনি যেটা রেছেন সেটা সম্পূর্ণ অবৈধ করেছেন। কারণ এখানে বলা আছে, ওঁর ভাষাটা বোধ হয় কটু বুঝতে অসুবিধা হয়েছে The motion expressing want of confidence in the ouncil of Ministers or a Minister in a particular respect may be made ecially to the following regulation, namely, এখানে বলা আছে আর একটা ক্ষ্য করবেন উনি এটা বাতিল করে দিলেন একটা সেনসার মোশন আনা হয়েছিল, কিন্তু ংখ্যায় মাথা গুণে পাওয়া যায়নি বলে।

[2-50 — 3-00 p.m.]

এবং তারপর No confidence motion which was not discussed at all. he matter was not discussed. Only the notice was given, had in scussed, the matter could have been otherwise. ব্যাপারটা আলোচনায় হয়নি। টা ছিল সেনসিওর মোশন, তারপর আনা হল নো কনফিডেন্স মোশন। অধ্যক্ষ মহাশয়ের না উচিত ছিল সেখানে দেওয়া আছে অর, নট অ্যান্ড। যদি অ্যান্ড হত তাহলে ১৯৯ অনুযায়ী এই বাজেট সেশনে সেটা রিজেকটেড হয়ে যেত, আলোচনা করা যায় না। ওনার বোঝা উচিত ছিল অর এবং অ্যান্ডের মাঝখানে অনেক তফাৎ আছে। তিনি তাকে প্রত্যাখ্যান করলেন। কারণ রশিদ নিয়ে আলোচনা হলে পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীর গায়ে কালি পড়বে, সি পি এমের অনেক নেতার গায়ে গালি পড়বে এবং প্রকৃত তথ্য বেরিয়ে পড়বে। তাই বিধানসভা চলাকালীন এই সভায় রশিদ নিয়ে কোনও আলোচনা হল না। No confidence motion against the Council of Ministers। তাহলেও কি আমরা বলব উনি উপযুক্ত লোক, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি অত্যন্ত নিরপেক্ষ লোক। আপনি সেদিন আলোচনা করতে না দিয়ে গণতন্ত্রকে গলা টিপে মেরে দিলেন। সেনসিওর মোশন, আর নো কনফিডেন্স মোশন এই দুটো এক। এখানে অর দেওয়া আছে। যদি আলোচনা করতে দেওয়া হত তাহলে বিরোধী দলের যে কাগজপত্র আছে, যে সমস্ত পয়েন্ট আছে তা একটার পর একটা তুললে তখন আর পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীর সাদা মুখ সাদা থাকত না, ঐ সাদা মুখ কালো হয়ে যেত। আপনি যদি ওটা আলোচনা করতে দিতেন তাহলে বুঝতাম আপনি ঐ চেয়ারের মর্যাদা দিচ্ছেন, মূল্য দিচ্ছেন। তাহলে বুঝতাম আপনি নিরপেক্ষ ভূমিকা পালন করছেন। আমি তাই বলব ...৯ ধারা অনুযায়ী আমাদের যে রেজলিউশন আনা হয়েছিল, যে নো কনফিডেন্স মোশন আনা হয়েছিল, সেটা আলোচনা করতে না দিয়ে দলের হয়ে কাজ করেছেন, মুখ্যমন্ত্রীকে বাঁচানোর চেষ্টা করেছেন, সি পি এম পার্টিকে বাঁচানোর চেষ্টা করেছেন এবং এর মধ্যে দিয়ে আপনি প্রমাণ করেছেন, আপনি একটা রাজনৈতিক দলের একনিষ্ঠ কর্মী, আপনি স্পিকার নন। আপনি [illegible] তাহলে বিধানসভা চলাকালীন আলোচনার ক্ষেত্র খুলে

দিয়েছেন। বিধানসভার এই ছোট্ট কক্ষে আমরা অনেক আইন তৈরি করি, কিন্তু আপনি এ ছোট্ট বইয়ের ৩৬৪টা রুলসের মধ্যে দিয়েই আপনি এই গণতন্ত্রের সম্রাট, আপনার চেয়ার অনেক দাম, মর্যাদা অনেক বেশি। কিন্তু একটা রাজনৈতিক দলের একজন কর্মকর্তা হ এখানে বসে থাকা উচিত নয়। কংগ্রেস দৃষ্টান্ত স্থাপন করেছিল ১৯৭২ থেকে ১৯৭৭ স পর্যন্ত, তখন অপূর্ব লাল মজুমদার স্পিকার ছিলেন, তিনি কোনও পার্টির থেকে দাঁড়ান আমরা তখন একটা দৃষ্টান্ত স্থাপন করেছিলাম আপনারা সেই দৃষ্টান্ত দেখাননি, অনেকে হ ভুলে গেছেন। আমি বলব আপনি যেদিন নো কনফিডেন্স মোশন প্রত্যাখ্যান করেছেন, এগে দি কাউন্সিল অফ মিনিস্টারস, সেদিনই আপনি প্রমাণ করেছেন যে ঐ চেয়ারে বসে থাক উপযুক্ত আপনি নন, আপনি একজন পার্টির ক্যাডার। ঐ চেয়ারের মর্যাদা আপনি র করতে পারেননি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, point of order is the right of t member স্পিকার অফ দি লোকসভা প্রসঙ্গে সাধুশরণ করেছিলেন, দ্যাট ইজ দি রাইট অ দি মেম্বার। আপনি পয়েন্ট অফ অর্ডার তুলতে দিলেন না। সেখানে বলছে Witho hearing the member—What is the obligation ? He must hear the poi of order and then he would decide whether he would take or not aft the member concluded his speech. Even when Dr. Zainal Abedin rais a point of order he said 'No, no, no'. Is this the function of t Speaker ? You, Mr. Deputy Speaker, Sir, say that the Speaker is very competent and he is a man to be considered that he is n partisan. এখানে কি বলছে? আপনারা গণতন্ত্রের মন্দিরে বসে আছেন। আপনারা ক এসেছেন সেটা সকলেই জানেন। কিন্তু আমাদের কাজ হচ্ছে, বিরোধীদলের কাজ হ পশ্চিমবাংলায় মানুষের স্বার্থেই শুধু নয়, গণতন্ত্রের স্বার্থে আমাদের এখানে সব কথা বল হবে। তাই আজকে স্পিকারকে তাঁর চেয়ার থেকে এখানে টেনে নামিয়ে আমাদের কথা তাঁ শোনাচ্ছি। তিনি পরে এসব কথার জবাব দেবেন। তাঁর এখানে থাকা উচিত ছিল—সভ্য ভদ্রতা, মর্যাদার খাতিরে। আমি বলতে আরম্ভ করার পর তাঁর আসা উচিত ছিল। মান উপাধ্যক্ষ মহাশয়, What is the point of order ? A common and regul feature of the procedure by which the Speaker discharges the judici function. It is a judicial function not an ordinary function. What judicial function ? What is meant by judiciary ? Judiciary means to ha a patient hearing to the parties concerned. Now I come to the point order. The point of order is a privilege of the member. But what is doing ? He is curtailing the privilege off and on with even giving reason, without saying anything. I would like to say one by one wh he has done by disallowing 199 motion. He proved himself to be party worker. He proved himself to be an almighty. The point of ord was raised by many of the M.L.A.s of our side. In no case, in t time he has even a mind to hear with patience. আগে একজনকে তৈ করেছিলেন, সেই ভদ্রলোক চলে গিয়েছেন, এখন আর একজন সাগরেদ তৈরি করেছে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা দেখছি It is raised by a member of the Hous immediately after the breach of order of the House and the Speak

must give him a hearing in this point. কি হল। স্যার, আপনাকে বলি, আমরা অনেক দুঃখের সঙ্গে আজকে এটা আনতে বাধ্য হয়েছি। এই হাউসে আমরা যদি না বলি, আমাদের কথা যদি বলতে না পারি তাহলে আমাদের কর্তব্য করতে পারব না। যাঁরা সরকার পক্ষ, রুলিং পার্টি তাঁরা চেষ্টা করেন তাঁদের যেভাবে দরকার সেইভাবে এগুতে। কিন্তু আমরা চাইব এই গণতন্ত্রের মন্দিরে যাঁরা আমাদের পাঠিয়েছেন, যাঁরা ডেমোক্রাসিতে বিশ্বাস করেন তাঁদের কথা বলতে। সেখানে তাঁদের প্রকৃত মর্যাদা রক্ষা করতে পারছি কিনা সেটা দেখাই আমাদের কর্তব্য। সেই কারণে অতন্দ্র প্রহরীর মতোন এই গণতন্ত্রের মন্দিরকে আমাদের পাহারা দিতে হচ্ছে। এখানে আমরা পাহারাদার। আপনারা যাতে এর সর্বনাশ করতে না পারেন সেটাই আমাদের দেখতে হবে। কারণ আপনারা এর সর্বনাশ করে এসেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনাকে আমি বলি, আমরা এখানে একটা এনেছিলাম ১৯৪-এ ম্যাটার অব আরজেন্ট পাবলিক ইমপর্টেন্স। কাইনডলি সি রুল ১৯৪, পেজ ৮৪, সেখানে কি আছে দেখুন। a member desires to raise a, discussion on a matter of urgent public importance may give a notice in writing to the secretary specifying clearly the possibility of the matter to be raised. স্যার, আপনাকে বলি, ১৯৪-এ এটা একটা নোটিশ অব রেজিং এ ডিসকাশন-এটা আজ পর্যন্ত উনি কটা অ্যালাউ করেছেন বলবেন। আমরা প্রতিটি ব্যাপারে চেষ্টা করি কিন্তু কি হয় সেটা আপনি জানেন। এই একটা ছোট্ট বই যাতে ৩৬৪টি রুল আছে আর মেজ পার্লামেন্টারি প্র্যাকটিস, এই দুটি ছোট্ট বই-এর উপর এই বিধানসভা চলছে। তার ভেতর দিয়ে আমরা কি দেখছি? আমরা দেখছি যে স্পিকারের ক্ষমতা সবচেয়ে বেশি। এখানে প্রত্যেকটি জায়গায় স্পিকারকে এমন ক্ষমতা দেওয়া আছে; তিনি মনে করলে, তিনি পারমিশন দিতে পারেন, নাও পারেন। কিন্তু আমি বলছি, দি মিসইয়ুজ অব পাওয়ার ইজ এ ক্রাইম, আই রিপিট মিসইয়ুজ অব পাওয়ার ইজ এ ক্রাইম। এখানে চেয়ারে বসে বসে পাওয়ারের মিসইয়ুজ করেছেন। আমাদের গণতন্ত্রের মন্দিরে দাঁড়িয়ে আজকে তাকে বলতে পারেন না যে উনি খুব ভাল স্পিকার। অনেকে বললেন, তাঁকে রেসপেক্ট দিয়ে অনেক কথা বললেন। কিন্তু আমি বলব হি ইজ ডুয়িং ক্রাইম ডেইলি ইন দি অ্যাসেম্বলি। স্পিকারের চেয়ারে বসে তিনি শুধু একটা পার্টির হয়ে কাজ করেছেন। সেইজন্য সুব্রত মুখার্জি এবং আমি যেটা এনেছি, সেটাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পার্থ দে :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে বিষয়টা আলোচনার জন্য এসেছে, এটা নিশ্চয়ই একটা বৈশিষ্টপূর্ণ আলোচনা। এই আলোচনায় অনেক কথা হওয়ার পরে আমি কয়েকটি কথা বলব, আশা করি সদস্যবৃন্দ সেই কথাগুলো শুনবেন। যে বিষয়টা তুলে ধরতে চাইছি সেটা হল বর্তমানে আমাদের যিনি স্পিকার তাঁর বিরুদ্ধে এর আগে একটা অনাস্থা প্রস্তাব আলোচনা হয়ে গেছে, আজকে আর একটা অনাস্থা প্রস্তাব আলোচনা হচ্ছে। এখন এটা তাঁর গুণের জন্য হচ্ছে, না এটা তাঁর কোনও ত্রুটির জন্য হচ্ছে, এটা দিয়ে আমি আলোচনা শুরু করছি। আমাদের এই পশ্চিমবাংলার বিধানসভাতে এখন স্পিকারের বিরুদ্ধে, সরকারের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব আনতে গেলে সদস্য সংখ্যার যে নির্দিষ্ট হার আছে সেটা বরাবরের জন্য ছিল না। এখন এই বরাবরের জন্য না থাকার জন্য না থাকলেও ইচ্ছা

থাকলে অনাস্থা প্রস্তাব আনা যেত না। এখন যে সংখ্যাটা নির্দিষ্ট হয়েছে সেটা হচ্ছে তিরিশ। এই সংখ্যাটা কিভাবে এলো সেটা সকলেই জানেন। এখানে রুলস কমিটি এই রেকমেন্ডেশন করেছে এবং এই নতুন নিয়ম করার জন্য যে রেকমেন্ডেশন এটা হাসিম আব্দুল হালিম সাহেবই এনেছেন। কাজেই অপরাধ থাকলে তাঁর কিছুটা অপরাধ আছে। তবে সেটা প্রশংসার কথা। আলোচনা হতে কোনও অসুবিধা নেই। বিরোধী পক্ষের সদস্যরা যে আলোচনা করলেন, একটা কথা সকলে বলেছেন, সেটা হচ্ছে হাসিম আব্দুল হালিম, মানে স্পিকার সম্পর্কে ব্যক্তিগত ভাবে তাদের বলার কিছু নেই এবং অনেকে তাঁর সঙ্গে মেলামেশা করেন, আন্তরিক ভাবে কথা বলার সুযোগ পান। বিরোধীরা এই কথা জানেন। তাহলে স্পিকারের কি কি গুণ আছে, তার মধ্যে অন্যতম গুণ ব্যক্তিগত ভাবে সভার প্রতিটি সদস্যকে তিনি চেনেন, জানেন। সুতরাং হাউসে তাঁর বিরোধিতা করতে গিয়ে তাঁর প্রশংসাই করেছেন এবং এটা নিশ্চয়ই রেকর্ডেড হয়েছে, এই গুণটা তাঁর নিশ্চয়ই আছে। অন্য তাঁর কি কি গুণ নেই, সেটা নিয়ে পরে আলোচনা করব। তৃতীয় বিষয়টা হল তাঁর দৃঢ়তা আছে। যেটা তিনি বলেন এটা আমি করব, এটা হবে, এই আমার রুলিং। এটা পয়েন্ট অব অর্ডার হবে না। এটাকেই বলে ফার্মনেস। ইট ইজ দি ফার্মনেস অব দি স্পিকার। পার্লামেন্টারি ডেমোক্রাসির যত টেক্সট বই আছে, একটু খুলে দেখুন। সেখানেও এই ফার্মনেস অব দি স্পিকারের কথা বলা হয়েছে। এটা স্পিকারের একটা কোয়ালিটি কি না—আমি এটা অথরিটি দিয়ে বলছি। আপনারা যদি কন্ট্রাডিক্ট করতে পারেন করুন দেখি এটাই স্পিকারের কোয়ালিটি যে, হি মাস্ট বি এ ফার্ম স্পিকার এবং পার্লামেন্টারি রেসপনসিবিলিটি অব দি স্পিকার টু রান দি হাউস।

[3-00 — 3-10 p.m.]

কিন্তু দি স্পিকার is not only responsible to the House but the Speaker is responsible to the whole electorate হোল ইলেক্টোরেট-এর কাছে তাঁর দায়িত্ব হচ্ছে, তারা যাঁদের নির্বাচিত করে দিয়েছে তাঁরা দেশের কথা বিধি-বদ্ধভাবে আলোচনা করতে পারছেন কিনা, সেখানে তা কন্টিনিউ করতে পারছেন কিনা সেটা দেখা এবং সেটাই হচ্ছে স্পিকারের সব চেয়ে বড় রেসপনসিবিলিটি। সেদিক থেকে আমাদের অপোজিশন যা বলেছেন তাতে আমাদের স্পিকারের যে কোয়ালিটি সে কোয়ালিটিকে তাঁরা নিজেরাই টেস্টিফাই করেছেন। আমি আর বিস্তারে বলতে চাই না। তৃতীয়ত যে প্রশ্ন এখানে উঠেছে, এটা ভারতবর্ষ স্বাধীন হবার আগেই আলোচিত হয়েছে এবং ভারতবর্ষ স্বাধীন হবার পরেও আলোচিত হয়েছে। এখানে ওঁরা যাঁরা আছেন ওঁদের খুব ওপরের নেতারা এবং আমরা যাঁরা এখানে আছি আমাদেরও খুব ওপরের নেতারা এটা নিয়ে বিস্তারিত আলোচনা করেছিলেন। ভারতবর্ষের প্রতিটি বিধানসভায় এবং পার্লামেন্টে আলোচনা হয়েছে। অর্থাৎ পলিটিক্যাল পার্টি এবং স্পিকারের ভূমিকা নিয়ে আলোচনা হয়েছে। জওহরলাল নেহেরু, এ কে গোপালন, মিনু মাসানি, হীরেন মুখার্জি, সবাই আলোচনা করেছেন। এমন কি শ্রীমতী ইন্দিরা গান্ধীর সময়েও এটা বার বার আলোচিত হয়েছে। তাতে ঠিক হয়েছে ভারতবর্ষে স্পিকারকে পলিটিক্যাল পার্টির বাইরে রাখা সম্ভব নয় এটা, এটার প্রয়োজনীয়তাও নেই। তাহলে কি করার প্রয়োজনীয়তা আছে? স্পিকার যখন সভায় সভাপতি থাকবেন তখন রাজনৈতিক দিক থেকে নিরপেক্ষতা কি করে বজায় রাখবেন, তার জন্য কতগুলো বিশেষ উপকরণ তৈরি করা হয়েছে। সে

রে স্পিকারকে একটা আলাদা চেয়ার দেওয়া হয়েছে। স্পিকারের সামনে মেস্ রাখা হয়। মেস্ নিয়ে প্রোসেসন করে স্পিকারকে হাউসে নিয়ে আসা হয়। এই সমস্তটাই ক। এই আঙ্গিকেরও দরকার আছে। এ ছাড়া যিনি স্পিকার হবেন তিনি কোনও দীয় দলের না পার্লামেন্টারি পার্টির সদস্য হবেন না। এটা হচ্ছে এক নম্বর, দু নম্বর হাউসে যা আলোচনা হবে সে সম্বন্ধে তিনি পাবলিকলি আলোচনা করবেন না, পত্রে বিবৃতি দেবেন না। আমাদের স্পিকার হাসিম আব্দুল হালিম সাহেব সম্পর্কে এই নের একটা অভিযোগও কেউ করতে পারেন নি। এটা উনি মেনে চলেন। আজকে ভারতবর্ষে কম ক্ষেত্রেই এটা মানা সম্ভব হচ্ছে। ভারতবর্ষের বিভিন্ন বিধানসভা এবং লোকসভায় হাউসে বহু নজির আছে, স্পিকার স্বয়ং ডিবেটেবল বিষয়ে আলোচনা করে ফেলেছেন। কেউ বলেছেন, "আমি ইমোশনালি আলোচনা করে ফেলেছি।" কেউ কেউ বলেছেন, "এটা আমার উচিত হয়নি, যেহেতু আমার কন্সটিটিউয়েন্সির কনসার্নড় সেহেতু আমি করে লেছি।" এই সব নজির আছে। কিন্তু এই সব এখানে কোনও দিন হয় নি। এই গুণ ওঁর । তারপর একটা কথা এখানে ওঠে, প্রায়ই বিরোধীরা বলেন—দি হাউস বিলংস টু দি পোজিশন। হাউস বিলংস টু দি অপোজিশন, মানেটা কি? রুলিং পার্টি কি হাউসে নেই? রুলিং পার্টির লোকেরা কি ইলেকটেড হন নি? রুলিং পার্টির লোকেদের ফ্রিডম অফ স্পিচ ? হ্যাঁ, 'দি হাউস বিলংস টু অপোজিশন' কথাটার একটা মানে আছে, ধারাবাহিকতা । লোকসভায় প্রথম যখন মবলংকার সাহেবকে অপোজিশন থেকে বলা হয়,—দেখুন , আমাদের একটু কথা-টথা বলতে দেবেন। তখন মবলংকার সাহেব বলেছিলেন, "দেখুন ও দীর্ঘদিন অপোজিশনে ছিলাম এবং তখন ভারতবর্ষ স্বাধীন ছিল না, আমি জানি পোজিশনের কোথায় অসুবিধা হয়। রুলিং পার্টি এবং গভর্নমেন্ট স্পিকারের ওপর প্রেসার করে যাতে অপোজিশন কথা না বলতে পারে। আমি সে জন্য গ্যারান্টি করব, each d every member will be heard, not only members of the opposition but also the members of the offical groups or members of the ruling party প্রত্যেকের কথা আমি শুনব এবং প্রত্যেককে বলতে দেব। আপনাদের কথায় কেউ বাধা দিতে পারবে না, কেউ অন্যের কথায় বাধা দিতে পারবে না।" সেই জন্যই তাঁর সময় থেকে এই নির্দিষ্ট প্রক্রিয়াগুলো চালু আছে। যেমন অ্যাডজর্নমেন্ট মোশন আছে, নো-কনফিডেন্স মোশন আছে।

[3-10 — 3-20 p.m.]

তারপর এইমাত্র আমাদের মাননীয় সদস্য বাপুলি মহাশয় বললেন, পয়েন্ট অফ অর্ডার, ইজ এ প্রিভিলেজ। পয়েন্ট অফ অডার মানে হচ্ছে মাননীয় স্পিকার মহাশয় রুলস অফ সিডিওর অনুযায়ী রুলিং দেবেন। পয়েন্ট অফ অর্ডার মানে হচ্ছে প্রশ্ন এবং স্পিকার মহাশয় নিয়ম নীতি অনুযায়ী উত্তর দেবেন। প্রশ্নটা যদি ঠিক না হয় তাহলে তিনি বলবেন যে, নো পয়েন্ট অফ অর্ডার। এইগুলি চার্জ হতে পারে না। তাহলে আমি স্পেসিফিক চার্জে চলে আসছি, ১৯৯তে ওনাদের যেটাতে কষ্ট হচ্ছে। ১৯৯তে একটা প্রশ্ন নিয়ে এলেন, স্পিকার মহাশয় নো করে দিলেন, রেডিলি অ্যাডমিট ৩০ জন দরকার, তা না হলে লিভ অফ দি হাউস হবে না। দু পায়ে ৩০ জনকে দাঁড়াতে হবে। আপনারা ২৯ জন নিয়ে এলেন, ৩০

জনকে হাজির করতে পারলেন না, তাতে লিডার অফ দি অপোজিশন কি পদত্যাগ করে মোশন নিয়ে এসেছেন, স্পিকার মহাশয় রেডিলি তা অ্যাডমিট করেছেন, কিন্তু হোয়ার দি ডেমোক্রাসি? আপনাদের নিজেদের ভিতরে যে অস্থিরতা হচ্ছে তাতে সেটা কি স্পিক উপর ইমপোজ করতে হবে। ১৯৯তে কি লেখা আছে, অ্যান্ড-অর, এর মানেটা কি? করতে না পারলে ওটা করতে পারবে। এটা অথবা ওটা, লালটা অথবা নীলটা, লা নাগাল না পেলে কি বলব যে নীলটা দিন? তা হয় না, এই রকম টপসি টারভি কর না। আপনারা যা করছেন তাতে রুলিং পার্টির লোকেরা খুবই আনন্দিত। এই রকম চালিয়ে যান আপনাদের অবস্থা কি রকম হবে? একেই কোনও সিস্টেম, ডিসিপ্লিন কোনও রকম প্রসিডিউরাল মানা নেই। এতে আপনাদের ক্ষতি হচ্ছে, ওঁরা লাভবান হ আমি নিজেকেও ধরেই বলছি। আর একটু বলি, আমাদের দেশে সমস্যাটা কোথায়? আম দেশে স্পিকারের কনডাক্ট সম্পর্কে তিন রকম পরিস্থিতির প্রশ্ন উঠেছে। এক রকম পরি হচ্ছে যখন রুলিং অ্যান্ড অপোজিশন পার্টি সংখ্যার দিক থেকে কাছাকাছি তখন কি উঠেছে। অবশ্য ইট ইজ এ স্পেশাল সিচুয়েশন। আর একটা পরিস্থিতি, স্পিকারের স কিছু প্রশ্ন উঠেছে, কনট্রোভার্সি হয়েছে, আলাপ আলোচনা হয়েছে আয়ারাম গয়ারামের হয়েছে—হয়ত রুলিং পার্টি থেকে কিনে নিয়েছে বা অপোজিশন পার্টি থেকে কিনে নি ফলে আর এক রকম পরিস্থিতি হয়েছে। পশ্চিমবঙ্গের এই গৌরবজ্জ্বল বিধানসভা তার হয়ে আছে। তৃতীয় পরিস্থিতিটা হচ্ছে, যেখানে অপোজিশন মাইক্রোসকোপিক মাইনরিটি তাদের সংখ্যাটাও ধরে রাখতে পারছেন না—এ রকম পরিস্থিতি পশ্চিমবঙ্গ বিধানস হয়েছে, ত্রিপুরায় এবার হল। এই পরিস্থিতিতে আমাদের স্পিকারের মহাশয়ের নাম ভারত পার্লামেন্টারি ডেমোক্রাসির হিস্ট্রিতে লেখা আছে। কারণ যখন অপোজিশন মাইক্রোসকো মাইনরিটি তখন অপোজিশনকে কি করে প্রোটেকশন দিতে হবে তা তিনি জানেন। সেজন্যই আপনারা নো কনফিডেন্স তুলতে পারছেন, এটা আমাদের বুঝতে হবে। যে অপো ক্ষুদ্র থেকে ক্ষুদ্রতর হতে চলেছে তাদের নীতির জন্য—সংখ্যা যখন আরও কমে যাবে স্পিকার অপোজিশনকে ভিনডিকেট করতে কি পদ্ধতি নেবেন? আমাদের দেখতে হবে অংশ, স্পিকার, অপোজিশন এবং রুলিং পার্টি। তিনটি প্লেয়ার নিয়ে খেলতে হবে। আমা পশ্চিমবঙ্গের বর্তমান রুলিং পার্টি যেদিন থেকে রেকর্ডেড হয়েছে সেদিন থেকে বলেছেন—স্পি তাকে কনটিনিউ করবেন। তাঁকে তো বাদ দেন নি। অথচ অন্যান্য স্টেট অ্যাসেম্বলিতে হচ্ছে দেখুন, আজকে যিনি স্পিকার কালকেই তাঁকে সরিয়ে দিচ্ছে, বলছে তাঁকে বড় মিনি করব। এই হচ্ছে ওঁদের রিগার্ড ফর ডেমোক্রাসি, রিগার্ড ফর অ্যাসেম্বলি। এখানে অপো এবং রুলিং পার্টিকে অথরিটি অফ দি স্পিকারকে মানতে হবে। এই কথা বলে আমি তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, বিরোধী পক্ষ মাননীয় স্পিক বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব এনেছেন। বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে ওঁরা চেষ্টা করেছিলেন অ প্রস্তাব আনবার জন্য, কিন্তু নিয়মমতো ৩০ জনকে হাজির করতে পারেননি ; একবার দুইবার। তারপর স্পিকারের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব আনলেন। যখন সরকারের বিরুদ্ধে আনতে পারলেন না তখন স্পিকারের বিরুদ্ধে আনলেন। এবারে ৩০ জন প্লাস্ একজ

র করলেন। এটাই ঘটনা। আমাদের অভিজ্ঞতা হচ্ছে, দিস হাউস বিলংস টু দি অপোজিশন। সুযোগ ওরা পেয়েছেন। এখানে মাননীয় সদস্য সত্যরঞ্জন বাপুলি বলছিলেন—যেখানে কনফিডেন্স মোশন নিয়ে আলোচনা চলছে স্পিকারের বিরুদ্ধে সেখানে স্পিকার হাউসে কেন? আমি জিজ্ঞাসা করি, পার্লামেন্টে যখন যখন সোমনাথ চ্যাটার্জি অনাস্থা প্রস্তাব রছিলেন বলরাম জাখরের বিরুদ্ধে তখন বলরাম জাখর হাউসে ছিলেন কি? তিনি হাউসে ন না। আজকে বিধানসভায় ওঁদের যে আচরণ তাতে বিধানসভার সম্মান ওঁরা লুটিয়ে ছেন। অন্য রাজ্যে গেলে আমাদের স্পিকারের জন্য আমরা যে সম্মান পাই সেই সম্মান ন গেলে আপনারা আর পাবেন না, কারণ এইরকমভাবে তাঁর বিরুদ্ধে প্রস্তাব এনেছেন । আমাদের অভিযোগ তাঁর কাছে, আপনি বিরোধীপক্ষকে এত সুযোগ দিচ্ছেন কেন? তিনি বলেছেন যে, বিধানসভা হচ্ছে বিরোধী পক্ষের, তাই তিনি সময়ের দিক থেকে, যোগের দিক থেকে তাদের বেশি দিচ্ছেন। কাজেই এই অবস্থায় আমি মনে করি আমাদের ানসভার স্পিকারের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব এনে তাঁরা যে আচরণ করেছেন এটা খুবই ন্যায় করেছেন। এই বলে শেষ করছি।

[3-20 — 3-30 p.m.]

**শ্রী ননী কর :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, ওঁর চিন্তিত হবার কারণ নেই। আমি তে চাই, এখানে আমাদের স্পিকার হচ্ছেন শ্রী হাসিম আব্দুল হালিম এবং তিনি বারবার বারের জন্য স্পিকার হয়েছেন। এই তিনবারের কোনবারই ওঁরা তাঁর বিরুদ্ধে প্রতিদ্বন্দ্বিতা রেননি, কারণ সেই যোগ্যতাও ওঁদের ছিল না। স্পিকারের বিরুদ্ধে ওঁরা দুইবার অনাস্থা নেছেন, একবার এনেছিলেন ১৯৮৪ সালের মার্চ মাসে। সেই মার্চ তারিখে গভীর রাত র্ভ সভায় বসে থেকে তাঁরা একটা কান্ডই করেছিলেন। আমি সেই সভার সদস্য ছিলাম। ন আপনিও আমাদের সঙ্গেই বসতেন। যেহেতু স্পিকার হাসিম আব্দুল হালিম ওঁদের ঐ জকে সমর্থন করতে পারলেন না, সেজন্য এপ্রিল ১০ তারিখ, ১৯৮৪ সাল, তাঁর বিরুদ্ধে নাস্থা আনলেন। এবারে শুধুমাত্র ওঁদের বিরুদ্ধেই এবং সেই রাগের কারণে স্পিকারের রুদ্ধে আনাস্থা এনেছেন। প্রথমে অনাস্থা প্রস্তাব আনলেন মন্ত্রিসভার বিরুদ্ধে, কিন্তু সংখ্যাটা ০ হচ্ছে না। সংখ্যাটা ৩০ হচ্ছে না বলেই ওঁদের রাগ। ওঁরা একটা অ্যাডজর্নমেন্ট মোশন নেছিলেন এবং যে বিষয় নিয়ে এত চেঁচামেচি সেই বৌবাজার স্ট্রিটের প্রশ্নে অ্যাডজর্নমেন্ট শন এনেছিলেন এবং স্পিকার অ্যালাউও করেছিলেন, কিন্তু ওদের সদস্য সংখ্যা ৩০ হল বলে দাঁড়াতে পারল না। ওদের সংখ্যা বাড়ানোর জন্য স্পিকার নিজেও যদি ওদের মধ্যে সে বসেন তাহলেও সংখ্যাটা পূরণ হবে না। আগে রুলে ৪৮ জন সদস্য দরকার হত নাস্থা প্রস্তাব আনার জন্য। রুলস কমিটির চেয়ারম্যান মিঃ হালিম সাহেব এই সংখ্যাটা মানোর জন্য বিষয়টা হাউসে আনেন যে এটা আরো কমাতে হবে। আজকে ৩০ জন স্যও হাজির করাতে পারছেন না। এই ৩০ জন সদস্য হাজির করাতে পারছেন না, সেই রণে রাগটা স্পিকারের বিরুদ্ধে দেখিয়েছেন। এই যে কাজ ওঁরা বারে বারে করছেন, এটা ল জিনিস নয়—দেশের পক্ষেও নয় এবং জনগণের পক্ষেও নয়। এটা ওঁদের পক্ষে হয়ত ল জিনিস হতে পারে। ১৯৮৪ সালে যে অনাস্থা আনা হয়েছিল, আমার সুযোগ হয়েছিল ই প্রস্তাবে ওঁদের কথা শোনার এবং স্পিকারের জবাব শোনার। কিন্তু ওঁরা কোনও বিষয়েই

প্রমাণ করতে পারেন নি। আজকের মতো এক কথা বলতে আর এক কথা বলে কখনও প্রমাণ করতে পারেন নি যে স্পিকার নিরপেক্ষতার বাইরে গিয়ে কাজ করে কাজেই যেহেতু সুযোগ দেওয়া হয়েছে সে জন্য যেন তেন ভাবে বিষয়টাকে উত্থাপন ক চেষ্টা করেছেন। ৩০ জনেও অনাস্থা প্রস্তাব আনা যাবে—এই যে সুযোগ ওঁদের করে দে হয়েছে, এর জন্য স্পিকারকে ওঁদের ধন্যবাদ দেওয়া উচিত ছিল। আমি ওদের একথা ব চাই যে কংগ্রেসের লোক, মিঃ মবলংকার, কেন্দ্রে স্পিকার ছিলেন। তিনি বলেছিলেন, যে দলে ছিলাম, সেই দলেই থাকব। স্পিকার দল করবেন না, এটাকে তিনি সমর্থন ক নি। সে জন্য তাকে বলা হত ফাদার অব দি কন্সটিটিউশন। ওরা উদাহরণ দিয়ে বলে যে ইংল্যান্ডের স্পিকার দল নিরপেক্ষ। আমি ওদের একথা বলব যে সেখানে দল নিরপে থাকার সুযোগ আছে। কারণ সেখানে একবার স্পিকার হলে তিনি পরপর অনেকবার থা পারে। তাঁকে দলের কনসেন্ট নেবার দরকার হয় না, কিন্তু এখানে একবার কেন, যদি বারও তাঁকে স্পিকার হতে হয় তাহলেও তাঁকে দলের সমর্থন নিতে হবে। কাজেই এই কথা বলে লাভ নেই যে স্পিকার দলের লোক বলে দলের পক্ষে যাচ্ছেন। আর যেভ ওঁরা অন্যায় করছেন তাতে এর থেকে ভালভাবে চালানো সম্ভব নয়। কয়েকদিন আ এমন কান্ড করলেন যেটা বলার নয়। আমি আর বিশেষ কিছু বলতে চাই না, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নরেন হাঁসদা** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী দলেরপক্ষ থেকে এই হা স্পিকারের বিরুদ্ধে যে অভিযোগের ভিত্তিতে অনাস্থা প্রস্তাব আনা হয়েছে, আমি তাকে সম করছি। স্যার, যে অভিযোগে স্পিকারকে অভিযুক্ত করা হয়েছে এটা শুধু বিরোধীদের অভি নয়, স্পিকার সাহেব দিল্লির একটি সেমিনারে বক্তব্য রাখতে গিয়ে বলেছিলেন সংস রাজনীতিতে স্পিকারের পদ একটি গুরুত্বপূর্ণ পদ সেই পদ যদি কোনও রাজনৈতিক দ নির্বাচিত সদস্য স্পিকার পদ অলঙ্কৃত করেন তাহলে দেখা যাবে তাঁর পক্ষে নিরপেক্ষ অবলম্বন করা বড় মুশকিল, সেটা সংসদীয় গণতন্ত্রের পক্ষে বিশাল ক্ষতিকারক। মান স্পিকার দিল্লির সেমিনারে বক্তব্য রাখতে গিয়ে এই মূল সত্য সম্বলিত তথ্য বলে ছিলে সংসদীয় গণতন্ত্রে স্পিকার পদটা একটা গুরুত্বপূর্ণ পদ এটা ভুললে চলবে না। শাসক দ পক্ষপাতিত্ব করে, তাঁদের নির্দেশ কার্যকর করে যদি হাউস চালানো হয় তাহলে বিরোধী শুধু অমর্যাদা করা হয় তাই নয় ভারতবর্ষের যে চিত্র, সংসদীয় গণতন্ত্রের যে চিত্র তাঁ প্রতি অসম্মান করা হয়, ভারতবর্ষের জনগণের প্রতি অসম্মান করা হয়। এখানে মানন তথ্যমন্ত্রী বুদ্ধদেববাবু বলতে গিয়ে বলে ফেললেন ৫ কোটি মানুষ নাকি বুদ্ধদেবদের দি তাকিয়ে আছে। স্যার, আমি কি বুদ্ধদেববাবুর দয়ায় চলে এসেছি নাকি? আমাদের ঝাড় পার্টির লোকেরা, ওঁরা কোথায় যাবে? ওঁরা কি পশ্চিমবাংলার বাইরে নাকি? একটা ক আছে "ভদ্রবেশী ভণ্ড ডাকাত আগলে অনেক ঘাঁটি, মিথ্যা প্রচার করবে গলার জোরে স্যার, আমি প্রথমে এই কথা বলতে চাই আজকে এই যে স্পিকারের বিরুদ্ধে অনাস্থা প্রস্ত আনা হয়েছে এটাকে আমি সমর্থন করি। এই কারণে করি ভারতবর্ষে বসবাসকারী সাড়ে তি কোটি মানুষ যারা সাঁওতালি ভাষায় কথা বলে, যারা মুন্ডারী ভাষায় কথা বলে, যা কুরমালি ভাষায় কথা বলে, পশ্চিমবাংলার এই বিধানসভা সাঁওতালি ভাষার মর্যাদা দেয়

কুরমালি ভাষায় মর্যাদা দেয় না, আমি বলতে চাই যে একটা মানুষকে বাঁচতে গেলে যেমন খেতে হয় তেমনি একটা সম্প্রদায়কে বাঁচাতে গেলে তার ভাষা এবং সংস্কৃতির মর্যাদা দিতে হয়।

[3-30 — 3-40 p.m.]

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দীর্ঘক্ষণ ধরে বিধ্বস্ত, বিভক্ত বিরোধী দল যে অনাস্থা প্রস্তাব উত্থাপন করেছেন তার উপর আলোচনা হয়েছে। আমি প্রথমেই বলতে চাই রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত হয়ে যে অনাস্থা প্রস্তাব এনেছেন তার আমি তীব্র বিরোধিতা করছি। এই প্রস্তাবকে খারিজ করে দেবার জন্য, গ্রহণ না করার জন্য আমি হাউসের কাছে আবেদন জানাচ্ছি। আপনারা জানেন ১৯৫৪ সালে লোকসভায় স্পিকার মবলংকার সাহেবের বিরুদ্ধে যে অনাস্থা প্রস্তাব উত্থাপিত হয়েছিল তার যে ভাষা ছিল, আমাদের স্পিকারের বিরুদ্ধে যেটা আনা হয়েছে তার যে ভাষা সেটা পর্যালোচনা করলে দেখা যাবে সেই একই রকম ভাষা, একেবারে আইডেনটিক্যাল ল্যাঙ্গুয়েজ। সেই অনাস্থা প্রস্তাব ডেপুটি স্পিকার গ্রহণ করতে যাওয়ার সময় একটা পয়েন্ট অফ অর্ডার ওঠে এবং তাতে বলা হয়েছিল কোনও স্পেসিফিক চার্জে যদি অনাস্থা প্রস্তাব উত্থাপন করা না হয় তাহলে সেই মোশন অ্যাডমিট করা যায় না। তখন লোকসভার ডেপুটি স্পিকার এই পয়েন্ট অফ অর্ডারের সহমত প্রকাশ করেছিল এবং তিনি বিগার ইন্টারেস্টে সেই প্রস্তাবের উপর আলোচনা করতে দিয়েছিলেন। এখানে হাসিম আব্দুল হালিম, তিনি ইচ্ছা করলে যেহেতু এটাতে কোনও স্পেসিফিক চার্জ তাঁর বিরুদ্ধে উত্থাপিত হয়নি, প্রস্তাবটি বাতিল করতে পারতেন। আপনারা যে অভিযোগ করেছেন তাঁর বিরুদ্ধে দোজ আর নট স্পেসিফিক চার্জেস, দোজ আর ভেগ অ্যালিগেশনস। আপনারা ইম্পার্শিয়ালিটির কথা বলেছেন। আবার বলেছেন, কোনও কোনও ক্ষেত্রে পার্টিজান করেছেন, কোনও কোনও ক্ষেত্রে পার্টিজান অ্যাকটিভিটিজ করেছেন। সেই সমস্ত স্পেসিফিক ইনসিডেন্ট তো আপনাদের লিপিবদ্ধ করতে হবে। আপনারা সেই সমস্ত লিপিবদ্ধ করেন নি। সুতরাং সেইজন্য বলছি মোশন ইজ ডিফেকটিভ। সরকারপক্ষ যথেষ্ট উদারতা এবং লিবারাল দৃষ্টিভঙ্গি গ্রহণ করে এই প্রস্তাব আলোচনার জন্য গ্রহণ করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আপনাকে বিচার করতে হবে যে কেন এই অনাস্থা প্রস্তাব সরকারের বিরুদ্ধে উত্থাপিত হল? একটি ঘটনা বৌবাজারে ঘটেছিল। মাননীয় মুখ্যমন্ত্রী এখানে বিবৃতি দিয়েছেন। লিডার অব দি অপোজিশন-এর সঙ্গে সরকার পক্ষের কথা হয়েছিল যে মুখ্যমন্ত্রীর বিবৃতির পরে ৩১৯নং ধারা অনুযায়ী সেই বিবৃতির উপরে আলোচনা হবে। কিন্তু হঠাৎ মত পরিবর্তন করলেন কেন? ৩১৯ ধারায় আলোচনা করলে সেখানে ভোটাভুটি হয় না। ফলে, ৩১৯ ধারায় না গিয়ে ওঁরা গেলেন ১৯৯ ধারায়। অর্থাৎ সেনসর মোশন কিম্বা নো-কনফিডেন্স মোশনে এবং নো-কনফিডেন্স মোশন গ্রহণ করার ক্ষেত্রে আমাদের কোনও আপত্তি ছিল না। কারণ বিরোধী পক্ষের যে শক্তি এবং সরকার পক্ষের যে শক্তি, নো-কনফিডেন্সের মাধ্যমে যে বক্তব্যই রাখুন না কেন তাতে আমাদের নিশ্চয়ই ভয় পাওয়ার কোনও কারণ ছিল না। দুর্ভাগ্যের বিষয় যে, নো-কনফিডেন্স মোশনকে বিধানসভা কক্ষে গ্রহণ করতে গেলে বিরোধী পক্ষের যে পরিমাণ সদস্যকে উপস্থিত থাকতে হবে সেই পরিমাণ সদস্য না থাকার জন্য তা বাতিল হয়ে গেছে। এরজন্য স্পিকারকে দায়ী করার কোনও কারণ

থাকতে পারে না। কারণ স্পিকার এই ব্যাপারে কোনও প্রতিবন্ধকতা সৃষ্টি করেন নি। তিনি আইনের বেড়াজালে আবদ্ধ আছেন। আইনের মাধ্যমে সেটা করতে হবে। এখানে এই প্রসঙ্গ উত্থাপিত হয়েছে যে নো-কনফিডেন্স মোশন এবং সেন্সর মোশনের মধ্যে পার্থক্য রয়েছে। এখানে কাউল অ্যান্ড সাকদার বা মেস-এর দৃষ্টান্ত উত্থাপিত হয়েছে। আপনারা সকলেই জানেন যে জেনারেল প্রিন্সিপল অ্যান্ড প্রিসিডেন্স অফ ইন্টারপ্রিটেশন অফ লস যে স্ট্যাটিউট আছে সেখানে কি বলা আছে? তাতে বলা আছে যদি কোনও আইনের কোনও বিষয়ে সুনির্দিষ্ট করে কোনও লিখিত বক্তব্য না থাকে তাহলে সেখানে প্রিসিডেন্স কিম্বা অন্য কিছুকে অনুসরণ করে চলতে হয়। কিন্তু আইনে যেখানে কোনও বিষয়ে একটি সুস্পষ্ট লিখিত বক্তব্য আছে তখন সেই বিষয়কে খারিজ করা যায় না। সুতরাং ১৯৯ ধারায় রুলসে স্পষ্টভাবে বলা আছে যে নো-কনফিডেন্স মোশন কিম্বা সেন্সর মোশন হোক, সেই মোশনকে গ্রহণ করতে গেলে নির্দিষ্ট সংখ্যক সদস্য উপস্থিত হয়ে সেটাকে হাউসের লিভ নিতে হবে। সেখানে সেই সমসংখ্যক সদস্য না থাকতে পারার জন্য সেটাকে কখনও গ্রহণ করা সম্ভবপর নয়। সুতরাং এখানে কোনও অসুবিধা ঘটেনি। এই দুটি ক্ষেত্রে অপোজিশন ব্যর্থ হওয়ার জন্য তাঁরা ক্ষোভে বিক্ষোভে কি করলেন, না স্পিকারের বিরুদ্ধে নো-কনফিডেন্স মোশন আনলেন। আবার নো-কনফিডেন্স মোশন টেবল করার পরে তাঁরা ভেবেছিলেন যে কাজটি ঠিক হয়নি। এক সময়ে তাঁরা ভেবেছিলেন যে এই নো-কনফিডেন্স মোশনটি স্পিকারের বিরুদ্ধে যেটি এনেছেন সেটিকে উইথড্র করে নেবেন যদি সরকারের বিরুদ্ধে একটি নো কনফিডেন্স মোশন আনার প্রস্তাব স্পিকার গ্রহণ করেন। সেই হিসাবে তাঁরা একটি মোশন দিয়েছিলেন। কিন্তু যেহেতু আইনের ৩১৫নং ধারায় যে কথা বলা আছে, যে একই বিষয়ে একই সেসনে এক প্রস্তাব বারে বারে উত্থাপন করা যাবে না সেটি একবার খারিজ হয়ে গেলে।

সুতরাং স্পিকার সেখানে আইনত সেই মোশনকে রিজেক্ট করেছেন, রাইটলি রিজেক্ট করেছেন, তিনি আইনের মধ্যে থেকেই করেছেন। একটি কথা ওঁরা বলেছেন যে রাইট অ্যান্ড প্রিভিলেজ অব দি অপোজিশন ঠিকমতো রক্ষিত হয় না। এখানে অপোজিশন কি কি সুবিধা পান, না তাঁরা কোয়েশ্চেনের মাধ্যমে পান, কলিং অ্যাটেনশনের মাধ্যমে সুবিধা পান, মেনশন কেসেস, অ্যাডজর্নমেন্ট মোশন, জিরো আওয়ার ইত্যাদির মাধ্যমে সুবিধা পান, প্লাস ডিমান্ড ফর গ্রান্টস এবং লেজিসলেশনের সময়ে সুবিধা পান। আমি এই সেসানে কি হয়েছে তার একটি বিবরণ দিই। এই সেসনে কলিং অ্যাটেনশন নোটিশ এসেছিল ১৫৬টি। ডেইলি একটি করে গ্রহণ করা হয়েছে, গতকাল পর্যন্ত গ্রহণ কার হয়েছে ২১টি। অপোজিশনের মোশন অ্যাডমিটেড হয়েছে ১২টি এবং রুলিং পার্টির অ্যাডমিটেড হয়েছে ৭টি এবং অপোজিশন ও রুলিং পার্টি উভয়ের অ্যাডমিটেড হয়েছে ২টি। অতএব অপোজিশন এখানে অনেক বেশি সুবিধা পেয়েছেন। কোয়েশ্চেন ক্ষেত্রে যদি দেখা যায় তাহলে দেখব যে এই সেসনে শর্ট নোটিশ কোয়েশ্চেন একটি ডিসকাশ হয়েছে। স্টারড কোয়েশ্চেনের ক্ষেত্রে যেটা ভারতবর্ষের কোনও বিধানসভায় এই নিয়ম নেই, এখানে স্টারড কোয়েশ্চেন ৫৭৩টি এবং আন-স্টারড কোয়েশ্চেন হয়েছে ১৩২টি। এখানে অপোজিশন-এর একটি কোয়েশ্চেন এবং একটি রুলিং পার্টির কোয়েশ্চেন থাকে। কোয়েশ্চেনের যে ফিগার, তাতে একটি রুলিং পার্টির এবং একটি অপোজিশনের থাকে। অথচ এখানে অপোজিশনের যে ফিগার, তাদের যে শক্তি সেটা থেকে

...রা সহজেই বুঝতে পারবেন। এই বছরই মেনশেন কেস ৪৫৮টি, তারমধ্যে অপোজিশন ...েছে ১৮৩টি এবং রুলিং পার্টি পেয়েছে ২৭৫টি। সুতরাং মেনশন কেসে অপোজিশন মোট ... সংখ্যার ভিত্তিতে বেশিই পেয়ে থাকেন। তাছাড়া জিরো আওয়ারে অপোজিশন অনেক ... সুযোগ পেয়ে থাকেন। তারপরে ১৮৫ ধারা অনুযায়ী যে সমস্ত মোশন এই বিধানসভাতে ...লোচনা হয় সেক্ষেত্রে দেখা যায় যে, অপোজিশন যতগুলি মোশন আনেন, রুলিং পার্টিও ...গুলো মোশন আনেন। সুতরাং পক্ষপাতিত্ব বা সুযোগ দেওয়া হয় না। এইকথা বলা ঠিক ... মাননীয় সদস্যরা যে বলেন পয়েন্ট অফ অর্ডার, পয়েন্ট অফ অর্ডার ইজ এ পয়েন্ট অফ ...ভিলেজ বলে তারা মনে করেন। কিন্তু রুলস্ ৩৫০ এর সার রুলস দেখুন সেখানে বলা ... পয়েন্ট অফ অর্ডার ইজ নট এ পয়েন্ট অফ প্রিভিলেজ। সেখানে পয়েন্ট অফ অর্ডার ... ইন্টারাপশন অফ স্ট্যাটুউটস করা হয় এবং রুলসে লেখা আছে দেখে নেবেন। তারপরে ...কাংশ ক্ষেত্রে দেখা যায় যে, পয়েন্ট অফ অর্ডার তুলে পয়েন্ট অফ ইনফরমেশন দেওয়া ... বা বক্তব্য রাখা হচ্ছে। যেখানে পয়েন্ট অফ অর্ডার কোথায় হবে সেটা সুনির্দিষ্টভাবে ... আছে specifically, strictly within the boundary of point of order. তবুও ...ন্ট অফ অর্ডার তুলে কোনও খবর দেওয়া হচ্ছে এবং অনেক সময়ে অপোজিশন থেকে ...ভাবে পয়েন্ট অফ অর্ডার তুললেও স্পিকার তার উপরে রুলিং দিচ্ছেন। সুতরাং বিধানসভার ...বিলি পরিচালনার ক্ষেত্রে তিনি অত্যন্ত দক্ষতার সঙ্গে কাজ করেছেন। মাননীয় অধ্যক্ষ ...শয়, শ্রী হাসিম আব্দুল হালিম সাহেব অত্যন্ত দক্ষতার সঙ্গে গণতান্ত্রিক মর্যাদা নিয়ে কাজ ...চালনা করেছেন। তিনি বিগত অধিবেশনগুলিতে বিরোধী দল নেতা যথা ডাঃ জয়নাল ...বেদিন, প্রয়াত আব্দুস সাত্তার কর্তৃক মিঃ স্পিকার হিসাবে ভূয়সী প্রশংসা অর্জন করেছেন। ...েইসব কথা আমি আপনাদের পুনরায় স্মরণ করিয়ে দিতে চাই। তিনি আমাদের পশ্চিমবঙ্গ ...ধানসভা গর্ব এবং জাতীয় স্তরেও এবং আন্তর্জাতিক স্তরেও একজন বিশিষ্ট ব্যক্তি হিসাবে ...তি অর্জন করেছেন। তিনি সংসদীয় গণতন্ত্রের রীতিনীতির নির্ধারক এবং বহু গুরুত্বপূর্ণ ...নমূলক ক্ষেত্রে তাঁর যথেষ্ট ভূমিকা আছে। কমনওয়েলথ অফ নেশনেও তাঁকে বিশেষ ...রুত্ব দেওয়া হয়েছে। এছাড়া লোকসভার স্পিকারের আমন্ত্রণে আমাদের স্পিকার গিয়েছিলেন। ...খানে যে সেমিনার হয়েছিল তাতে রুলস অ্যান্ড প্রসিডিউর সম্বন্ধে আলোচনা হয়েছিল। ...উসের মধ্যে কিভাবে কনডাক্ট এবং ডিসিপ্লিন রক্ষা করা যায় সেই ব্যাপারে সেমিনার ...য়েছিল, তাতে আমাদের স্পিকার মহাশয় যা বলেছিলেন তা খুবই গুরুত্ব দেওয়া হয়েছিল ...বং মর্যাদাও দেওয়া হয়েছিল। তাঁকে ড্রাফটিং কমিটিতে রাখাও হয়েছিল। সেখানে স্পিকার ...াশয় বোল্ডলি বলেছিলেন যে, আমি মনে করি ভারতবর্ষের সংসদীয় গণতন্ত্রে স্পিকারকে ...-পার্টিশন করা উচিত। ওখানে তো বহু কংগ্রেসি রাজ্যের স্পিকার ছিলেন কেউ তো এই ...নের মতামত দিতে পারেন নি। যদিও তাঁর এই সিদ্ধান্ত লোকসভায় গৃহীত হয় নি তবুও ...উনি তো ওঁনার সিদ্ধান্ত জানিয়েছিলেন। সেখানে তো কংগ্রেসি রাজ্য স্পিকারের এই উক্তি টি ...মেনে নিতে পারলেন না যে, স্পিকারকে নন-পার্টিশন হতে হবে। সুতরাং আমরা গর্বের সঙ্গে ...বলতে পারি যে, আমাদের স্পিকার তিন তিনবার স্পিকার হিসাবে নির্বাচিত হয়ে এসেছেন। সুতরাং আজকে কংগ্রেস পক্ষ থেকে যে বক্তব্য রাখা হয়েছে তা হাতাশাব্যঞ্জক, ক্ষোভের ...থেকে এসেছে এবং এরসঙ্গে বাস্তবের কোনও যোগ নেই। অতএব এই নো-কনফিডেন্স ...মোশনকে খারিজ করার আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[3-40 — 3-50 p.m.]

ডাঃ জয়নাল আবেদিন ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা জানি আমাদের এই যতটুকু শক্তি তা দিয়ে নো-কনফিডেন্স এনে সরকারকে পদত্যাগ করাতে পারব না স্পিকারকে পদচ্যুত করতে পারব না। আমরা যারা কংগ্রেসি সদস্যরা এসেছি তারা ১ ৮ লক্ষ লোকের ভোটে এসে এখানে রিপ্রেজেন্ট করছি এবং আপনারা রিপ্রেজেন্ট করছে কোটি ১৬ লক্ষ লোকের। We represent their cause. অর্থাৎ মাত্র ৮ লক্ষের ব্যব আজকে We represent them. সি পি এম-র তরফে স্পিকার মনোনীত হয়েছে। শক্তি কত? ১ কোটি ১৪ লক্ষ। তফাৎ ৬ লক্ষের, আমরা জানি। তথাপিও সি পি র প্ররোচনায় এই মাননীয় হাসিম আব্দুল হালিম যেভাবে পরিচালনা করতে চাইছেন আমরা আতঙ্কিত এইজন্য যে সি পি এম-র কোন ইঙ্গিতে উনি চলছেন? স্বাধীনতার প্রা এই সি পি এম বলেছিল "এ আজাদি ঝুটা হ্যায়", যখন ক্ষমতায় এল তখন ওরা সিদ্ধ নিল We must participate in it and make the constitution from with আজকে এই সেশনে এই দেশের এই গুরুত্বপূর্ণ সময়ে যেখানে গোটা পৃথিবীর গুরুত্বপূর্ণ স West Bengal does not stands isolated from the rest of India, Neit India stands isolated from the rest of the Globe. আজকে পৃথিবীতে সঙ্ক সময় চলেছে এবং ভারতের পক্ষে তা এই জ্যোতিবাবুর প্ররোচনায় সমর্থনে। আজকে সাম্প্রদা শক্তি উত্তাল হয়েছে ভারতবর্ষে—আমরা জানি। মাননীয় স্পিকার তিনি হাউস চালিয়ে ভালভাবে এটা বলেছিলাম জয়নাল আবেদিন প্রশংসা করেছেন এটা আমি অস্বীকার কর না। কিন্তু এবারকার যে আচরণ তা ভিন্ন। আমরা আগেরবার সেশনে দেখেছিলাম য বাবরি মসজিদ ভাঙ্গা হল তখন তিনি আনকল্ড ফর হাউস বন্ধ করে দিলেন, আমরা বল পারলাম না In West Bengal we condemn the demolition of the Bab Masjid, and resultant convulsion throughout the country. এই হাউস থে আমরা বলতে পারতাম। সেদিন উনি যখন ১৯ তারিখে মিটিং ডাকলেন সব দলের লোক নিয়ে আমরা তখন বলতে পারিনি। The first duty of Parliament and Assembl আমাদের এই অধিকার দিতে হবে। আমরা ড্রাফট পাঠিয়ে দিয়েছিলাম। আমরা দেখ আমরা বঞ্চিত হলাম বোথ টু দি গভর্নমেন্ট অ্যান্ড টু দি স্পিকার। আজকেও আমরা বাবরি মসজিদ কিম্বা পরবর্তী এই যে দাঙ্গা ভারতবর্ষে সঙ্কট নিয়ে এসেছে সেই ব্যাপারে নিন্দা করতে পারলাম না। স্যার, আজকে আমরা আপনাকে দুঃখের সঙ্গে বলছি We have been forced to bring the motion, আজকে আমরা দেখতে পারছি এই গুরুত্বপূর্ণ সময়ে এই সেশনে, এই ঐতিহ্যপূর্ণ হাউসে It has been rendered meticulously at the instance of the C.P.M. রাইটকে এখানে পদদলিত করা হয়েছে। কি করে হয়েছে এটা আমি আপনাকে একটার পর একটা পয়েন্ট দিয়ে দেখিয়ে দিচ্ছি। প্রথম ঘটনা ঘটল বৌবাজারে, তাতে মুখ্যমন্ত্রীর সঙ্গে রশিদের সম্পর্ক নিয়ে প্রচার করা হয়েছে। তাঁকে প্রটেক্ট করার জন্য আমাদের কোনও আলোচনার সুযোগ দেওয়া হল না। সেদিন আমাদের অ্যাডজর্নমেন্ট মোশন গ্রহণ করেননি, ইট ইজ এ রাইট, অ্যাডজর্নমেন্ট মোশন ইজ অ্যান এসেনসিয়াল সেই এসেনসিয়ালি মোশন আমাদের আনতে দেওয়া হয়নি। আজকে ওঁর বিরুদ্ধে যে নো কনফিডেন্স

